দর্শিতেত্যর্থঃ। অবস্থাভেদেন জ্ঞানকর্ম্মণোর্ভিন্নাধিকারত্বস্য শ্রুতত্বাৎ তন্মূলেন ভগবতো বিভাগবচনেন শাস্ত্রস্য সমুচ্চয়পরত্বং প্রতিজ্ঞাতমপবাধিতমিতি সাধিতং, কিঞ্চ সমুচ্চয়ো জ্ঞানস্য শ্রৌতেন স্মার্ত্তেন বা কর্ম্মণা বিবক্ষ্যতে, যদি প্রথমং তত্রাহ— তদেতদিতি।

সমুচ্চয়েঽভিপ্রেতে প্রশ্নানুপপত্তিং দোষান্তরমাহ—নচেতি। তামেবানুপপত্তিং প্রকটয়তি—একপুরুষেতি। যদি সমুচ্চয়ঃ শাস্ত্রার্থোভগবতা বিবক্ষিতস্তদা জ্ঞানকর্ম্মণোরেকেন পুরুষেণানুষ্ঠেয়ত্বমেব তেনোক্তমর্জ্জুনেন চ শ্রুতং তৎ কথং তদসম্ভবমনুক্তমশ্রুতঞ্চ মিথ্যৈব শ্রোতা ভগবত্যারোপয়েন্ন চ তদারোপাদৃতে কিমিতি মাং কর্ম্মণ্যেবাতিক্রূরে যুদ্ধলক্ষণে নিয়োজয়সি ইতি প্রশ্নোঽবকল্প্যতে, তথা চ প্রশ্নালোচনয়া প্রষ্টৃপ্রতিবক্ত্রোঃ শাস্ত্রার্থতয়া সমুচ্চয়োঽভিপ্রেতো ন ভবতীতি প্রতিভাতীত্যর্থঃ। কিঞ্চ সমুচ্চয়পক্ষে কর্ম্মাপেক্ষয়া বুদ্ধের্জ্যায়স্ত্বং ভগবতা পূর্ব্বমনুক্তম্ অর্জ্জুনেনচ অশ্রুতং কথমসৌ তস্মিন্ আরোপয়িতুমর্হতি ততশ্চ অনুবাদবচনং শ্রোতুরনুচিতমিত্যাহ—বুদ্ধেশ্চেতি। ইতশ্চ সমুচ্চয়ঃ শাস্ত্রার্থো ন সম্ভবতি অন্যথা পঞ্চমাদৌ অর্জ্জুনস্য প্রশ্নানুপপত্তেরিত্যাহ—কিঞ্চেতি। ননু সর্ব্বান্ প্রত্যুক্তোঽপি সমুচ্চয়েন অর্জ্জুনং প্রত্যুক্তোসাবিতি তদীয়প্রশ্নোপপত্তিরিত্যাশঙ্ক্যাহ —যদীতি। এতয়োঃ কর্ম্মতত্ত্যাগয়োরিতি যাবৎ। ননু কর্ম্মাপেক্ষয়া কর্ম্মত্যাগপূর্ব্বকস্য জ্ঞানস্য প্রাধান্যাৎ তস্য শ্রেয়স্ত্বাৎ তদবিষয়প্রশ্নোপপত্তিরিতি চেন্নেত্যাহ— নহীতি। তথৈব সমুচ্চয়ে পুরুষার্থসাধনে ভগবতা দর্শিতে সতি অন্তরগোচরো ন প্রশ্নো ভবতীতি শেষঃ। সমুচ্চয়ে ভগবতা উক্তেঽপি তদজ্ঞানাৎ অর্জ্জুনস্য প্রশ্নোপপত্তিরিতি শঙ্ক্যতে—অথেতি। অজ্ঞাননিমিত্তং প্রশ্নমঙ্গীকৃত্যাপি প্রত্যাচষ্টে—তথাপীতি। ভগবতো ভ্রান্ত্যভাবেন পূর্ব্বাপরানুসন্ধানসম্ভবাৎ ইত্যর্থঃ। প্রশ্নানুরূপত্বমেব প্রতিবচনস্য প্রকটয়তি—ময়েতি। ব্যাবর্ত্ত্যমংশঙ্কা দর্শয়তি—নত্বিতি। প্রতিবচনস্য প্রশ্নাননুরূপত্বমেব শঙ্কয়তি—পৃষ্টাদিতি। শ্রৌতেন কর্ম্মণা সমুচ্চয়ো জ্ঞানস্যেতি পক্ষং প্রতিক্ষিপ্য পক্ষান্তরং প্রতিক্ষিপতি—নাপীতি। শ্রুতিস্মৃত্যোর্জ্ঞানকর্ম্মণোর্বিভাগবচনমাদিশব্দগৃহীতং বুদ্ধের্জ্যায়স্ত্বং পঞ্চমাদৌ প্রশ্নো ভগবৎপ্রতিবচনং সর্ব্বমিদং শ্রৌতেনেব স্মার্ত্তে নাপি কর্ম্মণ্যা বুদ্ধেঃ সমুচ্চয়ে বিরুদ্ধং স্যাদিত্যর্থঃ। দ্বিতীয়পক্ষাসম্ভবে হেত্বন্তরমাহ—কিঞ্চেতি। সমুচ্চয়পক্ষে প্রশ্নপ্রতিবচনয়োরসম্ভবাৎ নেদং গীতাশাস্ত্রং তৎপরমিত্যুপসংহরতি—তস্মাদিতি। বিশুদ্ধব্রহ্মাত্মজ্ঞানং স্বফলসিদ্ধৌ ন সহকারিসাপেক্ষম্ অজ্ঞাননিবৃত্তিফলত্বাদ্রজ্জতাজিতত্ত্বজ্ঞানবৎ

অথবা বন্ধঃ সহায়ানপেক্ষেণ জ্ঞানেন নিবর্ত্ত্যতে অজ্ঞানাত্মকত্বাৎ রজ্জুসর্পাদিবৎ ইতি ভাবঃ।

নমু "কুর্য্যাদ্‌বিদ্বাংস্তথাসক্তশ্চিকীর্ষুর্লোকসংগ্রহম্‌" ইতি বক্ষ্যমাণত্বাৎ কথং গীতাশাস্ত্রে সমুচ্চয়ো নাস্তি তত্রাহ—যস্ত্বিতি। চোদনাসূত্রানুসারেণ বিধিতোঽনুষ্ঠেয়স্য কর্ম্মণো ধর্ম্মত্বাদ্‌ব্যাপারমাত্রস্য তথাত্বাভাবাৎ তত্ত্ববিদশ্চ বর্ণাশ্রমাভিমানশূন্যস্য অধিকারপ্রতিপত্ত্যভাবাৎ যাগাদিপ্রবৃত্তীনাম্‌ অবিদ্যালেশতো-জায়মানানাং কর্ম্মাভাসত্বাৎ "কুর্য্যাদ্‌ বিদ্বান্‌" ইত্যাদি বাক্যং ন সমুচ্চয়প্রাপকমিতিভাবঃ, বাশব্দশ্চার্থে দ্বিতীয়স্ত বিবিদিষা বাক্যস্থসাধনাস্তসংগ্রহার্থঃ। সাংসারিকং জ্ঞানং ব্যাবর্ত্তয়তি—পরমার্থেতি। তদেবাভিনয়তি—একমিতি। প্রবৃত্তিরূপমিতি রূপগ্রহণমাভাসত্বপ্রদর্শনার্থং কর্ম্মাভাসসমুচ্চয়স্ত যাদৃচ্ছিকত্বাৎ ন মোক্ষং ফলয়তীতি শেষঃ। কিঞ্চ জ্ঞানিনো যাগাদিপ্রবৃত্তি র্ন জ্ঞানেন তৎফলেন সমুচ্চীয়তে ফলাভিসন্ধিবিকলপ্রবৃত্তিত্বাৎ অহঙ্কারবিধুরপ্রবৃত্তিত্বাৎ বা ভগবৎপ্রবৃত্তিবদিত্যাহ—যথেতি। হেতুদ্বয়স্য অসিদ্ধিমাশঙ্ক্য পরিহরতি—তত্ত্ববিদিতি। কূটস্থং ব্রহ্মৈবাহমিতি মন্যমানো বিদ্বান্‌ প্রবৃত্তিং তৎফলং বা নৈব স্বগতত্বেন পশ্যতি রূপাদিবৎ দৃশ্যদ্রষ্টৃধর্ম্মত্বাযোগাৎ কিন্তু কার্য্যকারণসংঘাতত্বেনৈব প্রবৃত্ত্যাদি প্রতিপদ্যতে ততস্তত্ত্ববিদো ব্যাখ্যানভিক্ষাটনাদৌ অহঙ্কারস্য তৃপ্ত্যাদিফলাভিসন্ধেশ্চ আভাসত্বাৎ ন অসিদ্ধং হেতুদ্বয়মিত্যর্থঃ। নমু জ্ঞানোদয়াৎ প্রাগবস্থায়ামিব উত্তরকালেঽপি প্রতিনিয়তপ্রবৃত্ত্যাদিদর্শনাৎ ন তত্ত্বদর্শিনিষ্ঠপ্রবৃত্ত্যাদেরাভাসত্বমিতি তত্রাহ—যথাচেতি। স্বর্গাদিরেব কাম্যমানত্বাৎ কামস্তদর্থিনঃ স্বর্গাদিকামস্য অগ্নিহোত্রাদেঃ অপেক্ষিতস্বর্গাদিসাধনস্য অনুষ্ঠানার্থমগ্নিমাধায় ব্যবস্থিতস্য তস্মিন্নেব কাম্যে কর্ম্মণি প্রবৃত্তস্য অর্দ্ধকৃতে কেনাপি হেতুনা কামে বিনষ্টে তদেবাগ্নিহোত্রাদি নির্ব্বর্ত্তয়তো ন তৎ কাম্যং ভবতি নিত্যকাম্যবিভাগস্য স্বাভাবিকত্বাভাবাৎ কামোপবন্ধানুপবন্ধকৃতত্বাৎ তথা বিদুষোঽপি বিধ্যধিকারাভাবাৎ যাগাদিপ্রবৃত্তীনাং কর্ম্মাভাসতা ইত্যর্থঃ বিদ্বৎপ্রবৃত্তীনাং কর্ম্মাভাসত্বমিত্যত্র ভগবদনুমতিমুপন্যস্যতি—তথাচেতি। নমু বিদ্বদ্‌ব্যাপারেঽপি কর্ম্মশব্দপ্রয়োগদর্শনাৎ তদ্‌ব্যাপারস্য কর্ম্মাভাসত্বানুপপত্তেঃ সমুচ্চয়সিদ্ধিরিতি তত্রাহ—অত্র যচ্চেতি। জ্ঞানকর্ম্মণোঃ সমুচ্চিত্যৈব সংসিদ্ধিহেতুত্বে প্রতিপন্নে কুতো বিভজ্যার্থজ্ঞানমিতি পৃচ্ছতি—তৎকথমিতি। তত্র কিং জনকাদয়োঽপি তত্ত্ববিদঃ প্রবৃত্তকর্ম্মাণঃ স্যুঃ আহোস্বিৎ অতত্ত্ববিদ ইতি বিকল্প্য প্রথমং প্রত্যাহ—যদীতি। তত্ত্ববিত্ত্বে কথং প্রবৃত্তকর্ম্মত্বং কর্ম্মণামকিঞ্চিৎকরত্বাৎ ইত্যাশঙ্ক্যাহ—তে লোকেতি। তেষাম্‌ উক্তপ্রয়োজনার্থ-

মপি ন প্রবৃত্তির্যুক্তা সর্ব্বত্রাপি উদাসীনত্বাৎ ইত্যাশঙ্ক্যাহ—গুণা ইতি। ইন্দ্রিয়াণাং বিষয়েষু প্রবৃত্তিদ্বারা তত্ত্ববিদাং প্রবৃত্তকর্ম্মত্বেঽপি জ্ঞানেনৈব তেষাং মুক্তিরিত্যাহ—জ্ঞানেনেতি। উক্তমেবার্থং সংক্ষিপ্য দর্শয়তি—কর্ম্মেতি। কর্ম্মণেত্যাদৌ বাধিতানুবৃত্ত্যাভাসো গৃহ্যতে। দ্বিতীয়মনুবদতি—অথেতি। তত্র বাক্যার্থং কথয়তি—ঈশ্বরেতি। বিভজ্য বিজ্ঞেয়ত্বং বাক্যার্থস্যোক্তমুপসংহরতি—ইতি ব্যাখ্যেয়মিতি। কর্ম্মণাং চিত্তশুদ্ধিদ্বারা জ্ঞানহেতুত্বমিত্যুক্তেঽর্থে বাক্যশেষং প্রমাণয়তি—এতমেবেতি। যোগিনঃ কর্ম্ম কুর্ব্বন্তীত্যাদি বাক্যমর্থতোঽনুবদতি—সত্ত্বেতি। স্বকর্ম্মণা ইত্যাদৌ সাক্ষাদেব মোক্ষহেতুত্বং কর্ম্মণাং বক্ষ্যতীত্যাশঙ্ক্যাহ—স্বকর্ম্মণেতি। স্বকর্ম্মানুষ্ঠানাৎ ঈশ্বরপ্রসাদদ্বারা জ্ঞাননিষ্ঠাযোগ্যতা লভ্যতে; ততো জ্ঞাননিষ্ঠয়া মুক্তিস্তেন ন সাক্ষাৎ কর্ম্মণাং মুক্তিহেতুতা ইত্যগ্রে স্ফুটীভবিষ্যতীত্যর্থঃ। তত্ত্বজ্ঞানোত্তরকালং কর্ম্মাসম্ভবে ফলিতমুপসংহরতি—তস্মাদিতি। নমু যদ্যপি গীতাশাস্ত্রং তত্ত্বজ্ঞানপ্রধানমেকং বাক্যং, তথাপি তন্মধ্যে শ্রূয়মাণং কর্ম্ম-তদঙ্গমঙ্গীকর্ত্তব্যং প্রকরণপ্রাধান্যাদিতি সমুচ্চয়সিদ্ধিস্তত্রাহ—যথাচৈতি। অর্থ-শব্দেনাত্মজ্ঞানমেব কেবলং কৈবল্যহেতুরিতি গৃহ্যতে।

বৃত্তিকৃতামভিপ্রায়ং প্রত্যাখ্যায় স্বাভিপ্রেতঃ শাস্ত্রার্থঃ সমর্থিতঃ; সম্প্রতি অশোচ্যানিত্যস্মাৎ প্রাক্তনগ্রন্থসন্দর্ভস্য প্রাগুক্তং তাৎপর্য্যার্থমনূদ্য অশোচ্যানিত্যাদেঃ "স্বধর্ম্মমপি চাবেক্ষ্য" ইত্যেতদন্তস্য সমুদায়স্য তাৎপর্য্যমাহ—তত্রেতি। অত্র হি শাস্ত্রে ত্রীণি কাণ্ডানি অষ্টাদশসংখ্যাকানামধ্যায়ানাং ষট্‌কত্রিতয়মুপাদায় ত্রৈবিধ্যাৎ, তত্র পূর্ব্বষট্‌কাত্মকং পূর্ব্বকাণ্ডং ত্বম্পদার্থং বিষয়ীকরোতি, মধ্যমষট্‌করূপং মধ্যম-কাণ্ডং তৎপদার্থং গোচরয়তি, অন্তিমষট্‌কলক্ষণমন্তিমং কাণ্ডং পদার্থয়োরৈক্যং বাক্যার্থমধিকরোতি. তজ্‌জ্ঞানসাধনানি. তত্র তত্র প্রসঙ্গাদুপন্যস্যন্তে তজ্‌জ্ঞানস্য তদধীনত্বাৎ, তত্ত্বজ্ঞানমেব কেবলং কৈবল্যসাধনমিতি চ সর্ব্বত্র বিগীতম্; এবং পূর্ব্বোক্তরীত্যা গীতাশাস্ত্রার্থে পরিনিশ্চিতে সতীতি যাবৎ, ধর্ম্মে সংমূঢ়ং কর্ত্ত-ব্যাকর্ত্তব্যবিবেকবিকলং চেতোযস্য তস্য মিথ্যাজ্ঞানবতোঽহঙ্কার-মমকারবতঃ শোকাখ্যসাগরে দুরুত্তরে প্রবিশ্য ক্লিশ্যতো ব্রহ্মাত্মৈক্যলক্ষণবাক্যার্থজ্ঞানমাত্মজ্ঞানং তদতিরেকেণোদ্ধরণাসিদ্ধেঃ তমতিভক্তমতিপ্রিয়ং শোকাৎ উদ্ধর্ত্তুমিচ্ছন্ ভগবান্ যথোক্তজ্ঞানার্থং তম্ অর্জ্জুনমবতারয়ন্ পদার্থপরিশোধনে প্রবর্ত্তয়ন্ আদৌ ত্বম্পদার্থং শোধয়িতুম্ "অশোচ্যান্" ইত্যাদিবাক্যমাহেতি যোজনা॥ ১০

অনুবাদ। "দৃষ্ট্বা তু পাণ্ডবানীকম্" ইত্যাদি শ্লোক হইতে "ন যোৎস্য ইতি গোবিন্দমুক্ত্বা তূষ্ণীং বভূব হ" এই শ্লোক পর্য্যন্ত গ্রন্থ, প্রাণিগণের শোক (মনস্তাপ)

মোহ ( অবিবেক ) প্রভৃতি যে [ দুঃখময় ] সংসারের বীজভূত দোষ, তাহারই উদ্ভবের প্রতি কারণ [ অবিদ্যার ] প্রদর্শনার্থ [ নিবদ্ধ হইয়াছে, ] এই প্রকার ব্যাখ্যা করিতে হইবে। আমি যুদ্ধে কি প্রকারে ভীষ্ম ও দ্রোণকে বধ করিব— এই প্রকার বাক্য দ্বারা, অর্জ্জুন, শোক ও মোহ প্রকাশ করিয়াছেন। রাজ্য, গুরু, পুত্র, মিত্র, সুহৃৎ, স্বজন, সম্বন্ধী, ও বান্ধবগণের প্রতি "আমি ইহাদের," ও "ইহারা আমার" এই প্রকার ভ্রান্তিবুদ্ধিজনিত স্নেহ ও ইহাদের সহিত বিচ্ছেদাদি সম্ভাবনাই শোক ও মোহের কারণ। শোক ও মোহাদির উদয়ে বিবেক-বিজ্ঞান অভিভূত হইয়াছিল, এই জন্যই অর্জ্জুন স্বেচ্ছাক্রমে যুদ্ধরূপ ক্ষত্রিয়ধর্ম্মে প্রবৃত্ত হইয়াও, তাহা হইতে নিবৃত্ত হইতে উদ্যত হইয়াছিলেন এবং পরধর্ম্ম ভিক্ষাবৃত্তি পর্য্যন্ত গ্রহণ করিতে প্রবৃত্ত হইয়াছিলেন। এই প্রকার স্বভাবতঃ শোক ও মোহে আবিষ্টহৃদয় প্রাণিমাত্রেরই স্বধর্ম্ম-পরিত্যাগ এবং প্রতিষিদ্ধ সেবা হইয়া থাকে। যাহাদের হৃদয় শোক ও মোহাদির আবেশে কলুষিত, তাহারা স্বধর্ম্মে প্রবৃত্ত হইলেও, তাহাদের ধর্ম্মপ্রবৃত্তি ফলাভিসন্ধানপূর্ব্বকও সাহঙ্কার হইয়া থাকে। এই প্রকার ফলাভিসন্ধান ও অহঙ্কারপূর্ব্বক প্রবৃত্তির বশে ধর্ম্ম ও অধর্ম্ম বৃদ্ধি পায়, ধর্ম্মের ফল ইষ্ট ও অধর্ম্মের ফল অনিষ্টরূপ কারণ হইতে সুখ ও দুঃখের সম্প্রাপ্তি হয়। এই প্রকার সুখ ও দুঃখ প্রাপ্তিকেই 'সংসার' কহে। এই প্রকারে সুখ-দুঃখময় সংসার নিবৃত্ত হয় না। এই কারণেই শোক ও মোহ সংসারের নিমিত্ত [ রূপে নির্দ্দিষ্ট হইয়াছে ]। সর্ব্বকর্ম্ম-সন্ন্যাসপূর্ব্বক আত্মজ্ঞানব্যতিরেকে সেই সংসারনিমিত্ত শোক ও মোহের নিবৃত্তি অন্য কোন উপায়ের দ্বারা হইতে পারে না। এই কারণে সর্ব্ব লোকের অনুগ্রহার্থ সেই আত্মতত্ত্বজ্ঞানের উপদেশ করিবার অভিলাষে ভগবান্ বাসুদেব অর্জ্জুনকে উপলক্ষ্যমাত্র করিয়া "অশোচ্যান্" ইত্যাদি শ্লোক বলিতে আরম্ভ করিয়াছিলেন। কেবল জ্ঞানই মোক্ষের কারণ

জ্ঞানকর্ম্মসমুচ্চয়বাদ।

এই প্রকার সিদ্ধান্তপ্রসঙ্গে কেহ কেহ বলিয়া থাকেন যে, সর্ব্বকর্ম্মসংন্যাসপূর্ব্বক কেবল আত্মজ্ঞাননিষ্ঠাতেই যে কৈবল্য লাভ হয়, তাহা নহে। কি উপায়ে তবে কৈবল্য লাভ হয়? শ্রৌত ও স্মার্ত্ত কর্ম্মানুষ্ঠানের সহিত আত্মজ্ঞান, কৈবল্যলাভের কারণ; ইহাই সকল গীতা শাস্ত্রের নির্ণীত অর্থ। জ্ঞান ও কর্ম্ম মিলিত হইয়া মোক্ষলাভের কারণ হয়, এই সিদ্ধান্তটিকে প্রমাণ করিবার জন্য তাঁহারা এই সকল গীতার বচন উদ্ধৃত করিয়া থাকেন যে "অথ চেত্ত্বমিমং ধর্ম্ম্যং সংগ্রামং ন করিষ্যসি" ( তুমি যদি এই ধর্ম্মহেতু সংগ্রাম না কর ), "কর্ম্মণ্যেবাধিকারস্তে" ( তোমার কর্ম্মেই অধিকার ),

"কুরু কর্ম্মৈব তস্মাত্ত্বং" (এই কারণে তুমি কর্ম্মেরই অনুষ্ঠান কর) ইত্যাদি।

ক্ষত্রধর্ম্ম হিংসাত্মক হইলেও পাপজনক নহে।

হিংসাদি দোষের যোগ আছে বলিয়া, বেদবিহিত কর্ম্ম অধর্ম্মের কারণ হয়, এই প্রকার আশঙ্কা করা উচিত নহে কেন? [তাহা বলি] যুদ্ধরূপ ক্ষত্রিয়ধর্ম্ম, গুরু ভ্রাতা ও পুত্রাদির হিংসাস্বরূপ অত্যন্ত ক্রূর কর্ম্ম হইলেও, যে কারণে ইহা ক্ষত্রিয়জাতির স্বধর্ম্ম, এই কারণই ইহা অধর্ম্মের হেতু নহে। এই যুদ্ধরূপ বিহিতকর্ম্মের অকরণে "ততঃ স্বধর্ম্মং কীর্ত্তিঞ্চ হিত্বা পাপমবাপ্স্যসি" (তাহা হইলে নিজধর্ম্ম ও কীর্ত্তি পরিত্যাগ করিয়া পাপভাগী হইবে) এই প্রকার বলিয়া (ভগবান্) প্রথমেই যে যাবজ্জীব-বিহিত পশুপ্রভৃতির হিংসারূপ বৈদিক যাগ প্রভৃতির অধর্ম্মরূপতা নাই, তাহা সুনিশ্চিতরূপে বলিয়া দিয়াছেন। জ্ঞান ও কর্ম্মের সমুচ্চয়বাদিগণের যে মত প্রদর্শিত হইল, তাহা ঠিক নহে। [সাংখ্যবুদ্ধি ও যোগবুদ্ধি এই] দ্বিবিধ বুদ্ধিকে অবলম্বন করিয়া [যথাক্রমে] জ্ঞাননিষ্ঠা ও কর্ম্মনিষ্ঠার বিভাগবচন বিদ্যমান আছে বলিয়া, সমুচ্চয়বাদ গীতাশাস্ত্রের প্রতিপাদ্য নহে।

জ্ঞান ও কর্ম্ম উভয়ে মিলিত হইয়া মোক্ষের কারণ হইতে পারে না। সাংখ্যবুদ্ধি কাহাকে কহে।

"অশোচ্যান্" ইত্যাদি শ্লোক হইতে "স্বধর্ম্মমপি চাবেক্ষ্য" এই শ্লোক পর্য্যন্ত গ্রন্থের দ্বারা ভগবান্ যে পরমার্থ আত্মতত্ত্বের নিরূপণ করিয়াছেন, তাহাই সাংখ্যশব্দের দ্বারা অভিহিত। জন্মপ্রভৃতি ছয় প্রকার বিকার আত্মার হইতে পারে না; এই কারণ আত্মা অকর্ত্তা, এইরূপ প্রকরণের অর্থ নিরূপিত হইলে সাংখ্যবিষয়ে বুদ্ধি উৎপন্ন হয়, তাহারই নাম 'সাংখ্যবুদ্ধি'। যে সকল জ্ঞানিগণের এই প্রকার সাংখ্যবুদ্ধি অভ্যস্ত হইয়াছে, তাঁহারা 'সাংখ্য'শব্দের দ্বারা অভিহিত হন। এই প্রকার সাংখ্যবুদ্ধির উদয় হইবার পূর্ব্বে আত্মা

যোগবুদ্ধি কাহাকে বলে?

শরীরাদি হইতে ভিন্ন হইলেও, কর্ত্তা ও সুখ-দুঃখভোক্তা এই প্রকার নিশ্চয় থাকাপ্রযুক্ত ধর্ম্ম ও অধর্ম্মের বিবেকপূর্ব্বক, মোক্ষলাভের পরম্পরার কারণ কর্ম্মানুষ্ঠানের স্বরূপনির্দ্ধারণকে 'যোগ' কহা যায়; এই যোগবিষয়ে যে বুদ্ধি, তাহাই 'যোগবুদ্ধি'। যে সকল কর্ম্মানুষ্ঠায়িগণের এই যোগবুদ্ধি অভ্যস্ত হইয়াছে, তাঁহারাই 'যোগী'। [যে প্রকার বুদ্ধিদ্বয়ের বিভাগ প্রদর্শিত হইল, তাহাই ভগবানের অভিমত; কারণ] স্বয়ং

ভগবান্ ঐ দ্বিবিধ বুদ্ধির বিভাগ করিয়া নির্দ্দেশ করিয়াছেন যে "এষা তেঽভিহিতা সাংখ্যে বুদ্ধির্যোগে ত্বিমাং শৃণু" (এই তোমার নিকট সাংখ্য-বিষয়ে বুদ্ধি অভিহিত হইল; এক্ষণে তুমি যোগ-বিষয়ে বুদ্ধি শ্রবণ কর) সেই দ্বিবিধ বুদ্ধির মধ্যে সাংখ্য-বুদ্ধিকে আশ্রয় করিয়া, পূর্ব্বোক্ত সাংখ্যজ্ঞানিগণের বিভক্তরূপে, জ্ঞান-যোগের দ্বারাই নিষ্ঠা হইয়া থাকে; ইহা "পুরা বেদাত্মনা ময়া প্রোক্তা" এই সকল বাক্যের দ্বারা ভগবান্ প্রতিপাদন করিবেন। এই প্রকার যোগবুদ্ধির অবলম্বনে, বিভক্তরূপে কর্ম্মযোগের দ্বারাই নিষ্ঠালাভ হয়, ইহা "কর্ম্মযোগেন যোগিনাম্" এই বাক্যের দ্বারা প্রতিপাদন করিবেন। আত্মার কর্ত্তৃত্ব ও অনেকত্বজ্ঞান থাকিলে লোকে কর্ম্ম করিতে প্রবৃত্ত হয় এবং আত্মার অকর্ত্তৃত্ব ও একত্বজ্ঞানই প্রকৃত জ্ঞাননিষ্ঠার কারণ; এই কারণে এক পুরুষ এককালে কর্ম্মনিষ্ঠা ও জ্ঞাননিষ্ঠার অধিকারী হইবে, ইহা সম্ভব নহে; ইহাই পর্য্যবেক্ষণ করিয়া ভগবান্ সাংখ্য ও যোগবুদ্ধি অবলম্বন করিয়া, [যথাক্রমে] বিভাগপূর্ব্বক জ্ঞাননিষ্ঠা ও কর্ম্মনিষ্ঠার উপদেশ প্রদান করিয়াছেন। গীতাশাস্ত্রে যেমন এই জ্ঞান ও কর্ম্মের বিভাগ উক্ত হইয়াছে, শতপথব্রাহ্মণেও সেই প্রকার জ্ঞান ও কর্ম্মের বিভাগ প্রদর্শিত হইয়াছে; [শতপথ ব্রাহ্মণে উক্ত আছে যে] "এতমেব প্রব্রাজিনো লোকমিচ্ছন্তো ব্রাহ্মণাঃ প্রব্রজন্তি।" এই নিত্য বিজ্ঞানময় আত্মস্বরূপ লাভ করিতে অভিলাষী হইয়া লৌকিক ও অলৌকিক ভোগে বিতৃষ্ণচিত্ত ব্রাহ্মণগণ [সর্ব্বকর্ম্মসন্ন্যাসপূর্ব্বক] প্রব্রজ্যা অবলম্বন করিয়া থাকেন [এই বাক্যের দ্বারা সর্ব্বকর্ম্ম-সন্ন্যাসের বিধান করিয়া], "কিংপ্রজয়া করিষ্যামঃ যেষাং নোঽয়মাত্মায়ং লোকঃ" [আমরা সন্ততির দ্বারা কি করিব? আমাদের আত্মাই একমাত্র লব্ধব্য লোক] এই শেষ বাক্যের দ্বারা বিষয়বিরক্ত ও আত্মরূপলোককামী সন্ন্যাসি-গণের পক্ষে [সর্ব্বকর্ম্মসন্ন্যাসরূপ জ্ঞাননিষ্ঠার অনুকূল] ব্যুত্থান (প্রব্রজ্যা) বিহিত হইয়াছে। সেই শতপথ ব্রাহ্মণেই দর্শিত আছে যে, গুরুগৃহে বেদাধ্যয়ন পূর্ব্বক ধর্ম্মবিচার শেষ করিয়া বিবাহ করিবার পূর্ব্বে ত্রৈবর্ণিকগণের বিষয়-ভোগবাসনায় আবৃত আত্মাকে প্রাকৃত কহা যায়; সেই প্রাকৃত আত্মা দেবলোক মনুষ্যলোক ও পিতৃলোকপ্রাপ্তির সাধনরূপে মনুষ, ও দৈববিত্ত লাভ করিতে উদ্যত হয়, এবং পত্নী প্রভৃতির কামনা করিয়া থাকে। ঐ দ্বিবিধ বিত্তের মধ্যে

সাংখ্যবুদ্ধি ও যোগবুদ্ধি এককালে এক পুরুষের হওয়া অসম্ভব।

বিহিত কর্ম্ম সকলকেই "মানুষ বিত্ত" কহা যায়; উহা পিতৃলোকপ্রাপ্তির সাধন। কর্ম্মের অনুকূল দ্রব্য দেবতাপ্রভৃতির যথার্থস্বরূপের যে বিজ্ঞান, তাহাই "দৈব বিত্ত"; দৈববিত্তের ফল দেবলোকপ্রাপ্তি। এই প্রকার বাক্যসকলের দ্বারা অবিদ্যা ও কামযুক্ত প্রাকৃত আত্মাই যে শ্রৌত কর্ম্মের অধিকারী, তাহাই স্পষ্টরূপে প্রদর্শিত হইয়াছে। শতপথ ব্রাহ্মণে যে প্রকার জ্ঞাননিষ্ঠা ও কর্ম্ম নিষ্ঠার বিভাগবচন পরিদর্শিত হইল, তাহা প্রকৃতপ্রস্তাবে অনুপপন্ন হইত, যদি শ্রুতিবিহিত কর্ম্ম ও আত্মতত্ত্বজ্ঞানের সমুচ্চয় (যুগপদনুষ্ঠান) ভগবানের অভিপ্রেত হইত (জ্ঞান ও কর্ম্মের সমুচ্চয় যদি ভগবানের অভিপ্রেত হইত), তাহা হইলে,

জ্ঞান ও কর্ম্মের সমুচ্চয় পক্ষে অর্জ্জুনের প্রশ্ন অনুপপন্ন।

"কর্ম্ম হইতে জ্ঞানই যদি শ্রেষ্ঠ, ইহাই তোমার অভিমত" ইত্যাদি অর্জ্জুনের প্রশ্নও উপপত্তিযুক্ত হইতে পারে না; কারণ [জ্ঞানকর্ম্মের সমুচ্চয়বাদে] জ্ঞান ও কর্ম্ম এককালে এক পুরুষের দ্বারা অনুষ্ঠিত হইতে পারে না, ইহা ভগবান্ কথনই বলিতে পারেন না; সুতরাং ভগবান্ যাহা বলেন নাই, অথচ অর্জ্জুন যাহা শুনেন নাই, সেই জ্ঞান ও কর্ম্মের এক পুরুষের দ্বারা এক কালে অনুষ্ঠান অসম্ভব ও কর্ম্ম হইতে জ্ঞানের শ্রেষ্ঠত্ব বৃথা ভগবানের উপর আরোপ করিয়া অর্জ্জুনের এই প্রকার প্রশ্ন কি প্রকারে উপপন্ন হইতে পারে? জ্ঞানকর্ম্মসমুচ্চয়-বাদে আর একটি দোষ [এই যে], যদি সকলের পক্ষেই জ্ঞান ও কর্ম্মের সমুচ্চয় উক্ত হইত, তাহা হইলে অর্জ্জুনের পক্ষেও তাহা হইত। [ইহা স্থির, এ প্রকার হইলে] "জ্ঞান ও কর্ম্মের মধ্যে যাহা শ্রেয়ঃ নিশ্চয় করিয়া তাহা একটি আমাকে বলুন" অর্জ্জুনের এ প্রকার একতর বিষয়ে প্রশ্ন কি প্রকারে সঙ্গত হইবে? মিষ্ট ও শীতল বস্তু ভোজন করা উচিত, এই প্রকার বৈদ্য উপদেশ করিলে, "মধুর ও শীতলের মধ্যে যাহা পিত্তনাশের উপায়, তাহার একটি আমাকে বল" পিত্তরোগ-প্রশমনার্থীর এই প্রকার প্রশ্ন হইতে পারে না। ভগবৎকথিত বাক্যের অর্থের বিবেক অবধারণ করিতে অসমর্থ হওয়াতেই [অর্জ্জুনের ঐ প্রকার] প্রশ্ন হইয়াছিল, ইহা যদি কল্পনা করা যায়, তাহা হইলেও অর্জ্জুনের প্রশ্নের অনুরূপ উত্তরই ভগবানের দেওয়া উচিত। "আমি পূর্ব্বে দুই প্রকার নিষ্ঠা বলিয়াছি" এই প্রকার প্রশ্নের অননুরূপ অন্য প্রকার প্রত্যুত্তর দেওয়া [কোন প্রকারেই] সঙ্গত হয় নাই। কেবল স্মার্ত্তকর্ম্মের সহিত আত্মজ্ঞানের সমুচ্চয় অভিপ্রেত হইলে [প্রাগুক্ত নিষ্ঠাদ্বয়ের] বিভাগবোধক বাক্যাদির সঙ্গতি হইতে পারে না। স্মৃতিশাস্ত্রবিহিত কর্ম্মের

সহিত জ্ঞানের সমুচ্চয় অঙ্গীকারপক্ষে আর একটি দোষ [ এই যে, ] ক্ষত্রিয়গণের যুদ্ধরূপ ধর্ম্ম স্মৃতিশাস্ত্র-বিহিত; সুতরাং ইহা স্বধর্ম্ম; ইহা জানিয়াও অর্জ্জুনের 'তবে আমাকে [ এই ] ঘোর কর্ম্মে কেন নিযুক্ত করিতেছ" এই প্রকার তিরস্কার সর্ব্বপ্রকারে অনুপপন্ন হইয়া উঠে। এই কারণে এই গীতাশাস্ত্রে স্বল্পমাত্রও শ্রৌত বা স্মার্ত্ত কর্ম্মের সহিত আত্মতত্ত্বজ্ঞানের সমুচ্চয় প্রতিপাদিত হইয়াছে, ইহা কেহই দেখাইতে পারেন না। অজ্ঞান বা রাগাদিদোষবশতঃ কর্ম্ম করিতে প্রবৃত্ত হইয়া যজ্ঞ, দান কিংবা তপস্যার প্রভাবে চিত্তের বিশুদ্ধি হওয়াতে যাহার "এই সকলই এক ব্রহ্ম—ব্রহ্ম পরিণামবর্জ্জিত ও অকর্ত্তা" এই প্রকার পরমার্থবিষয়জ্ঞান উৎপন্ন হয়, তাহার [ আসক্তি-পূর্ব্বক ] কর্ম্ম কিংবা কর্ম্মের প্রয়োজন নিবৃত্ত হইলেও যত্নপূর্ব্বক প্রথমে যেমন কর্ম্মে প্রবৃত্তি হইয়াছিল, সেই প্রকারই লোকসংগ্রহের জন্য [ তখনও কর্ম্মে প্রবৃত্তি থাকা প্রযুক্ত ] সেই কর্ম্মে প্রবৃত্ত ব্যক্তির যে প্রবৃত্তিরূপ কর্ম্ম পরিদৃষ্ট হয় [ প্রকৃত পক্ষে ] তাহা [ প্রবৃত্তি-লক্ষণ ] কর্ম্ম হইতে পারে না, যাহা দেখিয়া [ তোমরা বলিবে যে জ্ঞানী পুরুষের ] কর্ম্মের সহিত জ্ঞানের সমুচ্চয় হইতে পারে। ভগবান্ বাসুদেবের ক্ষত্রিয়জনোচিত যুদ্ধাদিব্যাপার প্রকৃত-পক্ষে অভিমান-সহকারে কৃত হয় নাই; এইজন্য উহা প্রবৃত্তিলক্ষণ কর্ম্ম না হওয়াতে, তাঁহার জ্ঞানের সহিত কর্ম্মের সমুচ্চয় হয় না; সেই প্রকার আত্ম-তত্ত্বজ্ঞ ব্যক্তিরও কর্ম্মফলে অভিসন্ধি ও অহঙ্কার না থাকায়, ভগবানের ন্যায় জ্ঞানের সহিত তাঁহাদের কর্ম্মেরও সমুচ্চয় হইতে পারে না, [ অভিমান সহিত বিহিত কর্ম্মের সহিতই জ্ঞানের সমুচ্চয় হওয়া সম্ভবপর নহে, ইহাই জ্ঞানকর্ম্ম-সমুচ্চয়বাদ নিরাকরণের তাৎপর্য্য ] যেমন স্বর্গাদিকামার্থী, স্বর্গাদিকামসাধন অগ্নিহোত্রাদি কর্ম্ম নির্ব্বাহের জন্য অগ্নি স্থাপন করিয়া, কাম্য অগ্নিহোত্রাদি আরম্ভ করিবার পর ঐ কর্ম্মের অর্দ্ধেক অনুষ্ঠানকালে কাম বিনষ্ট হইলেও, ঐ ব্যক্তি যদি ঐ সকল কর্ম্মের পূর্ব্ববৎ অনুষ্ঠান করে, তাহা হইলেও ঐ ব্যক্তির পক্ষে ঐ কর্ম্ম কাম্য কর্ম্ম হয় না [ কারণ সে সময় তাহার কামনা থাকে না ]। জ্ঞানোদয় হইলে কৃত কর্ম্ম যে প্রকৃত পক্ষে বন্ধহেতু কর্ম্ম-স্বরূপ হয় না, তাহা ভগবান্‌ও "কুর্ব্বন্নপি ন করোতি ন লিপ্যতে" এই সকল বাক্যের দ্বারা দেখাইবেন। "পূর্ব্ব পূর্ব্বতর প্রাচীনগণ কর্ম্মের অনুষ্ঠান করিয়াছেন" "জনক প্রভৃতি মহাত্মারা কর্ম্মের দ্বারাই সম্যক্‌প্রকার সিদ্ধি লাভ করিয়াছেন" ইত্যাদি বাক্য [ জ্ঞান ও কর্ম্মের সমুচ্চয় অঙ্গীকার না

করিলে ] কি প্রকারে সঙ্গত হইবে ? [ এই প্রকার প্রশ্নের এই উত্তর হইতেছে যে ] যদি জনক প্রভৃতি পূর্ব্ববর্ত্তী মহাত্মারা পরমার্থতত্ত্বজ্ঞ হইয়াও [ শ্রৌত ও স্মার্ত্ত ] কর্ম্মে প্রবৃত্ত হইয়া থাকেন, তাহা হইলে [ ইহাই বলিতে হইবে যে ] তাঁহারা "গুণা গুণেষু বর্ত্তন্তে" এই শ্লোকে প্রদর্শিত জ্ঞানাবলম্বনে লোকসংগ্রহের নিমিত্ত [ কর্ম্মমার্গে অবস্থিতি করিয়াই ] সম্যক্‌প্রকার সিদ্ধি লাভ করিতে সমর্থ হইয়াছিলেন, (অর্থাৎ জ্ঞানের উদয়ে তাঁহাদের কর্ম্মের আসক্তি পরিহৃত হইলেও, তাঁহারা [ লোকসংগ্রহের জন্য ] কর্ম্মের সহিতই সিদ্ধিলাভ করিয়াছিলেন, কর্ম্ম পরিত্যাগ করেন নাই। ইহাই ঐ সকল বাক্যের তাৎপর্য্য)। যদি, জনকাদির পরমাত্মসাক্ষাৎকার উৎপন্ন হয় নাই [ ইহা বিবেচনা করা যায় ], [ তাহা হইলে ] তাঁহারা সাধনভূত ঈশ্বরসমর্পিত কর্ম্মের দ্বারা চিত্তশুদ্ধিস্বরূপ সংসিদ্ধি কিংবা তত্ত্বজ্ঞানোৎপত্তিরূপ সংসিদ্ধি প্রাপ্ত হইয়াছিলেন, এই প্রকার ব্যাখ্যা করিতে হইবে। "সত্ত্বশুদ্ধির নিমিত্ত কর্ম্ম করিয়া থাকেন" এই প্রকার বাক্যের দ্বারা ভগবান্ এই বিষয়টিই বলিবেন। "নিজকর্ম্মের অনুষ্ঠান দ্বারা সেই (পরমেশ্বরের) অর্চ্চনা করিয়া মানবগণ সিদ্ধি লাভ করিয়া থাকে" এই প্রকার বাক্য বলিয়া সিদ্ধি-(চিত্তশুদ্ধি) প্রাপ্ত ব্যক্তির পক্ষে "সিদ্ধি প্রাপ্ত হইয়া যে প্রকারে ব্রহ্ম [ সাক্ষাৎকার ] লাভ করে" ইত্যাদি বাক্যের দ্বারা জ্ঞাননিষ্ঠার উপদেশ করিবেন। এই কারণে গীতাশাস্ত্রে, কেবল তত্ত্বজ্ঞান হইতেই মোক্ষপ্রাপ্তি হয়, কর্ম্মের সহিত সমুচ্চিত তত্ত্বজ্ঞান মোক্ষের কারণ নহে, ইহাই নিশ্চিত অর্থ [ তাহা প্রতিপন্ন হইতেছে ]। এই প্রকার তাৎপর্য্যার্থ যাহাতে বিশদীকৃত হয়, তাহা প্রকরণানুসারে বিভাগ করিয়া, সেই সেই স্থানে প্রদর্শন করিব। এই প্রকার স্বভাবের বশে কর্ত্তব্যপালনবিষয়ে সংমূঢ়চিত্ত ও মহান্ শোকসাগরে নিমগ্ন অর্জ্জুনের আত্মজ্ঞান ব্যতিরিক্ত অন্য কোন উপায় দ্বারা উদ্ধার দেখিতে না পাইয়া, ভগবান্ বাসুদেব সেই শোকসাগর হইতে অর্জ্জুনের উদ্ধার করিতে অভিলাষী হইয়া, আত্মজ্ঞানের জন্য অবতারণার্থ বলিলেন যে, অশোচ্যান্ ইত্যাদি।

অশোচ্যানন্বশোচস্ত্বং প্রজ্ঞাবাদাংশ্চ ভাষসে।
গতাসূনগতাসূংশ্চ নানুশোচন্তি পণ্ডিতাঃ ॥ ১১

অন্বয় ।—ত্বম্ অশোচ্যান্ (শোচিতুমনর্হান্) অন্বশোচঃ (অনুশোচিতবানসি)

প্রজ্ঞাবাদাংশ্চ ভাষসে ( বুদ্ধিমতাং বচনানি কথয়সি ) ; পণ্ডিতাঃ গতাসূন্ ( গত-প্রাণান্ ) অগতাসূন্ ( জীবতঃ ) চ ন অনুশোচন্তি ॥ ১১

অনুবাদ।—( হে অর্জ্জুন ! ) তুমি অনুশোচনার অযোগ্য ভীষ্ম, দ্রোণ প্রভৃতির জন্য শোক প্রকাশ করিতেছ, অথচ পণ্ডিতগণের ন্যায় বাক্যও বলিতেছ। [ এ জগতে ] পণ্ডিতগণ গতপ্রাণ কিংবা জীবিত ব্যক্তিগণের জন্য শোক করেন না ॥ ১১

ভাষ্য।—তত্রৈবং ধর্ম্মসংমূঢ়চেতসো মিথ্যাজ্ঞানবতো মহতি শোকসাগরে নিমগ্নস্য অর্জ্জুনস্য অন্যত্রাত্মজ্ঞানাৎ উদ্ধরণমপশ্যন্ ভগবান্ বাসুদেবঃ ততঃ কৃপয়া অর্জ্জুনমুদ্দিধারয়িষুঃ আত্মজ্ঞানায় অবতারয়ন্নাহ। অশোচ্যানিত্যাদি। ন শোচ্যাঃ অশোচ্যাঃ ভীষ্মদ্রোণাদয়ঃ সদ্বৃত্তত্বাৎ পরমার্থরূপেণ চ নিত্যত্বাৎ, তান্ অশোচ্যান্ অন্বশোচঃ অনুশোচিতবানসি "তে ম্রিয়ন্তে মন্নিমিত্তমহং তৈর্ব্বিনাভূতঃ কিং করিষ্যামি রাজ্যসুখাদিনা" ইতি, ত্বং প্রজ্ঞাবতাং বুদ্ধিমতাং বাদাংশ্চ বচনানি চ ভাষসে, তদেতৎ মৌঢ্যং পাণ্ডিত্যবিরুদ্ধম্ আত্মনি দর্শয়সি উন্মত্ত ইবেত্যভি-প্রায়ঃ। যস্মাৎ গতাসূন্ গতপ্রাণান্ মৃতান্ অগতাসূন্ অগতপ্রাণান্ জীবতশ্চ ন অনুশোচন্তি পণ্ডিতাঃ আত্মজ্ঞাঃ, পণ্ডা আত্মবিষয়া বুদ্ধির্যেষাং তে হি পণ্ডিতাঃ "পাণ্ডিত্যং নির্ব্বিদ্য" ইতি শ্রুতেঃ। পরমার্থতস্তু নিত্যান্ অশোচ্যান্ অনুশোচসি অতো মূঢ়োঽসীত্যভিপ্রায়ঃ ॥ ১১

আনন্দগিরিটীকা।—যস্য অজ্ঞানং তস্য ভ্রমো যস্য ভ্রমস্তস্য পদার্থপরিশোধন-পূর্ব্বকং সম্যক্-জ্ঞানং বাক্যাদুদেতীতি জ্ঞানাধিকারিণমভিপ্রেত্যাহ—অশোচ্যানি-ত্যাদীতি। যৎ তু কৈশ্চিৎ "আত্মা বা অরে দ্রষ্টব্যঃ" ইত্যাদ্যাত্ম-যাথাত্ম্য-দর্শন-বিধিবাক্যার্থমনেন শ্লোকেন ব্যাচষ্টে স্বয়ং হরিরিত্যুক্তং তদযুক্তং কৃতিযোগ্য-ত্বৈকার্থসমবেতশ্রেয়ঃসাধনতায়াঃ পরাভিমতনিয়োগস্য বা বিধ্যর্থস্য অত্র অপ্রতীয়-মানস্য কল্পনাহেত্বভাবাৎ, ন চ দর্শনে পুরুষতন্ত্রত্বরহিতে বিধেয়যাগাদিবিলক্ষণে বিধিরূপপদ্যতে কৃত্যান্তর্ভূতস্যার্হার্থত্বাৎ তব্যো ন বিধিমধিকরোতীত্যভিপ্রেত্য ব্যাচষ্টে—ন শোচ্যা ইতি। কথং তেষামশোচ্যত্বমিত্যুক্তে ভীষ্মাদিশব্দ-বাচ্যানাং শোচ্যত্বং তৎপদলক্ষ্যাণাং বেতি বিকল্প্যাদ্যং দূষয়তি—সদ্বৃত্তত্বাদিতি। যে ভীষ্মাদিশব্দৈরুচ্যন্তে তে শ্রুতিস্মৃত্যুদীরিতাবিগীতাচারবত্ত্বাৎ ন শোচ্যতা-মশ্নুবীরন্নিত্যর্থঃ। দ্বিতীয়ং প্রত্যাহ—পরমার্থেতি। অরজতে রজতবুদ্ধিবৎ অশোচ্যেষু শোচ্যবুদ্ধ্যা ভ্রান্তোঽসীত্যাহ—তানিতি। অনুশোচনপ্রকারমভিনয়ন্ ভ্রান্তিমেব প্রকটয়তি—তে ম্রিয়ন্তইতি। পুত্রভার্য্যাদিপ্রযুক্তং সুখমাদিশব্দেন

গৃহ্যতে, ইত্যনুশোচিতবানসীতি সম্বন্ধঃ। বিরুদ্ধার্থাভিধায়িত্বেনাপি ভ্রান্তত্বমর্জ্জুনস্য সাধয়তি—ত্বং প্রজ্ঞাবতামিতি। "উৎসন্নকুলধর্ম্মাণাম্" ইত্যাদীনি বচনানি। কিমেতাবতা ফলিতমিতি তদাহ—তদেতদিতি। তস্মাৎ্যমশোচ্যেষু শোচ্যদৃষ্টিত্বমেতৎ পাণ্ডিত্যং বুদ্ধিমতাং বচনভাষিত্বমিতি যাবৎ। অর্জ্জুনস্য পূর্ব্বোক্তভ্রান্তিভাক্ত্বে নিমিত্তমাত্মাজ্ঞানমিত্যাহ—যস্মাদিতি। নম্ম সূক্ষ্মবুদ্ধিভাক্ত্বমেব পাণ্ডিত্যং ন তু আত্মজ্ঞত্বং হেত্বভাবাদিত্যাশঙ্ক্যাহ—তে হীতি। পাণ্ডিত্যং পণ্ডিতভাবম্ আত্মজ্ঞানং নির্ব্বিদ্য নিশ্চয়েন লব্ধা বাল্যেন তিষ্ঠাসেদিতি বৃহদারণ্যকশ্রুতিমুক্তার্থামুদাহরতি—পাণ্ডিত্যমিতি। যথোক্তং পাণ্ডিত্যরাহিত্যং কথং সমাগতমিত্যাশঙ্ক্য কার্য্যদর্শনাদিত্যাহ—পরমার্থতস্ত্বিতি। যস্মাদিত্যস্যাপেক্ষিতং দর্শয়তি—অতইতি॥ ১১

অনুবাদ। শোকের অবিষয়কে অশোচ্য [ কহে ] সৎস্বভাব ও পরমার্থরূপে নিত্যতাপ্রযুক্ত ভীষ্ম দ্রোণ প্রভৃতি অশোচ্য, সেই অশোচ্য ( ভীষ্ম দ্রোণ প্রভৃতিকে ) উদ্দেশ করিয়া তুমি অনুশোচনা করিয়াছ [ যে ] "তাহারা মরিয়া যাইবে, তাহাদের বিরহে রাজ্যসুখাদি লইয়া আমি কি করিব!" তুমি "প্রজ্ঞাবান্" বুদ্ধিমান্‌দিগের "বাদ" বচনসকলও বলিতেছ, এই 'প্রকার [ পরস্পর ] বিরুদ্ধ নিজের পাণ্ডিত্য ও মূঢ়তা প্রকাশ করিতেছ। [ তুমি ] উন্মত্তের ন্যায়, [ এককালে নানা বিরুদ্ধ কথা বলিতেছ ] ইহাই তাৎপর্য্য। যে হেতু 'গতাসু' গতপ্রাণ ( অর্থাৎ মৃত ), "অগতাসু" অগতপ্রাণ ( অর্থাৎ জীবিত ) ব্যক্তিগণকে উদ্দেশ করিয়া "পণ্ডিত" আত্মজ্ঞগণ অনুশোচনা করেন না। আত্মবিষয়িণী বুদ্ধিকে পণ্ডা কহা যায়, পণ্ডা যাঁহাদের আছে, তাঁহারা পণ্ডিত। "পাণ্ডিত্য ( আত্মজ্ঞান ) লাভ করিয়া।" ইত্যাদি অর্থে প্রযুক্ত শ্রুতি দ্বারা বুঝা যায় যে, পণ্ডা শব্দের অর্থ আত্মজ্ঞান। পরমার্থতঃ নিত্য, অতএব অশোচ্য ভীষ্ম দ্রোণ প্রভৃতিকে উদ্দেশ করিয়া অনুশোচনা করিতেছ, এই কারণে তুমি মূঢ় হইয়াছ, ইহাই [ শ্লোকের ] তাৎপর্য্য॥ ১১

ন ত্বেবাহং জাতু নাসং ন ত্বং নেমে জনাধিপাঃ।
ন চৈব ন ভবিষ্যামঃ সর্ব্বে বয়মতঃপরম্॥ ১২

অন্বয়।—ন ত্বেব জাতু ( কদাচিৎ ) অহং নাসং ( নাভূবম্ ) [ কিন্তু আসমেবেত্যর্থঃ ] ন ত্বং ন ইমে জনাধিপাঃ ( রাজানঃ ) অতঃপরং সর্ব্বে বয়ম্ ন চৈব ভবিষ্যামঃ ( কিন্তু ভবিষ্যাম এব ইত্যর্থঃ )॥ ১২

অনুবাদ।—আমার, তোমার ও এই সকল নরপতিগণের কোন দিন অভাব হয় নাই, এই বর্ত্তমান দেহনাশের পরও আমাদের সকলের বিনাশ হইবে না॥ ১২

ভাষ্য।—কুতস্তে অশোচ্যাঃ? যতো নিত্যাঃ; কথং? ন তু এব জাতু কদাচিদহং নাসং কিন্তু আসমেব। অতীতেষু দেহোৎপত্তিবিনাশেষু ঘটাদিষু বিয়দিব নিত্যমেবাহমাসম্ ইত্যভিপ্রায়ঃ। তথা ন ত্বং নাসীঃ কিন্তু আসীরেব। তথা নেমে জনাধিপাঃ নাসন্ কিন্তু আসন্নেব। তথা ন চৈব ন ভবিষ্যামঃ কিন্তু ভবিষ্যাম এব সর্ব্বে বয়ম্ অতঃ অস্মাৎ দেহবিনাশাৎ পরম্ উত্তরকালেঽপি ত্রিষপি কালেষু নিত্যা আত্মস্বরূপেণেত্যর্থঃ, দেহভেদাভিপ্রায়েণ * বহুবচনং—নাত্মভেদাভিপ্রায়েণ॥ ১২

আনন্দগিরিটীকা।—নিত্যত্বমশোচ্যত্বে কারণমিতি সূচিতং বিবেচয়িতুং প্রশ্নপূর্ব্বকং প্রতিজানীতে—কুতইত্যাদিনা। নিত্যত্বমসিদ্ধং প্রমাণাভাবাদিতি চোদয়তি—কথমিতি। আত্মা ন জায়তে প্রাগভাবশূন্যত্বাৎ নরবিষাণবদিতি পরিহরতি—ন ত্বেবেতি। কিঞ্চ আত্মা নিত্যাভাবত্বে সতি অজাতত্বাদ্‌ব্যতিরেকে ঘটবদিত্যনুমানান্তরমাহ—ন চৈবেতি। যত্তু কৈশ্চিৎ আত্মযাথাত্ম্যং জিজ্ঞাসিতং ভগবাননুপদিশতি নত্বিত্যাদিনা শ্লোকচতুষ্টয়েন ইত্যাদিষ্টং তদসদ্ বিশেষবচনে হেত্বভাবাৎ সর্ব্বত্রৈব আত্মযাথাত্ম্য-প্রতিপাদনাবিশেষাৎ ইত্যাশয়েন পদচ্ছেদঃ পদার্থোক্তির্বিগ্রহো বাক্যযোজনা ইতি ত্রিতয়মপি ব্যাখ্যানাঙ্গং প্রতিপাদয়তি—নত্বিত্যাদিনা। নন্বাত্মনোদেহোৎপত্তিবিনাশয়োঃ উৎপত্তিবিনাশপ্রসিদ্ধেঃ উক্তমনুমানদ্বয়ং প্রসিদ্ধিবিরুদ্ধতয়া কালাত্যয়াপদিষ্টম্ ইষ্টমিতি নেত্যাহ—অতীতেষ্বিতি। চরাচরব্যপাশ্রয়স্তু স্যাদিতি ন্যায়েন আত্মনো জন্মবিনাশপ্রসক্তেঃ ঔপাধিকজন্মবিনাশাবিষয়ত্বাৎ নিরুপাধিকস্য তস্য জন্মাদিরাহিত্যমিতি ভাবঃ। যদ্যপি তবেশ্বরস্য জন্মরাহিত্যং তথাপি কথং মমেত্যাশঙ্ক্যাহ—তথেতি। তথাপি ভীষ্মাদীনাং কথং জন্মাভাবঃ তত্রাহ তথা—নেমইতি। দ্বিতীয়মনুমানং প্রপঞ্চয়ন্ উত্তরার্দ্ধং ব্যাচষ্টে—তথেত্যাদিনা। ননু দেহোৎপত্তিবিনাশয়োরাত্মনা জন্মনাশাভাবেঽপি মহাসর্গমহাপ্রলয়য়োঃ তস্যাগ্নিবিস্ফুলিঙ্গদৃষ্টান্তশ্রুত্যা জন্মবিনাশৌ এষ্টব্যৌ ইত্যাশঙ্ক্য নাত্মাশ্রুতেরিতি ন্যায়েন পরিহরতি—ত্রিষ্বপীতি। যাবদ্‌বিকারন্তু বিভাগো লোকবদিতি ন্যায়েন ভিন্নত্বাদ্ বিকারিত্বমাত্মনামনুমীয়তে ভিন্নত্বঞ্চ বহুবচনপ্রয়োগপ্রমিতমিত্যাশঙ্ক্যাহ—দেহেতি॥ ১২

* দেহভেদানুবৃত্ত।—ইতি বা পাঠঃ।

অনুবাদ।—কি কারণে সেই ভীষ্ম দ্রোণ প্রভৃতি অশোচ্য? যেহেতু তাঁহারা নিত্য, কেন [ তাঁহারা নিত্য ]? কোন সময়েই আমি ছিলাম না, তাহা নহে, কিন্তু [ পূর্ব্বে ] [ সর্ব্বদাই ] আমি বিদ্যমান ছিলাম। যেরূপ ঘট ভাঙ্গিয়া গেলেও ঘটস্থিত আকাশ বিদ্যমান থাকে, তদ্রূপ। পূর্ব্ববর্ত্তী দেহের উৎপত্তি ও বিনাশ হইলেও ঐ সকল কালে আমি বিদ্যমান ছিলাম [ ইহা স্থির ]। সেই প্রকার তুমিও না ছিলে, তাহা নহে, কিন্তু বিদ্যমান ছিলে। সেই প্রকার এই সকল জনাধিপগণও পূর্ব্বে বিদ্যমান ছিলেন না, তাহা নহে; কিন্তু পূর্ব্বে বিদ্যমানই ছিলেন। সেইপ্রকার এই দেহ বিনাশের পরেও আমরা সকলে অসৎ হইয়া যাইব ( মরিয়া যাইব ) তাহাও নহে; কিন্তু আমরা সকলেই বিদ্যমান থাকিব। ভূত, বর্ত্তমান ও ভবিষ্যৎ এই তিনকালেই আত্মস্বরূপে আমরা সকলেই অবিনাশী, ইহাই [ এই শ্লোকের ] অর্থ; [ এই শ্লোকে জনাধিপ প্রভৃতি পদের পর যে ] বহুবচন, [ তাহা ] দেহের নানাত্ব অঙ্গীকার করিয়াই [ প্রযুক্ত হইয়াছে ], আত্মার নানাত্ব অভিপ্রায়ে নহে ) ॥ ১২

আত্মা কি কারণে অশোচ্য?

দেহিনোঽস্মিন্ যথা দেহে কৌমারং যৌবনং জরা।
তথা দেহান্তরপ্রাপ্তির্ধীরস্তত্র ন মুহ্যতি ॥ ১৩

অন্বয়। যথা অস্মিন্ দেহে দেহিনঃ কৌমারং যৌবনং জরা, তথা দেহান্তরপ্রাপ্তিঃ, তত্র ধীরো ন মুহ্যতি ॥ ১৩

অনুবাদ। দেহাভিমানী জীবের এই দেহে যে প্রকার কৌমার যৌবন ও জরারূপ অবস্থান্তরপ্রাপ্তি হয়, [ অথচ দেহী নষ্ট হয় না ], সেইরূপ এই দেহ বিনাশের পর দেহান্তরপ্রাপ্তি হয়, অথচ দেহীর বিনাশ হয় না, সুতরাং কৌমার প্রভৃতি অবস্থা-পরিবর্ত্তনের ন্যায় দেহের পরিবর্ত্তনে [ আমি মরিলাম ভাবিয়া ] ধীর ব্যক্তি মোহবশবর্ত্তী হয়েন না ॥ ১৩

ভাষ্য। তত্র কথমিব নিত্য আত্মেতি দৃষ্টান্তমাহ—দেহিন ইতি দেহোঽস্যাস্তীতি দেহী, তস্য দেহিনো দেহবতঃ আত্মনঃ অস্মিন্ বর্ত্তমানে দেহে যথা যেন প্রকারেণ কৌমারং কুমারভাবো বাল্যাবস্থা, যৌবনং যূনোভাবো মধ্যমাবস্থা, জরা বয়োহানির্জীর্ণাবস্থা ইত্যেতাঃ তিস্রোঽবস্থা অন্যোন্যবিলক্ষণাঃ; তাসাং প্রথমাবস্থানাশে ন নাশো দ্বিতীয়াবস্থোপজননে নোপজননমাত্মনঃ, কিং তর্হি? অবিক্রিয়স্যৈব দ্বিতীয়তৃতীয়াবস্থাপ্রাপ্তিঃ আত্মনোদৃষ্টা যথা তদ্বদেব দেহাদন্যো-

দেহান্তরং তস্য প্রাপ্তির্দেহান্তরপ্রাপ্তিঃ অবিক্রিয়স্যৈবাত্মন ইত্যর্থঃ, ধীরো ধীমান্ তত্রৈবং সতি ন মুহ্যতি ন মোহমাপদ্যতে॥ ১৩

আনন্দগিরিটীকা। নম্ব পূর্ব্বং দেহং বিহায় অপূর্ব্বং দেহমুপাদায় অস্য বিক্রিয়াবত্ত্বেন উৎপত্তিবিনাশবত্ত্ববিভ্রমঃ সমুদ্ভবেদিতি শঙ্কতে—তত্রেতি। অশোচ্যত্বপ্রতিজ্ঞায়াং নিত্যত্বে হেতূক্তে সতীতি যাবৎ। অবস্থাভেদে সত্যপি বস্তুতোবিক্রিয়াভাবাৎ আত্মনো নিত্যত্বমুপপন্নম্ ইত্যুত্তরশ্লোকেন দৃষ্টান্তাবষ্টম্ভেন প্রতিপাদয়তীত্যাহ—দৃষ্টান্তমিতি। ন কেবলমাগমাদেব আত্মনো নিত্যত্বং, কিন্তু অবস্থান্তরবজ্জন্মান্তরে পূর্ব্বসংস্কারানুবৃত্তেশ্চেত্যাহ—দেহিন ইতি। দেহবন্তং তস্মিন্নহং মমাভিমানভাক্তং, তাসামিতি নির্দ্ধারণে ষষ্ঠী, আত্মনঃ শ্রুতিস্মৃত্যুপপত্তিভির্নিত্যত্বজ্ঞানং, ধীমানিত্যত্র ধীর্ব্বিবক্ষ্যতে, এবং সতীতি তত্ত্বতো বিক্রিয়াভাবান্নিত্যত্বে সমধিগতে সতীত্যর্থঃ। ১৩

অনুবাদ। আত্মা কি প্রকারে নিত্য? দেহিন ইত্যাদি শ্লোকের দ্বারা এই বিষয়ে দৃষ্টান্ত প্রদর্শন করিতেছেন। দেহ যাহার আছে, সে দেহী (দেহাভিমানী জীব), সেই দেহীর অর্থাৎ দেহবিশিষ্ট আত্মার 'এই' বর্ত্তমান দেহের যথা (যে প্রকারে) "কৌমার" কুমারভাব অর্থাৎ বাল্যাবস্থা "যৌবন" যুবার ভাব অর্থাৎ মধ্যমাবস্থা "জরা" বয়সের হানি অর্থাৎ জীর্ণাবস্থা এ তিন প্রকার পরস্পর বিলক্ষণ অবস্থা [হয়], সেই তিনটি অবস্থার মধ্যে প্রথমাবস্থার নাশ হইলে [দেহীর] নাশ হয় না, দ্বিতীয় অবস্থার উৎপত্তি হইলে [দেহীর] উৎপত্তি হয় না, কি তবে? বিকাররহিত আত্মারই যেমন দ্বিতীয় ও তৃতীয় অবস্থার প্রাপ্তি দেখা যায়, সেই প্রকার এই দেহ হইতে অন্য দেহ "দেহান্তর", তাহার প্রাপ্তি "দেহান্তরপ্রাপ্তি" অবিক্রিয় আত্মারই হইয়া থাকে। ইহাই [শ্লোকের] অর্থ। "ধীর" ধীমান্ এই প্রকার স্বভাবে মোহ প্রাপ্ত হয় না॥ ১৩

দেহান্তর হইলেও কিরূপে আত্মা বিনষ্ট হয় না।

মাত্রাস্পর্শাস্তু কৌন্তেয় শীতোষ্ণসুখদুঃখদাঃ।
আগমাপায়িনোঽনিত্যাস্তাং স্তিতিক্ষস্ব ভারত॥ ১৪

অন্বয়। [হে] কৌন্তেয়! মাত্রাস্পর্শাঃ (বিষয়েন্দ্রিয়সংযোগাঃ) শীতোষ্ণসুখদুঃখদাঃ; [তে চ] আগমাপায়িনঃ (উৎপত্তিবিনাশশালিনঃ) অনিত্যাশ্চ [অতএব] তান্ তিতিক্ষস্ব (সহস্ব)॥ ১৪

অনুবাদ। হে কুন্তীনন্দন! ইন্দ্রিয়ের সহিত শব্দাদি বিষয়ের সম্বন্ধ শীতোষ্ণসুখদুঃখপ্রদ; তাহারা উৎপত্তিবিনাশশালী ও অনিত্য; এই কারণে তুমি ঐ সকলকে সহ্য কর॥ ১৪

ভাষ্য। যদ্যপি আত্মবিনাশনিমিত্তো মোহো ন সম্ভবতি, নিত্য আত্মেতি বিজানতস্তথাপি শীতোষ্ণসুখদুঃখপ্রাপ্তিনিমিত্তো মোহো লৌকিকো দৃশ্যতে সুখবিয়োগনিমিত্তো মোহো দুঃখসংযোগাদিনিমিত্তশ্চ শোক ইত্যেতদর্জ্জুনস্য বচনমাশঙ্ক্যাহ মাত্রাস্পর্শা ইতি। মাত্রা আভির্মীয়ন্তে শব্দাদয় ইতি শ্রোত্রাদীনীন্দ্রিয়াণি, মাত্রাণাং স্পর্শাঃ শব্দাদিভিঃ সংযোগাস্তে শীতোষ্ণসুখদুঃখদাঃ শীতমুষ্ণং সুখং দুঃখঞ্চ প্রযচ্ছন্তীতি। অথবা স্পৃশ্যন্তে ইতি স্পর্শা বিষয়াঃ শব্দাদয়ঃ মাত্রাশ্চ স্পর্শাশ্চ শীতোষ্ণসুখদুঃখদাঃ শীতং কদাচিৎ সুখং কদাচিদ্দুঃখঞ্চ তথোষ্ণমপ্যনিয়তস্বরূপং সুখদুঃখে পুনর্নিয়তরূপে যতো ন ব্যভিচরতঃ অতস্তাভ্যাং পৃথক্ শীতোষ্ণয়োর্গ্রহণং, যস্মাৎ তে মাত্রাস্পর্শাদয়ঃ আগমাপায়িনঃ আগমাপায়শীলাঃ তস্মাৎ অনিত্যা উৎপত্তিবিলয়রূপত্বাৎ, অতস্তান্ শীতোষ্ণাদীন্ তিতিক্ষস্ব প্রসহস্ব তেষু হর্ষবিষাদং মাকার্ষীরিত্যর্থঃ॥ ১৪

আনন্দগিরিটীকা। আত্মনঃ শ্রুত্যাদিপ্রমিতে নিত্যত্বে তদুৎপত্তিবিনাশপ্রযুক্তশোকমোহাভাবেঽপি প্রকারান্তরেণ শোকমোহৌ স্যাতাম্ ইত্যাশঙ্কাম্ অনূদ্যোত্তরত্বেন শ্লোকমবতারয়তি—যদিত্যাদিনা। শীতোষ্ণয়োস্তাভ্যাং সুখদুঃখয়োশ্চ প্রাপ্তিং নিমিত্তীকৃত্য যো মোহাদির্দৃশ্যতে তস্যান্বয়ব্যতিরেকাভ্যাং দৃশ্যমানত্বমাশ্রিত্য লৌকিকবিশেষণমশোচ্যানিত্যত্র যো বিদ্যাধিকারী সূচিতস্তস্য তিতিক্ষুঃ সমাহিতো ভূত্বেতিশ্রুতেঃ তিতিক্ষুত্বং বিশেষণমিহোপদিশ্যতে। ব্যাখ্যেয়ং পদমুপাদায় করণব্যুৎপত্ত্যা তস্যেন্দ্রিয়বিষয়ত্বং দর্শয়তি—মাত্রাইত্যাদিনা। ষষ্ঠীসমাসং দর্শয়ন্ ভাবব্যুৎপত্ত্যা স্পর্শশব্দার্থমাহ—মাত্রাণামিতি। তেষামর্থক্রিয়ামাদর্শয়তি—তে শীতেতি। সম্প্রতি শব্দদ্বয়স্য শব্দাব্যুৎপত্ত্যা কর্ম্মাদিবিষয়পরত্বমুপেত্য সমাসান্তরং দর্শয়ন্ বিষয়াণাং কার্য্যং কথয়তি—অথবেতি। নমু শীতোষ্ণপ্রাপ্তেঃ সুখদুঃখসিদ্ধত্বাৎ কিমিতি শীতোষ্ণয়োঃ সুখদুঃখাভ্যাং পৃথক্গ্রহণমিতি তত্রাহ—শীতমিতি বিষয়েভ্যস্তু পৃথক্কথনং তদন্তর্ভূতয়োরেব তয়োঃ সুখদুঃখহেত্বোঃ আনুকূল্যপ্রতিকূল্যয়োঃ উপলক্ষণার্থম্ অধ্যাত্মং হি শীতমুষ্ণং বানুকূল্যং প্রাতিকূল্যং বা সম্পাদ্য বাহ্যাবিষয়াঃ সুখাদি জনয়ন্তি। নমু বিষয়েন্দ্রিয়সংযোগস্য আত্মনি সদা সত্ত্বাত্তৎপ্রযুক্তশীতাদেরপি তথাত্বাৎ তন্নিমিত্তৌ হর্ষবিষাদৌ তস্মিন্নাপন্নৌ ইত্যাশঙ্ক্য উত্তরার্দ্ধং ব্যাচষ্টে—যস্মাদিত্যাদিনা। অত্র চ কৌন্তেয়

ভারতেতি সম্বোধনাভ্যাম্ উভয়কুলশুদ্ধস্যৈব বিদ্যাধিকারিত্বমিতি এতদেব দ্যোত্যতে ॥ ১৪

অনুবাদ।—আত্মা নিত্য এই প্রকার বিশেষ জ্ঞানবান্ লোকের যদ্যপি আত্মবিনাশ নিমিত্ত মোহ হওয়া অসম্ভব, তথাপি শীত, উষ্ণ, সুখ ও দুঃখ প্রাপ্তি-নিবন্ধন লৌকিক মোহ এবং সুখের বিয়োগ ও দুঃখের সংযোগ-নিমিত্ত শোক হইতে দেখা যায়, (আত্মার নিত্যত্ব জ্ঞান হইলেও এপ্রকার শোক ও মোহ নিবৃত্ত হইতে পারে না) অর্জ্জুনের এপ্রকার [ প্রশ্ন ] আশঙ্কা করিয়া ভগবান বলিতে-ছেন, মাত্রাস্পর্শা ইত্যাদি। শব্দ প্রভৃতি বিষয় যাহা দ্বারা জ্ঞানগোচর হয়, সেই শ্রবণ প্রভৃতি ইন্দ্রিয়সমূহ [ কে ] মাত্রা [ কহা যায় ]। মাত্রার স্পর্শ [ অর্থাৎ ] শব্দাদি বিষয়ের সহিত সংযোগ [ -কেই ] মাত্রাস্পর্শ [ বলে ], মাত্রাস্পর্শই শীত, উষ্ণ, সুখ ও দুঃখ প্রদান করে। অথবা যাহারা স্পর্শের ( অর্থাৎ জ্ঞানের ) গোচর হয়, সেই সকল শব্দাদি বিষয় [-কে] স্পর্শ [ বলে ] মাত্রা এবং স্পর্শ (এই উভয়কে) মাত্রাস্পর্শ [ কহা যায় ]; সেই মাত্রা ও স্পর্শ, শীতোষ্ণসুখদুঃখপ্রদ হয়; শীত কোন সময়ে সুখহেতু হয়; কোন সময়ে দুঃখের হেতু হয়, এইরূপ উষ্ণও কোন সময় সুখকর ও কোন সময় দুঃখকর হয় [ এই কারণে এই দুই বস্তুর সুখ ও দুঃখ-রূপতা অনিয়ত ], কিন্তু সুখ ও দুঃখ নিয়তরূপ, সুখের সুখরূপতা ও দুঃখের দুঃখরূপতা কখনও ব্যভিচরিত নহে। এই কারণ সুখ হইতে [ অনিয়তরূপ ] শীত ও উষ্ণকে পৃথগ্ভাবে গ্রহণ করা হইয়াছে। যেহেতু এই মাত্রাস্পর্শাদি আগমাপায়ী [ অর্থাৎ আগম ( উৎপত্তি ) ও অপায় ( বিনাশ )-শীল ] সেই কারণ অনিত্য; অতএব সেই শীতোষ্ণাদি সহ্য কর, সেই শীতোষ্ণ সুখদুঃখ লাভ হইলে হর্ষ ও বিষাদ করিও না ॥ ১৪

যং হি ন ব্যথয়ন্ত্যেতে পুরুষং পুরুষর্ষভ।
সমদুঃখসুখং ধীরং সোঽমৃতত্বায় কল্পতে ॥ ১৫

অন্বয়। হে পুরুষর্ষভ! ( পুরুষশ্রেষ্ঠ! ) এতে ( শীতোষ্ণাদয়ঃ) যং সমদুঃখ-সুখং ধীরং ন ব্যথয়ন্তি, সঃ অমৃতত্বায় কল্পতে ( সমর্থো ভবতি ) ॥ ১৫

অনুবাদ। হে পুরুষশ্রেষ্ঠ! যে সমদুঃখসুখ ( সুখ ও দুঃখে হর্ষ ও বিষাদ-হীন ) ধীরপুরুষকে এই সকল শীতোষ্ণাদি ব্যথিত করিতে পারে না, সেই মোক্ষ-লাভে সমর্থ হইয়া থাকে ॥ ১৫

ভাষ্য। শীতোষ্ণাদীন্ সহতঃ কিং স্যাদিতি শৃণু- যং হীতি। যং হি পুরুষং

গতে দুঃখসুখে যস্য তং সমদুঃখসুখং সুখদুঃখপ্রাপ্তৌ হর্ষবিষাদরহিতং ধীরং ধীমন্তং ব্যথয়ন্তি ন চালয়ন্তি নিত্যাত্মদর্শনাৎ এতে যথোক্তাঃ শীতোষ্ণাদয়ঃ, স নিত্যানিত্যস্বরূপদর্শননিষ্ঠঃ দ্বন্দ্বসহিষ্ণুঃ অমৃতত্বায় অমৃতভাবায় মোক্ষায় কল্পতে সমর্থো ভবতি॥ ১৫

আনন্দগিরিটীকা। অধিকারিবিশেষণং তিতিক্ষুত্বং নোপযুক্তং কেবলস্য তস্য পুমর্থাহেতুত্বাদিতি শঙ্কতে—শীতেতি। বিবেকবৈরাগ্যাদিসহিতং তন্মোক্ষহেতুজ্ঞানদ্বারা তদর্থমিতি পরিহরতি—শৃণ্বিতি। তিতিক্ষমাণস্য বিবক্ষিতং লাভমুপলম্ভয়তি—যং হীতি। হর্ষবিষাদরহিতমিত্যত্র শমাদিসাধনসম্পন্নত্বমুচ্যতে—ধীমন্তমিতি। নিত্যানিত্যবিবেকভাগিত্বমেতচ্চোভয়ং বৈরাগ্যাদেরুপলক্ষণম্। নিত্যাত্মদর্শনং ত্বমর্থজ্ঞানং সাধনচতুষ্টয়বন্তমধিকারিণমনূদ্য ত্বংপদার্থজ্ঞানবতস্তস্য মোক্ষৌপয়িকবাক্যার্থ জ্ঞানযোগ্যতামাহ—স নিত্যেতি॥ ১৫

অনুবাদ। যাহার সুখ ও দুঃখ সমান (অর্থাৎ সুখ বা দুঃখ প্রাপ্তিতে যাহার হর্ষ ও বিষাদ হয় না), সেই পুরুষই সমদুঃখসুখ। নিত্য আত্মার জ্ঞান হওয়াতে যে সমদুঃখসুখ "ধীর" ধীমান্ পুরুষকে এই সকল শীতোষ্ণাদি পরিচালিত করিতে পারে না, সেই নিত্যাত্মদর্শননিষ্ঠ পুরুষ 'অমৃতত্ব' অমৃতভাব, (অর্থাৎ মোক্ষ) লাভ করিতে সমর্থ হয়॥ ১৫

নাসতো বিদ্যতে ভাবো নাভাবো বিদ্যতে সতঃ।
উভয়োরপি দৃষ্টোঽন্তস্ত্বনয়োস্তত্ত্বদর্শিভিঃ॥ ১৬

অন্বয়। অসতঃ (মিথ্যাভূতস্য শীতোষ্ণাদেঃ) ভাবঃ (সত্তা) ন বিদ্যতে (নাস্তি); সতঃ (সত্যস্য আত্মনঃ) অভাবঃ ন বিদ্যতে (নাস্তি)। তত্ত্বদর্শিভিঃ (পরমার্থজ্ঞৈঃ) উভয়োরপি অনয়োঃ (সদসতোঃ) অন্তঃ (নির্ণয়ঃ) দৃষ্টঃ (উপলব্ধঃ)॥ ১৬

অনুবাদ। অসতের (অজ্ঞানকল্পিত শীতোষ্ণাদির) সত্তা নাই, পরমার্থ সদ্বস্তুরও বিনাশ নাই; তত্ত্বজ্ঞ পণ্ডিতগণ সৎ ও অসতের এই প্রকারই স্বরূপ নির্ণয় করিয়াছেন॥ ১৬

ভাষ্য। ইতশ্চ শোকমোহৌ অকৃত্বা শীতোষ্ণাদিসহনং যুক্তং, যস্মাৎ ইত্যাহ—নাসত ইতি। নাসতোঽবিদ্যমানস্য শীতোষ্ণাদেঃ সকারণস্য ন বিদ্যতে নাস্তি ভাবো ভবনমস্তিতা। ন হি শীতোষ্ণাদি সকারণং প্রমাণৈর্নিরূপ্যমাণং বস্তু সম্ভবতি। বিকারো হি সঃ বিকারশ্চ ব্যভিচরতি, যথা ঘটাদিসংস্থানং

চক্ষুষা নিরূপ্যমাণং মৃদ্ব্যতিরেকেণ অনুপলব্ধেঃ অসৎ, তথা সর্ব্বো বিকারঃ কারণ-ব্যতিরেকেণ অনুপলব্ধেঃ অসৎ। জন্মপ্রধ্বংসাভ্যাং প্রাগূর্দ্ধঞ্চ অনুপলব্ধেঃ কার্য্যস্ত ঘটাদের্মৃদাদিকারণস্ত তৎকারণস্ত চ তৎকারণব্যতিরেকেণ অনুপলব্ধেরসত্ত্বম্। তদসত্ত্বে চ সর্ব্বাভাবপ্রসঙ্গ ইতি চেৎ? সর্ব্বত্র বুদ্ধিদ্বয়োপলব্ধেঃ সদ্‌বুদ্ধিরসদ্‌-বুদ্ধিরিতি যদ্বিষয়া বুদ্ধি র্ন ব্যভিচরতি তৎ সৎ। যদ্বিষয়া ব্যভিচরতি তদসৎ ইতি সদসদ্বিভাগে বুদ্ধিতন্ত্রে স্থিতে সর্ব্বত্র দ্বে বুদ্ধী সর্ব্বৈরুপলভ্যেতে সমানাধি-করণে। ন নীলোৎপলবৎ সন্ ঘটঃ সন্ পটঃ সন্ হস্তীতি। এবং সর্ব্বত্র তয়োর্বুদ্ধ্যো র্ঘটাদিবুদ্ধির্ব্যভিচরতি। তথা চ দর্শিতম্। ন তু সদ্‌বুদ্ধিঃ তস্মাৎ ঘটাদিবুদ্ধিবিষয়োঽসন্ ব্যভিচারাৎ ন তু সদ্‌বুদ্ধিবিষয়োঽব্যভিচারাৎ। ঘটে বিনষ্টে ঘটবুদ্ধৌ ব্যভিচরন্ত্যাং সদ্‌বুদ্ধিরপি ব্যভিচরতীতি চেৎ ন পটাদাবপি সদ্‌বুদ্ধিদর্শনাৎ বিশেষণবিষয়ৈব সা সদ্‌বুদ্ধিরতোঽপি ন বিনশ্যতি, অথ সদ্‌বুদ্ধিবৎ ঘটবুদ্ধিরপি ঘটান্তরে দৃশ্যতে ইতিচেৎ। ন পটাদাবদর্শনাৎ। সদ্‌বুদ্ধিরপি নষ্টে ঘটে ন দৃশ্যত ইতি চেৎ ন বিশেষ্যাভাবাৎ সদ্‌বুদ্ধিঃ বিশেষণবিষয়া সতী বিশেষ্যাভাবে বিশেষণানুপপত্তৌ কিংবিষয়া স্যাৎ। ন তু পুনঃ সদ্‌বুদ্ধির্ব্বিষয়াভাবাৎ একাধিকরণত্বঞ্চ ঘটাদিবিশেষ্যাভাবেন যুক্তম্ ইতি চেৎ ন সদিদমুদকমিতি মরীচ্যাদাবন্যতরাভাবেঽপি সামানাধিকরণ্যদর্শনাৎ। তস্মাদ্দেহাদের্দ্বন্দ্বস্য চ সকারণস্য অসতো ন বিদ্যতে ভাব ইতি। তথা সতশ্চ আত্মনঃ অভাবোঽবিদ্যমানতা ন বিদ্যতে সর্ব্বত্রাব্যভিচারাৎ ইত্যবোচামঃ। এবমাত্মনাত্মনোঃ সদসতোরুভয়োরপি দৃষ্ট উপলব্ধোঽন্তো নির্ণয়ঃ সৎ সদেব অসৎ অসদেবেতি তু অনয়োর্যথোক্তয়োস্তত্ত্বদর্শিভিঃ। তদিতি সর্ব্বনাম সর্ব্বঞ্চ ব্রহ্ম তস্য নাম তদিতি তদ্ভাবস্তত্ত্বং ব্রহ্মণো যাথাত্ম্যং তৎ দ্রষ্টুং শীলং যেষাং তে তত্ত্বদর্শিনস্তৈঃ তত্ত্বদর্শিভিঃ। ত্বমপি তত্ত্বদর্শিনাং দৃষ্টিমাশ্রিত্য শোকং মোহঞ্চ হিত্বা শীতোষ্ণা-দীনি নিয়তানিয়তরূপাণি দ্বন্দ্বানি বিকারোঽয়মসন্নেব মরীচিজলবৎ মিথ্যাবভাসতে ইতি মনসি নিশ্চিত্য তিতিক্ষস্বেত্যভিপ্রায়ঃ ] ১৬

আনন্দগিরিটীকা। অধিকারিবিশেষণে তিতিক্ষুত্বে হেত্বন্তরপরত্বেন উত্তরশ্লোকমবতারয়তি—ইতশ্চেতি। ইতঃশব্দার্থমেব স্ফুটয়তি—যস্মাদিতি। যতঃ শীতাদেঃ ক্লেশাদিহেতোরনাত্মনো নাস্তি বস্তুত্বং বস্তুনশ্চাত্মনো নির্ব্বি-কারত্বেন একরূপত্বম্, অতোমুমুক্ষোর্ব্বিশেষণং তিতিক্ষুত্বং যুক্তমিত্যাহ—নেত্যাদিনা। কার্য্যস্যাসত্ত্বেপি কারণস্য সত্ত্বেন অত্যন্তাসত্ত্বাসিদ্ধিরিত্যাশঙ্ক্য বিশিনষ্টি—সকারণস্যেতি। নাসতইত্যুপাদায় পুনর্নকারানুকর্ষণমন্বয়ার্থম্।

অসতঃ শূন্যত্বাত্তিষ্প্রসঙ্গাভাবাৎ অপ্রসক্তপ্রতিষেধপ্রসক্তিরিত্যাশঙ্ক্যাহ—নহীতি। বিমতমতাত্বিকমপ্রামাণিকত্বাৎ রজ্জুসর্পবৎ, ন হি ধর্ম্মিগ্রাহকস্য প্রত্যক্ষাদেস্তত্ত্বাবেদকং প্রামাণ্যং কল্প্যতে বিষয়স্য দুর্নিরূপত্বাৎ অতোঽনির্ব্বাচ্যং দ্বৈতমিত্যর্থঃ। কথং পুনরধ্যক্ষাদিবিষয়স্য শীতোষ্ণা-দিদ্বৈতস্য দুর্নিরূপত্বেন অনির্ব্বাচ্যত্বং তত্রাহ—বিকারোহীতি। ততশ্চ বিমতং মিথ্যা আগমাপায়িত্বাৎ সম্প্রতিপন্নবদিতি ফলিতমাহ—বিকারশ্চেতি। বাচারম্ভণশ্রুতেঃ দ্বৈতমিথ্যাত্বে অনুগ্রাহকত্বং দর্শয়িতুং চকারঃ। কিঞ্চ কার্য্যং কারণাদ্ভিন্নমভিন্নং বেতি বিকল্প্যাদ্যং দূষয়তি—যথেতি। নিরূপ্যমাণমন্তর্ব্বহিশ্চেতি শেষঃ বিমতং কারণাৎ ন তত্ত্বতো ভিদ্যতে কার্য্যত্বাদ্ ঘটবদিত্যর্থঃ। ইতোঽপি কারণাদ্ভেদেন নাস্তি কার্য্যম্ আদাবন্তে চ যন্নাস্তি বর্ত্তমানেঽপি তৎ তথেতি ন্যায়াদিত্যাহ—জন্মেতি। যদি কার্য্যং কারণাদভিন্নং তদা তস্য ভেদেনাসত্ত্বে পূর্ব্বস্মাদবিশেষঃ তাদাত্ম্যেন অবস্থানন্ত ন যুক্তং তস্যাপি কারণব্যতিরেকেণাভাবাৎ। কার্য্য-কারণবিভাগবিধুরে বস্তুনি কার্য্যকারণপরম্পরায়া বিভ্রমত্বাৎ ইত্যভিপ্রেত্যাহ মৃদাদীতি। কার্য্যকারণবিভাগবিহীনং বস্ত্বেব নাস্তীতি মন্বানশ্চোদয়তি—তদসত্ত্ব ইতি। অনুবৃত্তব্যাবৃত্তবুদ্ধিদ্বয়দর্শনাদনুবৃত্তে চ ব্যাবৃত্তানাং কল্পিতত্বাদকল্পিতং সর্ব্বভেদকল্পনাধিষ্ঠানমকার্য্যকারণং বস্তু সিধ্যতীতি পরিহরতি—ন সর্ব্বত্রেতি। সম্প্রতি সতো বস্তুত্বে প্রমাণমনুমানমুপন্যস্যতি—যদ্-বিষয়েতি। যদ্ব্যাবৃত্তেষ্বনুবৃত্তং তৎ তমর্থং সৎ যথা সর্পধারাদিষ্বনুগতো রজ্জ্বাদেরিদমংশঃ, বিমতং সত্যমব্যভিচারিত্বাৎ সংপ্রতিপন্নবদিত্যর্থঃ। ব্যাবৃত্তস্য কল্পিতত্বে প্রমাণমাহ—যদ্বিষয়েত্যাদিনা। যদ্ব্যাবৃত্তং তন্মিথ্যা যথা সর্প-ধারাদি, বিমতং মিথ্যা ব্যভিচারিত্বাৎ সংপ্রতিপন্নবদিত্যর্থঃ ইত্যনুমানদ্বয়মনুসৃত্য সতোঽকল্পিতত্বম্ অসতশ্চ কল্পিতত্বং স্থিতমিতিশেষঃ। ননু নেদমনুমানদ্বয়মুপপদ্যতে সমস্তদ্বৈতবৈতথ্যবাদিনো বিভাগাভাবাদনুমানাদিব্যবহারানুপপত্তেস্তত্রাহ—সদ-সদিতি। উক্তে বিভাগে বুদ্ধিদ্বয়াধীনে স্থিতে সত্যনুমানাদিব্যবহারো নির্ব্বহতি প্রাতিভাসিকবিভাগেন বিয়োগাৎ পরমার্থস্যৈব তদ্ধেতুত্বে কেবলব্যতিরেকা-ভাবাদিত্যর্থঃ। কুতঃ সদসদ্বিভাগস্য বুদ্ধিদ্বয়াধীনত্বং বুদ্ধিবিভাগস্যাপি তদ্বাভাবাৎ তত্রাহ—সর্ব্বত্রেতি। ব্যবহারভূমিঃ সপ্তম্যর্থঃ। বুদ্ধিবিভাগস্যাপি কল্পিতস্যৈব বোধ্যবিভাগপ্রতিভানহেতুতেতিভাবঃ। বুদ্ধিদ্বয়মনুরুধ্য সদসদ্বিভাগে সতঃ সামান্যরূপতয়া বিশেষাকাঙ্ক্ষায়াং সামান্যবিশেষে দ্বে বস্তুনী বস্তুভূতে স্যাতামিতি চেৎ তত্রাহ—সমানাধিকরণ ইতি। পদয়োঃ সামানাধিকরণ্যং যুক্ত্যোক্ত-

পচর্য্যতে, সেঽয়মিতি সামানাধিকরণ্যবদ্‌ঘটঃ—সন্ ইত্যাদি সামানাধিকরণ্যমেক-বস্তুনিষ্ঠং বস্তুভেদে ঘটপটয়োরিব তদযোগাদিত্যর্থঃ। নীলমুৎপলমিতিবৎ ধর্ম্ম-ধর্ম্মিবিষয়তয়া সামানাধিকরণ্যস্তু সুবচম্বায় বস্ত্বৈক্যবিষয়ত্বমিতি চেন্নেত্যাহ—ন নীলেতি। ন হি সামান্যবিশেষয়োর্ভেদেঽভেদে চ তদ্ভাবো ভেদাভেদৌ চ বিরুদ্ধৌ অতো জাতিব্যক্ত্যোঃ সামানাধিকরণ্যং নীলোৎপলয়োরিব ন গৌণং কিন্তু ব্যাবৃত্ত-মনুবৃত্তে কল্পিতমিত্যেকনিষ্ঠমিত্যর্থঃ। সামান্যবিশেষয়োরুক্তন্যায়ং গুণগুণ্যাদৌ অতিদিশত্যেবমিতি। তুল্যৌ হি তত্রাপি বিকল্পদোষৌ ইতি ভাবঃ। সামানাধি-করণ্যানুপপত্ত্যা দ্বে বস্তুনী সামান্যবিশেষৌ ইতি পক্ষং প্রতিক্ষিপ্য বিশেষৌ এব বস্তুনীতিপক্ষং প্রতিক্ষিপতি—তয়োরিতি। বুদ্ধিব্যভিচারাদ্‌বোধ্যব্যভিচারেঽপি কথং ব্যাবৃত্তানাং বিশেষাণামবস্তুত্বমিত্যাশঙ্ক্যাহ—তথাচেতি। বিকারো হি স ইত্যাদাবিতিশেষঃ। ন চৈকং বস্তু সামান্যবিশেষাত্মকমেকস্তু দ্বৈরূপ্যবিরোধা-দিত্যভিপ্রেত্য সামান্যমেকমেব বস্তুতদ্‌বুদ্ধেরব্যভিচারাৎ, বোধস্যাপি সতস্তথাত্বাদি-ত্যাহ—নত্বিতি। ব্যভিচরতীতি পূর্ব্বেণ সম্বন্ধঃ বিশেষাণাং ব্যভিচারিত্বে সতশ্চাব্যভিচারিত্বে ফলিতমুপসংহরতি—তস্মাদিতি। অসত্ত্বং কল্পিতত্বম্। তচ্ছব্দার্থমেব স্ফোরয়তি—ব্যভিচারাদিতি। সদ্‌বুদ্ধিবিষয়স্য সতোঽকল্পিতত্বে তচ্ছব্দোপাত্তমেব হেতুমাহ—অব্যভিচারাদিতি। সদ্‌বুদ্ধিব্যভিচারদ্বারা বোধ্য-স্যাপি ব্যভিচারাৎ তদব্যভিচারিত্বহেতোরসিদ্ধিরিতি শঙ্কতে।—ঘটে বিনষ্ট ইতি। সদ্‌বুদ্ধের্ঘটমাত্রবুদ্ধিবদ্‌ঘটবিষয়ত্বাভাবাৎ ন ঘটনাশে ব্যভিচারোঽস্তি ইতি পরিহরতি—ন পটাদাবিতি। সদ্‌বুদ্ধেরঘটবিষয়ত্বে নিরালম্বত্বাযোগাৎ বিষয়ান্তরং বক্তব্যমিত্যাশঙ্ক্যাহ—বিশেষণেতি। সতোঽকল্পিতত্বহেতোর-ব্যভিচারিত্বস্যাসিদ্ধিমুদ্ধৃত্য বিশেষাণাং কল্পিতত্বহেতো র্ব্যভিচারিত্বস্যাসিদ্ধিং শঙ্কতে—সদিতি। যথা সদ্‌বুদ্ধির্ঘটে নষ্টে পটাদৌ দৃষ্টত্বাৎ অব্যভিচারিণী অব্যভিচারঃ সতোদর্শিতস্তথা ঘটবুদ্ধিরপি ঘটে নষ্টে ঘটান্তরে দৃষ্টৈত্যব্যভিচারাৎ ঘটে ব্যভিচারাসিদ্ধৌ বিশেষান্তরেঽপি কল্পিতত্বহেতোঃ ব্যভিচারো ন সিধ্যতীত্যর্থঃ। ঘটবুদ্ধের্ঘটান্তরে দৃষ্টত্বেপি পটাদাবদৃষ্টত্বেন ব্যভিচারাৎ পটাদিবিশেষেষ্বপি ব্যভি-চারিত্বসিদ্ধিরিত্যুত্তরমাহ—ন পটাদাবিতি। বিশেষাণামেবং ব্যভিচারিত্বে সতো-ঽপি তদনুপপত্তেরব্যভিচারিত্বহেতুসিদ্ধিতাদবস্থ্যমিতি শঙ্কতে—সদ্‌বুদ্ধিরিতি। ঘটাদিনাশদেশে তদনুপরক্তাকারেণ সত্ত্বাভানেঽপি নাসত্ত্বং ঘটাভাবাধিষ্ঠানতয়া ভানাদিত্যাহ—ন বিশেষ্যেতি। যথা সর্ব্বগতা জাতিরিত্যত্র খণ্ডমুণ্ডাদিব্যক্ত্য-ভাবদেশে গোত্বং ব্যঞ্জকাভাবাৎ ন ব্যজ্যতে ন গোত্বাভাবাৎ তথাসত্ত্বমপি ঘটাদি-

নাশে ব্যঞ্জকাভাবাৎ ন ভাতি ন স্বরূপাভাবাদিত্যুক্তমেব প্রপঞ্চয়তি—সদিত্যাদিনা। সপ্রতিযোগিকবিশেষণত্বব্যভিচারেঽপি স্বরূপাব্যভিচারাদ্ব্যক্তং সতঃ সত্যত্বমিতিভাবঃ। দ্বয়োঃ সতোরের বিশেষণবিশেষ্যত্বদর্শনাৎ ঘটসতোরপি বিশেষণবিশেষ্যত্বে দ্বয়োঃ সত্বধ্রৌব্যাৎ ঘটাদিবিকল্পিতত্বানুমানং সামানাধিকরণ্যধীবাধিতমিতি চোদয়তি—একেতি। অনুভবমনুসৃত্য বাধিতবিষয়ত্বমুক্তানুমানস্য নিরস্যতি—নেত্যাদিনা। ঘটাদেঃ সতি কল্পিতত্বানুমানস্য দোষরাহিত্যে ফলিতমুপসংহরতি—তস্মাদিতি। প্রথমপাদব্যাখ্যানপরিসমাপ্ত্যাবিতিশব্দঃ। ননু নেদং ব্যাখ্যানং ভাষ্যকারাভিপ্রেতং সর্ব্বদ্বৈতশূন্যত্ববিবক্ষায়াং শাস্ত্রতদ্ভাষ্যবিরোধাৎ কেনাপি পুনর্দ্দুর্বিদগ্ধেন স্বমনীষিকয়োৎপ্রেক্ষিতমেতদিতি চেৎ নৈবং কিমিদং দ্বৈতপ্রপঞ্চস্য শূন্যত্বং কিং তুচ্ছত্বং কিং সদ্‌বিলক্ষণত্বং নাদ্যোঽনভ্যুপগমাৎ দ্বিতীয়ানভ্যুপগমে তু তবৈব শাস্ত্রবিরোধে ভাষ্যবিরোধশ্চ সর্ব্বং হি শাস্ত্রং তদ্ভাষ্যং চ দ্বৈতস্য সত্যত্বানধিকরণত্বসাধনেনাদ্বৈতসত্যত্বে পর্য্যবসিতমিতি ত্রৈবিদ্যবৃদ্ধৈস্তত্র তত্র প্রতিষ্ঠাপিতং তথা চ প্রক্ষেপাশঙ্ক্য৹ সম্প্রদায়পরিচয়াভাবাদিতি দ্রষ্টব্যম্। অনাত্মজাতস্য কল্পিতত্বেনাবস্তুত্বপ্রতিপাদনপরতয়া প্রথমপাদং ব্যাখ্যায় দ্বিতীয়পাদমাত্মনঃ সর্ব্বকল্পনাধিষ্ঠানস্যাকল্পিতত্বেন বস্তুত্বপ্রসাধনপরতয়া ব্যাকরোতি—তথেতি। নন্বাত্মনঃ সদাত্মনো বিশেষেষু বিনাশিষু তদুপরক্তস্য বিনাশঃ স্যাদিত্যাশঙ্ক্য বিশিষ্টনাশেঽপি স্বরূপানাশস্তোক্তত্বান্নৈবমিত্যাহ—সর্ব্বত্রেতি। ননু কদাচিদসদেব পুনঃ সত্বমাপদ্যতে প্রাগসতো ঘটস্য জন্মনা সত্বাভ্যুপগমাৎ সচ্চ কদাচিদসত্বং প্রতিপদ্যতে স্থিতিকালে সতো ঘটস্য পুনর্নাশেনাসত্বাঙ্গীকারাদেবং সদসতোরব্যবস্থিতত্বাবিশেষাদুভয়োরপি হেয়ত্বমুপাদেয়ত্বং বা তুল্যং স্যাদিতি তত্রাহ—এবমিতি। তুশব্দো দৃষ্টশব্দেন সম্বধ্যমানো দৃষ্টিমবধারয়তি নহি প্রাগসতো ঘটস্য সত্বমসত্বে স্থিতে সত্বপ্রাপ্তিবিরোধাদসত্বনিবৃত্তিশ্চ সত্বপ্রাপ্ত্যা চেৎ প্রাপ্তমিতরেতরাশ্রয়ত্বমসত্ত্বেনৈব সত্বাপত্তিমসত্বনিবৃত্তাবসত্বমনবকাশি ভবেৎ এতেন সতোঽসত্বাপত্তিরপি প্রতিনীতেতি ভাবঃ। কথং তর্হি সতোঽসত্বমসতশ্চ সত্বং প্রতিভাতি ইত্যাশঙ্ক্য তত্ত্বদর্শনাভাবাদিত্যাহ—তত্ত্বেতি। তস্য ভাবস্তত্ত্বং ন চ তচ্ছব্দেন পরামর্শযোগ্যং কিঞ্চিদস্তি। প্রকৃতং প্রতিনিয়তমিত্যাশঙ্ক্য ব্যাচষ্টে—তদিত্যাদিনা। ননু সদসতোরন্তথাত্বং কেচিৎ প্রতিপদ্যন্তে কেচিত্তু তয়োরুক্তনির্ণয়মনুসৃত্য তথাত্বমেবাভিগচ্ছন্তি তত্র কেষাং মতমেষিতব্যমিতি তত্রাহ—ত্বমপীতি॥ ১৬

অনুবাদ।—এই কারণেও শোক ও মোহ না করিয়া শীতোষ্ণাদির

সহন করা উচিত, যেহেতু ইহাই বলিতেছেন। [নাসত ইত্যাদি শ্লোকের অর্থ এই যে] 'অসৎ' অর্থাৎ (নিজরূপে) কারণের সহিত অবিদ্যমান, শীতোষ্ণাদির "ভাব" ভবন (অর্থাৎ অস্তিত্ব) নাই, সকারণ শীতোষ্ণাদিবিষয়, প্রমাণের দ্বারা নিরূপিত হইলে [কখনই] সৎ বস্তু হইতে পারে না। সেই ঘট প্রভৃতি [যে কারণে] বিকার [এইজন্যই] অসৎ। যাহা বিকার তাহা ব্যভিচারী হয়। যে প্রকার ঘটাদি অবয়বিদ্রব্য চক্ষু দ্বারা [ভাল করিয়া] দেখিলে মৃত্তিকা ব্যতিরেকে আর কিছুই নাই বলিয়া বুঝিতে পারা যায়, সেই প্রকার সকল কার্য্যই কারণ ব্যতিরেকে উপলব্ধ হয় না বলিয়া নিজরূপে অসৎ [ইহা সিদ্ধ হয়]; উৎপত্তি ও বিনাশের পূর্ব্বে ও পরে কার্য্যের [নিজরূপে অবিদ্যমানতা প্রযুক্ত] অনুপলব্ধি থাকে [এই জন্যও কার্য্যকে অসৎ বলা যায়]। ঘটাদির ন্যায় মৃত্তিকা প্রভৃতিও নিজ কারণ ব্যতিরেকে অনুপলব্ধ হয়, এই জন্য মৃত্তিকা প্রভৃতিও অসৎ। এই প্রকারে সকল কারণের অসত্ব হইলে সকলেরই অভাব সিদ্ধ হয় (অর্থাৎ শূন্যবাদ আসিয়া পড়ে) এই প্রকার শঙ্কা করা যাইতে পারে না; কারণ সকল প্রকার ব্যবহারকালেই সদ্বুদ্ধি ও অসদ্বুদ্ধি এই দুই প্রকার বুদ্ধি উপলব্ধ হইয়া থাকে। যে বস্তু বিষয়ে জ্ঞান কখনও ব্যভিচার (অন্যথাভাব) প্রাপ্ত হয় না, তাহাকেই সৎ কহে। যে বস্তু বিষয়ে জ্ঞান ব্যভিচার (অন্যথা পরিবর্ত্তন) লাভ করে। তাহাকে অসৎ কহা যায়। এই প্রকার অনুভবসিদ্ধ সদসদ্বিভাগ বিদ্যমান আছে বলিয়াই সর্ব্বত্র সকল ব্যক্তিই একটি বস্তুকে অবলম্বন করিয়া এই দ্বিবিধ বুদ্ধির অনুভব করিয়া থাকে।

(মন্তব্য)—ঘটপট প্রভৃতি কার্য্যবিষয়ে যে জ্ঞান উৎপন্ন হয়, তাহাতে, ঘটপট প্রভৃতি বস্তুর সহিত, তাহাদের উপাদান কারণ মৃত্তিকা সূত্র প্রভৃতিরও প্রকাশ হয়, ইহা সর্ব্বানুভবসিদ্ধ চক্ষুর দ্বারা ঘটজ্ঞানসময়ে যদি কেহ আমাদিগকে জিজ্ঞাসা করে যে, ঐ যাহা দেখিতেছ, তাহা মৃত্তিকা হইতে পৃথক্ বস্তু কিনা? আমরা সকলেই এরূপ প্রশ্নের উত্তর দিয়া থাকি যে, মৃত্তিকা হইতে পৃথক্ ঘট দেখিতে পাই না; কিন্তু মৃন্ময় ঘট দেখিতে পাই; আবার সেই ঘটটি নষ্ট হইলে, মৃত্তিকা যখন চূর্ণভাব প্রাপ্ত হয়, তখন আমরা দেখিতে পাই, ঘট নাই বটে, কিন্তু যে মৃত্তিকা দেখিয়া আমরা ঘটব্যবহার করিতেছিলাম, সেই মৃত্তিকা বিদ্যমান রহিয়াছে। এক্ষণে দেখিতে হইবে, ঘট বস্তুটির কি প্রকার সত্তা? ইহা সকলেই স্বীকার করিয়া থাকেন, এ জগতে আমরা যাহা কিছু দেখিতে পাই, তাহা

কোন বস্তু হইতে ভিন্ন এবং কোন বস্তু হইতে অভিন্ন; যেমন ঘট, পট হইতে ভিন্ন এবং নিজ স্বরূপ হইতে অভিন্ন; ঐ বস্তু যাহা হইতে ভিন্ন, কখনও তাহা হইতে অভিন্ন হইতে পারে না; এবং যাহা হইতে অভিন্ন, কখনও তাহা হইতে ভিন্ন হইতে পারে না। এক্ষণে দেখিতে হইবে, ঘট ও মৃত্তিকার কি প্রকার সম্বন্ধ। যখন দেখিতে পাই—ঘট রহিয়াছে, তখন আমরা মৃদ্ঘট এই প্রকার ব্যবহার করি; আবার যখন ঘট নষ্ট হয়, তখন সেই মৃত্তিকাতেই ইহা ঘট নহে এই প্রকার ব্যবহার করি। এরূপ স্থলে ঘট মৃত্তিকা হইতে ভিন্ন বা অভিন্ন কিছুই স্থির করা যাইতেছে না; যে বস্তু কোন এক বস্তুর অভিন্ন নহে, অথচ ভিন্ন নহে, এমন বস্তুর প্রকৃত স্বরূপ কি, তাহা কেমন করিয়া বলা যাইতে পারে? এই প্রকার যুক্তিবলে জগতের যাবৎ বিকারই নিজ কারণ হইতে ভিন্ন বা অভিন্নরূপে স্থির হইতেছে না, অথচ যেখানেই বিকারবুদ্ধি, সেই খানেই সেই বিকারের কারণ অনুগত রহিয়াছে, ইহা স্পষ্ট বুঝিতে পারা যাইতেছে। মৃত্তিকা কখন ঘটবুদ্ধির বিষয় হইতেছে, কখন পিণ্ড-বুদ্ধির বিষয় হইতেছে, আবার কখনও চূর্ণ-বুদ্ধির বিষয় হইতেছে, অথচ সকল বুদ্ধিতেই মৃত্তিকার প্রকাশ হইতেছে, ইহা স্থির; এইরূপ স্থলে সকল বিকারের উৎপত্তি, নাশ ও স্থিতিকালে একভাবে সর্ব্বদা অনুগত থাকা প্রযুক্ত, ঘটাদি অনির্ব্বচনীয় বিকারের একমাত্র উপাদান মৃত্তিকাদি, সেই সেই বিকারাপেক্ষা সৎ হইয়া উঠিতেছে; এই প্রকার মৃদাদি বিকারেরও অনির্ব্বচনীয়তাপ্রযুক্ত এবং ঐ সকল অনির্ব্বচনীয় কার্য্যের সহিত, সর্ব্বত্র সৎ এই বুদ্ধির বিষয় যে বস্তু, তাহার সর্ব্বদা বিদ্যমানতা প্রযুক্ত সকল কার্য্যের একমাত্র কারণরূপে যে সদ্‌বস্তু সর্ব্বত্র উপলব্ধ হয়, তাহাই নিত্য। জগতে যত ব্যবহার আছে, সকল ব্যবহারে সদ্‌বস্তুর প্রকাশ সর্ব্বদা হইয়া থাকে, ইহা সকলকেই স্বীকার করিতে হইবে। আমরা যখন যে প্রকার ব্যবহার করিয়া থাকি, সকল ব্যবহারেই সৎ পদার্থের জ্ঞান আমাদের অগ্রে হইয়া থাকে; যেমন "সন্ ঘটঃ" অর্থাৎ ঘট আছে, "আসীৎ ঘটঃ" অর্থাৎ ঘট-সত্তা ছিল এবং "ঘটো ভবিষ্যতি" অর্থাৎ ঘটের সত্তা হইবে। এই প্রকার যত বস্তুই আমরা জানি, সকল বস্তুতেই সতের সম্বন্ধ আরোপ না করিয়া, কিছুই বুঝিতে পারি না। এরূপ স্থলে ইহাই বলিতে হয় যে, আমাদের জ্ঞানে সৎ ও অসৎ দুই বস্তুই বিষয় হইতেছে অর্থাৎ সর্ব্বত্র একরূপ, অবিনাশী, অনাদি একমাত্র সদ্‌বস্তুকে আশ্রয় করিয়া ঘট, পট, মঠ, মনুষ্য, পশু, ক্ষিতি, তেজ, বায়ু, আকাশ প্রভৃতি সকল অনির্ব্বচনীয় অসৎ বস্তুসমূহের কল্পনাময় প্রপঞ্চের মধ্যে পড়িয়া জীব

সৎ ও অসতের স্বরূপ অবগত হইতে অসমর্থ হইয়া ভ্রান্তিময় কল্পনাজালে আবদ্ধ হইয়া পড়িয়াছে। ইহার পরবর্ত্তী ভাষ্যে এই সৎ ও অসতের বিবেক-বিষয়ে বিশদভাবে উপদেশ আছে। যথাস্থানে তাহা বিশদভাবে বুঝান যাইবে।

অনুবাদ। নীল উৎপল এই প্রকার বুদ্ধিতে যেমন নীল গুণ ও পদ্ম এই দুইটি বস্তু পরস্পর ব্যভিচারী হইয়াও একত্র প্রকাশ প্রাপ্ত হয় (অর্থাৎ নীল গুণের অভাব হইলে পদ্মের অভাব হয় না; কারণ শুভ্রপদ্মে নীল গুণ নাই, অথচ পদ্মবুদ্ধি হয়; এই প্রকার পদ্মবুদ্ধি না হইলে নীলবুদ্ধি হয় না, তাহা নহে; কারণ নীল ঘট এই প্রকার বুদ্ধিতে নীল বিষয় হইয়াছে; কিন্তু পদ্ম বিষয় হয় নাই; এই কারণে নীল গুণ ও পদ্ম পরস্পর ব্যভিচারী হইলেও, নীল উৎপল এই প্রকার সমানাধিকরণ গৌণবুদ্ধি উৎপন্ন হয়), সেই প্রকার "সন্ ঘটঃ" "সন্ পটঃ" ইত্যাদি স্থলে যে সমানাধিকরণ বুদ্ধি হয়, তাহার বিষয় বস্তুদ্বয় পরস্পর ব্যভিচারী নহে। এই প্রকার সকল ব্যবহার স্থলেই [সদসৎ বুদ্ধি হইয়া থাকে]। কিন্তু এই সদ্বুদ্ধি ও অসদ্বুদ্ধির মধ্যে ঘটাদিরূপ যে অসদ্বুদ্ধি বিষয়, তাহাই ব্যভিচরিত হয় (অর্থাৎ সদ্বুদ্ধি যে প্রকার সর্ব্ব ব্যবহারে অনুগত, ঘটাদি বুদ্ধি সে প্রকার সর্ব্ব ব্যবহারে অনুগত হয় না) যে প্রকারে ঘটাদি বুদ্ধি ব্যভিচরিত হয়, তাহা দর্শিত হইয়াছে। কিন্তু সদ্বুদ্ধি ব্যভিচরিত নহে। সুতরাং ব্যভিচার থাকায় ঘটাদি বুদ্ধির বিষয় যে সকল বস্তু তাহাদিগকে অসৎ বলা যায়, এবং ব্যভিচার না থাকায় সদ্বুদ্ধির যাহা বিষয়, তাহা অসৎ নহে। যদি বল, ঘট বিনষ্ট হইলে ঘটবুদ্ধিও ব্যভিচরিত হয়, সেই সঙ্গে "ঘটঃ সন্" এই বুদ্ধিরও নাশ হওয়ায় সদ্বুদ্ধিও নাশ প্রাপ্ত হয়, ইহাও বলা যায় না; কারণ [ঘট ব্যবহার নষ্ট হইলেও] পটাদি ব্যবহারে সদ্বুদ্ধির প্রকাশ হইয়া থাকে। সদ্বুদ্ধির বিষয় বিশেষণ (অর্থাৎ সত্তাই সদ্বুদ্ধির বিষয়) পটাদিতে সদ্বুদ্ধির সদ্ভাবের ন্যায়, একটি ঘট বিনষ্ট হইলেও অপর ঘটে ঘটবুদ্ধি বিদ্যমান থাকে [সুতরাং ব্যভিচার না থাকায় ঘটকেও সৎ বলা যাইতে পারে] এই প্রকার শঙ্কা হইতে পারে না; কারণ সদ্বুদ্ধির ন্যায় ঘটবুদ্ধি পটাদি ব্যবহারকালে পরিদৃষ্ট হয় না।

ঘট বিনষ্ট হইলে সদ্বুদ্ধিও দৃষ্ট হয় না [সুতরাং সদ্বুদ্ধির বিষয়ও অসৎ] এই প্রকার শঙ্কা হইতে পারে না; কারণ ঘটাদিরূপ বিশেষ্য না

ন্যাস করিয়া ] বলা হইতেছে যে "বাসাংসীত্যাদি"। "বাসাংসি" বস্ত্র সকল "জীর্ণানি" দুর্ব্বলতাপ্রাপ্ত ( অকর্ম্মণ্য ) হইলে যেমন লোকে "বিহায়" পরিত্যাগ করিয়া "নবানি" অভিনব "গৃহ্লাতি" উপাদান করে [ কে ? ] "নরঃ" পুরুষ [ কি উপাদান করে ? ] "অপরাণি" অন্য ( বস্ত্রসমূহ ) "তথা" সেই প্রকারই জীর্ণ শরীর পরিত্যাগ করিয়া "দেহী" আত্মা [ পুরুষের ন্যায় বস্ত্রত্যাগকালে ] অবিক্রিয় ভাবেই নূতন শরীর পরিগ্রহ করিয়া থাকে, ইহাই অর্থ॥ ২২

নৈনং ছিন্দন্তি শস্ত্রাণি নৈনং দহতি পাবকঃ।
ন চৈনং ক্লেদয়ন্ত্যাপো ন শোষয়তি মারুতঃ॥ ২৩

অন্বয়। এনং ( আত্মানং ) শস্ত্রাণি ন ছিন্দন্তি এনং ( আত্মানং ) পাবকঃ ( অগ্নিঃ ) ন দহতি। এনং (আত্মানং ) আপঃ (জলানি) ন চ ক্লেদয়ন্তি (বিশ্লেষয়ন্তি) মারুতঃ ( পবনঃ ) [ এনং ] ন শোষয়তি॥ ২৩

অনুবাদ। এই আত্মাকে শস্ত্র সকল ছিন্ন করিতে পারে না, এই আত্মাকে অগ্নি দগ্ধ করিতে পারে না, এই আত্মাকে জল বিশ্লিষ্ট করিতে পারে না এবং বায়ু শুষ্ক করিতে পারে না॥ ২৩

ভাষ্য। কস্মাদবিক্রিয় এবেত্যাহ নৈনং ছিন্দন্তীতি। এনং প্রকৃতং দেহিনং ন ছিন্দন্তি শস্ত্রাণি নিরবয়বত্বান্নাবয়বভাগং কুর্ব্বন্তি শস্ত্রাণ্যস্যাদীনি তথা নৈনং দহতি পাবকোঽগ্নিরপি ন ভস্মীকরোতি তথা ন চৈনং ক্লেদয়ন্ত্যাপঃ অপাংহি সাবয়বস্য বস্তুনঃ আর্দ্রীভাবকরণেন অবয়ববিশ্লেষাপাদনে সামর্থ্যং তন্ন নিরবয়ব আত্মনি সম্ভবতি। তথা স্নেহবৎ দ্রব্যং স্নেহশোষণেন নাশয়তি বায়ুরেনং ত্বাত্মানং ন শোষয়তি মারুতোঽপি॥ ২৩

আনন্দগিরি টীকা। পৃথিব্যাদিভূতচতুষ্টয়প্রযুক্তং বিক্রিয়াভাক্ত্বাদাত্মনোঽসিদ্ধমবিক্রিয়ত্বমিতি শঙ্কতে—কস্মাদিতি। যতো ন ভূতান্যাত্মানং গোচরয়িতুমর্হন্ত্যতো যুক্তমাকাশবৎ তস্যাবিক্রিয়ত্বমিত্যাহ—আহেত্যাদিনা॥ ২৩

অনুবাদ। কি কারণে আত্মা অবিক্রিয়ই, তাহা বলিতেছেন,—নৈনং ছিন্দন্তীত্যাদি শ্লোকে এই প্রকৃত দেহীকে, শস্ত্র সকলও ছিন্ন করিতে পারে না। [ কারণ এই আত্মার ] অবয়ব নাই অর্থাৎ কুঠার প্রভৃতি শস্ত্র, [ এই আত্মার অবয়ব নাই বলিয়া ] অবয়ব বিভাগ করিতে পারে না; সেই প্রকার ইহাকে পাবকও দহন করিতে পারে না অর্থাৎ অগ্নিও আত্মাকে ভস্মীভূত করিতে পারে না। সেই প্রকার জলও আত্মাকে ক্লিন্ন করিতে পারে না।

সাবয়ব বস্তুকে আর্দ্র করিয়া অবয়ববিশ্লেষ করাই জলের সামর্থ্য; নিরবয়ব আত্মাতে তাহাও সম্ভবপর নহে। স্নেহ শোষণ করিয়া স্নেহবিশিষ্ট দ্রব্যকে বায়ু নষ্ট করিয়া থাকে, এই আত্মাকে বায়ুও শুষ্ক করিতে পারে না; কারণ, আত্মা জলাদির ন্যায় স্নেহযুক্ত দ্রব্য নহে। যেহেতু আত্মাকে শস্ত্র প্রভৃতি ছিন্ন করিতে পারে না, এই জন্য আত্মা "অচ্ছেদ্যোঽয়"মিত্যাদি, [ রূপে প্রতিপাদিত হইতেছে ]॥ ২৩

অচ্ছেদ্যোঽয়মদাহ্যোঽয়মক্লেদ্যোঽশোষ্য এব চ।
নিত্যঃ সর্ব্বগতঃ স্থাণুরচলোঽয়ং সনাতনঃ॥ ২৪

অন্বয়। অয়ং (আত্মা) অচ্ছেদ্যঃ, অয়ং (আত্মা) অদাহ্যঃ, অয়ং (আত্মা) অক্লেদ্যঃ, [ তথা ] অশোষ্য এব, অয়ং (আত্মা) নিত্যঃ সর্ব্বগতঃ স্থাণুঃ অচলঃ [ তথা ] সনাতনঃ॥ ২৪

অনুবাদ। এই আত্মা অচ্ছেদ্য, অদাহ্য, অক্লেদ্য এবং অশোষ্য, [ কারণ ] এই আত্মা নিত্য, সর্ব্বগত স্থাণুসদৃশ, অচল এবং সনাতন॥ ২৪

ভাষ্য। যতএবং তস্মাৎ অচ্ছেদ্যোঽয়মিতি যস্মাদন্যোন্যনাশহেতুনি ভূতানি এনম্ আত্মানং নাশয়িতুং নোৎসহন্তে তস্মাৎ নিত্যো নিত্যত্বাৎ সর্ব্বগতঃ সর্ব্বগতত্বাৎ স্থাণুঃ স্থাণুরিবেত্যেতৎ স্থিরত্বাদচলোঽয়মাত্মা, অতঃ সনাতনশ্চিরন্তনো ন কারণাৎ কুতশ্চিন্নিষ্পন্নোঽভিনব ইত্যর্থঃ। নৈতেষাং শ্লোকানাং পৌনরুক্ত্যং চোদনীয়ম্। যত একেনৈব শ্লোকেনাত্মনো নিত্যত্বমবিক্রিয়ত্বং চোক্তং 'ন জায়তে ম্রিয়তে বা' ইত্যাদিনা। তত্র যদেবাত্মবিষয়ং কিঞ্চিদুচ্যতে তদেতস্মাৎ শ্লোকার্থান্নাতিরিচ্যতে, কিঞ্চিচ্ছব্দতঃ পুনরুক্তং কিঞ্চিদর্থত ইতি। দুর্ব্বোধত্বাদাত্মবস্তুনঃ পুনঃ পুনঃ প্রসঙ্গমাপাদ্য শব্দান্তরেণ তদেব বস্তু নিরূপয়তি ভগবান্ বাসুদেবঃ, কথং নু নাম সংসারিণামব্যক্তং তত্ত্বং বুদ্ধিগোচরতামাপন্নং সৎ সংসারনিবৃত্তয়ে স্যাদিতি।

আনন্দগিরি টীকা। পৃথিব্যাদিভূতপ্রযুক্তচ্ছেদনাদ্যর্থক্রিয়াভাবে যোগ্যতাভাবং কারণমাহ—যতইতি। পূর্ব্বার্দ্ধমুত্তরার্দ্ধে হেতুত্বেন যোজয়তি—যস্মাদিতি। নিত্যত্বাদীনামন্যোন্যং হেতুহেতুমদ্ভাবং সূচয়তি—নিত্যত্বাদিত্যাদিনা। ন চ নিত্যত্বং পরমাণুষু ব্যভিচারাদসাধকং সর্ব্বগতত্বঞ্চেতি বাচ্যং তেষামেবাপ্রামাণিকত্বেন ব্যভিচারানবতারান্ন চ সর্ব্বগতত্বেঽপি বিক্রিয়াশক্তিমত্ত্বমাত্মনোঽস্তীতি যুক্তং বিভুত্বেনাভিমতে নভসি তদনুপলম্ভান্ন চ বিক্রিয়াশক্তিমত্ত্বে

স্থৈর্য্যমাস্থাতুং শক্যং তথাবিধস্ত মৃদাদেরস্থিরত্বদর্শনাদিত্যাশয়েনাহ—স্থিরত্বাদিতি। স্বতো নিত্যত্বেঽপি কারণান্নাশসম্ভবাদুৎপত্তিরপি সম্ভাবিতেতি কুতশ্চিরন্তনত্বমিত্যাশঙ্ক্যাহ—ন কারণাদিতি। আত্মনোঽবিক্রিয়ত্বস্ত "ন জায়তে ম্রিয়তে বা" ইত্যাদিনা সাধিতত্বাত্তস্যৈব পুনঃপুনরভিধানে পুনরুক্তিরিত্যাশঙ্ক্যাহ—ন তেষামিতি। অনাশঙ্কনীয়স্ত চোদ্যস্ত প্রসঙ্গং দর্শয়তি—যতইতি। অতো "বেদাবিনাশিনম্" ইত্যাদৌ ন শক্যতে পৌনরুক্ত্যমিতি শেষঃ। কথং তত্র পৌনরুক্ত্যাশঙ্কা সমুন্মিষতি তত্রাহ—তত্রেতি। "বেদাবিনাশিনম্" ইত্যাদিশ্লোকঃ সপ্তম্যা পরামৃশ্যতে। শ্লোকশব্দেন "নজায়তে ম্রিয়তে বা" ইত্যাদিরুচ্যতে। নন্বিহ শ্লোকে জন্মমরণাদ্যভাবোঽভিলক্ষ্যতে বেদেত্যাদৌ পুনরপক্ষয়াদ্যভাবো বিবক্ষ্যতে তত্র কথমর্থাতিরেকাভাবমাদায় পৌনরুক্ত্যঞ্চোদ্যতে তত্রাহ—কিঞ্চিদিতি। কথং তর্হি পৌনরুক্ত্যং ন চোদনীয়মিতি মন্যসে তত্রাহ—দুর্ব্বোধত্বাদিতি। পুনঃপুনর্ব্বিধানভেদেন বস্তু নিরূপয়তো ভগবতোঽভিপ্রায়মাহ—কথংন্বিতি ॥ ২৪

অনুবাদ। যে কারণে, পরস্পর বিনাশহেতু, পৃথিব্যাদি ভূতসকল, এই আত্মাকে বিনষ্ট করিতে সমর্থ হয় না, সেই কারণেই [আত্মা] নিত্য, নিত্যত্বনিবন্ধনই [আত্মা] সর্ব্বগত, সর্ব্বগতত্বপ্রযুক্তই [আত্মা] স্থাণু [এই শব্দের দ্বারা বোধিত হয়] স্থাণু (শুষ্ক বৃক্ষের) সদৃশ আত্মা স্থির; [ইহা বুঝাইবার জন্যই স্থাণু এই শব্দের প্রয়োগ করা হইয়াছে ইহাই বুঝিবে] স্থিরত্ব আছে বলিয়াই এই আত্মা অচল, এই কারণেই আত্মা সনাতন অর্থাৎ চিরন্তন, কোন কারণ হইতে উৎপন্ন অভিনব পদার্থ নহে। "এই শ্লোকসকলের দ্বারা একই অর্থ বারংবার বলা হইয়াছে; কারণ "ন জায়তে ম্রিয়তে বা" ইত্যাদি শ্লোকের দ্বারাই আত্মার নিত্যত্ব ও অবিক্রিয়ত্ব উক্ত হইয়াছে, সেই শ্লোকে আত্মবিষয়ে যাহা কিছু বলা হইয়াছে, তাহা হইতে এই শ্লোকে যে কিছু নূতন অর্থ প্রকাশ করিয়াছে, তাহা নহে, কোন কোন স্থলে শব্দাংশে পুনরুক্তি হইয়াছে, কোন কোন স্থলে অর্থাংশেও পুনরুক্তি হইয়াছে" এই প্রকার শঙ্কা করা উচিত নহে; কারণ আত্মবস্তু দুর্জ্জেয়; বারংবার প্রসঙ্গের অবতারণা করিয়া, কি প্রকারে সংসারাসক্ত ব্যক্তিগণের নিকটে এই অব্যক্ত আত্মতত্ত্ব প্রকাশিত হইয়া [তাহাদের] সংসার-নিবৃত্তির কারণ হইবে, তাহার প্রতি লক্ষ্য করিয়াই ভগবান্ বাসুদেব [এইরূপে] আত্মতত্ত্বের নিরূপণ করিয়াছেন ॥ ২৪

অব্যক্তোঽয়মচিন্ত্যোঽয়মবিকার্য্যোঽয়মুচ্যতে।
তস্মাদেবং বিদিত্বৈনং নানুশোচিতুমর্হসি॥ ২৫

**অন্বয়।** অয়মাত্মা অব্যক্তঃ [ অতএব ] অয়ং অচিন্ত্যঃ ; [ তথা ] অয়ং অবিকার্য্যঃ উচ্যতে ; তস্মাৎ [ ত্বম্ ] এনং ( আত্মানং ) বিদিত্বা এবং অনুশোচিতুং ন অর্হসি॥ ২৫

**অনুবাদ।** এই আত্মা অব্যক্ত [ সুতরাং ] অচিন্ত্য এবং অবিকার্য্য [ বলিয়া উক্ত হইয়া থাকে ]। অতএব তুমি ইহাকে জানিয়া এইরূপে শোক করিতে পার না॥ ২৫

**ভাষ্য।** কিঞ্চ অব্যক্তোঽয়মিতি। অব্যক্তঃ সর্ব্বকরণাবিষয়ত্বান্ন ব্যজ্যতে ইতি অব্যক্তোঽয়মাত্মা অতএব অচিন্ত্যোঽয়ং বুদ্ধীন্দ্রিয়গোচরং বস্তু তচ্চিন্তাবিষয়ত্ব-মাপদ্যতে অয়ং ত্বাত্মা অনিন্দ্রিয়গোচরত্বাদচিন্ত্যঃ অবিকার্য্যোঽয়ম্। যথা ক্ষীরং দধ্যাতঞ্চনাদিনা বিকারি ন তথা অয়মাত্মা। নিরবয়বত্বাচ্চাবিক্রিয়ঃ ন হি নির-বয়বং কিঞ্চিদ্‌বিক্রিয়াত্মকং দৃষ্টম্। অবিক্রিয়ত্বাদবিকার্য্যোঽয়মাত্মোচ্যতে। তস্মা-দেবং যথোক্তপ্রকারেণ এনমাত্মানং বিদিত্বা ত্বং নানুশোচিতুমর্হসি হন্তাহমেষাং ময়ৈমে হন্যন্তে ইতি॥ ২৫

**আনন্দগিরিটীকা।**—ত্বংপদার্থপরিশোধনস্য প্রকৃতত্বাৎতত্রৈব হেত্বন্তর-মাহ—কিঞ্চেতি। আত্মনো নিত্যত্বাদিলক্ষণস্য তথৈব প্রথা কিমিতি ন ভবতি তত্রাহ—অব্যক্তইতি। মা তর্হি প্রত্যক্ষত্বং ভূদনুমেয়ত্বং তু তস্য কিং ন স্যাদিত্যাশঙ্ক্যাহ—অতএবেতি। তদেব প্রপঞ্চয়তি—যদ্ধীতি। অতীন্দ্রিয়ত্বেঽপি সামান্যতো দৃষ্টবিষয়ত্বং ভবিষ্যতীত্যাশঙ্ক্য কূটস্থেনাত্মনা ব্যাপ্তি-লিঙ্গাভাবান্নৈবমিত্যাহ—অবিকার্য্যইতি। অবিকার্য্যত্বে ব্যতিরেকদৃষ্টান্ত-মাহ—যথেতি। কিঞ্চাত্মা ন বিক্রিয়তে নিরবয়বদ্রব্যত্বাৎ ঘটাদিবদিতি ব্যতি-রেক্যনুমানমাহ—নিরবয়বত্বাচ্চেতি। নিরবয়বত্বেঽপি বিক্রিয়াবত্বে কা ক্ষতিরিত্যাশঙ্ক্যাহ—ন হীতি। সাবয়বস্যৈব বিক্রিয়াবত্বদর্শনাৎ বিক্রিয়াবত্বে নিরবয়বত্বানুপপত্তিরিত্যর্থঃ। যদ্ধি সাবয়বং সক্রিয়ং ক্ষীরাদি তদ্দধ্যাদিনা বিকারমাপদ্যতে ন চাত্মনঃ শ্রুতিপ্রমিতনিরবয়বত্বস্য সাবয়বত্বমতোঽবিক্রিয়-ত্বান্নায়ং বিকার্য্যো ভবিতুমলমিতি ফলিতমাহ—অবিক্রিয়ত্বাদিতি। আত্ম-যাথাত্ম্যোপদেশমশোচ্যানন্বশোচস্ত্বমিত্যুপক্রম্য ব্যাখ্যাতমুপ সংহরতি—তস্মা-দিতি। অব্যক্তত্বাচিন্ত্যত্বাবিকার্য্যত্ব-নিত্যত্বসর্ব্বগতত্বাদিরূপো যস্মাদাত্মা নির্দ্ধা-

রিতস্তস্মাত্তথৈব জ্ঞাতুমুচিতস্তজ্জ্ঞানস্ত ফলবত্ত্বাদিত্যর্থঃ। প্রতিষেধ্যমনুশোক-মেবাভিনয়তি—হন্তাহমিতি ॥ ২৫

অনুবাদ। অধিকন্তু এই আত্মা অব্যক্ত ইত্যাদি "অব্যক্ত" কোন ইন্দ্রিয় [-জনিত জ্ঞানের] বিষয় নহে, এই কারণ আত্মা অভিব্যক্ত হইতে পারে না; যাহা অভিব্যক্ত হয় না, তাহাই অব্যক্ত। এই কারণেই এই আত্মা অচিন্ত্য; যে বস্তু ইন্দ্রিয় [-জনিত জ্ঞানের] গোচর, তাহাই চিন্তার বিষয় হইয়া থাকে; এই আত্মা কিন্তু ইন্দ্রিয়ের গোচর নহে বলিয়াই অচিন্ত্য। এই আত্মা অবিকার্য্য। দধি বা অম্লাদির সংযোগে দুগ্ধ যে প্রকার বিকার প্রাপ্ত হয়, আত্মা সেই প্রকার বিকার প্রাপ্ত হয় না। নিরবয়বত্ব-নিবন্ধনও আত্মা অবিক্রিয়; যাহার অবয়ব নাই, এমন বস্তু যে [কোন কালে] বিকারস্বভাব হয়, তাহা দেখিতে পাওয়া যায় না। যেহেতু অবিক্রিয়, এইজন্য অবিকার্য্য [বলিয়া]-উক্ত হইয়া থাকে। সেই কারণে যথোক্তপ্রকারে এই আত্মাকে জানিয়া তুমি, "আমি হননকর্ত্তা, ইহারা আমার হনন-ক্রিয়ার কর্ম্ম" এই প্রকারে অনুশোচনা করিও না ॥ ২৫

অথ চৈনং নিত্যজাতং নিত্যং বা মন্যসে মৃতম্।
তথাপি ত্বং মহাবাহো নৈনং শোচিতুমর্হসি ॥ ২৬

অন্বয়। অথ চ (যদ্যপি) নিত্যম্ এনং (আত্মানং) নিত্যজাতং (প্রতি-শরীরং জাতং জাতং) তথা মৃতং (প্রতিশরীরনাশং বিনষ্টং বা) মন্যসে, [হে] মহাবাহো! তথাপি ত্বম্ এবং (উক্তপ্রকারেণ) শোচিতুং (শোকং কর্ত্তুং) নার্হসি (ন যোগ্যো ভবসি) ॥ ২৬

অনুবাদ। এই নিত্য আত্মাকে তুমি যদি প্রতি দেহের উৎপত্তিতে উৎপন্ন ও প্রতি দেহের বিনাশে মৃত বলিয়াও মানিয়া লও, তাহা হইলেও হে মহাবাহো! তোমার এই প্রকার শোক করা উচিত হইতেছে না ॥ ২৬

ভাষ্য। আত্মনোঽনিত্যত্বমভ্যুপগম্যেদমুচ্যতে অথ চৈনমিতি। অথ চেত্যভ্যুপগমার্থঃ এনং প্রকৃতমাত্মানং নিত্যজাতং লোকপ্রসিদ্ধ্যা প্রত্যনেক-শরীরোৎপত্তিং জাতো জাত ইতি মন্যসে, তথা প্রতিতদ্বিনাশং নিত্যং বা মন্যসে মৃতং মৃতোমৃতইতি, তথাপি তথা ভাবিন্যপি আত্মনি ত্বং মহা-বাহো নৈবং শোচিতুমর্হসি জন্মবতো জন্ম নাশবতো নাশশ্চেত্যেতাববশ্যম্ভাবি-নাবিতি ॥ ২৬

আনন্দগিরিটীকা।—আত্মনো নিত্যত্বস্য প্রাগেব সিদ্ধত্বাদুত্তরশ্লোকানুপপত্তিরিত্যাশঙ্ক্যাহ—আত্মনইতি। অনিত্যত্বমিতি চ্ছেদঃ। শাক্যানাং লোকায়তানাং বা মতমিদমাপরামৃশ্যতে। শ্রোতুরর্জ্জুনস্য পূর্ব্বোক্তমাত্মযাথাত্ম্যং শ্রুত্বাপি তন্নির্দ্ধারণাসিদ্ধের্ম্মোর্ম্মতয়োরন্যতরমতাভ্যুপগমঃ শঙ্কিতস্তদর্থো নিপাতদ্বয়প্রয়োগ ইত্যাহ—অথচেতি। প্রকৃতস্যাত্মনো নিত্যত্বাদিলক্ষণস্য পুনঃ পুনর্জাতত্বাভিমানো মানাভাবাদসম্ভাবীত্যাশঙ্ক্যাহ—লোকেতি। নিত্যজাতত্বাভিনিবেশে পৌনঃপুন্যেন মৃতত্বাভিনিবেশো ব্যাহতঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ—তথেতি। পরকীয়মতমনুভাবিতমভ্যুপেত্য "অহো বত মহৎপাপং কর্ত্তুং ব্যবসিতাবয়ম্" ইত্যাদেস্তদীয়শোকস্য নিরবকাশত্বমিত্যাহ—তথাপীতি। এবমিত্যর্জ্জুনস্য দৃশ্যমানমনুশোকপ্রকারং দর্শয়িত্বা তস্য কর্তুমযোগ্যত্বে হেতুমাহ—জন্মবতইতি। জন্মবতো নাশো নাশবতশ্চ জন্মেত্যেতাববশ্যম্ভাবিনৌ মিথো ব্যাপ্তাবিতি যোজনা॥ ২৬

অনুবাদ। [প্রমাণবিরুদ্ধ হইলেও অর্জ্জুনকে কর্ত্তব্যকার্য্যে প্রেরণ করিবার জন্য] আত্মার অনিত্যরূপতা মানিয়া লইয়া বলা যাইতেছে—অথ চৈনমিত্যাদি। "অথ চ" এই শব্দের অর্থ মানিয়া লওয়া 'এই' প্রকৃত, আত্মাকে, [যদি] "নিত্যজাত" [অর্থাৎ] লোক-প্রসিদ্ধির অনুসারে প্রতি শরীরের উৎপত্তির [সময়ে] 'জাত হইয়াছে জাত হইয়াছে' এই প্রকার বিবেচনা কর, সেই প্রকার প্রতিদেহ বিনাশের [সময়ে] এই নিত্য আত্মাকে "মৃত" অর্থাৎ মৃত হইয়াছে মৃত হইয়াছে [এই প্রকার বিবেচনা কর] তথাপি অর্থাৎ আত্মা এই প্রকার অনিত্য হইলেও, হে মহাবাহো! তুমি এই প্রকারে শোক করিতে পার না; [কারণ] জন্মবান্ পদার্থের জন্ম ও নাশবান্ পদার্থের নাশ, এই দুই বস্তু অবশ্যম্ভাবি॥ ২৬

জাতস্য হি ধ্রুবো মৃত্যুর্ধ্রুবং জন্ম মৃতস্য চ।
তস্মাদপরিহার্য্যেঽর্থে ন ত্বং শোচিতুমর্হসি॥ ২৭

অন্বয়। [যস্মাৎ] জাতস্য (উৎপন্নস্য) মৃত্যুঃ (মরণং) ধ্রুবঃ (নিশ্চিতঃ) মৃতস্য চ জন্ম (দেহান্তরসম্বন্ধঃ) ধ্রুবং (নিশ্চিতং), তস্মাৎ (উক্তাদেব হেতোঃ) অপরিহার্য্যেঽর্থে (জননমরণরূপে বিষয়ে) ত্বং শোচিতুং (শোকং কর্ত্তুং) নার্হসি (ন যোগ্যো ভবসি)॥ ২৭

অনুবাদ। উৎপন্ন ব্যক্তির মরণ নিশ্চিত, মৃত ব্যক্তির পুনর্জ্জন্মও নিশ্চিত;

সুতরাং জন্ম ও মরণরূপ অপরিহার্য্য বিষয়ে তুমি [ কিছুতেই ] শোক করিতে পারিতেছ না॥ ২৭

ভাষ্য। তথা চ সতি জাতস্যেতি। জাতস্য হি লব্ধজন্মনো ধ্রুবোঽব্যভিচারী মৃত্যুর্ম্মরণং ধ্রুবং জন্ম মৃতস্য চ তস্মাদপরিহার্য্যোঽয়ং জন্মমরণলক্ষণোঽর্থঃ, তস্মিন্নপরিহার্য্যেঽর্থে ন ত্বং শোচিতুমর্হসি॥ ২৭

আনন্দগিরিটীকা।—তয়োরবশ্যংভাবিত্বে সতি অনুশোকস্য অকর্ত্তব্যত্বে হেত্বন্তরমাহ—তথাচেতি॥ ২৭

অনুবাদ। তাহাই যদি হইল [তবেই বলা যাইতে পারে] যে জাতস্যেত্যাদি। জাত ব্যক্তির অর্থাৎ লব্ধজন্মা জীবের "মৃত্যু" অর্থাৎ মরণ "ধ্রুব" অর্থাৎ অব্যভিচারী। মৃতের জন্মও ধ্রুব ( অব্যভিচারী ); সুতরাং এই জন্ম ও মরণ-রূপ অবস্থা অপরিহরণীয়, এই অপরিহার্য্য বিষয়ে তুমি শোক করিতে পার না॥ ২৭

অব্যক্তাদীনি ভূতানি ব্যক্তমধ্যানি ভারত।
অব্যক্তনিধনান্যেব তত্র কা পরিদেবনা॥ ২৮

অন্বয়। [ হে ] ভারত! ভূতানি ( পৃথিব্যাদীনি ) অব্যক্তাদীনি ( অদৃষ্টপূর্ব্বাবস্থানি ) ব্যক্তমধ্যানি ( উপলব্ধবর্ত্তমানাবস্থানি ) [ তথা ] অব্যক্তনিধনানি ( অজ্ঞাতভবিষ্যদবস্থানি ) তত্র ( এবমনিয়তপূর্ব্বাপরাবস্থেষু ভূতেষু ) কা পরিদেবনা ( কঃ প্রলাপঃ )॥ ২৮

অনুবাদ। এই পৃথিবী প্রভৃতি ও তাহা হইতে উৎপন্ন পুত্রমিত্র প্রভৃতি ভূতসমূহের পূর্ব্বাবস্থা উপলব্ধ নহে; ইহাদের ভবিষ্যদবস্থাও অপরিজ্ঞাত অর্থাৎ ইহাদের পূর্ব্বাপর অবস্থা প্রত্যক্ষগোচর হইবার নহে; কেবল ইহাদের বর্ত্তমান অবস্থাই ব্যক্ত হইয়া থাকে, সুতরাং এই পূর্ব্বাপরসত্তারহিত ক্ষণিক বস্তুর উৎপত্তি বা বিনাশে এই প্রকার মোহনিবন্ধন প্রলাপ কি প্রকারে [ সঙ্গত হইতে পারে ? ]॥ ২৮

ভাষ্য। কার্য্যকারণসংঘাতাত্মকান্যপি ভূতান্যুদ্দিশ্য শোকো ন যুক্তঃ কর্ত্তুং যতঃ অব্যক্তাদীনীতি। অব্যক্তাদীনি অব্যক্তমদর্শনমনুপলব্ধিরাদির্যেষাং ভূতানাং পুত্রমিত্রাদিকার্য্যকারণসংঘাতাত্মকানাং তানি অব্যক্তাদীনি ভূতানি প্রাগুৎপত্তেঃ। উৎপন্নানি চ প্রাক্ মরণাৎ ব্যক্তমধ্যানি অব্যক্তনিধনান্যেব পুনরব্যক্তমদর্শনং নিধনং মরণং যেষাং তানি অব্যক্তনিধনানি। মরণাদূর্দ্ধমব্যক্ততামেব প্রতিপদ্যন্তে ইত্যর্থঃ। তথা চোক্তম্—

"অদর্শনাদাপতিতঃ পুনশ্চাদর্শনং গতঃ।
নাসৌ তব ন তস্য ত্বং বৃথা কা পরিদেবনা॥" ইতি
তত্র কা পরিদেবনা কো বা প্রলাপঃ অদৃষ্ট-দৃষ্ট-প্রনষ্ট-ভ্রান্তি-ভূতেষু ভূতেষ্বিত্যর্থঃ॥ ২৮

আনন্দগিরিটীকা। আত্মানমুদ্দিশ্যানুশোকস্য কর্তুমযোগ্যত্বেঽপি ভূতসংঘাতাত্মকানি ভূতান্যুদ্দিশ্য তস্য কর্তব্যত্বমাশঙ্ক্যাহ—কার্য্যেতি। সমনন্তরশ্লোকস্তত্র হেতুরিত্যাহ—যতইতি। চাক্ষুষদর্শনমাত্রবৃত্তিং ব্যাবর্ত্তয়তি—অনুপলব্ধিরিতি। ন হি যথোক্তসংঘাতরূপাণি ভূতানি পূর্ব্বমুৎপত্তেরুপলভ্যন্তে তেন তানি তথা ব্যপদেশভাঞ্জি ভবন্তীত্যর্থঃ। কিং তন্মধ্যং যদেষাং ব্যক্তমিষ্যতে তদাহ—উৎপন্নানীতি। উৎপত্তেরূর্দ্ধং মরণাচ্চ পূর্ব্বং ব্যবহারিকং সত্ত্বং মধ্যমেষাং ব্যক্তমিতি তথোচ্যতে। জন্মানুসারিত্বং বিলয়স্য যুক্তমিতি মত্বা তাৎপর্য্যার্থমাহ—মরণাদিতি। উক্তেঽর্থে পৌরাণিকসম্মতিমাহ—তথাচেতি। তত্রেত্যস্যার্থমাহ—অদৃষ্টেতি। পূর্ব্বমদৃষ্টানি সন্তি পুনর্দৃষ্টানি তান্যেব পুনর্নষ্টানি তদেবং ভ্রান্তিবিষয়তয়া ঘটীযন্ত্রবচ্চক্রীভূতেষু ভূতেষু শোকনিমিত্তস্য প্রলাপস্য নাবকাশোঽস্তীত্যর্থঃ॥ ২৮

অনুবাদ। কার্য্য-কারণভাবে সংহত এই সকল প্রাণিদেহকেও উদ্দেশ করিয়া শোক করা উচিত নহে, যেহেতু অব্যক্তাদীনীত্যাদি। 'অব্যক্তাদি" অব্যক্ত শব্দের অর্থ অদর্শন বা অনুপলব্ধি; পুত্রমিত্রাদিরূপ কার্য্যকারণভাবে সংহত যে সকল ভূতের অনুপলব্ধিই আদি (অবস্থা), তাহারা অব্যক্তাদি [শব্দের প্রতিপাদ্য]। সকল ভূতই উৎপত্তির পূর্ব্বে অব্যক্তাদি [থাকে]; উৎপন্ন হইয়া মরণের পূর্ব্বে ব্যক্তমধ্য [থাকে]; [তাহার পরে], "অব্যক্তনিধন" অর্থাৎ পুনর্ব্বার [পূর্ব্বের ন্যায়] অদর্শনই যাহাদের নিধন [বলিয়া কীর্ত্তিত হয়] তাহাদিগকেই অব্যক্তনিধন বলা যায়; অর্থাৎ মরণের পর তাহারা পুনর্ব্বার অব্যক্ত ভাবই প্রাপ্ত হইয়া থাকে, ইহাই অর্থ। এইরূপ স্থলান্তরে উক্ত হইয়াছে যে, "অদর্শন হইতে উৎপন্ন হইয়াছে—এবং পুনর্ব্বার অদর্শন প্রাপ্ত হইয়াছে; সুতরাং এই সংসার তোমার নহে, তুমিও তাহার নহ, তবে কেন বৃথা এই পরিদেবনা;" এই বিষয়ে কি পরিদেবনা? পূর্ব্বে অদৃষ্ট পুনর্ব্বার দৃষ্ট আবার প্রনষ্ট, এই বিচিত্রস্বরূপ ভ্রান্তিময় ভূতসমূহের জন্য এই প্রকার প্রলাপ [কি প্রকারে সঙ্গত হইতে পারে?]॥ ২৮

আশ্চর্য্যবৎ পশ্যতি কশ্চিদেন-
মাশ্চর্য্যবদ্‌বদতি তথৈব চান্যঃ।
আশ্চর্য্যবচ্চৈনমন্যঃ শৃণোতি
শ্রুত্বাপ্যেনং বেদ ন চৈব কশ্চিৎ॥ ২৯

অন্বয়। কশ্চিৎ এনম্ (আত্মানম্) আশ্চর্য্যবৎ (অদ্ভুতমিব) পশ্যতি। তথা এব অন্যঃ (জনঃ) [এনমাত্মানম্] আশ্চর্য্যবৎ বদতি। অন্যশ্চ (জনঃ) এনম্ (আত্মানম্) আশ্চর্য্যবৎ শৃণোতি; শ্রুত্বাপি এনং কশ্চিৎ ন চৈব বেদ (জানাতি)॥ ২৯

অনুবাদ। কোন ব্যক্তি এই আত্মাকে অদ্ভুতের ন্যায় দেখিয়া থাকে, কেহ আত্মাকে অদ্ভুতের ন্যায় বলিয়া থাকে, কেহ বা আত্মাকে অদ্ভুতের ন্যায় শুনিয়া থাকে। কিন্তু এই আত্মাকে দেখিয়া শুনিয়া বা বলিয়াও কোন ব্যক্তি [প্রকৃতরূপে] ইহার স্বরূপ অবগত হইতে পারে না॥ ২৯

ভাষ্য।—দুর্ব্বিজ্ঞেয়োঽয়ং প্রকৃত আত্মা কিং ত্বামেবৈকমুপালম্ভে সাধারণে ভ্রান্তিনিমিত্তে। কথং দুর্ব্বিজ্ঞেয়োঽয়মাত্মেতি আহ—আশ্চর্য্যবদিতি। আশ্চর্য্য-বদাশ্চর্য্যম্ অদৃষ্টপূর্ব্বমদ্ভুতম্ অকস্মাদ্দৃশ্যমানং তেন তুল্যমাশ্চর্য্যবৎ আশ্চর্য্য-মিবৈনমাত্মানং পশ্যতি। কশ্চিৎ আশ্চর্য্যবদেনং বদতি তথৈব চান্যঃ। আশ্চর্য্য বচ্চৈনমন্যঃ শৃণোতি। শ্রুত্বা দৃষ্ট্বোক্ত্বাপ্যাত্মানং বেদ ন চৈব কশ্চিৎ। অথবা যোঽয়ম্ আত্মানং পশ্যতি, স আশ্চর্য্যতুল্যো যো বদতি যশ্চ শৃণোতি সোঽনেকসহস্রেষু কশ্চিদেব ভবতি, অতো দুর্ব্বোধ আত্মেত্যভিপ্রায়ঃ॥ ২৯

আনন্দগিরিটীকা। অর্জ্জুনং প্রত্যুপালম্ভং দর্শয়িত্বা প্রকৃতস্যাত্মনো দুর্ব্বি-জ্ঞেয়ত্বাৎ তং প্রতি উপালম্ভো ন সম্ভবতীতি মন্বানঃ সন্নাহ—দুর্ব্বিজ্ঞেয়ইতি। তথা চাত্মাজ্ঞাননিমিত্তবিভ্রমস্য সাধারণত্বাদসাধারণোপালম্ভস্য নিরবকাশতেত্যাহ—কিং ত্বামেবেতি। অহম্প্রত্যয়বেদ্যত্বাদাত্মনো দুর্ব্বিজ্ঞেয়ত্বমসিদ্ধমিতি শঙ্কতে—কথমিতি। বিশিষ্টস্যাত্মনোঽহংপ্রত্যয়স্য দৃষ্টত্বেঽপি কেবলস্য তদভাবাদস্তি দুর্ব্বি-জ্ঞেয়তেতি শ্লোকমবতারয়তি—আহেতি। আশ্চর্য্যবদিতি আদ্যেন পাদেনাত্ম-বিষয়দর্শনস্য দুর্লভত্বং দর্শয়িত্বা দ্রষ্টুর্দৌর্লভ্যমুচ্যতে। দ্বিতীয়েন তদ্‌বিষয়বদনস্য দুর্লভত্বোক্ত্যা তদুপদেষ্টুস্তথাত্বং কথ্যতে। তৃতীয়েন তদীয়শ্রবণস্য দুর্লভত্বদ্বারা শ্রোতুর্ব্বিরলতা বিবক্ষিতা। শ্রবণদর্শনোক্তীনাং ভাবেঽপি তদ্‌বিষয়সাক্ষাৎকারস্য অত্যন্তায়াসলভ্যত্বং চতুর্থেনাভিপ্রেতমিতিবিভাগঃ। আত্মগোচরদর্শনাদিদুর্লভত্ব-

দ্বারা দুর্ব্বোধত্বমাত্মনঃ সাধয়তি—আশ্চর্য্যবদিতি। সংপ্রত্যাত্মনি দ্রষ্টুর্ব্বক্তুঃ শ্রোতুঃ সাক্ষাৎকর্ত্তুশ্চ দুর্লভত্বাভিধানেন তদীয়ং দুর্ব্বোধত্বং কথয়তি—অথবেতি। ব্যাখ্যানদ্বয়েঽপি ফলিতমাহ—অতইতি॥ ২৯॥

অনুবাদ। এই প্রকৃত আত্মা দুর্ব্বিজ্ঞেয় [আত্মবিষয়ে] ভ্রান্তির কারণ সাধারণ অর্থাৎ এই আত্মতত্ত্ব বিষয়ে সকল লোকই ভ্রান্তিযুক্ত; [অতএব] এইজন্য তোমাকেই উপালম্ভ (তিরস্কার) করিয়া কি ফল? এই আত্মা কিরূপ দুর্বিজ্ঞেয় তাহা বলিতেছেন, আশ্চর্য্যবদিত্যাদি। "আশ্চর্য্যবৎ" যাহা অকস্মাৎ দৃষ্ট হয়, যাহা অদ্ভুত ও পূর্ব্বে অদৃষ্ট, তাহাই আশ্চর্য্য। আশ্চর্য্যের ন্যায়—এই অর্থে 'আশ্চর্য্যবৎ' শব্দটি ব্যবহৃত হইয়াছে; এই আত্মাকে কোন ব্যক্তি আশ্চর্য্যের ন্যায় দেখিয়া থাকে, সেই প্রকার কোন ব্যক্তি এই আত্মাকে আশ্চর্য্যের ন্যায় বর্ণনা করিয়া থাকে, অন্য ব্যক্তি এই আত্মাকে আশ্চর্য্যের ন্যায় শ্রবণ করিয়া থাকে। শ্রবণ করিয়া, দেখিয়া বা বর্ণনা করিয়া, এই আত্মাকে [প্রকৃতপক্ষে] কেহই বুঝিতে পারে না। [অথবা এইরূপ অর্থ করিতে হইবে যে] যে ব্যক্তি আত্মাকে দেখিতে পায়, সে আশ্চর্য্যতুল্য, যে ব্যক্তি আত্মা সম্বন্ধে উপদেশ দেয় বা শ্রবণ করে, সেও আশ্চর্য্যতুল্য, এইরূপ আত্মদর্শী আত্মোপদেষ্টা বা আত্মশ্রোতা অনেক সহস্রের মধ্যে কদাচিৎ একজনই হয়। অতএব আত্মা দুর্ব্বোধ, ইহাই অভিপ্রায়॥ ২৯

দেহী নিত্যমবধ্যোঽয়ং দেহে সর্ব্বস্য ভারত।
তস্মাৎ সর্ব্বাণি ভূতানি ন ত্বং শোচিতুমর্হসি॥ ৩০

অন্বয়। [হে] ভারত! সর্ব্বস্য দেহে অয়ং দেহী (আত্মা) নিত্যং (সর্ব্বদা) অবধ্যঃ (অবিনাশার্হঃ) তস্মাৎ ত্বং সর্ব্বাণি ভূতানি ন শোচিতুমর্হসি॥ ৩০

অনুবাদ। সকলের দেহে এই দেহী (দেহধারী আত্মা) সর্ব্বদা অবধ্য। হে ভারত! সেইজন্য তুমি সকল প্রাণীকেই [ইহারা হত হইল বলিয়া] শোক করিতে পার না॥ ৩০

ভাষ্য। অথেদানীং প্রকরণার্থমুপসংহরন্ ব্রূতে দেহীতি। যস্মাদ্দেহী শরীরী নিত্যং সর্ব্বদা সর্ব্বাবস্থাস্ববধ্যো নিরবয়বত্বান্নিত্যত্বাচ্চ তত্রাবধ্যোঽয়ং দেহে শরীরে সর্ব্বস্য সর্ব্বগতত্বাৎ স্থাবরাদিষু স্থিতোঽপি সর্ব্বস্য প্রাণিজাতস্য

দেহে বধ্যমানেঽপি অয়ং দেহী ন বধ্যো যস্মাৎ তস্মাদ্ভীষ্মাদীনি সর্ব্বাণি ভূতান্যুদ্দিশ্য ন ত্বং শোচিতুমর্হসি ॥ ৩০

আনন্দগিরিটীকা। শ্লোকান্তরমুখাপয়তি—অথেতি। আত্মনো দুর্জ্ঞানত্ব-প্রদর্শনানন্তরমিতি যাবৎ। বস্তুবৃত্ত্যপেক্ষয়া শোকমোহয়োরকর্ত্তব্যত্বং প্রকরণার্থঃ। দেহে বধ্যমানেঽপি দেহিনো বধ্যত্বাভাবে ফলিতমাহ—যস্মাদিতি। হেতুবিভাগং বিভজতে—সর্ব্বস্যেতি। ফলিতপ্রদর্শনপরং শ্লোকার্দ্ধং ব্যাচষ্টে—তস্মাদ্-ভীষ্মাদীনীতি ॥ ৩০

অনুবাদ। অনন্তর এক্ষণে প্রকরণার্থ উপসংহার করিয়া বলিতেছেন যে, দেহীত্যাদি। যেহেতু সকল প্রাণিগণের দেহ বিনাশ হইলেও এই আত্মা বধ্য হয় না, সেই কারণ ভীষ্ম প্রভৃতি সকল প্রাণিগণকে উদ্দেশ্য করিয়া তোমার এইরূপ শোক করা উচিত হইতেছে না ॥ ৩০

স্বধর্ম্মমপি চাবেক্ষ্য ন বিকম্পিতুমর্হসি।
ধর্ম্ম্যাদ্ধি যুদ্ধাচ্ছ্রেয়োঽন্যৎ ক্ষত্রিয়স্য ন বিদ্যতে ॥ ৩১

অন্বয়। অপি চ স্বধর্ম্মম্ অবেক্ষ্য [ ত্বং ] ন বিকম্পিতুমর্হসি হি ( যস্মাৎ ) ধর্ম্ম্যাৎ ( ধর্ম্মাদনপেতাৎ ) যুদ্ধাৎ অন্যৎ ক্ষত্রিয়স্য শ্রেয়ঃ ন বিদ্যতে ॥৩১

অনুবাদ। নিজ ধর্ম্ম বিচার করিয়াও তোমার বিচলিত হওয়া অর্থাৎ যুদ্ধে নিবৃত্ত হওয়া উচিত নহে; কারণ, ক্ষত্রিয়ের ধর্ম্ম্যযুদ্ধ হইতে অপর কোন শ্রেয়ঃসাধন বিদ্যমান নাই ॥৩১

ভাষ্য। ইহ পরমার্থতত্ত্বাপেক্ষায়াং শোকো মোহো বা ন সম্ভবতীত্যুক্তং, ন কেবলং পরমার্থতত্ত্বাপেক্ষায়ামেব কিন্তু স্বধর্ম্মমিতি। স্বধর্ম্মমপি স্বোধর্ম্মঃ ক্ষত্রিয়স্য ধর্ম্মঃ যুদ্ধং, তমপ্যবেক্ষ্য ত্বং ন বিকম্পিতুং প্রচলিতুং নার্হসি স্বাভাবিকাৎ ধর্ম্মাৎ আত্মস্বাভাব্যাদিত্যভিপ্রায়ঃ। তচ্চ যুদ্ধং পৃথিবীজয়দ্বারেণ ধর্ম্মার্থং প্রজারক্ষণার্থঞ্চেতি ধর্ম্মাদনপেতং পরং ধর্ম্ম্যং, তস্মাৎ ধর্ম্ম্যাৎ যুদ্ধাৎ শ্রেয়োঽন্যৎ ক্ষত্রিয়স্য ন বিদ্যতে হি যস্মাৎ ॥৩১

আনন্দগিরিটীকা। শ্লোকান্তরমবতারয়ন্ বৃত্তং কীর্ত্তয়তি—ইহেতি। পূর্ব্বশ্লোকঃ সপ্তম্যর্থঃ। যৎ পারমার্থিকং তত্ত্বং তদপেক্ষায়ামেব কেবলং শোক-মোহয়োরসম্ভবো ন ভবতি কিন্তু স্বধর্ম্মমপি চাবেক্ষ্যেতিসম্বন্ধঃ। স্বকীয়ং ক্ষাত্রধর্ম্মমনুসন্ধায় ততশ্চলনং পরিহর্ত্তব্যমিত্যর্থঃ। যদি ক্ষত্রিয়স্য ধর্ম্মাদনপেতং শ্রেয়ঃসাধনং তদেব ময়ানুবর্ত্তিতব্যমিত্যাশঙ্ক্যাহ—ধর্ম্ম্যাদিতি। জাতিপ্রযুক্তং

স্বাভাবিকং স্বধর্ম্মমেব বিশিনষ্টি—ক্ষত্রিয়স্যেতি। পুনর্নকারোপাদানমন্বয়ার্থম্। প্রচলিতুমযোগ্যত্বে প্রতিযোগিনং দর্শয়তি—স্বাভাবিকাদিতি। স্বাভাবিকত্বমশাস্ত্রীয়ত্বমিতি শঙ্কাং বারয়িতুং তাৎপর্য্যমাহ—আত্মেতি। আত্মনঃ স্বস্যার্জ্জুনস্য স্বাভাব্যং ক্ষত্রিয়স্বভাবপ্রযুক্তং বর্ণাশ্রমোচিতং কর্ম্ম তস্মাদিত্যর্থঃ। ধর্ম্মার্থং প্রজাপরিপালনার্থঞ্চ প্রযতমানস্য যুদ্ধাদুপরিরংসা শ্রদ্ধাতব্যেত্যাশঙ্ক্যাহ—তচ্চেতি। ততোঽপি শ্রেয়স্করং কিঞ্চিদনুষ্ঠাতুং যুদ্ধাদুপরতিরুচিতেত্যাশঙ্ক্যাহ—তস্মাদিতি। তস্মাদ্‌যুদ্ধাৎ প্রচলনমনুচিতমিতি শেষঃ॥ ৩১

অনুবাদ। এই প্রকার পরমার্থবস্তুর বিচার করিলে, শোক বা মোহ হইতে পারে না, ইহা বলা হইয়াছে। কেবল পরমার্থবস্তু বিচার করিলেই [যে শোক বা মোহ হইতে পারে না] তাহা নহে, কিন্তু নিজ ধর্ম্মের দিকে দেখিলেও ইত্যাদি। ক্ষত্রিয়ের স্বধর্ম্ম যুদ্ধ, সেই ধর্ম্মও অবেক্ষণ করিয়া তুমি "বিকম্পিত" অর্থাৎ (স্বধর্ম্ম হইতে) বিচলিত হইতে পার না; স্বাভাবিক ধর্ম্ম [যে কারণ] আত্মার স্বভাব [তাহা হইতে সুতরাং আত্মার বিচলন হইতে পারে না] সেই যুদ্ধ (ক্ষত্রিয়ধর্ম্ম) পৃথিবীজয় দ্বারা ধর্ম্ম ও প্রজাপালনের অনুকূল [হইয়া থাকে], এই কারণে যুদ্ধ ধর্ম্ম্য অর্থাৎ ধর্ম্ম হইতে অপগত নহে এবং যুদ্ধই [ক্ষত্রিয়ের] শ্রেষ্ঠ ধর্ম্ম। যুদ্ধ হইতে অন্য শ্রেষ্ঠ [ধর্ম্ম] ক্ষত্রিয়ের বিদ্যমান নাই॥ ৩১

যদৃচ্ছয়া চোপপন্নং স্বর্গদ্বারমপাবৃতম্।
সুখিনঃ ক্ষত্রিয়াঃ পার্থ লভন্তে যুদ্ধমীদৃশম্॥ ৩২

অন্বয়। [হে] পার্থ! সুখিনঃ (ভাগ্যশালিনঃ) ক্ষত্রিয়াঃ যদৃচ্ছয়া উপপন্নম্ অপাবৃতং স্বর্গদ্বারম্ [ইব] ঈদৃশং যুদ্ধং লভন্তে॥ ৩২

অনুবাদ। হে পার্থ! অকস্মাৎ উপস্থিত, উন্মুক্তস্বর্গদ্বারের ন্যায় এই প্রকার যুদ্ধ, ভাগ্যশালী ক্ষত্রিয়গণই লাভ করিতে সমর্থ হয়॥ ৩২

ভাষ্য। কুতশ্চ তদ্‌যুদ্ধং কর্ত্তব্যম্ ইত্যুচ্যতে যদৃচ্ছয়েতি। যদৃচ্ছয়া চাপ্রার্থিতয়া উপপন্নমাগতং স্বর্গদ্বারমপাবৃতমুদ্‌ঘাটিতং যে তদীদৃশং যুদ্ধং লভন্তে ক্ষত্রিয়াঃ হে পার্থ কিন্ন সুখিনস্তে॥ ৩২

আনন্দগিরিটীকা।—যুদ্ধস্য গুর্ব্বাদ্যনেকপ্রাণিহিংসাত্মকস্য অহিংসাশাস্ত্রবিরোধান্নাস্তি কর্ত্তব্যতেতি শঙ্কতে—কুতশ্চেতি। অগ্নীষোমীয়হিংসাবদ্‌ যুদ্ধ-

মপি ক্ষত্রিয়স্য বিহিতত্বাদনুষ্ঠেয়ং সামান্যশাস্ত্রতো বিশেষশাস্ত্রস্য বলীয়স্ত্বাদিত্যাহ—উচ্যত ইতি। তথাপি যুদ্ধে প্রবৃত্তানামৈহিকামুষ্মিক-স্থায়িসুখাভাবাত্তৎপর-তিরেব ততো যুক্তা প্রতিভাতীত্যাশঙ্ক্যাহ—যদৃচ্ছয়েতি। চিরেণ চিরতরেণ চ যাগাদ্যনুষ্ঠায়িনঃ স্বর্গাদিভাজো ভবন্তি যুধ্যমানাস্তু ক্ষত্রিয়া বহির্মুখতাবিহীনাঃ সহসৈব স্বর্গাদিসুখভোক্তারস্তেন তব কর্ত্তব্যমেব যুদ্ধমিতি ব্যাখ্যানেন স্ফুটয়তি—যদৃচ্ছয়েত্যাদিনা। ইহামুত্র চ ভাবিসুখবত্তামেব ক্ষত্রিয়াণাং স্বধর্ম্মভূতযুদ্ধসিদ্ধে-স্তাদর্থ্যেনোত্থানং শোকমোহৌ হিত্বা কর্ত্তব্যমিত্যর্থঃ॥ ৩২

অনুবাদ। কেন সেই যুদ্ধ করিতে হইবে, ইহাই বলা যাইতেছে যে, যদৃচ্ছয়া ইত্যাদি। যদৃচ্ছা শব্দের অর্থ অপ্রার্থনা; বিনা প্রার্থনায় "উপপন্ন" আগত "অপাবৃত" উদ্‌ঘাটিত, স্বর্গদ্বার [ সদৃশ ] এই প্রকার, যুদ্ধ, যে সকল ক্ষত্রিয় লাভ করিতে পারে, হে পার্থ! তাহারা কি সুখী নয়? ॥ ৩২

অথ চেৎ ত্বমিমং ধর্ম্ম্যং সংগ্রামং ন করিষ্যসি।
ততঃ স্বধর্ম্মং কীর্ত্তিঞ্চ হিত্বা পাপমবাপ্স্যসি॥ ৩৩

অন্বয়। অথ চেৎ ত্বম্ ইমং ধর্ম্ম্যং সংগ্রামং ন করিষ্যসি, ততঃ ( তদা ) স্বধর্ম্মং কীর্ত্তিং চ হিত্বা ( পরিত্যজ্য ) পাপম্ অবাপ্স্যসি॥ ৩৩

অনুবাদ। পক্ষান্তরে তুমি যদি এই ধর্ম্মকর সংগ্রাম না কর, তাহা হইলে স্বধর্ম্ম ও কীর্ত্তি পরিত্যাগ করিয়া পাপ প্রাপ্ত হইবে॥ ৩৩

ভাষ্য। এবং কর্ত্তব্যতাপ্রাপ্তমপি অথেতি। অথ চেৎ ত্বমিমং ধর্ম্ম্যং ধর্ম্মাদনপেতং বিহিতং সংগ্রামং যুদ্ধং ন করিষ্যসি চেৎ ততস্তদকরণাৎ স্বধর্ম্মং কীর্ত্তিঞ্চ মহাদেবাদিসমাগমনিমিত্তাং হিত্বা কেবলং পাপমবাপ্স্যসি॥ ৩৩

আনন্দগিরিটীকা। স্বধর্ম্মস্য যুদ্ধস্য শ্রদ্ধয়া করণে স্বর্গাদিমহাফলপ্রাপ্তিং প্রদর্শ্য তদকরণে প্রত্যবায়প্রাপ্তিং প্রদর্শয়ন্ উত্তরশ্লোকগতার্থশব্দার্থং কথয়তি—এবমিতি। বিহিতত্বং ফলবত্ত্বমিত্যনেন প্রকারেণেত্যর্থঃ, অন্বয়ার্থং পুনশ্চেদিত্য-নূদ্যতে। মহাদেবাদীত্যাদিশব্দেন মহেন্দ্রাদয়ো গৃহ্যন্তে॥ ৩৩

অনুবাদ। এই প্রকার যুদ্ধ তোমার পক্ষে কর্ত্তব্য বলিয়া পরিগণিত হইলেও, পক্ষান্তরে তুমি যদি "ধর্ম্ম্য" ধর্ম্ম হইতে অনপেত এই "সংগ্রাম" যুদ্ধ না কর, তাহা হইলে ধর্ম্ম্য যুদ্ধের অকরণনিবন্ধন স্বধর্ম্ম ও মহাদেবাদির সহিত যুদ্ধজনিত কীর্ত্তি পরিত্যাগ করিয়া কেবল পাপই লাভ করিবে॥ ৩৩

অকীর্ত্তিং চাপি ভূতানি কথয়িষ্যন্তি তেঽব্যয়াম্।
সম্ভাবিতস্য চাকীর্ত্তি র্মরণাদতিরিচ্যতে॥ ৩৪

অন্বয়। ভূতানি (প্রাণিনঃ) তে অব্যয়াম্ (চিরস্থায়িনীম্) অকীর্ত্তিং কথয়িষ্যন্তি চ। সম্ভাবিতস্য (সম্মানিতস্য) চ অকীর্ত্তিঃ (অযশঃ) মরণাৎ অতিরিচ্যতে (অতিশয়বতী ভবতি)॥ ৩১

অনুবাদ। প্রাণিগণ তোমার চিরস্থায়িনী অকীর্ত্তি ঘোষণা করিবে। সম্মানিত ব্যক্তির অকীর্ত্তি মরণ হইতেও অতিরিক্ত হইয়া থাকে॥ ৩৪

ভাষ্য। ন কেবলং স্বধর্ম্মকীর্ত্তিপরিত্যাগঃ অকীর্ত্তিঞ্চাপি যুদ্ধে ভূতানি কথয়িষ্যন্তি তে তবাব্যয়াং দীর্ঘকালাম্। ধর্ম্মাত্মা শূরইত্যেবমাদিভির্গুণৈঃ সম্ভাবিতস্য চাকীর্ত্তির্ম্মরণাদতিরিচ্যতে। সম্ভাবিতস্য চাকীর্ত্তের্ব্বরং মরণমিত্যর্থঃ॥ ৩৪

আনন্দগিরিটীকা। যুদ্ধাকরণে ক্ষত্রিয়স্য প্রত্যবায়মামুষ্মিকমাপাদ্য শিষ্টগর্হালক্ষণং দীর্ঘকালভাবিনমৈহিকমপি প্রত্যবায়ং প্রতিলম্ভয়তি—ন কেবলমিতি। যুদ্ধে স্বমরণসন্দেহাৎ তৎপরিহারার্থমকীর্ত্তিরপি সোঢ়ব্যা স্বাত্মসংরক্ষণস্য শ্রেয়স্করত্বাদিত্যাশঙ্ক্যাহ—ধর্ম্মাত্মেতি। মান্যানামকীর্ত্তির্ভবতি মরণাদপি দুঃসহেতি তাৎপর্য্যার্থমাহ—সম্ভাবিতস্যেতি॥ ৩৪

অনুবাদ। কেবল [যে] স্বধর্ম্ম ও কীর্ত্তি পরিত্যাগ [হইবে] তাহা নহে, প্রাণিগণ তোমার অকীর্ত্তিও ঘোষণা করিবে। ঐ অকীর্ত্তি দীর্ঘকালস্থায়িনী [হইবে]। ধর্ম্মাত্মা শূর ইত্যাদি গুণসমূহের দ্বারা সম্ভাবিত ব্যক্তির অকীর্ত্তি, মরণ হইতেও অতিরিক্ত হয়, সম্ভাবিত ব্যক্তির অকীর্ত্তি অপেক্ষা মরণও ভাল [ইহাই তাৎপর্য্য]॥ ৩৪

ভয়াদ্রণাদুপরতং মংস্যন্তে ত্বাং মহারথাঃ।
যেষাং চ ত্বং বহুমতো ভূত্বা যাস্যসি লাঘবম্॥ ৩৫

অন্বয়। মহারথাঃ (দুর্য্যোধনাদয়ঃ) ত্বাং ভয়াৎ রণাদুপরতং (নিবৃত্তং) মাংস্যন্তে। যেষাং (দুর্য্যোধনাদীনাং) ত্বং বহুমতো ভূত্বা [স্থিতঃ] [তেষাং] লাঘবং (লঘুতাং) যাস্যসি (প্রাপ্স্যসি)॥ ৩৫

অনুবাদ। [দুর্য্যোধন প্রভৃতি] মহারথগণ তোমাকে ভয়ে রণ হইতে নিবৃত্ত বলিয়া বিবেচনা করিবে। যে সকল ব্যক্তির নিকট তুমি পূর্ব্বে বহু

গুণযুক্ত বলিয়া সম্মানিত হইয়াছিলে, [ তাহাদিগের নিকটে ] [ এক্ষণে ] লাঘব প্রাপ্ত হইবে ॥ ৩৫

ভাষ্য। কিঞ্চ ভয়াদিতি। ভয়াৎ কর্ণাদিভ্যো রণাৎ যুদ্ধাদুপরতং নিবৃত্তং মংস্যন্তে চিন্তয়িষ্যন্তি ন কৃপয়েতি ত্বাং মহারথা দুর্য্যোধনপ্রভৃতয়ঃ। যেষাঞ্চ ত্বং দুর্য্যোধনাদীনাং বহুমতো বহুভির্গুণৈর্যুক্ত ইত্যেবং বহুমতো ভূত্বা পুনর্যাস্যসি লঘুভাবম্ ॥ ৩৫

আনন্দগিরি টীকা। ইতশ্চ ত্বয়া যুদ্ধং কর্ত্তব্যমিত্যাহ—কিঞ্চেতি। প্রাণিষু কৃপয়া নাহং যুদ্ধং করিষ্যামীত্যাশঙ্ক্যাহ—ভয়াদিতি। মহারথানেব বিশিনষ্টি—যেষাঞ্চেতি। দুর্য্যোধনাদিভিস্তবোপহাস্যতানিরসনার্থং সংগ্রামে প্রবৃত্তিরবশ্যম্ভাবিনীত্যর্থঃ ॥ ৩৫

অনুবাদ। কর্ণ প্রভৃতি হইতে ভয়ে রণ ( যুদ্ধ ) হইতে তোমাকে উপরত ( নিবৃত্ত ) [ বলিয়া ] দুর্য্যোধন প্রভৃতি মহারথগণ মনে করিবে। যে দুর্য্যোধন প্রভৃতি মহারথগণের নিকট তুমি [ পূর্ব্বে ] বহুগুণযুক্ত বলিয়া সম্মানিত ছিলে, [ এক্ষণে ] [ তাহাদিগের নিকটে ] লাঘব ( লঘুভাব ) প্রাপ্ত হইবে ॥ ৩৫

অবাচ্যবাদাংশ্চ বহূন্ বদিষ্যন্তি তবাহিতাঃ।
নিন্দন্তস্তব সামর্থ্যং ততো দুঃখতরং নু কিম্ ॥ ৩৬

অন্বয়। তব সামর্থ্যং ( শক্তিং ) নিন্দন্তঃ (কুৎসয়ন্তঃ) অহিতাঃ (শত্রবঃ) তব বহূন্ অবাচ্যবাদান্ (নিন্দাবচনানি) বদিষ্যন্তি। ততো নু কিং দুঃখতরং (অধিকতর-দুঃখপ্রদং ) [ স্যাৎ ] ॥ ৩৬

অনুবাদ। তোমার সামর্থ্যের নিন্দা করিয়া শত্রুগণ তোমার নানা প্রকার নিন্দা করিবে, তাহা হইতে অধিক দুঃখকর আর কি হইতে পারে ? ৩৬

ভাষ্য। কিঞ্চ অবাচ্যবাদানিতি। অবাচ্যবাদান্ অবক্তব্যবাদান্ চ বহূননেকপ্রকারান্ বদিষ্যন্তি তবাহিতাঃ শত্রবঃ নিন্দন্তঃ কুৎসয়ন্তস্তব ত্বদীয়ং সামর্থ্যং নিবাতকবচাদিযুদ্ধনিমিত্তম্। তস্মাত্ততো নিন্দাপ্রাপ্তের্দুঃখাৎ দুঃখতরং নু কিম্। ততঃ কষ্টতরং দুঃখং নাস্তীত্যর্থঃ ॥ ৩৬

আনন্দগিরি-টীকা। ইতশ্চ মা ত্বং যুদ্ধাদুপরমং কার্ষীরিত্যাহ—কিঞ্চেতি। নমু ভীষ্মদ্রোণাদিবধপ্রযুক্তং কষ্টতরং দুঃখমসহমানো যুদ্ধান্নিবৃত্তঃ স্বসামর্থ্যনিন্দনাদি শত্রুকৃতং সোঢ়ুং শক্ষ্যামীত্যাশঙ্ক্যাহ—ততইতি ॥ ৩৬

অনুবাদ। এবঞ্চ অবাচ্যবাদানিত্যাদি। তোমার অহিতগণ (শত্রুগণ) বহু (অনেকপ্রকার) অবাচ্যবাদ, (অনুচিত দোষারোপ) করিবে, তোমার নিবাতকবচাদিবধনিমিত্ত সামর্থ্যকে নিন্দা করিবে। তাহা হইতে (সেই নিন্দাপ্রাপ্তিরূপ দুঃখ হইতে) দুঃখতর আর কি [ হইতে পারে ] ? তাহা হইতে কষ্টতর দুঃখ নাই, ইহাই অর্থ ॥ ৩৬

হতো বা প্রাপ্স্যসি স্বর্গং জিত্বা বা ভোক্ষ্যসে মহীম্।
তস্মাদুত্তিষ্ঠ কৌন্তেয়! যুদ্ধায় কৃতনিশ্চয়ঃ ॥ ৩৭

অন্বয়। ত্বং হতঃ বা স্বর্গং প্রাপ্স্যসি, জিত্বা বা মহীং ভোক্ষ্যসে, তস্মাৎ হে কৌন্তেয়! যুদ্ধায় কৃতনিশ্চয়ঃ [ সন্ ] উত্তিষ্ঠ ॥ ৩৭

অনুবাদ। যুদ্ধে তুমি যদি নিহত হও, তাহা হইলেও স্বর্গলাভ করিবে, আর যদি জয়ী হইতে পার, তবে পৃথিবী ভোগ করিতে পারিবে; অতএব হে কৌন্তেয়! দৃঢ়সঙ্কল্প হইয়া যুদ্ধ করিতে উদ্যোগ কর ॥ ৩৭

ভাষ্য। যুদ্ধে পুনঃক্রিয়মাণে কর্ণাদিভিঃ হতো বেতি। হতো বা প্রাপ্স্যসি স্বর্গং হতঃ সন্ স্বর্গং প্রাপ্স্যসি, জিত্বা কর্ণাদীন্ শূরান্ ভোক্ষ্যসে মহীম্। উভয়থাপি তব লাভ এবেত্যভিপ্রায়ঃ। যত এবং তস্মাদুত্তিষ্ঠ কৌন্তেয় যুদ্ধায় কৃতনিশ্চয়ঃ জেষ্যামি শত্রূন্ মরিষ্যামি বেতি নিশ্চয়ং কৃত্বেত্যর্থঃ ॥ ৩৭

আনন্দগিরি-টীকা। তর্হি যুদ্ধে গুর্ব্বাদিবধবশান্মধ্যস্থা নিন্দা ততো নিবৃত্তৌ শত্রুনিন্দেত্যুভয়তঃ পাশরজ্জুরিত্যাশঙ্ক্যাহ—যুদ্ধে পুনরিতি। জয়ে পরাজয়ে চ লাভধ্রৌব্যাদ্‌যুদ্ধার্থমুত্থানমাবশ্যকমিত্যাহ—তস্মাদিতি। ন হি পরিশুদ্ধকুলস্য ক্ষত্রিয়স্য যুদ্ধায়োদ্‌যুক্তস্য তস্মাদুপরমঃ সাধীয়ানিত্যাহ—কৌন্তেয়েতি। জয়ে পরাজয়ে চেত্যেতদুভয়থেত্যুচ্যতে। জয়াদিনিয়মাভাবেঽপি লাভনিয়মে ফলিতমাহ—যতইতি। কৃতনিশ্চয়ত্বমেব বিশদয়তি—জেষ্যামীতি ॥ ৩৭

অনুবাদ। পুনরায় কর্ণাদির সহিত যুদ্ধ করিলে কি হইবে, তাই বলিতেছেন—হতো বা ইত্যাদি। "হতো বা প্রাপ্স্যসি স্বর্গং" যুদ্ধে হত হইলে স্বর্গলাভ হইবে, আর কর্ণাদি বীরগণকে জয় করিলে পৃথিবী ভোগ করিবে, উভয় প্রকারেই তোমার লাভ, ইহাই অভিপ্রায়। যেহেতু এইরূপ, অতএব হে কুন্তীনন্দন, 'যুদ্ধে হয় শত্রু জয় করিব, কিংবা মরিব' এইরূপ দৃঢ়সঙ্কল্প হইয়া যুদ্ধ করিতে উত্থিত হও ॥ ৩৭

সুখদুঃখে সমে কৃত্বা লাভালাভৌ জয়াজয়ৌ।
ততো যুদ্ধায় যুজ্যস্ব নৈবং পাপমবাপ্স্যসি॥ ৩৮

অন্বয়। সুখদুঃখে সমে [ তথা ] লাভালাভৌ জয়াজয়ৌ চ সমৌ কৃত্বা ততঃ যুদ্ধায় ( যুদ্ধার্থং ) যুজ্যস্ব ( প্রবৃত্তো ভব ) এবং ( যুদ্ধং কুর্ব্বন্ ) ন পাপম্ অবাপ্স্যসি ( প্রাপ্স্যসি )॥ ৩৮

অনুবাদ। সুখ, দুঃখ, লাভ ও অলাভ, জয় ও পরাজয় সমান বিবেচনা করিয়া পশ্চাৎ যুদ্ধ করিতে প্রবৃত্ত হও, এই প্রকারে [ সমবুদ্ধিতে যুদ্ধ করিলে ] পাপভাগী হইবে না॥ ৩৮

ভাষ্য। তত্র যুদ্ধং স্বধর্ম্ম ইত্যেবং যুধ্যমানস্য উপদেশমিমং শৃণু—সুখদুঃখে সমে তুল্যে কৃত্বা রাগদ্বেষাবপ্যকৃত্বেত্যেতৎ। তথা লাভালাভৌ জয়াজয়ৌ চ সমৌ কৃত্বা ততো যুদ্ধায় যুজ্যস্ব ঘটস্ব। নৈবং যুদ্ধং কুর্ব্বন্ পাপফলমবাপ্স্যসি ইত্যেষ উপদেশঃ প্রাসঙ্গিকঃ॥ ৩৮

আনন্দগিরিটীকা। পাপভীরুতয়া যুদ্ধায় নিশ্চয়ং কৃত্বা নোত্থাতুং শক্নোমীত্যাশঙ্ক্যাহ—তত্রেতি। যুদ্ধস্য স্বধর্ম্মতয়া কর্ত্তব্যত্বে সতীতি যাবৎ। সুহৃজ্জীবনমরণাদিনিমিত্তয়োঃ সুখদুঃখয়োঃ সমতাকরণং কথমিতি তত্রাহ—রাগদ্বেষাবিতি। লাভঃ শত্রুকোষাদিপ্রাপ্তিঃ অলাভস্তদ্বিপর্য্যয়ঃ স্যায়েন যুদ্ধেনাপরিভূতেন পরস্য পরিভবো জয়স্তদ্বিপর্য্যয়স্ত্বজয়ঃ তয়োঃ লাভালাভয়োর্জ্জয়াজয়য়োশ্চ সমতাকরণং সমানমেব, রাগদ্বেষাবকৃত্বেত্যেতদর্শয়িতুং তথেত্যুক্তম্। যথোক্তোপদেশবশাৎ পরমার্থদর্শনপ্রকরণে যুদ্ধকর্ত্তব্যতোক্তেঃ সমুচ্চয়পরত্বং শাস্ত্রস্য প্রাপ্তমিত্যাশঙ্ক্যাহ—এষইতি। ক্ষত্রিয়স্য তব ধর্ম্মভূতযুদ্ধকর্ত্তব্যতানুবাদ-প্রসঙ্গাগতত্বাদস্যোপদেশস্য নানেন মিষেণ সমুচ্চয়ঃ সিধ্যতীত্যর্থঃ॥ ৩৮

অনুবাদ। সেই প্রসঙ্গে যুদ্ধ স্বধর্ম্ম, এই বুদ্ধিতে যুদ্ধ করিতে প্রবৃত্ত ব্যক্তির পক্ষে এই উপদেশ শ্রবণ কর—সুখদুঃখে ইত্যাদি। সুখ ও দুঃখকে সম ( তুল্য করিয়া ) অর্থাৎ [ সুখে ) অনুরাগ ও [ দুঃখে ] দ্বেষ না করিয়া এবং লাভ ও অলাভ জয় ও পরাজয়কে সমান করিয়া পরে, যুদ্ধ করিতে প্রবৃত্ত হও। এই প্রকারে যুদ্ধ করিলে পাপ প্রাপ্ত হইবে না, ইহা প্রাসঙ্গিক উপদেশ॥ ৩৮

এষা তেঽভিহিতা সাংখ্যে বুদ্ধির্যোগে ত্বিমাং শৃণু।
বুদ্ধ্যা যুক্তো যয়া পার্থ কর্ম্মবন্ধং প্রহাস্যসি॥ ৩৯

অন্বয়। [হে] পার্থ! এষা সাংখ্যে বুদ্ধিঃ তে (তুভ্যং) অভিহিতা। যয়া বুদ্ধ্যা যুক্তঃ [সন্] কর্ম্মবন্ধং প্রহাস্যসি (বিমোচয়িষ্যসি) [তাং] ইমাং যোগে (বুদ্ধিং) শৃণু॥ ৩৯

অনুবাদ। হে পার্থ! এই পরমার্থ বস্তুবিষয়ে বুদ্ধি তোমার নিকট অভিহিত হইল। যে বুদ্ধি লাভ হইলে, তুমি কর্ম্মবন্ধন ছিন্ন করিতে পারিবে; [এক্ষণে] এই সেই যোগবিষয়ে বুদ্ধি [কি প্রকার তাহা] শ্রবণ কর॥ ৩৯

ভাষ্য। শোকমোহাপনয়নায় লৌকিকো ন্যায়ঃ স্বধর্ম্মমপি চাবেক্ষ্যেত্যাদ্যৈঃ শ্লোকৈরুক্তো ন তু তাৎপর্য্যেণ। পরমার্থদর্শনং ত্বিহ প্রকৃতং তচ্চোক্তমুপসং-হ্রিয়তে এষা তেঽভিহিতেতি। শাস্ত্রবিষয়বিভাগপ্রদর্শনায়। ইহ হি দর্শিতে পুনঃ শাস্ত্রবিষয়বিভাগে উপরিষ্টাৎ জ্ঞানযোগেন সাংখ্যানাং কর্ম্মযোগেন (৫) যোগিনামিতি নিষ্ঠাদ্বয়বিষয়ং শাস্ত্রং সুখং প্রবর্ত্তিষ্যতে শ্রোতারশ্চ বিষয়বিভাগেন সুখং গ্রহীষ্যন্তীত্যত আহ—এষা তে ইতি। এষা তে তুভ্যমভিহিতোক্তা সাংখ্যে পরমার্থবস্তুবিবেকবিষয়ে বুদ্ধিঃ জ্ঞানং সাক্ষাৎ শোকমোহাদি-সংসার-হেতু-দোষনিবৃত্তিকারণম্। যোগে তু তৎপ্রাপ্ত্যুপায়ে নিঃসঙ্গতয়া দ্বন্দ্বপ্রহাণ-পূর্ব্বকমীশ্বরারাধনার্থে কর্ম্মযোগে কর্ম্মানুষ্ঠানে সমাধিযোগে চ ইমামনন্তরমেবোচ্য-মানাং বুদ্ধিং শৃণু। তাং বুদ্ধিং স্তৌতি প্ররোচনার্থং, বুদ্ধ্যা যয়া যোগবিষয়য়া যুক্তো হে পার্থ কর্ম্মবন্ধং কর্ম্মৈব ধর্ম্মাধর্ম্মাখ্যো বন্ধঃ কর্ম্মবন্ধস্তং প্রহাস্যসীশ্বর-প্রসাদনিমিত্তজ্ঞানপ্রাপ্তেরিত্যভিপ্রায়ঃ॥ ৩৯

আনন্দগিরিটীকা। নন্বু স্বধর্ম্মমপি চাবেক্ষ্যেত্যাদিশ্লোকৈর্ন্যায়াবষ্টম্ভেন শোকমোহাপনয়নস্য তাৎপর্য্যেণোক্তত্বাৎ তস্মিন্নুপসংহর্ত্তব্যে কিমিতি পরমার্থ-দর্শনমুপসংহ্রিয়তে তত্রাহ—শোকেতি। স্বধর্ম্মমপীত্যাদিভিরতীতৈঃ শ্লোকৈঃ শোকমোহয়োঃ স্বজনমরণগুর্ব্বাদিবধশঙ্কানিমিত্তয়োঃ সম্যগ্‌জ্ঞানপ্রতিবন্ধকয়োর-পনয়ার্থং বর্ণাশ্রমকৃতং ধর্ম্মমনুতিষ্ঠতঃ স্বর্গাদি সিধ্যতি নান্যথেত্যন্বয়ব্যতিরে-কাত্মকো লোকপ্রসিদ্ধো ন্যায়ো যদ্যপি দর্শিতস্তথাপি নাসৌ তাৎপর্য্যেণোক্ত ইত্যর্থঃ। কিং তর্হি তাৎপর্য্যেণোক্তঃ তদাহ—পরমার্থেতি। ন ত্বেবাহং জাতু নাসমিত্যাদি সপ্তম্যা পরামৃশ্যতে। উক্তং—'ন জায়তে ম্রিয়তে বা' ইত্যাদিনোপপাদিতমিত্যর্থঃ। উপসংহারপ্রয়োজনমাহ—শাস্ত্রেতি। তস্য বক্তব্যার্থো বিষয়ো নিষ্ঠাদ্বয়ং তস্য বিভক্তস্য তেনৈব বিভাগেন প্রদর্শনার্থং পরমার্থ-দর্শনোপসংহার ইত্যর্থঃ। নন্বু কিমিত্যত্র শাস্ত্রস্য বিষয়বিভাগঃ প্রদর্শ্যতে উত্তরত্রৈব

শাস্ত্রস্য তদ্‌বিভাগপ্রবৃত্তিপ্রতিপত্ত্যোঃ সম্ভবাদিতি তত্রাহ—ইহ হীতি। শাস্ত্র-প্রবৃত্তেঃ শ্রোতৃপ্রতিপত্তেশ্চ সৌকর্য্যার্থমাদৌ বিষয়বিভাগস্থচনমিত্যর্থঃ। উপসংহারস্য ফলবত্ত্বমেবমুক্ত্বা তমেবোপসংহারমবতারয়তি—অত আহেতি। পরমার্থাত্মতত্ত্ব-বিষয়াং জ্ঞাননিষ্ঠামুক্তামুপসংহৃত্য বক্ষ্যমাণাং সংগৃহ্লাতি—যোগেত্বিতি। তামেব বুদ্ধিং বিশিষ্টফলবত্ত্বেনাভিষ্টৌতি—বুদ্ধ্যেতি। তত্রোপসংহারভাগং বিভজতে —এষেত্যাদিনা। বুদ্ধিশব্দস্যান্তঃকরণবিষয়ত্বং ব্যাবর্ত্তয়তি—জ্ঞানমিতি। তস্য সহকারিনিরপেক্ষস্য বিশিষ্টং ফলবত্ত্বমাচষ্টে—সাক্ষাদিতি। শোকমোহৌ রাগ-দ্বেষৌ কর্তৃত্বং ভোক্তৃত্বমিত্যাদিরনর্থঃ সংসারস্তস্য হেতুর্দোষঃ স্বাজ্ঞানং তস্য নিবৃত্তৌ নিরপেক্ষং কারণং জ্ঞানমজ্ঞাননিবৃত্তৌ জ্ঞানস্যান্বয়ব্যতিরেক-সমধিগতসাধনত্বা-দিত্যর্থঃ। যোগেত্বিমামিত্যাদি ব্যাকুর্ব্বন্ যোগশব্দস্য প্রকৃতে চিত্তবৃত্তিনিরোধ-বিষয়ত্বং ব্যবচ্ছিনত্তি—তৎপ্রাপ্তীতি। প্রকৃতং মুক্ত্যুপযুক্তং জ্ঞানং তৎপদেন পরামৃশ্যতে। জ্ঞানোদয়োপায়মেব প্রকটয়তি—নিঃসঙ্গতয়েতি। ফলাভিসন্ধি-বৈধুর্য্যং নিঃসঙ্গত্বম্। বুদ্ধিস্তুতিপ্রয়োজনমাহ—প্ররোচনার্থমিতি। অভিষ্টুতা হি বুদ্ধিঃ শ্রদ্ধাতব্যা সত্যনুষ্ঠাতারমধিকরোতি তেন স্তুতিরর্থবতীত্যর্থঃ। কর্ম্মানু-ষ্ঠানবিষয়বুদ্ধ্যা কর্ম্মবন্ধস্য কুতো নিবৃত্তির্ন হি তত্ত্বজ্ঞানমন্তরেণ সমূলং কর্ম্ম হাতুং শক্যমিত্যাশঙ্ক্যাহ—ঈশ্বরেতি ॥ ৩৯

অনুবাদ। "স্বধর্ম্মও বিলোকন করিয়া" ইত্যাদি শ্লোকসকলের দ্বারা শোক ও মোহ অপনয়নের কারণ লোকসিদ্ধ যুক্তি উক্ত হইয়াছে; [বাস্তব পক্ষে] ঐ সকল যুক্তিতে [প্রকৃত] তাৎপর্য্য নাই। [কারণ] পরমার্থ-দর্শনই এই গীতাশাস্ত্রে অধিকৃত। [এক্ষণে গীতাশাস্ত্রের প্রতিপাদ্য] বিষয়ের বিভাগ প্রদর্শন করিবার জন্য "এষা তেঽভিহিতা" ইত্যাদি শ্লোকের [অবতারণা] দ্বারা সেই পরামর্থদর্শনের উপসংহার করা হইতেছে, এই স্থানেই শাস্ত্রের বিষয়-বিভাগ প্রদর্শিত হইলে পরে "জ্ঞানযোগের দ্বারা সাংখ্যগণের ও কর্ম্মযোগের দ্বারা যোগিগণের সিদ্ধি লাভ হয়" ইত্যাদি নিষ্ঠাদ্বয়বিষয়ে [বক্ষ্যমাণ] শাস্ত্র অনায়াসেই প্রবৃত্ত হইতে পারিবে এবং শ্রোতৃগণও বিষয়-বিভাগ থাকায় অনায়াসেই বুঝিতে পারিবেন, এই কারণে বলা যাইতেছে যে, এষা তে ইত্যাদি। "এষা" এই "তে" তোমাকে "অভিহিতা" উক্ত হইয়াছে "সাংখ্যে" পরমার্থ বস্তুর প্রকৃতস্বরূপ বিষয়ে "বুদ্ধি" জ্ঞান [যাহা] শোক মোহ প্রভৃতি সংসার-হেতু দোষের সাক্ষাৎ নিবৃত্তির প্রতি কারণ। "যোগে" সেই জ্ঞান লাভ করিবার উপায়বিষয়ে [সেই উপায় কি?] ফলে আসঙ্গ পরিত্যাগ পূর্ব্বক

শীতোষ্ণাদিদ্বন্দ্ব সহন করিয়া ঈশ্বরারাধনার্থ কর্ম্মযোগ অর্থাৎ বিহিতকর্ম্মানুষ্ঠান ও [ বক্ষ্যমাণ ] সমাধিযোগ। [ এই প্রকার কর্ম্মযোগবিষয়ে ] বুদ্ধি [ কি প্রকার তাহা শ্রবণ কর। প্ররোচনার জন্য সেই বুদ্ধির স্তুতি করিতেছেন। যে যোগবিষয়িণী বুদ্ধির সহিত যুক্ত হইলে, হে পার্থ! "কর্ম্মবন্ধ" কর্ম্মই ধর্ম্ম ও অধর্ম্ম স্বরূপ বন্ধ [ এই তাৎপর্য্যে ] কর্ম্মবন্ধ [ এই পদটি প্রযুক্ত হইয়াছে ] ঈশ্বরপ্রসাদনিমিত্তজ্ঞানলাভ করিয়া সেই কর্ম্মবন্ধ পরিত্যাগ করিতে পারিবে ॥ ৩৯

নেহাভিক্রমনাশোঽস্তি প্রত্যবায়ো ন বিদ্যতে।
স্বল্পমপ্যস্য ধর্ম্মস্য ত্রায়তে মহতো ভয়াৎ ॥ ৪০

অন্বয়। ইহ ( মোক্ষমার্গে ) অভিক্রমনাশঃ ( প্রারম্ভবৈফল্যং ) নাস্তি; [ তথা ] প্রত্যবায়ঃ ( অনিষ্টপ্রাপ্তিঃ ) ন বিদ্যতে। অস্য ধর্ম্মস্য স্বল্পমপি মহতো ভয়াৎ ( সংসারভীতেঃ ) ত্রায়তে ( রক্ষতি ) ॥ ৪০

অনুবাদ। এই মোক্ষমার্গে আরম্ভের বৈফল্য হয় না, এই পথে কোন অনিষ্ট প্রাপ্তিও হয় না; এই যোগধর্ম্মের অল্পমাত্রও অনুষ্ঠান মহৎ ভয় হইতে ( সংসারভীতি হইতে ) রক্ষা করিয়া থাকে ॥ ৪০

ভাষ্য। কিঞ্চান্যৎ নেহাভীতি। নেহ মোক্ষমার্গে কর্ম্মযোগে অভিক্রমনাশোঽভিক্রমণমভিক্রমঃ প্রারম্ভঃ তস্য নাশো নাস্তি, যথা কৃষ্যাদের্যোগবিষয়ে প্রারম্ভস্য নানৈকান্তিকফলত্বমিত্যর্থঃ। কিঞ্চ নাপি চিকিৎসাবৎ প্রত্যবায়ো বিদ্যতে, কিং তু ভবতি স্বল্পমপ্যস্য যোগধর্ম্মস্যানুষ্ঠিতং ত্রায়তে রক্ষতি মহতঃ সাংসারভয়াৎ জন্মমরণাদিলক্ষণাৎ ॥ ৪০

আনন্দগিরিটীকা। ননু কর্ম্মানুষ্ঠানস্যানৈকান্তিকফলত্বেনাকিঞ্চিৎকরত্বাদনেকানর্থকলুষিতত্বেন দোষবত্বাচ্চ যোগবুদ্ধিরপি ন শ্রদ্ধেয়েতি তত্রাহ—কিঞ্চেতি। অন্যচ্চ কিঞ্চিদুচ্যতে কর্ম্মানুষ্ঠানস্যাবশ্যকত্বে কারণমিতি যাবৎ। কর্ম্মণা সহ সমাধেরনুষ্ঠাতুমশক্যত্বাৎ অনেকান্তরায়সম্ভবাৎ তৎফলস্য চ সাক্ষাৎকারস্য দীর্ঘকালাভ্যাসসাধ্যস্যৈকস্মিন্ জন্মন্যসম্ভবাদর্থাদ্ যোগী ভ্রশ্যেতানর্থে চ নিপতেদিত্যাশঙ্ক্যাহ—নেহেতি। প্রতীকত্বেনোপাত্তস্য নকারস্য পুনরন্বয়াচ্চুণত্বেন নাস্তীত্যনুবাদঃ। যত্তু কর্ম্মানুষ্ঠানস্যানৈকান্তিকফলত্বেনাকিঞ্চিৎকরত্বমুক্তং তৎ দূষয়তি—যথেতি। কৃষিবাণিজ্যাদেরারম্ভস্যানিয়তং ফলং সম্ভাবনামাত্রোপনীতত্বাৎ তথা কর্ম্মণি বৈদিকে প্রারম্ভস্য ফলমনিয়তং যুজ্যতে শাস্ত্রবিরোধাদি-

দিত্যর্থঃ। যত্তু কর্ম্মনেকানর্থকলুষিতত্বেন দোষবদনুষ্ঠানমিতি তত্রাহ—কিঞ্চেতি।
ইতোঽপি কর্ম্মানুষ্ঠানমাবশ্যকমিতি প্রতিজ্ঞায় হেত্বন্তরমেব স্ফুটয়তি—নাপীতি।
চিকিৎসায়াং হি ক্রিয়মাণায়াং ব্যাধ্যতিরেকো বা মরণং বা প্রত্যবায়োঽপি
সম্ভাব্যতে কর্ম্মপাকস্য দুর্ব্বিবেকত্বান্ন তথা কর্ম্মানুষ্ঠানে দোষোঽস্তি বিহিতত্বা-
দিত্যর্থঃ। সংপ্রতি কর্ম্মানুষ্ঠানস্য ফলং পৃচ্ছতি—কিং ত্বিতি। উত্তরার্দ্ধং
ব্যাকুর্ব্বন্ বিবক্ষিতং ফলং কথয়তি—স্বল্পমপীতি। সম্যগ্ জ্ঞানোৎপাদনদ্বারেণ
রক্ষণং বিবক্ষিতং—

"সর্ব্বপাপপ্রসক্তোঽপি ধ্যায়ন্নিমিষমচ্যুতম্।
যতিস্তপস্বী ভবতি পংক্তিপাবনপাবনঃ॥"

ইতি স্মৃতেরিত্যর্থঃ॥ ৪০

অনুবাদ। এই যোগমার্গে আরও কিছু বৈলক্ষণ্য আছে, তাহা দেখাই-তেছেন, নেহাভিক্রম ইত্যাদি শ্লোকে। এই মোক্ষমার্গে কর্ম্মযোগে "অভি-ক্রমনাশঃ" "অভিক্রম" অভিক্রমণ [ অর্থাৎ ] প্রারম্ভ, তাহার নাশ নাই; যেমন কৃষি প্রভৃতির [ প্রযত্ন বিফল হয় ], যোগবিষয়ে প্রারম্ভের নিষ্ফলতা নাই, ইহাই তাৎপর্য্য। আরও চিকিৎসার ন্যায় ইহাতে প্রত্যবায় নাই, ইহার বিলক্ষণ ফল কিরূপ হয় [ তাহাই বলিতেছেন ], এই যোগধর্ম্মের অল্পমাত্রও অনুষ্ঠান জন্মমরণাদিরূপ মহৎ সংসারভয় হইতে "ত্রাণ" রক্ষা করিয়া থাকে॥ ৪০

ব্যবসায়াত্মিকা বুদ্ধিরেকেহ কুরুনন্দন।
বহুশাখা হ্যনন্তাশ্চ বুদ্ধয়োঽব্যবসায়িনাম্॥ ৪১

অন্বয়। ইহ (শ্রেয়োমার্গে) [ হে ] কুরুনন্দন একা [ এব ] ব্যবসায়াত্মিকা (নিশ্চয়স্বভাবা) বুদ্ধিঃ। অব্যবসায়িনাং (প্রমাণজনিতবিবেক-বুদ্ধিরহিতানাং) বুদ্ধয়ো বহুশাখা অনন্তাশ্চ [ ভবন্তি ]॥ ৪১

অনুবাদ। হে কুরুনন্দন। নিশ্চয়রূপা বুদ্ধি এক প্রকারই হইয়া থাকে। যাহাদের প্রমাণজনিতবিবেকবুদ্ধি উৎপন্ন হয় নাই, সেই অব্যবসায়িগণের বুদ্ধি-সকল বহুশাখাবিশিষ্ট (নানা প্রকারে বিভক্ত) এবং ঐ সকল বুদ্ধির আশ্রয় করিলে সংসার দুঃখের অন্ত হয় না॥ ৪১

ভাষ্য। যেয়ং সাংখ্যে বুদ্ধিরুক্তা যোগে চ বক্ষ্যমাণলক্ষণা সা ব্যবসায়েতি। ব্যবসায়াত্মিকা নিশ্চয়স্বভাবা একৈব বুদ্ধিরিতরবিপরীতবুদ্ধিশাখাভেদস্য বাধিকা সম্যক্ প্রমাণজনিতত্বাদিহ শ্রেয়োমার্গে হে কুরুনন্দন। যাঃ পুনরিতরা বুদ্ধয়ো

যাসাং শাখাভেদপ্রচারবশাৎ অনন্তোঽপারোঽনুপরতঃ, সংসারো নিত্যপ্রততো বিস্তীর্ণো ভবতি, প্রমাণজনিত-বিবেকবুদ্ধি-নিমিত্তবশাচ্চোপরতাস্বনন্তভেদ-বুদ্ধিষু সংসারোঽপ্যুপরমতে। তা বুদ্ধয়ো বহুশাখা বহ্ব্যঃ শাখা যাসাং তা বহুশাখা বহুভেদা ইত্যেতৎ। প্রতিশাখাভেদেন হ্যনন্তাশ্চ বুদ্ধয়ঃ কেষামব্যবসায়িনাং প্রমাণ জনিতবিবেকবুদ্ধিরহিতানাম্ ইত্যর্থঃ॥ ৪১

আনন্দগিরিটীকা। নন্বু বুদ্ধিদ্বয়াতিরিক্তানি বুদ্ধ্যন্তরাণ্যপি কাণাদাদি-শাস্ত্রপ্রসিদ্ধানি বিদ্যন্তে তথা চ কথং বুদ্ধিদ্বয়মেব ভগবতোপদিষ্টমিতি তত্রাহ—যেয়মিতি। সৈবৈকাপ্রমাণভূতা বুদ্ধিরিত্যাহ—ব্যবসায়াত্মিকেতি। বুদ্ধ্যন্ত-রাণ্যবিবেকমূলান্যপ্রমাণানীত্যাহ—বহুশাখা হীতি। ব্যবসায়াত্মিকায়া বুদ্ধেঃ শ্রেয়োমার্গে প্রবৃত্তায়া বিবক্ষিতং ফলমাহ—ইতরেতি। প্রকৃতবুদ্ধিদ্বয়াপেক্ষয়া ইতরা বিপরীতাশ্চাপ্রমাণজনিতাঃ স্বকপোলকল্পিতা যা বুদ্ধয়স্তাসাং শাখাভেদঃ সংসারহেতুস্তস্য বাধিকেতি যাবৎ। তত্র হেতুঃ—সম্যগিতি। নির্দোষবেদ-বাক্যসমুত্থত্বাদুক্তমুপায়োপেয়ভূতং বুদ্ধিদ্বয়ং সাক্ষাৎ-পারম্পর্য্যাভ্যাং সংসারহেতু-বাধকমিত্যর্থঃ। উত্তরার্দ্ধং ব্যাচষ্টে—যাঃ পুনরিতি। প্রকৃতবুদ্ধিদ্বয়াপেক্ষয়ার্থা-ন্তরত্বমিতরত্বম্। তাসামনর্থহেতুত্বং দর্শয়তি—যাসামিতি। অপ্রামাণিক-বুদ্ধীনাং প্রসক্তানুপ্রসক্ত্যা জায়মানানামতীব বুদ্ধিপরিণামবিশেষাঃ শাখাভেদাস্তেষাং প্রচারঃ প্রবৃত্তিঃ তদ্‌বশাদিত্যেতৎ। অনন্তত্বং সম্যগ্‌জ্ঞানমন্তরেণ নিবৃত্তিবির-হিতত্বম্। অপারত্বং কার্য্যস্যৈব সতো বস্তুভূতকারণবিরহিত্বম্। অনুপরতত্বং স্ফোরয়তি—নিত্যেতি। কথং তর্হি তন্নিবৃত্ত্যা পুরুষার্থপরিসমাপ্তিস্তত্রাহ—প্রমাণেতি। অন্বয়ব্যতিরেকাখ্যেনা(ণা) নুমানেনাগমেন চ পদার্থপরিশোধন-পরিনিষ্পন্না বিবেকাত্মিকা যা বুদ্ধিস্তাং নিমিত্তীকৃত্য সমুৎপন্নসম্যগ্‌বোধানুরোধাৎ-প্রকৃতা বিপরীতবুদ্ধয়ো ব্যাবর্ত্তন্তে। তাস্বসংখ্যাতাসু ব্যাবৃত্তাসু সতীষু নিরালম্বন-তয়া সংসারোঽপি স্থাতুমশক্নুবন্নুপরতো ভবতীত্যর্থঃ। যাঃ পুনরিত্যুপক্রান্তাস্তত্ত্ব-জ্ঞানাপনোদ্যাঃ সংসারাস্পদভূতা বিপরীতবুদ্ধীরনুক্রামতি—তা বুদ্ধয় ইতি। বুদ্ধীনাং বৃক্ষস্যেব কুতো বহুশাখিত্বং তত্রাহ—বহুভেদা ইত্যেতদিতি। একৈকাং বুদ্ধিং প্রতি শাখাভেদোঽবান্তরবিশেষস্তেন বুদ্ধীনামসংখ্যাত্বং প্রখ্যাত-মিত্যাহ—প্রতিশাখেতি। বুদ্ধীনামানন্ত্যপ্রসিদ্ধিপ্রদ্যোতনার্থো হিশব্দঃ। সম্যগ্‌জ্ঞানবতাং যথোক্তবুদ্ধিভেদভাক্ত্বমপ্রসিদ্ধমিত্যাশঙ্ক্য প্রত্যাহ—কেষামি-ত্যাদিনা॥ ৪১

অনুবাদ। এই যে সাংখ্য বিষয়ে বুদ্ধি উক্ত হইল এবং যোগবিষয়ে যে

বুদ্ধি উক্ত হইবে, [ তাহা কি প্রকার ] তাহাই বলিতেছেন যে, ব্যবসায়েত্যাদি। "ব্যবসায়াত্মিকা" নিশ্চয়স্বভাবা [ এবং তাহা ] একই বুদ্ধি ; [ঐ বুদ্ধি] অন্য সকল প্রকার বুদ্ধির শাখাভেদের বাধিকা। [ কারণ ] সম্যক্ প্রমাণদ্বারা জনিত। এই শ্রেয়োমার্গে ( মোক্ষপথে ) হে কুরুনন্দন! অন্য যে সকল বুদ্ধি [ আছে ], সে সকলের নানাবিধ শাখার প্রচার বশতঃ [ এই ] নিত্য প্রতত ( সর্ব্বদা বিস্তৃত ) বিস্তীর্ণ সংসার অনন্ত অপার অনুপরত হইয়া থাকে। [ প্রমাণজনিত বিবেক-বুদ্ধিরূপ নিমিত্তবশে অনন্তভেদবুদ্ধি বিনষ্ট হইলে কিন্তু এই সংসার নিবৃত্ত হইয়া থাকে ]। সেই সকল বুদ্ধি বহুশাখা [ অর্থাৎ ] যাহাদের বহু শাখা বিদ্যমান আছে, তাহাকে বহুশাখা বলা যায়, বহুশাখা ইহার তাৎপর্য্যার্থ নানাভেদবতী অর্থাৎ ভেদবুদ্ধি। প্রতি শাখাভেদে ঐ সকল বুদ্ধি অনন্ত। [ এই প্রকার বুদ্ধি] কাহাদিগের হয়? [ তাহাই বলা যাইতেছে ] অব্যবসায়িগণের অর্থাৎ যাহাদের প্রমাণজনিতবিবেকবুদ্ধি হয় নাই, তাহাদেরই। এই প্রকার অর্থ ॥ ৪১

যামিমাং পুষ্পিতাং বাচং প্রবদন্ত্যবিপশ্চিতঃ।
বেদবাদরতাঃ পার্থ নান্যদস্তীতিবাদিনঃ ॥ ৪২

অন্বয়। [ হে ] পার্থ! বেদবাদরতাঃ ( কর্ম্মকাণ্ডমাত্রপ্রামাণ্যবাদিনঃ ) অন্যৎ ( স্বর্গাদিফলসাধনাদতিরিক্তং বেদবেদ্যং ) নাস্তি ইতিবাদিনঃ অবিপশ্চিতঃ ( পরমার্থজ্ঞানশূন্যাঃ ) যামিমাং ( ক্রিয়াবিশেষবহুলাং ) পুষ্পিতাং ( পুষ্পিতবৃক্ষবৎ শোভমানাং ) বাচং প্রবদন্তি ॥ ৪২

অনুবাদ। হে পার্থ! "স্বর্গাদি ফলের সাধন যাগাদি ব্যতিরেকে বেদে অন্য কিছুই প্রতিপাদিত হয় নাই" এই প্রকার যাহারা বলিয়া থাকে, সেই সকল বেদবাদরত (কর্ম্মকাণ্ডের প্রামাণ্যবাদী) পরমার্থজ্ঞানরহিত ব্যক্তিগণ এই যে সকল পুষ্পিত বৃক্ষের ন্যায় শোভাবিশিষ্ট যে বাক্য বলিয়া থাকে ॥ ৪২

ভাষ্য। যেষাং ব্যবসায়াত্মিকা বুদ্ধির্নাস্তি তে যামিতি। যামিমাং বক্ষ্যমাণাং পুষ্পিতাং পুষ্পিতবৃক্ষ ইব শোভমানাং শ্রূয়মাণরমণীয়াং বাচং বাক্যলক্ষণাং প্রবদন্তি, কে? অবিপশ্চিতঃ অল্পমেধসোঽবিবেকিন ইত্যর্থঃ। বেদবাদরতাঃ বহ্বর্থবাদফলসাধনপ্রকাশকেষু বেদবাক্যেষু রতাঃ হে পার্থ নান্যৎ স্বর্গপশ্বাদিফলসাধনেভ্যঃ কর্ম্মভ্যোঽস্তীত্যেবং বাদিনো বদনশীলাঃ ॥ ৪২

আনন্দগিরিটীকা। যদি সাংখ্যযোগরূপৈকৈব প্রমাণভূতা বুদ্ধিস্তর্হি সৈব সর্ব্বেষাং চিত্তে কিমিতি স্থিরা ন ভবতি তত্রাহ—যেষামিতি। তে যামিমাং

বাচং প্রবদন্তি তন্নাপহৃতচেতসাং কামিনাং কামবশান্নিশ্চয়াত্মিকা বুদ্ধির্ন প্রায়ঃ স্থিরা ভবতীত্যাহ—তে যামিতি। ইমামিত্যধ্যয়ন বধ্যপাত্তত্বেন প্রসিদ্ধত্বং কর্ম্মকাণ্ডরূপা যা বাচো বিবক্ষ্যতে। বক্ষ্যমাণত্বং ক্রিয়াবিশেষবহুলামিত্যাদৌ দ্রষ্টব্যম্। কিংশুকো হি পুষ্পশালী শোভমানোহনুভূয়তে ন পুরুষ-ভোগ্যফল-ভাগী লক্ষ্যতে। তথেয়মপি কর্ম্মকাণ্ডাত্মিকা শ্রূয়মাণদশায়াং রমণীয়া বাগুপলভ্যতে সাধ্যসাধনসম্বন্ধপ্রতিভানান্ন ত্বেষা নিরতিশয়ফলভাগিনী ভবতি কর্ম্মানুষ্ঠান-ফল-স্যানিত্যত্বাদিতি মত্বাহ—পুষ্পিতামিতি। বাক্যত্বেন লক্ষ্যতে অর্থবত্ত্বপ্রতিভা-নাং বস্তুতস্তু ন বাক্যমর্থাভাসত্বাদিত্যাহ—বাক্যলক্ষণামিতি। প্রবক্তৄণাং বেদবাক্যতাৎপর্য্যপরিজ্ঞানাভাবং সূচয়তি—অবিপশ্চিত ইতি। বেদবাদা বেদবাক্যানি তানি চ বহুনামর্থবাদানাং ফলানাং সাধনানাঞ্চ বিধিশেষাণাং প্রকাশকানি তেষু রতিরাসক্তিস্তন্নিষ্ঠত্বং তদ্বত্ত্বমপি তেষাং বিশেষণমিত্যাহ—বেদবাদেতি। কর্ম্মকাণ্ডনিষ্ঠফলং কথয়তি—নান্যদিতি। ঈশ্বরো বা মোক্ষো বা নাস্তীত্যেবং বদন্তো নাস্তিকাঃ সন্তঃ সম্যগ্জ্ঞানবন্তো ন ভবতীত্যর্থঃ ॥ ৪২

অনুবাদ। "যাহাদের ব্যবসায়াত্মিকা বুদ্ধি নাই তাহারা" (যামিমামি-ত্যাদি।) যে "এই" বক্ষ্যমাণ "পুষ্পিতা" পুষ্পিত বৃক্ষের ন্যায় শোভমান [ আপা-ততঃ ] শ্রূয়মাণ রমণীয় স্বরূপ বাক্য বলিয়া থাকে। কে [ তাহারা ? ] "অবিপশ্চিতঃ" অল্পপ্রজ্ঞাশালী [ অর্থাৎ ] অবিবেকী। [ তাহারাই ] "বেদ-বাদরত" অর্থাৎ নানাপ্রকার অর্থবাদ দ্বারা ফল সাধনের প্রকাশক বেদবাক্য-সমূহে রত। হে পার্থ [ এবং ] স্বর্গপ্রাপ্তি প্রভৃতি ফলসাধন কর্ম্ম হইতে অন্য কিছুই [ বেদে ] নাই, এই প্রকার বাক্য-প্রয়োগকারী [ অর্থাৎ ] এই প্রকার বলাই তাহাদের স্বভাব ॥ ৪২

কামাত্মানঃ স্বর্গপরা জন্মকর্ম্মফলপ্রদাম্।
ক্রিয়াবিশেষবহুলাং ভোগৈশ্বর্য্যগতিং প্রতি ॥ ৪৩

অন্বয়। [ তে চ ] কামাত্মানঃ ( কামপরাঃ ) স্বর্গপরাঃ ( স্বর্গপ্রধানাঃ ) ভোগৈশ্বর্য্য-গতিং প্রতি ক্রিয়াবিশেষবহুলাং জন্মকর্ম্মফলপ্রদাম্ [ যাং বাচং প্রবদন্তি ইতি পূর্ব্বেণান্বয়ঃ ] ॥ ৪৩

অনুবাদ। [ সেই সকল ] কামপরায়ণ স্বর্গপ্রধান ( অর্থাৎ স্বর্গকেই যাহারা পরম পুরুষার্থ বলিয়া বোধ করিয়া থাকে তাহারা ) ভোগ ও ঐশ্বর্য্য-

প্রাপ্তির জন্য ক্রিয়াবিশেষপরিপূর্ণ [ এবং ] জন্মরূপকর্ম্মফলের হেতু [ এইরূপ বাক্য বলিয়া থাকে ] ॥ ৪৩

ভাষ্য। তে চ কামাত্মান ইতি। কামাত্মানঃ কামস্বভাবাঃ কামপরা ইত্যর্থঃ। স্বর্গপরাঃ স্বর্গঃ পরঃ পুরুষার্থো যেষাং তে স্বর্গপরাঃ স্বর্গপ্রধানাঃ জন্মকর্ম্মফলপ্রদাং কর্ম্মণঃ ফলং কর্ম্মফলং জন্মৈব কর্ম্মণঃ ফলং জন্মকর্ম্মফলং তৎ প্রদদাতীতি জন্মকর্ম্মফলপ্রদা তাং বাচং প্রবদন্তীত্যনুষজ্যতে, ক্রিয়াবিশেষবহুলাং ক্রিয়াণাং বিশেষাঃ ক্রিয়াবিশেষাঃ তে বহুলা যস্যাং বাচি তাং স্বর্গপশুপুত্রাদ্যর্থাঃ যয়া বাচা বাহুল্যেন প্রকাশ্যন্তে, ভোগৈশ্বর্য্যগতিং প্রতি ভোগশ্চ ঐশ্বর্য্যঞ্চ ভোগৈশ্বর্য্যে তয়োর্গতিঃ প্রাপ্তিঃ ভোগৈশ্বর্য্যগতিঃ তাং প্রতি সাধনভূতাঃ যে ক্রিয়াবিশেষাঃ তদ্‌বহুলাং তাং বাচং প্রবদন্তো মূঢ়াঃ সংসারে পরিবর্ত্তন্ত ইত্যভিপ্রায়ঃ ॥ ৪৩

আনন্দগিরিটীকা। প্রকৃতান্ প্রবক্তৄনবিবেকিনো ব্যবসায়াত্মকবুদ্ধিভাক্ত্বাসম্ভবসিদ্ধ্যর্থং বিধ্যন্তরেণ বিশিনষ্টি—তে চেতি। তেষাং সংসারপরিবর্ত্তনপরিদর্শনার্থং প্রস্তুতাং বাচমেব বিশিনষ্টি—জন্মেতি। ননু পুংসাং কামস্বভাবত্বমযুক্তং চেতনস্যেচ্ছাবতস্তদাত্মত্বানুপপত্তেরিতি তত্রাহ—কামপরা ইতি। তৎপরত্বং তত্তৎফলার্থিত্বেন তত্তদুপায়েষু কর্ম্মস্বেব প্রবৃত্ততয়া কর্ম্মসংন্যাসপূর্ব্বকাৎ জ্ঞানাদ্‌বহির্ম্মুখত্বম্। ননু কর্ম্মনিষ্ঠানামপি পরমপুরুষার্থাপেক্ষয়া মোক্ষোপায়ে জ্ঞানে ভবত্যাভিমুখ্যমিতি নেত্যাহ—স্বর্গেতি। তৎপরত্বং তস্মিন্নেবাসক্ততয়া তদতিরিক্তপুরুষার্থরাহিত্য-নিশ্চয়বত্ত্বম্। উচ্চাবচমধ্যমদেহপ্রভেদগ্রহণং জন্ম। বাচো যথোক্তফলপ্রদত্বমপ্রামাণিকম্ ইত্যাশঙ্ক্যানুষ্ঠানদ্বারা তদুপপত্তিরিত্যাহ—ক্রিয়েতি। ক্রিয়াণামনুষ্ঠানানাং যাগদানাদীনাং বিশেষা দেশকালাধিকারিপ্রযুক্তাঃ সত্রাহীনৈকাহলক্ষণাস্তে খল্বস্যাং বাচি প্রাচুর্য্যেণ প্রতিভান্তীত্যর্থঃ। কথং যথোক্তায়াং বাচি ক্রিয়াবিশেষাণাং বাহুল্যেনাবস্থানমিত্যাশঙ্ক্য প্রকাশ্যত্বেনেত্যেতদ্‌বিশদয়তি—স্বর্গেতি। তথাপি তেষাং মোক্ষোপায়ত্বোপপত্তেস্তন্নিষ্ঠানাং মোক্ষাভিমুখ্যং ভবিষ্যতি নেত্যাহ—ভোগেতি। যথোক্তাং বাচমভিবদতাং পর্য্যবসানং দর্শয়তি—তদ্‌বহুলামিতি। ৪৩

অনুবাদ। তাহারা [ কি প্রকার, তাহাই বলা যাইতেছে ] কামাত্মান ইত্যাদি। "কামাত্মা" কামস্বভাব [ অর্থাৎ ] কামপর। "স্বর্গপর" যাহাদের স্বর্গই পরম পুরুষার্থ, তাহারাই [ স্বর্গপর ] [ অর্থাৎ তাহাদিগকেই ] স্বর্গপ্রধান [ কহা যায় ]। "জন্মকর্ম্মফলপ্রদা" কর্ম্মের ফলই কর্ম্মফল জন্মরূপ কর্ম্মফল, [ এই অর্থে ] জন্মকর্ম্মফল [ এই শব্দটি ব্যবহৃত হয় ], জন্মকর্ম্মফলকে যে প্রদান করে,

[ তাহাকে ] জন্মকর্ম্মফলপ্রদা [ বলা যায় ]; সেই [ জন্মকর্ম্মফলপ্রদা ] বাণীকে [ তাহারা ] বলিয়া থাকে [ এই প্রকার অন্বয়ের ] অনুষঙ্গ হইতেছে। [ সেই বাণীর আর একটি বিশেষণ ] "ক্রিয়াবিশেষবহুলা" ক্রিয়া সকলের বিশেষ [ এই অর্থে ] ক্রিয়াবিশেষ [ এই শব্দটি ব্যবহৃত হইয়াছে ] সেই [ ক্রিয়াবিশেষ ] যে বাক্যে বহু প্রকারে বিদ্যমান আছে। [ অর্থাৎ ] যে বাক্যের দ্বারা স্বর্গ পশু পুত্র প্রভৃতি ক্রিয়াফল বহুলভাবে প্রকাশিত হইয়া থাকে [ তাহাকেই "ক্রিয়াবিশেষ বহুল" বলা যায় ]। "ভোগৈশ্বর্য্য গতির প্রতি" ভোগ এবং ঐশ্বর্য্য [ এই অর্থে ] ভোগৈশ্বর্য্য [ এই শব্দটি ব্যবহৃত হইয়াছে ]। তাহাদের [ অর্থাৎ ভোগ ও ঐশ্বর্য্যের ] "গতি" প্রাপ্তি তাহারই [ ভোগৈশ্বর্য্য প্রাপ্তির ] সাধনভূত যে সকল ক্রিয়াবিশেষ, তদ্বহুল সেই সকল বাক্যকে [ যাহারা বলিয়া থাকে ] এমন বহুতর মূঢ় জন সংসারে পরিবর্ত্তন করিয়া থাকে, ইহাই অভিপ্রায় ॥ ৪৩

ভোগৈশ্বর্য্যপ্রসক্তানাং তয়াপহৃতচেতসাম্।
ব্যবসায়াত্মিকা বুদ্ধিঃ সমাধৌ ন বিধীয়তে ॥ ৪৪

অন্বয়। তয়া ( পুষ্পিতয়া বাচা ) অপহৃতচেতসাং ভোগৈশ্বর্য্যপ্রসক্তানাং সমাধৌ ( অন্তঃকরণে ] ব্যবসায়াত্মিকা বুদ্ধিঃ ন বিধীয়তে ॥ ৪৪

অনুবাদ। সেই পুষ্পিত বাক্যের দ্বারা যাহাদের চিত্ত মোহিত, এবং যাহারা ভোগ ও ঐশ্বর্য্যে প্রসক্ত, তাহাদের হৃদয়ে ব্যবসায়াত্মিকা বুদ্ধি উৎপন্ন হয় না ॥ ৪৪

ভাষ্য। তেষাঞ্চ ভোগেতি। ভোগৈশ্বর্য্যপ্রসক্তানাং ভোগঃ কর্ত্তব্যমৈশ্বর্য্যঞ্চেতি ভোগৈশ্বর্য্যয়োরেব প্রণয়বতাং তদাত্মভূতানাং তয়া ক্রিয়াবিশেষবহুলয়া বাচা অপহৃতচেতসামাচ্ছাদিতবিবেকপ্রজ্ঞানাং ব্যবসায়াত্মিকা সাংখ্যে যোগে বা বুদ্ধিঃ সমাধৌ সমাধীয়তেঽস্মিন্ পুরুষোপভোগায় সর্ব্বমিতি সমাধিরন্তঃকরণং বুদ্ধিঃ তস্মিন্ সমাধৌ ন বিধীয়তে ন ভবতীত্যর্থঃ ॥ ৪৪

আনন্দগিরিটীকা। নমু কর্ম্মকাণ্ডনিষ্ঠানাং কর্ম্মানুষ্ঠায়িনামপি বুদ্ধিশুদ্ধিদ্বারেণান্তঃকরণে সাধ্যসাধনভূতবুদ্ধিদ্বয়সমুদায়সম্ভবাদক্ষতো মোক্ষো ভবিষ্যতি নেত্যাহ—তেষাঞ্চেতি। তদাত্মভূতানাং তয়োরেব ভোগৈশ্বর্য্যয়োরাত্মকর্ত্তব্যত্বেনারোপিতয়োরভিনিবিষ্টে চেতসি তাদাত্ম্যাধ্যাসবতাং বহির্মুখানামিত্যর্থঃ। তথাপি শাস্ত্রানুসারিণ্যা বিবেকপ্রজ্ঞয়া ব্যবসায়াত্মিকা বুদ্ধিস্তেষামুদেষ্যতীত্যাশঙ্ক্যাহ—তয়েতি। নমু সমাধিঃ সংপ্রজ্ঞাতাসংপ্রজ্ঞাতভেদেন

দ্বিধোচ্যতে তত্র বুদ্ধিদ্বয়বিধিরপ্রসক্তঃ সন্ কথং নিষিধ্যতে তত্রাহ—সমাধীয়ত ইতি॥ ৪৪

অনুবাদ। তাহাদের [ কি হয়, তাহাই বলা যাইতেছে যে ] ভোগ ইত্যাদি। "ভোগৈশ্বর্য্য প্রসক্তদিগের" ভোগ এবং ঐশ্বর্য্য সাধন করিতে হইবে এই প্রকারে যাহারা ভোগ ও ঐশ্বর্য্যে আসক্তিযুক্ত [ অর্থাৎ ] ভোগ ও ঐশ্বর্য্য যাহাদের আত্মভূত হয়। তাহাদিগের [ তাহারা কিপ্রকার হয় ? ] সেই ক্রিয়াবিশেষ-বহুল বাক্যের দ্বারা অপহৃতচেতা [ অর্থাৎ ঐ সকল বাক্যের দ্বারা তাহাদের ] বিবেকপ্রজ্ঞা আচ্ছাদিত হয়; [ সেই সকল অবিবেকিগণের ] "সমাধিতে" [ পুরুষের উপভোগের জন্য ] [ বাসনারূপে ] সকল বস্তু যাহাতে সমাহিত হয়, সেই অন্তঃকরণ [ বা ] বুদ্ধিতত্ত্বকে সমাধি [ বলা যায় ] সাংখ্য বা যোগবিষয়িণী ব্যবসায়াত্মিকা বুদ্ধি কখনই বিধীয়মান হয় না [ অর্থাৎ ] উৎপন্ন হইতে পারে না। ইহাই অর্থ॥ ৪৪

ত্রৈগুণ্যবিষয়া বেদা নিস্ত্রৈগুণ্যো ভবার্জ্জুন।
নির্দ্বন্দ্বো নিত্যসত্ত্বস্থো নির্যোগক্ষেম আত্মবান্॥ ৪৫

অন্বয়। হে অর্জ্জুন, বেদাঃ ত্রৈগুণ্যবিষয়াঃ (অস্থিরফলপ্রতিপাদকাঃ) ত্বং নিস্ত্রৈগুণ্যঃ ( নিষ্কামঃ ) ভব, তথা নির্দ্বন্দ্বঃ ( সুখদুঃখরহিতঃ ) নিত্যসত্ত্বস্থঃ ( সদা সত্ত্বগুণাবলম্বী ) নির্যোগক্ষেমঃ ( অলব্ধপ্রাপ্তিলব্ধপরিপালনপ্রবৃত্তিরহিতঃ ) আত্মবান্ ( অপ্রমত্তঃ ) চ [ ভব ]॥ ৪৫

অনুবাদ। হে অর্জ্জুন! বেদ [ কর্ম্মকাণ্ড ] সকল অস্থির সংসার-ফলেরই প্রতিপাদক—তুমি নিষ্কাম, সুখদুঃখরহিত, সদা সত্ত্বগুণাবলম্বী, অলব্ধপ্রাপ্তি ও লব্ধপরিপালনে প্রবৃত্তিহীন ও প্রমাদরহিত হও॥ ৪৫

ভাষ্য। য এবং বিবেকবুদ্ধিরহিতাঃ তেষাং কামাত্মনাং ত্রৈগুণ্যেতি। ত্রৈগুণ্যবিষয়াঃ ত্রৈগুণ্যং সংসারো বিষয়ঃ প্রকাশয়িতব্যো যেষাং তে বেদাস্ত্রৈগুণ্যবিষয়াস্ত্বন্তু নিস্ত্রৈগুণ্যো ভবার্জ্জুন নিষ্কামো ভবেত্যর্থঃ; নির্দ্বন্দ্বঃ সুখদুঃখহেতূ সপ্রতিপক্ষৌ পদার্থৌ দ্বন্দ্বশব্দবাচ্যৌ ততো নির্গতো নির্দ্বন্দ্বো ভব ত্বং নিত্যসত্ত্বস্থঃ সদা সত্ত্বগুণাশ্রিতো ভব; তথা নির্যোগক্ষেমোঽনুপাত্তস্যোপাদানং যোগ উপাত্তস্য রক্ষণং ক্ষেমঃ, যোগক্ষেমপ্রধানস্য শ্রেয়সি প্রবৃত্তির্দুষ্করা ইত্যতো নির্যোগক্ষেমো ভব আত্মবানপ্রমত্তশ্চ ভব। এষ তবোপদেশঃ স্বধর্ম্মমনুতিষ্ঠতঃ॥ ৪৫

আনন্দগিরিটীকা। অবিবেকিনামপি বেদাভ্যাসবতাং বিবেকবুদ্ধির-

দেব্যেতীত্যাশঙ্ক্যাহ—য এবমিতি। তর্হি বেদার্থতয়া কামাত্মতা প্রশস্তেত্যাশঙ্ক্যাহ —নিস্ত্রৈগুণ্য ইতি। ভবেতি পদং নির্দ্বন্দ্বাদিবিশেষণেষপি প্রত্যেকং সম্বধ্যতে। ত্রয়াণাং সত্ত্বাদীনাং গুণানাং পুণ্যপাপব্যামিশ্রকর্ম্মতৎফলসম্বন্ধলক্ষণঃ সমাহারস্ত্রৈগুণ্যমিত্যঙ্গীকৃত্য ব্যাচষ্টে—সংসার ইতি। বেদশব্দেনাত্র কর্ম্মকাণ্ডমেব গৃহ্যতে তদভ্যাসবতাং তদর্থানুষ্ঠানদ্বারা সংসারধ্রৌব্যান্ন বিবেকাবসরোঽস্তীত্যর্থঃ। তর্হি সংসারপরিবর্জ্জনার্থং বিবেকসিদ্ধয়ে কিং কর্ত্তব্যমিত্যাশঙ্ক্যাহ—ত্বং ত্বিতি। কথং নিস্ত্রৈগুণ্যো ভবেতি গুণত্রয়স্য রাহিত্যং বিধীয়তে নিত্যসত্ত্বস্থো ভবেতি বাক্যশেষবিরোধাদিত্যাশঙ্ক্যাহ—নিষ্কাম ইতি। সপ্রতিপক্ষত্বং পরস্পরবিরোধিত্বম্। পদার্থৌ শীতোষ্ণাদিলক্ষণৌ। নিষ্কামত্বে দ্বন্দ্বান্নির্গতত্বং শীতোষ্ণাদিসহিষ্ণুত্বং হেতুমুক্ত্বা তত্রাপি হেত্বপেক্ষায়াং সদা সদ্গুণাশ্রিতত্বং হেতুমাহ—নিত্যেতি। যোগক্ষেমব্যাবৃত্তচেতসোরজস্তমোভ্যামসংস্পৃষ্টে সত্ত্বমাত্রে সমাশ্রিতত্বমশক্যমিত্যাশঙ্ক্যাহ—তথেতি। যোগক্ষেময়োর্জীবনহেতুতয়া পুরুষার্থসাধনত্বান্নির্যোগক্ষেমো ভবেতি কুতো বিধিরিত্যাশঙ্ক্যাহ—যোগেতি। যোগক্ষেমপ্রধানত্বং সর্ব্বস্য স্বারসিকমিতি ততো নির্গমনমশক্যমিত্যাশঙ্ক্যাহ—আত্মবানিতি। অপ্রমাদো মনসো বিষয়পারবশ্যশূন্যত্বম্। অথ যথোক্তোপদেশস্য মুমুক্ষুবিষয়ত্বাদর্জ্জুনস্য মুমুক্ষুত্বমিহ বিবক্ষিতমিতি নেত্যাহ—এষ ইতি॥ ৪৫

অনুবাদ। যাহারা এইরূপ বিবেকবুদ্ধিহীন, সেই সকল কামিগণের [ পক্ষে ] ত্রৈগুণ্যেত্যাদি "ত্রৈগুণ্য-বিষয় [ শব্দের অর্থ ]; সংসার; ত্রৈগুণ্য অর্থাৎ সেই সংসার যাহার বিষয় [ অর্থাৎ প্রতিপাদ্য ], সেই বেদকে ত্রৈগুণ্যবিষয় [ কহে ]। হে অর্জ্জুন! তুমি "নিস্ত্রৈগুণ্য" হও [ অর্থাৎ ] নিষ্কাম হও। "নির্দ্বন্দ্ব" সুখ ও দুঃখের কারণ পরস্পরবিরোধী পদার্থদ্বয় দ্বন্দ্ব শব্দের প্রতিপাদ্য। সেই দ্বন্দ্ব হইতে নির্গত হও। তুমি "নিত্যসত্ত্বস্থ" সর্ব্বদা সত্ত্বগুণাশ্রিত হও; এবং "নির্যোগক্ষেম" অলব্ধ বস্তুর লাভকে যোগ [ কহে ], লব্ধ বস্তুর রক্ষণকে ক্ষেম [ কহে ]; যোগ ও ক্ষেমই যাহার প্রধান [ লক্ষ্য ], তাহার শ্রেয়োমার্গে প্রবৃত্তি দুষ্কর; এইজন্য তুমি যোগক্ষেমরহিত হও। "আত্মবান্" অপ্রমত্ত হও; স্বধর্ম্মানুষ্ঠানকারী তোমার প্রতি ইহাই উপদেশ॥ ৮৫

যাবানর্থ উদপানে সর্ব্বতঃ সংপ্লুতোদকে।
তাবান্ সর্ব্বেষু বেদেষু ব্রাহ্মণস্য বিজানতঃ॥ ৪৬

অন্বয়। উদপানে ( কূপাদৌ ) যাবান্ ( স্নানপানাদিঃ ) অর্থঃ, সর্ব্বতঃ

সংপ্লুতোদকে ( মহাহ্রদাদৌ ) [ যথা ] তাবান্ অর্থঃ [ এবং ] সর্ব্বেষু বেদেষু যাবান্ অর্থঃ [ সম্পদ্যতে ] তাবান্ [ সর্ব্বএব ] বিজানতঃ ব্রাহ্মণস্য [ ভবতীতিশেষঃ ]॥ ৪৬

অনুবাদ। স্বল্পজল [ বহু ] কূপাদিতে স্নানপানাদি যে সকল প্রয়োজন সাধিত হয়, জলপরিপূর্ণ [ একটিমাত্র ] বৃহৎ জলাশয়েও যেমন সেই সকল প্রকার অর্থই [ অনায়াসে ] সাধিত হইয়া থাকে, এই প্রকার সকল বেদে যে সকল প্রয়োজন সাধিত হয়, একমাত্র ব্রহ্মজ্ঞানশালী ব্রাহ্মণেরও [ অনায়াসে ] তাহা সকলই সাধিত হয়। [ যাবতীয় পরিচ্ছিন্ন সুখ, তাহা সকলই অখণ্ড ব্রহ্মানন্দে অন্তর্ভূত আছে, ইহাই তাৎপর্য্য ]॥ ৪৬

ভাষ্য। সর্ব্বেষু বেদোক্তেষু কর্ম্মসু যান্যুক্তান্যনন্তানি ফলানি তানি নাপেক্ষন্তে চেৎ কিমর্থং তানীশ্বরায়েত্যনুষ্ঠীয়ন্ত ইত্যুচ্যতে শৃণু যাবানিতি। যথা লোকে কূপতড়াগাদ্যনেকস্মিন্ উপাদানে পরিচ্ছিন্নোদকে যাবান্ যাবৎপরিমাণঃ স্নানপানাদিরর্থঃ ফলং প্রয়োজনং স সর্ব্বোঽর্থঃ সর্ব্বতঃ সংপ্লুতোদকে তাবানেব সংপদ্যতে তত্রান্তর্ভবতীত্যর্থঃ। এবং তাবাংস্তাবৎপরিমাণ এব সংপদ্যতে সর্ব্বেষু বেদেষু বেদোক্তেষু কর্ম্মসু যোঽর্থো যৎ কর্ম্মফলম্। সোঽর্থো ব্রাহ্মণস্য সন্ন্যাসিনঃ পরমার্থতত্ত্বং বিজানতো যোঽর্থো বিজ্ঞানফলং সর্ব্বতঃ সংপ্লুতোদকস্থানীয়ং তস্মিংস্তাবানেব সংপদ্যতে তত্রৈবান্তর্ভবতীত্যর্থঃ। "সর্ব্বং তদভিসমেতি যৎকিঞ্চ প্রজাঃ সাধু কুর্ব্বন্তি যস্তদ্বেদ যৎ স বেদইতি শ্রুতেঃ। 'সর্ব্বং কর্ম্মাখিলম্' ইতি চ বক্ষ্যতি। তস্মাৎ প্রাক্ জ্ঞাননিষ্ঠাধিকারপ্রাপ্তেঃ কর্ম্মণ্যধিকৃতেন কূপতড়াগাদ্যর্থস্থানীয়মপি কর্ম্ম কর্ত্তব্যম্॥ ৪৬

আনন্দগিরিটীকা। ঈশ্বরার্পণধিয়া স্বধর্ম্মানুষ্ঠানেঽপি ফলকামনাভাবাদ্ বৈফল্যং যোগমার্গস্যেতি মন্বানঃ শঙ্কতে—সর্ব্বেষ্বিতি। কর্ম্মমার্গস্য ফলবত্ত্বং প্রতিজানীতে—উচ্যত ইতি। কিং তৎফলমিত্যুক্তে তদ্বিষয়ং শ্লোকমবতারয়তি—শৃণ্বিতি। যথোদপানে কূপাদৌ পরিচ্ছিন্নোদকে স্নানাচমনাদয়োঽর্থো যাবান্সংপদ্যতে স তাবানপরিচ্ছিন্নে সর্ব্বতঃ সংপ্লুতোদকে সমুদ্রেঽন্তর্ভবতি পরিচ্ছিন্নোদকানামপরিচ্ছিন্নোদকাংশত্বাৎ তথা সর্ব্বেষু বেদোক্তেষু কর্ম্মসু যাবানর্থো বিষয়বিশেষোপরক্তঃ সুখবিশেষো জায়তে স তাবানাত্মবিদঃ স্বরূপভূতে সুখেঽন্তর্ভবতি পরিচ্ছিন্নানন্দানাম্ অপরিচ্ছিন্নানন্দান্তর্ভাবাভ্যুপগমাৎ "এতস্যৈবানন্দস্যান্যানি ভূতানি মাত্রামুপজীবন্তি" ইতি শ্রুতেঃ। তথা চাপরিচ্ছিন্নাত্মানন্দপ্রাপ্তিপর্য্যবসায়িনো যোগমার্গস্য নাস্তি বৈফল্যমিত্যাহ—যাবানিতি। উক্তমর্থমক্ষর-

যোজনয়া প্রকটয়তি—যথেতি। উদকং পীয়তেঽস্মিন্নিতি ব্যুৎপত্ত্যা কূপাদি-পরিচ্ছিন্নোদকবিষয়ত্বমুদপানশব্দস্য দর্শয়তি—কূপেতি। কূপাদিগতত্বা-ত্তিধেয়স্য সমুদ্রেঽন্তর্ভাবাসম্ভবাৎ কথমিদমিত্থমিত্যাশঙ্ক্যার্থশব্দস্য প্রয়োজনবিষয়ত্বং ব্যুৎপাদয়তি—ফলমিতি। যৎফলত্বেন লীয়তে তৎফলমিত্যুচ্যতে তৎ কথং তড়াগাদিকৃতং স্নানপানাদি তথেত্যাশঙ্ক্য তস্যাল্পীয়সো নাশোপপত্তেরিত্যাহ—প্রয়োজনমিতি। তড়াগাদিপ্রযুক্তপ্রয়োজনস্য সমুদ্রনিমিত্তপ্রয়োজনমাত্র-ত্বমযুক্তম্ অন্যস্য অন্যাত্মত্বানুপপত্তেরিত্যাশঙ্ক্যাহ—তত্রেতি। ঘটাকাশাদেরিব মহাকাশে পরিচ্ছিন্নোদককার্য্যস্য অপরিচ্ছিন্নোদককার্য্যান্তর্ভাবঃ সম্ভবতি তৎ প্রাপ্ত্যা-বিতরাপেক্ষাভাবাদিত্যর্থঃ। পূর্ব্বার্দ্ধং দৃষ্টান্তভূতমেবং ব্যাখ্যায় দার্ষ্টান্তিকমুত্তরার্দ্ধং ব্যাকরোতি—এবমিত্যাদিনা। কর্ম্মসু যোঽর্থ ইত্যুক্তং ব্যনক্তি—যৎকর্ম্ম-ফলমিতি। সোঽর্থো বিজানতো ব্রাহ্মণস্য যোঽর্থস্তাবানেব সংপদ্যত ইতি সম্বন্ধঃ। তদেব স্পষ্টয়তি—বিজ্ঞানেতি। তস্মিন্নন্তর্ভবতীতি শেষঃ। কথং সর্ব্বং কর্ম্মফলং জ্ঞানফলেঽন্তর্ভবতীত্যত্র প্রমাণমাহ—সর্ব্বমিতি। যৎকিমপি প্রজাঃ সাধু কর্ম্ম কুর্ব্বন্তি তৎসর্ব্বং স পুরুষোঽভিসমেতি প্রাপ্নোতি যঃ পুরুষস্তদ্বেদ বিজানাতি যদ্বস্তু স রৈক্কো বেদ তদ্বেদ্যমিতি শ্রুতেরর্থঃ। কর্ম্মফলস্য সগুণ-জ্ঞানফলেঽন্তর্ভাবঃ সংবর্গবিদ্যায়াং শ্রূয়তে কথমেতাবতা নির্গুণজ্ঞানফলে কর্ম্মফলা-ন্তর্ভাবঃ সম্ভবতীত্যাশঙ্ক্যাহ—সর্ব্বমিতি। তর্হি জ্ঞাননিষ্ঠৈব কর্ত্তব্যা তাবতৈব কর্ম্মফলস্য লব্ধতয়া কর্ম্মানুষ্ঠানানপেক্ষণাদিত্যাশঙ্ক্যাহ—তস্মাদিতি। যোগ-মার্গস্য নিষ্ফলত্বাভাবস্তচ্ছব্দার্থঃ ॥৪৬

অনুবাদ। সকল প্রকার বেদোক্ত কর্ম্মসমূহে যে সকল অনন্ত ফল [ উক্ত হইয়াছে ] তাহা যদি [ মুমুক্ষুর ] অপেক্ষিত না হয়, তাহা হইলে কেন ঐ সকল কর্ম্ম ঈশ্বরার্পণ-বুদ্ধিতে অনুষ্ঠিত হইয়া থাকে? [ এই প্রশ্নের উত্তর ] বলা যাইতেছে, শুন—যাবানিত্যাদি। লোকে যে প্রকার কূপতড়াগ-প্রভৃতি অনেক "উদপানে" স্বল্পজলাশয়ে যাবৎ পরিমাণ স্নান পান প্রভৃতি "অর্থ" ফল প্রয়োজন [ সাধিত হয় ], সেই সকল প্রয়োজনই তাবৎপরিমাণেই সর্ব্বতঃ-সংপ্লুতোদকে [ জলপূর্ণ বৃহৎ জলাশয়ে ] অনায়াসে সম্পন্ন হয় [ অর্থাৎ ] তাহাতেই অন্তর্ভূত হয়। এই প্রকার তাবৎপরিমাণই সম্পন্ন হয় [ কোন্ স্থলে? ] সকল বেদে [ অর্থাৎ ] বেদোক্ত সকল কর্ম্মে যে অর্থ [ অর্থাৎ ] যে কর্ম্মফল, সেই অর্থ সকল পরমার্থতত্ত্বজ্ঞ সন্ন্যাসী ব্রাহ্মণের সর্ব্বতঃ সংপ্লুতোদকস্থানীয় যে অর্থ, তাহাতে তাবৎ-পরিমাণেই সম্পন্ন হইয়া থাকে

[ অর্থাৎ তাহার মধ্যে নিবিষ্ট হয় ]। এই বিষয়ে প্রমাণস্বরূপ শ্রুতিও আছে যে, "প্রজাগণ যাহা কিছু সৎ কর্ম্ম করে, তাহার ফল সেই ব্রহ্মজ্ঞানের ফলের মধ্যে প্রবিষ্ট হইয়া থাকে। সেই ( রৈক ) যাহা [ ব্রহ্মবস্তু ] জানিতেন, সেই ( ব্রহ্মবস্তু ) যে জানিবে" ইত্যাদি। সকল কর্ম্মই জ্ঞানের মধ্যে নিবিষ্ট হয়, ইহা এই গীতাতেও বলিবেন, সুতরাং জ্ঞাননিষ্ঠার অধিকারপ্রাপ্তির পূর্ব্বে কর্ম্মাধিকারী জীবের কূপতড়াগাদিফলস্থানীয় হইলেও কর্ম্ম কর্ত্তব্য ॥ ৪৬

কর্ম্মণ্যেবাধিকারস্তে মা ফলেষু কদাচন।
মা কর্ম্মফলহেতুর্ভূর্মা তে সঙ্গোঽস্ত্বকর্ম্মণি ॥ ৪৭

অন্বয়। তে ( তব ) কর্ম্মণি এব অধিকারঃ, ফলেষু অধিকারঃ ( কর্ম্মফল-তৃষ্ণা ) মা [ ভবত্বিতি শেষঃ ]; ত্বং কর্ম্মফলহেতুর্মা ভূঃ; [ তথা ] তে (তব) অকর্ম্মণি ( কর্ম্মাকরণে ) সঙ্গঃ ( প্রীতিঃ ) মা ( অস্তু ) ॥ ৪৭

অনুবাদ। তোমার কর্ম্মেতেই অধিকার আছে। কোন অবস্থাতেই ফলে অধিকার না হউক। তুমি কর্ম্মফল লাভের জন্য আসক্তি করিও না [ এবং ] কর্ম্মের অকরণেও যেন তোমার প্রীতি না হয় ॥ ৪৭

ভাষ্য। তব চ কর্ম্মণীতি। কর্ম্মণ্যেবাধিকারো ন জ্ঞাননিষ্ঠায়াং তে তব তত্র চ কর্ম্ম কুর্ব্বতো মা ফলেষধিকারোঽস্তু কর্ম্মফলতৃষ্ণা মা ভূৎ কদাচন কস্যাঞ্চিদপ্যবস্থায়ামিত্যর্থঃ যদা কর্ম্মফলে তৃষ্ণা তে স্যাৎ তদা কর্ম্মফলপ্রাপ্তে র্হেতুঃ স্যাঃ এবং মা কর্ম্মফলহেতুর্ভূ যদা হি কর্ম্মফলতৃষ্ণাপ্রযুক্তঃ কর্ম্মণি প্রবর্ত্ততে তদা কর্ম্মফলস্যৈব জন্মনো হেতুর্ভবেৎ। যদি কর্ম্মফলং নেষ্যতে, কিং কর্ম্মণা দুঃখ-রূপেণেতি মা তে তব সঙ্গোঽস্ত্বকর্ম্মণ্যকরণে প্রীতির্মা ভূৎ ॥ ৪৭

আনন্দগিরিটীকা। তর্হি পরম্পরয়া পুরুষার্থসাধনং যোগমার্গং পরি-ত্যজ্য সাক্ষাদেব পুরুষার্থকারণমাত্মজ্ঞানং তদর্থমুপদেষ্টব্যং তস্মৈ হি স্পৃহয়তি মনো মদীয়মিত্যাশঙ্ক্যাহ—তব চেতি। তর্হি তৎফলাভিলাষোঽপি স্যাদিতি নেত্যাহ—মা ফলেষ্বিতি। পূর্ব্বোক্তমেবার্থং প্রপঞ্চয়তি—মা কর্ম্মেতি। ফলাভিসন্ধ্যসম্ভবে কর্ম্মাকরণমেব শ্রদ্দধ্যামীত্যাশঙ্ক্যাহ—মা ত ইতি। জ্ঞানান-ধিকারিণোঽপি কর্ম্মত্যাগপ্রসক্তিং নিবারয়তি—কর্ম্মণ্যেবেতি। কর্ম্মণ্যেবেত্যেব-কারার্থমাহ—ন জ্ঞানেতি। ন হি তত্রাব্রাহ্মণস্য অপরিপক্বকষায়স্য মুখ্যোঽধি-কারঃ সিধ্যতীত্যর্থঃ। ফলৈস্তর্হি বন্ধো দুর্ব্বারঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ—তত্রেতি। কর্ম্মণ্যেবাধিকারে সতীতি সপ্তম্যর্থঃ। ফলেষধিকারাভাবং স্ফোরয়তি—

কর্ম্মেতি। কর্ম্মানুষ্ঠানাৎ প্রাগূর্দ্ধং তৎকালে চেত্যেতৎ কদাচনেতি বিবক্ষিতমিত্যাহ—কস্মাঞ্চিদিতি। ফলাভিসন্ধানে দোষমাহ—যদেতি। এবং কর্ম্মফলতৃষ্ণা বারেণেত্যর্থঃ। কর্ম্মফলহেতুত্বং বিবৃণোতি—যদাহীতি। তর্হি বিফলং ক্লেশাত্মকং কর্ম্ম ন কর্ত্তব্যমিতি শঙ্কামনুভাব্য দূষয়তি—যদীত্যাদিনা। অকর্ম্মণি তে সঙ্গো মা ভূদিত্যুক্তমেব স্পষ্টয়তি—অকরণইতি ॥ ৪৭

অনুবাদ। সেই বিষয়ে [ বলা যাইতেছে যে ] কর্ম্মণীত্যাদি। "তে" তোমার জ্ঞান-নিষ্ঠায় অধিকার নাই [ কিন্তু ] কর্ম্মেই অধিকার আছে। কর্ম্ম করিতে করিতে তোমার ফলে অধিকার না হোক্ [ অর্থাৎ ] কর্ম্মফলে তৃষ্ণা না হোক। "কদাচন" কোন অবস্থাতেই ইহাই অর্থ। যখন তোমার কর্ম্মফলে তৃষ্ণা হইবে তখনই তুমি কর্ম্মফলপ্রাপ্তির হেতু হইবে, [ তুমি ] এই প্রকার কর্ম্মফলপ্রাপ্তির হেতু হইও না। যখন কর্ম্মফলের তৃষ্ণাবশে [ লোক ] কর্ম্মে প্রবৃত্ত হয়, তখন [ সে ] কর্ম্মফলের উৎপত্তির প্রতি কারণ হয়। [ "যদি কর্ম্মে ফলই অভিলষিত না হইল, তবে দুঃখকর কর্ম্ম কেন করিব ? ]" এই প্রকার সঙ্গ তোমার অকর্ম্মে [ যেন ] না হয় [ অর্থাৎ ] কর্ম্মের অকরণে [ যেন ] প্রীতি না হয় ॥ ৪৭

যোগস্থঃ কুরু কর্ম্মাণি সঙ্গং ত্যক্ত্বা ধনঞ্জয়।
সিদ্ধ্যসিদ্ধ্যোঃ সমো ভূত্বা সমত্বং যোগ উচ্যতে ॥ ৪৮

অন্বয়। [ হে ] ধনঞ্জয় ! সিদ্ধ্যসিদ্ধ্যোঃ সমো ভূত্বা [ তথা ] সঙ্গং ত্যক্ত্বা যোগস্থঃ [ সন্ ] কর্ম্মাণি কুরু। [ সিদ্ধ্যসিদ্ধ্যোঃ ] সমত্বং ( তুল্যত্বং ) য়োগঃ উচ্যতে ॥ ৪৮

অনুবাদ। হে ধনঞ্জয় ! [ অভিলষিত ফলের ] সিদ্ধি ও অসিদ্ধিতে একরূপ থাকিয়া আসক্তি পরিহারপূর্ব্বক যোগাবলম্বনে কর্ম্ম সকল অনুষ্ঠান কর। সিদ্ধি ও অসিদ্ধিতে একরূপতাকেই যোগ বলে ॥ ৪৮

ভাষ্য। যদি কর্ম্মফলপ্রযুক্তেন ন কর্ত্তব্যং কর্ম্ম তর্হি কর্ত্তব্যমিত্যুচ্যতে যোগস্থ ইতি। যোগস্থঃ সন্ কুরু কর্ম্মাণি কেবলমীশ্বরার্থং তত্রাপীশ্বরো মে তুষ্যত্বিতি সঙ্গং ত্যক্ত্বা ধনঞ্জয়। ফলতৃষ্ণাশূন্যেন ক্রিয়মাণে কর্ম্মণি সত্বশুদ্ধিজা জ্ঞানপ্রাপ্তিলক্ষণা সিদ্ধিস্তদ্বিপর্য্যয়জা অসিদ্ধিঃ তয়োঃ সিদ্ধ্যসিদ্ধ্যোরপি সমঃ তুল্যো ভূত্বা কুরু কর্ম্মাণি। কোঽসৌ যোগঃ যত্রস্থঃ কুর্ব্বিত্যুক্তমিদমেব তৎ সিদ্ধ্যসিদ্ধ্যোঃ সমত্বং যোগ উচ্যতে ॥ ৪৮

আনন্দগিরিটীকা। আসক্তিরকরণে ন যুক্তা চেত্তর্হি ক্লেশাত্মকং কর্ম্ম কিমুদ্দিশ্য কর্ত্তব্যমিত্যাশঙ্কামনূদ্য শ্লোকান্তরমবতারয়তি—যদিত্যাদিনা। বক্ষ্যমাণযোগমুদ্দিশ্য তন্নিষ্ঠো ভূত্বা কর্ম্মাণি ক্লেশাত্মকান্যপি বিহিতত্বাদনুতিষ্ঠেত্যাহ—যোগস্থঃ সন্নিতি। কর্ম্মানুষ্ঠানস্যোদ্দেশ্যং দর্শয়তি—কেবলমিতি। ফলান্তরাপেক্ষামন্তরেণেশ্বরার্থং তৎপ্রসাদনার্থমনুষ্ঠানমিত্যর্থঃ। তর্হি ঈশ্বরসন্তোষোঽভিলাষগোচরীভূতো ভবিষ্যতি নেত্যাহ—তত্রাপীতি। ঈশ্বরপ্রসাদনার্থে কর্ম্মানুষ্ঠানে স্থিতেঽপীত্যর্থঃ। সঙ্গং ত্যক্ত্বা কুর্ব্বিতি পূর্ব্বেণ সম্বন্ধঃ। আকাঙ্ক্ষিতং পূরয়িত্বা সিদ্ধিশব্দার্থমাহ—ফলেতি। তদ্‌বিপর্য্যয়জা সত্ত্বাশুদ্ধিজন্যা জ্ঞানাপ্রাপ্তিলক্ষণেতি যাবৎ। কর্ম্মাণ্যনুতিষ্ঠতো যোগমুদ্দিশ্য শেষতয়া প্রকৃতমাকাঙ্ক্ষাপূর্ব্বকং প্রকটয়তি—কোঽসাবিত্যাদিনা॥ ৪৮

অনুবাদ। যদি কর্ম্মফলপ্রযুক্ত হইয়া [অর্থাৎ কর্ম্মের যাহা ফল, তাহা আমিই ভোগ করিব, এই প্রকার বুদ্ধিযুক্ত হইয়া] কর্ম্মের অনুষ্ঠান করিবে না, তবে কিরূপে কর্ম্ম করিতে হইবে? [এই প্রকার প্রশ্নের উত্তরে] বলা যাইতেছে যে—যোগস্থ ইত্যাদি। যোগস্থিত হইয়া কেবল ঈশ্বরার্থ কর্ম্মসকল কর। তাহাতেও [বিশেষ এই যে] "ঈশ্বর আমার প্রতি তুষ্ট হউন" হে ধনঞ্জয়! এই প্রকার সঙ্গও পরিত্যাগ করিয়া [কর্ম্মানুষ্ঠান করিবে]। কর্ম্মফলের প্রতি তৃষ্ণা পরিত্যাগ করিয়া, কর্ম্মানুষ্ঠান করিলে সত্ত্বশুদ্ধি দ্বারা যে জ্ঞানপ্রাপ্তি হয়; [তাহাকেই] সিদ্ধি বলা যায়, তাহারই বিপর্য্যয় (সত্ত্বাশুদ্ধি) জনিত অজ্ঞান প্রাপ্তি [ই] অশুদ্ধি। সেই সিদ্ধি ও অসি দ্ধিতে সম (তুল্য) হইয়া কর্ম্ম কর। যে যোগ অবলম্বনে কর্ম্ম করিতে হইবে—ইহা বলা হইয়াছে, সেই যোগ কি প্রকার?—[তাহার উত্তর এই যে] সেই সিদ্ধি ও অসিদ্ধিতে সমতাকেই যোগ বলা যায়॥ ৪৮

দূরেণ হ্যবরং কর্ম্ম বুদ্ধিযোগাদ্ধনঞ্জয়।
বুদ্ধৌ শরণমন্বিচ্ছ কৃপণাঃ ফলহেতবঃ॥ ৪৯

অন্বয়। হে ধনঞ্জয়! কর্ম্ম বুদ্ধিযোগাৎ দূরেণ (অতিশয়েন) অবরং (নিকৃষ্টং); [ত্বং] বুদ্ধৌ শরণম্ (আশ্রয়ম্) অন্বিচ্ছ (প্রার্থয়স্ব) কৃপণাঃ (দীনা এব) ফলহেতবঃ [ভবন্তি]॥ ৪৯

অনুবাদ। হে ধনঞ্জয়! [কাম্য] কর্ম্ম, বুদ্ধিযোগ হইতে অত্যন্ত

নিকৃষ্ট—তুমি বুদ্ধিতে আশ্রয় প্রার্থনা কর। যাহারা কৃপণ (দুর্ব্বলহৃদয়), তাহারাই ফলতৃষ্ণাপ্রযুক্ত [হইয়া কর্ম্মানুষ্ঠান করে] ॥ ৪৯

ভাষ্য। যৎ পুনঃ সমত্ববুদ্ধিযুক্তমীশ্বরারাধনার্থং কর্ম্ম এতস্মাৎ কর্ম্মণঃ দূরেণেতি। দূরেণ অতিবিপ্রকর্ষেণ হি অবরং নিকৃষ্টং কর্ম্ম ফলার্থিনা ক্রিয়মাণং বুদ্ধিযোগাৎ সমত্ববুদ্ধিযুক্তাৎ কর্ম্মণো জন্মমরণাদিহেতুত্বাদ্ ধনঞ্জয়। যত এবং যোগবিষয়ায়াং বুদ্ধৌ তৎপরিপাকজায়াং বা সাঙ্খ্যবুদ্ধৌ শরণমাশ্রয়মভয়প্রাপ্তি-কারণমন্বিচ্ছ প্রার্থয়স্ব পরমার্থজ্ঞানশরণো ভবেত্যর্থঃ। যতোঽবরং কর্ম্ম কুর্ব্বাণাঃ কৃপণা দীনাঃ ফলহেতবঃ ফলতৃষ্ণাপ্রযুক্তাঃ সন্তঃ "যো বা এতদক্ষরং গার্গি অবিদিত্বা অস্মাৎ লোকাৎ প্রৈতি স কৃপণঃ" ইতি শ্রুতেঃ ॥ ৪৯

আনন্দগিরিটীকা। কিমিতি যোগত্বেন তত্ত্বজ্ঞানমুদ্দিশ্য কর্ম্ম কর্ত্তব্যং ফলাভিলাষেণাপি তদনুষ্ঠানস্য সুলভত্বাদিত্যাশঙ্ক্য যথোক্তযোগযুক্তং কর্ম্ম স্তুবন্ন-নন্তরশ্লোকমুত্থাপয়তি—যৎ পুনরিতি। অবরং কর্ম্ম বুদ্ধিসম্বন্ধবিধুরমিতি শেষঃ। বুদ্ধিযুক্তস্য বুদ্ধিযোগাধীনং প্রকর্ষং সূচয়তি—বুদ্ধীতি। বুদ্ধিসম্বন্ধাসম্বন্ধাভ্যাং কর্ম্মণি প্রকর্ষনিকর্ষয়োর্ভাবে করণীয়ং নিযচ্ছতি—বুদ্ধাবিতি। যত্তু ফলেচ্ছ-য়াপি কর্ম্মানুষ্ঠানং সুকরমিতি তত্রাহ—কৃপণেতি। নিকৃষ্টং কর্ম্মৈব বিশিনষ্টি—ফলার্থিনেতি। কস্মাৎ প্রতিযোগিনঃ সকাশাদিদং নিকৃষ্টমিত্যাশঙ্ক্য প্রতীক-মুপাদায় ব্যাচষ্টে—বুদ্ধীত্যাদিনা। ফলাভিলাষেণ ক্রিয়মাণস্য কর্ম্মণো নিকৃষ্টত্বে হেতুমাহ—জন্মেতি। সমত্ববুদ্ধিযুক্তাৎ কর্ম্মণঃ তদ্ধীনস্য কর্ম্মণো জন্মাদিহেতুত্বেন নিকৃষ্টত্বে ফলিতমাহ—যত ইতি। যোগবিষয়া বুদ্ধিঃ সমত্ববুদ্ধিঃ। বুদ্ধিশব্দস্যার্থা-ন্তরমাহ—তৎপরিপাকেতি। তচ্ছব্দেন সমত্ববুদ্ধিসমন্বিতং কর্ম্ম গৃহ্যতে। তস্য পরিপাকস্তৎফলভূতা বুদ্ধিশুদ্ধিঃ। শরণশব্দস্য পর্য্যায়ং গৃহীত্বা বিবক্ষিতমর্থমাহ—অভয়েতি। সপ্তমীমবিবক্ষিত্বা দ্বিতীয়ং পক্ষং গৃহীত্বা বাক্যার্থমাহ—পরমা-র্থেতি। তথাবিধজ্ঞানশরণত্বে হেতুমাহ—যত ইতি। ফলহেতুত্বং বিবৃণোতি—ফলেতি। তেন পরমার্থজ্ঞানশরণতৈব যুক্তেতি শেষঃ। পরমার্থজ্ঞান-বহির্মুখানাং কৃপণত্বে শ্রুতিং প্রমাণয়তি—যো বা ইতি। অস্থূলাদিবিশেষণ-মেতদিত্যুচ্যতে ॥ ৪৯

অনুবাদ। ঈশ্বরারাধনার্থ সমত্ববুদ্ধিযুক্ত যে কর্ম্ম, সেই কর্ম্ম হইতে [কাম্যকর্ম্ম কি প্রকার নিকৃষ্ট তাহাই বলা যাইতেছে যে] দূরেণেত্যাদি "দূরেণ" [ইহার অর্থ] অতিবিপ্রকৃষ্টরূপে "অবর" নিকৃষ্ট [কি? তাহা বলা যাইতেছে] ফলার্থী পুরুষ যে সকল কর্ম্মের অনুষ্ঠান করে, তাহা [কাহা হইতে?]

বুদ্ধিযোগ হইতে (অর্থাৎ সমত্ববুদ্ধিযুক্ত কর্ম্ম হইতে)। হে ধনঞ্জয় [কাম্যকর্ম্ম] জন্মমরণাদির কারণ [এই জন্য সমত্ববুদ্ধিযুক্ত কর্ম্ম হইতে অতিশয় নিকৃষ্ট] যে কারণ কাম্যকর্ম্মের এইরূপ নিকৃষ্টতা [এই নিমিত্ত] তুমি যোগবিষয়িণী বুদ্ধি অথবা তাহার পরিণামে উৎপন্ন সাঙ্খ্যবুদ্ধিতে "শরণ" অভয়প্রাপ্তির কারণ আশ্রয় "অন্বেষণ কর" প্রার্থনা কর অর্থাৎ পরমার্থজ্ঞানপরায়ণ হও। কারণ, যাহারা "ফলহেতু" ফলতৃষ্ণাবশে "অবর" নিকৃষ্ট কর্ম্ম করিয়া থাকে, তাহারা "কৃপণ" দীন (দুর্ব্বলহৃদয়) "হে গার্গি, যে ব্যক্তি এই অবিনাশী ব্রহ্মকে না জানিয়া, এই লোক হইতে পরলোকে গমন করে, সে কৃপণ" এইশ্রুতি-প্রমাণের দ্বারা [ও ইহা] সিদ্ধ হইয়াছে ॥ ৪৯

বুদ্ধিযুক্তো জহাতীহ উভে সুকৃতদুষ্কৃতে।
তস্মাদ্ যোগায় যুজ্যস্ব যোগঃ কর্ম্মসু কৌশলম্ ॥ ৫০

অন্বয়। বুদ্ধিযুক্তঃ (সমত্ববুদ্ধিমান্) ইহ (অস্মিন্ লোকে) উভে সুকৃতদুষ্কৃতে (পুণ্যপাপে) জহাতি (পরিত্যজতি) তস্মাৎ [হেতোঃ] যোগায় [ত্বং] যুজ্যস্ব (প্রবৃত্তো ভব) কর্ম্মসু কৌশলং (ঈশ্বরার্পিতধিয়া সমত্ব-বুদ্ধিঃ) যোগ উচ্যতে ॥ ৫০

অনুবাদ। সমত্ববুদ্ধিযুক্ত ব্যক্তি এই লোকে পুণ্য ও পাপ পরিত্যাগ করিয়া থাকে। এই কারণ তুমি যোগ করিতে প্রবৃত্ত হও—"ঈশ্বরে চিত্ত অর্পণপূর্ব্বক সমত্ববুদ্ধিরূপ" কৌশলকেই যোগ বলা যায় ॥ ৫০

ভাষ্য। সমত্ববুদ্ধিযুক্তঃ সন্ স্বধর্ম্মমনুতিষ্ঠন্ যৎ ফলং প্রাপ্নোতি তৎ শৃণু—বুদ্ধীতি। বুদ্ধিযুক্তঃ সমত্ববিষয়য়া বুদ্ধ্যা যুক্তো বুদ্ধিযুক্তো জহাতি পরি-ত্যজতি ইহ অস্মিন্ লোকে উভে সুকৃতদুষ্কৃতে পুণ্যপাপে সত্ত্বশুদ্ধিজ্ঞানপ্রাপ্তিদ্বারেণ যতস্তস্মাৎ সমত্ববুদ্ধিযোগায় যুজ্যস্ব ঘটস্ব। যোগো হি কর্ম্মসু কৌশলং স্বধর্ম্মাখ্যেষু কর্ম্মসু বর্ত্তমানস্য যা সিদ্ধ্যসিদ্ধ্যোঃ সমত্ববুদ্ধিরীশ্বরার্পিতচেতস্তয়া তৎকৌশলং কুশলভাবঃ। তদ্ধি কৌশলং যদ্বন্ধস্বভাবান্যপি কর্ম্মাণি সমত্ববুদ্ধ্যা স্বভাবান্নি-বর্ত্তন্তে। তস্মাৎ সমত্ববুদ্ধিযুক্তো ভব ত্বম্ ॥ ৫০

আনন্দগিরিটীকা। পূর্ব্বোক্তসমত্ববুদ্ধিযুক্তস্য স্বধর্ম্মানুষ্ঠানে প্রবৃত্তস্য কিং স্যাদিত্যাশঙ্ক্যাহ—সমত্বেতি। যুদ্ধিযুক্তঃ স্বধর্ম্মাখ্যং কর্ম্মানুতিষ্ঠন্নিতি শেষঃ। বুদ্ধিযোগস্য ফলবত্ত্বে ফলিতমাহ—তস্মাদিতি। পূর্ব্বার্দ্ধং ব্যাচষ্টে—বুদ্ধী-ত্যাদিনা। নন্ সমত্ববুদ্ধিমাত্রান্ন পুণ্যপাপনিবৃত্তির্যুক্তা পরমার্থদর্শনবতস্ত-

ন্নিবৃত্তি-প্রসিদ্ধেরিতি তত্রাহ—সমত্বেতি। উত্তরার্দ্ধং ব্যাচষ্টে—তস্মাদিতি। স্বধর্ম্মমনুতিষ্ঠতো যথোক্তযোগ্যার্থং কিমর্থং মনো যোজনীয়মিত্যাশঙ্ক্যাহ—যোগো-হীতি। তর্হি যথোক্তযোগসামর্থ্যাদেব দর্শিতফলসিদ্ধেরনাস্থা স্বধর্ম্মানুষ্ঠানে প্রাপ্তে-ত্যাশঙ্ক্যাহ—স্বধর্ম্মাখ্যেষ্বিতি। ঈশ্বরার্পিতচেতস্তয়া কর্ম্মসু বর্ত্তমানস্যানুষ্ঠান-নিষ্ঠস্য যা যথোক্তা বুদ্ধিস্তত্ত্বেষু কৌশলমিতি যোজনা। কর্ম্মণাং বন্ধস্বভাব-ত্বাত্তদনুষ্ঠানে বন্ধানুবন্ধঃ স্যাদিত্যাশঙ্ক্য কৌশলমেব বিশদয়তি—তদ্ধীতি। সমত্ববুদ্ধেরেব ফলত্বে স্থিতে ফলিতমুপসংহরতি—তস্মাদিতি ॥ ৫০

অনুবাদ। সমত্ববুদ্ধিযুক্ত হইয়া কর্ম্মানুষ্ঠানকারী যে ফল প্রাপ্ত হয়, তাহা শ্রবণ কর বুদ্ধীত্যাদি। বুদ্ধিযুক্ত (সমত্ববিষয়িণী বুদ্ধি যাহার আছে, সেই বুদ্ধিযুক্ত) ব্যক্তি এই লোকে পাপ ও পুণ্য এই উভয়ই পরিত্যাগ করিয়া থাকে। যে কারণ চিত্তশুদ্ধি ও জ্ঞান-প্রাপ্তি দ্বারা [পাপ ও পুণ্য পরি-ত্যাগ করে], এইজন্য তুমি সমত্ববুদ্ধিরূপ যোগ লাভ করিতে যত্নবান্ হও। কর্ম্মসমূহে কৌশলকে[ই] যোগ [বলা যায়]। স্বধর্ম্মনামক কর্ম্মসমূহে বর্ত্তমান ব্যক্তির [কর্ম্মফলের] সিদ্ধি ও অসিদ্ধিতে ঈশ্বরার্পিতচিত্ততানিবন্ধন যে সমত্ববুদ্ধি, তাহা কৌশল [অর্থাৎ] কুশলতা। তাহাই কৌশল [হওয়া উচিত] যাহার বলে বৈদিককর্ম্মসকল বন্ধস্বভাব হইয়াও সমত্ববুদ্ধিদ্বারা নিজ স্বভাব হইতে নিবৃত্ত হয় [অর্থাৎ আর সুখদুঃখ পুণ্যপাপরূপ বন্ধের কারণ হয় না] সেই কারণে তুমি সমত্ববুদ্ধিযুক্ত হও ॥ ৫০

কর্ম্মজং বুদ্ধিযুক্তা হি ফলং ত্যক্ত্বা মনীষিণঃ।
জন্মবন্ধবিনির্ম্মুক্তাঃ পদং গচ্ছন্ত্যনাময়ম্ ॥ ৫১

অন্বয়। বুদ্ধিযুক্তাঃ কর্ম্মজং ফলং ত্যক্ত্বা মনীষিণঃ [ভূত্বা] জন্মবন্ধবিনি-র্ম্মুক্তাঃ [সন্তঃ] অনাময়ং পদং (মোক্ষং) গচ্ছন্তি ॥ ৫১

অনুবাদ। সমত্ববুদ্ধিযুক্ত মনীষিগণ, কর্ম্মজন্য ফল পরিত্যাগপূর্ব্বক জন্মরূপবন্ধ হইতে বিনির্ম্মুক্ত হইয়া অনাময়পদ (মোক্ষ) প্রাপ্ত হইয়া থাকেন ॥ ৫১

ভাষ্য। যস্মাৎ কর্ম্মজমিতি। কর্ম্মজং ফলং ত্যক্ত্বা ইতি ব্যবহিতেন সম্বন্ধঃ। ইষ্টানিষ্টদেহপ্রাপ্তিঃ কর্ম্মজং ফলং কর্ম্মভ্যো জাতং বুদ্ধিযুক্তাঃ সমত্ব-বুদ্ধিযুক্তা হি যস্মাৎ, ফলং ত্যক্ত্বা পরিত্যজ্য মনীষিণঃ জ্ঞানিনো ভূত্বা জন্মবন্ধ-বিনির্ম্মুক্তা জন্মৈব বন্ধঃ জন্মবন্ধঃ তেন বিনির্ম্মুক্তা জীবন্ত এব জন্মবন্ধবিনির্ম্মুক্তাঃ

সন্তঃ পদং পরমং বিষ্ণোর্মোক্ষাখ্যং গচ্ছন্ত্যনাময়ং সর্ব্বোপদ্রবরহিতমিত্যর্থঃ। অথবা বুদ্ধিযোগাদ্ধনঞ্জয়েত্যারভ্য পরমার্থদর্শনলক্ষণৈব সর্ব্বতঃ সংপ্লুতোদকস্থানীয়া কর্ম্মযোগজ-সত্বশুদ্ধিজনিতা বুদ্ধির্দর্শিতা সাক্ষাৎ সুকৃতদুষ্কৃতপ্রহাণাদিহেতুত্ব-শ্রবণাৎ ॥ ৫১

আনন্দগিরি-টীকা। সমত্ববুদ্ধিযুক্তস্য সুকৃতদুষ্কৃততৎফলপরিত্যাগেঽপি কথং মোক্ষঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ—যস্মাদিতি। সমত্ববুদ্ধ্যা যস্মাৎ কর্ম্মানুষ্ঠীয়মানং দুরিতাদি ত্যাজয়তি তস্মাৎ পরম্পরয়াসৌ মুক্তিহেতুরিত্যর্থঃ। মনীষিণো হি জ্ঞানাতিশয়বন্তো বুদ্ধিযুক্তাঃ সন্তঃ স্বধর্ম্মাখ্যং কর্ম্মানুতিষ্ঠন্তস্ততো জাতং ফলং দেহপ্রভেদং হিত্বা জন্মলক্ষণাদ্বন্ধাদ্বিনির্ম্মুক্তা বৈষ্ণবং পদং সর্ব্বসংসারস্পর্শশূন্যং প্রাপ্নুবন্তীতি শ্লোকোক্তমর্থং শ্লোকযোজনয়া দর্শয়তি—কর্ম্মজমিত্যাদিনা। ইষ্টো দেহো দেবাদিলক্ষণোঽনিষ্টো দেহস্তির্য্যগাদিলক্ষণস্তৎপ্রাপ্তিরেব কর্ম্মণো জাতং ফলং তদ্যথোক্তবুদ্ধিযুক্তা জ্ঞানিনো ভূত্বা তদ্বলাদেব। পরিত্যজ্য বন্ধবিনির্ম্মোকপূর্ব্বকং জীবন্মুক্তাঃ সন্তো বিদেহকৈবল্যভাজো ভবন্তীত্যর্থঃ। বুদ্ধযোগাদিত্যাদৌ বুদ্ধিশব্দস্য সমত্ববুদ্ধিরর্থো ব্যাখ্যাতঃ সম্প্রতি পরম্পরাং পরিহৃত্য সুকৃতদুষ্কৃতপ্রহাণহেতুত্বস্য সমত্ববুদ্ধাবসিদ্ধেঃ বুদ্ধিশব্দস্য যোগ্যমর্থান্তরং কথয়তি—অথবেতি। অনবচ্ছিন্নবস্তুগোচরত্বেনানবচ্ছিন্নত্বং তস্যাঃ সূচয়ন্ বুদ্ধ্যন্তরাদ্বিশেষং দর্শয়তি—সর্ব্বতইতি। অসাধারণং নিমিত্তং তস্যা নির্দ্দিশতি—কর্ম্মেতি। যথোক্তবুদ্ধিশব্দার্থত্বে হেতুমাহ—সাক্ষাদিতি। জন্মবন্ধবিনির্ম্মোকাদিরাদিশব্দার্থঃ যস্মিন্ কর্ম্মণি ক্রিয়মাণে পরমার্থদর্শনলক্ষণা বুদ্ধিরুদ্দেশ্যতয়া যুজ্যতে তস্মাৎ কর্ম্মণঃ সকাশাদিতরৎ কর্ম্ম তথাবিধোদ্দেশ্যভূতবুদ্ধিসম্বন্ধবিধুরমতিশয়েন নিকৃষ্যতে। অতশ্চ পরমার্থবুদ্ধিমুদ্দেশ্যত্বেনাশ্রিত্য কর্ম্মানুষ্ঠাতব্যং পরিচ্ছিন্নং ফলান্তরমুদ্দিশ্য তদনুষ্ঠানে কার্পণ্যপ্রসঙ্গাৎ, কিঞ্চ পরমার্থবুদ্ধিমুদ্দেশ্যামাশ্রিত্য কর্ম্মানুতিষ্ঠন্ অন্তঃকরণশুদ্ধিদ্বারা পরমার্থদর্শনসিদ্ধৌ জীবত্যেব দেহে সুকৃতাদি হিত্বা মোক্ষমধিগচ্ছতি, তথাচ পরমার্থদর্শনলক্ষণযোগার্থং মনো ধারয়িতব্যং যোগশব্দিতং হি পরমার্থদর্শনমুদ্দেশ্যতয়া কর্ম্ম স্বনুতিষ্ঠতো নৈপুণ্যমিষ্যতে। যদি চ পরমার্থদর্শনমুদ্দিশ্য তদ্যুক্তাঃ সন্তঃ সমারভেরন্ কর্ম্মাণি তদা তদনুষ্ঠানজনিতবুদ্ধিশুদ্ধ্যা জ্ঞানিনো ভূত্বা কর্ম্মজং ফলং পরিত্যজ্য নির্ম্মুক্তবন্ধনা মুক্তিভাজো ভবন্তীত্যেবমস্মিন্ পক্ষে শ্লোকত্রয়াক্ষরাণি ব্যাখ্যাতব্যানি ॥ ৫১

অনুবাদ। যেহেতু কর্ম্মজন্য ইত্যাদি। "কর্ম্মজ ফল পরিত্যাগ করিয়া" এই প্রকার দূরান্বয় [ করিতে হইবে ]। ইষ্ট বা অনিষ্ট দেহের প্রাপ্তিই, কর্ম্মজ

ফল, কর্ম্মের ফলই কর্ম্মজ ফল [ বলিয়া অভিহিত হয় ]; যে কারণ বুদ্ধিযুক্ত ( সমত্ববুদ্ধিযুক্ত ) ব্যক্তিগণ ফল পরিত্যাগ পূর্ব্বক মনীষী ( জ্ঞানী ) হইয়া, জন্মবন্ধবিনির্ম্মুক্ত হইয়া ( জন্মরূপ [ যে ] বন্ধ, [ তাহা ] হইতে পরিত্রাণ লাভ করিয়া ) বিষ্ণুর মোক্ষনামক পরমপদ প্রাপ্ত হইয়া থাকেন। [ ঐ পরম পদ ] অনাময় ( সর্ব্বপ্রকার উপদ্রবরহিত ) ইহাই [ শ্লোকের ] অর্থ। অথবা "বুদ্ধিযোগাদ্ধনঞ্জয়" ইত্যাদি শ্লোক হইতে আরম্ভ করিয়া, পরমার্থজ্ঞানরূপ "সর্ব্বতঃ সংপ্লুতোদক" স্থানীয় কর্ম্মযোগজনিত চিত্তশুদ্ধির ফলস্বরূপ বুদ্ধিই প্রদর্শিত হইয়াছে [ কারণ এতাদৃশ বুদ্ধিতেই ] সাক্ষাৎ সুকৃত ও দুষ্কৃতের বিনাশ প্রভৃতির কারণতা শ্রুতিতে উল্লিখিত হইয়াছে॥ ৫১

যদা তে মোহকলিলং বুদ্ধির্ব্যতিতরিষ্যতি।
তদা গন্তাসি নির্ব্বেদং শ্রোতব্যস্য শ্রুতস্য চ॥

**অন্বয়।** তে ( তব ) বুদ্ধিঃ যদা ( যস্মিন্‌কালে ) মোহকলিলং ( অবিবেক-কালুষ্যং ) ব্যতিতরিষ্যতি ( ব্যতিক্রমিষ্যতি ) তদা ( তস্মিন্‌কালে ) [ ত্বং ] শ্রোতব্যস্য শ্রুতস্য চ নির্ব্বেদং ( বৈরাগ্যং ) গন্তাসি ( প্রাপ্স্যসি )॥ ৫২

**অনুবাদ।** তোমার বুদ্ধি যে সময় অবিবেকরূপ কালুষ্য পরিত্যাগ করিবে, তুমি সেই সময়ে [ সর্ব্ববিধ ] শ্রুত ও শ্রোতব্য [ বিষয়ে ] বৈরাগ্য লাভ করিবে॥ ৫২

**ভাষ্য।** যোগানুষ্ঠানজনিতসত্ত্বশুদ্ধিজা বুদ্ধিঃ কদা প্রাপ্যত ইত্যুচ্যতে—যদেতি। যদা যস্মিন্ কালে তে তব মোহকলিলং মোহাত্মকমবিবেকরূপং কালুষ্যং যেন আত্মানাত্মবিবেকবোধং কলুষীকৃত্য বিষয়ং প্রতি অন্তঃকরণং প্রবর্ত্ততে তৎ তব বুদ্ধি র্ব্যতিতরিষ্যতি ব্যতিক্রমিষ্যতি শুদ্ধিভাবমাপৎস্যতে ইত্যর্থঃ। তদা তস্মিন্ কালে গন্তাসি প্রাপ্স্যসি নির্ব্বেদং বৈরাগ্যং শ্রোতব্যস্য শ্রুতস্য চ তদা শ্রোতব্যং শ্রুতঞ্চ নিষ্ফলং প্রতিপদ্যত ইত্যভিপ্রায়ঃ॥ ৫২

**আনন্দগিরিটীকা।** যথোক্তবুদ্ধিপ্রাপ্তিকালং প্রশ্নপূর্ব্বকং প্রকটয়তি—যোগেতি। শ্রুতং শ্রোতব্যং দৃষ্টং দ্রষ্টব্যমিত্যাদৌ ফলাভিলাষপ্রতিবন্ধান্নোক্তা বুদ্ধিরুদেষ্যতীত্যাশঙ্ক্যাহ—যদেতি। বিবেকপরিপাকাবস্থা কালশব্দেনোচ্যতে। কালুষ্যস্য দোষপর্য্যবসায়িত্বং দর্শয়ন্ বিশিনষ্টি—যেনেতি। তদনর্থরূপং কালুষ্যং তবেত্যন্বয়ার্থং পুনর্ব্বচনম্। বুদ্ধিশুদ্ধিফলস্য বিবেকস্য প্রাপ্ত্যা বৈরাগ্যপ্রাপ্তিং দর্শয়তি—তদেতি। অধ্যাত্মশাস্ত্রাতিরিক্তং শাস্ত্রং শ্রোতব্যাদিশব্দেন গৃহ্যতে।

উক্তং বৈরাগ্যমেব স্ফোরয়তি—শ্রোতব্যমিতি। যথোক্তবিবেকসিদ্ধৌ সর্বস্মিন্-অনাত্মবিষয়ে-নৈষ্ফল্যং প্রতিভাতীত্যর্থঃ ॥ ৫২

অনুবাদ। যোগানুষ্ঠান হইতে উৎপন্ন চিত্তশুদ্ধির ফল [বিশুদ্ধ] জ্ঞান কোন্ সময়ে পাওয়া যায়? [ইহাই বলা যাইতেছে] যদা ইত্যাদি। যদা (যে সময়ে) তে (তোমার) মোহকলিল (মোহাত্মক অবিবেকরূপ কালুষ্য), যাহার দ্বারা আত্মা ও অনাত্মার বিবেকবোধকে কলুষিত করিয়া বিষয়ের প্রতি অন্তঃকরণকে প্রবর্ত্তিত করে। সেই (মোহকলিলকে) তোমার বুদ্ধি ব্যতিতরিষ্যতি (ব্যতিক্রম করিবে) শুদ্ধিভাব প্রাপ্ত হইবে ইহাই অর্থ। তদা (সেই সময়ে) গন্তা অসি (প্রাপ্ত হইবে) [কি?] নির্ব্বেদ (বৈরাগ্য) [কোন্ বিষয়ে?] শ্রোতব্য ও শ্রুত [বস্তুর প্রতি] সেই সময় তোমার শ্রোতব্য ও শ্রুত পদার্থের কোন আবশ্যকতা থাকিবে না। [আত্ম-ব্যতিরেকে সকল বিষয়েই বৈরাগ্য উৎপন্ন হইবে] ইহাই অভিপ্রায় ॥ ৫২

শ্রুতিবিপ্রতিপন্না তে যদা স্থাস্যতি নিশ্চলা।
সমাধাবচলা বুদ্ধিস্তদা যোগমবাপ্স্যসি ॥ ৫৩

অন্বয়। শ্রুতিবিপ্রতিপন্না তে (তব) বুদ্ধিঃ যদা (যস্মিন্ কালে) নিশ্চলা (বিক্ষেপরহিতা ভূত্বা) সমাধৌ (আত্মনি) অচলা (বিকল্পবর্জ্জিতা সতী) স্থাস্যতি তদা [ত্বং] যোগমবাপ্স্যসি ॥ ৫৩

অনুবাদ। নানাপ্রকার শ্রুতিদর্শনে বিক্ষিপ্ত তোমার বুদ্ধি যে সময় বিক্ষেপ পরিত্যাগপূর্ব্বক আত্মাতে বিকল্পবর্জ্জিত হইয়া স্থৈর্য্য অবলম্বন করিবে, সেই সময় তুমি যোগ প্রাপ্ত হইবে ॥ ৫৩

ভাষ্য। মোহকলিলাত্যয়দ্বারেণ লব্ধাত্মবিবেকজপ্রজ্ঞঃ কদা কর্ম্মযোগজং ফলং পরমার্থযোগমবাপ্স্যামি ইতি চেৎ তৎ শৃণু—শ্রুতিবিপ্রতিপন্নেতি। শ্রুতিবিপ্রতিপন্না অনেকসাধ্যসাধনসম্বন্ধপ্রকাশনশ্রুতিভিঃ শ্রবণৈর্বিপ্রতিপন্না নানাপ্রতিপন্না শ্রুতিবিপ্রতিপন্না বিক্ষিপ্তা সতী তে তব বুদ্ধিঃ যদা যস্মিন্ কালে স্থাস্যতি স্থিরীভূতা ভবিষ্যতি নিশ্চলা বিক্ষেপচলনবর্জ্জিতা সতী সমাধৌ সমাধীয়তে চিত্তমস্মিন্নিতি সমাধিরাত্মা তস্মিন্ আত্মনি ইত্যেতৎ। অচলা তত্রাপি বিকল্প-বর্জ্জিতেত্যেতৎ। বুদ্ধিরন্তঃকরণং তদা তস্মিন্ কালে যোগমবাপ্স্যসি বিবেক-প্রজ্ঞাং সমাধিং প্রাপ্স্যসি ॥ ৫৩

আনন্দগিরিটীকা। বুদ্ধিশুদ্ধিবিবেকবৈরাগ্যসিদ্ধাবপি পূর্ব্বোক্তবুদ্ধিপ্রাপ্তি-

কালো দর্শিতো ন ভবতীতি শঙ্কতে—মোহেতি। প্রাগুক্তবিবেকাদিযুক্তবুদ্ধেরাত্মনি স্থৈর্য্যাবস্থায়াং প্রকৃতবুদ্ধিসিদ্ধিরিত্যাহ—তৎশৃণ্বিতি। পৃষ্টং কালবিশেষাখ্যং বস্তু তচ্ছব্দেন গৃহ্যতে। বুদ্ধেঃ শ্রুতিবিপ্রতিপন্নত্বং বিশদয়তি—অনেকেতি। নানাপ্রতিপন্নত্বমেব সংক্ষিপতি—বিক্ষিপ্তেতি। উক্তং হেতুদ্বয়মনুরুধ্য বৈরাগ্যপরিপাকাবস্থা কালশব্দার্থঃ, নৈশ্চল্যং বিক্ষেপরাহিত্যম্, অচলত্বং বিকল্পশূন্যত্বং, বিক্ষেপো বিপর্য্যয়ো বিকল্পঃ সংশয় ইতি বিবেকঃ॥ ৫৩

অনুবাদ। মোহকলিল (অবিবেককালুষ্য) বিনাশদ্বারা আত্মবিবেকপ্রজ্ঞা লাভ করিয়া কোন্ সময়ে আমি কর্ম্মযোগের ফল পরমার্থযোগ লাভ করিব? এই প্রকার [অর্জ্জুনের] প্রশ্নের উত্তর এই যে—যদা তে ইত্যাদি। "শ্রুতিবিপ্রতিপন্না" অনেক প্রকার সাধ্য ও সাধনের সম্বন্ধবোধক নানাবিধ "শ্রুতি" শ্রবণের দ্বারা বিপ্রতিপন্ন [অর্থাৎ] নানাপ্রতিপত্তিযুক্তা বিক্ষিপ্তা "তে" তোমার বুদ্ধি "যদা" যে কালে "স্থাস্যতি" স্থিরীভূতা হইবে, "নিশ্চলা" বিক্ষেপরূপচলনবর্জ্জিতা হইয়া "সমাধৌ" যাহাতে চিত্ত সমাহিত হয়, সেই আত্মাই সমাধি [শব্দের অর্থ] সেই আত্মাতে [ইহাই সমাধৌ এই শব্দের তাৎপর্য্য] "অচলা" সেই অবস্থাতেও বিকল্পবর্জ্জিতা হইবে, ইহাই তাৎপর্য্য। "বুদ্ধি" অন্তঃকরণ "তদা" সেইকালে "যোগম্ অবাপ্স্যসি" বিবেকপ্রজ্ঞানামক সমাধি প্রাপ্ত হইবে॥ ৫৩

অর্জ্জুন উবাচ।

স্থিতপ্রজ্ঞস্য কা ভাষা সমাধিস্থস্য কেশব।
স্থিতধীঃ কিং প্রভাষেত কিমাসীত ব্রজেত কিম্॥ ৫৪

অন্বয়। হে কেশব! সমাধিস্থস্য স্থিতপ্রজ্ঞস্য কা ভাষা (কিং ভাষণম্?) স্থিতধীঃ (স্থিতপ্রজ্ঞঃ) কিং প্রভাষেত? কিং [বা] আসীত কিং [বা] ব্রজেত? ৫৪

অনুবাদ। অর্জ্জুন কহিলেন; হে কেশব, সমাধিস্থিত স্থিতপ্রজ্ঞের প্রতি অপর ব্যক্তি কি প্রকার ভাষণ করে? স্থিতধী (স্থিতপ্রজ্ঞ) স্বয়ং কি প্রকার ভাষণ করেন? তিনি কি প্রকার আসন করেন ও কি প্রকারেই বা গমন করেন?॥ ৫৪

ভাষ্য। প্রশ্নবীজং প্রতিলভ্য অর্জ্জুন উবাচ লব্ধসমাধিপ্রজ্ঞস্য লক্ষণবুভুৎসয়া স্থিতপ্রজ্ঞস্যেতি। স্থিতা প্রতিষ্ঠিতা অহমস্মি পরং ব্রহ্মেতি প্রজ্ঞা যস্য স স্থিত-

প্রজ্ঞস্য কা ভাষা? কিং ভাষণং বচনং কথমসৌ পরৈর্ভাষ্যতে সমাধিস্থস্য সমাধৌ স্থিতস্য কেশব। স্থিতধীঃ স্থিতপ্রজ্ঞঃ স্বয়ং বা কিং প্রভাষেত? কিমাসীত ব্রজেত কিম্? আসনং ব্রজনং বা তস্য কথমিত্যর্থঃ। স্থিতপ্রজ্ঞস্য লক্ষণমনেন শ্লোকেন পৃচ্ছতি॥ ৫৪

আনন্দগিরিটীকা। বিবেকদ্বারা জাতা প্রজ্ঞা প্রাগুক্তা বুদ্ধিঃ সমাধিস্তত্রৈব নিষ্ঠা সংন্যাসিনো জ্ঞাননিষ্ঠা তৎপ্রাপ্তিবচনং প্রশ্নবীজং পৃচ্ছতোঽর্জ্জুনস্যাভিপ্রায়মাহ—লব্ধেতি। লব্ধা সমাধাবাত্মনি সমাধানেন বা প্রজ্ঞা পরমার্থদর্শনলক্ষণা যেন তস্যেতি যাবৎ) নম্ন তস্য ভাষা তত্তৎকার্য্যানুরোধিনী ভবিষ্যতি কিমিত্যসৌ জিজ্ঞাস্যতে? তত্রাহ—কথমিতি। জ্ঞাননিষ্ঠস্য লক্ষণবিবক্ষয়া প্রশ্নমবতার্য্য তন্নিষ্ঠা-সাধনবুভুৎসয়া বিশিনষ্টি—সমাধিস্থস্যেতি। স্বৈরবার্থক্রিয়াং পৃচ্ছতি—স্থিতধীরিতি॥ ৫৪

অনুবাদ। প্রশ্নের অবসর প্রাপ্ত হইয়া, অর্জ্জুন সমাধি প্রভাবে পরমার্থবিজ্ঞান-লাভকারী ব্যক্তির লক্ষণ জানিবার ইচ্ছায় বলিতেছেন,—স্থিতপ্রজ্ঞস্য ইত্যাদি। "আমি পরমব্রহ্ম হইয়াছি" এই প্রকার প্রজ্ঞা যাহার "স্থিত" প্রতিষ্ঠিত হইয়াছে, সেই স্থিতপ্রজ্ঞ; তাহার কিরূপ "ভাষা" ভাষণ [অর্থাৎ] বচন [কি প্রকার]? এই ব্যক্তিকে লোকে কি প্রকার বলিয়া থাকে? [ইহাই তাৎপর্য্য] "সমাধিস্থের" [অর্থাৎ] সমাধিতে অবস্থিত ব্যক্তির। [হে] কেশব! "স্থিতধী" স্থিতপ্রজ্ঞ স্বয়ংই বা কি বলিয়া থাকেন? কি প্রকারে বসিয়া থাকেন, কি প্রকারেই বা গমন করিয়া থাকেন? তাঁহার আসন বা গমন কি প্রকার? ইহাই অর্থ। এই শ্লোকের দ্বারা [অর্জ্জুন] স্থিতপ্রজ্ঞের লক্ষণ জিজ্ঞাসা করিতেছেন॥ ৫৪

শ্রীভগবান্ উবাচ।

প্রজহাতি যদা কামান্ সর্ব্বান্ পার্থ মনোগতান্।
আত্মন্যেবাত্মনা তুষ্টঃ স্থিতপ্রজ্ঞস্তদোচ্যতে॥ ৫৫

অন্বয়। হে পার্থ! আত্মনি পরমার্থরূপে) আত্মনা (স্বেনৈব) তুষ্টঃ [সন্] যদা সর্ব্বান্ মনোগতান্ কামান্ (ইচ্ছাভেদান্) প্রজহাতি (পরিত্যজতি) তদা স্থিতপ্রজ্ঞঃ উচ্যতে॥ ৫৫

অনুবাদ। হে পার্থ! পরমাত্মস্বরূপ নিজরূপে পরিতুষ্ট হইয়া যে সময় [যোগী] সকলপ্রকার মনোগত কাম (ইচ্ছাবিশেষ) পরিত্যাগ করে, সেই সময়ই তাঁহাকে স্থিতধী বলা যায়॥ ৫৫

ভাষ্য। যো হ্যাদিত এব সংন্যস্য কর্ম্মাণি জ্ঞানযোগনিষ্ঠায়াং প্রবৃত্তো যশ্চ কর্ম্মযোগেন তয়োঃ স্থিতপ্রজ্ঞস্য প্রজহাতীত্যারভ্য অধ্যায়পরিসমাপ্তি-পর্য্যন্তং স্থিতপ্রজ্ঞলক্ষণং সাধনঞ্চ উপদিশ্যতে। সর্ব্বত্রৈব হি অধ্যাত্মশাস্ত্রে কৃতার্থলক্ষণানি যানি তান্যেব সাধনান্যুপদিশ্যন্তে যত্নসাধ্যত্বাৎ। যানি যত্ন-সাধ্যানি সাধনানি লক্ষণানি চ ভবন্তি তানি—শ্রীভগবানুবাচ প্রজহাতীতি। প্রজহাতি প্রকর্ষেণ, জহাতি পরিত্যজতি যদা যস্মিন্ কালে সর্ব্বান্ সমস্তান্ কামান্ ইচ্ছাভেদান হে পার্থ মনোগতান্ মনসি প্রবিষ্টান্ হৃদি প্রবিষ্টান্। সর্ব্ব-কামপরিত্যাগে তুষ্টিকারণাভাবাৎ শরীরধারণনিমিত্তশেষে চ সতি উন্মত্ত-প্রমত্তস্যেব প্রবৃত্তিঃ প্রাপ্তেত্যত উচ্যতে—আত্মন্যেব প্রত্যগাত্মস্বরূপ এব আত্মনা স্বেনৈব বাহ্যলাভনিরপেক্ষস্তুষ্টঃ পরমার্থদর্শনামৃতরসলাভেন অন্যস্মাদলং-প্রত্যয়বান্ স্থিতপ্রজ্ঞঃ স্থিতা প্রতিষ্ঠিতা আত্মানাত্মবিবেকজা প্রজ্ঞা যস্য স স্থিতপ্রজ্ঞো বিদ্বাংস্তদোচ্যতে। ত্যক্তপুত্রবিত্তলোকৈষণঃ সংন্যাসী আত্মারাম আত্মক্রীড়ঃ স্থিত প্রজ্ঞ ইত্যর্থঃ॥ ৫৫

আনন্দগিরিটীকা। প্রতিবচনমবতারয়িতুং পাতনিকাং করোতি—যো হীতি। হি শব্দেন কর্ম্মসংন্যাসকারণীভূতবিরাগতাসম্পত্তিঃ সূচ্যতে, আদিতো ব্রহ্মচর্য্যাবস্থায়ামিতি যাবৎ, জ্ঞানমেব যোগো ব্রহ্মভাবপ্রাপকত্বাৎ তস্মিন্নিষ্ঠাপরিসমাপ্তিস্তস্যামিত্যর্থঃ, কর্ম্মৈব যোগস্তেন কর্ম্মাণ্যসংন্যস্য তন্নিষ্ঠায়ামেব প্রবৃত্ত ইতি শেষঃ। নমু কথমেকেন বাক্যেনার্থদ্বয়মুপদিশ্যতে দ্বৈধার্থে বাক্য-ভেদান্ন চ লক্ষণমেব সাধনং কৃতার্থলক্ষণস্য তৎস্বরূপত্বেন ফলত্বে সাধনত্বানুপ-পত্তেরিতি তত্রাহ—সর্ব্বত্রৈবেতি। যদ্যপি প্রকৃতার্থস্য জ্ঞানিনো জ্ঞানলক্ষণং তদ্রূপেণ ফলত্বান্ন সাধনত্বমধিগচ্ছতি তথাপি জিজ্ঞাসোস্তদেব প্রযত্নসাধ্যতয়া সাধনং সম্পদ্যতে লক্ষণঞ্চাত্র, জ্ঞানসামর্থ্যলব্ধমনূদ্যতে ন বিধীয়তে বিদুষো বিধি-নিষেধাগোচরত্বাৎ তেন জিজ্ঞাসোঃ সাধনানুষ্ঠানায় লক্ষণানুবাদাদেকস্মিন্নেব সাধনানুষ্ঠানে তাৎপর্য্যমিত্যর্থঃ। উক্তেঽর্থে ভগবদ্বাক্যমুত্থাপয়তি—যানীতি। লক্ষণানি চ জ্ঞানসামর্থ্যলভ্যান্যযত্নসাধ্যানীতি শেষঃ। স্থিতপ্রজ্ঞস্য কা ভাষেতি প্রথমপ্রশ্নস্যোত্তরমাহ—প্রজহাতীতি। কামত্যাগস্য প্রকর্ষো বাসনারাহিত্যং কামানামাত্মনিষ্ঠত্বং কৈশ্চিদিষ্যতে তদযুক্তং তেষাং মনোনিষ্ঠত্বশ্রুতেরিত্যাশয়-

বানাহ—মনোগতানিতি। আত্মন্যেবাত্মনেত্যাদ্যন্তরভাগনিরস্তং চোদ্যমনু-
বদতি—সর্ব্বকামেতি। তর্হি প্রবর্ত্তকাভাবাদ্বিদুষঃ সর্ব্বপ্রবৃত্তেরুপশান্তিরিতি
নেত্যাহ—শরীরেতি। উন্মাদবান্নুন্মত্তো বিবেকবিরহিতবুদ্ধিভ্রমভাগী প্রকর্ষেণ
মদমনুভবন্ বিদ্যমানমপি বিবেকং নিরস্যন্ ভ্রান্তবদ্ব্যবহরন্ প্রমত্ত ইতি বিভাগঃ।
উত্তরার্দ্ধমবতার্য্য ব্যাকরোতি—উচ্যত ইতি। আত্মন্যেবেত্যেবকারস্যাত্মনেত্য-
ত্রাপি সম্বন্ধং দ্যোতয়তি—স্বেনৈবেতি। বাহ্যলাভনিরপেক্ষত্বেন তুষ্টিমেব স্পষ্ট-
য়তি—পরমার্থেতি। স্থিতপ্রজ্ঞপদং বিভজতে—স্থিতেতি। প্রজ্ঞাপ্রতি-
বন্ধকসর্ব্বকামবিগমাবস্থা তদেতি নির্দ্দিশ্যতে। উক্তমেব প্রপঞ্চয়তি—ত্যক্তেতি।
আত্মানং জিজ্ঞাসমানো বৈরাগ্যদ্বারা সর্ব্বৈষণাত্যাগাত্মকং সংন্যাসমাসাদ্য শ্রবণাদ্যা-
বৃত্ত্যা তজ্জ্ঞানং প্রাপ্য তস্মিন্নেবাসক্ত্যা বিষয়বৈমুখ্যেন তৎফলভূতাং পরিতুষ্টিং
তত্রৈব প্রতিলভমানঃ স্থিতপ্রজ্ঞব্যপদেশভাগিত্যর্থঃ॥ ৫৫

অনুবাদ। যে ব্যক্তি প্রথম হইতেই নিত্য ও নৈমিত্তিক কর্ম্মসকল পরি-
ত্যাগ করিয়া জ্ঞানযোগনিষ্ঠাতে প্রবৃত্ত হইয়াছে [ কিংবা ] যে ব্যক্তি [ উক্তস্বরূপ ]
কর্ম্মযোগ [ মার্গ ] অবলম্বন করিয়া [ জ্ঞানযোগনিষ্ঠাতে প্রবৃত্ত হইয়াছে ] এই
উভয়বিধ সাধকের মধ্যে যাহার প্রজ্ঞা স্থিত হইয়াছে, তাহার লক্ষণ ও সাধন,
প্রজহাতি ইত্যাদি শ্লোক হইতে অধ্যায়-পরিসমাপ্তিপর্য্যন্ত উপদিষ্ট হইতেছে।
সকল অধ্যাত্মশাস্ত্রেই কৃতার্থ ( জীবন্মুক্ত ) ব্যক্তির যাহা লক্ষণ, তাহাই সাধন
স্বরূপে উপদিষ্ট হইয়া থাকে; কারণ এ সকল লক্ষণ যত্নসাধ্য। যে সকল
সাধন যত্নসাধ্য, তাহাই [ কৃতার্থ সাধকের] লক্ষণ হইয়া থাকে। শ্রীভগবান্ [ তাহাই
বলিতেছেন—"প্রজহাতি" ইত্যাদি [ শ্লোকের দ্বারা ] "প্রজহাতি" [ ইহার
অর্থ ] প্রকৃষ্টরূপে পরিত্যাগ করিয়া থাকে; "যদা" যে কালে [ কি পরিত্যাগ
করে তাহাই বলা হইতেছে ] "সর্ব্ব" সমস্ত "কাম সকল" ভোগ্যবস্তুসমূহকে ভোগ
করিবার ইচ্ছাবিশেষনিবহ হে পার্থ "মনোগত" মনে স্থিত [ অর্থাৎ ] হৃদয়ে
প্রবিষ্ট। সকল প্রকার কাম পরিত্যক্ত হইলে, সন্তোষের কারণ থাকে না,
এই নিমিত্ত শরীরধারণের নিমিত্ত মাত্রের যাহা অবশেষ তাহাই থাকিবে।
এই কারণ [ তৎকালে ] উন্মত্ত প্রমত্ত ব্যক্তির ন্যায় প্রবৃত্তি হইতে পারে, এই
প্রকার আশঙ্কার পরিহারার্থে উক্ত হইতেছে যে, 'আত্মন্যেব' [ অর্থাৎ ]
সর্ব্বভূতস্থিত অন্তরাত্মাতেই "আত্মনা" স্বয়ং বাহ্যবস্তু সকলের লাভ বিষয়ে
অপেক্ষাশূন্য [ ও ] "তুষ্ট" পরমার্থ দর্শনরূপ অমৃতরসের আস্বাদে অন্য সর্ব্ববিধ
পদার্থ হইতে বিগততৃষ্ণ, স্থিতপ্রজ্ঞ "স্থিত" প্রতিষ্ঠিত [ হইয়াছে ] "প্রজ্ঞা"

আত্মানাত্মবিবেকজ [ বিজ্ঞান ] যাহার, সেই বিদ্বান্‌ই স্থিতপ্রজ্ঞ [ শব্দে ] উক্ত হয়েন, পুত্রৈষণা বিত্তৈষণা ও লোকৈষণাকে যিনি পরিত্যাগ করিয়াছেন, যিনি সংন্যাসী, আত্মারাম ও আত্মক্রীড়, তিনিই স্থিতপ্রজ্ঞ ইহাই অর্থ ॥ ৫৫

দুঃখেষ্বনুদ্‌বিগ্নমনাঃ সুখেষু বিগতস্পৃহঃ
বীতরাগভয়ক্রোধঃ স্থিতধীর্মুনিরুচ্যতে ॥ ৫৬

অন্বয়। [ যঃ ] দুঃখেষু [ প্রাপ্তেষু ] অনুদ্‌বিগ্নমনাঃ ( অব্যাকুলচেতাঃ ) [ তথা ] সুখেষু [ প্রাপ্তেষু ] বিগতস্পৃহঃ ( বিতৃষ্ণঃ ) [ তথা ] বীতরাগভয়ক্রোধঃ ( পরিত্যক্তসমাসঙ্গভীতিকোপঃ ) [ সঃ ] স্থিতধীঃ ( স্থিতপ্রজ্ঞঃ ) [ তদা ] মুনিঃ ( সংন্যাসী ) উচ্যতে ॥ ৫৬

অনুবাদ। যাঁহার হৃদয় দুঃখপ্রাপ্তি হইলেও উদ্‌বিগ্ন হয় না এবং সুখ লব্ধ হইলেও যাঁহার স্পৃহা বাড়িতে থাকে না, যাঁহার রাগ ভয় ও ক্রোধ অপগত হইয়াছে, সেই স্থিতধী ব্যক্তিকেই সন্ন্যাসী বলা যায় ॥ ৫৬

ভাষ্য। কিঞ্চ দুঃখেষ্বিতি। দুঃখেষু আধ্যাত্মিকাদিষু প্রাপ্তেষু নোদ্‌বিগ্নং ন প্রক্ষুভিতং দুঃখপ্রাপ্তৌ মনো যস্য সোঽয়মনুদ্‌বিগ্নমনাঃ। তথা সুখেষু প্রাপ্তেষু বিগতা স্পৃহা তৃষ্ণা যস্য নাগ্নিরিবেন্ধনাদ্যাধানে সুখান্যনু বিবর্দ্ধন্তে স বিগতস্পৃহঃ। বীতরাগভয়ক্রোধঃ রাগশ্চ ভয়ঞ্চ ক্রোধশ্চ যাতা বিগতা যস্মাৎ স বীতরাগভয়ক্রোধঃ স্থিতধীঃ স্থিতপ্রজ্ঞো মুনিঃ সংন্যাসী তদোচ্যতে ॥ ৫৬

আনন্দগিরিটীকা। লক্ষণভেদানুবাদদ্বারা বিবিদিষোরেব কর্ত্তব্যান্তরমুপদিশতি—কিঞ্চেতি। জ্বরশিরোরোগাদিকৃতানি দুঃখান্যাধ্যাত্মিকানি আদিশব্দেনাধিভৌতিকানি ব্যাঘ্রসর্পাদিপ্রযুক্তান্যাধিদৈবিকানি চাতিবাতবর্ষাদিনিমিত্তানি-দুঃখানি গৃহ্যন্তে, তেষূপলব্ধেষপি নোদ্‌বিগ্নং মনো যস্য স তথেতি সম্বন্ধঃ। নোদ্‌বিগ্নমিত্যেতদ্ব্যাচষ্টে—ন প্রক্ষুভিতমিতি। দুঃখানামুক্তানাং প্রাপ্তৌ পরিহারাক্ষমস্য তদনুভবপরিভাবিতং দুঃখমুদ্বেগস্তেন সহিতং মনো যস্য ন ভবতি স তথেত্যাহ—দুঃখপ্রাপ্তাবিতি। মনো যস্য নোদ্‌বিগ্নমিতি পূর্ব্বেণ সম্বন্ধঃ। সুখান্যপি দুঃখবৎ ত্রিবিধানীতি মত্বা তথেত্যুক্তম্। তেষু প্রাপ্তেষু সৎস্ব তেভ্যো বিগতা স্পৃহা তৃষ্ণা যস্য স বিগতস্পৃহ ইতি যোজনা। অজ্ঞস্য হি প্রাপ্তানি সুখান্যনু বিবর্দ্ধতে তৃষ্ণা, বিদুষস্তু নৈবমিত্যত্র বৈধর্ম্ম্যদৃষ্টান্তমাহ—নাগ্নিরিবেতি। যথা হি দাহ্যস্যেন্ধনাদের্ভ্যাধানে বহ্নিরনুবিবর্দ্ধতে তথাজ্ঞস্য সুখান্যুপনতান্যনু বিবর্দ্ধমানাপি তৃষ্ণা বিদুষো ন তান্যনু বিবর্দ্ধতে। ন হি বহ্নিরদাহ্যমুপনতমপি দগ্ধুং বিবৃদ্ধিমধিগচ্ছতি তেন

জিজ্ঞাসুনা সুখদুঃখয়োস্তৃষ্ণোদ্বেগৌ ন কর্ত্তব্যাবিত্যর্থঃ। রাগাদয়শ্চ তেন কর্ত্তব্যা ন ভবন্তীত্যাহ—বীতেতি। অনুভূতাভিনিবেশো বিষয়েষু রঞ্জনাত্মকস্তৃষ্ণাভেদো রাগঃ পরেণাপকৃতস্য গাত্রনেত্রাদিবিকারকারণং ভয়ং ক্রোধস্তু পরবশীকৃত্যাত্মানং স্বপরাপকারপ্রবৃত্তিহেতুর্বুদ্ধিবৃত্তিবিশেষঃ। মনুতে ইতি মুনিরাত্মবিদিত্যঙ্গীকৃত্যাহ—সংন্যাসীতি। সুখাদিবিষয়তৃষ্ণাদে রাগাদেশ্চাভাবাবস্থা তদেত্যুচ্যতে॥ ৫৬

অনুবাদ। আরও দুঃখেম্বিত্যাদি। আধ্যাত্মিকাদিদুঃখ উপস্থিত হইলে, "উদ্বিগ্ন হয় না" দুঃখপ্রাপ্তিতে তাহার চিত্ত প্রক্ষুভিত হয় না, সেই ব্যক্তিই অনুদ্বিগ্নমনাঃ। সেই প্রকার সুখ প্রাপ্ত হইলেও [ তাহাতে ] যাহার "স্পৃহা" তৃষ্ণা বিগত হইয়াছে [ অর্থাৎ ] কাষ্ঠসংযোগে অগ্নির ন্যায় সুখলাভে [ যাহার তৃষ্ণা ] বৃদ্ধিলাভ করে না, সেই ব্যক্তিই বিগতস্পৃহ। "বীতরাগভয়ক্রোধ" আসক্তি ভয় এবং ক্রোধ [ যাহার ] হৃদয় হইতে "বীত" বিগত হইয়াছে, সেই ব্যক্তি বীতরাগভয়ক্রোধ। "স্থিতধী" ( স্থিতপ্রজ্ঞই ) "মুনি" সংন্যাসী [ বলিয়া ] সেই সময়ে উক্ত হইয়া থাকেন॥ ৫৬

যঃ সর্ব্বত্রানভিস্নেহস্তত্তৎ প্রাপ্য শুভাশুভম্।
নাভিনন্দতি ন দ্বেষ্টি তস্য প্রজ্ঞা প্রতিষ্ঠিতা॥ ৫৭

অন্বয়। যঃ সর্ব্বত্র অনভিস্নেহঃ ( রাগবর্জ্জিতঃ ) তত্তৎ শুভাশুভং প্রাপ্য ন অভিনন্দতি ( সন্তুষ্যতি ) [ তথা ] ন দ্বেষ্টি ( প্রতিকূলয়তি ) তস্য প্রজ্ঞা প্রতিষ্ঠিতা ( স্থিরা ভবতি )॥ ৫৭

অনুবাদ। যে ব্যক্তি সকল পদার্থেই আসক্তিরহিত, যে ব্যক্তি সেই সেই শুভ বা অশুভ প্রাপ্ত হইয়াও সন্তোষ বা দ্বেষ প্রাপ্ত হন না, তাঁহারই প্রজ্ঞা স্থিরতা লাভ করে॥ ৫৭

ভাষ্য। কিঞ্চ যঃ সর্ব্বত্রেতি। যো মুনিঃ সর্ব্বত্র দেহজীবিতাদিষ্বপি অনভিস্নেহঃ অভিস্নেহবর্জ্জিতঃ তত্তৎ প্রাপ্য শুভাশুভং তত্তৎ শুভমশুভং বা লব্ধ্বা নাভিনন্দতি ন দ্বেষ্টি শুভং প্রাপ্য ন তুষ্যতি ন হৃষ্যতি অশুভঞ্চ প্রাপ্য ন দ্বেষ্টীত্যর্থঃ তস্যৈবং হর্ষবিষাদবর্জ্জিতস্য বিবেকজা প্রজ্ঞা প্রতিষ্ঠিতা ভবতি॥ ৫৭

আনন্দগিরিটীকা। লক্ষণভেদানুবাদদ্বারা বিবিদিষোরেব কর্ত্তব্যান্তরমুপদিশতি—কিঞ্চেতি। বিবেকবতো বিবিদিষোর্বিবেকজন্যা প্রজ্ঞা কথং প্রতিষ্ঠাং প্রতিপদ্যতামিত্যাশঙ্ক্যাহ—যঃ সর্ব্বত্রেতি। ননু দেহজীবিতাদৌ স্পৃহা শুভাশুভপ্রাপ্তৌ হর্ষবিষাদৌ বিদুষো বিবিদিষোশ্চাবর্জ্জনীয়ৌ ইতি প্রজ্ঞাস্থৈর্য্যাসিদ্ধিস্তত্রাহ—

যো মুনিরিতি। তত্তদিতি শোভনত্বেনাশোভনত্বেন বা প্রসিদ্ধত্বং প্রতিনির্দ্দিশ্যতে। তদেব বিভজতে—শুভমিতি। বিষয়েষভিষঙ্গাভাবঃ শুভাদিপ্রাপ্তৌ হর্ষাদ্যভাবশ্চ প্রজ্ঞাস্থৈর্য্যে কারণমিত্যাহ—তস্যেতি॥ ৫৭

অনুবাদ। আরও যঃ সর্ব্বত্র ইত্যাদি। "যে মুনি সর্ব্বত্র" দেহজীবন-প্রভৃতিতে "অনভিস্নেহ" অভিস্নেহ-(প্রগাঢ় আসক্তি) বর্জ্জিত, "সেই সেই শুভাশুভ পাইয়া" সেই সেই শুভ কিংবা অশুভ লাভ করিয়াও অভিনন্দন করেন না বা দ্বেষও করেন না [অর্থাৎ] শুভ প্রাপ্ত হইয়া "তুষ্ট হয়েন না" হর্ষ প্রাপ্ত হয়েন না এবং অশুভ প্রাপ্ত হইয়াও দ্বেষ করেন না—ইহা অর্থ। এইরূপ হর্ষবিষাদ-রহিত সে ব্যক্তিরই বিবেকজনিত প্রজ্ঞা প্রতিষ্ঠিত হয় (স্থিরতা লাভ করে)॥ ৫৭

যদা সংহরতে চায়ং কূর্ম্মোঽঙ্গানীব সর্ব্বশঃ।
ইন্দ্রিয়াণীন্দ্রিয়ার্থেভ্য স্তস্য প্রজ্ঞা প্রতিষ্ঠিতা॥ ৫৮

অন্বয়। অয়ং (জ্ঞাননিষ্ঠাপ্রবৃত্তঃ) কূর্ম্মঃ অঙ্গানি ইব সর্ব্বশঃ ইন্দ্রিয়ার্থেভ্যঃ ইন্দ্রিয়াণি যদা সংহরতে [তদা] তস্য প্রজ্ঞা প্রতিষ্ঠিতা [ভবতি]॥ ৫৮

অনুবাদ। কচ্ছপ যে প্রকার নিজের অঙ্গসকলকে সঙ্কোচিত করে, সেই প্রকার [জ্ঞাননিষ্ঠায় প্রবৃত্ত যোগী] যখন সকল প্রকার ইন্দ্রিয়ের বিষয় হইতে ইন্দ্রিয় সকলকে উপসংহৃত করেন, [সেই সময়] তাঁহার প্রজ্ঞা প্রতিষ্ঠিত হইয়া থাকে॥ ৫৮

ভাষ্য। কিঞ্চ যদা সংহরতে ইতি। যদা সংহরতে সম্যক্ উপসংহরতে চ অয়ং জ্ঞাননিষ্ঠায়াং প্রবৃত্তো যতিঃ কূর্ম্মোঽঙ্গানীব সর্ব্বশো যথা কূর্ম্মো ভয়াৎ স্বানি অঙ্গানি উপসংহরতি সর্ব্বত এবং জ্ঞাননিষ্ঠ ইন্দ্রিয়াণি ইন্দ্রিয়ার্থেভ্যঃ সর্ব্ববিষয়েভ্য উপসংহরতে। তস্য প্রজ্ঞা প্রতিষ্ঠিতা। ইতি উক্তার্থং বাক্যম্॥ ৫৮

আনন্দগিরিটীকা। জিজ্ঞাসোরেব কর্ত্তব্যান্তরং সূচয়তি—কিঞ্চেতি। ইন্দ্রিয়াণাং বিষয়েভ্যো বৈমুখ্যস্য প্রজ্ঞাস্থৈর্য্যকারণত্বাদাদৌ জিজ্ঞাসুনা তদনুষ্ঠেয়-মিত্যাহ—যদেতি। মুমুক্ষুণা মোক্ষহেতুং প্রজ্ঞাং প্রার্থয়মানেন সর্ব্বেভ্যো বিষয়েভ্যঃ সর্ব্বাণীন্দ্রিয়াণি বিমুখানি কর্ত্তব্যানীতি শ্লোকব্যাখ্যানেন কথয়তি—যদেত্যাদিনা। উপসংহারঃ স্ববশত্বাপাদনং, তস্য চ সম্যক্ত্বমতিদৃঢ়ত্বম্। অয়মিতি প্রকৃতস্থিত-প্রজ্ঞগ্রহণং ব্যাবর্ত্তয়তি—জ্ঞাননিষ্ঠায়ামিতি। ইন্দ্রিয়োপসংহারস্য প্রলয়রূপত্বং ব্যাবর্ত্ত্য সঙ্কোচাত্মকত্বং দৃষ্টান্তেন দর্শয়তি—কূর্ম্মইতি। দৃষ্টান্তং ব্যাকরোতি—

যথেতি। দার্ষ্টান্তিকে যোজ্যজ্ঞাননিষ্ঠপদং তত্র প্রবর্ত্তয়তি—এবমিতি। ইন্দ্রিয়াণাং বিষয়েভ্যো বৈমুখ্যকরণং প্রজ্ঞাস্থৈর্য্যহেতুরিত্যুক্তমুপসংহরতি—তস্যেতি ॥ ৫৮

অনুবাদ। আরও [ স্থিতপ্রজ্ঞের লক্ষণ এই যে ] যদা সংহরতে ইত্যাদি। যে সময় "সংহার করে" সম্যক্‌প্রকারে উপসংহার করে "এই" জ্ঞাননিষ্ঠাতে প্রবৃত্ত সংন্যাসী কূর্ম্ম ( কচ্ছপ ) অঙ্গ সকলকে, যে প্রকার [ উপসংহার করে ] সকল দিক্ হইতে [ অর্থাৎ ] ভয় পাইলে কচ্ছপ যেমন সকল দিক্ হইতে নিজ অঙ্গ সকলের উপসংহার করে, এইরূপ জ্ঞাননিষ্ঠ ( সন্ন্যাসী ) ইন্দ্রিয়নিচয়কে "ইন্দ্রিয়ার্থ" সকল প্রকার বিষয় হইতে উপসংহার করেন, "তাঁহার প্রজ্ঞা প্রতিষ্ঠিত হয়" এই বাক্যের অর্থ পূর্ব্বেই বলা হইয়াছে ॥ ৫৮

বিষয়া বিনিবর্ত্তন্তে নিরাহারস্য দেহিনঃ।
রসবর্জ্জং রসোঽপ্যস্য পরং দৃষ্ট্বা নিবর্ত্ততে ॥৫৯

অন্বয়। নিরাহারস্য দেহিনঃ (দেহবতো জীবস্য ) রসবর্জ্জং (রাগং বিহায়) বিষয়াঃ বিনিবর্ত্তন্তে ; অস্য [ যতেস্তু ] পরং ( পরমার্থতত্ত্বং ব্রহ্ম ) দৃষ্ট্বা [ স্থিতস্য ] রসঃ অপি ( আসক্তিরপি ) নিবর্ত্ততে ॥ ৫৯

অনুবাদ। রোগাদি বশতঃ বিষয় ভোগ করিতে অসমর্থ ব্যক্তির নিকট হইতে বিষয়সমূহ নিবৃত্ত হইলেও, তাহার বিষয়সমূহে আসক্তি নিবৃত্ত হয় না, কিন্তু এই [ পূর্ব্বোক্ত ] যোগীর ব্রহ্ম-সাক্ষাৎকার হইলে, সেই বিষয়াসক্তি ও নিবৃত্ত হইয়া থাকে ॥ ৫৯

ভাষ্য। তত্র বিষয়ান্ অনাহরত আতুরস্যাপি ইন্দ্রিয়াণি নিবর্ত্তন্তে কূর্ম্মাঙ্গানীব সংহ্রিয়ন্তে ন তু তদ্‌বিষয়ো রাগঃ, স তু কথং সংহ্রিয়ত ইতি উচ্যতে বিষয়া ইতি। যদ্যপি বিষয়োপলক্ষিতানি বিষয়শব্দবাচ্যানি ইন্দ্রিয়াণি অথবা বিষয়া এব নিরাহারস্য অনাহ্রিয়মাণবিষয়স্য কষ্টে তপসি স্থিতস্য মূর্খস্যাপি বিনিবর্ত্তন্তে দেহিনঃ দেহবতো রসবর্জ্জং রসো রাগঃ বিষয়েষু যস্তং বর্জ্জয়িত্বা। রসশব্দো রাগে প্রসিদ্ধঃ, স্বরসেন প্রবৃত্তো রসিকো রসজ্ঞ ইত্যাদিদর্শনাৎ। সোঽপি রসো রঞ্জনরূপঃ সূক্ষ্মোঽস্য যতেঃ পরং পরমার্থতত্ত্বং ব্রহ্ম দৃষ্ট্বা উপলভ্য অহমেব তদিতি বর্ত্তমানস্য নিবর্ত্ততে নির্বীজং বিষয়বিজ্ঞানং সংপদ্যতে ইত্যর্থঃ। নাসতি সম্যগ্‌ দর্শনে রসস্যোচ্ছেদঃ। তস্মাৎ সম্যগ্‌দর্শনাত্মিকায়াঃ প্রজ্ঞায়াঃ স্থৈর্য্যং কর্ত্তব্যমিত্যভিপ্রায়ঃ ॥ ৫৯

আনন্দগিরিটীকা। ইন্দ্রিয়াণাং বিষয়েভ্যো বৈমুখ্যেঽপি তদ্‌বিষয়ে

রাগানুবৃত্তৌ কথং প্রজ্ঞালাভঃ স্যাদিতি শঙ্কতে—তত্রেতি। ব্যবহারভূমিঃ সপ্তম্যর্থঃ। বিষয়ান্ অনাহরতস্তদুপভোগবিমুখস্যেত্যর্থঃ। রাগশ্চেন্নোপসংহ্রিয়তে, ন তর্হি প্রজ্ঞালাভঃ সম্ভবতি; রাগস্য তৎপরিপন্থিত্বাদিতি মত্বাহ—স কথমিতি। রাগনিবৃত্ত্যুপায়মুপদিশন্নুত্তরমাহ—উচ্যতইতি। বিষয়োপভোগপরাঙ্মুখস্য কুতো বিষয়পরাবৃত্তিস্তৎপরাবৃত্তিশ্চাপ্রস্তুতেত্যাশঙ্ক্যাহ—যদ্যপীতি। নিরাহারস্যেত্যস্য ব্যাখ্যানমনাহ্রিয়মাণবিষয়স্যেতি। যো হি বিষয়প্রবণো ন ভবতি তস্যাত্যন্তিকে তপসি ক্লেশাত্মকে ব্যবস্থিতস্য বিদ্যাহীনস্যাপীন্দ্রিয়াণি বিষয়েভ্যঃ সকাশাদ্যদ্যপি সংহ্রিয়ন্তে তথাপি রাগোঽবশিষ্যতে স চ তত্ত্বজ্ঞানাদুচ্ছিদ্যত ইত্যর্থঃ। রসশব্দস্য মাধুর্য্যাদিষড়্বিধরসবিষয়ত্বং নিষেধতি—রসশব্দইতি। বৃদ্ধপ্রয়োগমন্তরেণ কথং প্রসিদ্ধিরিত্যাশঙ্ক্যাহ—স্বরসেনেতি। স্বেচ্ছয়েতি যাবৎ। রসিকঃ স্বেচ্ছা-বশবর্ত্তী রসজ্ঞো বিবক্ষিতাপেক্ষিতজ্ঞাতেত্যর্থঃ। কথং তর্হি তস্য নিবৃত্তিস্তত্রাহ—সোঽপীতি। দৃষ্টিমেবোপলব্ধিপর্য্যায়াং স্পষ্টয়তি—অহমেবেতি। রাগাপগমে সিদ্ধমর্থমাহ—নির্বীজমিতি। ননু সম্যগ্জ্ঞানমন্তরেণ রাগো নাপগচ্ছতি চেৎ তদপগমাদৃতে রাগবতঃ সম্যগ্জ্ঞানোদয়াযোগাদিতরেতরাশ্রয়তেতি নেত্যাহ—নাসতীতি। ইন্দ্রিয়াণাং বিষয়পারবশ্যে বিবেকদ্বারা পরিহৃতে স্থূলো রাগো ব্যাবর্ত্ততে। ততশ্চ সম্যগ্জ্ঞানোৎপত্ত্যা সূক্ষ্মস্যাপি রাগস্য সর্ব্বাত্মনা নিবৃত্ত্যুপ-পত্তের্নেতরেতরাশ্রয়তেত্যর্থঃ। প্রজ্ঞাস্থৈর্য্যস্য সফলত্বে স্থিতে ফলিতমাহ—তস্মাদিতি। ॥ ৫৯

অনুবাদ। ব্যবহারভূমিতে বিষয় সকলকে আহরণ করিতে অসমর্থ আতুর ব্যক্তিরও ইন্দ্রিয়গণ [ বিষয় সকল হইতে ] কূর্ম্মের অঙ্গনিচয়ের ন্যায় বিনিবৃত্ত হয় [ বটে ], কিন্তু বিষয়সমূহে আসক্তির নিবৃত্তি হয় না। সেই আসক্তি কি প্রকারে নিবৃত্ত হইতে পারে, তাহাই বলা যাইতেছে—বিষয়া বিনিবর্ত্তন্তে ইত্যাদি। বিষয় দ্বারা উপলক্ষিত ইন্দ্রিয়সকলই [ এস্থলে ] বিষয়শব্দবাচ্য, অথবা প্রসিদ্ধ শব্দাদি বিষয়সমূহই এস্থলে বিষয় [ শব্দের অর্থ ]। যদ্যপি "নিরাহার" বিষয়োপভোগপরাঙ্মুখ ক্লেশকরতপস্যানিরত মূর্খেরও [ বিষয় সকল ] বিনিবৃত্ত হয়, [ তথাপি ঐ নিবৃত্তি ] রস ব্যতিরেকে [ হইয়া থাকে ]; রস [ শব্দের অর্থ ] বিষয়ে অনুরাগ, তাহাকে বর্জ্জন করিয়া ( ইহাই রসবর্জ্জং এই শব্দের অর্থ )। রস শব্দ রাগরূপ অর্থেও প্রসিদ্ধ আছে; [ কারণ ] স্বরসের সহিত প্রবৃত্ত, রসিক, রসজ্ঞ, ইত্যাদি স্থলে রাগরূপ অর্থেই রস শব্দের প্রয়োগ দেখিতে পাওয়া যায়।

' পরমার্থ তত্ত্ব ব্রহ্মকে "আমিই সেই বস্তু" এই প্রকারে দর্শন করিয়া

অবস্থিত এই যতির সেই সূক্ষ্ম রঞ্জনরূপ রসও নিবৃত্ত হইয়া থাকে [ তাহার ব্রহ্মব্যতিরিক্ত ] বিষয়বিজ্ঞান নির্বীজ হইয়া থাকে—ইহাই অর্থ। সম্যক্ জ্ঞান না হইলে, রসের [ অর্থাৎ বিষয়াসক্তির ] উচ্ছেদ হয় না। এই কারণে সম্যগ্ দর্শনরূপ প্রজ্ঞার স্থৈর্য্য সম্পাদন করা উচিত, ইহাই অভিপ্রায় ॥ ৫৯

যততো হ্যপি কৌন্তেয় পুরুষস্য বিপশ্চিতঃ।
ইন্দ্রিয়াণি প্রমাথীনি হরন্তি প্রসভং মনঃ ॥ ৬০

অন্বয়। হে কৌন্তেয়! প্রমাথীনি ইন্দ্রিয়াণি যততোঽপি (যতমানস্যাপি) বিপশ্চিতঃ (মেধাবিনঃ অপি) পুরুষস্য মনঃ প্রসভং হরন্তি ॥ ৬০

অনুবাদ। হে কুন্তীনন্দন! মেধাবী পুরুষ প্রযত্নপর হইলেও, বিক্ষেপকারী ইন্দ্রিয়নিচয়, বলপূর্ব্বক তাহার মনকে হরণ করিয়া থাকে ॥ ৬০

ভাষ্য। সম্যগ্দর্শনলক্ষণপ্রজ্ঞাস্থৈর্য্যং চিকীর্ষতা আদৌ ইন্দ্রিয়াণি স্ববশে স্থাপয়িতব্যানি যস্মাৎ তদনবস্থাপনে দোষমাহ যতত ইতি। যততঃ প্রযত্নং কুর্ব্বতোঽপি হি যস্মাৎ কৌন্তেয় বিপশ্চিতো মেধাবিনোঽপি ইতি ব্যবহিতেন সম্বন্ধঃ। ইন্দ্রিয়াণি প্রমাথীনি প্রমথনশীলানি বিষয়াভিমুখং হি পুরুষং বিক্ষোভয়ন্তি আকুলীকুর্ব্বন্তি। আকুলীকৃত্য চ হরন্তি প্রসভং প্রসহ্য প্রকাশমেব পশ্যতো বিবেকবিজ্ঞানযুক্তং মনো যতস্তস্মাৎ ॥ ৬০

আনন্দগিরিটীকা। শ্লোকান্তরমবতারয়তি—সম্যগ্দর্শনেতি। মনসঃ স্ববশত্বাদেব প্রজ্ঞাস্থৈর্য্যসম্ভবে কিমর্থমিন্দ্রিয়াণাং স্ববশত্বাপাদনমিত্যাশঙ্ক্যাহ—যস্মাদিতি। নন্ বিবেকবতো বিষয়দোষদর্শিনো বিষয়েভ্যঃ স্বয়মেবেন্দ্রিয়াণি ব্যাবর্ত্তন্তে কিং তত্র প্রজ্ঞাস্থৈর্য্যং চিকীর্ষতা কর্ত্তব্যমিতি তত্রাহ—যততো হীতি। বিষয়েষু ভূয়োভূয়ো দোষদর্শনমেব প্রযত্নঃ। হিশব্দস্য যস্মাদর্থস্য সমাপ্তৌ সম্বন্ধং বক্ষ্যতি। অপিশব্দস্য প্রযত্নং কুর্ব্বতোঽপীতি সম্বন্ধং গৃহীত্বা সম্বন্ধান্তরমাহ—পুরুষস্যেতি। প্রমথনশীলত্বং প্রকটয়তি—বিষয়েতি। বিক্ষোভস্য আকুলীকরণস্য ফলমাহ—আকুলীকৃত্যেতি। প্রকাশমেবেত্যুক্তং বিশদয়তি—পশ্যত ইতি। বিপশ্চিতো বিদুষোঽপি প্রকাশমেব প্রকাশশব্দিতবিবেকাখ্যবিজ্ঞানেন যুক্তমেব মনো হরন্তীন্দ্রিয়াণীতি সম্বন্ধঃ। হিশব্দার্থমনূদ্য তস্মাদিন্দ্রিয়াণি স্ববশে স্থাপয়িতব্যানীতি পূর্ব্বেণ সম্বন্ধমভিসন্ধায়াহ—যতস্তস্মাদিতি ॥ ৬০

অনুবাদ। যে ব্যক্তি সম্যগ্ দর্শনরূপ প্রজ্ঞার স্থৈর্য্য করিতে ইচ্ছা

করে, প্রথমে তাহার ইন্দ্রিয় সকলকে নিজের বশে স্থাপন করা উচিত। যেহেতু ইন্দ্রিয়-নিচয়ের বশীকরণ না করিতে পারিলে, দোষ [ হয় ], সেই কারণে বলিতেছেন, "যততঃ" ইত্যাদি। "যততঃ" [ ইহার অর্থ ] প্রযত্ন করিলেও "হি" যে কারণ "বিপশ্চিতঃ" মেধাবীরও এই দূরবর্ত্তীর সহিত অন্বয় [ করিতে হইবে ]; ইন্দ্রিয়সকল "প্রমাথী" প্রমথনশীল [ অর্থাৎ ইন্দ্রিয়নিচয় ] বিষয়াসক্ত পুরুষকে "বিক্ষুব্ধ করে" ব্যাকুল করিয়া থাকে। ব্যাকুল করিয়া "প্রসভ" বলপূর্ব্বক প্রকাশতঃ দোষদর্শনকারীরও মনকে হরণ করে যে কারণে, এইজন্য ॥ ৬০

তানি সর্ব্বাণি সংযম্য যুক্ত আসীত মৎপরঃ।
বশে হি যস্যেন্দ্রিয়াণি তস্য প্রজ্ঞা প্রতিষ্ঠিতা ॥ ৬১

অন্বয়। সর্ব্বাণি তানি ( ইন্দ্রিয়াণি ) সংযম্য ( সম্যক্ নিয়ম্য ) যুক্তঃ ( সমাহিতঃ ) [ সন্ ] মৎপরঃ আসীত; হি ( যতঃ ) যস্য ইন্দ্রিয়াণি বশে ( আধীন্যে সন্তীতি শেষঃ ) তস্য প্রজ্ঞা প্রতিষ্ঠিতা ॥ ৬১

অনুবাদ। অগ্রে সকল ইন্দ্রিয়কে বশীভূত করিয়া, পরে সমাহিত ও মৎপর হইয়া অবস্থান করিবে। এইভাবে ইন্দ্রিয়-নিকর যাহার বশীভূত হয়, তাহারই প্রজ্ঞা প্রতিষ্ঠিত হয় ॥ ৬১

ভাষ্য। তানীতি। তানি সর্ব্বাণি সংযম্য সংযমনং বশীকরণং কৃত্বা যুক্তঃ সমাহিতঃ সন্নাসীত। মৎপরঃ অহং বাসুদেবঃ সর্ব্বপ্রত্যগাত্মা পরো যস্য স মৎপরো নান্যোঽহং তস্মাৎ ইতি আসীতেত্যর্থঃ। এবমাসীনস্য যতের্বশে হি যস্যেন্দ্রিয়াণি বর্ত্তন্তেঽভ্যাসবলাৎ তস্য প্রজ্ঞা প্রতিষ্ঠিতা ॥ ৬১

আনন্দগিরিটীকা। ইন্দ্রিয়াণাং স্ববশত্বসম্পাদনানন্তরং কর্ত্তব্যমর্থমাহ—তানীতি। এবমাসীনস্য কিং স্যাদিতি তদাহ—বশে হীতি। সমাহিতস্য বিক্ষেপবিকলস্য কথমাসনমিত্যপেক্ষায়ামাহ—মৎপর ইতি। পরাপরভেদশঙ্কামপাকৃত্যাসনমেব স্ফোরয়তি—নান্যোঽহমিতি। উত্তরার্দ্ধং ব্যাকরোতি—এবমিতি। হিশব্দার্থং স্ফুটয়তি—অভ্যাসেতি। পরস্মাদাত্মনো নাহমন্যোঽস্মীতি প্রাগুক্তানুসন্ধানস্যাদরেণ নৈরন্তর্য্যদীর্ঘকালানুষ্ঠানসামর্থ্যাদিত্যর্থঃ। অথবা বিষয়েষু দোষদর্শনাভ্যাস-সামর্থ্যাদিন্দ্রিয়াণি সংযতানীত্যর্থঃ ॥ ৬১

অনুবাদ। তানি ইত্যাদি। সে সকলকে ( ইন্দ্রিয়কে ) "সংযত করিয়া" নিয়মিত [ অর্থাৎ ] বশীকৃত করিয়া "যুক্তঃ" সমাহিত হইয়া অবস্থান করিবে

[ কি প্রকারে সমাধান করিবে তাহাই বলা হইতেছে যে ] "মৎপর" [ হইয়া ] আমি—সকল জীবের অন্তরাত্মা বাসুদেবই যাহার পরম [ বস্তু ] সেই মৎপর [ অর্থাৎ ] আমি সেই বাসুদেব হইতে ভিন্ন নহি,—এই প্রকার ভাবনাকে অবলম্বন করিয়া, সমাধি আশ্রয় করিবে। এই প্রকারে সমাধিস্থিত যে সংন্যাসীর অভ্যাসবলে ইন্দ্রিয়সকল বশীভূত হইয়া যায়, তাঁহারই প্রজ্ঞা প্রতিষ্ঠিত ॥ ৬১

ধ্যায়তো বিষয়ান্ পুংসঃ সঙ্গস্তেষূপজায়তে।
সঙ্গাৎ সংজায়তে কামঃ কামাৎ ক্রোধোঽভিজায়তে ॥৬২

অন্বয়। বিষয়ান্ (ইষ্টশব্দাদীন্) ধ্যায়তঃ (চিন্তয়তঃ) পুংসঃ (পুরুষস্য) তেষু (বিষয়েষু) সঙ্গঃ (আসক্তিঃ) উপজায়তে; [ তস্মাৎ ] সঙ্গাৎ কামঃ সংজায়তে, (সমুৎপদ্যতে) কামাৎ ক্রোধোঽভিজায়তে ॥ ৬২

অনুবাদ। বিষয় সকলের [ রমণীয়তা ] চিন্তা করিতে করিতে পুরুষের সেই সকল বিষয়ে আসক্তি জন্মে। [ সেই ] আসক্তি হইতেই কাম উৎপন্ন হয়। [ প্রতিহত ] কাম হইতে ক্রোধ উৎপন্ন হয় ॥ ৬২

ভাষ্য। অথেদানীং পরাভবিষ্যতঃ সর্ব্বানর্থমূলমিদমুচ্যতে ধ্যায়ত ইতি। ধ্যায়তঃ চিন্তয়তঃ বিষয়ান্ শব্দাদিবিষয়বিশেষান্ আলোচয়তঃ পুংসঃ পুরুষস্য সঙ্গ আসক্তিঃ প্রীতিস্তেষু বিষয়েষু উপজায়তে। সঙ্গাৎ প্রীতিঃ সঞ্জায়তে সমুৎপদ্যতে কামস্তৃষ্ণা। কামাৎ কুতশ্চিৎ প্রতিহতাৎ ক্রোধোঽভিজায়তে ॥ ৬২

আনন্দগিরিটীকা। সমনন্তর-শ্লোকদ্বয়-তাৎপর্য্যমাহ—অথেতি। পুরুষার্থোপায়োপদেশানন্তর্য্যমথশব্দার্থঃ। তন্নিষ্ঠত্বরাহিত্যাবস্থাং দর্শয়তি—ইদানীমিতি। পরাভবিষ্যতো মহান্তমনর্থং গমিষ্যতো বিবেকবিজ্ঞানবিহীনস্যেতি যাবৎ। সর্ব্বানর্থমূলং বিষয়াভিধ্যানং তস্য তথাত্বমনুভবসিদ্ধমিতি বক্তুমিদমিত্যুক্তম্। বিষয়েষু বিশেষত্বমারোপিতরমণীয়ত্বম্। প্রীতিরাসক্তিরিতি সাধারণাসক্তিমাত্রং গৃহ্যতে। তৃষ্ণেত্যুদ্রিক্তাসক্তিরুক্তা। প্রতিবন্ধেন প্রণাশেন বা প্রতিহতিঃ ॥ ৬২

অনুবাদ। অনন্তর এক্ষণে মহান্ অনর্থ প্রাপ্ত হইতে উন্মুখ পুরুষের সকল অনর্থের মূল কি, তাহা বলা যাইতেছে যে—ধ্যায়তঃ ইত্যাদি। ধ্যায়তঃ [ ইহার অর্থ ] চিন্তা করিতে করিতে [ অর্থাৎ ] "বিষয়" শব্দ প্রভৃতি বিষয়-বিশেষের আলোচনা করিতে করিতে পুরুষের সেই সকল বিষয়েতে "সঙ্গ" আসক্তি [ অর্থাৎ ] প্রীতি উপজাত হয়। "সঙ্গ" প্রীতি হইতে "কাম" তৃষ্ণা

সেই সম্বন্ধ গ্রন্থে তাঁহারা বলিয়াছেন যে, মোক্ষ লাভের জন্য সকল আশ্রমীরই পক্ষে জ্ঞান ও কর্ম্মের সমুচ্চয় আছে ( অর্থাৎ মোক্ষার্থী যে কোন আশ্রমেই থাকুন না কেন, কেবল জ্ঞানের দ্বারা তাঁহার মোক্ষলাভ হইবে না। কিন্তু কর্ম্ম ও জ্ঞান এই দুইটি উপায় মিলিত হইয়াই মোক্ষলাভের কারণ হয়; কেবল জ্ঞানে বা কেবল কর্ম্মে মোক্ষলাভ হইতে পারে না। এই প্রকার মতকেই জ্ঞান-কর্ম্মের সমুচ্চয়বাদ বাদ কহা যায় )। পরে তাঁহারা আরও বিশেষ করিয়া নির্দ্দেশ করিয়াছেন যে "বেদে যে সকল কর্ম্ম যাবজ্জীব কর্ত্তব্য বলিয়া বিহিত হইয়াছে, সেই সকল কর্ম্ম পরিত্যাগ করিয়া কেবল জ্ঞানের দ্বারাই মোক্ষ প্রাপ্ত হইবে, ইহা কোন প্রকারেই সঙ্গত হইতে পারে না" ইত্যাদি। এখানে কিন্তু তাঁহারাই আশ্রমের বিকল্প দেখাইয়া যাবজ্জীব-বিহিত বেদোক্ত কর্ম্মেরই পরিত্যাগ করিতে হইবে ইহা বলিয়াছেন। এই প্রকার পূর্ব্বাপর বিরুদ্ধ অর্থ ভগবান্ কি প্রকারে অর্জ্জুনের নিকট উপদেশ দিবেন? এবং এই প্রকার বিরুদ্ধ অর্থ অর্জ্জুনই বা কি প্রকারে গ্রহণ করিবেন?

তাঁহাদের মতের যদি ইহাই তাৎপর্য্য হয় যে, "শ্রুতিবিহিত কর্ম্ম পরিত্যাগ-পূর্ব্বক কেবল জ্ঞানের দ্বারা গৃহস্থগণেরই মোক্ষলাভ প্রতিষিদ্ধ হইয়াছে; কিন্তু গৃহস্থ ব্যতীত অন্য আশ্রমের পক্ষে এ প্রকার নহে।" তবে ইহাও ত পূর্ব্বাপর বিরুদ্ধ হইয়া উঠিতেছে। কেন? [ তাহা বলি ] সকল আশ্রমীর পক্ষেই জ্ঞান ও কর্ম্মের সমুচ্চয়ই [ মোক্ষের কারণ ] ইহাই গীতা শাস্ত্রের নিশ্চিত অর্থ, এই প্রকার প্রতিজ্ঞা করিয়া সেই প্রতিজ্ঞার সহিত বিরুদ্ধ, "আশ্রমান্তরের পক্ষে কেবল জ্ঞান দ্বারাই মোক্ষ হয়," এই প্রকার সিদ্ধান্তকে কেমন করিয়া যুক্তিসঙ্গত বলা যাইতে পারে? এমনও যদি তাঁহাদের মত হয় যে, "শ্রৌতকর্ম্মকে অপেক্ষা করিয়া এই কথা বলা হইয়াছে যে, শ্রৌতকর্ম্মবিরহিত কেবল জ্ঞান দ্বারাই গৃহস্থগণের মোক্ষ প্রতিষিদ্ধ হইতেছে এবং সেই পক্ষে গৃহস্থগণের পক্ষে স্মার্ত্ত কর্ম্ম বিদ্যমান থাকিলেও, তাহাকে অবিদ্যমানের ন্যায় উপেক্ষা করিয়া, কেবল জ্ঞান দ্বারা মোক্ষ হইয়া থাকে, এই কথাই বলা হইয়াছে।" এ প্রকার কল্পনাও নিতান্ত বিরুদ্ধ। কেন? [ তাহা বলি ] গৃহস্থেরই যে স্মার্ত্তকর্ম্ম-সমুচ্চিত জ্ঞানদ্বারা মোক্ষ প্রতিষিদ্ধ হইতেছে, আর অন্য আশ্রমস্থ ব্যক্তিগণের পক্ষে তাহা প্রতিষিদ্ধ হইতেছে না, ইহা বিবেকিগণ কি প্রকারে নিশ্চয় করিবেন?

আরও এক কথা এই যে, ঊর্দ্ধরেতা সন্ন্যাসিগণের পক্ষে, মোক্ষসাধন বলিয়া স্মৃতিশাস্ত্রবিহিত কর্ম্মসমূহের সহিত জ্ঞানের সমুচ্চয় আছে, ইহা অঙ্গীকার করিতে

হইবে, কিন্তু শ্রৌতকর্ম্মের সহিত তাঁহাদের পক্ষে জ্ঞানের সমুচ্চয় নাই। তাহা হইলে [ আমি বলি যে— ] সন্ন্যাসিগণের ন্যায় গৃহস্থগণের পক্ষেও স্মার্ত্তকর্ম্মমাত্রের সহিতই জ্ঞানের সমুচ্চয় অঙ্গীকার করা উচিত; শ্রৌত কর্ম্মের সহিত তাহাদের পক্ষে জ্ঞানের সমুচ্চয় মানিবার প্রয়োজন কি? যদি বল যে, "শ্রৌত ও স্মার্ত্ত এই দ্বিবিধ কর্ম্মের সহিত সমুচ্চিত জ্ঞানই গৃহস্থগণের মোক্ষের প্রতি কারণ, জিতেন্দ্রিয় সন্ন্যাসিগণের পক্ষে কেবল স্মার্ত্তকর্ম্মের সহিত সমুচ্চিত জ্ঞানই মোক্ষ লাভের কারণ হয়। তাহা হইলে [ আমার বিবেচনায় ] আয়াস-বাহুল্য আছে বলিয়া, শ্রৌত ও স্মার্ত্ত এই দ্বিবিধ মহাদুঃখকর কর্ম্মের ভার গৃহস্থের মস্তকের উপর চাপাইয়া দেওয়া হয়।

যদি বল, গৃহস্থগণকে আয়াস অধিক করিতে হয় বলিয়া, শ্রৌতকর্ম্মের অনুষ্ঠান পরিত্যাগ-নিবন্ধন তাহাদেরই মোক্ষ হইবে, অন্যান্য আশ্রমীর মোক্ষ হইবে না, তাহাও সাধু নহে; কারণ সকল উপনিষদ, ইতিহাস, পুরাণ ও নানাপ্রকার প্রয়োগশাস্ত্রেই দেখিতে পাওয়া যায় যে, মুমুক্ষুগণের জন্য জ্ঞানের সাধন বলিয়া সর্ব্ব-কর্ম্ম-সন্ন্যাসই বিহিত হইয়াছে। [ যদি বল সকল আশ্রম হইতে গৃহস্থাশ্রমই অবশ্য অবলম্বনীয়; সুতরাং গৃহস্থের প্রাধান্য-নিবন্ধন তাহারই মোক্ষ হওয়া উচিত, তাহাও হইতে পারে না, ] কারণ, শ্রুতি ও স্মৃতিতে আশ্রমের বিকল্প ও সমুচ্চয়, এই উভয়েরই বিধান দেখিতে পাওয়া যায় ( অর্থাৎ যদি কেবল গৃহস্থাশ্রমই অবলম্বনীয় হয়, তাহা হইলে শ্রুতি বা স্মৃতিতে যে কোন আশ্রম গ্রহণ করিয়া জীবনাতিপাত করিতে পারিবে, এই প্রকার আশ্রম-বিকল্প এবং সামর্থ্য-পক্ষে সকল আশ্রমই যথাক্রমে গ্রহণ করিতে পারিবে, এই প্রকার আশ্রম সমুচ্চয় বিহিত হইতে পারিত না ); এই কারণে ইহা সিদ্ধ হইতেছে যে, আশ্রমের বিকল্প ও সমুচ্চয় এই উভয়েরই শাস্ত্রে বিধান থাকা নিবন্ধন গৃহস্থাশ্রমেরই অবশ্যকর্ত্তব্যতা বশতঃ প্রাধান্য আছে, ইহা কিছুতেই বলিবার সম্ভাবনা নাই।

যদি বল, শ্রুতিতে সকল আশ্রমই যখন বিহিত আছে, তখন সকল আশ্রমেই শ্রুতিবিহিত কর্ম্মের সহিত জ্ঞানের সমুচ্চয়ই যে মোক্ষের কারণ, তাহাও সিদ্ধ হইয়া যাইতেছে। তাহাও হইতে পারে না; শ্রুতিতেই মোক্ষার্থীর পক্ষে সকল প্রকার কর্ম্মের সংন্যাসই বিহিত হইয়াছে।

"কামনাত্রয় পরিত্যাগ করিয়া ভিক্ষাচর্য্য অবলম্বন করিবে।" "সেই হেতু মুমুক্ষুগণের পক্ষে সন্ন্যাসই সকল প্রকার তপস্যা হইতে শ্রেষ্ঠ।" সংন্যাসই [ মুমুক্ষুগণের ] সকল কর্ম্ম হইতে প্রধান হইয়াছে।" "কর্ম্ম প্রজা

বা ধনের দ্বারা মোক্ষলাভ হইতে পারে না; কেবল একমাত্র ত্যাগের দ্বারা কতকগুলি সংন্যাসী মোক্ষলাভ করিয়াছেন!" ইত্যাদি প্রকারের অর্থ প্রতিপাদিত করিতে সমর্থ শ্রুতি আরও অনেক আছে। "ব্রহ্মচর্য্য হইতেই সংন্যাস আশ্রয় করিবে"—এই প্রকার অর্থে পঠিত অনেক শ্রুতিও আছে।

বৃহস্পতি বলিয়াছেন—"ধর্ম্ম ও অধর্ম্ম পরিত্যাগ কর। সত্য ও অনৃত এই দুইটিকেই পরিত্যাগ কর। সত্য ও অনৃত এই দুইটিকে পরিত্যাগ করিয়া, যাহার দ্বারা এই দুইটিকে ত্যাগ করিবে, তাহাকেও পরিত্যাগ কর। সংসারকে অসার ভাবিয়া সার দর্শন করিবারই ইচ্ছায় বহুতর ব্যক্তি পরম বৈরাগ্যের আশ্রয় গ্রহণ-পূর্ব্বক কুমার অবস্থাতেই সংন্যাস অবলম্বন করিয়াছেন।"

এই প্রকার শুকদেবেরও অনুশাসন আছে—"প্রাণী কর্ম্মের দ্বারাই বদ্ধ হয় এবং জ্ঞানের দ্বারাই মুক্তিলাভ করিয়া থাকে, এই কারণে পারদর্শী সংন্যাসিগণ কর্ম্মের অনুষ্ঠান করেন না।"

এই গীতাশাস্ত্রেও উক্ত হইয়াছে যে,—"সর্ব্বকর্ম্ম মনের দ্বারা সন্ন্যাস করিয়া" ইত্যাদি।

আরও একটি কথা এই হইতেছে যে, মোক্ষ জীবের নিত্যসিদ্ধ, তাহা ঘট পটাদির ন্যায় জন্য নহে; সুতরাং মোক্ষের জন্য মুমুক্ষু ব্যক্তির কর্ম্ম নিষ্ফল।

না করিলে যে প্রত্যবায়, তাহা নিরাকরণের জন্য নিত্য কর্ম্মের অনুষ্ঠান সকলেরই কর্ত্তব্য, ইহা যদি বল, তাহাও সঙ্গত নহে; কারণ, নিত্যকর্ম্মের অকরণে যে সন্ন্যাসীর প্রত্যবায় হইতে পারে, ইহা কল্পনা করা যায় না। আরও দেখিতে হইবে যে, নিত্যকর্ম্মের অকরণ, অভাবপদার্থ; কেবল অভাব হইতে ভাবরূপ প্রত্যবায় (অর্থাৎ পাপ) উৎপন্ন হইতে পারে, ইহা কল্পনা করিতে পারা যায় না; কারণ, "কথমসতঃ সজ্জায়েত" (কেমন করিয়া অভাব হইতে ভাবের উৎপত্তি হইবে।) এই শ্রুতি দ্বারা প্রতিপন্ন হইয়াছে যে, অভাব হইতে ভাবের উৎপত্তি অসম্ভব।

বিহিত কর্ম্মের অনুষ্ঠানে পাপ সম্ভবপর না হইলেও, যদি বেদ তাহাই বোধ করায়, তাহা হইলে অনর্থকর বেদ প্রমাণ নহে, ইহাই বলিতে হয়। কারণ, বিহিত নিত্যকর্ম্মের অনুষ্ঠানেও ক্লেশ এবং অননুষ্ঠানেও ক্লেশহেতু দুরদৃষ্টের উৎপত্তি; এই কারণে উভয় পক্ষেই বিহিত নিত্যকর্ম্ম, অধিকারী পুরুষের কেবল দুঃখমাত্রেরই কারণ হইতেছে, এই সিদ্ধান্ত মানিতে হয়। তাহা হইলে

কিন্তু শাস্ত্র কারক, উহা জ্ঞাপক নহে, এই প্রকার নিতান্ত নির্যুক্তিক অর্থ কল্পনা করিতে হয়; বাস্তবিক ইহা ইষ্ট নহে। [ শাস্ত্র জ্ঞাপকই হইতে পারে, কারক হইতে পারে না, ] এই কারণে অঙ্গীকার করিতে হইবে যে, সন্ন্যাসিগণের পক্ষে কোন কর্ম্মই বিহিত নহে; অতএব মোক্ষলাভের জন্য জ্ঞান ও কর্ম্মের সমুচ্চয়ই যে কারণ, ইহা বলা যাইতে পারে না। আর এক কথা এই হইতেছে যে, জ্ঞান ও কর্ম্মের সমুচ্চয়বাদিগণের মতে "জ্যায়সী চেৎ কর্ম্মণস্তে মতা বুদ্ধিঃ" (কর্ম্ম হইতে জ্ঞানই যদি তোমার নিকট শ্রেষ্ঠ বলিয়া প্রতিপন্ন হয়) ইত্যাদি প্রকার অর্জ্জুনের প্রশ্নও অনুপপন্ন হইয়া পড়ে।

দ্বিতীয়াধ্যায়ে যদি ভগবান্ অর্জ্জুনকে বলিতেন যে, "তোমার জ্ঞান ও কর্ম্ম এই উভয়ই অনুষ্ঠেয়," তাহা হইলে, "কর্ম্ম হইতে জ্ঞান যদি তোমার শ্রেষ্ঠ বলিয়া সম্মত" ইত্যাদি অর্জ্জুনের প্রশ্ন একান্ত অনুপপন্ন হইত। বুদ্ধি ও কর্ম্ম এই উভয়ই তোমার অনুষ্ঠেয়, এই কথা অর্জ্জুনকে যদি বলিয়া থাকেন, তাহা হইলে, কর্ম্ম হইতে শ্রেষ্ঠ যে বুদ্ধি, তাহাও ত বলা হইয়াছে; তাহাই যদি হইবে, তবে "হে কেশব! আমাকে ঘোর কর্ম্মেতেই কেন নিযুক্ত করিতেছ", ইত্যাদি প্রশ্নও কোন প্রকারেই উপপন্ন হইতে পারে না। অর্জ্জুনের পক্ষেই কর্ম্ম হইতে জ্ঞান শ্রেষ্ঠ, কিন্তু অনুষ্ঠেয় নহে, এই প্রকার উপদেশ যে ভগবান্ দিয়াছেন, তাহা ত কল্পনা করা যায় না। তাহা হইলে না হয় কোন প্রকারে অর্জ্জুনের "জ্যায়সী চেদিত্যাদি" (যদি জ্ঞান কর্ম্ম হইতে উৎকৃষ্টতর এই প্রকার) প্রশ্ন উপপন্ন হইতে পারিত।

পরস্পরবিরোধনিবন্ধন এক পুরুষের দ্বারা এক কালে জ্ঞান ও কর্ম্মের অনুষ্ঠান সম্ভবপর নহে বলিয়াই জ্ঞান ও কর্ম্মের অনুষ্ঠান ভিন্ন ভিন্ন পুরুষেরই হয়, ইহা যদি ভগবান্ পূর্ব্বে বলিয়া থাকেন, তবে "জ্যায়সী চেৎ" ইত্যাদি প্রকার অর্জ্জুনের প্রশ্ন উপপন্ন হইতে পারে। না বুঝিয়া অর্জ্জুন প্রশ্ন করিয়াছিলেন, এ প্রকার কল্পনা পক্ষেও জ্ঞান ও কর্ম্ম বিভিন্ন পুরুষেরই অনুষ্ঠেয়, এই প্রকার ভগবানের প্রত্যুত্তর উপপন্ন হইতে পারে না। ভগবান্ও না বুঝিয়া উত্তর দিয়াছিলেন, ইহা ত আর কল্পনা করা যায় না। জ্ঞান ও কর্ম্ম ভিন্ন ভিন্ন পুরুষের অনুষ্ঠেয়, এই প্রকার ভগবানের প্রত্যুত্তর দেখিয়াই [ স্থির করিতে হইবে যে ], জ্ঞাননিষ্ঠা ও কর্ম্মনিষ্ঠার সমুচ্চয় মোক্ষলাভের প্রতি উপযোগী নহে। সেই জন্যই কেবল জ্ঞানের দ্বারাই যে মোক্ষলাভ হয়, ইহাই গীতা ও সকল উপনিষদে নিশ্চিতরূপে প্রতিপাদিত হইয়াছে। যদি জ্ঞান ও

কর্ম্মের সমুচ্চয়* সম্ভবপর হইত, তাহা হইলে, "তুমি এই জ্ঞান ও কর্ম্মের মধ্যে যাহা আমার পক্ষে অনুকূল হইবে, তাহাই নিশ্চয় করিয়া বল" এই প্রকারে অর্জ্জুনের প্রার্থনাও অনুপপন্ন হইত; "তুমি কেবল কর্ম্মই কর," এই প্রকার যে ভগবান্ উপদেশ দিয়াছেন, তাহা অর্জ্জুনের জ্ঞাননিষ্ঠাতে অধিকারের সম্ভাবনা নাই বলিয়াই।

অর্জ্জুন উবাচ।

জ্যায়সী চেৎ কর্ম্মণস্তে মতা বুদ্ধির্জনার্দ্দন।
তৎ কিং কর্ম্মণি ঘোরে মাং নিয়োজয়সি কেশব ॥ ১

অন্বয়। হে কেশব! হে জনার্দ্দন! তে (তব) চেৎ (যদি) বুদ্ধিঃ (জ্ঞানং) কর্ম্মণো জ্যায়সী (শ্রেয়সী মতা (তদা) ঘোরে (ভীষণে) কর্ম্মণি মাং কিং (কথং) নিয়োজয়সি ॥ ১

অনুবাদ। হে কেশব! হে জনার্দ্দন! বুদ্ধি (জ্ঞান) কর্ম্ম হইতে শ্রেষ্ঠতর, ইহা যদি তোমার সম্মত হয়, তাহা হইলে তুমি আমাকে ভয়ঙ্কর কর্ম্মমার্গে কি কারণে নিযুক্ত করিতেছ? ॥ ১

ভাষ্য। জ্যায়সী শ্রেয়সী চেৎ যদি কর্ম্মণঃ সকাশাৎ তে তব মতা অভিপ্রেতা বুদ্ধিঃ জ্ঞানং হে জনার্দ্দন! যদি বুদ্ধিকর্ম্মণী সমুচ্চিতে ইষ্টে তদৈকং শ্রেয়ঃসাধনম্ ইতি কর্ম্মণো জ্যায়সী বুদ্ধিরিতি কর্ম্মণোঽতিরিক্তকরণং বুদ্ধেরনুপপন্নমর্জ্জুনেন কৃতং স্যাৎ ন হি তদেব তস্মাৎ ফলতোঽতিরিক্তং স্যাৎ। তথা কর্ম্মণঃ শ্রেয়স্করী ভগবতোক্তা বুদ্ধিরশ্রেয়স্করং চ কর্ম্ম কুর্ব্বিতি মাং প্রতিপাদয়তি তৎ কিং নু কারণমিতি ভগবত উপালম্ভমিব কুর্ব্বন্ তৎ কিং কস্মাৎ কর্ম্মণি ঘোরে ক্রূরে হিংসালক্ষণে মাং নিয়োজয়সি কেশবেতি চ যদাহ তচ্চ নোপপদ্যতে। অথ স্মার্ত্তেনৈব কর্ম্মণা সমুচ্চয়ঃ সর্ব্বেষাং ভগবতোক্তোঽর্জ্জুনেন চাবধারিতশ্চেৎ তৎ কিং কর্ম্মণি ঘোরে মাং নিয়োজয়সীত্যাদি কথং যুক্তং বচনম্ ॥ ১

আনন্দগিরিটীকা। প্রাথমিকেন সম্বন্ধগ্রন্থেন সমস্তশাস্ত্রার্থসংগ্রাহকেণ তদ্বিবরণাত্মনোঽস্য সন্দর্ভস্য নাস্তি পৌনরুক্ত্যমিতি মত্বা প্রতিপদং ব্যাখ্যাতুং প্রশ্নৈকদেশং সমুত্থাপয়তি—জ্যায়সী চেদিতি। বেদাশ্চেৎ প্রমাণমিতিবচ্চেদিত্যস্য নিশ্চয়ার্থত্বং ব্যাবর্ত্তয়তি—যদীতি। বুদ্ধিশব্দস্যান্তঃকরণবিষয়ত্বং ব্যবচ্ছিনত্তি—জ্ঞানমিতি। পূর্ব্বার্দ্ধস্যাক্ষরয়োজনাং কৃত্বা সমুচ্চয়াভাবে তাৎপর্য্যমাহ—যদীতি। ইষ্টে ভগবতেতি শেষঃ। একং জ্ঞানং কর্ম্ম চ সমুচ্চিতমিতি

যাবৎ। জ্ঞানকর্ম্মণোরভীষ্টে সমুচ্চয়ে সমুচ্চিতস্য শ্রেয়ঃসাধনত্বৈকত্বাৎ কর্ম্মণঃ সকাশাৎ জ্ঞানস্য পৃথক্‌করণমযুক্তমিত্যর্থঃ। একমপি সাধনং ফলতোঽতিরিক্তং কিং ন স্যাদিতাশঙ্ক্যাহ—ন হীতি। ন চ কেবলাৎ কর্ম্মণো জ্ঞানস্য কেবলস্য ফলতোঽতিরিক্তত্বং বিবক্ষিত্বা পৃথক্‌করণং সমুচ্চয়পক্ষে প্রত্যেকং শ্রেয়ঃসাধনত্বা-নভ্যুপগমাদিতি ভাবঃ। পূর্ব্বার্দ্ধস্যৈবোত্তরার্দ্ধস্যাপি সমুচ্চয়পক্ষে তুল্যানুপপত্তি-রিত্যাহ—তথেতি। "দূরেণ হ্যবরং কর্ম্মে"ত্যত্র কর্ম্মণঃ সকাশাৎ বুদ্ধিঃ শ্রেয়স্করী ভগবতোক্তা কর্ম্ম চ বুদ্ধেঃ সকাশাদশ্রেয়স্করমুক্তং তথাপি তদেব কর্ম্ম "কর্ম্মণ্যে-বাধিকারস্তে মা ফলে"ষিতি স্নিগ্ধং ভক্তঞ্চ মাং প্রতি কুর্ব্বিতি ভগবান্ প্রতি-পাদয়তি তত্র কারণানুপলম্ভাদযুক্তমতিক্রূরে কর্ম্মণি ভগবতো মন্নিয়োজনমিতি যদর্জ্জুনা ব্রবীতি তচ্চ সমুচ্চয়পক্ষেঽনুপপন্নং স্যাদিত্যর্থঃ। যত্তু "বৃত্তিকারৈরুক্তং শ্রৌতেন স্মার্ত্তেন চ কর্ম্মণা সমুচ্চয়ো গৃহস্থানাং শ্রেয়ঃসাধনমিতরেষাং স্মার্ত্তে-নৈবেতি ভগবতোক্তমর্জ্জুনেন চ নির্দ্ধারিতমিতি তদেতদনুবদতি—অর্থেতি। তত্রাপি তৎ কিমিত্যাদ্যুপালম্ভবচনমনুপপন্নং কর্ম্মমাত্রসমুচ্চয়বাদিনো ভগবতো নিয়োজনাভাবাদিতি দূষয়তি—তৎ কিমিতি॥ ১০

অনুবাদ। জ্যায়সী [শব্দের অর্থ] শ্রেয়সী "চেৎ" [ইহার অর্থ] যদি, কর্ম্ম হইতে "তে" তোমার "বুদ্ধি" [অর্থাৎ] জ্ঞানই "মত" অভিপ্রেত হয়। হে জনার্দ্দন! যদি বুদ্ধি ও কর্ম্মের সমুচ্চয় ইষ্ট হইত, তাহা হইলে, "একই শ্রেয়ের সাধন" "কর্ম্ম হইতে জ্ঞানেরই শ্রেষ্ঠতা যদি হয়" ইত্যাদি বাক্যের দ্বারা অর্জ্জুন যে কর্ম্ম হইতে বুদ্ধিকে অতিরিক্ত করিয়াছেন, তাহা কিছুতেই উপপন্ন হইতে পারে না। সেই বস্তুই যে ফলতঃ তাহা হইতে পৃথক্, ইহা ত সম্ভবপর নহে। আরও দেখিতে হইবে—জ্ঞান, কর্ম্ম অপেক্ষা শ্রেয়স্কর, ইহা ভগবান্ বলিয়াছেন, অথচ তুমি অশ্রেয়স্কর কর্ম্ম কর, এই বলিয়া আমাকে বুঝাইতেছেন, ইহার কারণ কি?—এই প্রকার বুঝিতে না পারিয়া, যেন ভগ-বান্‌কে ঈষৎ তিরস্কার করিয়া অর্জ্জুন বলিয়াছেন যে, "তবে কেন আমাকে হিংসারূপ অতি ক্রূর কর্ম্মে নিযুক্ত করিতেছ, হে কেশব" তাহাও নিতান্ত অনুপপন্ন হইত। [যদি জ্ঞান ও কর্ম্মের সমুচ্চয় সম্ভবপর হইত।] যদি বল ভগবান্ সকল আশ্রমীর পক্ষেই স্মার্ত্তকর্ম্মের সহিত জ্ঞানের সমুচ্চয় আছে, এই প্রকার বলিয়াছেন এবং অর্জ্জুনও সেই প্রকারই অবধারণ করিয়াছেন, তাহাও হইতে পারে না; কারণ, তাহা হইলে "আমাকে ক্রূর কর্ম্মে কেন নিয়োগ করিতেছ," এই প্রকার অর্জ্জুনের বচন কি প্রকারে উপপন্ন হইবে?॥ ১

ব্যামিশ্রেণেব বাক্যেন বুদ্ধিং মোহয়সীব মে।
তদেকং বদ নিশ্চিত্য যেন শ্রেয়োঽহমাপ্নুয়াম্ ॥ ২

অন্বয়। ব্যামিশ্রেণ ইব বাক্যেন [ত্বং] মে (মম) বুদ্ধিং মোহয়সীব। তৎ (তস্মাৎ) একং (জ্ঞানং কর্ম্ম বা) নিশ্চিত্য বদ (উপদিশ) যেন (জ্ঞানেন কর্ম্মণা বা) অহং শ্রেয়ঃ অবাপ্নুয়াম্ (প্রাপ্তঃ স্যাম্) ॥ ২

অনুবাদ। [আমার সম্ভাবনা হইতেছে] যেন তুমি অবিস্পষ্ট বাক্যের দ্বারা আমার বুদ্ধির ব্যামোহ সম্পাদন করিতেছ। তুমি নিশ্চয় করিয়া জ্ঞান বা কর্ম্ম একটি উপায় বিষয়ে আমাকে উপদেশ দাও, যাহা দ্বারা আমি শ্রেয়ঃ লাভ করিতে পারি ॥ ২

ভাষ্য। কিঞ্চ ব্যামিশ্রেণেতি। ব্যামিশ্রেণেব যদ্যপি বিবিক্তাভিধায়ী ভগবান্ তথাপি মম মন্দবুদ্ধেঃ ব্যামিশ্রমিব ভগবদ্বাক্যং প্রতিভাতি। তেন মম বুদ্ধিং মোহয়সীব। মম বুদ্ধিব্যামোহাপনয়ায় হি প্রবৃত্তস্ত্বং তু কথং মোহয়সি অতো ব্রবীমি মোহয়সীব মে মমেতি। ত্বং তু ভিন্নকর্ত্তৃকয়োঃ জ্ঞানকর্ম্মণোরেক-পুরুষানুষ্ঠানাসম্ভবং যদি মন্যসে তত্রৈবং সতি তত্তয়োরেকং বুদ্ধিং কর্ম্ম বা ইদমেব-অর্জ্জুনস্য যোগ্যং বুদ্ধিশক্ত্যবস্থানুরূপমিতি নিশ্চিত্য বদ ব্রূহি। যেন জ্ঞানেন কর্ম্মণা বা অন্যতরেণ শ্রেয়োঽহম্ আপ্নুয়াং প্রাপ্নুয়াম্। যদি হি কর্ম্মনিষ্ঠায়াং গুণভূতমপি জ্ঞানং ভগবতোক্তং স্যাৎ তৎ কথং তয়োরেকং বদেত্যেকবিষয়ৈ-বার্জ্জুনস্য শুশ্রূষা স্যাৎ। ন হি ভগবতোক্তমন্যতরদেব জ্ঞানকর্ম্মণো র্বক্ষ্যামি নৈব দ্বয়মিতি; যেন উভয়প্রাপ্ত্যসম্ভবমাত্মনো মন্যমান একমেব প্রার্থয়েৎ ॥ ২

আনন্দগিরিটীকা। ইতশ্চ প্রশ্নসমুচ্চয়ানুসারী ন ভবতীত্যাহ—কিঞ্চেতি। ভগবতো বিবিক্তার্থবাদিত্বাদযুক্তং ব্যামিশ্রেণেত্যাদিবচনমিত্যাশঙ্ক্যাহ—যদ্যপীতি। যদি ভগবদ্বচনং সংকীর্ণমিব তে ভাতি তর্হি তেন ত্বদীয়বুদ্ধি-ব্যামোহনমেব তস্য বিবক্ষিতমিতি কিমিতি মোহয়সীবেত্যুচ্যতে তত্রাহ—মমেতি। জ্ঞানকর্ম্মণী মিথো বিরোধাৎ যুগপদেকপুরুষানুষ্ঠেয়তয়া ভিন্নকর্ত্তৃকে কথ্যতে তথা চ তয়োরন্যতরস্মিন্নেব ত্বং নিযুক্তো ন তু তে বুদ্ধিব্যামোহনমভিমতমিতি ভগবতো মতমনুবদতি—ত্বংত্বিতি। তদেকমিত্যাদিশ্লোকার্দ্ধেনোত্তরমাহ—তত্রেতি। উক্তং ভাগবতং মতং সপ্তম্যা পরামৃশ্যতে একত্রিত্যুক্তপ্রকারোক্তিঃ। এক-মিত্যুক্তমেব স্ফুটয়তি—বুদ্ধিমিতি। নিশ্চয়প্রকারং প্রস্ফুটয়তি—ইদমিতি। যোগ্যত্বং স্পষ্টয়তি—বুদ্ধীতি। অস্য ক্ষত্রিয়স্য সতোঽন্তঃকরণস্য দেহশক্তেঃ

সমরসমারম্ভাবস্থায়াশ্চেদমেব জ্ঞানং কর্ম্ম বাঽহমুগুণমিতি নির্দ্ধার্য্য ব্রূহি ইত্যর্থঃ। নিশ্চিত্যান্যতরোক্তৌ তেন শ্রোতুঃ শ্রেয়োঽবাপ্তিফলমাহ—যেনেতি। তদেক-মিত্যাদিবাক্যস্যাক্ষরোত্থমর্থমুক্ত্বা সমুচ্চয়স্য শাস্ত্রার্থত্বাভাবে তাৎপর্য্যমাহ—যদি হীতি। গুণভূতমপি ইত্যাদিনা প্রধানভূতমপি চেতি বিবক্ষিতম্। ননূভয়-প্রাপ্ত্যসম্ভবমাত্মনো মন্যমানস্যার্জ্জুনস্যান্যতরবিষয়া শুশ্রূষা ভবিষ্যতি নেত্যাহ—ন হীতি। যথোক্তভগবদ্বচনাভাবে দ্বয়প্রাপ্ত্যসম্ভববুদ্ধ্যা নান্যতরপ্রার্থনা সম্ভবতী-ত্যাহ—যেনেতি। ন হি তথাবিধং ভগবদ্বচনং ভবতেষ্টং ভগবতঃ সমুচ্চয়-বাদিত্বাঙ্গীকারাৎ অতস্তদভাবাদুক্তবুদ্ধ্যা ন যুক্তান্যতরপ্রার্থনেত্যর্থঃ॥ ২

অনুবাদ। আরও [বলিতেছেন] ব্যামিশ্রেণেত্যাদি। ব্যামিশ্র [অর্থাৎ অবিস্পষ্টার্থ বাক্যের দ্বারা যেন] যদিও ভগবান্ বিস্পষ্ট বাক্যই বলিয়াছেন, তথাপি আমি মন্দবুদ্ধি, এই কারণ আমার নিকট ভগবানের বাক্য অবিস্পষ্টার্থ বলিয়া যেন বোধ হইতেছে। তাহাতে [বোধ হইতেছে] যেন তুমি আমার বুদ্ধির মোহ উৎপাদন করিতেছ। আমার বুদ্ধির ব্যামোহ নিবৃত্ত করিবার জন্য প্রবৃত্ত হইয়া, তুমি বাস্তবিক পক্ষে কেন আমার বুদ্ধির মোহ উৎপাদন করিবে? [এই জন্যই বলিতেছি যে] যেন তুমি আমার বুদ্ধির ব্যামোহ করিতেছ। জ্ঞান ও কর্ম্মের কর্ত্তা এক পুরুষ হইতে পারে না, এই জন্য তুমি এক পুরুষের দ্বারা এক কালে জ্ঞান ও কর্ম্মের অনুষ্ঠান অসম্ভব, এই প্রকার যদি বিবেচনা কর, তাহা হইলে এই উভয়ের মধ্যে এক জ্ঞান বা কর্ম্ম, যাহা অর্জ্জুনের বুদ্ধি, শক্তি ও অবস্থার অনুরূপ ও যোগ্য হইবে, তাহাই নিশ্চয় করিয়া আমাকে বল, যে জ্ঞান বা কর্ম্মের দ্বারা আমি শ্রেয়ঃ লাভ করিতে সমর্থ হইতে পারি। ভগবান্ যদি জ্ঞানকে কর্ম্মনিষ্ঠার অঙ্গস্বরূপ বলিয়াও নির্দ্দেশ করিতেন, তাহা হইলে জ্ঞান ও কর্ম্মের মধ্যে একই আমাকে বল, এই প্রকার অর্জ্জুনের একটি উপায় মাত্র শ্রবণ বিষয়ে ইচ্ছা কি প্রকার হইতে পারে? ইহাও কিছু ভগবান্ বলেন নাই যে, আমি তোমাকে জ্ঞান ও কর্ম্মের মধ্যে একটিই বলিব, দুইটি বলিব না, যাহাতে নিজের উভয়প্রাপ্তির সম্ভাবনা না দেখিয়া অর্জ্জুন উভয়ের মধ্যে একেরই প্রার্থনা করিতে পারেন॥ ২

শ্রীভগবান্ উবাচ—

লোকে ঽস্মিন্ দ্বিবিধা নিষ্ঠা পুরা প্রোক্তা ময়ানঘ।
জ্ঞানযোগেন সাঙ্খ্যানাং কর্ম্মযোগেন যৌগিনাম্॥ ৩

অন্বয়। হে অনঘ ( পাপরহিত ) ময়া পুরা ( ইতঃ পূর্ব্বং ) অস্মিন্ লোকে দ্বিবিধা নিষ্ঠা প্রোক্তা ; [ তত্র ] জ্ঞানযোগেন [ যা নিষ্ঠা সা ] সাংখ্যানাম্ [ এবং ] কর্ম্মযোগেন [ যা নিষ্ঠা সা ] যোগিনাম্ [ ভবতীতি শেষঃ ] ॥ ৩

অনুবাদ। শ্রীভগবান্ কহিলেন। হে অনঘ! এই মনুষ্য-লোকে জ্ঞান-কর্ম্মভেদে দ্বিবিধ নিষ্ঠার বিষয়ে পূর্ব্বে উক্ত হইয়াছে; তাহার মধ্যে জ্ঞানযোগের দ্বারা সাংখ্যগণের [ নিষ্ঠা সাধিত হয় ] [ এবং ] কর্ম্মযোগের দ্বারা যোগিগণের [ নিষ্ঠা সাধিত হয় ]।

ভাষ্য। প্রশ্নানুরূপমেব প্রতিবচনম্ শ্রীভগবানুবাচ—লোকেঽস্মিন্নিতি। লোকেঽস্মিন্ শাস্ত্রার্থানুষ্ঠানাধিকৃতানাং দ্বিবিধা দ্বিপ্রকারা নিষ্ঠা স্থিতিরনুষ্ঠেয়তাৎ-পর্য্যং পুরা পূর্ব্বং সর্গাদৌ প্রজাঃ সৃষ্ট্বা তাসামভ্যুদয়নিঃশ্রেয়সপ্রাপ্তিসাধনং বেদার্থসম্প্রদায়স্যাবিষ্কুর্ব্বতা প্রোক্তা ময়া সর্ব্বজ্ঞেনেশ্বরেণ হে অনঘ অপাপ! তত্র কা সা দ্বিবিধা নিষ্ঠা? ইত্যাহ তত্র জ্ঞানযোগেন জ্ঞানমেব যোগঃ তেন সাংখ্যানাং আত্মানাত্মবিষয়বিবেকজ্ঞানবতাং ব্রহ্মচর্য্যাশ্রমাদেব কৃতসংন্যাসানাং বেদান্ত-বিজ্ঞানসুনিশ্চিতার্থানাং পরমহংসপরিব্রাজকানাং ব্রহ্মণ্যেব অবস্থিতানাং নিষ্ঠা প্রোক্তা। কর্ম্মযোগেন কর্ম্মৈব যোগঃ তেন কর্ম্মযোগেন যোগিনাং কর্ম্মিণাং নিষ্ঠা প্রোক্তা ইত্যর্থঃ। যদি চ একেন পুরুষেণ একস্মৈ পুরুষার্থায় জ্ঞানং কর্ম্ম চ সমুচ্চিত্য অনুষ্ঠেয়ং ভগবতেষ্টমুক্তং বক্ষ্যমাণং বা গীতাসু বেদেষু চ উক্তং কথমিহার্জ্জুনায় উপসন্নায় প্রিয়ায় বিশিষ্টভিন্নপুরুষকর্ত্তৃকে এব জ্ঞানকর্ম্মনিষ্ঠে ব্রূয়াৎ। যদি পুনরর্জ্জুনো জ্ঞানং কর্ম্ম চ দ্বয়ং শ্রুত্বা স্বয়মেবানুষ্ঠাস্যতি অন্যেষান্তু ভিন্নপুরুষানুষ্ঠেয়তাং বক্ষ্যামি ইতি মতং ভগবতঃ কল্প্যেত, তদা রাগদ্বেষবান্ অপ্রমাণভূতো ভগবান্ কল্পিতঃ স্যাৎ তচ্চাযুক্তম্। তস্মাৎ কয়াপি যুক্ত্যা ন সমুচ্চয়ো জ্ঞানকর্ম্মণোঃ। যদর্জ্জুনেনোক্তং কর্ম্মণো জ্যায়স্ত্বং বুদ্ধেস্তচ্চ স্থিতমনিরাকরণাৎ। তস্যাশ্চ জ্ঞাননিষ্ঠায়াঃ সংন্যাসিনামেবানুষ্ঠেয়ত্বং ভিন্নপুরুষানুষ্ঠেয়ত্ববচনাচ্চ ভগবত এবমেবানুমতম্ ইতি গম্যতে ॥ ৩

আনন্দগিরিটীকা। সমুচ্চয়বিরোধিতয়া প্রশ্নং ব্যাখ্যায় তদ্বিরোধিত্বেনৈব প্রতিবচনমুত্থাপয়তি—প্রশ্নেতি। যেষাং ব্যবহারভূমিরুপলভ্যতে তত্র যে ত্রৈব-র্ণিকাঃ জ্ঞানং কর্ম্ম বা শাস্ত্রীয়মনুষ্ঠাতুমধিক্রিয়ন্তে তেষাং দ্বিধা স্থিতির্ম্ময়া প্রোক্তেতি পূর্ব্বার্দ্ধং যোজয়তি—লোকেঽস্মিন্নিতি। স্থিতিমেব ব্যাকরোতি—অনু-ষ্ঠেয়েতি। পূর্ব্বং প্রবচনপ্রসঙ্গং প্রদর্শয়ন্ প্রবক্তারং বিশিনষ্টি—সর্গাদাবিতি। প্রবচনস্যাযথার্থত্বশঙ্কাং বারয়তি—সর্ব্বজ্ঞেনেতি। অর্জ্জুনস্ত ভগবদুপদেশ-

শ্রবণে যোগ্যত্বং সূচয়তি—অনঘেতি। নির্দ্ধারণার্থে তত্রেতি সপ্তমী। জ্ঞানং পরমার্থবস্তুবিষয়ং তদেব যোগশব্দিতং যুজ্যতে অনেন ব্রহ্মণেতি ব্যুৎপত্তেস্তেন। নিষ্ঠেত্যনুবর্ত্ততে। উক্তজ্ঞানোপায়মুপদিদিক্ষুঃ সাংখ্যশব্দার্থমাহ—আত্মেতি। তেষামেব কর্ম্মনিষ্ঠত্বং ব্যাবর্ত্তয়তি—ব্রহ্মচর্য্যেতি। তেষাং জপাদিপারবশ্যেন শ্রবণাদিপরাঙ্‌মুখত্বং পরাকরোতি—বেদান্তেতি। উক্তবিশেষণবতাং মুখ্যসংন্যাসিত্বেন ফলাবস্থত্বং দর্শয়তি—পরমহংসেতি। কর্ম্ম বর্ণাশ্রমবিহিতং ধর্ম্মাখ্যং তদেব যুজ্যতে তেনাভ্যুদয়েনেতি যোগস্তেন নিষ্ঠা কর্ম্মিণাং প্রোক্তেত্যনুষঙ্গং দর্শয়ন্নাহ—কর্ম্মৈবেত্যাদিনা। এবং প্রতিবচনবাক্যস্থান্যেবাক্ষরাণি ব্যাখ্যায় তস্যৈব তাৎপর্য্যার্থং কথয়তি—যদি চেতি। ইষ্টস্যাপি দুর্ব্বোধত্বমাশঙ্ক্যাহ—উক্তমিতি। জ্ঞানস্যাপি মূলবিকলতয়া বিভ্রমত্বমাশঙ্ক্যাহ— বেদেষ্বিতি। তস্যাশিষ্যত্ববুদ্ধ্যান্যথাকথনমিত্যাশঙ্ক্যাহ—উপসন্নায়েতি। তথাপি তস্মিন্নৌদাসীন্যাদন্যথোক্তিরিত্যাশঙ্ক্যাহ—প্রিয়ায়েতি। ব্রবীতি চ ভিন্নপুরুষকর্ত্তৃকং নিষ্ঠাদ্বয়ং তেন সমুচ্চয়ো ভগবদভীষ্টঃ শাস্ত্রার্থো ন ভবতীতি শেষঃ। নন্বর্জ্জুনস্য প্রেক্ষাপূর্ব্বকারিত্বাৎ জ্ঞানকর্ম্মশ্রবণানন্তরম্ উভয়নির্দ্দেশান্যপপত্ত্যা সমুচ্চয়ানুষ্ঠানং সম্পৎস্যতে তদ্ব্যতিরিক্তানাস্তু জ্ঞানকর্ম্মণো র্ভিন্নপুরুষানুষ্ঠেয়ত্বং শ্রুত্বা প্রত্যেকং তদনুষ্ঠানং ভবিষ্যতীতি ভগবতো মতং কল্প্যতে তস্যার্জ্জুনেঽনুরাগাতিরেকাদিতরেষু চ তদভাবাদিতি তত্রাহ—যদি পুনরিতি। অপ্রমাণভূতত্বমনাপ্তত্বম্। ন চ ভগবতো রাগাদিমত্বেনানাপ্তত্বং যুক্তং "সমঃ সর্ব্বেষু ভূতেষু তিষ্ঠন্তম্" ইত্যাদিবিরোধাদিত্যাহ—তচ্চেতি। নিষ্ঠাদ্বয়স্য ভিন্নপুরুষানুষ্ঠেয়ত্বনির্দ্দেশফলমুপসংহরতি—তস্মাদিতি। কিমিতি ভগবতা বুদ্ধে র্জ্যায়স্ত্বং জ্যায়সী চেদিত্যত্রোক্তমুপেক্ষিতমিতি তত্রাহ—যদর্জ্জুনেনেতি। কিঞ্চ জ্ঞাননিষ্ঠায়াং সন্ন্যাসিনামেবাধিকারো ভগবতোঽভিপ্রেতোঽন্যথা তদীয়বিভাগবচনবিরোধাদিতি বিভাগবচনসামর্থ্যসিদ্ধমর্থমাহ—তস্যাশ্চেতি।

অনুবাদ। অর্জ্জুনের প্রশ্নের অনুরূপ প্রতিবচনই ভগবান্ বলিলেন যে—লোকেঽস্মিন্নিত্যাদি। এই লোকে শাস্ত্র-প্রতিপাদিত অর্থের অনুষ্ঠানে অধিকৃত ব্রাহ্মণ ক্ষত্রিয় ও বৈশ্যগণের মধ্যে দ্বিবিধ (অর্থাৎ) দুইপ্রকার "নিষ্ঠা" (অর্থাৎ) স্থিতি (অথবা) অনুষ্ঠেয়-তৎপরতা ইহা সৃষ্টির আদিতে সকল প্রজা নির্ম্মাণপূর্ব্বক তাহাদের অভ্যুদয় ও নিঃশ্রেয়সপ্রাপ্তির কারণ স্বরূপ, ইহা বেদার্থ সম্প্রদায়কে আবিষ্কৃত করিয়া আমি সর্ব্বজ্ঞ ও ঈশ্বর-স্বরূপে নির্দ্দেশ করিয়াছি। সেই দ্বিবিধ নিষ্ঠা কি প্রকার তাহাই বলিতেছেন যে, সেই উভয় নিষ্ঠার মধ্যে জ্ঞানরূপ

কর্ম্মপরিত্যাগমাত্রাদেব জ্ঞানরহিতাৎ সিদ্ধিং নৈষ্কর্ম্ম্যলক্ষণাং জ্ঞানযোগেন নিষ্ঠাং সমধিগচ্ছতি ন প্রাপ্নোতি ॥৪

আনন্দগিরিটীকা। তর্হি বিভাগবচনানুরোধাদর্জ্জুনস্যাপি সংন্যাসপূর্ব্বিকায়াং জ্ঞাননিষ্ঠায়ামেবাধিকারো ভবিষ্যতি নেত্যাহ—মাঞ্চেতি। বুদ্ধের্জ্যায়স্ত্বমুপেত্যাপীতি চকারার্থঃ। অর্জ্জুনমালক্ষ্য ভগবানাহেতি সম্বন্ধঃ। অন্তরেণাপি কর্ম্মাণি শ্রবণাদিভির্জ্ঞানাবাপ্তির্ভবিষ্যতীতি পরবুদ্ধিমনুরুধ্য বিশিনষ্টি—কর্ম্মেতি। বিভাগবচনবশাদসমুচ্চয়শ্চেদুভয়োরপি জ্ঞানকর্ম্মণোঃ স্বাতন্ত্র্যেণ পুরুষার্থহেতুত্বমন্যথা কর্ম্মবজ্জ্ঞানমপি ন স্বাতন্ত্র্যেণ পুরুষার্থং সাধয়েদিত্যাশঙ্ক্য সম্বন্ধান্তরমাহ—অথবেতি। তর্হি জ্ঞাননিষ্ঠাপি কর্ম্মনিষ্ঠাবং নিষ্ঠাবত্ত্বাবিশেষায় স্বাতন্ত্র্যেণ পুরুষার্থহেতুরিতি সমুচ্চয়সিদ্ধিরিত্যাশঙ্ক্যাহ—জ্ঞাননিষ্ঠা ত্বিতি। ন হি রজ্জুতত্ত্বজ্ঞানমুৎপন্নং ফলসিদ্ধৌ সহকারিসাপেক্ষ্যমালক্ষ্যতে তথেদমপি চোৎপন্নং মোক্ষায় নান্যদপেক্ষতে তদাহ—অন্যেতি। "যস্য চৈতৎ কর্ম্ম" ইতি শ্রুতাবিব কর্ম্মশব্দস্য ক্রিয়মাণবস্তুবিষয়ত্বমাশঙ্ক্য ব্যাচষ্টে ক্রিয়াণামিতি। তাশ্চ নিত্যনৈমিত্তিকত্বেন বিভজতে—যজ্ঞাদীনামিতি। অস্মিন্নেব জন্মন্যনুষ্ঠিতানাং কর্ম্মণাং বুদ্ধিশুদ্ধিদ্বারা জ্ঞানকারণত্বে ব্রহ্মচারিণাং কুতো জ্ঞানোৎপত্তির্জন্মান্তরকৃতানাং কর্ম্মণাং তথাত্বে গৃহস্থাদীনামৈহিকানি কর্ম্মাণি ন জ্ঞানহেতবঃ স্যুরিত্যাশঙ্ক্যানিয়মং দর্শয়তি—ইহেতি। নেমানি সত্ত্বশুদ্ধিকারণান্যুপাত্তদুরিতপ্রতিবন্ধাদিত্যাশঙ্ক্যাহ—উপাত্তেতি। তর্হি তাবতৈব কৃতার্থানাং কুতো জ্ঞাননিষ্ঠাহেতুত্বং তত্রাহ—তৎকারণত্বেনেতি। কর্ম্মণাং চিত্তশুদ্ধিদ্বারা জ্ঞানহেতুত্বে মানমাহ—জ্ঞানমিতি। অনারম্ভশব্দস্যোপক্রমবিপরীতবিষয়ত্বং ব্যাবর্ত্তয়তি—অননুষ্ঠানাদিতি। নিষ্কর্ম্মণঃ সংন্যাসিনঃ কর্ম্ম জ্ঞানং নৈষ্কর্ম্ম্যমিতি ব্যাচষ্টে—নৈষ্কর্ম্ম্যেতি। কর্ম্মাভাবাবস্থাং ব্যবচ্ছিনত্তি—জ্ঞানযোগেনেতি। তস্যাঃ সাধনপক্ষপাতিত্বং ব্যাবর্ত্তয়তি—নিষ্ক্রিয়েতি।

কর্ম্মানুষ্ঠানোপায়লব্ধা জ্ঞাননিষ্ঠা স্বতন্ত্রা পুমর্থহেতুরিতি প্রকৃতার্থসমর্থনার্থং ব্যতিরেকবচনস্যান্বয়ে পর্য্যবসানং মত্বা ব্যাচষ্টে—কর্ম্মণামিতি। তদ্বিপর্য্যয়মেব ব্যাচষ্টে—তেষামিতি। উক্তেঽর্থে হেতুং পৃচ্ছতি—কস্মাদিতি। জিজ্ঞাসিতং হেতুমাহ—উচ্যত ইতি। উপায়ত্বেঽপি তদভাবে কুতো নৈষ্কর্ম্ম্যাসিদ্ধিরিত্যাশঙ্ক্যাহ—ন হীতি। জ্ঞানযোগং প্রতি কর্ম্মযোগস্য উপায়ত্বে শ্রুতিস্মৃতী প্রমাণয়তি—কর্ম্মযোগেতি। শ্রৌতমুপায়োপেয়ত্বপ্রতিপাদনং প্রকটয়তি—

শ্রুত্যাবিতি। যত্তু গীতাশাস্ত্রে কর্ম্মযোগস্য জ্ঞানযোগং প্রত্যুপায়ত্বোপপাদনং তদিদানীমুদাহরতি—ইহাপি চেতি। ন কর্ম্মণামিত্যাদিনা পূর্ব্বার্দ্ধং ব্যাখ্যায়োত্তরার্দ্ধং ব্যাখ্যাতুমাশঙ্কয়তি—নন্বিতি। আদিশব্দেন "শান্তোদান্তউপরতস্তিতিক্ষুঃ" "সংন্যাসযোগাদ্‌যতয়ঃ শুদ্ধসত্বাঃ" ইত্যাদি গৃহ্যতে। তত্রৈব লোকপ্রসিদ্ধিমনুকূলয়তি—লোকে চেতি। প্রসিদ্ধতরম্—

"যতো যতো নিবর্ত্ততে ততস্ততো বিমুচ্যতে।
নিবর্ত্তনাদ্ধি সর্ব্বতো ন বেত্তি দুঃখমণ্বপি।

ইত্যাদিদর্শনাদিতি শেষঃ। লৌকিকবৈদিকপ্রসিদ্ধিভ্যাং সিদ্ধমর্থমাহ—অতশ্চেতি। তত্রোত্তরত্বেনোত্তরার্দ্ধমবতার্য্য ব্যাকরোতি—অতআহেত্যাদিনা। এবকারার্থমাহ—কেবলাদিতি। তদেব স্পষ্টয়তি—কর্ম্মেতি। উক্তমেব নঞমনুকৃষ্য ক্রিয়াপদেন সঙ্গতিং দর্শয়তি—ন প্রাপ্নোতীতি ॥৪

অনুবাদ। আমাকে বন্ধ-কারণ কর্ম্মেতেই নিয়োগ করিতেছ, এই ভাবিয়া বিষণ্ণমনা এবং আমি কর্ম্মারম্ভ করিবনা, এই প্রকার সংকল্পকারী অর্জ্জুনকে লক্ষ্য করিয়া ভগবান্ বলিলেন,—ন কর্ম্মণামিত্যাদি। অথবা (এ প্রকারও এই শ্লোকের তাৎপর্য্য হইতে পারে যে) জ্ঞান-নিষ্ঠা ও কর্ম্ম-নিষ্ঠা পরস্পর বিরুদ্ধ; এই জন্য এক পুরুষের দ্বারা এককালে এই উভয়ের অনুষ্ঠান সম্ভবপর না হওয়াতে, জ্ঞান ও কর্ম্ম পরস্পর পরস্পরের অপেক্ষা না করিয়া মোক্ষের প্রতি কারণ হইতে পারে, এই প্রকার সম্ভাবনা হইলে [তাহারই নিরাকরণের জন্য] "কর্ম্মনিষ্ঠা জ্ঞাননিষ্ঠাপ্রাপ্তির হেতুভূত বলিয়া পরতন্ত্রভাবে মোক্ষের কারণ স্বাতন্ত্র্যের কারণ নহে; কিন্তু, জ্ঞাননিষ্ঠা কর্ম্মনিষ্ঠারূপ উপায়ের অনুষ্ঠানে উদিত হইয়া স্বতন্ত্রভাবেই মোক্ষের প্রতি কারণ হয় [এবং অপর কোন কারণের অপেক্ষা করে না] ইহাই দেখাইবার জন্য ভগবান্ বলিলেন যে, "ন কর্ম্মণামিত্যাদি।"

কর্ম্মসমূহের অনারম্ভ হইতে (অর্থাৎ) অপ্রারম্ভ হইতেই এখানে [কর্ম্ম শব্দের অর্থ যজ্ঞাদি ক্রিয়া]। ঐ সকল যজ্ঞাদি ক্রিয়া এই জন্মে বা জন্মান্তরে অনুষ্ঠিত হইলে, পূর্ব্বজন্মসঞ্চিত দুরদৃষ্ট ক্ষয়ের কারণ হয়, এই জন্যই ঐ সকল ক্রিয়া চিত্তশুদ্ধির হেতু হয় বলিয়া জ্ঞানের উৎপত্তির দ্বারা জ্ঞাননিষ্ঠাপ্রাপ্তিরও কারণ হইয়া থাকে। "পাপকর্ম্মের ক্ষয় হইলে পুরুষগণের জ্ঞানের উদয় হয় [এবং জ্ঞানের উদয়ে] জীব, আদর্শতলের ন্যায় বিমল নিজ আত্মাতেই সেই পরমাত্মাকে দেখিতে পায়।" এই প্রকার লোকপ্রসিদ্ধ স্মৃতিশাস্ত্রের দ্বারাও [কর্ম্মনিকরের জ্ঞান প্রাপ্তির প্রতি হেতুত্ব প্রতিপাদিত হইতেছে] সেই জ্ঞান প্রাপ্তির প্রতি অনুকূল

কর্ম্মপরিত্যাগমাত্রাদেব জ্ঞানরহিতাৎ সিদ্ধিং নৈষ্কর্ম্ম্যলক্ষণাং জ্ঞানযোগেন নিষ্ঠাং সমধিগচ্ছতি ন প্রাপ্নোতি ॥৪

আনন্দগিরিটীকা। তর্হি বিভাগবচনানুরোধাদর্জ্জুনস্যাপি সংন্যাসপূর্ব্বিকায়াং জ্ঞাননিষ্ঠায়ামেবাধিকারো ভবিষ্যতি নেত্যাহ—মাশ্চেতি। বুদ্ধের্জ্যায়স্ত্বমুপেত্যাপীতি চকারার্থঃ। অর্জ্জুনমালক্ষ্য ভগবানাহেতি সম্বন্ধঃ। অন্তরেণাপি কর্ম্মাণি শ্রবণাদিভির্জ্ঞানাবাপ্তির্ভবিষ্যতীতি পরবুদ্ধিমনুরুধ্য বিশিনষ্টি—কর্ম্মেতি। বিভাগবচনবশাদসমুচ্চয়শ্চেদুভয়োরপি জ্ঞানকর্ম্মণোঃ স্বাতন্ত্র্যেণ পুরুষার্থহেতুত্বমন্যথা কর্ম্মবজ্‌জ্ঞানমপি ন স্বাতন্ত্র্যেণ পুরুষার্থং সাধয়েদিত্যাশঙ্ক্য সম্বন্ধান্তরমাহ—অথবেতি। তর্হি জ্ঞাননিষ্ঠাপি কর্ম্মনিষ্ঠাবং নিষ্ঠাবত্ত্বাবিশেষান্ন স্বাতন্ত্র্যেণ পুরুষার্থহেতুরিতি সমুচ্চয়সিদ্ধিরিত্যাশঙ্ক্যাহ—জ্ঞাননিষ্ঠাস্থিতি। ন হি রজ্জুতত্ত্বজ্ঞানমুৎপন্নং ফলসিদ্ধৌ সহকারিসাপেক্ষ্যমালক্ষ্যতে তথেদমপি চোৎপন্নং মোক্ষায় নান্যদপেক্ষতে তদাহ—অন্যেতি। "যস্য চৈতৎ কর্ম্ম" ইতি শ্রুতাবিব কর্ম্মশব্দস্য ক্রিয়মাণবস্তুবিষয়ত্বমাশঙ্ক্য ব্যাচষ্টে ক্রিয়াণামিতি। তাশ্চ নিত্যনৈমিত্তিকত্বেন বিভজতে—যজ্ঞাদীনামিতি। অস্মিন্নেব জন্মন্যনুষ্ঠিতানাং কর্ম্মণাং বুদ্ধিশুদ্ধিদ্বারা জ্ঞানকারণত্বে ব্রহ্মচারিণাং কুতো জ্ঞানোৎপত্তির্জন্মান্তরকৃতানাং কর্ম্মণাং তথাত্বে গৃহস্থাদীনামৈহিকানি কর্ম্মাণি ন জ্ঞানহেতবঃ স্যুরিত্যাশঙ্ক্যানিয়মং দর্শয়তি—ইহেতি। নেমানি সত্ত্বশুদ্ধিকারণান্যুপাত্তদুরিতপ্রতিবন্ধাদিত্যাশঙ্ক্যাহ—উপাত্তেতি। তর্হি তাবতৈব কৃতার্থানাং কুতো জ্ঞাননিষ্ঠাহেতুত্বং তত্রাহ—তৎকারণত্বেনেতি। কর্ম্মণাং চিত্তশুদ্ধিদ্বারা জ্ঞানহেতুত্বে মানমাহ—জ্ঞানমিতি। অনারম্ভশব্দস্যোপক্রমবিপরীতবিষয়ত্বং ব্যাবর্ত্তয়তি—অননুষ্ঠানাদিতি। নিষ্কর্ম্মণঃ সংন্যাসিনঃ কর্ম্ম জ্ঞানং নৈষ্কর্ম্ম্যমিতি ব্যাচষ্টে—নৈষ্কর্ম্ম্যেতি। কর্ম্মাভাবাবস্থাং ব্যবচ্ছিনত্তি—জ্ঞানযোগেনেতি। তস্যাঃ সাধনপক্ষপাতিত্বং ব্যাবর্ত্তয়তি—নিষ্ক্রিয়েতি।

কর্ম্মানুষ্ঠানোপায়লব্ধা জ্ঞাননিষ্ঠা স্বতন্ত্রা পুমর্থহেতুরিতি প্রকৃতার্থসমর্থনার্থং ব্যতিরেকবচনস্যান্বয়ে পর্য্যবসানং মত্বা ব্যাচষ্টে—কর্ম্মণামিতি। তদ্বিপর্য্যয়মেব ব্যাচষ্টে—তেষামিতি। উক্তেঽর্থে হেতুং পৃচ্ছতি—কস্মাদিতি। জিজ্ঞাসিতং হেতুমাহ—উচ্যত ইতি। উপায়ত্বেঽপি তদভাবে কুতো নৈষ্কর্ম্ম্যাসিদ্ধিরিত্যাশঙ্ক্যাহ—ন হীতি। জ্ঞানযোগং প্রতি কর্ম্মযোগস্য উপায়ত্বে শ্রুতিস্মৃতী প্রমাণয়তি—কর্ম্মযোগেতি। শ্রৌতমুপায়োপেয়ত্বপ্রতিপাদনং প্রকটয়তি—

শ্রুত্যাবিতি। যত্তু গীতাশাস্ত্রে কর্ম্মযোগস্য জ্ঞানযোগং প্রত্যুপায়ত্বোপপাদনং তদিদানীমুদাহরতি—ইহাপি চেতি। ন কর্ম্মণামিত্যাদিনা পূর্ব্বার্দ্ধং ব্যাখ্যায়োত্তরার্দ্ধং ব্যাখ্যাতুমাশঙ্কয়তি—নন্বিতি। আদিশব্দেন "শান্তোদান্তউপরতস্তিতিক্ষুঃ" "সংন্যাসযোগাদ্যতয়ঃ শুদ্ধসত্ত্বাঃ" ইত্যাদি গৃহ্যতে। তত্রৈব লোকপ্রসিদ্ধিমনুকূলয়তি—লোকে চেতি। প্রসিদ্ধতরম্—

"যতো যতো নিবর্ত্ততে ততস্ততো বিমুচ্যতে।
নিবর্ত্তনাদ্ধি সর্ব্বতো ন বেত্তি দুঃখমণ্বপি।

ইত্যাদিদর্শনাদিতি শেষঃ। লৌকিকবৈদিকপ্রসিদ্ধিভ্যাং সিদ্ধমর্থমাহ—অতশ্চেতি। তত্রোত্তরত্বেনোত্তরার্দ্ধমবতার্য্য ব্যাকরোতি—অতআহেত্যাদিনা। এবকারার্থমাহ—কেবলাদিতি। তদেব স্পষ্টয়তি—কর্ম্মেতি। উক্তমেব নঞমনুকৃষ্য ক্রিয়াপদেন সঙ্গতিং দর্শয়তি—ন প্রাপ্নোতীতি॥৪

অনুবাদ। আমাকে বন্ধ-কারণ কর্ম্মেতেই নিয়োগ করিতেছ, এই ভাবিয়া বিষণ্ণমনা এবং আমি কর্ম্মারম্ভ করিবনা, এই প্রকার সংকল্পকারী অর্জ্জুনকে লক্ষ্য করিয়া ভগবান্ বলিলেন,—ন কর্ম্মণামিত্যাদি। অথবা (এ প্রকারও এই শ্লোকের তাৎপর্য্য হইতে পারে যে) জ্ঞান-নিষ্ঠা ও কর্ম্ম-নিষ্ঠা পরস্পর বিরুদ্ধ; এই জন্য এক পুরুষের দ্বারা এককালে এই উভয়ের অনুষ্ঠান সম্ভবপর না হওয়াতে, জ্ঞান ও কর্ম্ম পরস্পর পরস্পরের অপেক্ষা না করিয়া মোক্ষের প্রতি কারণ হইতে পারে, এই প্রকার সম্ভাবনা হইলে [তাহারই নিরাকরণের জন্য] "কর্ম্মনিষ্ঠা জ্ঞাননিষ্ঠাপ্রাপ্তির হেতুভূত বলিয়া পরতন্ত্রভাবে মোক্ষের কারণ স্বাতন্ত্র্যের কারণ নহে; কিন্তু, জ্ঞাননিষ্ঠা কর্ম্মনিষ্ঠারূপ উপায়ের অনুষ্ঠানে উদিত হইয়া স্বতন্ত্রভাবেই মোক্ষের প্রতি কারণ হয় [এবং অপর কোন কারণের অপেক্ষা করে না] ইহাই দেখাইবার জন্য ভগবান্ বলিলেন যে, "ন কর্ম্মণামিত্যাদি।"

কর্ম্মসমূহের অনারম্ভ হইতে (অর্থাৎ) অপ্রারম্ভ হইতেই এখানে [কর্ম্ম শব্দের অর্থ যজ্ঞাদি ক্রিয়া]। ঐ সকল যজ্ঞাদি ক্রিয়া এই জন্মে বা জন্মান্তরে অনুষ্ঠিত হইলে, পূর্ব্বজন্মসঞ্চিত দুরদৃষ্ট ক্ষয়ের কারণ হয়, এই জন্যই ঐ সকল ক্রিয়া চিত্তশুদ্ধির হেতু হয় বলিয়া জ্ঞানের উৎপত্তির দ্বারা জ্ঞাননিষ্ঠাপ্রাপ্তিরও কারণ হইয়া থাকে। "পাপকর্ম্মের ক্ষয় হইলে পুরুষগণের জ্ঞানের উদয় হয় [এবং জ্ঞানের উদয়ে] জীব, আদর্শতলের ন্যায় বিমল নিজ আত্মাতেই সেই পরমাত্মাকে দেখিতে পায়।" এই প্রকার লোকপ্রসিদ্ধ স্মৃতিশাস্ত্রের দ্বারাও [কর্ম্মনিকরের জ্ঞান প্রাপ্তির প্রতি হেতুত্ব প্রতিপাদিত হইতেছে] সেই জ্ঞান প্রাপ্তির প্রতি অনুকূল

কর্ম্মনিকরের অনুষ্ঠান না করিলেই যে পুরুষ নৈষ্কর্ম্ম্য লাভ করিতে পারে, তাহা নহে; নৈষ্কর্ম্ম্য শব্দের অর্থ নিষ্কর্ম্ম ভাব, (অর্থাৎ) কর্ম্মশূন্যতা, জ্ঞানযোগ দ্বারা নিষ্ঠা, প্রকৃত পক্ষে নিষ্ক্রিয় আত্মস্বরূপেই অবস্থিতি। এই প্রকার নৈষ্কর্ম্ম্য কেবল কর্ম্মের অনুষ্ঠানেই কেহ প্রাপ্ত হইতে পারে না, ইহাই অর্থ।

কর্ম্মের আরম্ভ না করিলে, নৈষ্কর্ম্ম্য-সিদ্ধি লাভ করিতে পারা যায় না, এইরূপ বচনের দ্বারা ইহা বুঝিতে পারা যাইতেছে যে, কর্ম্মের আরম্ভেই নৈষ্কর্ম্ম্য লাভ হইয়া থাকে। কি কারণে কর্ম্মের অনারম্ভে নৈষ্কর্ম্ম্য লাভ হয় না [তাহা] বলা যাইতেছে—কর্ম্মের আরম্ভেই যে কারণে নৈষ্কর্ম্ম্য লাভের কারণ, [এই কারণেই কর্ম্মের অনারম্ভ দ্বারা নৈষ্কর্ম্ম্য সিদ্ধি হইতে পারে না] কারণের অভাবে কখনই কার্য্য হইতে পারে না। নৈষ্কর্ম্ম্য শব্দের অর্থ জ্ঞানযোগ, সেই জ্ঞানযোগের প্রতি কর্ম্মারম্ভই হেতু, তাহা শ্রুতি এবং এই ভগবদ্গীতাতেও প্রতিপাদিত হইয়াছে।

আত্মরূপ লোকই বেদ্য (জ্ঞেয়), তাহার জ্ঞানের প্রতি কি উপায়, তাহা নির্দ্দেশ করিতে গিয়া, শ্রুতিতে বলা হইয়াছে যে, "বেদের অধ্যয়ন, দান, যজ্ঞ প্রভৃতি কর্ম্মের দ্বারা সেই এই আত্মাকে জানিবার জন্য ব্রাহ্মণগণ প্রযত্ন করিয়া থাকেন" এই অর্থে পঠিত শ্রুতি দ্বারা কর্ম্মযোগ যে জ্ঞানযোগ লাভের উপায়, তাহা প্রতিপাদিত হইয়াছে।

এই ভগবদ্গীতাতেও—[উক্ত হইয়াছে যে]

"হে মহাবাহো যোগের সিদ্ধি না হইলে, সংন্যাসাশ্রম গ্রহণ কেবল দুঃখের হেতু হয়।"

"চিত্তশুদ্ধির জন্য আসক্তি পরিহারপূর্ব্বক যোগিগণও কর্ম্মের অনুষ্ঠান করিয়া থাকেন।"

"যজ্ঞ, দান ও তপস্যা মনীষিগণের শুদ্ধিলাভের উপায়।"

এই সকল বাক্যও, কর্ম্মযোগ ও জ্ঞানযোগের প্রয়োজক, তাহা প্রতিপাদন করিতেছে।

"সকল ভূতকে অভয়দানপূর্ব্বক নৈষ্কর্ম্ম্যের আচরণ করিবে" ইত্যাদি শাস্ত্রীয় বাক্যের দ্বারা প্রতিপাদিত হইতেছে যে, কর্ত্তব্য কর্ম্মের পরিত্যাগ করিলেও, নৈষ্কর্ম্ম্য সিদ্ধি লাভ করিতে পারা যায়, লোকেও প্রসিদ্ধ আছে যে, কোন প্রকার কর্ম্মের আরম্ভ না করিলেই নৈষ্কর্ম্ম্য হইয়া থাকে, এই সকল কারণে, যে নৈষ্কর্ম্ম্য প্রার্থনা করে, তাহার পক্ষে কর্ম্মারম্ভের আবশ্যকতা কি? এই প্রকার যদি

কেহ শঙ্কা করে, তবে তাহাকে বুঝাইবার জন্ত বলা হইতেছে যে, 'নচ সংন্যসনাদেব' ইত্যাদি, [ইহার অর্থ এই যে] সন্ন্যাস অর্থাৎ, জ্ঞান হয় নাই, অথচ কেবল কর্ম্ম পরিত্যক্ত হইয়াছে—এতাদৃশ অবস্থায় যে নৈষ্কর্ম্ম্য-লক্ষণ জ্ঞানযোগের দ্বারা সিদ্ধি প্রাপ্ত হওয়া যায়—তাহা নহে ॥ ৪

ন হি কশ্চিৎ ক্ষণমপি জাতু তিষ্ঠত্যকর্ম্মকৃৎ।
কার্য্যতে হ্যবশঃ কর্ম্ম সর্ব্বঃ প্রকৃতিজৈগুর্ণৈঃ ॥ ৫

অন্বয়। কশ্চিৎ [ জনঃ ] জাতু ( কদাচিদপি ) ক্ষণমপি অকর্ম্মকৃৎ ন তিষ্ঠতি। হি ( যস্মাৎ ) সর্ব্বঃ [ এব জনঃ ] অবশঃ ( অস্বতন্ত্রঃ ) [ সন্ ] প্রকৃতিজৈর্গুণৈঃ কর্ম্ম কার্য্যতে ॥ ৫

অনুবাদ। কোন কালে কোন ব্যক্তিই ক্ষণকালও কর্ম্ম না করিয়া থাকিতে পারে না; কারণ, সকল প্রাণীই প্রকৃতিজাত ( সত্ত্ব রজঃ ও তমঃ ) গুণের দ্বারা অবশীকৃত হইয়া কার্য্যে প্রবর্ত্তিত হয় ॥ ৫

ভাষ্য। কস্মাৎ পুনঃ কারণাৎ কর্ম্মসংন্যাসমাত্রাদেব জ্ঞানরহিতাৎ সিদ্ধিং নৈষ্কর্ম্ম্যলক্ষণাং পুরুষো নাধিগচ্ছতি ইত্যাকাঙ্ক্ষায়ামাহ—ন হীতি। নহি যস্মাৎ ক্ষণমপি কালং জাতু কদাচিৎ কশ্চিৎ তিষ্ঠতি অকর্ম্মকৃৎ সন্। কস্মাৎ? কার্য্যতে হি যস্মাৎ অবশ এব সর্ব্বঃ প্রাণী প্রকৃতিজৈঃ প্রকৃতিতো জাতৈঃ সত্ত্বরজস্তমোভির্গুণৈঃ। অজ্ঞইতি বাক্যশেষো যতো বক্ষ্যতি—"গুণৈর্যো ন বিচাল্যতে" ইতি। সাঙ্খ্যানাং পৃথক্‌করণাৎ অজ্ঞানামেব হি কর্ম্মযোগঃ ন জ্ঞানিনাম্। জ্ঞানিনাং তু গুণৈরচাল্যমানানাং স্বতশ্চলনাভাবাৎ কর্ম্মযোগো নোপপদ্যতে। তথাচ ব্যাখ্যাতং বেদাবিনাশিনমিত্যত্র ॥ ৫

আনন্দগিরিটীকা। উক্তেঽর্থে বুভুৎসিতং হেতুং বক্তুমুত্তরশ্লোকমুখাপয়তি—কস্মাদিতি। কস্মান্ন কর্ম্মসংন্যাসাদেব সিদ্ধিমধিগচ্ছতীতি পূর্ব্বেণ সম্বন্ধঃ। কদাচিৎ ক্ষণমাত্রমপি ন কশ্চিদকর্ম্মকৃৎ তিষ্ঠতীত্যত্র হেতুত্বেনোত্তরার্দ্ধং ব্যাচষ্টে—কস্মাদিতি। সর্ব্বশব্দাৎ জ্ঞানবানপি গুণৈরবশঃ সন্ কর্ম্ম কার্য্যতে ততশ্চ জ্ঞানবতঃ সংন্যাসবচনমনবকাশং স্যাদিত্যাশঙ্ক্যাহ—অজ্ঞ ইতীতি। তমেব বাক্যশেষং বাক্যশেষাবষ্টম্ভেন স্পষ্টয়তি—যত ইতি। আত্মজ্ঞানবতে গুণৈরবিচাল্যতয়া গুণাতীতত্ববচনাদজ্ঞস্যৈব সত্ত্বাদিগুণৈরিচ্ছাভেদেন কার্য্যকরণসংঘাতং প্রবর্ত্তয়িতুমশক্যস্য অজিতকার্য্যকরণসংঘাতস্য ক্রিয়াসু প্রবর্ত্তমানত্বমিত্যর্থঃ। জ্ঞানযোগেনেত্যাদিনা উক্তমর্থাস্য বাক্যশেষোপপত্তিরিত্যাহ—সাংখ্যানা-

ম্বিতি। জ্ঞানিনাং গুণপ্রযুক্তচলনাভাবেঽপি স্বাভাবিকচলনবলাৎ কর্ম্মযোগো ভবিষ্যতীত্যাশঙ্ক্যাহ—জ্ঞানিনাং স্থিতি। প্রত্যগাত্মনি স্বারসিকচলনাসম্ভবে * প্রাগুক্তং ন্যায়ং স্মারয়তি—তথা চেতি ॥ ৫

অনুবাদ। কি কারণে জ্ঞান না হইলে কেবল কর্ম্মসংন্যাসমাত্রেই পুরুষ নৈষ্কর্ম্ম্যলক্ষণসিদ্ধি প্রাপ্ত হইতে পারে না—এই প্রকার জিজ্ঞাসা যদি কেহ করে, তাহা হইলে, তাহার উত্তর দেওয়া হইতেছে যে—ন হি ইত্যাদি।

যে কারণ ক্ষণকালও কোন সময়ে কোন ব্যক্তি কর্ম্ম পরিত্যাগ করিয়া থাকিতে পারে না; কেন [ থাকিতে পারে না ? ] যেহেতু অবশ হইয়া সকল প্রাণীই প্রকৃতি হইতে জাত সত্ত্ব রজঃ ও তমো গুণের দ্বারা কর্ম্মে প্রবর্ত্তিত হয়। এই বাক্যের শেষে অজ্ঞ এই পদটির পূরণ করিতে হইবে [ অর্থাৎ অজ্ঞ ব্যক্তিই প্রকৃতির বশীভূত হইয়া কার্য্যে প্রবর্ত্তিত হয় ] কারণ, পরে বলিয়াছেন যে, "গুণৈর্যো ন বিচাল্যতে" ( অর্থাৎ যে ব্যক্তি গুণের দ্বারা বিচালিত না হন, তিনিই জ্ঞানী ) এই প্রকার বক্ষ্যমাণ শ্লোক-নিবহের দ্বারা অজ্ঞ জীব হইতে সাংখ্য ( অর্থাৎ জ্ঞানী ) দিগের পৃথক করিয়া নির্দ্দেশ করা হইয়াছে বলিয়া, [ ইহাই বুঝিতে হইবে যে ] যাহাদের জ্ঞান উৎপন্ন হয় নাই, তাহাদেরই কর্ম্মযোগের অনুষ্ঠান কর্ত্তব্য, জ্ঞানিগণের কার্য্য করিবার আবশ্যকতা নাই। জ্ঞানিগণ গুণের বশে পরিচালিত হয়েন না, তাঁহাদের স্বতঃও কোন প্রকার চলনাদিরূপ বিকার সম্ভবপর নহে, এই কারণ তাঁহাদের কর্ম্মযোগের আবশ্যকতা নাই. "বেদাবিনাশিনম্ ইত্যাদি শ্লোকেও এই প্রকার ব্যাখ্যা করা গিয়াছে ॥ ৫

কর্ম্মেন্দ্রিয়াণি সংযম্য য আস্তে মনসা স্মরন্।
ইন্দ্রিয়ার্থান্ বিমূঢ়াত্মা মিথ্যাচারঃ স উচ্যতে ॥ ৬

অন্বয়। যঃ কর্ম্মেন্দ্রিয়াণি সংযম্য (নিরুধ্য) মনসা ইন্দ্রিয়ার্থান্ ( বিষয়ান্ ) স্মরন্ আস্তে স বিমূঢ়াত্মা মিথ্যাচারঃ উচ্যতে ॥ ৬

অনুবাদ। যে ব্যক্তি [ লোকলজ্জাদি হইতে পরিত্রাণ পাইবার জন্য ] বাহ্য ইন্দ্রিয় সকলকে বিষয়ের উপভোগ হইতে বিরত করিয়া, মনের দ্বারা [ ইন্দ্রিয়ভোগ্য ] বিষয়-সমূহের [ অনবরত ] স্মরণ করিয়া থাকে, সেই বিমূঢ়চেতা পুরুষকে মিথ্যাচার বলা যায় ॥ ৬

ভাষ্য। যত্ত্বনাত্মজ্ঞশ্চোদিতং কর্ম্ম নারভতে ইতি তদসদেবেত্যাহ—কর্ম্মেন্দ্রিয়াণীতি। কর্ম্মেন্দ্রিয়াণি হস্তাদীনি সংযম্য সংহৃত্য যঃ আস্তে তিষ্ঠতি মনসা

* স্বাভাবিকচলনাসম্ভবে ইতি বা পাঠঃ।

স্মরন্ চিন্তয়ন্ ইন্দ্রিয়ার্থান্ বিষয়ান্ বিমূঢ়াত্মা বিমূঢ়ান্তঃকরণঃ মিথ্যাচারঃ মৃষাচারঃ পাপাচারঃ স উচ্যতে ॥ ৬

আনন্দগিরিটীকা। আত্মবদনাত্মজ্ঞস্যাপি তর্হি কর্ম্মাকুর্ব্বতো ন প্রত্যবায়ঃ শরীরেন্দ্রিয়সংঘাতং নিয়ন্তুমসমর্থস্য মূর্খস্যাপি সংন্যাসসম্ভবাদিত্যাশঙ্ক্যাহ— যস্ত্বিতি। তস্য চোদিতাকরণং তচ্ছব্দেন পরামৃশ্যতে—তদসদিতি। মিথ্যাচারত্বাদিতিভাবঃ। মিথ্যাচারতামেব বর্ণয়তি—কর্ম্মেন্দ্রিয়াণীতি ॥ ৬

অনুবাদ। অনাত্মজ্ঞ ব্যক্তিও যে বিহিত কর্ম্মের আরম্ভ না করে, তাহা ভাল নহে, ইহাই বলিতেছেন যে—কর্ম্মেন্দ্রিয়াণীত্যাদি। কর্ম্মেন্দ্রিয় [অর্থাৎ] হস্তপদাদি সংযত [ অর্থাৎ ] নিয়মিত করিয়া যে ব্যক্তি মনে মনে "ইন্দ্রিয়ার্থ" বিষয় সকলের স্মরণ [অর্থাৎ] চিন্তা করিতে থাকে, সেই ব্যক্তি বিমূঢ়াত্মা [অর্থাৎ] মোহাক্রান্ত-হৃদয়। [ তাহাকে ] মিথ্যাচার, মৃষাচার [ অর্থাৎ কপটাচার বা পাপাচার ] বলা যায় ॥ ৬

যস্ত্বিন্দ্রিয়াণি মনসা নিয়ম্যারভতেঽর্জ্জুন।
কর্ম্মেন্দ্রিয়ৈঃ কর্ম্মযোগমসক্তঃ স বিশিষ্যতে ॥ ৭

অন্বয়। হে অর্জ্জুন! যস্তু ( যঃ পুনঃ ) ইন্দ্রিয়াণি মনসা নিয়ম্য ( সংরুধ্য ) অসক্তঃ [ সন্ ] কর্ম্মেন্দ্রিয়ৈঃ কর্ম্মযোগম্ আরভতে স বিশিষ্যতে ॥ ৭

অনুবাদ। হে অর্জ্জুন! কিন্তু যে ব্যক্তি মনের দ্বারা বুদ্ধীন্দ্রিয় নিচয়কে নিয়মিত করিয়া স্বয়ং অনাসক্ত হইয়া কর্ম্মেন্দ্রিয়-সমূহের দ্বারা কর্ম্মযোগের আরম্ভ করেন, সেই ব্যক্তিই শ্রেষ্ঠ বলিয়া বিশেষিত হন ॥ ৭

ভাষ্য। যস্ত্বিতি। যস্তু পুনঃ কর্ম্মণ্যধিকৃতঃ অজ্ঞঃ বুদ্ধীন্দ্রিয়াণি মনসা নিয়ম্য আরভতে অর্জ্জুন কর্ম্মেন্দ্রিয়ৈঃ বাক্‌পাণ্যাদিভিঃ। কিমারভত ইত্যাহ— কর্ম্মযোগমসক্তঃ সন্ স বিশিষ্যতে ইতরস্মান্মিথ্যাচারাৎ ॥ ৭

আনন্দগিরিটীকা। অনাত্মজ্ঞস্য চোদিতমকুর্ব্বতো জাগ্রতো বিষয়ান্তরদর্শনপ্রৌব্যাৎ মিথ্যাচারত্বেন প্রত্যবায়িত্বমুক্ত্বা বিহিতমনুতিষ্ঠতস্তস্যৈব ফলাভিলাষবিকলস্য সদাচারত্বেন বৈশিষ্ট্যমাচষ্টে—যস্ত্বিন্দ্রিয়াণীতি। বিহিতমনুতিষ্ঠতো মূর্খাৎ কর্ম্ম ত্যজতো বৈশিষ্ট্যমক্ষরয়োজনয়া স্পষ্টয়তি—যস্তু পুনরিতি ॥ ৭

অনুবাদ। যস্ত্বিত্যাদি [ শ্লোকের অর্থ এই ] কিন্তু যে ব্যক্তি কর্ম্মেতে অধিকৃত [ অর্থাৎ ] অনাত্মজ্ঞ [ এই জন্য ] চক্ষুরাদি জ্ঞানেন্দ্রিয় নিচয়কে মনের দ্বারা নিয়মিত করিয়া, বাক্‌পাণি প্রভৃতি কর্ম্মেন্দ্রিয় সমূহের দ্বারা হে অর্জ্জুন আরম্ভ

করে। কি আরম্ভ করে? তাহাই বলিতেছেন যে, অনাসক্ত হইয়া কর্ম্মযোগের আরম্ভ করে, সেই ব্যক্তি ইতর মিথ্যাচার ব্যক্তি হইতে [ শ্রেষ্ঠ বলিয়া ] বিশেষিত হইয়া থাকে ॥ ৭

নিয়তং কুরু কর্ম্ম ত্বং কর্ম্ম জ্যায়ো হ্যকর্ম্মণঃ।
শরীরযাত্রাপি চ তে ন প্রসিধ্যেদকর্ম্মণঃ ॥ ৮

অন্বয়। ত্বং নিয়তং কর্ম্ম কুরু ; হি ( যস্মাৎ ) অকর্ম্মণঃ ( কর্ম্মণামনারম্ভাৎ ) কর্ম্ম জ্যায়ঃ ( শ্রেষ্ঠতরম্ )। [ কিং ] চ অকর্ম্মণঃ তে শরীরযাত্রাঽপি (শরীরস্থিতিরপি ) ন প্রসিধ্যেৎ ॥ ৮

অনুবাদ। তুমি, [ তোমার অধিকারের অনুরূপ ] কর্ম্মের অনুষ্ঠান কর। কর্ম্মের অনারম্ভ অপেক্ষা বিহিত কর্ম্মের অনুষ্ঠান শ্রেয়স্কর। [ আরও দেখ ] তুমি যদি কর্ম্ম না কর, তাহা হইলে তোমার শরীরযাত্রাও সিদ্ধ হইতে পারিবে না ॥ ৮

ভাষ্য। যত এবম্ অতঃ নিয়তমিতি। নিয়তং নিত্যং যো যস্মিন্ কর্ম্মণি অধিকৃতঃ ফলায় চ অশ্রুতং তন্নিয়তং কর্ম্ম তৎ কুরু ত্বং হে অর্জ্জুন। যতঃ কর্ম্ম জ্যায়োঽধিকতরং ফলতো হি যস্মাৎ অকর্ম্মণঃ অকরণাৎ অনারম্ভাৎ। কথং শরীরযাত্রা শরীরস্থিতিরপি চ তে তব ন প্রসিধ্যেৎ প্রসিদ্ধিং ন গচ্ছেৎ অকর্ম্মণোঽকরণাৎ। অতো দৃষ্টঃ কর্ম্মাকর্ম্মণো বিশেষো লোকে ॥ ৮

আনন্দগিরিটীকা। কর্ম্মানুষ্ঠায়িনো বৈশিষ্ট্যমুপদিষ্টমনূদ্য তদনুষ্ঠানমধিকৃতেন কর্ত্তব্যমিতি নিগময়তি—যত ইতি। উক্তমেব হেতুং ভগবদনুমতিকথনেন স্ফুটয়তি—কর্ম্মেতি। ইতশ্চ ত্বয়া কর্ত্তব্যং কর্ম্মেত্যাহ—শরীরেতি তন্নিয়তং তত্রাধিকৃতস্তেতি সম্বন্ধঃ। স্বর্গাদিফলে দর্শপূর্ণমাসাদাবধিকৃতস্ত তদপি নিত্যং স্যাদিত্যাশঙ্ক্য বিশিনষ্টি—ফলায়েতি। নিত্যং কর্ম্মনিয়মেন কর্ত্তব্যমিত্যত্র হেতুমাহ—যত ইতি। হি শব্দোপাত্তমুক্তমেব হেতুমনুবদতি—যস্মাদিতি। করণস্তাকরণাজ্জ্যায়স্ত্বং প্রশ্নপূর্ব্বকং প্রকটয়তি—কথমিত্যাদিনা। সত্যেব কর্ম্মণি দেহাদিচেষ্টাদ্বারা শরীরং স্থাতুং পারয়তি তদভাবে জীবনমেব দুর্লভং ভবেদিতি ফলিতমাহ—অত ইতি ॥ ৮

অনুবাদ। যে হেতু এই প্রকার, সেই জন্য [ বলিতেছেন যে ], নিয়তমিত্যাদি। নিয়ত [ এই শব্দের অর্থ ] নিত্য, যে ব্যক্তি যে কর্ম্মের অধিকারী, অথচ যে কর্ম্মের ফল শ্রুত হয় নাই, সেই ব্যক্তির পক্ষে সেই কর্ম্মই নিয়ত

কর্ম্ম। হে অর্জ্জুন, তুমি সেই নিত্য কর্ম্মের অনুষ্ঠান কর, যে হেতু অকর্ম্ম হইতে, [ অর্থাৎ ] বিহিত কর্ম্মের অনারম্ভ হইতে, ফলের জনক এই জন্য বিহিত কর্ম্মের অনুষ্ঠান শ্রেয়স্কর। কর্ম্মের অনুষ্ঠান না করিলে, তোমার শরীরযাত্রা [ অর্থাৎ ] শরীরস্থিতিও প্রসিদ্ধ হইতে পারে না ; এই কারণে লোকে কর্ম্ম ও অকর্ম্মের পরস্পর বৈলক্ষণ্য পরিলক্ষিত হয় ॥ ৮

যজ্ঞার্থাৎ কর্ম্মণোঽন্যত্র লোকোঽয়ং কর্ম্মবন্ধনঃ।
তদর্থং কর্ম্ম কৌন্তেয় মুক্তসঙ্গঃ সমাচর ॥ ৯

অন্বয়। অয়ং লোকঃ যজ্ঞার্থাৎ ( পরমেশ্বর-প্রীতিপ্রয়োজনাৎ ) কর্ম্মণো ঽন্যত্র ( অন্যেন কর্ম্মণা ) কর্ম্মবন্ধনঃ ভবতি। হে কৌন্তেয় [ তস্মাৎ ] মুক্তসঙ্গঃ [ সন্ ] তদর্থং ( ঈশ্বরার্থং ) কর্ম্ম সমাচর ॥ ৯

অনুবাদ। যজ্ঞের অর্থাৎ পরমেশ্বরের প্রীতিকে উদ্দেশ না করিয়া যে কর্ম্ম [ কামনাবশে ] কৃত হয়, সেই কর্ম্মের দ্বারাই লোক [ সংসারে ] বদ্ধ হইয়া থাকে, হে কুন্তীনন্দন! তুমি আসঙ্গ পরিত্যাগপূর্ব্বক পরমেশ্বরের প্রীতির জন্য বিহিত কর্ম্মের অনুষ্ঠান কর ॥ ৯

ভাষ্য। যচ্চ মন্যসে বন্ধার্থত্বাৎ কর্ম্ম ন কর্ত্তব্যমিতি তদপ্যসৎ, কথম্— যজ্ঞার্থাদিতি। "যজ্ঞো বৈ বিষ্ণুঃ" ইতি শ্রুতেঃ যজ্ঞঃ ঈশ্বরঃ, তদর্থং যৎ ক্রিয়তে তদ্ যজ্ঞার্থং কর্ম্ম তস্মাৎ কর্ম্মণোঽন্যত্র অন্যেন কর্ম্মণা লোকোঽয়মধিকৃতঃ কর্ম্মকৃৎ কর্ম্মবন্ধনঃ কর্ম্ম বন্ধনং যস্য সোঽয়ং কর্ম্মবন্ধনঃ লোকো ন তু যজ্ঞার্থাৎ, অতস্তদর্থং যজ্ঞার্থং কর্ম্ম কৌন্তেয় মুক্তসঙ্গঃ কর্ম্মফলসঙ্গবর্জ্জিতঃ সন্ সমাচর নির্ব্বর্ত্তয় ॥ ৯

আনন্দগিরিটীকা। কর্ম্মণা বধ্যতে জন্তুরিতি স্মৃতের্বন্ধার্থং কর্ম্ম তৎ ন শ্রেয়োঽর্থিনা কর্ত্তব্যমিত্যাশঙ্কামনূদ্য দূষয়তি—যচ্চেত্যাদিনা! কর্ম্মাধিকৃতস্য তদকরণমযুক্তমিতি প্রতিজ্ঞাতং প্রশ্নপূর্ব্বকং বিবৃণোতি—কথমিত্যাদিনা। ফলাভিসন্ধিমন্তরেণ যজ্ঞার্থং কর্ম্ম কুর্ব্বাণস্য বন্ধাভাবাৎ তাদর্থ্যেন কর্ম্ম কর্ত্তব্যমিত্যাহ—তদর্থমিতি। যজ্ঞার্থং কর্ম্মেত্যযুক্তং ন হি কর্ম্মার্থমেব কর্ম্মেত্যাশঙ্ক্য ব্যাচষ্টে—যজ্ঞো বৈ বিষ্ণুরিতি। কথং তর্হি কর্ম্মণা বধ্যতে জন্তুরিতি-স্মৃতিস্তত্রাহ—তস্মাদিতি। ঈশ্বরার্পণবুদ্ধ্যা কৃতস্য কর্ম্মণোর্ব্বন্ধার্থত্বাভাবে ফলিতমাহ—অত ইতি ॥ ৯

অনুবাদ। যদি বিবেচনা কর যে কর্ম্ম, বন্ধনের প্রতি হেতু, অতএব কর্ত্তব্য নহে, তাহাও সাধু নহে। কেন? [ তাহাই বলা যাইতেছে ..যে ]

যজ্ঞার্থাদিতি। যজ্ঞই বিষ্ণু এই প্রকার শ্রুতির বচন আছে বলিয়া যজ্ঞশব্দের অর্থ বিষ্ণু [ অর্থাৎ, ] ঈশ্বর। তাঁহার [ প্রীতির ] জন্য যে কর্ম্ম করা যায়, তাহার নাম যজ্ঞার্থ-কর্ম্ম, সেই যজ্ঞার্থ কর্ম্ম হইতে অন্য কর্ম্মের আচরণ করিলেই লোক, [ অর্থাৎ ], সেই সেই বিহিত কর্ম্মের অধিকারী [ কামনাবান্ ] পুরুষ, কর্ম্মবন্ধন হয়, কর্ম্মই বন্ধের প্রতি হেতু যাহার পক্ষে হয়, তাহাকেই কর্ম্মবন্ধন কহা যায়। যজ্ঞার্থ কর্ম্মের অনুষ্ঠানে লোক কর্ম্মবন্ধন হয় না; হে কৌন্তেয়, [ তুমি ] তদর্থ ( অর্থাৎ যজ্ঞার্থ ), কর্ম্মের অনুষ্ঠান কর। [ কি ভাবে কর্ম্মের অনুষ্ঠান করিতে হইবে, তাহাও বলি, ] "মুক্তসঙ্গ" কর্ম্মফল লাভের প্রতি আসক্তি পরিহার করিয়া কার্য্যের অনুষ্ঠান কর॥ ৯

সহযজ্ঞাঃ প্রজাঃ সৃষ্ট্বা পুরোবাচ প্রজাপতিঃ।
অনেন প্রসবিষ্যধ্বমেষ বোঽস্ত্বিষ্টকামধুক্॥ ১০

অন্বয়। পুরা প্রজাপতিঃ সহযজ্ঞাঃ প্রজাঃ সৃষ্ট্বা উবাচ [ কিমিত্যাহ ] অনেন ( যজ্ঞেন ) প্রসবিষ্যধ্বম্ এষ যজ্ঞঃ বঃ ( যুষ্মাকং ) ইষ্টকামধুক্—( অভিলষিতফলবিশেষ-সম্পাদকঃ ) [ ভবিষ্যতীতিশেষঃ ]॥ ১০

অনুবাদ। পূর্ব্বে প্রজাপতি যজ্ঞের সহিত প্রজা সৃষ্টি করিয়া [ তাহাদিগকে ] বলিয়াছিলেন যে [ তোমরা ] এই যজ্ঞের দ্বারা বৃদ্ধি লাভ কর। এই যজ্ঞই তোমাদের অভিলষিত ফল সকল প্রদান করিতে সমর্থ হউক॥ ১০

ভাষ্য। ইতশ্চাধিকৃতেন কর্ম্ম কর্ত্তব্যম্—সহেতি। সহযজ্ঞাঃ যজ্ঞসহিতাঃ প্রজাস্ত্রয়ো বর্ণাস্তাঃ সৃষ্ট্বা উৎপাদ্য পুরা সর্গাদৌ উবাচ উক্তবান্ প্রজাপতিঃ প্রজানাং স্রষ্টা,, অনেন যজ্ঞেন প্রসবিষ্যধ্বং প্রসবো বৃদ্ধিরুৎপত্তিস্তাং কুরুধ্বম্। এষ যজ্ঞঃ বো যুষ্মাকম্ অস্তু ভবতু ইষ্টকামধুক্। ইষ্টান্ অভিপ্রেতান্ কামান্ ফলবিশেষান্ দোগ্ধীতি ইষ্টকামধুক্॥ ১০

আনন্দগিরিটীকা। নিত্যস্য কর্ম্মণো নৈমিত্তিকসহিতস্যাধিকৃতেন কর্ত্তব্যত্বে হেত্বন্তরপরত্বেন অনন্তরশ্লোকমবতারয়তি—ইতশ্চেতি। কথং পুনরনেন যজ্ঞেন বৃদ্ধিরস্মাভিঃ শক্যা কর্ত্তুমিত্যাশঙ্ক্যাহ—এষ ইতি॥ ১০

অনুবাদ। এই কারণেও অধিকৃত ব্যক্তির কার্য্য করিতে হইবে, যে কারণ যজ্ঞের সহিত প্রজা [ অর্থাৎ ] ব্রাহ্মণ, ক্ষত্রিয় ও বৈশ্য এই তিন বর্ণকে সৃষ্টির প্রথমে নির্ম্মাণ করিয়া "প্রজাপতি" প্রজাগণের স্রষ্টা বলিয়াছেন যে, এই যজ্ঞের দ্বারা তোমরা প্রসব কর, প্রসব শব্দের অর্থ বৃদ্ধি, বা উৎপত্তি, [ অর্থাৎ ]

বৃদ্ধি লাভ কর। এই যজ্ঞ তোমাদের ইষ্টকামধুক্ হউক, ইষ্ট শব্দের অর্থ অভিলষিত, কাম শব্দের অর্থ ফল বিশেষ, সেই ইষ্টকামকে যে দোহন করে (উৎপাদন করে) তাহাকেই ইষ্টকামধুক্ বলা যায় ॥ ১০

দেবান্ ভাবয়তানেন তে দেবা ভাবয়ন্তু বঃ।
পরস্পরং ভাবয়ন্তঃ শ্রেয়ঃ পরমবাপ্স্যথ ॥ ১১

অন্বয়। অনেন (যজ্ঞেন) দেবান্ ভাবয়ত (বর্দ্ধয়ত) তে দেবাঃ [ভাবিতাঃ সন্তঃ] বঃ (যুষ্মান্) ভাবয়ন্তু (পরিতৃপ্তান্ কুর্ব্বন্তু) [যূয়ং] পরস্পরং ভাবয়ন্তঃ পরং শ্রেয়ঃ [স্বর্গাদিরূপং] অবাপ্স্যথ (প্রাপ্তাঃ ভবিষ্যথ) ॥ ১১

অনুবাদ। এই যজ্ঞের দ্বারা তোমরা দেবগণের তৃপ্তিসাধন কর, এবং পরিতৃপ্ত হইয়া সেই দেবতাগণও তোমাদের অভ্যুদয় সাধন করুন, এই প্রকারে পরস্পরের বৃদ্ধি করিয়া তোমরা সকলে পরম শ্রেয়ঃ লাভ কর ॥ ১১

ভাষ্য। কথং—দেবানিতি। দেবান্ ইন্দ্রাদীন্ ভাবয়ত বর্দ্ধয়ত অনেন যজ্ঞেন। তে দেবা ভাবয়ন্তু আপ্যায়য়ন্তু বৃষ্ট্যাদিনা বো যুষ্মান্ এবং পবস্পরম্ অন্যোন্যং ভাবয়ন্তঃ শ্রেয়ঃ পরমপি জ্ঞানপ্রাপ্তিক্রমেণ অবাপ্স্যথ স্বর্গং বা পরং শ্রেয়ঃ অবাপ্স্যথ ॥ ১১

আনন্দগিরিটীকা। কথং পুনরভীষ্টফলবিশেষহেতুত্বং যজ্ঞস্য বিজ্ঞায়তে ন হি দেবতাপ্রসাদাদৃতে স্বর্গাদিরভ্যুদয়ো লভ্যতে নাপি সম্যগ্দর্শনমন্তরেণ নিঃশ্রেয়সং সেদ্ধুং পারয়তীতি শঙ্কতে—কথমিতি। তত্র শ্লোকেনোত্তরমাহ—দেবানিতি। মুমুক্ষুত্ববুভুক্ষুত্ববিভাগেন শ্রেয়সি বিকল্পঃ ॥ ১১

অনুবাদ। যজ্ঞ কি প্রকারে ইষ্ট ফল প্রদান করে? [তাহাই বলা যাইতেছে যে,] দেবানিত্যাদি। এই যজ্ঞের দ্বারা ইন্দ্রাদি দেবগণের বৃদ্ধি সাধন কর। সেই সকল দেবতাগণও বৃষ্টি প্রভৃতির দ্বারা তোমাদের পরিতৃপ্তি সাধন করুন। এই প্রকার অন্যোন্য অন্যোন্যের বৃদ্ধি সম্পাদন দ্বারা তোমরা জ্ঞানপ্রাপ্তি দ্বারা পরম শ্রেয়ঃ নির্ব্বাণ, কিংবা স্বর্গাদিরূপ পরম শ্রেয়ঃ লাভ করিবে ॥ ১১

ইষ্টান্ ভোগান্ হি বো দেবা দাস্যন্তে যজ্ঞভাবিতাঃ।
তৈর্দত্তানপ্রদায়ৈভ্যো যো ভুঙ্‌ক্তে স্তেন এব সঃ ॥ ১২

অন্বয়। দেবাঃ যজ্ঞভাবিতাঃ সন্তঃ বো (যুষ্মভ্যং) ইষ্টান্ (অভিলষিতান্) ভোগান্ দাস্যন্তে। তৈঃ (দেবৈঃ) দত্তান্ [ভোগান্] এভ্যঃ (দেবেভ্যঃ) অপ্রদায় যো ভুঙ্‌ক্তে স স্তেন এব (চোর এব) ॥ ১২

অনুবাদ। দেবতাগণ যজ্ঞেরদ্বারা পরিতোষিত হইয়া, তোমাদের অভিলষিত ভোগ-সমূহ প্রদান করিবেন। দেবগণকে না দিয়া, যেব্যক্তি তাঁহাদের প্রদত্ত ভোগ্য বস্তু সকল স্বয়ং ভোগ করিয়া থাকে, সে ব্যক্তি চোর॥ ১২

ভাষ্য। কিঞ্চ ইষ্টান্ ভোগানিতি। ইষ্টান্ অভিপ্রেতান্ ভোগান্ হি বো যুষ্মভ্যং দেবা দাস্যন্তে বিতরিষ্যন্তি স্ত্রীপশুপুত্রাদীন্ যজ্ঞভাবিতা যজ্ঞৈর্বর্দ্ধিতা স্তোষিতা ইত্যর্থঃ। তৈ দেঁবৈর্দত্তান্ ভোগান্ অপ্রদায় অদত্বা আনৃণ্যমকৃত্বা ইত্যর্থঃ, এভ্যো দেবেভ্যো যো ভুঙক্তে, স্বদেহেন্দ্রিয়াণ্যেব তর্পয়তি স্তেন এব তস্কর এব সঃ দেবাদিস্বাপহারী॥ ১২

আনন্দগিরিটীকা। ইতশ্চাধিকৃতেন কর্ম্ম কর্ত্তব্যমিত্যাহ—কিঞ্চেতি। কথমস্মাভির্ভাবিতাঃ সন্তো দেবা ভাবয়িষ্যন্তি অস্মানিতি তদাহ—ইষ্টানিতি। যজ্ঞানুষ্ঠানেন পূর্ব্বোক্তরীত্যা স্বর্গাপবর্গয়োর্ভাবেহপি কথং স্ত্রীপশুপুত্রাদিসিদ্ধিরিত্যাশঙ্ক্য পূর্ব্বার্দ্ধং ব্যাকরোতি—ইষ্টানভিপ্রেতানিতি। পশ্বাদিভিশ্চ যজ্ঞানুষ্ঠানদ্বারা ভোগে নিবর্ত্তনীয়োহন্যথা প্রত্যবায়প্রসঙ্গাদিত্যুত্তরার্দ্ধং ব্যাচষ্টে—তৈরিতি। আনৃণ্যমকৃত্বেত্যয়মর্থঃ—দেবানামৃষীণাং পিতৄণাঞ্চ যজ্ঞেন ব্রহ্মচর্য্যেণ প্রজয়া চ সন্তোষমনাপাদ্য স্বকীয়ং কার্য্যকারণসংঘাতমেব পোষ্টুং ভুঞ্জানস্তস্করো ভবতীতি॥ ১২

অনুবাদ। [যে কারণ অধিকারী পুরুষের পক্ষে কর্ম্ম অবশ্য কর্ত্তব্য, তাহার] অন্য কারণও নির্দ্দিষ্ট হইতেছে যে—ইষ্টান্ ভোগানিত্যাদি। দেবগণ যজ্ঞ-সমূহের দ্বারা ভাবিত—বর্দ্ধিত [অর্থাৎ] পরিতোষিত হইয়া, তোমাদের অভিলষিত পুত্র স্ত্রী পশু প্রভৃতি ভোগের বস্তু প্রদান করিবেন। সেই দেবগণ কর্ত্তৃক প্রদত্ত ভোগ সকল, তাঁহাদিগকে না প্রদান করিয়া [অর্থাৎ] তাঁহাদের ঋণ হইতে আপনাদিগকে যজ্ঞাদিদ্বারা মুক্ত না করিয়া, যে ব্যক্তি গ্রহণ করিয়া থাকে, সে স্তেন [অর্থাৎ] তস্কর, [কারণ] সে দেবতাপ্রভৃতির ধনাপহারী, কেবল নিজের ইন্দ্রিয় ও দেহের তৃপ্তিসাধনই করিয়া থাকে॥ ১২

**যজ্ঞশিষ্টাশিনঃ সন্তো মুচ্যন্তে সর্ব্বকিল্বিষৈঃ।**
**ভুঞ্জতে তে ত্বঘং পাপা যে পচন্ত্যাত্মকারণাৎ॥ ১৩**

অন্বয়। যজ্ঞশিষ্টাশিনঃ যজ্ঞাবশিষ্টভোজনশীলাঃ) সন্তঃ (সাধবঃ) সর্ব্বকিল্বিষৈঃ (সর্ব্বপাপৈঃ) মুচ্যন্তে। যে তু পাপাঃ [জনাঃ] আত্মকারণাৎ (আত্মতৃপ্ত্যর্থমেব) পচন্তি, তে অঘং (পাপং) ভুঞ্জতে (লভন্তে)॥ ১৩

অনুবাদ। যে সকল সাধুব্যক্তি, যজ্ঞের অবশিষ্ট অন্ন ভোজন করিয়া থাকেন, তাঁহারা সকল প্রকার পাপ হইতে মুক্তিলাভ করিয়া থাকেন। যাহারা কিন্তু নিজের পরিতৃপ্তির জন্য অন্নাদি পাক করিয়া থাকে, তাহারা পাপই ভোজন করে (অর্থাৎ পাপী হয়)॥ ১৩

ভাষ্য। যে পুনঃ—যজ্ঞেতি। দেবযজ্ঞাদীন্ নির্ব্বর্ত্ত্য তচ্ছিষ্টমশনম্ অমৃতাখ্যম্ অশিতুং শীলং যেষাং তে যজ্ঞশিষ্টাশিনঃ সন্তো মুচ্যন্তে সর্ব্বকিল্বিষৈঃ সর্ব্বপাপৈঃ চুল্ল্যাদিপঞ্চসূনাকৃতৈঃ প্রমাদকৃতহিংসাদিজনিতৈশ্চান্যৈঃ। যেত্বাত্মম্ভরয়ো ভুঞ্জতে তু অঘং পাপং স্বয়মপি পাপা যে পচন্তি পাকং নির্ব্বর্ত্তয়ন্তি আত্মকারণাদাত্মহেতোঃ॥ ১৩

আনন্দগিরিটীকা। দেবাদিভ্যঃ সংবিভাগমকৃত্বা ভুঞ্জানানাং প্রত্যবায়িত্বমুক্ত্বা তদন্যেষাং সর্ব্বদোষরাহিত্যং দর্শয়তি—যে পুনরিতি। যজ্ঞশিষ্টাশিনে যে পুনস্তে তাদৃশাঃ সন্তঃ সর্ব্বকিল্বিষৈঃ মুচ্যন্ত ইতি যোজনা। তৈর্দত্তানিত্যাদিনোক্তং নিগময়তি—ভুঞ্জত ইতি। দেবযজ্ঞাদীনিত্যাদিশব্দেন পিতৃযজ্ঞোমনুষ্যযজ্ঞোভূতযজ্ঞো ব্রহ্মযজ্ঞশ্চেতি চত্বারো যজ্ঞা গৃহ্যন্তে, চুল্লীশব্দেন পিঠরধারণার্থক্রিয়াং কুর্ব্বন্তো বিন্যাসবিশেষবন্তস্ত্রয়ো গ্রাবাণো বিবক্ষ্যন্তে। আদিশব্দেন কণ্ডনী পেষণী মার্জ্জন্যুদককুম্ভশ্চেত্যেতে হিংসাহেতবো গৃহীতাঃ তান্যেতানি পঞ্চ প্রাণিনাং সূনাস্থানানি হিংসাকারণানি তৎপ্রযুক্তৈঃ সর্ব্বৈরপি বুদ্ধবুদ্ধিপূর্ব্বকৈর্দুরিতৈর্মুচ্যন্ত ইতি সম্বন্ধঃ। প্রমাদো বিচারব্যতিরেকেণাবুদ্ধিপূর্ব্বকমুপনতং পাদপাতাদি কর্ম্ম, তেন প্রাণিনাং হিংসা সম্ভাব্যতে। আদিশব্দেনাশুচিসংস্পর্শাদি গৃহীতং, তদুত্থৈশ্চ পাপৈর্মহাযজ্ঞকারিণো মুচ্যন্তে। উক্তং হি—

"কণ্ডনং (নী) পেষণং (ণী) চুল্লী উদকুম্ভশ্চ মার্জ্জনী।
পঞ্চ সূনা গৃহস্থস্য পঞ্চযজ্ঞাৎ প্রণশ্যতি ইতি॥"
"পঞ্চ সূনা গৃহস্থস্য চুল্লী পেষণ্যবস্করঃ।
কণ্ডনী চৈব কুম্ভশ্চ বধ্যন্তে যাস্তু বাহয়ন্॥" ইতি চ।—

অস্যায়মর্থঃ যা যথোক্তাঃ পঞ্চসংখ্যকা গৃহস্থস্য সূনাস্তা যো বাহয়ন্নাপাদয়ন্ বর্ত্ততে তেন প্রাণিনো বুদ্ধিপূর্ব্বকমবুদ্ধিপূর্ব্বকঞ্চ বধ্যন্তে তৎপ্রযুক্তং সর্ব্বমপি পাপং মহাযজ্ঞানুষ্ঠানাৎ প্রণশ্যতীতি মহাযজ্ঞানুষ্ঠানস্তুত্যর্থং তদনুষ্ঠানবিমুখান্ নিন্দতি—যে ত্বিতি। আত্মম্ভরিত্বমেব স্ফোরয়তি—যে পচন্তীতি। স্বদেহেন্দ্রিয়পোষণার্থমেব পাকং কুর্ব্বতাং দেবযজ্ঞাদিপরাঙ্মুখানাং পাপভূয়স্ত্বং দর্শয়তি—ভুঞ্জত ইতি। পাঠক্রমস্ত্বর্থক্রমাদপবাধনীয়ঃ॥ ১৩

অনুবাদ। যাহারা কিন্তু [ যজ্ঞাদি করে, তাহাদের বিষয়ে বলা যাইতেছে যে ] যজ্ঞ ইত্যাদি। দেবযজ্ঞ প্রভৃতি সম্পাদন করিয়া তাহা হইতে অবশিষ্ট অমৃত নামক [ ভক্ষ্যবস্তু ] ভোজন করাই যাঁহাদের স্বভাব, তাঁহারা যজ্ঞশিষ্টাশী [ এই শব্দের দ্বারা বোধিত হইয়া থাকে ] সেই যজ্ঞশিষ্টাশী সৎপুরুষগণ সর্ব্বপ্রকার পাপ, [ অর্থাৎ ] চুল্লী প্রভৃতি হিংসা-কারণ বস্তুর নিত্য-ব্যবহার-জনিত, গৃহস্থ জনের অপরিহরণীয় পাপ এবং অজ্ঞানকৃত হিংসাজনিত অন্যান্য পাপ হইতে মুক্তিলাভ করিয়া থাকে ; যে সকল আত্মম্ভরি পুরুষগণ আপনার তৃপ্তির জন্যই অন্ন প্রস্তুত করে, তাহারা স্বয়ং পাপ-স্বরূপ হইয়া [ অন্ন ভক্ষণের ব্যপদেশে ] কেবল পাপই ভক্ষণ করিয়া থাকে ॥ ১৩

অন্নাদ্ ভবন্তি ভূতানি পর্জ্জন্যাদন্নসম্ভবঃ।
যজ্ঞাদ্ ভবতি পর্জ্জন্যো যজ্ঞঃ কর্ম্মসমুদ্ভবঃ ॥ ১৪

অন্বয়। অন্নাদ্ ভূতানি ভবন্তি, পর্জ্জন্যাৎ অন্নসম্ভবঃ [ ভবতি ], যজ্ঞাৎ পর্জ্জন্যো ভবতি, যজ্ঞঃ কর্ম্মসমুদ্ভবঃ ॥ ১৪

অনুবাদ। অন্ন হইতে প্রাণিনিচয় উৎপন্ন হয়, বৃষ্টি হইতে অন্ন সমুদ্ভূত হয়, যজ্ঞ হইতে বৃষ্টি উৎপন্ন হয়, যজ্ঞ কর্ম্ম হইতে উৎপন্ন হয় ॥ ১৪

ভাষ্য। ইতশ্চাধিকৃতেন কর্ম্ম কর্ত্তব্যম্। জগচ্চক্রপ্রবৃত্তিহেতুর্হি কর্ম্ম। কথমিতি। উচ্যতে—অন্নাদ্ ভবন্তীতি। অন্নাদ্ ভুক্তাৎ লোহিতরেতঃপরিণতাৎ প্রত্যক্ষং ভবন্তি জায়ন্তে ভূতানি, পর্জ্জন্যাদ্ বৃষ্টেরন্নস্য সম্ভবঃ অন্নসম্ভবঃ, যজ্ঞাদ্ ভবতি—পর্জ্জন্যঃ—

অগ্নৌ প্রাস্তাহুতিঃ সম্যগাদিত্যমুপতিষ্ঠতে।
আদিত্যাজ্জায়তে বৃষ্টির্বৃষ্টেরন্নং ততঃ প্রজাঃ ॥" ইতি স্মৃতেঃ

যজ্ঞোঽপূর্ব্বং স চ যজ্ঞঃ কর্ম্মসমুদ্ভবঃ ঋত্বিগ্‌যজমানয়োশ্চ ব্যাপারঃ কর্ম্ম ততঃ সমুদ্ভবো যস্য যজ্ঞস্য অপূর্ব্বস্য স যজ্ঞঃ কর্ম্মসমুদ্ভবঃ ॥ ১৪

আনন্দগিরিটীকা। দেবযজ্ঞাদিকং কর্ম্মাধিকৃতেন বর্ত্তব্যমিত্যত্র হেত্বন্তর-মিতঃশব্দোপাত্তমেব দর্শয়তি—জগদিতি। নমু ভুক্তমন্নং রেতোলোহিত-পরিণতিক্রমেণ প্রজারূপেণ জায়তে তচ্চান্নং বৃষ্টিসম্ভবং প্রত্যক্ষদৃষ্টং তৎ কথং কর্ম্মণো জগচ্চক্রপ্রবর্ত্তকত্বমিতি শঙ্কতে—কথমিতি। পারম্পর্য্যেণ কর্ম্মণস্ত-দ্ধেতুত্বং সাধয়তি—উচ্যত ইতি। উক্তেঽর্থে স্মৃত্যন্তরং সংবাদয়তি—অগ্না-বিতি। তত্র হি দেবতাভিধ্যানপূর্ব্বকং তদুদ্দেশেন প্রহিতাহুতিরপূর্ব্বতাং

গতা রশ্মিদ্বারেণাদিত্যমারুহ্য বৃষ্ট্যাত্মনা পৃথিবীং প্রাপ্য ব্রীহিযবাদ্যন্নভাবমাপন্ন সংস্কৃতো ভূত্বা শুক্রশোণিতরূপেণ পরিণতা প্রজাভাবং প্রাপ্নোতীত্যর্থঃ। যজ্ঞঃ কর্ম্মসমুদ্ভব ইত্যযুক্তং স্বস্যৈব স্বোদ্ভবে কারণত্বাযোগাদিত্যাশঙ্ক্যাহ—ঋত্বিগিতি। দ্রব্যদেবতয়োঃ সংগ্রাহকশ্চকারঃ॥ ১৪

অনুবাদ। এই জন্যও অধিকারী পুরুষের কর্ম্ম করা উচিত; কারণ কর্ম্ম সংসারচক্রের প্রবৃত্তির হেতু, তাহাও কি প্রকারে হয় তাহাই বলা যাইতেছে যে, অন্নাদ্ভবন্তীত্যাদি। ভুক্ত অন্ন, শুক্রশোণিতরূপে পরিণত হইলে, তাহা হইতে প্রাণিগণ জন্মলাভ করিয়া থাকে, ইহা সকলেরই অনুভূত। পর্জ্জন্য [ অর্থাৎ ] বৃষ্টি হইতে অন্নের উৎপত্তি হয়, যজ্ঞ হইতে পর্জ্জন্য হইয়া থাকে। ধর্ম্মশাস্ত্রেও ইহা উক্ত হইয়াছে যে,—"অগ্নিতে আহুতি অর্পিত হইয়া আদিত্যে উপস্থিত হয়, আদিত্য হইতে বৃষ্টি হয়, বৃষ্টি হইতে অন্নের উৎপত্তি হয়, অন্ন হইতে প্রজা উৎপন্ন হয়।"—[ এইস্থলে ] যজ্ঞ [ শব্দের অর্থ ] অদৃষ্ট,—সেই অদৃষ্ট, পুরোহিত ও যজমান-সাধ্য যাগাদিরূপ কর্ম্ম হইতে উৎপন্ন হয়॥ ১৪

কর্ম্ম ব্রহ্মোদ্‌ভবং বিদ্ধি ব্রহ্মাক্ষরসমুদ্ভবম্।
তস্মাৎ সর্ব্বগতং ব্রহ্ম নিত্যং যজ্ঞে প্রতিষ্ঠিতম্॥ ১৫

অন্বয়। কর্ম্ম ( যজ্ঞাদিকং ) ব্রহ্মোদ্ভবং ( বেদপ্রমাণকং) বিদ্ধি (জানীহি); ব্রহ্ম ( বেদঃ ) অক্ষরসমুদ্‌ভবং ( পরমেশ্বরাদুৎপন্নম্ ) তস্মাৎ সর্ব্বগতং ব্রহ্ম যজ্ঞে নিত্যং ( সদা ) প্রতিষ্ঠিতম্ ( বর্ত্ততে )॥ ১৫

অনুবাদ। যজ্ঞাদি বিহিত কর্ম্মের প্রবর্ত্তক বেদ। বেদ পরমেশ্বর হইতে উৎপন্ন। এই কারণে সেই সর্ব্বগত বেদ নিয়তই যজ্ঞে প্রতিষ্ঠিত আছে॥ ১৫

ভাষ্য। তচ্চ—কর্ম্মেতি। কর্ম্ম ব্রহ্মোদ্ভবং ব্রহ্ম বেদঃ স উদ্‌ভবঃ কারণং যস্য তৎ কর্ম্ম ব্রহ্মোদ্‌ভবং বিদ্ধি জানীহি। ব্রহ্ম পুনর্বেদাখ্যমক্ষরসমুদ্‌ভবং, অক্ষরং ব্রহ্ম পরমাত্মা সমুদ্‌ভবো যস্য তৎ অক্ষরসমুদ্‌ভবং ব্রহ্ম বেদ ইত্যর্থঃ। যস্মাৎ সাক্ষাৎ পরমাত্মাখ্যাৎ অক্ষরাৎ পুরুষনিশ্বাসবৎ সমুদ্‌ভূতং ব্রহ্ম তস্মাৎ সর্ব্বার্থপ্রকাশকত্বাৎ সর্ব্বগতম্। সর্ব্বগতমপি সন্নিত্যং সদা যজ্ঞবিধিপ্রধানত্বাদ্ যজ্ঞে প্রতিষ্ঠিতম্॥ ১৫

আনন্দগিরিটীকা। যদপূর্ব্বহেতুত্বেন কর্ম্মোক্তং তৎ কিং চৈত্যবন্দনাদি কিংবা অগ্নিহোত্রাদি ইতি সন্দিহানং প্রত্যাহ—কর্ম্মেতি। কিমিতি কর্ম্মণো ব্রহ্মোদ্ভবত্বমুচ্যতে সর্ব্বস্য তদুদ্ভবত্বাবিশেষাদিত্যাশঙ্ক্যাহ—ব্রহ্ম বেদ ইতি। ব্রহ্ম

তর্হি বেদাখ্যমনাদিনিধনমিতি তত্রাহ—ব্রহ্ম পুনরিতি। অক্ষরাত্মনো বেদস্ত পুনরক্ষরেভ্যঃ সকাশাদেব সমুদ্ভবো ন সম্ভবতীত্যাশঙ্ক্যাহ—অক্ষরমিতি। ব্রহ্মেত্যক্ষরমেবোক্তং, তৎ কথং তস্মাদেবোদ্ভবতীত্যাশঙ্ক্য ব্রহ্মশব্দার্থমুক্তমেব স্মারয়তি—ব্রহ্ম বেদ ইতি। নমু ব্রহ্মশব্দিতস্ত বেদস্তাপি পৌরুষেয়ত্বাৎ প্রামাণ্যসন্দেহাৎ কথং তদুক্তমগ্নিহোত্রাদিকং কর্ম্ম নির্দ্ধারয়িতুং শক্যতে তত্রাহ—যস্মাদিতি। কথং তর্হি তস্য যজ্ঞে প্রতিষ্ঠিতত্বং সর্ব্বগতত্বেন বিশেষাযোগাদিত্যাশঙ্ক্যাহ—সর্ব্বগতমপীতি ॥ ১৫

অনুবাদ। সেই কর্ম্ম ইত্যাদি। কর্ম্ম, ব্রহ্মোদ্ভব [অর্থাৎ] ব্রহ্ম শব্দের অর্থ বেদ, সেই বেদ যাহার উদ্ভব [অর্থাৎ] কারণ, তাহাকেই ব্রহ্মোদ্ভব বলিয়া জান। সেই বেদ-নামক ব্রহ্ম অক্ষরসমুদ্ভব, [অর্থাৎ] অক্ষর শব্দের অর্থ সেই পরমাত্মা ব্রহ্ম, সেই ব্রহ্মই যাহার সমুদ্ভব [অর্থাৎ] উৎপত্তির হেতু, সেই বেদকে] অক্ষরসমুদ্ভব [শব্দের প্রতিপাদ্য বলিয়া জানিবে।] যে কারণে সাক্ষাৎ পরমাত্মাশব্দপ্রতিপাদ্য অক্ষর হইতে পুরুষনিশ্বাসের ন্যায় [অনায়াসে] এই বেদরূপব্রহ্ম সমুৎপত্তি লাভ করিয়াছে, এই কারণে সকল প্রকার অর্থের প্রকাশকত্ব নিবন্ধন সর্ব্বগত ব্রহ্ম [অর্থাৎ] বেদ, কর্ম্মবিধির প্রাধান্য বেদে আছে বলিয়া নিত্য (সদা) যজ্ঞে প্রতিষ্ঠিত রহিয়াছে ॥ ১৫

এবং প্রবর্ত্তিতং চক্রং নানুবর্ত্তয়তীহ যঃ।
অঘায়ুরিন্দ্রিয়ারামো মোঘং পার্থ স জীবতি ॥ ১৬

অন্বয়। যঃ [পুরুষঃ] এবং (প্রাক্‌কথিকরূপং) প্রবর্ত্তিতং চক্রং (বেদযজ্ঞপূর্ব্বকং সংসারচক্রং) ইহ ন অনুবর্ত্তয়তি, হে পার্থ! সঃ অঘায়ুঃ ইন্দ্রিয়ারামঃ মোঘং (নিষ্ফলং) জীবতি ॥ ১৬

অনুবাদ। এই প্রকার পরমেশ্বর কর্ত্তৃক প্রবর্ত্তিত, বেদযজ্ঞপূর্ব্বক সংসারচক্রের যে ব্যক্তি অনুবর্ত্তন না করে, তাহার জীবন পাপময়, সে ব্যক্তি কেবল ইন্দ্রিয়তৃপ্তিকামী, [অতএব] তাহার বাঁচিয়া থাকা নিষ্ফল ॥ ১৬

ভাষ্য। এবমিতি। এবম্ ইত্থম্ ঈশ্বরেণ বেদযজ্ঞপূর্ব্বকং জগচ্চক্রং প্রবর্ত্তিতং নানুবর্ত্তয়তি ইহলোকে যঃ কর্ম্মণি অধিকৃতঃ সন্। অঘায়ুঃ অঘং পাপমায়ুঃ জীবনং যস্য সঃ অঘায়ুঃ পাপজীবনঃ ইতি যাবৎ ইন্দ্রিয়ারামঃ ইন্দ্রিয়ৈরারামঃ আরমণমাক্রীড়া বিষয়েষু যস্য সঃ ইন্দ্রিয়ারামো মোঘং বৃথা হে পার্থ স জীবতি। তস্মাদজ্ঞেন অধিকৃতেন কর্ত্তব্যমেব কর্ম্মেতি প্রকরণার্থঃ। প্রাগাত্মজ্ঞাননিষ্ঠা-

যোগ্যতাপ্রাপ্তেস্তাদর্থ্যেন কর্ম্মযোগানুষ্ঠানমধিকৃতেন অনাত্মজ্ঞেন কর্ত্তব্যমেব ইতি এতৎ "ন কর্ম্মণামনারম্ভাৎ" ইত্যত আরভ্য "শরীরযাত্রাপি চ তে ন প্রসিধ্যেদ-কর্ম্মণঃ" ইত্যেবমন্তেন প্রতিপাদ্য "যজ্ঞার্থাৎ কর্ম্মণোঽন্যত্র" ইত্যাদিনা "মোঘং পার্থ স জীবতি" ইত্যেবমন্তেনাপি গ্রন্থেন প্রাসঙ্গিকমধিকৃতস্য অনাত্মবিদঃ কর্ম্মানুষ্ঠানে বহু কারণমুক্তং তদকরণে চ দোষসংকীর্ত্তনং কৃতম্ ॥ ১৬

আনন্দগিরিটীকা। অধিকৃতেনাধ্যয়নাদিদ্বারা জগচ্চক্রমনুবর্ত্তনীয়ম্ অন্য-থেশ্বরাজ্ঞাতিলঙ্ঘিনস্তস্য প্রত্যবায়ঃ স্যাদিত্যাহ—এবমিতি। 'ন কর্ম্মণামনারম্ভা'-দিত্যাদিনোক্তমুপসংহরতি—তস্মাদিতি। জগচক্রস্য প্রাগুক্তপ্রকারেণানুবর্ত্তনে বৃথাজীবনমঘসাধনং যস্মাৎ তস্মাজ্জীবতা নিয়তং কর্ম্ম কর্ত্তব্যমিত্যর্থঃ। যদ্যধিকৃতেন কর্ত্তব্যমেব কর্ম্ম তর্হি কিমিত্যজ্ঞেনেতি বিশিষ্যতে জ্ঞাননিষ্ঠেনাপি তৎ কর্ত্তব্য-মেবাধিকৃতত্বাবিশেষাৎ ইত্যাশঙ্ক্য পূর্ব্বোক্তমনুবদতি—প্রাগিতি। ন হি জ্ঞান-কর্ম্মণোর্ব্বিরোধাৎ জ্ঞাননিষ্ঠেন কর্ম্ম কর্ত্তুং শক্যতে তথা চানাত্মজ্ঞেনৈব চিত্তশুদ্ধ্যাদি-পরম্পরয়া জ্ঞানার্থং কর্ম্মানুষ্ঠেয়মিতি প্রতিপাদিতমিত্যর্থঃ। তর্হি যজ্ঞার্থাদিত্যাদি কিমর্থং ন হি তত্র জ্ঞাননিষ্ঠা প্রতিপাদ্যতে কর্ম্মনিষ্ঠা তু পূর্ব্বমেবোক্তত্বান্নাত্র বক্তব্যে-ত্যাশঙ্ক্য বৃত্তমর্থান্তরমনুবদতি—প্রতিপাদ্যেতি। প্রাসঙ্গিকমজ্ঞস্য কর্ম্মকর্ত্তব্য-তোক্তিপ্রসঙ্গাগতমিতি যাবৎ। বহুকারণমীশ্বরপ্রসাদো দেবতাপ্রীতিশ্চেত্যাদি। দোসংকীর্ত্তনং তৈর্দ্দত্তানপ্রদায়েত্যাদি ॥ ১৬

অনুবাদ। এবমিত্যাদি [ শ্লোকের অর্থ ] এবং [ অর্থাৎ ] এই প্রকার ঈশ্বর কর্ত্তৃক, বেদযজ্ঞপূর্ব্বক প্রবর্ত্তিত জগচ্চক্রকে যে ব্যক্তি ইহলোকে বিহিত কর্ম্মে অধিকারী হইয়াও অনুবর্ত্তন না করে, সে ব্যক্তি অঘায়ু; অঘ [ শব্দের অর্থ ] পাপ, এবং আয়ু [ শব্দের অর্থ ] জীবন, যাহার জীবন পাপস্বরূপ, তাহারই নাম অঘায়ু; [ সে ব্যক্তি ] ইন্দ্রিয়ারাম [ অর্থাৎ ] ইন্দ্রিয়-নিচয়ের দ্বারা যাহার আরাম [ অর্থাৎ ] আরমণ বা আক্রীড়া বিষয়-সমূহে হইয়া থাকে, সেই ব্যক্তি ইন্দ্রিয়ারাম, এইরূপ অঘায়ুঃ ও ইন্দ্রিয়ারাম ব্যক্তি, হে পার্থ, বৃথা জীবন ধারণ করিয়া থাকে। এই কারণে অনাত্মজ্ঞ অথচ কর্ম্মাধিকারী লোকের পক্ষে কর্ম্মই কর্ত্তব্য, ইহাই প্রকরণার্থ। "প্রকৃষ্টরূপে আত্ম-তত্ত্বজ্ঞান লাভের অনুকূল সামর্থ্য উৎপন্ন হইবার পূর্ব্বে, সেই সামর্থ্য লাভের জন্য অনাত্মজ্ঞ অধিকারীর কর্ম্মযোগের অনুষ্ঠানই কর্ত্তব্য"—"ন কর্ম্মণামনারম্ভাৎ" ইত্যাদি শ্লোক হইতে আরম্ভ করিয়া, 'শরীর-যাত্রাপি চ তে ন প্রসিধ্যেদকর্ম্মণঃ" এই শ্লোক পর্য্যন্ত বাক্য-নিচয়ের দ্বারা এবং "যজ্ঞার্থাৎ কর্ম্মণোঽন্যত্র" ইত্যাদি এবং "মোঘং পার্থ স জীবতি" এই পর্য্যন্ত গ্রন্থের

ও প্রসঙ্গক্রমে অনাত্মজ্ঞ অথচ অধিকৃত ব্যক্তির কর্ম্মানুষ্ঠানের প্রতি বহুতর কারণ [ ভগবান্ ] নির্দ্দেশ করিয়াছেন, এবং কর্ম্মের অকরণে দোষকীর্ত্তনও করিয়াছেন ॥ ১৬

যস্ত্বাত্মরতিরেব স্যাদাত্মতৃপ্তশ্চ মানবঃ।
আত্মন্যেব চ সন্তুষ্টস্তস্য কার্য্যং ন বিদ্যতে ॥ ১৭

অন্বয়। যঃ মানবঃ আত্মরতিরেব স্যাৎ, [ তথা ] আত্মতৃপ্তশ্চ আত্মন্যেব সন্তুষ্টশ্চ স্যাৎ, তস্য কার্য্যং ন বিদ্যতে ॥ ১৭

অনুবাদ। যে মানব, আত্মরতি আত্মতৃপ্ত এবং আত্মাতেই সন্তোষবান্ হয়, তাহার পক্ষে কোন [ বিহিত ] কার্য্য বিদ্যমান নাই ॥ ১৭

ভাষ্য। এবং স্থিতে কিমেবং প্রবর্ত্তিতং চক্রং সর্ব্বেণানুবর্ত্তনীয়ম্ আহোস্বিৎ পূর্ব্বোক্তকর্ম্মযোগানুষ্ঠানোপায়প্রাপ্যাম্ অনাত্মবিদা জ্ঞানযোগেনৈব নিষ্ঠামাত্মবিদ্ভিঃ সাংখ্যৈরনুষ্ঠেয়াম্ অপ্রাপ্তেনৈব ইত্যেবমর্থমর্জ্জুনস্য প্রশ্নমাশঙ্ক্য, স্বয়মেব বা শাস্ত্রার্থস্য বিবেকপ্রতিপত্ত্যর্থম্ এতং বৈ তমাত্মানং বিদিত্বা নিবৃত্তমিথ্যাজ্ঞানাঃ সন্তো ব্রাহ্মণা মিথ্যাজ্ঞানবদ্ভিরবশ্যং কর্ত্তব্যেভ্যঃ পুত্রৈষণাদিভ্যো ব্যুত্থায়াথ ভিক্ষাচর্য্যং শরীর-স্থিতিমাত্রপ্রযুক্তং চরন্তি ন তেষামাত্মজ্ঞাননিষ্ঠাব্যতিরেকেণ অন্যৎ কার্য্যমস্তীত্যেবং শ্রুত্যর্থমিহ গীতাশাস্ত্রে প্রতিপিপাদয়িষিতম্ আবিষ্কুর্ব্বন্ আহ ভগবান্— যস্ত্বিতি ॥ যস্তু সাংখ্য আত্মজ্ঞাননিষ্ঠ আত্মরতিরাত্মন্যেব রতির্ন বিষয়েষু যস্য স আত্মরতিরেব স্যাৎ ভবেৎ আত্মতৃপ্তশ্চ আত্মনৈব তৃপ্তঃ ন অন্নরসাদিনা মানবো মনুষ্যঃ সন্ন্যাসী আত্মন্যেব চ সন্তুষ্টঃ। সন্তোষো হি বাহ্যার্থলাভে সর্ব্বস্য ভবতি তমনপেক্ষ্য আত্মন্যেব চ সন্তুষ্টঃ সর্ব্বতো বীততৃষ্ণ ইত্যেতৎ। য ঈদৃশ আত্মবিৎ তস্য কার্য্যং করণীয়ং ন বিদ্যতে নাস্তীত্যর্থঃ ॥ ১৭

আনন্দগিরিটীকা। বৃত্তমর্থমেবং বিভজ্যানুদ্য অনন্তরশ্লোকমাশঙ্ক্যোত্তরত্বেন অবতারয়তি—এবমিতি। অর্জ্জুনস্য প্রশ্নমিত্যেবমর্থমাশঙ্ক্যাহ ভগবানিতি সম্বন্ধঃ। নন্বেষা শঙ্কা নাবকাশমাসাদয়ত্যনাত্মজ্ঞেন কর্ত্তব্যং কর্ম্মেতি বহুশো বিশেষিত-ত্বাদিত্যাশঙ্ক্যাহ—স্বয়মেবেতি। কিমর্থং শ্রুত্যর্থং স্বয়মেব ভগবানত্র প্রতি-পাদয়তি ইত্যাশঙ্ক্যাহ—শাস্ত্রার্থস্যেতি। গীতাশাস্ত্রস্য সসংন্যাসং জ্ঞানমেব মুক্তিসাধনমর্থো নার্থান্তরমিতি বিবেকার্থমিহ শ্রুত্যর্থং কীর্ত্তয়তীত্যর্থঃ। তমেব শ্রুত্যর্থং সংক্ষিপতি—এতমিতি। সিদ্ধঞ্চেদাত্মবেদনমনর্থকং তর্হি ব্যুত্থা-নাদীত্যাশঙ্ক্য আপাতিকবিজ্ঞানফলমাহ—নিবৃত্তেতি। ব্রাহ্মণগ্রহণং তেষামেব

ব্যুত্থানে মুখ্যমধিকারিত্বমিতি জ্ঞাপনার্থম্। ক্লেশাত্মকত্বাদেষণানাং তাভ্যো ব্যুত্থা.., সর্ব্বেষাং স্বাভাবিকত্বাৎ অবিধিৎসিতমিত্যাশঙ্ক্যাহ—মিথ্যেতি। ভিক্ষাচর্য্যং চরন্তীতি বচনং ব্যুত্থানবিরুদ্ধমিত্যাশঙ্ক্যাহ—শরীরেতি। তর্হি তদ্বদেব তেষামগ্নিহোত্রাদ্যপি কর্ত্তব্যমাপদ্যেতেত্যাশঙ্ক্য ব্যুত্থায়িনামাশ্রমধর্ম্মবৎ অগ্নিহোত্রাদেরনুষ্ঠাপকাভাবান্নৈবমিত্যাহ—ন তেষামিতি। যথোক্তং শ্রুত্যর্থমস্মিন্ গীতাশাস্ত্রে পৌর্ব্বাপর্য্যেণ পর্য্যালোচ্যমানে প্রতিপাদয়িতুমিষ্টং প্রকটীকুর্ব্বন্ কর্ত্তব্যমেব কর্ম্ম জীবতেতি নিয়মে "জ্ঞানযোগেন সাংখ্যানাম্" ইতি কথমুক্তমিতি পরিচোদ্যপরিহারমুপদর্শয়তি ইত্যাহ—ইত্যেবমিতি। আত্মনিষ্ঠস্য বিষয়সঙ্গরাহিত্যং দৃষ্টং তদনাত্মজ্ঞেন জিজ্ঞাসুনা কর্ত্তব্যমিতি মত্বাহ—যস্তু সাংখ্য ইতি। কিঞ্চ আত্মজ্ঞস্য জ্ঞানেনাত্মনৈব পরিতৃপ্তত্বাৎ নান্নপানাদিনা সাধ্যা তৃপ্তিরিষ্টা তেন বিদ্যার্থিনা সংন্যাসিনাপি নান্নরসাদাবাসক্তির্যুক্তা কর্ত্তুমিত্যাহ—আত্মতৃপ্ত ইতি। কিঞ্চ আত্মবিদঃ সর্ব্বতো বৈতৃষ্ণ্যং দৃষ্টং তদনাত্মবিদা বিদ্যার্থিনা কর্ত্তব্যমিত্যাহ—আত্মন্যেবেতি। রতিতৃপ্তিসন্তোষাণাং মোদপ্রমোদানন্দবদবান্তরভেদঃ অথবা রতির্ব্বিষয়াসক্তিঃ তৃপ্তিবিষয়বিশেষসম্পর্কজং সুখং সন্তোষোঽভীষ্ট বিষয়মাত্রলাভাধীনং সুখসামান্যমিতি ভেদঃ। নন্বাত্মরতেরাত্মতৃপ্তস্যাত্মন্যেব সন্তুষ্টস্যাপি কিঞ্চিৎ কর্ত্তব্যং মুক্তয়ে ভবিষ্যতীতি নেত্যাহ—ঈদৃশ ইতি॥ ১৭

অনুবাদ। এই প্রকার সিদ্ধান্তের নিরূপণ হইবার পরে, "আত্মতত্ত্বজ্ঞ, সাংখ্যনামক সাধুগণ কেবল জ্ঞানযোগের দ্বারা যে নিষ্ঠা প্রাপ্ত হইয়া থাকেন, কর্ম্মযোগের অনুষ্ঠানরূপ উপায়দ্বারা সাধ্য সেই জ্ঞাননিষ্ঠা যে ব্যক্তি প্রাপ্ত হয় নাই, এই প্রকার অনাত্মবিৎ ব্যক্তিরই পূর্ব্বোক্তরূপে ঈশ্বর-প্রবর্ত্তিত এই জগচ্চক্রের [ বিহিত কর্ম্মের অনুষ্ঠান দ্বারা ] অনুবর্ত্তন করিতে হইবে? কিংবা আত্মজ্ঞ ও অনাত্মজ্ঞ এই উভয়েরই জগচ্চক্রের অনুবর্ত্তনের জন্য তুল্যভাবেই বিহিত কর্ম্মের অনুষ্ঠান করিতে হইবে?" এই প্রকার প্রশ্ন অর্জ্জুনের মনে উদিত হইয়াছে, এই প্রকার সম্ভাবনা করিয়া ভগবান্ তাহার উত্তর-স্বরূপে বলিতেছেন যে, যস্ত্বাত্ম ইত্যাদি; অথবা [ এ প্রকার অবতারণার দ্বারাও যস্ত্বাত্মরতিঃ ইত্যাদি শ্লোকের উত্থিতি হইতে পারে যে ] সেই পরমেশ্বর হইতে বাস্তব পক্ষে অভিন্ন জীবস্বরূপ ব্রহ্মের তত্ত্ব নিশ্চয় করিয়া, যাঁহাদের মিথ্যা জ্ঞান নিবৃত্ত হইয়াছে এবং মিথ্যাজ্ঞানবান্ পুরুষগণ কর্ত্তৃক অবশ্যকর্ত্তব্য ঐষণা প্রভৃতি হইতে যাঁহারা নিবৃত্ত হইয়া কেবল শরীরযাত্রার জন্য ভিক্ষাচর্য্য করিয়া থাকেন, সেই সকল সাধু ব্রাহ্মণগণের আত্মজ্ঞাননিষ্ঠা ব্যতিরেকে অন্য কোন কার্য্যই

কর্ত্তব্য নহে, এই প্রকার শ্রুতির তাৎপর্য্যই এই গীতাশাস্ত্রে, প্রতিপাদন করিতে চাহে। ইহা বিশেষরূপে প্রতিপাদন করিবার জন্য ভগবান্ স্বয়ং বলিতেছেন—যস্ত্বিত্যাদি।

সাংখ্য [ অর্থাৎ ] আত্মজ্ঞাননিষ্ঠ যে ব্যক্তি আত্মরতি [ হয় ] আত্মাতেই যাহার অনুরাগ আছে, কিন্তু [ শব্দাদি ] বিষয়ে [ অনুরাগ ] নাই, সেই ব্যক্তিই আত্মরতি হয়, আত্মতৃপ্ত [ অর্থাৎ ] আত্মাদ্বারাই যাহার তৃপ্তি হয়, অন্নরসাদিদ্বারা হয় না [ তাহাকেই আত্মতৃপ্ত বলা যায় ] এবং যে ব্যক্তি আত্মাতেই পরিতুষ্ট, সেই সন্ন্যাসী; সকল লোকেরই বাহ্যার্থলাভে সন্তোষ হয়, সেই বাহ্যলাভের অপেক্ষা না করিয়া, আত্মাতেই সন্তুষ্ট ব্যক্তিই [ যথার্থ ] বীততৃষ্ণ, যে ব্যক্তি এই প্রকার বীততৃষ্ণ ও আত্মবিৎ তাহার কোন কার্য্য [ অর্থাৎ ] করণীয় নাই। ইহাই অর্থ॥ ১৭

নৈব তস্য কৃতেনার্থো নাকৃতেনেহ কশ্চন।
ন চাস্য সর্ব্বভূতেষু কশ্চিদর্থব্যপাশ্রয়ঃ॥ ১৮

অন্বয়। ইহ কৃতেন ( কর্ম্মণা ) তস্য ( আত্মবিদঃ ) কশ্চিৎ অর্থঃ ( প্রয়োজনং ) ন [ অস্তি [ অকৃতেন ] বা কর্ম্মণা ] কশ্চন [ অনর্থঃ ] ন অস্য ( আত্মবিদঃ ) সর্ব্বভূতেষু কশ্চিৎ অর্থব্যপাশ্রয়ঃ ( প্রয়োজনাপেক্ষা ) ন চ [ অস্তি ]॥ ১৮

অনুবাদ। সেই আত্মবিৎ ব্যক্তির কোন প্রকার কার্য্যের দ্বারা কোন প্রয়োজন নাই, কোন বিহিত কর্ম্মের অকরণেও কোন অনর্থ নাই। এ জগতে সর্ব্বভূতের মধ্যে কাহারও নিকটে তাহার কোন প্রকার প্রয়োজনাপেক্ষাও নাই॥ ১৮

ভাষ্য। কিঞ্চ নৈবেতি। তস্য পরমাত্মরতেঃ কৃতেন কর্ম্মণা অর্থঃ প্রয়োজনমস্তি। অস্তু তর্হি অকৃতেন অকরণেন প্রত্যবায়াখ্যো অনর্থো ন অকৃতেন ইহ লোকে কশ্চন কশ্চিদপি প্রত্যবায়প্রাপ্তিরূপ আত্মহানিলক্ষণো বা নৈবাস্তি। ন চাস্য সর্ব্বভূতেষু ব্রহ্মাদিস্থাবরান্তেষু ভূতেষু কশ্চিদর্থব্যপাশ্রয়ঃ প্রয়োজননিমিত্তক্রিয়া-সাধ্যঃ ব্যপাশ্রয়ঃ ব্যপাশ্রয়ণম্। কঞ্চিদ্ ভূতবিশেষমাশ্রিত্য ন সাধ্যঃ কশ্চিদর্থোঽস্তি। যেন তদর্থা ক্রিয়া অনুষ্ঠেয়া স্যাৎ। ন ত্বমেতস্মিন্ সর্ব্বতঃ সংপ্লুতোদকস্থানীয়ে সম্যগ্ দর্শনে বর্ত্তসে॥ ১৮

আনন্দগিরিটীকা। ইতশ্চাত্মবিদো ন কিঞ্চিৎ কর্ত্তব্যমিত্যাহ—কিঞ্চেতি। অভ্যুদয়নিঃশ্রেয়সয়োরন্যতরৎ প্রয়োজনং কৃতেন সুকৃতেনাত্মবিদো ভবিষ্যতীত্যা-

শঙ্ক্যাহ—নৈবেতি। প্রত্যবায়নিবৃত্তয়ে স্বরূপপ্রচ্যুতিপ্রত্যাখ্যানায় বা কর্ম্ম স্যাদিত্যাশঙ্ক্যাহ—নেত্যাদিনা। ব্রহ্মাদিষু স্থাবরান্তেষু ভূতেষু কঞ্চিদ্ভূত-বিশেষমাশ্রিত্য কশ্চিদর্থোবিদুষঃ সাধ্যো ভবিষ্যতি তদর্থং তেন কর্ত্তব্যং কর্ম্মেত্যাশঙ্ক্যাহ—ন চেতি। তত্রাদ্যং পাদমাদত্তে—নৈবেতি। তং ব্যাচষ্টে—তস্যেতি। আত্মবিদঃ স্বর্গাদ্যভ্যুদয়ানর্থিত্বং নিঃশ্রেয়সস্য প্রাপ্তত্বান্ন কৃতং কর্ম্মার্থবদিত্যর্থঃ। আত্মবিদা চেৎ কর্ম্ম ন ক্রিয়তে তর্হি তেনাকৃতেন তস্যা-নর্থো ভবিষ্যতীতি তৎপ্রত্যাখ্যানার্থং তস্য কর্ত্তব্যং কর্ম্মেতি শঙ্কতে—তর্হীতি। দ্বিতীয়পাদেনোত্তরমাহ—নেত্যাদিনা। অতো ন তন্নিবৃত্ত্যর্থং কৃতমর্থবদিতিশেষঃ। দ্বিতীয়ং ভাগং বিভজতে—ন চাস্যেতি। ব্যপাশ্রয়ণ-মালম্বনং নেতি সম্বন্ধঃ। পদার্থমুক্ত্বা বাক্যার্থমাহ—কঞ্চিদিতি। ভূত-বিশেষস্যাশ্রিতস্যাপি ক্রিয়াদ্বারা প্রয়োজনপ্রসবহেতুত্বমিতি মত্বাহ—যেনেতি। তর্হি মমাপি যথোক্তং তত্ত্বজ্ঞানমাশ্রিত্য ত্যাজ্যমেব কর্ম্মেত্যর্জ্জুনস্য মতমাশঙ্ক্যাহ—ন ত্বমিতি ॥ ১৮

অনুবাদ। আরও নৈব ইত্যাদি। সেই পরমাত্মনিরত ব্যক্তির [কোন] অনুষ্ঠিত কর্ম্মের দ্বারা কোন প্রয়োজন সিদ্ধ হয় না। কোন কার্য্য করিলে যদি ফল লাভ না হয়, তাহা হইলে তাহার বিহিত কার্য্যের অকরণে পাপরূপ অনর্থ হউক না [এ প্রকার আশঙ্কার উপর বলা যাইতেছে যে] বিহিত কর্ম্মের অকরণ দ্বারা এই সংসারে তাহার কোন প্রকার প্রত্যবায়প্রাপ্তিরূপ বা আত্মহানিলক্ষণ অনর্থ হয় না। ব্রহ্মাদি স্থাবরান্ত প্রাণিগণের মধ্যে কাহারও নিকটে তাঁহার কোন প্রকার অর্থের ব্যপাশ্রয় নাই। স্বার্থসিদ্ধির জন্য কোন কার্য্যের দ্বারা যাহা সম্পাদিত হয়, তাহাকেই ব্যপাশ্রয় বা ব্যপাশ্রয়ণ কহে] [তাৎপর্য্য ইহা হইতেছে যে] কোন প্রাণিবিশেষের দ্বারা সাধিত হইতে পারে, এরূপ তাঁহার কোন প্রয়োজনই নাই, যাহাতে তাহার জন্য কোন ক্রিয়ার অনুষ্ঠান তাঁহাকে করিতে হইবে। [হে অর্জ্জুন] তুমি কিন্তু এই সর্ব্বতঃ সংপ্লুতোদকস্থানীয় সম্যগ্‌দর্শনে এখনও অবস্থিত নহ ॥ ১৮

তস্মাদসক্তঃ সততং কার্য্যং কর্ম্ম সমাচর।
অসক্তো হ্যাচরন্ কর্ম্ম পরমাপ্নোতি পূরুষঃ ॥ ১৯

অন্বয়। তস্মাৎ [হেতোঃ] ত্বম্ অসক্তঃ সন্ সততং কার্য্যং (কর্ত্তব্যং) কর্ম্ম

সমাচর ( অনুতিষ্ঠ ) হি ( যস্মাৎ ) পুরুষঃ ( জনঃ ) অসক্তঃ [ সন্ ] কর্ম্ম আচরন্ ( কুর্ব্বন্ ) পরং ( প্রয়োজনং ) আপ্নোতি ( লভতে ) ॥ ১৯

অনুবাদ। সেই জন্য অনাসক্ত হইয়া [ হে অর্জ্জুন! তুমি কর্ত্তব্য কর্ম্মের অনুষ্ঠান করিও; যে হেতু পুরুষ অনাসক্ত হইয়া কর্ত্তব্য কার্য্যের অনুষ্ঠান করিলে [ কালে ] পরম পুরুষার্থ পর্য্যন্ত লাভ করিতে পারে ॥ ১৯

ভাষ্য। যত এবং তস্মাদিতি। তস্মাদসক্তঃ সঙ্গবর্জ্জিতঃ সততং সর্ব্বদা কার্য্যং কর্ত্তব্যং নিত্যং কর্ম্ম সমাচর নির্ব্বর্ত্তয়। অসক্তো হি যস্মাৎ সমাচরন্ ঈশ্বরার্থং কর্ম্ম কুর্ব্বন্ পরং মোক্ষম্ আপ্নোতি পূরুষঃ সত্ত্বশুদ্ধিদ্বারেণেত্যর্থঃ ॥ ১৯

আনন্দগিরিটীকা। সম্যগ্‌জ্ঞান-নিষ্ঠত্বাভাবে কর্ম্মানুষ্ঠানমাবশ্যকমিত্যাহ—যত ইতি। তস্মাৎ জ্ঞাননিষ্ঠারাহিত্যাদিতি যাবৎ। মোক্ষমেবাপেক্ষমাণস্য কথং কর্ম্মণি ফলান্তরবতি নিয়োগঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ—অসক্তো হীতি ॥ ১৯

অনুবাদ। যে কারণে এই প্রকার, তস্মাদিত্যাদি সেই কারণে অসক্ত [ অর্থাৎ ] সঙ্গবর্জ্জিত [ হইয়া ] সর্ব্বদা কার্য্য [ অর্থাৎ ] কর্ত্তব্য নিত্য কর্ম্মের সম্পাদন কর। যেহেতু সঙ্গবর্জ্জিত হইয়া ঈশ্বরার্থ কর্ত্তব্য কর্ম্মের অনুষ্ঠানকারী পুরুষ, পর [ অর্থাৎ ] মোক্ষ [ পর্য্যন্ত ] চিত্তশুদ্ধি দ্বারা লাভ করিতে পারে। ইহাই অর্থ ॥ ১৯

কর্ম্মণৈব হি সংসিদ্ধিমাস্থিতা জনকাদয়ঃ।
লোকসংগ্রহমেবাপি সংপশ্যন্ কর্ত্তুমর্হসি ॥ ২০

অন্বয়। জনকাদয়ঃ কর্ম্মণৈব সংসিদ্ধিম্ আস্থিতাঃ ( প্রাপ্তাঃ ) [ত্বং কর্ম্মণা ] লোকসংগ্রহমেব পশ্যন্ অপি [ কর্ম্ম ] কর্ত্তুম্ অর্হসি ॥ ২০

অনুবাদ। জনক প্রভৃতি [ রাজর্ষিগণ ] বিহিত কর্ম্মের অনুষ্ঠান দ্বারাই সম্যক্ সিদ্ধিলাভ করিয়াছেন। তুমি, কর্ম্মানুষ্ঠানের দ্বারা লোকসংগ্রহ হইতে পারে, ইহা দেখিয়াও কর্ম্মেরই অনুষ্ঠান করিতে যোগ্য হইতেছ ॥ ২০

ভাষ্য। যস্মাচ্চ কর্ম্মণৈবেতি। কর্ম্মণৈব হি যস্মাৎ পূর্ব্বে ক্ষত্রিয়া বিদ্বাংসঃ সংসিদ্ধিং মোক্ষং গন্তুমাস্থিতা প্রবৃত্তা জনকাদয়ঃ জনকাশ্বপতিপ্রভৃতয়ঃ। যদি তে প্রাপ্তসম্যগ্‌দর্শনাস্ততো লোকসংগ্রহার্থং প্রারব্ধকর্ম্মত্বাৎ কর্ম্মণা সহৈব অসংন্যস্যৈব কর্ম্মসংসিদ্ধিমাস্থিতা ইত্যর্থঃ। অথাপ্রাপ্তসম্যগ্‌দর্শনা জনকাদয়স্তদা কর্ম্মণা সত্ত্ব-শুদ্ধিসাধনভূতেন ক্রমেণ সংসিদ্ধিমাস্থিতা ইতি ব্যাখ্যেয়ঃ শ্লোকঃ। অথ মন্যসে পূর্ব্বৈরপি জনকাদিভিরপি অজানদ্ভিরেব কর্ত্তব্যং কর্ম্ম কৃতং তাবতা নাবশ্যমন্যেন

কর্ত্তব্যং সম্যগ্‌দর্শনবতা কৃতার্থেনেতি তথাপি প্রারব্ধকর্ম্মায়ত্তঃ ত্বং লোকসংগ্রহমেবাপি লোকস্যোন্মার্গপ্রবৃত্তিনিবারণং লোকসংগ্রহঃ তমেবাপি প্রয়োজনং সংপশ্যন্ কর্ত্তুমর্হসি॥ ২০

আনন্দগিরিটীকা। যদ্যপি জিতেন্দ্রিয়োঽপি বিবেকী শ্রবণাদিভিরজস্রং ব্রহ্মণি নিষ্ঠাতুং শক্নোতি তথাপি ক্ষত্রিয়েণ ত্বয়া বিহিতং কর্ম্ম ন ত্যাজ্যমিত্যাহ—যস্মাচ্চেতি। তস্মাত্ত্বমপি কর্ম্ম কর্ত্তুমর্হসীতি সম্বন্ধঃ। ইতোঽপি ত্বয়া বিহিতং কর্ম্ম কর্ত্তব্যমিত্যাহ—লোকেতি। পূর্ব্বার্দ্ধং বিভজতে—কর্ম্মণৈবেতি। কথং জনকাদীনাং কর্ম্মণা সংসিদ্ধিপ্রাপ্তিরুচ্যতে কর্ম্মত্যজাং হি সম্যগ্‌দর্শনবতাং প্রসিদ্ধা সংসিদ্ধিরিতি। তত্র কিং জনকাদয়োঽপি প্রাপ্তসম্যগ্‌দর্শনাঃ স্যুঃ উত অপ্রাপ্তসম্যগ্দর্শনা ভবেয়ুরিতি বিকল্প্য প্রথমং প্রত্যাহ—যদীতি। লোকসংগ্রহার্থং কর্ম্মণা সহৈব সংসিদ্ধিমাস্থিতা ইতি সম্বন্ধঃ। কর্ম্মণা সহৈবেত্যেতৎ ব্যাকরোতি—অসংন্যস্যৈব কর্ম্মেতি। তত্র হেতুমাহ—প্রারব্ধেতি। জনকাদীনাং সত্যপি জ্ঞানিত্বে প্রারব্ধকর্ম্মবশাৎ কর্ম্মাপরিত্যজ্যৈব লোকসংগ্রহার্থং প্রবর্ত্তমানানাং জ্ঞানমাহাত্ম্যাদুপপন্না সংসিদ্ধিরিত্যর্থঃ। দ্বিতীয়মনুস্থ পূর্ব্বার্দ্ধেনৈবোত্তরমাহ—অথেত্যাদিনা। দ্বিতীয়ার্দ্ধব্যাবর্ত্ত্যামাশঙ্কামুখাপয়তি—অথেতি। অর্জ্জুনাকৃতার্থেন কর্ত্তব্যং কর্ম্মেত্যেতাবতা জ্ঞানবতা কৃতকৃত্যেন ন তৎ কর্ত্তব্যমিত্যুক্তমঙ্গীকরোতি—তথাপীতি। তর্হি ময়াপি জ্ঞানবতা কৃতার্থেন কর্ম্ম ন কর্ত্তব্যমিত্যাশঙ্ক্যার্জ্জুনস্য কর্ত্তব্যমেব কর্ম্মেত্যুত্তরার্দ্ধব্যাখ্যানেন কথয়তি—প্রারব্ধেতি॥ ২০

অনুবাদ। যে কারণ কর্ম্মের দ্বারা ইত্যাদি। যে কারণ পূর্ব্বকালিক জনক অশ্বপতি প্রভৃতি বিদ্বান্ ক্ষত্রিয়গণ মোক্ষলাভ করিতে উদ্যত হইয়াও কর্ম্মমার্গে প্রবৃত্ত হইয়াছিলেন। যদি জনক অশ্বপতি প্রভৃতি ক্ষত্রিয়শ্রেষ্ঠগণ সম্যগ্‌ জ্ঞান লাভ করিয়াছিলেন [এই প্রকার বিবেচনা করা যায়] তাহা হইলে [ইহাই স্থির করিতে হইবে যে] তাঁহারা লোকসংগ্রহার্থই কর্ম্মের আরম্ভ করিয়া সন্ন্যাসমার্গ অবলম্বন না করিয়াই কর্ম্ম করিতে করিতেই সংসিদ্ধি লাভ করিয়াছিলেন। ইহাই তাৎপর্য্য। আর যদি তাঁহারা সম্যগ্‌ জ্ঞান লাভ করিতে পারেন নাই [এই প্রকার বিবেচনা করা যায়] তাহা হইলেও [ইহা স্থির করিতে হইবে যে] চিত্তশুদ্ধির সাধনভূত কর্ম্মের অনুষ্ঠান দ্বারা ক্রমে চিত্তশুদ্ধি ও পরে জ্ঞান দ্বারা মোক্ষরূপ সংসিদ্ধি লাভ করিয়াছিলেন। এই প্রকারে ব্যাখ্যা করিতে হইবে। অথবা,

যদি সম্ভাবনা কর যে "প্রাচীন জনক প্রভৃতি রাজর্ষিগণ আত্মতত্ত্বজ্ঞ না হইয়াই কর্ত্তব্য কর্ম্ম করিতেন, তাই বলিয়া আত্মতত্ত্বজ্ঞ অতএব কৃতার্থ অন্ত কোন ব্যক্তি কোন কারণেই কর্ত্তব্য কর্ম্মের পালন করিতে পারেন না," তাহা হইলেও, প্রারব্ধ কর্ম্মের বশীভূত হইয়া তুমি লোক-সংগ্রহরূপ প্রয়োজনের প্রতি দৃষ্টি করিয়াও কর্ম্ম করিতে সমর্থ হইতেছ। লোকগণের অসন্মার্গ হইতে প্রবৃত্তির নিবারণকে লোক-সংগ্রহ বলা যায় ॥ ২০

যদ্ যদাচরতি শ্রেষ্ঠ স্তত্তদেবেতরো জনঃ।
স যৎ প্রমাণং কুরুতে লোকস্তদনুবর্ত্ততে ॥ ২১

অন্বয়। শ্রেষ্ঠঃ জনঃ যদ্ যদ্ আচরতি, ইতরো জনঃ তৎ তদ্ এব [আচরতি] সঃ যৎ প্রমাণং কুরুতে, লোকঃ তদ্ অনুবর্ত্ততে ॥ ২১

অনুবাদ। শ্রেষ্ঠ ব্যক্তি যাহা যাহা আচরণ করিয়া থাকেন, প্রাকৃত লোক সকলও তাহারই অনুসরণ করিয়া থাকে; সেই শ্রেষ্ঠ ব্যক্তি যাহা প্রমাণ বলিয়া স্থির করেন, সাধারণ লোকও তাহাকেই প্রমাণ বলিয়া অনুসরণ করিয়া থাকে ॥ ২১

ভাষ্য। লোকসংগ্রহং কঃ কর্ত্তুমর্হতি কথঞ্চেত্যুচ্যতে যদ্ যদিতি। যদ্ যৎ কর্ম্ম আচরতি যেষু যেষু শ্রেষ্ঠঃ প্রধানঃ তৎ তৎ এব কর্ম্মাচরতি ইতরোঽন্যঃ জনস্তদনুগতঃ। কিঞ্চ স শ্রেষ্ঠঃ যৎ প্রমাণং কুরুতে লৌকিকং বৈদিকং বা, লোকস্তদনুবর্ত্ততে তদেব প্রমাণীকরোতীত্যর্থঃ ॥ ২১

আনন্দগিরিটীকা। জ্ঞানবতা কৃতার্থেন লোকসংগ্রহার্থমপি ন প্রবর্ত্তিতব্যমিত্যাশঙ্কামুত্থাপ্য পরিহরতি—লোকেত্যাদিনা। শ্রুতাধ্যয়নসম্পন্নত্বেন অভিমতো যদ্যদ্বিহিতং প্রতিষিদ্ধং বা কর্ম্মানুতিষ্ঠতি তত্তদেব প্রাকৃতোজনোঽনুবর্ত্ততে তেন বিদ্যাবতাপি লোকমর্য্যাদাস্থাপনার্থং বিহিতং কর্ত্তব্যমিত্যর্থঃ। শ্রেষ্ঠানুসারিত্বম্ ইতরেষামাচারে দর্শয়িত্বা প্রতিপত্তাবপি দর্শয়তি—কিঞ্চেতি ॥ ২১

অনুবাদ। কোন্ ব্যক্তি কি প্রকারে লোকসংগ্রহ করিতে পারে, তাহাই বলিতেছেন যে, যদ্যদিত্যাদি। যে যে লোকসম্প্রদায়ের মধ্যে যে ব্যক্তি "শ্রেষ্ঠ" প্রধান, সে যে যে কর্ম্মের আচরণ করে, সেই সম্প্রদায়ানুগতজনও সেই সেই কর্ম্মের আচরণ করিয়া থাকে। আর সেই শ্রেষ্ঠ ব্যক্তি, লৌকিক কিংবা বৈদিক যে কোন বস্তুকে প্রমাণস্বরূপ অঙ্গীকার করে, সাধারণ লোকও তাহারই অনুবর্ত্তন করে [অর্থাৎ] তাহাই প্রমাণ বলিয়া মানিয়া লয় ॥ ২১

**ন মে পার্থাস্তি কর্ত্তব্যং ত্রিষু লোকেষু কিঞ্চন।**
**নানবাপ্তমবাপ্তব্যং বর্ত্ত এব চ কর্ম্মণি ॥ ২২**

অন্বয়। [হে] পার্থ! ত্রিষু লোকেষু মে (মম) কিঞ্চন (কিঞ্চিদপি) কর্ত্তব্যং ন অস্তি [ তথা কিঞ্চন ] অনবাপ্তম্ অবাপ্তব্যম্ [ অপি ] ন [ অস্তি ] [ তথাপি ] অহং কর্ম্মণি বর্ত্তে এব ॥ ২২

অনুবাদ। হে পার্থ! ত্রিলোকে আমার কিছুই কর্ত্তব্য নাই, আমার ইদানীং অপ্রাপ্ত অতএব ভবিষ্যৎ কালে প্রাপ্তব্য এমন কোন বস্তুও নাই, তথাপি আমি কর্ম্মেতেই বর্ত্তমান আছি ॥ ২২

ভাষ্য। যত্ত্বত্র তে লোকসংগ্রহকর্ত্তব্যতায়াং বিপ্রতিপত্তি স্তর্হি মাং কিং ন পশ্যসি—ন মে ইতি ন মে মম পার্থ নাস্তি ন বিদ্যতে কর্ত্তব্যং ত্রিষ্বপি লোকেষু কিঞ্চন কিঞ্চিদপি। কস্মাৎ? নানবাপ্তম্ অপ্রাপ্তমবাপ্তব্যং প্রাপণীয়ং তথাপি বর্ত্তএব চ কর্ম্মণি অহম্ ॥ ২২

আনন্দগিরিটীকা। কৃতার্থস্যাপি লোকসংগ্রহার্থং বিহিতং কর্ম্ম কর্ত্তব্যমিত্যুক্ত্বা তত্রৈব ভগবন্তমুদাহরণত্বেনোপন্যস্যতি—যদিত্যাদিনা। অপ্রাপ্তস্য প্রাপ্তয়ে তবাপি কর্ত্তব্যসম্ভবাৎ ন কিঞ্চিদপি বিদ্যতে কর্ত্তব্যমিতি কথমুক্তমিত্যাশঙ্ক্যাহ—নানবাপ্তমিতি। প্রতীকমুপাদায় ব্যাখ্যানদ্বারা বিদ্যাবতোঽপি কর্ম্মপ্রবৃত্তিং সম্ভাবয়তি—নেত্যাদিনা। অন্বয়ার্থং পুনর্শ্লোকোঽনুবাদঃ। ভগবতো নাস্তি কর্ত্তব্যমিত্যেতদাকাঙ্ক্ষাদ্বারা স্ফোরয়তি—কস্মাদিত্যাদিনা। প্রয়োজনাভাবে ত্বয়াপি নানুষ্ঠেয়ং কর্ম্মেত্যাশঙ্ক্য লোকসংগ্রহার্থং মমাপি কর্ম্মানুষ্ঠানমিতি মত্বাহ—তথাপীতি ॥ ২২

অনুবাদ। এই জগতে লোকসংগ্রহের কর্ত্তব্যতা বিষয়ে যদি তোমার কোন সংশয় থাকে, তবে আমাকেই কেন দেখিতেছ না? ইঁহাই বুঝাইবার জন্য ন মে ইত্যাদি শ্লোক রচিত হইয়াছে। হে পার্থ লোকত্রয়েও আমার কোন কর্ত্তব্য নাই; কারণ এমন কোন বস্তু নাই, যাহা আমার অপ্রাপ্ত, এই জন্য অবাপ্তব্য, অথচ আমি [ লোক-সংগ্রহের জন্যই ] কার্য্যেতে বর্ত্তমান রহিয়াছি ॥ ২২

**যদি হ্যহং ন বর্ত্তেয় * জাতু কর্ম্মণ্যতন্দ্রিতঃ।**
**মম বর্ত্মানুবর্ত্তন্তে মনুষ্যাঃ পার্থ সর্ব্বশঃ ॥ ২৩**

* বর্ত্তেয়মিতি বা পাঠঃ।

অন্বয়। জাতু (কদাচিদপি) যদি অহম্ অতন্দ্রিতঃ সন্ কর্ম্মণি ন বর্ত্তেয় [ হে ] পার্থ! মনুষ্যাঃ সর্ব্বশঃ মম বর্ত্ম অনুবর্ত্তন্তে ॥ ২৩

অনুবাদ। কোন সময়েই যদি আমি অনলস হইয়া কার্য্য করিতে নিবৃত্ত হই, তাহা হইলে, হে পার্থ, সকলেই আমার অনুসৃত মার্গেরই সর্ব্ব প্রকারে অনুসরণ করিবে ॥ ২৩

ভাষ্য। যদি পুনরহং ন বর্ত্তেয় জাতু কদাচিৎ কর্ম্মণি অতন্দ্রিতঃ অনলসঃ সন্ মম শ্রেষ্ঠস্য সতঃ বর্ত্ম মার্গমনুবর্ত্তন্তে মনুষ্যাঃ হে পার্থ সর্ব্বশঃ সর্ব্বপ্রকারৈঃ ॥ ২৩

আনন্দগিরিটীকা। লোকসংগ্রহেঽপি ন তে কর্ত্তব্যো বিকলত্বাদিত্যাশঙ্ক্যাহ—যদি হীতি ॥ ২৩

অনুবাদ। কোন সময়ে আমি যদি অনলস হইয়াও কার্য্যে বর্ত্তমান না থাকি [ তাহা হইলে ], হে পার্থ, মনুষ্যগণ সর্ব্বপ্রকারে আমার অবলম্বিত পথের অনুবর্ত্তন করিতে উদ্যত হইবে ॥ ২৩

উৎসীদেয়ুরিমে লোকা ন কুর্য্যাং কর্ম্ম চেদহম্।
সঙ্করস্য চ কর্ত্তা স্যামুপহন্যামিমাঃ প্রজাঃ ॥ ২৪

অন্বয়। [ তথা সতি ] অহং চেৎ [ যদি ] কর্ম্ম ন কুর্য্যাং [ তদা ] ইমে লোকা উৎসীদেয়ুঃ, [ অহং ] সঙ্করস্য কর্ত্তা স্যাম্ [ তথা ] ইমাঃ প্রজাঃ উপহন্যাম্ ॥ ২৪

অনুবাদ। [সুতরাং] আমি যদি কার্য্য না করি, তাহা হইলে এই সকল লোক বিনাশ প্রাপ্ত হইবে, এবং আমি বর্ণসঙ্করেরও কারণ হইব [ এবং তদ্দ্বারা ] সকল প্রজার ধ্বংসকারীও হইব ॥ ২৪

ভাষ্য। তথা চ কো দোষ ইত্যাহ উদিতি। উৎসীদেয়ুঃ বিনশ্যেয়ুঃ ইমে সর্ব্বে লোকাঃ লোকস্থিতিনিমিত্তস্য কর্ম্মণোঽভাবাৎ ন কুর্য্যাং কর্ম্ম চেদহম্। কিঞ্চ সঙ্করস্য চ কর্ত্তা স্যাম্। তেন কারণেন উপহন্যামিমাঃ প্রজাঃ প্রজানামনুগ্রহায় প্রবৃত্ত উপহতিমুপহননং কুর্য্যামিত্যর্থঃ। মম ঈশ্বরস্য অনুরূপমাপদ্যেত ॥ ২৪

আনন্দগিরিটীকা। শ্রেষ্ঠস্য তব মার্গানুবর্ত্তিত্বং মনুষ্যাণামুচিতমেবেত্যাশঙ্ক্য দূষয়তি—তথাচেত্যাদিনা। ঈশ্বরস্য কর্ম্মণ্যপ্রবৃত্তৌ তদনুবর্ত্তিনামপি কর্ম্মানুপপত্তেরিতি হেতুমাহ—লোকস্থিতীতি। ইতশ্চেশ্বরেণ কর্ম্ম কর্ত্তব্যমিত্যাহ—কিঞ্চেতি। যদি কর্ম্ম ন কুর্য্যামিতি শেষঃ। সঙ্করকরণস্য কার্য্যং

কথমতি—তেনেতি। প্রজোপহতিঃ পরিপ্রাপ্যতে তব স্যাদিতি তত্রাহ—প্রজানামিতি॥ ২৪

অনুবাদ। তাহা হইলে কি দোষ?—তাহাই বলিতেছেন যে—উদিত্যাদি। উৎসন্ন যাইবে [ অর্থাৎ ] বিনাশ পাইবে, [ কে? ] এই সকল লোক; আমি যদি কার্য্য না করি, [ তাহা হইলে ], লোকস্থিতির তি কারণ কর্ম্মের অভাব হইবে, এই কারণ লোকস্থিতি অসম্ভব হইয়া পড়িে আমি [ এই প্রকারে ] সঙ্করেরও কর্ত্তা হইব ও সেই কারণে এই সকল প্রজার অনুগ্রহার্থ প্রবৃত্ত হইয়াও, ইহাদের বিনাশের প্রতি কারণ হইয়া উঠিব। ইহাই অর্থ [ বাস্তবপক্ষে ] এই প্রকার ঈশ্বরে অননুরূপ কার্য্য আমাতে [ তাহা হইলে ] প্রসক্ত হইবে॥ ২৪

সক্তাঃ কর্ম্মণ্যবিদ্বাংসো যথা কুর্ব্বন্তি ভারত।
কুর্য্যাদ্‌বিদ্বাংস্তথাসক্ত শ্চিকীর্ষু র্লোকসংগ্রহম্॥ ২৫

অন্বয়। হে ভারত! অবিদ্বাংসঃ কর্ম্মণি সক্তাঃ ( ফলতৃষ্ণাবন্তঃ ) যথা [ কর্ম্ম ] কুর্ব্বন্তি, তথা লোকসংগ্রহং চিকীর্ষুঃ বিদ্বান্ অসক্তঃ [ সন্ ] কুর্য্যাৎ॥ ২৫

অনুবাদ। হে ভারত! অবিদ্বান্‌গণ কর্ম্মের ফললাভে স্পৃহাবান্ হইয়া যে প্রকারে [ বিহিত ] কর্ম্মের অনুষ্ঠান করিয়া থাকে, সেই প্রকারেই লোকসংগ্রহ করিতে ইচ্ছুক বিদ্বান্‌ও অনাসক্ত হইয়া কর্ম্মের অনুষ্ঠান করিবেন॥ ২৫

ভাষ্য। যদি পুনরহমিব ত্বং কৃতার্থবুদ্ধিরাত্মবিদন্যো বা তস্যাপ্যাত্মনঃ কর্ত্তব্যাভাবেঽপি পরানুগ্রহ এব কর্ত্তব্য ইত্যাহ সক্তা ইতি। সক্তাঃ কর্ম্মণি অস্য কর্ম্মণঃ ফলং মম ভবিষ্যতীতি কেচিদবিদ্বাংসো যথা কুর্ব্বন্তি ভারত, কুর্য্যাদ্ বিদ্বান্ আত্মবিৎ তথা অসক্তঃ সন্ তদ্‌বৎ, কিমর্থং করোতি তচ্ছৃণু চিকীর্ষুঃ কর্ত্তুমিচ্ছুঃ লোকসংগ্রহম্॥ ২৫

আনন্দগিরিটীকা। ত্বামনাচরন্তমনুবর্ত্ততাং সর্ব্বেষাং কো দোষঃ স্যাদিত্যপেক্ষায়ামীশ্বরস্য কৃতার্থতয়া কর্ম্মানুষ্ঠানাভাবে তদনুবর্ত্তিনামপি তদভাবাদেব স্থিতিহেত্বভাবাৎ পৃথিব্যাদিভূতানাং বিনাশপ্রসঙ্গাৎ বর্ণাশ্রমব্যবস্থানুপপত্তেশ্চ অধিকৃতানাং প্রাণভৃতাং পাপোপহতত্বপ্রসঙ্গাৎ পরানুগ্রহার্থং প্রবৃত্তিরীশ্বরস্যেত্যুক্তং সম্প্রতি লোকসংগ্রহায় কর্ম্ম কুর্ব্বাণস্য কর্ত্তৃত্বাভিমানেন জ্ঞানাভিভবে প্রাপ্তে

প্রত্যাহ—যদি পুনরিতি। কৃতার্থবুদ্ধিত্বে হেতুমাহ—আত্মবিদিতি। যথা-
বদাত্মানমবগচ্ছন্ কর্ত্তৃত্বাদ্যভিমানাভাবাৎ কৃতার্থো ভবত্যেবেত্যর্থঃ। অর্জ্জুনা-
দন্যত্রাপি জ্ঞানবতি কৃতার্থবুদ্ধিত্বং কর্ত্তব্যত্বাদ্যভিমানহীনে তুল্যমিত্যাহ—
অন্যো বেতি। তস্য তর্হি কর্ম্মানুষ্ঠানমফলত্বাৎ অনবকাশমিত্যাশঙ্ক্যাহ—তস্যা-
পীতি। কর্ত্তব্য ইত্যাত্মবিদাপি পরানুগ্রহায় কর্ত্তব্যমেব কর্ম্মেত্যাহেতি শেষঃ।
দৃষ্টান্তদার্ষ্টান্তিকরূপং শ্লোকং ব্যাকরোতি—সক্তা ইত্যাদিনা। অসক্তঃ সন্
কর্ত্তৃত্বাভিমানং ফলাভিসন্ধিং বাহকুর্ব্বন্নিতি যাবৎ॥ ২৫

অনুবাদ। তুমি যদি আমার ন্যায় কৃতার্থবুদ্ধি হও, কিংবা তাহা হইতে অন্য কোন নিরভিমান আত্মতত্ত্বজ্ঞ হও, তাহা হইলেও তোমার নিজ কর্ত্তব্য না থাকিলেও পরের উপর অনুগ্রহ প্রযুক্ত তোমাকে কর্ম্ম করিতেই হইবে, ইহাই বলিতেছেন, সক্তা ইত্যাদি। কর্ম্মেতে সক্ত, [ অর্থাৎ ] কর্ম্মের ফল আমার হইবে এই প্রকার বুদ্ধিশালী অনাত্মজ্ঞ ব্যক্তিগণ, যে প্রকারে কার্য্য করিয়া থাকে, হে ভারত, বিদ্বান্ আত্মতত্ত্বজ্ঞ ব্যক্তিকেও সেই ভাবেই তাহারই ন্যায় কার্য্য করিতে হইবে; [ কিন্তু ] অনাসক্তভাবে। কেন কার্য্য করিবে, তাহা শুন। লোক-সংগ্রহ করিবার ইচ্ছায়॥ ২৫

ন বুদ্ধিভেদং জনয়েদজ্ঞানাং কর্ম্মসঙ্গিনাম্।
যোজয়েৎ সর্ব্বকর্ম্মাণি বিদ্বান্ যুক্তঃ সমাচরন্॥ ২৬

অন্বয়। কর্ম্মসঙ্গিনাম্ অজ্ঞানাং ন বুদ্ধিভেদং জনয়েৎ, বিদ্বান্ যুক্তঃ সন্ [ স্বয়ং ] সমাচরন্ সর্ব্বকর্ম্মাণি যোজয়েৎ [ কারয়েৎ ]॥ ২৬

অনুবাদ। কর্ম্মসঙ্গী অজ্ঞগণের কর্ম্ম-বিষয়ে বিশ্বাসকে শিথিল করিবে না; বিদ্বান্ ( আত্মতত্ত্বজ্ঞ ) স্বয়ং অভিনিবিষ্ট হইয়া অনুষ্ঠানপূর্ব্বক অনাত্মজ্ঞ-ব্যক্তিমাত্রকে বিহিত কার্য্যে প্রবর্ত্তিত করিবেন॥ ২৬

ভাষ্য। এবং লোকসংগ্রহং চিকীর্ষোর্ন মমাত্মবিদঃ কর্ত্তব্যমস্ত্যন্যস্য বা লোকসংগ্রহং মুক্ত্বা ততস্তস্যাত্মবিদ ইদমুপদিশ্যতে নেতি। বুদ্ধের্ভেদো বুদ্ধিভেদো ময়েদং কর্ত্তব্যং ভোক্তব্যং চাস্য কর্ম্মণঃ ফলমিতি নিশ্চয়রূপায়া বুদ্ধের্ভেদনং চালনং বুদ্ধিভেদ স্তং ন জনয়েৎ নোৎপাদয়েৎ অজ্ঞানামবিবেকিনাং কর্ম্মসঙ্গিনাং কর্ম্মণি আসক্তানাম্ আসঙ্গবতাং, কিন্তু কুর্য্যাৎ যোজয়েৎ কারয়েৎ সর্ব্বকর্ম্মাণি বিদ্বান্ স্বয়ং তদেবাবিদুষাং কর্ম্ম যুক্তঃ অভিযুক্তঃ সমাচরন্॥ ২৬

আনন্দগিরিটীকা। বৃত্তমনূদ্যোত্তরশ্লোকমবতারয়তি—এবমিতি। কর্ত্তব্যং

কর্ম্মেতি শেষঃ। পূর্ব্বার্দ্ধমেবং ব্যাখ্যায় উত্তরার্দ্ধং প্রশ্নপূর্ব্বকম্ অবতার্য্য ব্যাচষ্টে —কিন্তু কুর্য্যাদিতি। সর্ব্বকর্ম্মাণি কারয়েত্তেষু প্রীতিং কুর্ব্বন্নিতি শেষঃ। কথং কারয়েদিত্যাকাঙ্ক্ষায়ামাহ—তদেবেতি॥ ২৬

অনুবাদ। এই প্রকার লোক-সংগ্রহের ইচ্ছায় প্রবৃত্ত, আমি কিংবা অন্য কোন আত্মতত্ত্ববিৎ ব্যক্তির লোকসংগ্রহরূপ উদ্দেশ্য ব্যতিরেকে অন্য কোন ফলের জন্য কোন প্রকার কার্য্য নাই; এই কারণ সেই [লোক-সংগ্রহে প্রবৃত্ত] পরন্তু আত্মবিদের পক্ষে উপদেশ দেওয়া যাইতেছে যে, ন ইত্যাদি। আমি এই কার্য্য করিব এবং ইহার ফল আমিই ভোগ করিব, এই প্রকার নিশ্চয়রূপা বুদ্ধির ভেদ, ভেদন [অর্থাৎ] পরিচালনই বুদ্ধিভেদ [শব্দের অর্থ]; কর্ম্মসঙ্গী [অর্থাৎ] কর্ম্মেতে আসক্তিযুক্ত অবিবেকিব্যক্তিগণের বুদ্ধিভেদ করিবে না। কিন্তু আত্মবিৎ ব্যক্তি সেই অবিদ্বানের পক্ষে বিহিত কার্য্য স্বয়ং করিবেন, এবং [এই প্রকার] অভিনিবিষ্ট হইয়া, কার্য্যের আচরণ দ্বারা অজ্ঞগণকেও সেই কার্য্যে নিয়োজিত করিবেন॥ ২৬

প্রকৃতেঃ ক্রিয়মাণানি গুণৈঃ কর্ম্মাণি সর্ব্বশঃ।
অহংকারবিমূঢ়াত্মা কর্ত্তাহমিতি মন্যতে॥ ২৭

অন্বয়। প্রকৃতেঃ গুণৈঃ (সত্ত্বাদিভিঃ) সর্ব্বশঃ ক্রিয়মাণানি কর্ম্মাণি অহঙ্কারবিমূঢ়াত্মা অহং [এব] কর্ত্তা ইতি মন্যতে॥ ২৭

অনুবাদ। প্রকৃতির সত্ত্ব রজঃ ও তমঃ এই গুণত্রয়ের পরিণামের দ্বারাই সকল কর্ম্ম কৃত হইয়া থাকে। সকল প্রকারে অহঙ্কারবিমূঢ়চেতা পুরুষ সেই সকল কর্ম্মের, আমিই কর্ত্তা, এই প্রকার অভিমান করিয়া থাকে॥ ২৭

ভাষ্য। অবিদ্বানজ্ঞঃ কথং কর্ম্মসু সজ্জত ইত্যাহ—প্রকৃতেরিতি। প্রকৃতেঃ প্রকৃতিঃ প্রধানং সত্ত্বরজস্তমসাং গুণানাং সাম্যাবস্থা তস্যাঃ প্রকৃতেঃ গুণৈঃ বিকারৈঃ কার্য্যকারণরূপৈঃ ক্রিয়মাণানি কর্ম্মাণি লৌকিকানি শাস্ত্রীয়াণি চ সর্ব্বশঃ সর্ব্বপ্রকারৈঃ অহঙ্কারবিমূঢ়াত্মা কার্য্যকরণসঙ্ঘাতাত্মপ্রত্যয়ঃ অহঙ্কারঃ তেন বিবিধং নানাবিধং মূঢ় আত্মা অন্তঃকরণং যস্য সোঽয়ং কার্য্যকরণধর্ম্মা কার্য্যকরণাভিমানী অবিদ্যয়া কর্ম্মাণি আত্মনি মন্যমানঃ তত্তৎকর্ম্মণামহং কর্ত্তেতি মন্যতে॥ ২৭

আনন্দগিরিটীকা। অজ্ঞানাং কর্ম্মসঙ্গিনামিত্যুক্তং তেনোত্তরশ্লোকস্য সঙ্গতিমাহ—অবিদ্বানিতি। কর্তৃত্বমাত্মনোঽবাস্তবম্ ইত্যভ্যুপগমাৎ বিদ্বান্ কথং

কর্ম্মস্বেব তস্যাভাবং পশ্যতীত্যাশঙ্ক্যাহ—প্রকৃতেরিতি। কর্ম্মস্ববিদুষঃ সক্তিপ্রকারং প্রকটয়ন্ ব্যাকরোতি—প্রকৃতেরিত্যাদিনা। প্রধানশব্দেন মায়াশক্তিরুচ্যতে অবিদ্যাঽস্তুত্বাভয়তঃ সংবধ্যতে ॥ ২৭

অনুবাদ। অনাত্মজ্ঞ মূর্খ ব্যক্তি কি প্রকারে কর্ম্মনিবহে আসক্ত হইয়া থাকে, তাহাই বলিতেছেন যে, প্রকৃতেরিত্যাদি। প্রকৃতি [ শব্দের অর্থ ] প্রধান [ সকল কার্য্যের উপাদান [ সত্ত্ব রজঃ ও তমোগুণের বৈষম্যহীন অবস্থাই প্রধান শব্দের তাৎপর্য্যার্থ ] সেই প্রকৃতির গুণ [ অর্থাৎ ] কার্য্যকারণরূপ বিকার, সেই বিকারসমূহ দ্বারা সকল প্রকার লৌকিক ও শাস্ত্রীয় কর্ম্ম সকল সম্পাদিত হইয়া থাকে। [ কিন্তু ] 'অহঙ্কার বিমূঢ়াত্মা' কার্য্য ও করণসমষ্টির উপর যে আত্মপ্রত্যয়, তাহাই অহঙ্কার; সেই অন্ধকারের দ্বারা নানাবিধ ভাবে যাহার অন্তঃকরণ মোহপ্রাপ্ত হইয়াছে, সেই ব্যক্তি অহঙ্কারবিমূঢ়াত্মা, সেই কার্য্য ও করণের ধর্ম্ম আপনার উপরে আরোপ করিয়া কার্য্যকরণাভিমানী জীব, সেই প্রকৃতিকৃত কর্ম্মনিবহকে অবিদ্যাবশে আপনার বোধ করিয়া, 'আমিই কর্ত্তা' এই প্রকার অভিমান করিয়া থাকে ॥ ২৭

তত্ত্ববিত্তু মহাবাহো গুণকর্ম্মবিভাগয়োঃ।
গুণা গুণেষু বর্ত্তন্ত ইতি মত্বা ন সজ্জতে ॥ ২৮

অন্বয়। তু ( পরন্তু ) হে মহাবাহো! গুণকর্ম্মবিভাগয়োস্তত্ত্ববিৎ, গুণা গুণেষু বর্ত্তন্তে ইতি মত্বা ( বিভাব্য ) [ গুণেষু ] ন সজ্জতে ॥ ২৮

অনুবাদ। পরন্তু গুণ ও কর্ম্মের বিভাগ-বিষয়ে যথার্থ জ্ঞান যাঁহার আছে, সেই তত্ত্ববিৎ ব্যক্তি, ইন্দ্রিয়রূপে পরিণত প্রকৃতিগুণ, বিষয়রূপে পরিণত প্রকৃতিগুণেই ব্যাপৃত হইয়া থাকে, ইহা বিবেচনা করিয়া তাহাতে আসক্ত হন না ॥ ২৮

ভাষ্য। যঃ পুনর্বিদ্বান্ তত্ত্ববিদিতি। তত্ত্ববিত্তু মহাবাহো! কস্য তত্ত্ববিৎ? গুণকর্ম্মবিভাগয়োঃ গুণবিভাগস্য কর্ম্মবিভাগস্য চ তত্ত্ববিৎ ইত্যর্থঃ গুণাঃ করণাত্মকা গুণেষু বিষয়াত্মকেষু বর্ত্তন্তে ন আত্মা ইতি মত্বা ন সজ্জতে সক্তিং ন করোতি ॥ ২৮

আনন্দগিরিটীকা। অজ্ঞস্য কর্ম্মসু সক্তিমুক্ত্বা বিদুষস্তদভাবমভিদধাতি—যঃ পুনরিতি। তত্ত্বং যথাত্ম্যং বেত্তীতি ব্যুৎপত্ত্যা তত্ত্ববিদিতি তু শব্দেনাজ্ঞাদ্বিশিষ্টে নির্দ্দিষ্টে প্রশ্নপূর্ব্বকং দ্বিতীয়পাদমবতার্য্য ব্যাচষ্টে—কস্যেত্যাদিনা। গুণানামেব গুণেষু বর্ত্তমানত্বময়ুক্তং নির্গুণত্বাৎ তেষামিত্যাশঙ্ক্য বিভজতে—গুণা

ইতি। কার্য্যকরণানামেব বিষয়েষু প্রবৃত্তিরাত্মনস্তু কূটস্থত্বান্নৈবমিতি জ্ঞাত্বা তত্ত্ববিৎ কর্ম্মসু দৃঢ়তরং কর্ত্তব্যাভিমানং ন করোতীত্যর্থঃ॥ ২৮

অনুবাদ। যে ব্যক্তি বিদ্বান্ [ সে কি প্রকার করে? তাহাই দেখান হইতেছে যে ] তত্ত্ববিৎ ইত্যাদি। হে মহাবাহো, কিন্তু [ যে ] তত্ত্ববিৎ, কোন্ বস্তুর তত্ত্ববিৎ? [ তাহাই বলিতেছেন যে ] গুণবিভাগ ও কর্ম্মবিভাগ, এই বিভাগ-দ্বয়ের যথার্থ জ্ঞান যাঁহার আছে, তিনিই তত্ত্ববিৎ; ইন্দ্রিয়াত্মক গুণ বিষয়রূপ গুণেতে ব্যাপৃত হইতেছে মাত্র, কিন্তু আত্মা ব্যাপৃত হয় না, ইহ বুঝিয়া তিনি [ কোন কার্য্যেতেই ] আসক্ত হন না॥ ২৮

প্রকৃতে গুর্ণসম্মূঢ়াঃ সজ্জন্তে গুণকর্ম্মসু।

তানকৃৎস্নবিদো মন্দান্ কৃৎস্নবিন্ন বিচালয়েৎ॥ ২৯

অন্বয়। প্রকৃতেঃ গুণসম্মূঢ়াঃ ( অনাত্মতত্ত্বজ্ঞাঃ ) গুণকর্ম্মসু সজ্জন্তে কৃৎস্ন-বিৎ ( আত্মতত্ত্বজ্ঞঃ ) তান্ অকৃৎস্নবিদঃ ( প্রকৃতিগুণমূঢ়ান্ ) ন বিচালয়েৎ ( বুদ্ধি-ভেদবতো ন কুর্য্যাৎ )॥ ২৯

অনুবাদ। প্রকৃতির গুণনিবহের দ্বারা বিমূঢ়চেতা পুরুষ, গুণজনিত কর্ম্মসমূহে আত্মীয় বুদ্ধিতে সংসক্ত হয়। কিন্তু সকলার্থবেত্তা আত্মতত্ত্বজ্ঞ ব্যক্তি সেই সকল অল্পজ্ঞ মূঢ় ব্যক্তির কর্ম্মের প্রতি যে বিশ্বাস আছে, তাহাকে বিচলিত করিবেন না॥ ২৯

ভাষ্য। যে পুনঃ প্রকৃতেরিতি। প্রকৃতেঃ গুণৈঃ সম্যঙ্ মূঢ়াঃ সং-মোহিতাঃ সন্তঃ সজ্জন্তে, গুণানাং কর্ম্মসু গুণকর্ম্মসু বয়ং কর্ম্ম কুর্ম্মঃ ফলায়েতি, তান্ কর্ম্মসঙ্গিনোঽকৃৎস্নবিদঃ কর্ম্মফলমাত্রদর্শিনো মন্দান্ মন্দপ্রজ্ঞান্ কৃৎস্নবিৎ স্বয়ং ন বিচালয়েৎ বুদ্ধিভেদকরণমেব চালনং তন্ন কুর্য্যাৎ ইত্যর্থঃ॥ ২৯

আনন্দগিরিটীকা। বিদ্বানবিদ্বানিত্যুভাবপি প্রকৃত্যা বিদ্বানবিদুষো বুদ্ধিভেদং ন কুর্য্যাদিত্যুপসংহরতি—যে পুনরিতি। প্রকৃতেরুক্তগুণৈর্দেহাদি-ভির্বিকারৈঃ সংমূঢ়াস্তানেবাত্মত্বেন মন্যমানা যে তে গুণানাং তেষামেব দেহাদীনাং কর্ম্মসু ব্যাপারেষু সজ্জন্তে সক্তিং দৃঢ়তরামাত্মীয়বুদ্ধিং কুর্ব্বন্তীত্যাহ—প্রকৃতে-রিত্যাদিনা। তেষামনাত্মবিদাং স্বয়মাত্মবিৎ বুদ্ধিভেদং নাপাদয়েদিত্যাহ—তানিত্যাদিনা॥ ২৯

অনুবাদ। যাহারা কিন্তু প্রকৃতির গুণে ইত্যাদি। প্রকৃতির গুণসমূহের দ্বারা মূঢ় ( অর্থাৎ ) সম্মোহিত হইয়া গুণবিহিত কর্ম্মনিকরে সক্ত হয় ( অর্থাৎ

অভিমান করে)—"আমরাই ফল লাভের জন্য কার্য্য করিয়া থাকি", সেই সকল কর্ম্মসঙ্গী অল্পজ্ঞ, কর্ম্মফলমাত্রদর্শী ও মন্দপ্রজ্ঞ ব্যক্তিগণকে, আত্মবিৎ স্বয়ং বিচালিত করিবেন না; বুদ্ধিভেদ করণই চালন, তাহা করিবেন না, ইহাই অর্থ ॥ ২৯

ময়ি সর্ব্বাণি কর্ম্মাণি সংন্যস্যাধ্যাত্মচেতসা।

নিরাশীর্নির্ম্মমো ভূত্বা যুধ্যস্ব বিগতজ্বরঃ ॥ ৩০

অন্বয়। অধ্যাত্মচেতসা ময়ি (বাসুদেবে) সর্ব্বাণি কর্ম্মাণি সংন্যস্য, (নিক্ষিপ্য) বিগতজ্বরঃ নিরাশীঃ নির্ম্মমশ্চ ভূত্বা যুধ্যস্ব ॥ ৩০

অনুবাদ। বিবেক বুদ্ধির সাহায্যে সকল কর্ম্মই আমার উপর সমর্পণ করিয়া আশা ও মমতা পরিত্যাগপূর্ব্বক বিগতসন্তাপ হইয়া যুদ্ধ কর ॥ ৩০

ভাষ্য। কথং পুনঃ কর্ম্মণ্যধিকৃতেন অজ্ঞেন মুমুক্ষুণা কর্ম্ম কর্ত্তব্য-মিত্যুচ্যতে—ময়ীতি। ময়ি বাসুদেবে পরমেশ্বরে সর্ব্বজ্ঞে সর্ব্বাত্মনি সর্ব্বাণি কর্ম্মাণি সংন্যস্য নিক্ষিপ্য অধ্যাত্মচেতসা বিবেকবুদ্ধ্যা নাহং কর্ত্তা ঈশ্বরায় ভৃত্যবৎ করোমীত্যনয়া বুদ্ধ্যা। কিঞ্চ নিরাশীঃ ত্যক্তাশীঃ নির্ম্মমঃ মমভাবশ্চ নির্গতো যস্য তব স ত্বং নির্ম্মমো ভূত্বা যুধ্যস্ব বিগতজ্বরঃ বিগতসন্তাপঃ বিগত-শোকঃ সন্নিত্যর্থঃ ॥ ৩০

আনন্দগিরিটীকা। যদ্যপি কর্ম্মণ্যজ্ঞোঽধিক্রিয়তে তথাপি মোক্ষমাণেন তেন কর্ম্ম ত্যক্তব্যং মোক্ষস্য কর্ম্মাসাধ্যত্বাৎ তু তেন কর্ম্ম কর্ত্তুং শক্যং কর্ম্মণঃ সাপেক্ষিতবিরোধিত্বাদিতি শঙ্কতে—কথমিতি। শ্লোকেনোত্তরমাহ—উচ্যত ইতি। যথোক্তে পরস্মিন্নাত্মনি সর্ব্বকর্ম্মণাং সমর্পণে কারণমাহ—অধ্যাত্মেতি। বিবেকবুদ্ধিমেব ব্যাকরোতি—অহমিতি। দর্শিতরীত্যা কর্ম্মসু প্রবৃত্তস্য কর্ত্তব্যা-ন্তরমাহ—কিঞ্চেতি। ত্যক্তাশীঃ ফলপ্রার্থনাহীনঃ সন্নিত্যর্থঃ। নির্মমো ভূত্বা পুত্রভ্রাত্রাদিম্বিতি শেষঃ। নন্বু যুদ্ধে নিয়োগো নোপপদ্যতে পুত্রভ্রাত্রাদিহিংসাত্মনস্তস্য সন্তাপহেতোঃ নিয়োগবিষয়ত্বাযোগাদিতি তত্রাহ—বিগতেতি ॥ ৩০

অনুবাদ। কর্ম্মেতে অধিকারী [অথচ] মুমুক্ষু ব্যক্তির কি প্রকারে কর্ম্ম করিতে হইবে, তাহা বলা যাইতেছে যে—ময়ি ইত্যাদি। সর্ব্বজ্ঞ, পরমেশ্বর, সর্ব্বাত্মা ও বাসুদেব [এই সকল শব্দের প্রতিপাদ্য] আমাতে সকল কর্ম্ম, অধ্যাত্মবুদ্ধিতে (অর্থাৎ) "আমি কর্ত্তা নহি, কিন্তু পরমেশ্বরের জন্য, তাঁহার ভৃত্যের ন্যায়ই কার্য্য করিতেছি", এই প্রকার বিবেকবুদ্ধিতে, ভর করিয়া, তুমি নিরাশী, মম-ভাবশূন্য ও বিগতসন্তাপ হইয়া যুদ্ধ কর, ইহাই অর্থ ॥ ৩০

যে মে মতমিদং নিত্যমনুতিষ্ঠন্তি মানবাঃ।
শ্রদ্ধাবন্তোঽনসূয়ন্তো মুচ্যন্তে তেঽপি কর্ম্মভিঃ॥ ৩১

অন্বয়। যে মানবাঃ শ্রদ্ধাবন্তঃ অনসূয়ন্তঃ [ চ সন্তঃ ] মে ( মম ) ইদং মতম্ নিত্যম্ অনুতিষ্ঠন্তি ( অনুবর্ত্তন্তে ), তেঽপি কর্ম্মভিঃ মুচ্যন্তে॥ ৩১

অনুবাদ। যে সকল মানব শ্রদ্ধা-সহকারে ও অসূয়া পরিহারপূর্ব্বক আমার এই মতের অনুবর্ত্তন করে, তাহারাও কর্ম্মবন্ধন হইতে মুক্ত হয়॥ ৩১

ভাষ্য। যদেতন্মম মতং কর্ম্ম কর্ত্তব্যমিতি সপ্রমাণমুক্তং তত্তথা যে ম ইতি। যে মে মদীয়মিদং মতমনুতিষ্ঠন্তি অনুবর্ত্তন্তে মানবাঃ মনুষ্যাঃ শ্রদ্ধাবন্তঃ শ্রদ্দধানাঃ অনসূয়ন্তঃ অসূয়াং চ ময়ি পরমগুরৌ বাসুদেবেঽকুর্ব্বন্তো মুচ্যন্তে তেঽপ্যেবং ভূতাঃ কর্ম্মভির্ধর্ম্মাধর্ম্মাখ্যৈঃ॥ ৩১

আনন্দগিরিটীকা। প্রকৃতং ভগবতো মতমুক্তপ্রকারমনুসৃত্যৈব অনুতিষ্ঠতাং ক্রমমুক্তিফলং কথয়তি—যদেতদিতি। শাস্ত্রাচার্য্যোপদিষ্টে অদৃষ্টার্থে বিশ্বাসবত্ত্বং শ্রদ্দধানত্বং, গুণেষু দোষাবিষ্করণমসূয়া, অপি র্যথোক্তায়া মুক্তের-মুখ্যত্বদ্যোতনার্থঃ॥ ৩১

অনুবাদ। এই যে অভিমত কর্ম্ম কর্ত্তব্য, ইহা সপ্রমাণ উক্ত হইল, তাহা ফলতঃ সেই প্রকারই, যে মে ইত্যাদি। যে সকল মনুষ্য শ্রদ্ধাপরায়ণ ও [ সকলের ] গুরু বাসুদেব যে আমি, সেই আমার প্রতি অসূয়াপরবশ নহে এবং আমার এই প্রকার মদভিমত কার্য্যের নিত্য অনুবর্ত্তন [ অর্থাৎ ] অনুষ্ঠান করে, তাহারাও ধর্ম্ম ও অধর্ম্ম-রূপ কর্ম্ম হইতে মুক্ত হইয়া থাকে॥ ৩১

যে ত্বেতদভ্যসূয়ন্তো নানুতিষ্ঠন্তি মে মতম্।
সর্ব্বজ্ঞানবিমূঢ়াংস্তান্ বিদ্ধি নষ্টানচেতসঃ॥ ৩২

অন্বয়। যে তু [ মানবাঃ ] এতৎ মে ( মম ) মতম্ অভ্যসূয়ন্তঃ ন অনুতিষ্ঠন্তি, তান্ সর্ব্বজ্ঞানবিমূঢ়ান্ অচেতসঃ নষ্টান্ বিদ্ধি ( জানীহি )॥ ৩২

অনুবাদ। যে সকল মানব, অসূয়া-পরবশ হইয়া আমার এই মতের অনুবর্ত্তন করে না, সেই সকল সর্ব্বজ্ঞানবিমূঢ় বিগতচেতা ব্যক্তিগণকে নষ্ট বলিয়া জানিবে॥ ৩২

ভাষ্য। যে ত্বিতি। যে তু তদ্বিপরীতা এতন্মম মতম্ অভ্যসূয়ন্তো

নানুতিষ্ঠন্তি নানুবর্ত্তন্তে মে মতম্। সর্ব্বেষু জ্ঞানেষু বিবিধং মূঢ়াঃ তে, সর্ব্ব-জ্ঞানবিমূঢ়াংস্তান্ বিদ্ধি নষ্টান্ নাশং গতান্ অচেতসঃ অবিবেকিনঃ ॥ ৩২

আনন্দগিরিটীকা। ভগবন্মতানমুবর্ত্তিনাং প্রত্যবায়িত্বং প্রত্যায়য়তি—যে ত্বিতি। তদ্বিপরীতত্বং ভগবন্মতানুবর্ত্তিভ্যো বৈপরীত্যং, তদেব দর্শয়তি—এতদিত্যাদিনা। অভ্যসূয়ন্তস্তত্রাসন্তমপি দোষমুদ্ভাবয়ন্ত ইত্যর্থঃ সর্ব্বজ্ঞানানি সগুণনির্গুণবিষয়াণি, প্রমাণপ্রমেয়প্রয়োজনবিভাগতো বিবিধত্বম্ ॥ ৩২

অনুবাদ। যে তু ইত্যাদি। যাহারা কিন্তু ইহার বিপরীতস্বভাব, [অর্থাৎ] আমার এই মতের উপর অসূয়াপরবশ হইয়া ইহার অনুবর্ত্তন করে না, তাহারা সর্ব্বজ্ঞানবিমূঢ়, [অর্থাৎ] সর্ব্ববিধ জ্ঞানেতেই তাহাদের বিবিধ মূঢ়তা আছে, সেই অবিবেকদিগকে নষ্ট [অর্থাৎ] নাশ-প্রাপ্ত বলিয়াই জানিবে ॥ ৩২

সদৃশং চেষ্টতে স্বস্যাঃ প্রকৃতের্জ্ঞানবানপি।
প্রকৃতিং যান্তি ভূতানি নিগ্রহঃ কিং করিষ্যতি ॥ ৩৩

অন্বয়। জ্ঞানবানপি [জনঃ] স্বস্যাঃ প্রকৃতেঃ সদৃশং চেষ্টতে ভূতানি প্রকৃতিং যান্তি, নিগ্রহঃ কিং করিষ্যতি? ॥ ৩৩

অনুবাদ। জ্ঞানবান্ হইয়াও [মনুষ্য] নিজপ্রকৃতির অনুরূপ চেষ্টা করিয়া থাকে। সকল প্রাণীই নিজ প্রকৃতির অনুসরণ করিয়া থাকে, [সুতরাং] নিগ্রহ (প্রতিষেধবিধি) কি করিবে? ॥ ৩৩

ভাষ্য। কস্মাৎ পুনঃ কারণাৎ ত্বদীয়ং মতং নানুতিষ্ঠন্তি পরধর্ম্মান্ অনু-তিষ্ঠন্তি স্বধর্ম্মং চ নানুবর্ত্তন্তে, ত্বৎপ্রতিকূলাঃ কথং ন বিভ্যতি ত্বচ্ছাসনাতিক্রম-দোষাৎ, তত্রাহ—সদৃশমিতি। সদৃশমনুরূপং চেষ্টতে; কস্যাঃ? স্বস্যাঃ স্বকীয়ায়াঃ প্রকৃতেঃ প্রকৃতির্নাম পূর্ব্বকৃতধর্ম্মাধর্ম্মাদিসংস্কারঃ বর্ত্তমানজন্মাদাবভিব্যক্তঃ সা প্রকৃতিঃ তস্যাঃ সদৃশমেব সর্ব্বোজন্তুর্জ্ঞানবানপি কিং পুনর্মূর্খঃ। তস্মাৎ প্রকৃতিং যান্তি ভূতানি নিগ্রহঃ কিং করিষ্যতি মম বা অন্যস্য বা ॥ ৩৩

আনন্দগিরিটীকা। ভগবন্মতানুবর্ত্তনমন্তরেণ পরধর্ম্মানুষ্ঠানে স্বধর্ম্মান-নুষ্ঠানে চ কারণং পৃচ্ছতি—কস্মাদিতি। ভগবৎপ্রতিকূলত্বমেব তত্র কারণ-মিত্যাশঙ্ক্যাহ—ত্বৎপ্রতিকূলা ইতি। রাজানুশাসনাতিক্রমে দোষদর্শনাৎ ভগবদনুশাসনাতিক্রমেঽপি দোষসম্ভবাৎ প্রতিকূলত্বং ভয়কারণমিত্যর্থঃ। উত্তরত্বেন শ্লোকমবতারয়তি—সদৃশমিতি। [তত্রাহেতি]। সর্ব্বস্য প্রাণিবর্গস্য প্রকৃতি-বশবর্ত্তিত্বে কৈমুতিকন্যায়ং সূচয়তি—জ্ঞানবানপীতি। সর্ব্বাণ্যপি ভূতান্যনিচ্ছ-

স্ত্যপি প্রকৃতিসদৃশীং চেষ্টাং গচ্ছন্তীতি নিগময়তি—প্রকৃতিমিতি। ভূতানাং প্রকৃত্যধীনত্বেঽপি প্রকৃতির্ভগবতা নিগ্রাহ্যেত্যাশঙ্ক্যাহ—নিগ্রহ ইতি। কা পুনরিয়ং প্রকৃতির্যদনুসারিণী ভূতানাং চেষ্টেতি পৃচ্ছতি—প্রকৃতির্নামেতি। ভগবদভিপ্রেতাং প্রকৃতিং প্রকটয়তি—পূর্ব্বেতি। আদিশব্দেন জ্ঞানেচ্ছাদি সংগৃহ্যতে যথোক্তঃ সংস্কারঃ স্বসত্ত্বয়া প্রবর্ত্তকশ্চেৎ প্রলয়েঽপি প্রবৃত্তিঃ স্যাদিত্যাশঙ্ক্য বিশিনষ্টি—বর্ত্তমানেতি। সর্ব্বো জন্তুরিত্যুক্তং বিবেকিপ্রবৃত্তেরতথাত্বাদিত্যাশঙ্ক্য পশ্বাদিভিশ্চাবিশেষাদিতি ন্যায়মনুসরন্নাহ—জ্ঞানবানিতি। জ্ঞানবতামজ্ঞান বতাঞ্চ প্রকৃত্যধীনত্বাবিশেষে ফলিতমাহ—তস্মাদিতি। প্রকৃতিং যান্তি প্রকৃতিসদৃশীং চেষ্টাং গচ্ছন্ত্যনিচ্ছন্ত্যপি সর্ব্বাণি ভূতানি ইত্যর্থঃ। প্রকৃতের্ভগবতা তত্তুল্যেন বা কেনচিৎ নিগ্রহমাশঙ্ক্য অবতারিতচতুর্থপাদস্যার্থাপেক্ষিতং পূরয়তি মম বেতি॥ ৩৩

অনুবাদ। কি কারণে [ মনুষ্য ] তোমার মতের অনুবর্ত্তন করে না, পর ধর্ম্মের অনুষ্ঠান করে এবং স্বধর্ম্মের প্রতিপালন করে না? তোমার প্রতিকূল হইয়া তোমার আজ্ঞালঙ্ঘনরূপ দোষেও ভয় পায় না কেন? এই প্রকার অর্জ্জুনের প্রশ্ন সম্ভাবনা করিয়া ভগবান্ বলিতেছেন যে—সদৃশমিত্যাদি। সদৃশ [ অর্থাৎ ] অনুরূপ চেষ্টাই করিয়া থাকে। কাহার? নিজ প্রকৃতির। পূর্ব্বকৃত ধর্ম্ম ও অধর্ম্মাদি সংস্কার বর্ত্তমান জন্মের আরম্ভে অভিব্যক্ত হয়, তাহাকেই প্রকৃতি বলা যায়। মূর্খের ত কথাই নাই, জ্ঞানবান্ হইয়াও সকল জীব নিজ নিজ প্রকৃতির অনুগমন করে, [ বিধিনিষেধশাস্ত্ররূপ ] নিগ্রহ, [ আমারই হউক অন্যেরই হউক না কেন ] তাহার কি করিবে?॥ ৩৩

ইন্দ্রিয়স্যেন্দ্রিয়স্যার্থে রাগদ্বেষৌ ব্যবস্থিতৌ।
তয়োর্ন বশমাগচ্ছেৎ তৌ হ্যস্য পরিপন্থিনৌ॥ ৩৪

অন্বয়। ইন্দ্রিয়স্য ইন্দ্রিয়স্য ( সর্ব্বেন্দ্রিয়াণাং ) অর্থে—[ ইষ্টে দ্বিষ্টে বা ] রাগদ্বেষৌ [ যথাক্রমং ] ব্যবস্থিতৌ। তয়োর্বশং ন আগচ্ছেৎ; হি ( যস্মাৎ ) তৌ [ রাগদ্বেষৌ ] অস্য [ পুরুষস্য ] পরিপন্থিনৌ ( শ্রেয়োমার্গবিঘ্নকরৌ )॥ ৩৪

অনুবাদ। সকল ইন্দ্রিয়েরই ভোগ্য শব্দাদি বিষয় ইষ্ট বা দ্বিষ্ট হইলে, তাহাতে যথাক্রমে রাগ ও দ্বেষ ব্যবস্থিত আছে; পুরুষ এই রাগ ও দ্বেষের বশীভূত হইবে না; কারণ, এই রাগ ও দ্বেষ, পুরুষের শ্রেয়ঃপ্রাপ্তির প্রতিবন্ধক হইয়া থাকে॥ ৩৪

ভাষ্য। যদি সর্ব্বো জন্তুঃ আত্মনঃ প্রকৃতিসদৃশমেব চেষ্টতে ন চ প্রকৃতিশূন্যঃ কশ্চিদস্তি ততঃ পুরুষকারস্য বিষয়ানুপপত্তেঃ শাস্ত্রানর্থক্যপ্রাপ্তাবিদমুচ্যতে—ইন্দ্রিয়স্যেতি। ইন্দ্রিয়স্যেন্দ্রিয়স্যার্থে সর্ব্বেন্দ্রিয়াণামর্থে শব্দাদিবিষয়ে ইষ্টে রাগঃ অনিষ্টে দ্বেষঃ ইত্যেবং প্রতীন্দ্রিয়ার্থে রাগদ্বেষৌ অবশ্যম্ভাবিনৌ। তত্রায়ং পুরুষকারস্য শাস্ত্রার্থস্য চ বিষয় উচ্যতে। শাস্ত্রার্থে প্রবৃত্তঃ পূর্ব্বমেব রাগদ্বেষয়োর্বশং নাগচ্ছেৎ। যা হি পুরুষস্য প্রকৃতিঃ সা রাগদ্বেষপুরঃসরৈব স্বকার্য্যেপুরুষং প্রবর্ত্তয়তি তদা স্বধর্ম্মপরিত্যাগঃ পরধর্ম্মানুষ্ঠানঞ্চ ভবতি। যদা পুনঃ রাগদ্বেষৌ তৎপ্রতিপক্ষেণ নিয়ময়তি তদা শাস্ত্রার্থদৃষ্টিরেব পুরুষো ভবতি ন প্রকৃতিবশঃ। তস্মাৎ তয়োঃ রাগদ্বেষয়োর্বশং ন গচ্ছেৎ। যতঃ তৌ হি অস্য পুরুষস্য পরিপন্থিনৌ শ্রেয়োমার্গস্য বিঘ্নকর্ত্তারৌ তস্করাবিবেত্যর্থঃ॥ ৩৪

আনন্দগিরিটীকা। সর্ব্বস্য ভূতবর্গস্য প্রকৃতিবশবর্ত্তিত্বে লৌকিকবৈদিকপুরুষকারবিষয়াভাবাৎ বিধিনিষেধানর্থক্যমিতি শঙ্ক্যতে—যদীতি। নহু যস্য ন প্রকৃতিরস্তি তস্য পুরুষকারসম্ভবাদর্থবত্ত্বং তদ্বিষয়ে বিধিনিষেধয়োর্ভবিষ্যতি নেত্যাহ—ন চেতি। শঙ্কিতং দোষং শ্লোকেন পরিহরতি—ইদমিত্যাদিনা। বীপ্সায়াঃ সর্ব্বকরণগোচরত্বং দর্শয়তি—সর্ব্বেতি। প্রত্যর্থং রাগদ্বেষয়োরব্যবস্থায়াং প্রাপ্তৌ প্রত্যাদিশতি—ইষ্ট ইতি। প্রতিবিষয়ং বিভাগেন তয়োরন্তরস্যাবশ্যকত্বেঽপি পুরুষকারবিষয়াভাবপ্রযুক্ত্যা প্রাগুক্তং দূষণং কথং সমাধেয়মিত্যাশঙ্ক্যাহ—তত্রেতি। তয়োরিত্যাদ্যবতারিতং ভাগং বিভজতে—শাস্ত্রার্থ ইতি। প্রকৃতিবশত্বাৎ জন্তোর্নৈব নিয়োজ্যত্বমিত্যাশঙ্ক্যাহ—যা হীতি। রাগদ্বেষদ্বারা প্রকৃতিবশবর্ত্তিত্বে স্বধর্ম্মত্যাগাদি দুর্ব্বারমিত্যুক্তমিদানীং বিবেকবিজ্ঞানেন রাগাদিনিবারণে শাস্ত্রীয়দৃষ্ট্যা প্রকৃতিপারবশ্যং পরিহর্ত্তুং শক্যমিত্যাহ—যদেতি। মিথ্যাজ্ঞাননিবন্ধনৌ হি রাগদ্বেষৌ তৎপ্রতিপক্ষত্বং বিবেকবিজ্ঞানস্য মিথ্যাজ্ঞানবিরোধিত্বাদবধেয়ম্। রাগদ্বেষয়োর্ম্মূলনিবৃত্ত্যা নিবৃত্তৌ প্রতিবন্ধধ্বংসে কার্য্যসিদ্ধিমভিসন্ধায়োক্তম্—তদেতি। এবকারস্য অন্যযোগব্যবচ্ছেদকত্বং দর্শয়তি—নেতি। পূর্ব্বোক্তং নিয়োগমুপসংহরতি—তস্মাদিতি। তত্র হেতুমাহ—যত ইতি। হিশব্দোপাত্তো হেতুর্যত ইতি প্রকটিতঃ স চ পূর্ব্বেণ তচ্ছব্দেন সম্বন্ধনীয়ঃ। পুরুষপরিপন্থিত্বমেব তয়োঃ সোদাহরণং স্ফোরয়তি—শ্রেয়োমার্গস্যেতি॥ ৩৩

অনুবাদ। যদি সকল জীবই নিজ প্রকৃতির অনুরূপ চেষ্টাই করে এবং প্রকৃতিশূন্য কেহই না থাকে, তাহা হইলে পুরুষকারের বিষয় অনুপপন্ন হওয়াতে

শাস্ত্রের নিরর্থকতার আপত্তি হইতেছে, এইপ্রকার শঙ্কা নিরাকরণ করিবার জন্য বলা যাইতেছে যে—ইন্দ্রিয়স্যেত্যাদি। ইন্দ্রিয়ের ইন্দ্রিয়ের [ অর্থাৎ ] সকল ইন্দ্রিয়েরই অর্থ শব্দাদি বিষয়; সেই শব্দাদি বিষয় ইষ্ট হইলে তাহাতে রাগ, এবং অনভিপ্রেত হইলে তাহাতে দ্বেষ, এই প্রকার প্রতিনিয়ত ইন্দ্রিয়ার্থে রাগ ও দ্বেষ। এই প্রকার বস্তুবিভাগ হইলেও, পুরুষকার ও শাস্ত্রার্থের বিষয় নির্দ্দিষ্ট হইতেছে যে, শাস্ত্রীয় অর্থে প্রবৃত্ত পুরুষ পূর্ব্ব হইতেই রাগ কিংবা দ্বেষের বশীভূত হইবে না। পুরুষের যে প্রকৃতি পূর্ব্বে উক্ত হইয়াছে, তাহা রাগ ও দ্বেষকে দ্বারস্বরূপ করিয়া, পুরুষকে স্বকার্য্যে প্রবর্ত্তিত করে, সেই সময়ই স্বধর্ম্মপরিত্যাগ ও পরধর্ম্মের অনুষ্ঠান ঘটিয়া থাকে। যে সময় পুরুষ প্রতিকূল ভাবে রাগ ও দ্বেষকে নিয়মিত করিতে পারে, তখন তাহার শাস্ত্রবিহিত বিষয়েই দৃষ্টি হয়, এবং সে প্রকৃতির বশীভূত হয় না। এই কারণ সেই রাগ ও দ্বেষের বশীভূত হইবে না; কারণ, সেই রাগ ও দ্বেষ পুরুষের পরিপন্থী [ অর্থাৎ ] তাহারা শ্রেয়োমার্গের বিঘ্নকর্ত্তা ঠিক দস্যুর ন্যায় ॥ ৩৪

শ্রেয়ান্ স্বধর্ম্মো বিগুণঃ পরধর্ম্মাৎ স্বনুষ্ঠিতাৎ।
স্বধর্ম্মে নিধনং শ্রেয়ঃ পরধর্ম্মো ভয়াবহঃ ॥ ৩৫

অন্বয়। স্বনুষ্ঠিতাৎ পরধর্ম্মাৎ বিগুণঃ [ অপি ] স্বধর্ম্মঃ শ্রেয়ান্, স্বধর্ম্মে নিধনং শ্রেয়ঃ পরধর্ম্মো ভয়াবহঃ [ ভবতি ] ॥ ৩৫

অনুবাদ। সুচারুরূপে অনুষ্ঠিত পরধর্ম্ম হইতে অসম্পূর্ণভাবে অনুষ্ঠিত নিজ ধর্ম্ম শ্রেয়ান্। স্বধর্ম্মে নিধনও শ্রেয়ঃ, পরধর্ম্ম [ মরণের পরও নরকাদিলক্ষণ ] ভয়ের হেতু ॥ ৩৫

ভাষ্য। তত্র রাগদ্বেষপ্রযুক্তো মন্যতে শাস্ত্রার্থমপ্যন্যথা পরধর্ম্মোঽপি ধর্ম্মত্বাদনুষ্ঠেয় এব ইতি তদসৎ—শ্রেয়ানিতি। শ্রেয়ান্ প্রশস্যতরঃ স্বোধর্ম্মঃ স্বধর্ম্মঃ বিগুণোঽপি বিগতগুণোঽপি অনুষ্ঠীয়মানঃ পরধর্ম্মাৎ স্বনুষ্ঠিতাৎ সাদ্গুণ্যেন সম্পাদিতাদপি। স্বধর্ম্মে স্থিতস্য নিধনং মরণমপি শ্রেয়ঃ পরধর্ম্মে স্থিতস্য জীবিতাৎ, কস্মাৎ পরধর্ম্মো ভয়বহঃ, নরকাদিলক্ষণং ভয়ম্ আবহতি যতঃ ॥ ৩৫

আনন্দগিরিটীকা। রাগদ্বেষয়োঃ শ্রেয়োমার্গপ্রতিপক্ষত্বং প্রকটয়িতুং পরমতোপন্যাসদ্বারা সমনন্তরশ্লোকমবতারয়তি—তত্রেত্যাদিনা। ব্যবহারভূমিঃ সপ্তম্যর্থঃ। শাস্ত্রার্থস্যান্যথা প্রতিপত্তিমেব প্রত্যায়য়তি—পরধর্ম্মোঽপীতি। স্বধর্ম্মবদিত্যপেরর্থঃ। অনুমানং দূষয়ন্নুত্তরত্বেন শ্লোকমুত্থাপয়তি—তদসদিতি।

ক্ষত্রধর্ম্মাদ্ যুদ্ধাদ্ দুরনুষ্ঠানাৎ পরিব্রাড্‌ধর্ম্মস্ত ভিক্ষাশনাদিলক্ষণস্ত স্বনুষ্ঠেয়তয়াপি কর্ত্তব্যত্বং প্রাপ্তমিত্যাশঙ্ক্য ব্যাচষ্টে—শ্রেয়ানিতি। উক্তেঽর্থে প্রশ্নপূর্ব্বকং হেতুমাহ—কস্মাদিত্যাদিনা। স্বধর্ম্মমবধূয় পরধর্ম্মমনুতিষ্ঠতঃ স্বধর্ম্মাতিক্রমকৃতদোষস্ত দুষ্পরিহরত্বাৎ ন তত্ত্যাগঃ সাধীয়ানিতার্থঃ॥ ৩৫

অনুবাদ। রাগ ও দ্বেষ-প্রযুক্ত হইয়া [ লোক ] ধর্ম্মকেও অধর্ম্ম বলিয়া বোধ করে, এবং বিবেচনা করে যে, যে কারণ ইহাও ধর্ম্ম, এইজন্য ইহার অর্থাৎ পরধর্ম্মেরও অনুষ্ঠান করা আবশ্যক। [ লোকের ] এ প্রকার জ্ঞান অসৎ [ তাহাই প্রতিপাদিত হইতেছে যে ] শ্রেয়ানিত্যাদি। শ্রেয়ান্ [ এই শব্দের অর্থ ] প্রশস্ততর, [ কাহা হইতে? ] সকল অঙ্গের সহিত সম্পাদিত পরধর্ম্ম হইতে [ কি প্রশস্ততর? ] অঙ্গবৈগুণ্যের সহিত অনুষ্ঠীয়মান "স্বধর্ম্ম" আত্মধর্ম্ম। স্বধর্ম্মে স্থিত ব্যক্তির নিধন [ অর্থাৎ ] মরণও পরধর্ম্মে স্থিত জীবনের অপেক্ষা শ্রেয়ঃ, কেন? [ যে কারণ ] পরধর্ম্ম ভয়াবহ [ অর্থাৎ ] নরকাদিরূপ ভয়কে উৎপন্ন করিয়া থাকে॥ ৩৫

অর্জ্জুন উবাচ।

অথ কেন প্রযুক্তোঽয়ং পাপং চরতি পূরুষঃ।
অনিচ্ছন্নপি বার্ষ্ণেয় বলাদিব নিয়োজিতঃ॥ ৩৬

অন্বয়। হে বার্ষ্ণেয়! অনিচ্ছন্ অপি অয়ং পূরুষঃ কেন প্রযুক্তঃ [ সন্ ] বলাৎ নিয়োজিত ইব পাপং চরতি ( অনুতিষ্ঠতি )॥ ৩৬

অনুবাদ। অর্জ্জুন বলিলেন,—হে বৃষ্ণিনন্দন! এই পুরুষ, অভিলাষ না থাকিলেও, কাহার দ্বারা নিয়োজিত হইয়া বলের দ্বারা প্রেরিতের ন্যায় পাপ কার্য্যের অনুষ্ঠান করিয়া থাকে?॥ ৩৬

ভাষ্য। যদ্যপ্যনর্থমূলং ধ্যায়তো বিষয়ান্ পুংসো রাগদ্বেষৌ হ্যস্ত পরিপন্থিনাবিতি চোক্তং বিক্ষিপ্তমনবধারিতং চ তদুক্তং তৎ সংক্ষিপ্তং নিশ্চিতং চেদমেবেতি জ্ঞাতুমিচ্ছন্নর্জ্জুন উবাচ জ্ঞাতে হি তস্মিন্ তদুচ্ছেদায় যত্নং কুর্য্যামিতি অথেতি। অথ কেন হেতুভূতেন প্রযুক্তঃ সন্ রাজ্ঞেব ভৃত্যোঽয়ং পাপং কর্ম্ম চরত্যাচরতি পুরুষঃ স্বয়মনিচ্ছন্নপি হে বার্ষ্ণেয় বৃষ্ণিকুলপ্রসূত! বলাদিব নিয়োজিতো রাজ্ঞেবেত্যুক্তো দৃষ্টান্তঃ॥ ৩৬

আনন্দগিরিটীকা। প্রাগেবানর্থমূলস্যোক্তত্বাৎ পুনস্তজ্জিজ্ঞাসয়া প্রশ্নানুপপত্তিরিত্যাশঙ্ক্যাহ—যদ্যপীতি। বিক্ষিপ্তং বিবিধেষু প্রদেশেষু ক্ষিপ্তং দর্শিত-

মিতি যাবৎ, অনবধারিতমনেকত্রোক্তত্বাদনেকধা বা বিবেককামাদিভির্বিকল্পিতত্বাদিত্যর্থঃ। নত্বনর্থমূলং পরিহর্ত্তব্যং তৎ কিমিতি জ্ঞাতুমিষ্যতে তত্রাহ—জ্ঞাতে হীতি। কুর্য্যামিতি তজ্জ্ঞানমর্থবদিতি শেষঃ। বাক্যারম্ভার্থত্বমথশব্দস্য গৃহীত্বা প্রশ্নবাকং ব্যাকরোতি—অথেত্যাদিনা। অনিচ্ছতোঽপি বলাদেষ দুশ্চরিত-প্রেরিতত্বে দৃষ্টান্তমাচষ্টে—রাজ্ঞেবেতি। বিনিয়োজ্যত্বস্যেচ্ছাসাপেক্ষাৎ তদভাবে তদসিদ্ধিমাশঙ্ক্য প্রাগুক্তং স্মারয়তি—রাজ্ঞেবেত্যুক্তইতি॥ ৩৬

অনুবাদ। "ধ্যায়তো বিষয়ান্ পুংসঃ" "তৌ হ্যস্য পরিপন্থিনৌ" ইত্যাদি শ্লোকের দ্বারা, যাহা অনর্থের মুল তাহা যদিও উক্ত হইয়াছে [ তথাপি ] তাহা নানা স্থানে বিক্ষিপ্ত এবং অনবধারিত রূপেই উক্ত হইয়াছে, সংক্ষেপে "ইহাই নিশ্চিত অনর্থের মুল" ইহা জানিবার ইচ্ছায় অর্জ্জুন জিজ্ঞাসা করিতেছেন, [ কারণ ] নিশ্চিতরূপে তাহাকে জানিতে পারিলে, তাহার উচ্ছেদের জন্য যত্ন করিতে পারা যাইবে; অথ ইত্যাদি।

জিজ্ঞাসা করি, রাজার দ্বারা প্রেরিত ভৃত্যের ন্যায় কাহার দ্বারা প্রেরিত পুরুষ স্বয়ং ইচ্ছা না করিয়াও যেন বলের দ্বারা নিয়োজিত হইয়া পাপ কর্ম্মের অনুষ্ঠান করিয়া থাকে, বৃষ্ণিকুলপ্রসূত? রাজার দ্বারা প্রেরিত ভৃত্যের ন্যায় এই দৃষ্টান্ত পূর্ব্বেই বুঝান হইয়াছে॥ ৩৬

শ্রীভগবানুবাচ।

কাম এষ ক্রোধ এষ রজোগুণসমুদ্ভবঃ।
মহাশনো মহাপাপ্মা বিদ্ধ্যেনমিহ বৈরিণম্॥ ৩৭

অন্বয়। মহাশনো মহাপাপ্মা রজোগুণসমুদ্ভবঃ এষঃ কামঃ, এষঃ [ এব ] ক্রোধঃ [ চ ]; এনম্ ইহ বৈরিণং বিদ্ধি ( জানীহি )॥ ৩৭

অনুবাদ। যাহা রজোগুণ হইতে জাত, কিছুতেই যাহার পূর্ত্তি হইবার সম্ভাবনা নাই এবং যাহা হইতে মহাপাপ সমুৎপাদিত হয়, সেই কাম এবং তাহার পরিণাম হইতে সমুদ্ভূত ক্রোধকে এই সংসারে [ পুরুষের ] মহাবৈরী বলিয়া জানিও॥ ৩৭

ভাষ্য। শৃণু ত্বং তৎ বৈরিণং সর্ব্বানর্থকরং যৎ ত্বং পৃচ্ছসি,—

"ঐশ্বর্য্যস্য সমগ্রস্য ধর্ম্মস্য যশসঃ শ্রিয়ঃ।
বৈরাগ্যস্যাথ মোক্ষস্য ষণ্ণাং ভগ ইতীঙ্গনাঃ॥"

ঐশ্বর্য্যাদিষট্কং যস্মিন্ বাসুদেবে নিত্যমপ্রতিবদ্ধত্বেন সামগ্র্যেন চ বর্ত্ততে।

"উৎপত্তিং প্রলয়ঞ্চৈব ভূতানামগতিং গতিম্।
বেত্তি বিদ্যামবিদ্যাঞ্চ স বাচ্যো ভগবানিতি॥"

উৎপত্ত্যাদিবিষয়ঞ্চ বিজ্ঞানং যস্য স বাসুদেবো বাচ্যো ভগবান্ ইতি। কাম ইতি। কাম এষ সর্ব্বলোকশত্রুঃ যন্নিমিত্তা সর্ব্বানর্থপ্রাপ্তিঃ প্রাণিনাং স এব কামঃ প্রতিহতঃ কেনচিৎ ক্রোধত্বেন পরিণমতে। অতঃ ক্রোধোঽপ্যেষ এব, রজোগুণসমুদ্ভবঃ রজশ্চ তদ্‌গুণশ্চ স রজোগুণঃ স সমুদ্ভবো যস্য স কামো রজোগুণসমুদ্ভবো রজোগুণস্য বা সমুদ্ভবঃ। কামো হি উদ্‌ভূতঃ রজঃ প্রবর্ত্তয়ন্ পুরুষং প্রবর্ত্তয়তি তৃষ্ণয়া হ্যহংকারিত ইতি দুঃখিতানাং রজঃকার্য্যে সেবাদৌ প্রবৃত্তানাং প্রলাপঃ শ্রূয়তে মহাশনো মহদশনমস্যেতি মহাশনোঽতএব মহাপাপ্মা। কামেন হি প্রেরিতো জন্তুঃ পাপং করোতি, অতো বিদ্ধ্যেনং কামমিহ সংসারে বৈরিণম্॥ ৩৭

আনন্দগিরিটীকা। সম্প্রতি প্রতিবচনং প্রস্তৌতি—শৃণ্বিতি। তস্য বৈরিত্বং স্ফোরয়তি—সর্ব্বেতি। অপ্রস্তুতং কিমিতি প্রস্তূয়তে তত্রাহ—যং ত্বমিতি। ভগবচ্ছব্দার্থং নির্দ্ধারয়িতুং পৌরাণিকং বচনমুদাহরতি—ঐশ্বর্য্যস্যেতি। সমগ্রস্যেত্যেতৎ প্রত্যেকং বিশেষণৈঃ সম্বধ্যতে। অথশব্দঃ তথাশব্দ-পর্য্যায়ঃ সমুচ্চয়ার্থঃ। মোক্ষশব্দেন তদুপায়োজ্ঞানং বিবক্ষ্যতে। উদাহৃতবচসস্তাৎপর্য্যমাহ—ঐশ্বর্য্যাদীতি। স বাচ্যো ভগবানিতি সম্বন্ধঃ। তত্রৈব পৌরাণিকং বাক্যান্তরং পঠতি—উৎপত্তিমিতি। ভূতানামিতি প্রত্যেকমুৎপত্ত্যাদিভিঃ সম্বধ্যতে। করণার্থৌ চোৎপত্তিপ্রলয়শব্দৌ ক্রিয়ামাত্রস্য পুরুষান্তরগোচরত্বসম্ভবাৎ অগতির্গতিশ্চেত্যাগামিনৌ সম্পদাপদৌ সূচ্যেতে। বাক্যান্তরস্যাপি তাৎপর্য্যমাহ—উৎপত্ত্যাদীতি। বেত্তীত্যুক্তঃ সাক্ষাৎকারো বিজ্ঞানমিত্যুচ্যতে, সমগ্রৈশ্বর্য্যাদিসম্পত্তিসমুচ্চয়ার্থশ্চকারঃ। উক্তলক্ষণো ভগবান্ কিমুক্তবানিতি তদাহ—কামইতি। কামস্য সর্ব্বলোকশত্রুত্বং বিশদয়তি—যন্নিমিত্তেতি। তথাপি কথং তস্যৈব ক্রোধত্বং তদাহ—স এষ ইতি। কামক্রোধয়োরবহেয়ত্বদ্যোতনার্থং কারণং কথয়তি—রজোগুণেতি। কারণদ্বারা কামাদেরেব হেয়ত্বমুক্ত্বা কার্য্যদ্বারাপি তস্য হেয়ত্বং সূচয়তি—রজোগুণস্যেতি। কামস্য পুরুষপ্রবর্ত্তকত্বমেব ন রজোগুণজনকত্বম্ ইত্যাশঙ্ক্যাহ—কামো হীতি। তত্রৈবানুভবানুসারিণীং লোকপ্রসিদ্ধং প্রমাণয়তি—তৃষ্ণয়া হীতি। তস্য যোগ্যায়োগ্যবিভাগমন্তরেণ বহুবিষয়ত্বং প্রদর্শয়তি—মহাশন ইতি। বহুবিষয়ত্বপ্রযুক্তং কার্য্যং নির্দ্দিশতি—অত ইতি। সর্ব্ববিষয়ত্বেঽপি কুতোঽস্য

পাপত্বমিত্যাশঙ্ক্যাহ—কামেনেতি। কামস্য উক্তবিশেষণবত্ত্বে ফলিতমাহ—অত ইতি ॥ ৩৭

অনুবাদ। যাহার বিষয়ে তুমি প্রশ্ন করিতেছ, সেই সর্ব্বানর্থকারী বৈরী কে? তাহা তুমি শ্রবণ কর [ ইহা ] ভগবান্ বলিতেছেন।—

"সমগ্র ঐশ্বর্য্য, ধর্ম্ম, যশঃ, শ্রী, বৈরাগ্য এবং মোক্ষ এই ছয়টি পদার্থের নাম ভগ; এই ঐশ্বর্য্যাদি ছয়টি পদার্থ যে বাসুদেবে নিয়ত অপ্রতিবদ্ধভাবে বিদ্যমান আছে।" এবং "প্রাণিগণের উৎপত্তি ও প্রলয়, গমন ও আগমন, এবং বিদ্যা ও অবিদ্যা এই কয়টি পদার্থকে যিনি জানেন, তাঁহাকেই ভগবান্ বলিয়া জানিবে" [ ইত্যাদি প্রমাণের দ্বারা ইহা বুঝা যায় যে ] উৎপত্তি প্রভৃতি ছয়টি বস্তুর বিশেষ জ্ঞান যাহার সর্ব্বদা আছে, সেই বাসুদেবই ভগবান্ এই শব্দের বাচ্য। কাম ইত্যাদি শ্লোকের অর্থ এই যে,—

যাহার জন্যই জীবগণের সকল প্রকার অনর্থপ্রাপ্তি হয়, যাহা প্রাণিনিবহের [ সর্ব্বপ্রধান] শত্রু, সেই কামই কোন কারণে প্রতিহত হইলে, ক্রোধরূপে পরিণত হয়; এইজন্য এই কামই ক্রোধ [ ইহা মূলে উক্ত হইয়াছে ] [ এই কাম ] রজোগুণসমুদ্ভব। [ অর্থাৎ ] রজোরূপ যে গুণ, তাহাই যাহার উদ্ভবের কারণ, তাহাকেই রজোগুণসমুদ্ভব বলা যায়, কিংবা রজোগুণের সমুদ্ভব যাহা হইতে হয়, তাহাই [ রজোগুণসমুদ্ভব ]; কারণ কামই প্রথমে উৎপন্ন হইয়া রজোগুণের পরিণাম দ্বারা পুরুষকে [ কার্য্যমাত্রে ] প্রবৃত্ত করিয়া থাকে। "তৃষ্ণাই আমাকে এই কার্য্য করাইয়াছে", রাজকার্য্য সেবা প্রভৃতিতে প্রবৃত্ত দুঃখিত ব্যক্তিগণের মধ্যে এই প্রকার প্রলাপ [ প্রায়ই ] শুনিতে পাওয়া যায়। [ এই কাম ] মহাশন [ অর্থাৎ ] ইহার অশন ( বিষয় ) মহৎ; অতএব ইহা মহাপাপ্মা। কামের দ্বারা প্রেরিত হইয়াই প্রাণী পাপাচরণ করে। এই কারণে এই সংসারে তুমি এই কামকেই [ জীবগণের ] শত্রু বলিয়া জানিও ॥ ৩৭

ধূমেনাব্রিয়তে বহ্নির্যথাদর্শো মলেন চ।
যথোল্বেনাবৃতো গর্ভস্তথা তেনেদমাবৃতম্ ॥ ৩৮

অন্বয়। বহ্নির্যথা ধূমেন আব্রিয়তে যথা আদর্শো ( দর্পণঃ ) মলেন [ আব্রিয়তে ] যথা উল্বেন ( জরায়ুণা ) গর্ভঃ [ আব্রিয়তে ] তথা তেন [ কামেন ] ইদং [ জ্ঞানং ] আবৃতম্ ॥ ৩৮

অনুবাদ। যেমন অগ্নি ধূমের দ্বারা আবৃত হয়, যে প্রকার দর্পণ মলের দ্বারা আবৃত হয়, যেমন কুক্ষিস্থ জীব জরায়ু দ্বারা আবৃত হয়, সেই প্রকার কামের দ্বারা এই [ জ্ঞান ] আবৃত হয়॥ ৩৮

ভাষ্য। কথং বৈরীতি দৃষ্টান্তৈঃ প্রত্যায়য়তি—ধূমেনেতি। ধূমেন সহজেন আব্রিয়তে বহ্নিঃ প্রকাশাত্মকঃ অপ্রকাশাত্মকেন যথা বা আদর্শো মলেন চ যথা উল্বেন গর্ভবেষ্টনেন জরায়ুণা আবৃত আচ্ছাদিতো গর্ভস্তথা তেন ইদম্ আবৃতম্॥ ৩৮

আনন্দগিরিটীকা। উত্তরশ্লোকমবতারয়তি—কথমিতি। অনেক-দৃষ্টান্তোপাদানং প্রতিপত্তিসৌকর্য্যার্থম্। সহজস্য ধূমস্য প্রকাশাত্মকবহ্নিং প্রতি আবরকত্বসিদ্ধ্যর্থং বিশিনষ্টি—অপ্রকাশাত্মকেনেতি॥ ৩৮

অনুবাদ। কাম কি প্রকার শত্রু, তাহা দৃষ্টান্ত-সমূহের দ্বারা প্রতি-পাদন করিতেছেন, "ধূমেনেতি" [ যেমন সহজ অপ্রকাশাত্মক ধূমের দ্বারা প্রকাশাত্মক অগ্নি আবৃত হইয়া থাকে, যেমন আদর্শ, মলের দ্বারা [ আবৃত হয় ], যেমন জঠরস্থ জীব উল্ব [ অর্থাৎ ] গর্ভবেষ্টন জরায়ু দ্বারা আবৃত হইয়া থাকে, সেই প্রকার কামের দ্বারা ইহাও আবৃত হয়॥ ৩৮

আবৃতং জ্ঞানমেতেন জ্ঞানিনো নিত্যবৈরিণা।
কামরূপেণ কৌন্তেয় দুষ্পূরেণানলেন চ॥ ৩৯

অন্বয়। হে কৌন্তেয়! জ্ঞানিনো নিত্যবৈরিণা কামরূপেণ দুষ্পূরেণ অনলেন জ্ঞানম্ [ নিত্যম্ ] আবৃতম্॥ ৩৯

অনুবাদ। হে কুন্তীনন্দন, এই জ্ঞানিপুরুষের নিত্যবৈরী কামরূপ দুষ্পূর অনলের দ্বারা জ্ঞান [ সর্ব্বদা ] আবৃত হইয়া থাকে॥ ৩৯

ভাষ্য। কিং পুনস্তদিদংশব্দবাচ্যং যৎ কামেনাবৃতমিত্যুচ্যতে—আবৃত-মিতি। আবৃতমেতেন জ্ঞানং জ্ঞানিনো নিত্যবৈরিণা! জ্ঞানী হি জানাতি অনেন অহমনর্থে প্রযুক্তঃ পূর্ব্বমেবেতি। দুঃখী চ ভবতি নিত্যমেব। অতোঽসৌ জ্ঞানিনো নিত্যবৈরী ন তু মূর্খস্য। স হি কামং তৃষ্ণাকালে মিত্রমিব পশ্যন্ তৎকার্য্যে দুঃখে প্রাপ্তে জানাতি তৃষ্ণয়া অহম্ দুঃখিত্বমাপাদিত ইতি ন পূর্ব্বমেব অতো জ্ঞানিন এব নিত্যবৈরী। কিংরূপেণ কামরূপেণ কাম ইচ্ছৈব রূপমস্যেতি কামরূপস্তেন দুষ্পূরেণ দুঃখেন পূরণমস্যেতি দুষ্পূরঃ তেনানলেন ন অস্য অলং পর্য্যাপ্তির্বিদ্যতে ইত্যনলস্তেন॥ ৩৯

আনন্দগিরিটীকা। সামান্যতো নির্দ্দিষ্টং বিশেষতো নির্দ্দেষ্টুম্ আকাঙ্ক্ষা-পূর্ব্বকম্ অনন্তরশ্লোকমবতারয়তি—কিং পুনরিতি। কামস্য জ্ঞানং প্রত্যাবরণ-সিদ্ধ্যর্থং জ্ঞানিনো নিত্যবৈরিণেত্যাদিবিশেষণম্। প্রতীকমাদায় ব্যাকরোতি—আবৃতমিত্যাদিনা। জ্ঞানিনাং প্রতি বৈরিত্বেঽপি নিত্যবৈরিত্বং কামস্য কথমিত্যাশঙ্ক্যাহ—জ্ঞানী হীতি। অনর্থপ্রাপ্তিমন্তরেণ কামস্য প্রসঙ্গাবস্থা পূর্ব্ব-মেবেত্যুচ্যতে, অতঃশব্দেন কামপ্রসক্তিরেব পরামৃশ্যতে, নিত্যমেবেত্যুৎ-পত্ত্যবস্থা কার্য্যাবস্থা চ কামস্য কথ্যতে। নন্বু সর্ব্বস্যাপি কামাত্মতা ন প্রশস্তেতি কামো নিত্যবৈরী ভবতি ততঃ কুতো জ্ঞানিবিশেষণমিত্যাশঙ্ক্যাহ—ন ত্বিতি। অজ্ঞস্য নাসৌ নিত্যবৈরীত্যেতদুপপাদয়তি—স হীতি। কার্য্যপ্রাপ্তিপ্রাগবস্থা পূর্ব্বমিত্যুক্তা। অজ্ঞং প্রতি বৈরিত্বে সত্যপি কামস্য নিত্যবৈরিত্বাভাবে ফলিতমাহ—অত ইতি। স্বরূপতো নিত্যবৈরিত্বাবিশেষেঽপি জ্ঞানাজ্ঞানাভ্যামবান্তরভেদসিদ্ধিরিত্যর্থঃ। আকাঙ্ক্ষাদ্বারা প্রকৃতং বৈরিণমেব স্ফোরয়তি—কিং রূপেণেত্যাদিনা॥ ৩৯

অনুবাদ। যাহা কামের দ্বারা আবৃত হয়, সেই ইদংশব্দবাচ্য বস্তু কি, তাহাই বলা যাইতেছে যে,—আবৃতমিত্যাদি। জ্ঞানীর নিত্যবৈরী এই কামের দ্বারা জ্ঞান আবৃত [ হইয়া থাকে ]। জ্ঞানী পূর্ব্ব হইতেই জানেন যে, এই কামের দ্বারা আমি অনর্থে প্রেরিত [ হইয়া এই কার্য্য করিতেছি ] এবং [ সেই কার্য্যের দ্বারা ] সর্ব্বদাই সে দুঃখী হয়, এই কাম, জ্ঞানীর নিকট সর্ব্বদাই বৈরী বলিয়া প্রতিপন্ন হইয়া থাকে; কিন্তু মূর্খের নিকটে নহে। কারণ, মূর্খব্যক্তি তৃষ্ণাকালে কামকে প্রিয়বস্তুর ন্যায় পরিদর্শন করে এবং পরে তাহার পরিণামে দুঃখ প্রাপ্ত হইলে বুঝিয়া থাকে যে, আমি তৃষ্ণার দ্বারাই এই দুঃখ পাইলাম। এ বিষয় কিন্তু [ দুঃখ পাইবার ] পূর্ব্বে সে বুঝিতে পারে না। এই কারণেই কাম জ্ঞানীরই নিত্যবৈরী। কি-স্বরূপ? কামরূপ [ অর্থাৎ ] 'কাম' ইচ্ছাই যাহার স্বরূপ, তাহাকে কামরূপ বলা যায়; সেই কামরূপ দুষ্পূর অনল দ্বারাই [ জ্ঞানই আবৃত হয় ] দুঃখের সহিত যাহার পূরণ করিতে হয়, তাহাকে দুষ্পূর কহে। যাহার অলংভাব অর্থাৎ পর্য্যাপ্তি সম্ভবপর নহে, তাহাকে অনল কহা যায়॥ ৩৯

ইন্দ্রিয়াণি মনো বুদ্ধিরস্যাধিষ্ঠানমুচ্যতে।
এতৈর্বিমোহয়ত্যেষ জ্ঞানমাবৃত্য দেহিনম্॥ ৪০

**অন্বয়।** অস্য [ কামস্য ] ইন্দ্রিয়াণি ( চক্ষুরাদীনি ) মনঃ ( অন্তঃকরণং ) বুদ্ধিঃ [ চ ] অধিষ্ঠানম্ ( আশ্রয়ঃ ) উচ্যতে। এতৈঃ ( এভিরিন্দ্রিয়াদিভিঃ ) এষঃ জ্ঞানমাবৃত্য এনং দেহিনং ( জীবং ) বিমোহয়তি ॥ ৪০

**অনুবাদ।** ইন্দ্রিয়-সমূহ, মন ও বুদ্ধি—এই কামের অধিষ্ঠান বলিয়া কথিত হইয়া থাকে। এই কাম ইন্দ্রিয়াদি দ্বারা জ্ঞানকে আবৃত করিয়া দেহীকে বিমূঢ় করিয়া থাকে ॥ ৪০

**ভাষ্য।** কিমধিষ্ঠানঃ পুনঃ কামো জ্ঞানস্যাবরণত্বেন বৈরী সর্ব্বস্যেত্য-পেক্ষায়ামাহ জ্ঞাতে হি শত্রোরধিষ্ঠানে সুখেন শত্রুনিবর্হণং কর্ত্তুং শক্যতে ইতি—ইন্দ্রিয়াণীতি। ইন্দ্রিয়াণি মনোবুদ্ধিশ্চাস্য কামস্য অধিষ্ঠানমাশ্রয়ঃ উচ্যতে। এতৈরিন্দ্রিয়াদিভিঃ আশ্রয়ৈঃ বিমোহয়তি বিবিধং মোহয়তি এষ কামো জ্ঞানমাবৃত্য আচ্ছাদ্য দেহিনং শরীরিণম্ ॥ ৪০

**আনন্দগিরিটীকা।** কামস্য নিরাশ্রয়স্য কার্য্যকারকত্বাভাবং মত্বা প্রশ্নপূর্ব্বক-মাশ্রয়ং দর্শয়তি—**কিমধিষ্ঠান ইতি।** কামস্য নিত্যবৈরিত্বেন পরিজিহীর্ষিতস্য কিমিত্যধিষ্ঠানং জ্ঞাপ্যতে তত্রাহ—**জ্ঞাতে হীতি।** ইন্দ্রিয়াদীনাং কামাধিষ্ঠানত্বং প্রকটয়তি - **এতৈরিতি।** নন্বেতাভিরিতি বক্তব্যে কথমেতৈরিত্যুচ্যতে তত্রাহ— **ইন্দ্রিয়াদিভিরিতি** ॥ ৪০

**অনুবাদ।** কাহাকে আশ্রয় করিয়া জ্ঞানের আবরণদ্বারা কাম সকলের বৈরী হইয়া থাকে, এই প্রকার জিজ্ঞাসার উত্তরস্বরূপ [ ভগবান্ ] বলিতেছেন যে—ইন্দ্রিয়াণীত্যাদি। শত্রুর আশ্রয় জানিতে পারিলে, অনায়াসে তাহার সমুচ্ছেদ করিতে পারা যায়; ইন্দ্রিয়নিচয়, অন্তঃকরণ ও বুদ্ধি কামের "অধিষ্ঠান" আশ্রয়, [ ইহা শাস্ত্রে ] কথিত হইয়াছে। এই ইন্দ্রিয় প্রভৃতি আশ্রয়সমূহের সাহায্যে কাম জ্ঞানকে আচ্ছাদিত করিয়া দেহী [ অর্থাৎ ] শরীরাভিমানী জীবকে নানাপ্রকারে মূঢ় করিয়া থাকে ॥ ৪০

তস্মাৎ ত্বমিন্দ্রিয়াণ্যাদৌ নিয়ম্য ভরতর্ষভ।
পাপ্মানং প্রজহিহ্যেনং জ্ঞানবিজ্ঞাননাশনম্ ॥ ৪১

**অন্বয়।** হে ভরতর্ষভ ( ভরতকুলপ্রধান ), তস্মাৎ ত্বম্ আদৌ ইন্দ্রিয়াণি নিয়ম্য জ্ঞানবিজ্ঞাননাশনম্ এনং পাপ্মানং (কামং) প্রজহিহি (পরিত্যজ) ॥ ৪১

**অনুবাদ।** হে ভরতকুলশ্রেষ্ঠ, সেই কারণে তুমি প্রথমে ইন্দ্রিয়গণকে নিয়মিত করিয়া জ্ঞান-বিজ্ঞান-নাশন এই পাপস্বরূপ কামকে পরিহৃত কর ॥ ৪১

ভাষ্য। যত এবং তস্মাদিতি। তস্মাৎ ত্বমিন্দ্রিয়াণি আদৌ পূর্ব্বং বশীকৃত্য ভরতর্ষভ পাপ্মানং পাপাচারং কামং প্রজহিহি পরিত্যজ, এনং প্রকৃতং বৈরিণং জ্ঞানবিজ্ঞাননাশনং জ্ঞানং শাস্ত্রত আচার্য্যতশ্চ আত্মাদীনামববোধঃ বিজ্ঞানং বিশেষতঃ তদনুভবঃ তয়োর্জ্ঞানবিজ্ঞানয়োঃ শ্রেয়ঃপ্রাপ্তিহেত্বোঃ নাশনং প্রজহিহি আত্মনঃ পরিত্যজ ইত্যর্থঃ॥ ৪১

আনন্দগিরিটীকা। তেষাং কামাশ্রয়ত্বে সিদ্ধে সাশ্রয়স্য তস্য পরিহর্ত্তব্যত্বমাহ—যত ইতি। তস্মাদিন্দ্রিয়াদীনামাশ্রয়ত্বাদিতি যাবৎ, পূর্ব্বং কামনিরোধাৎ প্রাগবস্থায়ামিত্যর্থঃ। তেষু নিয়মিতেষু মনোবুদ্ধ্যোর্নিয়মঃ সিধ্যতি তৎপ্রবৃত্তেরিতরপ্রবৃত্তিব্যতিরেকেণ অফলত্বাদিতিভাবঃ। পাপমূলতয়া কামস্য তচ্ছব্দবাচ্যত্বমুন্নেয়ম্। কামস্য পরিত্যাজ্যত্বে বৈরিত্বং হেতুং সাধয়তি—জ্ঞানেতি। জ্ঞানবিজ্ঞানশব্দয়োরর্থভেদমাবেদয়তি—জ্ঞানমিত্যাদিনা॥ ৪১

অনুবাদ। যে কারণ এইরূপ হয়, তস্মাদিত্যাদি! সেই কারণ তুমি পূর্ব্ব হইতেই ইন্দ্রিয়নিচয়কে বশীভূত করিয়া, হে ভরতর্ষভ! পাপাচার কামকে পরিত্যাগ কর। এই কাম জ্ঞানবিজ্ঞাননাশন, শাস্ত্র ও আচার্য্যের নিকট হইতে লব্ধ আত্মাদি পদার্থের [ পরোক্ষ ] বোধকে জ্ঞান কহা যায় এবং সেই সকল আত্মপ্রভৃতি বস্তুর অপরোক্ষ অনুভবকে বিজ্ঞান বলা যায়। সেই মোক্ষলাভের কারণ, জ্ঞান ও বিজ্ঞানের নাশ হেতু এই প্রকৃত শত্রু কামকে পরিত্যাগ কর, ইহাই অর্থ॥ ৪১

ইন্দ্রিয়াণি পরাণ্যাহুরিন্দ্রিয়েভ্যঃ পরং মনঃ।
মনসস্তু পরা বুদ্ধি র্যো বুদ্ধেঃ পরতস্তু সঃ॥ ৪২

অন্বয়। ইন্দ্রিয়াণি ( দেহাদিভ্যঃ ) পরাণি ( প্রকৃষ্টানি ) আহুঃ, ইন্দ্রিয়েভ্যঃ মনঃ পরম্ [ আহুঃ ], বুদ্ধির্মনসস্তু পরা, যস্তু বুদ্ধেঃ পরতঃ স এব [ পরমাত্মা ]॥ ৪২

অনুবাদ। দেহাদি স্থূল ও বাহ্য বস্তু হইতে সূক্ষ্ম ও আন্তর ইন্দ্রিয়গণ শ্রেষ্ঠ, ইন্দ্রিয়গণ হইতে মন শ্রেষ্ঠা, মন হইতে বুদ্ধি শ্রেষ্ঠ, বুদ্ধি হইতেও যিনি আন্তর ও সূক্ষ্মতম, তাঁহাকেই পরমাত্মা বলা যায়॥ ৪২

ভাষ্য। ইন্দ্রিয়াণি আদৌ নিয়ম্য কামং শত্রুং জহিহি ইত্যুক্তং, তত্র কিমাশ্রয়ঃ কামং জহ্যাদিত্যুচ্যতে—ইন্দ্রিয়াণীতি। ইন্দ্রিয়াণি শ্রোত্রাদীনি পঞ্চ, দেহং স্থূলং বাহ্যং পরিচ্ছিন্নং চাপেক্ষ্য সৌক্ষ্ম্যান্তরত্বব্যাপিত্বাদ্যপেক্ষ্য পরাণি প্রকৃষ্টান্যাহুঃ পণ্ডিতাঃ। তথা ইন্দ্রিয়েভ্যঃ পরং মনঃ সঙ্কল্পবিকল্পাত্মকম্। তথা মনসস্তু পরা বুদ্ধির্নিশ্চয়াত্মিকা। তথা যঃ সর্ব্বদৃশ্যেভ্যো

বুদ্ধ্যন্তেভ্যোঽভ্যন্তরো যং দেহিনম্ ইন্দ্রিয়াদিভিরাশ্রয়ৈঃ যুক্তঃ কামঃ জ্ঞানাবরণদ্বারেণ মোহয়তীত্যুক্তং স বুদ্ধের্দ্রষ্টা পরমাত্মা ॥ ৪২

আনন্দগিরিটীকা। পূর্ব্বোক্তমনূদ্য কামত্যাগস্য দুষ্করত্বং মন্বানো-রসোঽপ্যস্য ইত্যত্রোক্তমেব স্পষ্টীকর্ত্তুং প্রশ্নপূর্ব্বকং শ্লোকান্তরমবতারয়তি—ইন্দ্রিয়াণীত্যাদিনা। পঞ্চেতি জ্ঞানেন্দ্রিয়বৎ কর্ম্মেন্দ্রিয়াণ্যপি বাগাদীনি গৃহ্যন্তে। কিমপেক্ষয়া তেষাং পরত্বং তত্রাহ—দেহমিতি। তথাপি কেন প্রকারেণ পরত্বং তদাহ—সৌক্ষ্ম্যেতি। আদিশব্দেন কারণত্বাদি গৃহ্যতে। ইন্দ্রিয়াপেক্ষয়া সূক্ষ্মত্বাদিনা মনসঃ স্বরূপোক্তিপূর্ব্বকং পরত্বং কথয়তি—তথেতি। মনসি দর্শিতং ন্যায়ং বুদ্ধাবতিদিশতি—তথা মনসস্ত্বিতি। যো বুদ্ধেরিত্যাদি ব্যাচষ্টে—তথেত্যাদিনা। আত্মনো যথোক্তবিশেষণস্যাপ্রকৃতত্বমাশঙ্ক্যাহ—যং দেহিনমিতি ॥ ৪২

অনুবাদ। প্রথমে ইন্দ্রিয়গণকে বশীভূত করিয়া কামরূপ শত্রুকে পরিহার করিবে, ইহা বলা হইয়াছে; এই প্রকার হইলে, কোন্ বস্তুকে আশ্রয় করিয়া কামকে পরিত্যাগ করিতে হইবে, [একণে] তাহাই বলা যাইতেছে যে—ইন্দ্রিয়াণীতি। স্থূল বাহ্য ও পরিচ্ছিন্ন দেহ হইতে আন্তরত্ব, সূক্ষ্মত্ব ও ব্যাপিত্ব নিবন্ধন শ্রোত্র প্রভৃতি পঞ্চ ইন্দ্রিয় পর [অর্থাৎ] প্রকৃষ্ট; এই প্রকার ইন্দ্রিয়গণ হইতে সঙ্কল্পবিকল্পাত্মক মন প্রকৃষ্ট, মন হইতে অধ্যবসায়াত্মিকা বুদ্ধি প্রকৃষ্ট। এই প্রকারে, বুদ্ধিপর্য্যন্ত সকল দৃশ্য হইতেও যাহা অভ্যন্তর এবং যাহাতে দেহাভিমান আসিলে, ইন্দ্রিয়াদি আশ্রয়ের সহিত যুক্ত হইয়া কাম জ্ঞানকে আবৃত করিয়া থাকে এবং মোহ উৎপাদন করে, সেই বুদ্ধিরও দ্রষ্টা আন্তর পদার্থকেই পরমাত্মা বলা যায় ॥ ৪২

এবং বুদ্ধেঃ পরং বুদ্ধ্বা সংস্তভ্যাত্মানমাত্মনা।
জহি শত্রুং মহাবাহো কামরূপং দুরাসদম্ ॥ ৪৩

অন্বয়। এবং বুদ্ধেঃ পরং (আত্মানং) বুদ্ধ্বা আত্মনা (সংস্কৃতেন মনসা) আত্মানং সংস্তভ্য (সম্যক্সমাধায়) হে মহাবাহো কামরূপং দুরাসদং (দুর্জ্জয়ং) শত্রুং জহি (বিনাশয়) ॥ ৪৩

অনুবাদ। এই প্রকারে বুদ্ধি হইতে প্রকৃষ্ট আত্মার স্বরূপ বোধ পূর্ব্বক সংস্কৃত হৃদয়ের দ্বারা আত্মাকে সম্যক্রূপে স্তম্ভিত করিয়া (সমাধি অবলম্বন করিয়া) হে মহাবাহো, তুমি কামরূপ দুর্জ্জয় শত্রুকে বিনাশ কর ॥ ৪৩

ভাষ্য। এবমিতি এবং বুদ্ধেঃ পরম্ আত্মানং বুদ্ধ্বা জ্ঞাত্বা সংস্তভ্য সম্যক্ স্তম্ভনং কৃত্বা স্বেনৈবাত্মনা সংস্কৃতেন মনসা সম্যক্ সমাধায় ইত্যর্থঃ। জহি এনং শত্রুং হে মহাবাহো কামরূপং দুরাসদং দুঃখেন আসদ আসাদনং প্রাপ্তির্যস্য তং দুরাসদং দুর্বিজ্ঞেয়ানেকবিশেষমিতি॥ ৪৩

আনন্দগিরিটীকা। ইন্দ্রিয়াদিসমাধানপূর্ব্বকমাত্মজ্ঞানাৎ কামজয়ো ভবতী-ত্যুপসংহরতি—এবমিত্যাদিনা। সংস্কৃতং মনো মনঃসমাধানে হেতুরিতি সূচয়তি—সংস্তভ্যেতি। প্রকৃতং শত্রুমেব বিশিনষ্টি—কামরূপমিতি। তস্য দুরাসদত্বে হেতুমাহ—দুর্ব্বিজ্ঞেয়েতি। অনেকবিশেষোঽতাদৃশো মহাশনত্বাদিস্তদনেনোপায়-ভূতা কর্ম্মনিষ্ঠা প্রাধান্যেনোক্তা উপেয়া তু জ্ঞাননিষ্ঠা গুণত্বেনেতি বিবেক্তব্যম্॥ ৪৩

অনুবাদ। এবমিত্যাদি। এই প্রকারে বুদ্ধি হইতে প্রকৃষ্ট আত্মার স্বরূপ জানিয়া সম্যক্‌প্রকারে স্তম্ভনপূর্ব্বক নিজ সংস্কৃত আত্মা "অর্থাৎ" মনের দ্বারা সম্যক্‌প্রকার সমাধি অবলম্বন পূর্ব্বক [ইহাই তাৎপর্য্য] হে মহাবাহো কামরূপ শত্রুকে [বিনাশ কর; এই কামরূপ শত্রু] দুরাসদ, দুঃখের সহিত যাহার আসদন হয়, তাহাকেই দুরাসদ বলা যায়, অর্থাৎ কামের অনেক বিশেষ দুর্বিজ্ঞেয়, [সুতরাং ইহা দুরাসদ] ইতি॥ ৪৩

ইতি তৃতীয়োঽধ্যায়ঃ সমাপ্তঃ।



# অথ চতুর্থোঽধ্যায়ঃ

---

## কর্ম্মব্রহ্মার্পণযোগঃ।

শ্রীভগবানুবাচ।

ইমং বিবস্বতে যোগং প্রোক্তবানহমব্যয়ম্।
বিবস্বান্ মনবে প্রাহ মনুরিক্ষ্বাকবেঽব্রবীৎ॥ ১

অন্বয়। অহং ইমং অব্যয়ং যোগং বিবস্বতে (সূর্য্যায়) প্রোক্তবান্, বিবস্বান্ মনবে প্রাহ, মনুঃ [স্বপুত্রায়] ইক্ষ্বাকবেঽব্রবীৎ॥ ১

অনুবাদ। শ্রীভগবান্ কহিলেন, আমি এই অবিনাশী যোগ বিষয়ে [প্রথমে] সূর্য্যকে উপদেশ দিয়াছিলাম, সূর্য্য মনুকে ইহা বলেন এবং মনু [স্বীয়পুত্র] ইক্ষ্বাকুকে বলেন॥ ১

ভাষ্য। যোঽয়ং যোগোঽধ্যায়দ্বয়েনোক্তঃ জ্ঞাননিষ্ঠালক্ষণঃ স সন্ন্যাসঃ কর্ম্মযোগোপায়ঃ যস্মিন্ বেদার্থঃ পরিসমাপ্তঃ প্রবৃত্তিলক্ষণো নিবৃত্তিলক্ষণশ্চ গীতাসুচ সর্ব্বাসু অয়মেব যোগঃ বিবক্ষিতো ভগবতা, অতঃ পরিসমাপ্তং বেদার্থং মন্বানস্তং বংশকথনেন স্তৌতি শ্রীভগবান্।—ইমম্ অধ্যায়দ্বয়েন উক্তং যোগং বিবস্বতে আদিত্যায় সর্গাদৌ প্রোক্তবানহম্। জগৎপরিপালয়িতৃণাং ক্ষত্রিয়াণাং বলাধানায়। তেন যোগবলেন যুক্তাঃ সমর্থাভবন্তি ব্রহ্ম পরিরক্ষিতুং ব্রহ্মক্ষত্রে পরিপালিতে জগৎপরিপালয়িতুমলম্। অব্যয়মব্যয়ফলত্বাৎ। ন হ্যস্য সম্যগ্-দর্শননিষ্ঠালক্ষণস্য মোক্ষাখ্যং ফলং ব্যেতি। স চ বিবস্বান্ মনবে প্রাহ মনুঃ ইক্ষ্বাকবে স্বপুত্রায় আদিরাজায় অব্রবীৎ॥ ১

আনন্দগিরিটীকা। পূর্ব্বাভ্যামধ্যায়াভ্যাং নিষ্ঠাদ্বয়াত্মনো যোগস্য গীতত্বাৎ—বেদার্থস্য চ সমাপ্তত্বাৎ বক্তব্যশেষাভাবাৎ উক্তযোগস্য কৃত্রিমত্বশঙ্কানিবৃত্তয়ে বংশকথনপূর্ব্বিকাং স্তুতিং ভগবানুক্তবানিত্যাহ—শ্রীভগবানিতি। তদেতদ্ভগবদ্-বচনং বৃত্তানুবাদদ্বারেণ প্রস্তৌতি—যোঽয়মিতি। উক্তমেব যোগং বিভজ্যানু-বদতি—সংন্যাসেনেতিকর্ত্তব্যতয়া সহিতস্য জ্ঞানাত্মনো যোগস্য কর্ম্মাখ্যো যোগো-

হেতুরতশ্চোপায়োপেয়ভূতং নিষ্ঠাদ্বয়ং প্রতিষ্ঠাপিতমিত্যর্থঃ। উক্তে যোগদ্বয়ে প্রমাণমুপন্যস্যতি—যস্মিন্নিতি। অথবা জ্ঞানযোগস্য কর্ম্মযোগোপায়ত্বমেব স্ফুটয়তি—যস্মিন্নিতি। প্রবৃত্ত্যা লক্ষ্যতে জ্ঞায়তে কর্ম্মযোগো নিবৃত্ত্যা চ লক্ষ্যতে জ্ঞানযোগইতি বিভাগঃ। যদ্যপি পূর্ব্বস্মিন্ অধ্যায়দ্বয়ে যথোক্তনিষ্ঠা-দ্বয়ং ব্যাখ্যাতং তথাপি বিবক্ষ্যমাণাধ্যায়েষু বক্তব্যান্তরমস্তীত্যাশঙ্ক্যাহ—গীতাসু চেতি। কথং তর্হি সমনন্তরাধ্যায়স্য প্রবৃত্তিঃ অত আহ—অতইতি। বংশকথনং সম্প্রদায়োপন্যাসঃ সম্প্রদায়োপদেশশ্চ, কৃত্রিমত্বশঙ্কানিবৃত্ত্যা যোগ-স্ততৌ পর্য্যবস্যতি। গুরুশিষ্যপরম্পরোপন্যাসমেবানুক্রামতি—ইমমিতি। ইম-মিত্যস্য সন্নিহিতং বিষয়ং দর্শয়তি—অধ্যায়েতি। যোগং জ্ঞাননিষ্ঠালক্ষণং কর্ম্মযোগোপায়লভ্যমিত্যর্থঃ। স্বয়মকৃতার্থানাং প্রয়োজনব্যগ্রাণাং পরার্থপ্রবৃত্ত্য-সম্ভবাৎ ভগবতস্তথাবিধপ্রবৃত্তিদর্শনাৎ কৃতার্থতা কল্পনীয়েত্যাহ—বিবস্বতইতি। অব্যয়বেদমূলত্বাদব্যয়ত্বং যোগস্য গময়িতব্যং কিমিতি ভগবতা কৃতার্থেনাপি যোগপ্রবচনং কৃতমিতি তদাহ—জগদিতি। কথং যথোক্তেন যোগেন ক্ষত্রিয়াণাং বলাধানং তদাহ—তেনেতি। যুক্তাঃ ক্ষত্রিয়াইতি শেষঃ। ব্রহ্মশব্দেন ব্রাহ্মণত্ব-জাতিরুচ্যতে। যদ্যপি যোগপ্রবচনেন ক্ষত্রং রক্ষিতং তেন চ ব্রাহ্মণত্বং তথাপি কথং রমণীয়ং জগদশেষং রক্ষিতমিত্যাহ—ব্রহ্মেতি। তাভ্যাং হি কর্ম্মফলভূতং জগদনুষ্ঠানদ্বারা রক্ষিতুং শক্যমিত্যর্থঃ। যোগস্যাব্যয়ত্বে হেত্বন্তরমাহ—অব্যয়-ফলত্বাদিতি। নমু কর্ম্মফলবদুক্তযোগফলস্যাপি সাধ্যত্বেন ক্ষয়িষ্ণুত্বমনুমীয়তে নেত্যাহ – ন হীতি। অপুনরাবৃত্তিশ্রুতিপ্রতিহতমনুমানং ন প্রমাণীভবতীতিভাবঃ। ভগবতা বিবস্বতে প্রোক্তো যোগস্তত্রৈব পর্য্যবস্যতীত্যাশঙ্ক্যাহ—সচেতি। স্বপুত্রায়েত্যুভয়ত্র সম্বধ্যতে। আদিরাজায়েতি ইক্ষ্বাকোঃ সূর্য্যবংশপ্রবর্ত্তকত্বেন বৈশিষ্ট্যমুচ্যতে॥ ১

অনুবাদ। এই যে যোগ অধ্যায়দ্বয়ে উক্ত হইয়াছে, সন্ন্যাসের সহিত জ্ঞাননিষ্ঠাই যাহার স্বরূপ, কর্ম্মযোগের দ্বারা যাহাকে লাভ করা যায়, এবং প্রবৃত্তিলক্ষণ ও নিবৃত্তিলক্ষণ বেদোক্ত ধর্ম্ম যাহাতে পরিসমাপ্ত হইয়া থাকে, সেই এই যোগই সকল গীতাতে ভগবান্ স্বয়ং প্রকাশ করিতে অভিলাষ করিয়াছিলেন, [ সেই যোগ বিষয়ে উপদেশ দ্বারা ] সকল প্রকার বেদার্থই [ সংক্ষেপে ] বলা হইয়াছে ইহা বিবেচনা করিয়া, ভগবান্ সেই যোগের আচার্য্যপরম্পরার উল্লেখ দ্বারা তাহারই প্রশংসা করিতেছেন। এই [ পূর্ব্ব ] অধ্যায়দ্বয়ে উক্ত যোগ আমি, বিবস্বান্ [ অর্থাৎ ] আদিত্যকে সৃষ্টির পূর্ব্বে বলিয়াছিলাম, জগৎপালক ক্ষত্রিয়-

গণের বলাধান করিবার জন্যই [ আমি এই বিষয় তাঁহাকে বলিয়াছিলাম ], সেই যোগবলে যুক্ত হইয়াই ক্ষত্রিয়গণ ব্রাহ্মণ জাতিকে রক্ষা করিতে সমর্থ হইয়া থাকেন ; ব্রাহ্মণ ও ক্ষত্রিয় পরস্পরের দ্বারা পরিরক্ষিত হইলে সকল সংসারকে রক্ষা করিতে সমর্থ হয়। এই যোগ অব্যয়, [ কারণ ] ইহার ফল [ মোক্ষ ] অব্যয়, এই সম্যক্‌জ্ঞাননিষ্ঠারূপ যোগের ফল মোক্ষ কখনও বিনাশী হইতে পারে না। সেই বিবস্বান্ এই যোগ বিষয়ে মনুকে উপদেশ দিয়াছিলেন এবং মনুও নিজ পুত্র আদিরাজ ইক্ষ্বাকুকে এই যোগের উপদেশ করিয়াছিলেন ॥ ১

এবং পরম্পরাপ্রাপ্তমিমং রাজর্ষয়ো বিদুঃ।
স কালেনেহ মহতা যোগো নষ্টঃ পরন্তপ ॥ ২

অন্বয়। এবং পরম্পরাপ্রাপ্তম্ ইমং [ যোগং ] রাজর্ষয়ঃ বিদুঃ ( জানন্তিস্ম ), হে পরন্তপ স যোগঃ মহতা কালেন ইহ নষ্টঃ ॥ ২

অনুবাদ। হে পরন্তপ, এই প্রকার ক্ষত্রিয়-পরম্পরার দ্বারা প্রাপ্ত এই যোগ রাজর্ষিগণ অবগত হইয়াছিলেন, এই ভারতে এক্ষণে এই সুদীর্ঘ কালবশে ঐ যোগ নষ্ট হইয়াছে ॥ ২

ভাষ্য। এবমিতি। এবং ক্ষত্রিয়পরম্পরাপ্রাপ্তমিমং রাজর্ষয়ো রাজানশ্চ তে ঋষয়শ্চ রাজর্ষয়ঃ বিদুরিমং যোগম্। স যোগঃ কালেনেহ মহতা দীর্ঘেণ নষ্টঃ বিচ্ছিন্নসম্প্রদায়ঃ সংবৃত্তঃ হে পরন্তপ, আত্মনো বিপক্ষ-ভূতাঃ পরা উচ্যন্তে তান্ শৌর্য্যতেজোগভস্তিভির্ভানুরিব তাপয়তীতি পরন্তপঃ শত্রুতাপন ইত্যর্থঃ ॥ ২

আনন্দগিরিটীকা। যথোক্তে যোগে পরম্পরাগতে বিশিষ্টজনসম্মতিমুদাহরতি—এবমিতি। তস্য কথং সম্প্রতি বক্তব্যত্বং তদাহ—স কালেনেতি। পূর্ব্বার্দ্ধং ব্যাকরোতি—এবমিত্যাদিনা। ঐশ্বর্য্যসম্পত্তী রাজত্বং যেষাং তেষামেব সূক্ষ্মার্থনিরীক্ষণক্ষমত্বমৃষিত্বম্।. ইহেতি ভগবতোঽর্জ্জুনেন সহ সংব্যবহারকালো গৃহ্যতে। পরন্তপেতি সম্বোধনং বিভজতে—আত্মনইতি ॥ ২

অনুবাদ। এই প্রকারে ক্ষত্রিয়পরম্পরাপ্রাপ্ত এই যোগকে রাজর্ষিগণ [ অর্থাৎ ] যাঁহারা রাজা হইয়াও বস্তুবপক্ষে ঋষি ছিলেন [ তাঁহাদিগকেই রাজর্ষি কহা যায় ] জানিতে পারিয়াছিলেন। সেই যোগ এই দেশে দীর্ঘকালে নষ্ট [ অর্থাৎ ] বিচ্ছিন্নসম্প্রদায় হইয়াছে। হে পরন্তপ! আপনার বিপক্ষগণকেই পর কহে, যে ব্যক্তি স্বীয় শৌর্য্য তেজঃ ও প্রতাপ দ্বারা সূর্য্যের ন্যায় সেই পর-

সমূহকে তাপিত করেন, তাঁহাকেই পরন্তপ কহা যায়, পরন্তপ শব্দের অর্থ শত্রুতাপন ॥ ২

স এবায়ং ময়া তেঽদ্য যোগঃ প্রোক্তঃ পুরাতনঃ।
ভক্তোঽসি মে সখা চেতি রহস্যং হ্যেতদুত্তমম্ ॥ ৩

অন্বয়। অদ্য ময়া সএবায়ং পুরাতনো যোগঃ তে প্রোক্তঃ হি (যস্মাৎ) ত্বং মে ভক্তঃ সখা চ অসি, এতৎ [চ] উত্তমং রহস্যম্ ॥ ৩

অনুবাদ। অদ্য আমি তোমাকে সেই এই পুরাতন যোগ বিষয়ে উপদেশ দিলাম। কারণ, তুমি আমার ভক্ত এবং সখা; আর এই যোগ-রূপ বিষয়ও একটি পরম উৎকৃষ্ট রহস্য ॥ ৩

ভাষ্য। দুর্ব্বলান্ অজিতেন্দ্রিয়ান্ প্রাপ্য নষ্টং যোগমিমমুপলভ্য লোকং চ অপুরুষার্থসম্বন্ধিনং—সএবায়মিতি। স এবায়ং ময়া তে তুভ্যম্ অদ্য ইদানীং যোগঃ প্রোক্তঃ পুরাতনঃ, ভক্তোঽসি মে সখা চাসীতি রহস্যং হি যস্মাদেতদুত্তমং যোগো জ্ঞানমিত্যর্থঃ ॥ ৩

আনন্দগিরিটীকা। কিমিতি বর্ত্তমানে কালে প্রকৃতো যোগঃ সম্প্রদায়-রহিতোঽভূৎ ইত্যাশঙ্ক্য অধিকার্য্যভাবাদিত্যাহ—দুর্ব্বলানিতি। তদেব দৌর্ব্বল্য প্রকৃতোপযোগিত্বেন ব্যাকরোতি—অজিতেন্দ্রিয়ানিতি। যদ্যপি কামক্রোধাদি-প্রধানান্ পুরুষান্ প্রতিলভ্য কামক্রোধাদিভিরভিভূয়মানো যোগো নষ্টো বিচ্ছিন্ন-সম্প্রদায়ঃ সংজাতস্তথাপি যোগাদৃতে পুরুষার্থো লোকস্য লভ্যতে চেৎ কিমনেন যোগোপদেশেনেত্যাশঙ্ক্য যথোক্তযোগাভাবে পরমপুরুষার্থাপ্রাপ্তের্মৈবম্ ইত্যাহ—লোকঞ্চেতি। পূর্ব্বো যোগো বিচ্ছিন্নসম্প্রদায়োঽধুনাতু অন্যোযোগো মদর্থ-মুচ্যতে ভগবতেত্যাশঙ্ক্যাহ—স এবেতি। কস্মাদন্যস্মৈ যস্মৈ কস্মৈচিৎ পুরাতনো-যোগো নোক্তো ভগবতেত্যাশঙ্ক্যাহ—ভক্তোঽসীতি। উক্তমধিকারিণং প্রতি যোগস্য বক্তব্যত্বে হেতুমাহ—রহস্যং হীতি। অনাদিবেদমূলত্বাৎ যোগস্য পুরাতনত্বম্। ভক্তিঃ শরণবুদ্ধ্যা প্রীতিস্তয়া যুক্তো নিজরূপমপেক্ষ্য ভক্তো বিবক্ষিতঃ। সমানবয়াঃ স্নিগ্ধঃ সহায়ঃ সখেত্যুচ্যতে। এতদিতি কথং যোগো বিশিষ্যতে তত্রাহ—জ্ঞানমিতি ॥ ৩

অনুবাদ। অজিতেন্দ্রিয় ও দুর্ব্বল পুরুষগণকে প্রাপ্ত হইয়া এই যোগ নষ্ট হইয়াছে এবং এক্ষণে সকল ব্যক্তিই [প্রায়] অপুরুষার্থতেই নিরত হইতেছে দেখিয়া আমি সেই যোগ ইত্যাদি। অদ্য [ইদানীং] সেই এই পুরাতন যোগ

বিষয়ে তোমাকে উপদেশ প্রদান করিলাম ; কারণ তুমি আমার ভক্ত এবং সখা আর এই জ্ঞানরূপ যোগও উৎকৃষ্ট রহস্য ॥ ৩

অর্জ্জুন উবাচ।

অপরং ভবতো জন্ম পরং জন্ম বিবস্বতঃ।
কথমেতদ্বিজানীয়াং ত্বমাদৌ প্রোক্তবানিতি ॥ ৪

অন্বয়। ভবতো জন্ম অপরং ( পশ্চাদ্ভূতং ), বিবস্বতঃ জন্ম পরং ( পূর্ব্বভূতং ) ত্বমাদৌ প্রোক্তবান্ ইতি এতৎ কথং বিজানীয়াম্ ॥ ৪

অনুবাদ। অর্জ্জুন কহিলেন, তোমার জন্ম পরে হইয়াছে, 'বিবস্বান্' সূর্য্যের জন্ম [ তাহার বহু ] পূর্ব্বে হইয়াছে, আমি কি প্রকারে বুঝিব যে তুমি সূর্য্যকে এই যোগ বিষয়ে পূর্ব্বে উপদেশ প্রদান করিয়াছ ! ॥ ৪

ভাষ্য। ভগবতা বিপ্রতিবিদ্ধমুক্তমিতি মা ভূৎ কস্যচিৎ বুদ্ধিরিতি পরিহারার্থং চোদ্যমিব কুর্ব্বন্ [ অর্জ্জুন উবাচ ] অপরমিতি। অপরমর্ব্বাগ্ বসুদেবগৃহে ভবতো জন্ম, পরং পূর্ব্বং সর্গাদৌ জন্ম উৎপত্তি র্বিবস্বত আদিত্যস্য, তৎ কথমেতদ্বিজানীয়াম্ অবিরুদ্ধার্থতয়া যস্ত্বমেবাদৌ প্রোক্তবান্ ইমং যোগং স এব ত্বমিদানীং মহ্যং প্রোক্তবানসীতি ॥ ৪

আনন্দগিরিটীকা। ভগবতি লোকস্যানীশ্বরত্বশঙ্কাং নিবর্ত্তয়িতুং চোদ্যমুদ্ভাবয়তি—ভগবতেতি। পরিহারার্থং ভগবতো মনুষ্যবদবস্থিতস্য অনীশ্বরত্বমুপেত্য তদ্বচনে শঙ্কিতবিপ্রতিষেধস্যেতি শেষঃ। ভগবতো নিজরূপমুপেত্য নেদং চোদ্যং কিন্তু লীলাবিগ্রহং গৃহীত্বেতি বক্তুং চোদ্যমিবেত্যুক্তম্। এতচ্ছব্দার্থমেব স্ফুটয়তি—যস্ত্বমিতি ॥ ৪

অনুবাদ। ভগবান্ যাহা বলিবেন তাহা মিথ্যা এই প্রকার বুদ্ধি কাহারও না হউক, এই কারণ ঐ প্রকার [ বৃথা বুদ্ধির ] পরিহারার্থ অর্জ্জুন আশঙ্কার ছলে বলিতেছেন, অপরমিত্যাদি। তোমার জন্ম বসুদেবের গৃহে হইয়াছে, [ সুতরাং উহা ] অপর [ অর্থাৎ ] পরবর্ত্তী এবং বিবস্বান্ [ অর্থাৎ ] আদিত্যের জন্ম পর [ অর্থাৎ ] পূর্ব্বে, সৃষ্টির প্রথম সময়ে হইয়াছে ; সুতরাং আমি কি প্রকারে ইহা অবিরুদ্ধার্থ বলিয়া বুঝিব যে, যে তুমি পূর্ব্বে এই যোগ-বিষয় [ আদিত্যকে ] উপদেশ দিয়াছিলে, এবং সেই তুমিই অদ্য আমাকেও [ সেই যোগবিষয়ে ] উপদেশ প্রদান করিতেছ ॥ ৪

শ্রীভগবান্ উবাচ।

বহূনি মে ব্যতীতানি জন্মানি তব চার্জ্জুন।
তান্যহং বেদ সর্ব্বাণি ন ত্বং বেত্থ পরন্তপ॥ ৫

অন্বয়। হে অর্জ্জুন! তব মে (মম) চ বহূনি জন্মানি ব্যতীতানি (অতিক্রান্তানি), অহং তানি সর্ব্বাণি [জন্মানি] বেদ (জানামি), হে পরন্তপ, ত্বং ন বেত্থ (জানাসি)॥ ৫

অনুবাদ। শ্রীভগবান্ কহিলেন, হে অর্জ্জুন, তোমার এবং আমার অনেক জন্ম অতীত হইয়াছে, আমি সেই সকল জন্মের বিষয় অবগত আছি, কিন্তু, হে পরন্তপ, তুমি তাহা জানিতে পারিতেছ না॥ ৫

ভাষ্য। যা বাসুদেবে অনীশ্বরাসর্ব্বজ্ঞাশঙ্কা মূর্খাণাং তাং পরিহরন্ শ্রীভগবানুবাচ যদর্থো হ্যর্জ্জুনস্য প্রশ্নঃ বহূনীতি। বহূনি মে মম ব্যতীতানি অতিক্রান্তানি জন্মানি তব চ হে অর্জ্জুন, তান্যহং বেদ জানে সর্ব্বাণি ন ত্বং বেত্থ জানীষে, ধর্ম্মাধর্ম্মাদিপ্রতিবদ্ধজ্ঞানশক্তিত্বাৎ। অহং পুনর্নিত্যশুদ্ধবুদ্ধমুক্তস্বভাবত্বাৎ অনাবরণজ্ঞানশক্তিরিতি বেদাহং হে পরন্তপ॥ ৫

আনন্দগিরিটীকা। ভগবত্যজ্ঞানাং মনুষ্যত্বশঙ্কাং বারয়িতুং প্রতিবচনমবতারয়তি—যা বাসুদেব ইতি। অন্যথাপ্রশ্নে কথমাশঙ্কান্তরং পরিহর্ত্তুং ভগবদ্বচনমিত্যাশঙ্ক্য প্রশ্নপ্রতিবচনয়োরেকার্থত্বমাহ—যদর্থো হীতি। যস্য শঙ্কিতস্য বিরোধস্য পরিহারার্থঃ যস্য প্রশ্নস্তমেব পরিহারং বক্তুং ভগবদ্বচনমিত্যর্থঃ। অতীতানেকজন্মবত্ত্বং মমৈব নাসাধারণং কিন্তু সর্ব্বপ্রাণিসাধারণমিত্যাহ—তব চেতি। তানি প্রমাণাভাবান্ন প্রতিভান্তীত্যাশঙ্ক্যাহ—তানীতি। ঈশ্বরস্যানাবৃতজ্ঞানত্বাদিত্যর্থঃ। কিমিতি তর্হি তানি মম ন প্রতীয়ন্তে তবাবৃতজ্ঞানত্বাদিত্যাহ—ন ত্বমিতি। পরান্ পরিকল্প্য তৎপরিহরার্থং প্রবৃত্তত্বাৎ তব জ্ঞানাবরণং বিজ্ঞেয়মিত্যাহ—পরন্তপেতি। অর্জ্জুনস্য ভগবতো সহাতীতানেকজন্মবত্ত্বে তুল্যেঽপি জ্ঞানবৈষম্যে হেতুমাহ—ধর্ম্মেতি। আদিশব্দেন রাগলোভাদয়ো গৃহ্যন্তে। ঈশ্বরস্যাতীতানাগতবর্ত্তমান-সর্ব্বার্থবিষয়জ্ঞানবত্ত্বে হেতুমাহ—অহমিতি॥ ৫

অনুবাদ। মূর্খগণের, বাসুদেবের উপর, যে ইনি ঈশ্বর বা সর্ব্বজ্ঞ নহেন এই প্রকার [বিপরীত] বুদ্ধি আছে, তাহার নিরাকরণ জন্য ভগবান্ বলিতেছেন যে, বহূনীত্যাদি। এই জন্যই [অর্থাৎ মূর্খগণের এইরূপ ভ্রান্তি-

নিবারণ জন্যই] অর্জ্জুনেরও প্রশ্ন হইয়াছিল। আমার এবং তোমার বহু জন্ম অতীত (অতিক্রান্ত) হইয়াছে, হে অর্জ্জুন, আমি সেই সকল জন্মবৃত্তান্ত অবগত আছি; তুমি [কিন্তু] হে পরন্তপ, তাহা জানিতেছ না। তাহার কারণ এই যে, তোমার জ্ঞান-শক্তি, ধর্ম্ম ও অধর্ম্ম প্রভৃতিদ্বারা প্রতিবদ্ধ; নিত্য শুদ্ধ বুদ্ধ ও মুক্তস্বভাব-নিবন্ধন আমার জ্ঞানশক্তিতে কোন প্রকার আবরণ নাই; এই কারণ আমি সকল বিষয়ই জানিতেছি॥ ৫

অজোঽপি সন্নব্যয়াত্মা ভূতানামীশ্বরোঽপি সন্।
প্রকৃতিং স্বামধিষ্ঠায় সম্ভবাম্যাত্মমায়য়া॥ ৬

অন্বয়। অজঃ (জন্মরহিতঃ) সন্ অপি, অব্যয়াত্মা (অবিনাশিস্বভাবঃ) [সন্ অপি [তথা] ভূতানাম্ ঈশ্বরঃ সন্ অপি স্বাং প্রকৃতিম্ (মম বৈষ্ণবীং মায়াম্) অধিষ্ঠায় আত্মমায়য়া সম্ভবামি॥ ৬

অনুবাদ। আমি জন্মহীন হইয়াও অবিনাশিস্বভাব [হইয়াও] প্রাণি-নিবহের নিয়ন্তা হইয়াও নিজ প্রকৃতিকে বশীভূত করিয়া, আত্মমায়ার বশে জন্ম লাভ করিয়া থাকি॥ ৬

ভাষ্য। কথং তর্হি তব নিত্যেশ্বরস্য ধর্ম্মাধর্ম্মাভাবেঽপি জন্ম ইত্যুচ্যতে অজোঽপীতি। অজোঽপি জন্মরহিতোঽপি সন্, তথা অব্যয়াত্মা অক্ষীণজ্ঞান-শক্তিস্বভাবোঽপি সন্, তথা ভূতানাং ব্রহ্মাদিস্তম্বপর্য্যন্তানাম্ ঈশ্বরঃ ঈশনশীলোঽপি সন্, প্রকৃতিং স্বাং মম বৈষ্ণবীং মায়াং ত্রিগুণাত্মিকাং যস্যা বশে সর্ব্বং জগদ্বর্ত্ততে, যয়া মোহিতং সৎ স্বমাত্মানং বাসুদেবং ন জানাতি, তাং প্রকৃতিং স্বাম্ অধিষ্ঠায় বশীকৃত্য সম্ভবামি দেহবান্ ইব ভবামি জাতইব আত্মমায়য়া আত্মনো মায়য়া ন পরমার্থতো লোকবৎ॥ ৬

আনন্দগিরিটীকা। ঈশ্বরস্য কারণাভাবাৎ জন্মৈবায়ুক্তম্ অতীতানেক-জন্মবত্ত্বন্তু দূরোৎসারিতমিতি শঙ্কতে—কথমিতি। বস্তুতো জন্মাভাবেঽপি মায়া-বশাজ্জন্ম সম্ভবতীত্যুত্তরমাহ—উচ্যত ইতি। পারমার্থিকজন্মাযোগে কারণং পূর্ব্বার্দ্ধেনানূদ্য প্রাতিভাষিকজন্মসম্ভবে কারণমাহ—প্রকৃতিমিতি। প্রকৃতি-শব্দস্য স্বরূপবিষয়ত্বং প্রত্যাদেষ্টুম্ আত্মমায়য়েত্যুক্তম্। বস্তুতো জন্মাভাবে কারণানু-বাদভাগং বিবৃণোতি—অজোঽপীত্যাদিনা। প্রাতিভাসিকজন্মসম্ভবে কারণ-কথনপরমুত্তরার্দ্ধং বিভজতে—প্রকৃতিমিত্যাদিনা। প্রকৃতিশব্দস্য স্বরূপ-শব্দপর্য্যায়ত্বং বারয়তি—মায়ামিতি। তস্যাঃ স্বাতন্ত্র্যং নিরাকৃত্য ভগবদধীনত্বমাহ

—মমেতি। তস্যাশ্চ অধিকরণদ্বারেণানবচ্ছিন্নত্বং সূচয়তি—বৈষ্ণবীমিতি। মায়াশব্দস্যাপি প্রজ্ঞানামসু পাঠাৎ বিজ্ঞানশক্তিবিষয়ত্বমাশঙ্ক্যাহ—ত্রিগুণাত্মিকামিতি। তস্যাং কার্য্যলিঙ্গকমনুমানং সূচয়তি—যস্যা ইতি। জগতো মায়াবশবর্ত্তিত্বমেব স্ফুটয়তি—যয়েতি। যথা লোকে কশ্চিজ্জাতো দেহবানালক্ষ্যতে এবমহমপি মায়ামাশ্রিত্য তয়া স্ববশয়া সম্ভবামি জন্মব্যবহারমনুভবামি তেন মায়াময়মীশ্বরস্য জন্মেত্যাহ -তাং প্রকৃতিমিত্যাদিনা। সম্ভবামি ইত্যুক্তমেব বিভজতে—দেহবানিতি।অস্মদাদেরিব তবাপি পরমার্থত্বাভিমানো জন্মাদিবিষয়ে স্যাদিত্যাশঙ্ক্য প্রাগুক্তস্বরূপপরিজ্ঞানবত্ত্বাদীশ্বরস্য মৈবমিত্যাহ—ন পরমার্থত ইতি। আবৃতজ্ঞানবতো লোকস্য জন্মাদিবিষয়ে পরমার্থত্বাভিমানঃ সম্ভবতীত্যাহ—লোকবদিতি॥ ৬

অনুবাদ। তুমি নিত্যেশ্বর, তোমার ধর্ম্মাধর্ম্ম না থাকিলেও কি কারণে তবে জন্ম হইয়া থাকে? [অর্জ্জুনের] এই প্রকার আশঙ্কার উত্তর স্বরূপে বলিতেছেন যে—অজোঽপীতি। অজ [অর্থাৎ] জন্মরহিত [এবং] 'অব্যয়াত্মা' অক্ষীণ-জ্ঞানশক্তিস্বভাব, (অর্থাৎ যাহার বিজ্ঞানশক্তিস্বরূপস্বভাব কোন কালেই ক্ষীণ হইতে পারে না, তাহাকেই অব্যয়াত্মা বলা যায়), এবং ব্রহ্মা হইতে স্তম্বপর্য্যন্ত ভূতনিবহের ঈশ্বর [অর্থাৎ] নিয়মকারী হইয়াও, আমি নিজ বৈষ্ণবী শক্তিকে বশীভূত করিয়া আত্মমায়াবশে জন্মগ্রহণ করিয়া থাকি; [অর্থাৎ] জন্মগ্রহণানন্তর দেহাভিমানী জীবের ন্যায় ব্যবহার করিয়া থাকি। বাস্তব পক্ষে জীবের ন্যায় আমার জন্ম সত্য নহে; যাহা সত্ত্ব, রজঃ ও তমোগুণময় যাহার বশে সকল জগৎ বর্ত্তমান রহিয়াছে, যাহার দ্বারা মোহিত হইয়া জগৎ আত্মস্বরূপ বাসুদেবকেও জানিতে পারে না, সেই বৈষ্ণবী মায়াই আমার প্রকৃতি॥ ৬

যদা যদা হি ধর্ম্মস্য গ্লানির্ভবতি ভারত।
অভ্যুত্থানমধর্ম্মস্য তদাত্মানং সৃজাম্যহম্॥ ৭

অন্বয়। হে ভারত! যদা যদা হি ধর্ম্মস্য গ্লানির্ভবতি [তথা] অধর্ম্মস্য অভ্যুত্থানং ভবতি, তদা অহম্ আত্মানং সৃজামি॥ ৭

অনুবাদ। হে ভারত! যে যে সময় ধর্ম্মের গ্লানি উপস্থিত হয়, এবং অধর্ম্মের অভ্যুত্থান হয়, সেই সেই সময়েই আমি [মায়াবশে] আত্মদেহের সৃষ্টি করিয়া থাকি॥ ৭

ভাষ্য। তচ্চ জন্ম কদা কিমর্থঞ্চ ইত্যুচ্যতে—যদেতি। যদা যদা হি ধর্ম্মস্য গ্লানির্হানিঃ বর্ণাশ্রমাদিলক্ষণস্য প্রাণিনামভ্যুদয়নিঃশ্রেয়সসাধনস্য ভবতি, ভারত! অভ্যুত্থানম্ উদ্ভবোঽধর্ম্মস্য তদা আত্মানং সৃজাম্যহং মায়য়া॥ ৭

আনন্দগিরিটীকা। যদীশ্বরস্য মায়ানিবন্ধনং জন্মেত্যুক্তং তস্য প্রশ্নপূর্ব্বকং কালং কথয়তি—তচ্চেত্যাদিনা। চাতুর্ব্বর্ণ্যে চাতুরাশ্রম্যে চ যথাবদনুষ্ঠীয়মানে নাস্তি ধর্ম্মহানিরিতি মন্বানো বিশিনষ্টি—বর্ণেতি। বর্ণৈরাশ্রমৈস্তদাচারৈশ্চ লক্ষ্যতে জ্ঞায়তে ধর্ম্মঃ তস্যেতি যাবৎ। ধর্ম্মহানৌ সমস্তপুরুষার্থভঙ্গো ভবতীত্যভিপ্রেত্যাহ—প্রাণিনামিতি। ন চ যথোক্তস্য ধর্ম্মস্য হানিং সোঢ়ুং শক্তো ভবানিত্যাহ—ভারতেতি। ন কেবলং প্রাণিনাং ধর্ম্মহানিরেব ভগবতো মায়াবিগ্রহস্য পরিগ্রহে হেতুরপি তু তেষামধর্ম্মপ্রবৃত্তিরপীত্যাহ—অভ্যুত্থানমিতি। যদা যদেতি পূর্ব্বেণ সম্বন্ধঃ॥ ৭

অনুবাদ। সেই জন্ম, কোন্ সময়ে কি কার্য্যের জন্য হইয়া থাকে, তাহাই বলা হইতেছে যে—যদা ইত্যাদি। যে যে সময় প্রাণিগণের অভ্যুদয় ও মোক্ষের সাধন বর্ণ ও আশ্রমরূপ ধর্ম্মের গ্লানি [অর্থাৎ] হানি হয়, হে ভারত, এবং অধর্ম্মের অভ্যুত্থান [অর্থাৎ] উদ্ভব হয়, তখনই আমি মায়াবশে আত্মদেহ নির্ম্মাণ করিয়া থাকি॥ ৭

পরিত্রাণায় সাধূনাং বিনাশায় চ দুষ্কৃতাম্।
ধর্ম্মসংস্থাপনার্থায় সম্ভবামি যুগে যুগে॥ ৮

অন্বয়। [অহং] সাধূনাং পরিত্রাণায় (পরিরক্ষণায়) [তথা] দুষ্কৃতাং (পাপকারিণাং) বিনাশায় চ [তথা] ধর্ম্মসংস্থাপনার্থায় যুগে যুগে (প্রতিযুগং) সম্ভবামি (মায়য়া দেহবানিব ভবামি)॥ ৮

অনুবাদ। সাধুগণের পরিত্রাণ, পাপকারিগণের বিনাশ ও ধর্ম্মসংস্থাপন করিবার জন্য আমি যুগে যুগে দেহ পরিগ্রহ করিয়া থাকি॥ ৮

ভাষ্য। কিমর্থম্—পরিত্রাণায়েতি। পরিত্রাণায় পরিরক্ষণায় সাধূনাং সন্মার্গস্থানাং বিনাশায় চ দুষ্কৃতাং পাপকারিণাম্; কিঞ্চ ধর্ম্মসংস্থাপনার্থায় ধর্ম্মস্য সম্যক্ স্থাপনং তদর্থং সম্ভবামি যুগে যুগে প্রতিযুগম্॥ ৮

আনন্দগিরিটীকা। যথোক্তে কালে কৃতকৃত্যস্য ভগবতো মায়াকৃতে জন্মনি প্রশ্নপূর্ব্বকং প্রয়োজনমাহ—কিমর্থমিত্যাদিনা। যথা সাধূনাং রক্ষণম্ অসাধূনাং নিগ্রহশ্চ ভগবদবতারফলং তথা ফলান্তরমপি তস্যাস্তীত্যাহ—

কিঞ্চেতি। ধর্ম্মে হি স্থাপিতে জগদেব স্থাপিতং ভবত্যন্যথা ভিন্নমর্য্যাদং জগদসঙ্গতমাপদ্যেতেত্যর্থঃ ॥ ৮

অনুবাদ। কি কারণে [ জন্মপরিগ্রহ করি, তাহা বলিতেছি শুন ]— পরিত্রাণায় ইত্যাদি। 'সাধু' সৎপথাবলম্বিগণের পরিত্রাণ [ অর্থাৎ ] পরিরক্ষণের নিমিত্ত, 'দুষ্কৃত' পাপকারিগণের বিনাশের নিমিত্ত, এবং ধর্ম্মের সম্যক্ প্রকারে স্থাপন করিবার নিমিত্ত, আমি প্রতিযুগে আবির্ভূত হইয়া থাকি ॥ ৮

জন্ম কর্ম্ম চ মে দিব্যমেবং যো বেত্তি তত্ত্বতঃ।
ত্যক্ত্বা দেহং পুনর্জন্ম নৈতি মামেতি সোঽর্জ্জুন ॥ ৯

অন্বয়। হে অর্জ্জুন এবং মে দিব্যং ( অপ্রাকৃতং ) জন্ম কর্ম্ম চ তত্ত্বতঃ ( যাথার্থ্যেন ) যো বেত্তি ( বিজানাতি ) [ সঃ ] দেহং ত্যক্ত্বা পুনর্জন্ম নৈতি ( নাপ্নোতি ) [ তথা ] মাম্ এতি ( প্রাপ্নোতি ) ॥ ৯

অনুবাদ। হে অর্জ্জুন! আমার এই প্রকার দিব্য জন্ম ও কর্ম্ম বিষয়ে যথার্থ জ্ঞান যাঁহার হয়, সে ব্যক্তি দেহত্যাগের পর আর জন্মগ্রহণ করেন না এবং আমাকে প্রাপ্ত হন ॥ ৯

ভাষ্য। তৎ—জন্মেতি। জন্ম মায়ারূপং, কর্ম্ম চ সাধুপরিত্রাণাদি মে মম দিব্যং অপ্রাকৃতমৈশ্বরম্ এবং যথোক্তং যো বেত্তি তত্ত্বতঃ তত্ত্বেন যথাবৎ, ত্যক্ত্বা দেহম্ ইমং পুনর্জন্ম পুনরুৎপত্তিং নৈতি ন প্রাপ্নোতি মামেতি আগচ্ছতি স মুচ্যতে হে অর্জ্জুন ॥ ৯

আনন্দগিরিটীকা। মায়াময়মীশ্বরস্য জন্ম ন বাস্তবং তস্যৈব চ জগৎ-পরিপালনং কর্ম্ম নাস্যস্যেতি জানতঃ শ্রেয়োবাপ্তিং দর্শয়ন্ বিপক্ষে প্রত্যবায়ং সূচয়তি—তজ্জন্মেত্যাদিনা। যথোক্তং মায়াময়ং কল্পিতমিতি যাবৎ, বেদনস্য যথাবত্ত্বং বেদ্যস্য জন্মাদেরুক্তরূপানতিবর্ত্তিত্বম্। যদি পুনর্ভগবতো বাস্তবং জন্ম সাধুজনপরিপালনাদি চাস্যৈব কর্ম্ম ক্ষত্রিয়স্যেতি বিবক্ষ্যেত তদা তত্ত্বাপরিজ্ঞান-প্রযুক্তো জন্মাদিঃ সংসারো দুর্ব্বারঃ স্যাদিতি ভাবঃ ॥ ৯

অনুবাদ। সেই জন্ম ইত্যাদি। আমার এই অলৌকিক ঈশ্বরসম্বন্ধীয় যথোক্ত মায়াময় জন্ম এবং সাধুপরিত্রাণাদি, প্রকৃত রূপে যে ব্যক্তি জানেন, তিনি এই দেহ পরিত্যাগ করিয়া আর জন্মান্তর লাভ করেন না এবং আমাকেই প্রাপ্ত হইয়া থাকেন [ অর্থাৎ ] মুক্ত হন ॥ ৯

বীতরাগভয়ক্রোধা মন্ময়া মামুপাশ্রিতাঃ।
বহবো জ্ঞানতপসা পূতা মদ্ভাবমাগতাঃ॥ ১০

অন্বয়। বীতরাগভয়ক্রোধাঃ মন্ময়া মামুপাশ্রিতাঃ বহবঃ জ্ঞানতপসা পূতাঃ (পরাং শুদ্ধিং প্রাপ্তাং) [সন্তঃ] মদ্ভাবম্ আগতাঃ॥ ১০

অনুবাদ। আমার স্বরূপ-দর্শনকারী রাগ ভয় ও ক্রোধ-বর্জ্জিত বহু ব্যক্তি আমাকে আশ্রয়পূর্ব্বক জ্ঞানরূপ তপস্যা দ্বারা পবিত্র হইয়া আমার ভাবপ্রাপ্ত হইয়াছেন অর্থাৎ মোক্ষ লাভ করিয়াছেন॥ ১০

ভাষ্য। নৈষ মোক্ষমার্গ ইদানীং প্রবৃত্তঃ কিং তর্হি পূর্ব্বমপি—বীতরাগেতি। বীতরাগভয়ক্রোধাঃ রাগশ্চ ভয়ঞ্চ ক্রোধশ্চ বীতা বিগতা যেভ্যঃ তে বীতরাগভয়-ক্রোধা মন্ময়া ব্রহ্মবিদ ঈশ্বরাভেদদর্শিনঃ মামেব পরমেশ্বরমুপাশ্রিতা কেবল-জ্ঞাননিষ্ঠা ইত্যর্থঃ। বহবোঽনেকে জ্ঞানতপসা জ্ঞানমেব চ পরমাত্মবিষয়ং তপস্তেন জ্ঞানতপসা পূতাঃ পরাং শুদ্ধিং গতাঃ সন্তো মদ্ভাবম্ ঈশ্বরভাবং মোক্ষম্ আগতাঃ সমনুপ্রাপ্তাঃ ইতরতপোনিরপেক্ষজ্ঞাননিষ্ঠা ইত্যস্য লিঙ্গং জ্ঞানতপসেতি বিশেষণম্॥ ১০

আনন্দগিরিটীকা। সম্প্রতি প্রস্তুতমোক্ষমার্গস্য নূতনত্বেন অব্যবস্থিতত্ব-মাশঙ্ক্য পরিহরতি—নৈষ ইতি। মন্ময়ত্বস্য মদ্ভাবগমনেন অপৌনরুক্ত্যং দর্শয়তি—ব্রহ্ম-বিদ ইতি। আত্মনো ভিন্নত্বেন ভিন্নাভিন্নত্বেন বা ব্রহ্মণি বেদনং ব্যাবর্ত্তয়তি—ঈশ্বরেতি। অভেদদর্শনেন সমুচ্চিত্য কর্ম্মানুষ্ঠানং প্রত্যাচষ্টে—মামেবেতি। তদুপাশ্রয়ত্বমেব বিশদয়তি—কেবলেতি। মামুপাশ্রিতা ইতি কেবলজ্ঞাননিষ্ঠত্বমুক্তা জ্ঞানতপসা পূতা ইতি কিমর্থং পুনরুচ্যতে তত্রাহ—ইতরেতি॥ ১০

অনুবাদ। এই মোক্ষমার্গ যে সম্প্রতি এ জগতে প্রবৃত্ত হইয়াছে, তাহা নহে; কিন্তু পূর্ব্বকালেও [ইহা ছিল] [ইহাই বলা যাইতেছে যে] বীতরাগ ইত্যাদি। বীতরাগভয়ক্রোধ [এই শব্দটির অর্থ এইরূপ হইবে যে] রাগ, ভয় ও ক্রোধ এই তিনটি বৃত্তি হইতে যাঁহারা [সম্পূর্ণরূপে] বিমুক্ত, [অর্থাৎ] যাঁহাদের রাগ, ভয় ও ক্রোধ অতীত হইয়াছে, তাঁহারাই বীতরাগভয়ক্রোধ, [এই শব্দের দ্বারা প্রতিপাদিত হন] মন্ময় [অর্থাৎ] ব্রহ্মবিৎ, পরমেশ্বর হইতে আপনাকে অভিন্নরূপে যিনি দর্শন করেন, তাঁহাকে ব্রহ্মবিৎ বলা যায়। আমাকেই যাঁহারা আশ্রয় করেন, [অর্থাৎ] যাঁহারা কেবল জ্ঞান-নিষ্ঠ, এই

প্রকার বহু ব্যক্তি পরমাত্মবিষয়জ্ঞানরূপ তপস্যা দ্বারা পরমশুদ্ধি লাভ করিয়া মদ্ভাব [ অর্থাৎ ] ঈশ্বরভাব, [ বাস্তবপক্ষে ] মোক্ষই প্রাপ্ত হইয়াছেন। অন্য তপস্যা প্রভৃতির অপেক্ষা না করিয়া কেবল জ্ঞাননিষ্ঠ [ হইয়াই মোক্ষলাভ করিয়া থাকেন ], ইহাই প্রতিপাদন করিবার জন্য জ্ঞানতপসা এই প্রকার বিশেষণ [ উপন্যস্ত হইয়াছে ] ॥ ১০

যে যথা মাং প্রপদ্যন্তে তাংস্তথৈব ভজাম্যহম্।
মম বর্ত্মানুবর্ত্তন্তে মনুষ্যাঃ পার্থ সর্ব্বশঃ ॥ ১১

অন্বয়। যে মাং যথা প্রপদ্যন্তে, অহং তান্ তথৈব ভজামি। হে পার্থ! মনুষ্যাঃ সর্ব্বশঃ ( সর্ব্বপ্রকারৈঃ ) মম বর্ত্ম অনুবর্ত্তন্তে ॥ ১১

অনুবাদ। যে সকল ব্যক্তি যে প্রয়োজনের জন্য আমাকে অবলম্বন করে, আমি তাহাদিগকে সেই প্রয়োজন দানে অনুগৃহীত করিয়া থাকি। সর্ব্বপ্রকারেই মনুষ্যগণ আমারই পথের অনুসরণ করিয়া থাকে ॥ ১১

ভাষ্য। তব তর্হি রাগদ্বেষৌ স্তঃ, যেন কেভ্যশ্চিদেবাত্মভাবং প্রযচ্ছসি, ন সর্ব্বেভ্য ইত্যুচ্যতে—যে যথেতি। যে যথা যেন প্রকারেণ যৎফলার্থিতয়া মাং প্রপদ্যন্তে, তাংস্তথৈব তৎফলদানেন ভজামি অনুগৃহ্ণামি অহমিত্যেতৎ। তেষাং মোক্ষং প্রতি অনর্থিত্বাৎ। ন হ্যেকস্য মুমুক্ষুত্বং ফলার্থিত্বঞ্চ যুগপৎ সম্ভবতি। অতো যে ফলার্থিনঃ তান্ ফলপ্রদানেন, যে যথোক্তকারিণস্তৎ অফলার্থিনো মুমুক্ষবশ্চ, তান্ জ্ঞানপ্রদানেন, যে জ্ঞানিনঃ সন্ন্যাসিনো মুমুক্ষবশ্চ তান্ মোক্ষপ্রদানেন, তথা আর্ত্তান্ আর্ত্তিহরণেন ইত্যেবং যথা প্রপদ্যন্তে যে তাংস্তথৈব ভজামীত্যর্থঃ। ন পুনঃ রাগদ্বেষনিমিত্তং মোহনিমিত্তং বা কঞ্চিদ্ভজামি। সর্ব্বথাপি সর্ব্বাবস্থস্য মম ঈশ্বরস্য বর্ত্ম মার্গমনুবর্ত্তন্তে মনুষ্যাঃ। যৎফলার্থিতয়া যস্মিন্ কর্ম্মণি অধিকৃতা যে প্রযতন্তে তে মনুষ্যা উচ্যন্তে. হে পার্থ সর্ব্বশঃ সর্ব্বপ্রকারৈঃ ॥ ১১

আনন্দগিরিটীকা। ঈশ্বরঃ সর্ব্বেভ্যো মোক্ষং প্রযচ্ছতি চেৎ, প্রাগুক্তবিশেষণবৈয়র্থ্যং যদি তু কেভ্যশ্চিদেব মোক্ষং প্রযচ্ছেৎ তর্হি তস্য রাগাদিমত্বাৎ অনীশ্বরত্বাপত্তিরিতি শঙ্কতে—তব তর্হীতি। যে মুমুক্ষবস্তেভ্যো মোক্ষমীশ্বরো জ্ঞানসম্পাদনদ্বারা প্রযচ্ছতি ফলান্তরার্থিভ্যস্তু তত্তদুপায়ানুষ্ঠানেন তদেব দদাতীতি নাস্য রাগদ্বেষাবিতি পরিহরতি—উচ্যত ইতি। মুমুক্ষূণামীশ্বরানুসারিত্বেঽপি ফলান্তরার্থিনাং কুতস্তদনুসারিত্বমিত্যাশঙ্ক্য ফলমত উপপত্তেরিতি ন্যায়েন তৎফল-

স্তেশ্বরায়ত্তত্বাৎ তদনুবর্ত্তিত্বমাবশ্যকমিত্যাহ—মমেতি। ভগবদ্বচনভাগিনাং সর্ব্বেষামেব কৈবল্যমেকরূপং কিমিতি নানুগৃহ্যতে তত্রাহ—তেষামিতি। অভ্যুদয়নিঃশ্রেয়সার্থিত্বং প্রার্থনাবৈচিত্র্যাদেকস্মৈব কিং নস্যাদিত্যাশঙ্ক্য অপর্য্যায়েণ তদনুপপত্তিং সাধয়তি—ন হীতি। মুমুক্ষূণাং ফলার্থিনাঞ্চ বিভাগে স্থিতে সতি অনুগ্রহবিভাগং ফলিতমাহ—অত ইতি। ফলপ্রদানেনানুগৃহ্লামীতি সম্বন্ধঃ। নিত্যনৈমিত্তিককর্ম্মানুষ্ঠায়িনামেব ফলার্থিত্বাভাবে সতি চ মুমুক্ষুত্বে কথং তেষনুগ্রহঃ স্যাদিতি তত্রাহ—যে যথোক্তেতি। জ্ঞানপ্রদানেন ভজামীত্যুত্তরত্র সম্বন্ধঃ। সন্তি কেচিৎ ত্যক্তসর্ব্বকর্ম্মাণো জ্ঞানিনো মোক্ষমেবাপেক্ষমাণাঃ তেষনুগ্রহপ্রকারং প্রকটয়তি—যে জ্ঞানিন ইতি। কেচিদার্ত্তাঃ সন্তো জ্ঞানাদিসাধনান্তররহিতা ভগবন্তম্ এবার্ত্তিমপহর্ত্তুমনুবর্ত্তন্তে তেষু ভগবতোঽনুগ্রহবিশেষং দর্শয়তি—তথেতি। পূর্ব্বার্দ্ধব্যাখ্যানমুপসংহরতি—ইত্যেবমিতি। ভগবতোঽনুগ্রহে নিমিত্তান্তরং নিবারয়তি—ন পুনরিতি। ফলার্থিত্বে মুমুক্ষুত্বে চ জন্তূনাং ভগবদনুসরণম্ আবশ্যকমিত্যুত্তরার্দ্ধং বিভজতে—সর্ব্বথাপীতি। সর্ব্বাবস্থত্বং তেন তেনাত্মনা পরস্যৈবেশ্বরস্যাবস্থানং, মার্গো জ্ঞানকর্ম্মলক্ষণঃ। মনুষ্যগ্রহণাদিতরেষাম্ ঈশ্বরমার্গানুবর্ত্তিত্বপর্য্যুদাসঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ—যৎফলেতি। সর্ব্বপ্রকারৈর্ম্ম মার্গমনুবর্ত্তন্তে ইতি পূর্ব্বেণ সম্বন্ধঃ ॥ ১১

অনুবাদ। "তবে ত তোমারও রাগ ও দ্বেষ আছে, যে কারণ তুমি কোন কোন ব্যক্তিকেই আত্মভাব প্রদান কর, সকলকে তাহা কর না, [ এই প্রকারে ঈশ্বরের পক্ষপাত আছে বলিয়া যদি কাহারও শঙ্কা হয়, তবে তাহার নিরাকরণ করিবার জন্য ] বলা যাইতেছে যে—যে, যথেতি। যে প্রকারে [ অর্থাৎ ] যে প্রয়োজনের বশে যে ফল লাভ করিবার জন্য, যে সকল ব্যক্তি আমাকে আশ্রয় করিয়া থাকে, তাহাদিগকে আমি সেই ফল প্রদান করিয়া অনুগৃহীত করিয়া থাকি, ইহাই তাৎপর্য্য। তাহারা মোক্ষ কামনা করে না। একই সময়ে একই ব্যক্তির মোক্ষাভিলাষ ও ফলকামনা এই উভয়টি হইতে পারে না। অতএব যাহারা ফলপ্রার্থী, তাহাদিগকে ফল প্রদান করিয়া, যাহারা ফল কামনা করে না, অথচ বিহিত কর্ম্মের অনুষ্ঠান করে এবং মোক্ষ কামনাও থাকে, তাহাদিগকে জ্ঞান প্রদান করিয়া, যাহারা জ্ঞানী, সন্ন্যাসী ও মুমুক্ষু, তাহাদিগকে মোক্ষ প্রদান করিয়া এবং পীড়িত ব্যক্তিগণের পীড়া হরণ করিয়া,—এই প্রকার যে আমাকে যে ভাবে ভজনা করে, তাহাকে সেই ভাবে আমি অনুগৃহীত করিয়া থাকি; ইহাই [ আমার বাক্যের অর্থ ]। রাগদ্বেষবশে বা মোহপ্রযুক্ত আমি কাহারও

সহিত ব্যবহার করি না। আমি সকল প্রকারেই সকল অবস্থাতে বিদ্যমান এবং ঈশ্বর,—মনুষ্যগণ আমার মার্গ অনুসরণ করিয়া থাকে, ফলকামনাপূর্ব্বক কর্ম্মে যাহারা অধিকৃত হইয়া প্রযত্ন করে, তাহারাই এই স্থলে মনুষ্যশব্দের দ্বারা উক্ত হইতেছে। সর্ব্বশঃ এই শব্দের অর্থ সর্ব্বপ্রকারে ॥ ১১

কাঙ্ক্ষন্তঃ কর্ম্মণাং সিদ্ধিং যজন্ত ইহ দেবতাঃ।
ক্ষিপ্রং হি মানুষে লোকে সিদ্ধির্ভবতি কর্ম্মজা ॥ ১২

অন্বয়। ইহ কর্ম্মণাং সিদ্ধিং কাঙ্ক্ষন্তঃ দেবতাঃ যজন্তে; মানুষে লোকে কর্ম্মজা সিদ্ধিঃ ক্ষিপ্রং হি ভবতি ॥ ১২

অনুবাদ। এই জগতে অনুষ্ঠিত কর্ম্মসমূহের সিদ্ধির কামনা করিয়া [ মনুষ্যগণ ] দেবতাগণের পূজন করিয়া থাকে। এই মনুষ্যলোকে কর্ম্মজনিত সিদ্ধি সত্বর হইয়া থাকে ॥ ১২

ভাষ্য। যদি তবেশ্বরস্য রাগাদিদোষাভাবাৎ সর্ব্বপ্রাণিষু অনুজিঘৃক্ষায়াং তুল্যায়াং সর্ব্বফলদানসমর্থে চ ত্বয়ি সতি বাসুদেবঃ সর্ব্বমিতি জ্ঞানেনৈব মুমুক্ষবঃ সন্তঃ কস্মাৎ ত্বামেব সর্ব্বে ন প্রতিপদ্যন্তে ইতি শৃণু তত্র কারণম্,—কাঙ্ক্ষন্ত ইতি। কাঙ্ক্ষন্তোঽভীপ্সন্তঃ কর্ম্মণাং সিদ্ধিং ফলনিষ্পত্তিং প্রার্থয়ন্তো যজন্তে ইহ অস্মিন্ লোকে দেবতা ইন্দ্রাগ্ন্যাদ্যাঃ "অথ যো হন্যাং দেবতামুপাস্তে অন্যোঽসৌ অন্যোঽহমস্মীতি ন স বেদ যথা পশুরেব স দেবানাম্" ইতি শ্রুতেঃ। তেষাং হি ভিন্নদেবতাযাজিনাং ফলাকাঙ্ক্ষিণাং ক্ষিপ্রং শীঘ্রং হি যস্মাৎ মানুষে লোকে মনুষ্যলোকে হি শাস্ত্রাধিকারঃ। ক্ষিপ্রং হি মানুষে লোকে ইতি বিশেষণাৎ অন্যেষ্বপি কর্ম্মফলসিদ্ধিং দর্শয়তি ভগবান্। মানুষে লোকে বর্ণাশ্রমাদিকর্ম্মাণীতি শেষঃ। তেষাং বর্ণাশ্রমাদ্যধিকারিকর্ম্মণাং ফলসিদ্ধিঃ ক্ষিপ্রং ভবতি কর্ম্মজা কর্ম্মণো জাতা ॥ ১২

আনন্দগিরিটীকা। অনুগ্রাহ্যাণাং জ্ঞানকর্ম্মানুরোধেন ভগবতা তে অনুগ্রহবিধানাৎ তস্য রাগদ্বেষৌ যদি ন ভবতস্তর্হি তস্য রাগাদ্যভাবাদেব সর্ব্বেষু প্রাণিষনুগ্রহেচ্ছা তুল্যা প্রাপ্তা ন চ তস্যাং সত্যামেব ফলস্যাত্মীয়সঃ সম্পাদনে সামর্থ্যং ন তু ভগবতো মহতো মোক্ষাখ্যস্য ফলস্য প্রদানে শক্তিরিতি প্রযুক্তমপ্রতিহতজ্ঞানেচ্ছাক্রিয়াশক্তিমতস্তব সর্ব্বফলপ্রদানসামর্থ্যাৎ তথা চ যথোক্তানুজিঘৃক্ষায়াং সত্যাং ত্বয়ি চ যথোক্তসামর্থ্যবতি সতি সর্ব্বে ক্ষুদ্রফলাদভ্যুদয়াৎ বিমুখা মোক্ষমেবাপেক্ষমাণা জ্ঞানেন ত্বামেব কিমিতি ন প্রতিপদ্যেরন্নিতি চোদয়তি—যদীতি। মোক্ষাপেক্ষা-

তাবাৎ তদুপায়ভূতজ্ঞানাদপি বৈমুখ্যাদ্ভগবৎপ্রাপ্ত্যভাবে হেতুমভিদধানঃ সমাধত্তে—শৃণ্বিতি। কর্ম্মফলসিদ্ধিমিচ্ছতা কিমিতি মানুষে লোকে দেবতাপূজনমিষ্যতে তত্রাহ—ক্ষিপ্রং হীতি। কর্ম্মফলসম্পত্ত্যর্থিনাং যষ্টৃযষ্টব্যবিভাগদর্শিনাং তদ্দর্শনে কারণমাত্মাজ্ঞানমিত্যত্র বৃহদারণ্যকশ্রুতিমুদাহরতি—অথেতি। অবিদ্যাপ্রকরণোপক্রমার্থমথেত্যুক্তম্। উপাসনং ভেদদর্শনমিত্যনূদ্য কারণমাত্মাজ্ঞানং তত্রেতি দর্শয়তি—নেতি। যথাস্মদাদীনাং হলবহনাদিনা পশুরুপকরোত্যেবমজ্ঞো দেবাদীনাং যাগাদিভিরুপকরোতীত্যাহ—যথেতি। কিমিতি তে ফলাকাঙ্ক্ষিণো ভিন্নদেবতাযাজিনো জ্ঞানমার্গং নাপেক্ষন্তে তত্রোত্তরার্দ্ধমুত্তরত্বেন যোজয়তি—তেষামিত্যাদিনা। তস্মাদ্যথোক্তানামধিকারিণাং কর্ম্মপ্রযুক্তং ফলং লোকবিশেষে ঝটিতি সিধ্যতি তস্মাৎ তেষাং মোক্ষমার্গাদস্তি বৈমুখ্যমিত্যর্থঃ। মানুষলোকবিশেষণং কিমর্থমিত্যাশঙ্ক্যাহ—মনুষ্যলোকে হীতি। লোকান্তরেষু তর্হি কর্ম্মফলসিদ্ধির্নাস্তীত্যাশঙ্ক্য ক্ষিপ্রবিশেষণস্য তাৎপর্য্যমাহ—ক্ষিপ্রমিতি। কচিৎ কর্ম্মফলসিদ্ধিরবিলম্বেন ভবত্যন্যত্র তু বিলম্বেনেতি বিভাগে কো হেতুরিত্যাশঙ্ক্য সামগ্রীভাবাভাবাভ্যামিত্যাহ—মানুষইতি। মনুষ্যলোকে কর্ম্মফলসিদ্ধেঃ শৈঘ্র্যাৎ তদভিমুখানাং জ্ঞানমার্গবৈমুখ্যং প্রায়িকমিত্যুপসংহরতি—তেষামিতি ॥১২॥

অনুবাদ। তুমি ঈশ্বর, তোমার রাগ বা দ্বেষ নাই, এই কারণ সকল প্রাণীরই উপর অনুগ্রহেচ্ছা তোমার তুল্য এবং তুমিই সকলের সকল প্রকার ফলদানে সমর্থ, এই প্রকার হইলেও তুমি থাকিতে কেন সকল ব্যক্তি মুমুক্ষু হইয়া বাসুদেবই সকল জগৎ, এই প্রকার যথার্থ জ্ঞানের দ্বারা তোমাকে প্রাপ্ত হয় না [ইহা যদি তোমার জিজ্ঞাস্য হয়, তাহা হইলে] তাহার কারণ [বলিতেছি] শ্রবণ কর। কাঙ্ক্ষন্ত ইত্যাদি। কর্ম্ম সকলের সিদ্ধি (অর্থাৎ) ফলনিষ্পত্তিকে প্রার্থনা করিয়া, এই লোকে [অধিকারী জীবগণ] ইন্দ্রাদি দেবতাদিগের [প্রীতির জন্য] যাগানুষ্ঠান করিয়া থাকে। "যে ব্যক্তি ভিন্ন দেবতার উপাসনা করে এবং আমি একজন পৃথক এবং দেবতা আমা হইতে ভিন্ন, এই প্রকার জ্ঞান যাহার আছে সে [ভ্রান্ত]; আত্মতত্ত্বজ্ঞান তাহার হয় নাই; সে দেবতাগণের নিকট পশুর ন্যায় প্রতীত হয়," এই প্রকার শ্রুতিতেও নির্দ্দিষ্ট আছে। সেই সকল ফলাকাঙ্ক্ষী ও ভিন্নদেবতাযাজিগণের এই মনুষ্যলোকে শীঘ্রই কর্ম্মফলের সিদ্ধি হইয়া থাকে; মনুষ্যলোকে এই প্রকার বিশেষরূপে নির্দ্দেশ দ্বারা [ইহা বুঝিতে হইবে যে] অন্য

লোকেও ফলসিদ্ধি হইলেও এই মনুষ্যলোকে শীঘ্র যেমন কর্ম্মফলের সিদ্ধি হয়, সেই প্রকার শীঘ্র অন্য লোকে ফলসিদ্ধি হয় না; কারণ মনুষ্যলোকেই শাস্ত্রাধিকার আছে, ইহাই ভগবান্ দেখাইতেছেন। সেই সকল বর্ণাশ্রমাধিকারী ব্যক্তিগণের কর্ম্মজনিত ফলসিদ্ধি শীঘ্রই হইয়া থাকে, ইহাই তাৎপর্য্য ॥ ১২

চাতুর্ব্বর্ণ্যং ময়া সৃষ্টং গুণকর্ম্মবিভাগশঃ।
তস্য কর্ত্তারমপি মাং বিদ্ধ্যকর্ত্তারমব্যয়ম্ ॥ ১৩

অন্বয়। ময়া গুণকর্ম্মবিভাগশঃ চাতুর্ব্বর্ণ্যং সৃষ্টং, তস্য (চাতুর্ব্বর্ণ্যস্য) কর্ত্তারম্ অপি মাম্ অকর্ত্তারম্ [ তথা ] অব্যয়ং বিদ্ধি ( জানীহি ) ॥ ১৩

অনুবাদ। আমি গুণ ও কর্ম্মের বিভাগানুসারে ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্র এই চারি বর্ণের সৃষ্টি করিয়াছি। এই চাতুর্ব্বর্ণ্যের সৃষ্টির প্রতি আমি কারণ হইলেও, তুমি, বাস্তব পক্ষে আমাকে অকর্ত্তা ও অবিনাশী বলিয়া জানিবে ॥ ১৩

ভাষ্য। মানুষ এব লোকে বর্ণাশ্রমাদিকর্ম্মাধিকারঃ নান্যেষু লোকেষু ইতি নিয়মঃ কিংনিমিত্ত ইতি। অথবা বর্ণাশ্রমাদিপ্রবিভাগোপেতা মনুষ্যা মম বর্ত্মানুবর্ত্তন্তে সর্ব্বশ ইত্যুক্তং কস্মাৎ পুনঃ কারণাৎ নিয়মেন তবৈব বর্ত্ম অনুবর্ত্তন্তে নান্যস্য ইত্যুচ্যতে চাতুর্ব্বর্ণ্যমিতি। চাতুর্ব্বর্ণ্যং চত্বার এব বর্ণাশ্চাতুর্ব্বর্ণ্যং, ময়া ঈশ্বরেণ সৃষ্টমুৎপাদিতম্,—"ব্রাহ্মণোঽস্য মুখমাসীৎ" ইত্যাদিশ্রুতেঃ। গুণকর্ম্মবিভাগশঃ গুণবিভাগশঃ কর্ম্মবিভাগশশ্চ। গুণাঃ সত্ত্বরজস্তমাংসি। তত্র সাত্ত্বিকস্য সত্ত্বপ্রধানস্য ব্রাহ্মণস্য শমোদমস্তপইত্যাদীনি; সত্ত্বোপসর্জ্জনরজঃপ্রধানস্য ক্ষত্রিয়স্য শৌর্য্যতেজঃপ্রভৃতীনি কর্ম্মাণি; তমউপসর্জ্জনরজঃপ্রধানস্য বৈশ্যস্য কৃষ্যাদীনি কর্ম্মাণি; রজউপসর্জ্জনতমঃপ্রধানস্য শূদ্রস্য শুশ্রূষৈব কর্ম্ম—ইত্যেবং গুণকর্ম্মবিভাগশঃ চাতুর্ব্বর্ণ্যং ময়া সৃষ্টমিত্যর্থঃ। তচ্চেদং চাতুর্ব্বর্ণ্যং নান্যেষু লোকেষু, অতো মানুষে লোকে ইতি বিশেষণম্। হন্ত তর্হি চাতুর্ব্বর্ণ্যসর্গাদেঃ কর্ম্মণঃ কর্তৃত্বাৎ তৎফলেন যুজ্যসে, অতো ন ত্বং নিত্যমুক্তো নিত্যেশ্বর ইতি। উচ্যতে। যদ্যপি মায়াসংব্যবহারেণ তস্য কর্ম্মণঃ কর্ত্তারমপি সন্তং মাং পরমার্থতো বিদ্ধি অকর্ত্তারমতএব অব্যয়মসংসারিণং চ মাং বিদ্ধি ॥ ১৩

আনন্দগিরিটীকা। মনুষ্যলোকে চাতুর্ব্বর্ণ্যং চাতুরাশ্রম্যমিত্যনেন দ্বারেণ কর্ম্মাধিকারনিয়মে কারণং পৃচ্ছতি—মানুষএবেতি। আদিশব্দেনাবস্থাবিশেষা

বিবক্ষ্যন্তে। প্রকারান্তরেণ বৃত্তানুবাদপূর্ব্বকং চোদ্যমুত্থাপয়তি—অথবেত্যা-দিনা। প্রশ্নদ্বয়ং পরিহরতি—উচ্যতইতি। তর্হি তব কর্তৃত্বভোক্তৃত্বসম্ভবাৎ অস্মদাদিতুল্যত্বেন অনীশ্বরত্বমিত্যাশঙ্ক্যাহ—তস্যেতি। ঈশ্বরস্য বিষমসৃষ্টিং বিদ-ধানস্য সৃষ্টিবৈষম্যনির্ব্বাহকং কথয়তি—গুণেতি। গুণবিভাগেন কর্ম্মবিভাগ-স্তেন চাতুর্ব্বর্ণ্যস্য সৃষ্টিমেবোপদিষ্টাং স্পষ্টয়তি—তত্রেত্যাদিনা। প্রশ্নদ্বয়-প্রতিবিধানং প্রকৃতমুপসংহরতি—তচ্চেদমিতি। মনুষ্যলোকে পরং বর্ণাশ্রমাদি-পূর্ব্বকে কর্ম্মণ্যধিকারঃ তত্রৈব বর্ণাদেরীশ্বরেণ সৃষ্টত্বান্ন লোকান্তরেষু তত্র বর্ণা-স্বভাবাদীশ্বরমেব চাতুর্ব্বর্ণ্যাশ্রমাদিবিভাগিনোঽধিকারিণোঽনুবর্ত্তন্তে তেনৈব বর্ণাদেস্তদ্ব্যাপারস্য চ সৃষ্টত্বাৎ তদনুবর্ত্তনস্য যুক্তত্বাদিত্যর্থঃ। তস্যেত্যাদিদ্বিতীয়ভাগা-পোহ্যং চোদ্যমনুদ্রবতি—হন্তেতি। যদি চাতুর্ব্বর্ণ্যাদিকর্তৃত্বাদীশ্বরস্য প্রাগুক্তো-নিয়মোঽভিমতস্তর্হি তদবিষয়সৃষ্ট্যাদেস্তন্নিষ্ঠব্যাপারস্য চ ধর্ম্মাদের্নিবর্ত্তকত্বাৎ তৎফলস্য কর্তৃগামিত্বাৎ কর্তৃত্বভোক্তৃত্বয়োস্ত্বয়ি প্রসঙ্গাৎ নিত্যমুক্তত্বাদি তে ন স্যাদিত্যর্থঃ। মায়য়া কর্তৃত্বং পরমার্থতশ্চাকর্তৃত্বমিত্যভ্যুপগমান্নিত্যমুক্তত্বাদি সিধ্যতীত্যুত্তরমাহ—উচ্যতইতি। মায়াপ্রবৃত্তেন * সংব্যবহারেণ চাতুর্ব্বর্ণ্যাদেস্তৎকর্ম্মণশ্চ যদ্যপি কর্ত্তাহং তথাপি তথাবিধং মাং পরমার্থতোঽকর্ত্তারং বিদ্ধীতি যোজনা। অকর্তৃত্বা-দেবাভোক্তৃত্বসিদ্ধিরিত্যাহ—অতএবেতি॥ ১৩

অনুবাদ। মনুষ্যলোকেই বর্ণ ও আশ্রমাদিবিহিত কর্ম্মে অধিকার আছে, অন্য লোকে নাই, এই প্রকার নিয়মের কারণ কি? [ এইরূপ অবতারণায় চাতুর্ব্বর্ণ্য ইত্যাদি শ্লোকের আরম্ভ হইতেছে ]; কিংবা [ অন্যপ্রকারেও এই শ্লোকটির উত্থিতি কেন হইল, তাহা বলা যাইতে পারে ] যাহাদের মধ্যে বর্ণ ও আশ্রম বিভাগ প্রচলিত আছে, সেই মনুষ্যগণ সর্ব্বপ্রকারে আমার বর্ত্মেরই অনুবর্ত্তন করে, ইহা বলা হইয়াছে; কিন্তু কি কারণে তোমারই পথের অনুসরণ করে, অন্যের পথের অনুসরণ করে না? এজন্য (এই প্রকার প্রশ্নের উত্তর দিবার জন্য) চাতুর্ব্বর্ণ্যম্ ইত্যাদি শ্লোকের আরম্ভ হইতেছে)।

ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্র এই চারিটি বর্ণ ই চাতুর্ব্বর্ণ্য [ শব্দের অর্থ ]; আমি ঈশ্বর, এই চাতুর্ব্বর্ণ্যের উৎপাদন করিয়াছি। শ্রুতিতে উক্ত হইয়াছে, "ব্রাহ্মণ ইঁহার (এই পরমেশ্বরের) মুখ [ হইতে ] উৎপন্ন হইয়াছিল" ইত্যাদি। গুণবিভাগ ও কর্ম্মবিভাগের অনুসারেই [ আমি চাতুর্ব্বর্ণ্য সৃষ্টি করিয়াছি ]।

* মায়াবৃত্ত্যাদিসংব্যবহারেণ ইতিবা পাঠঃ।

গুণ শব্দের অর্থ সত্ত্ব রজঃ ও তমঃ। তাহার মধ্যে সাত্ত্বিক (অর্থাৎ) সত্ত্বগুণ-প্রধান ব্রাহ্মণের কর্ম্ম, শম দম ও তপস্যা প্রভৃতি। যাহার সত্ত্বগুণ প্রকৃষ্ট নহে, অথচ রজোগুণই প্রধান, সেই ক্ষত্রিয়জাতির কর্ম্ম শৌর্য্য ও তেজঃ প্রভৃতি। তমোগুণ যাহার অপ্রধানভাবে অবস্থিত এবং রজোগুণই যাহার প্রধান, সেই বৈশ্য জাতির কর্ম্ম কৃষি বাণিজ্য প্রভৃতি। যাহার রজোগুণ অপ্রকৃষ্ট ভাবে অবস্থিত, অথচ তমোগুণই প্রধান, সেই শূদ্র জাতির কর্ম্ম কেবল শুশ্রূষা। এই প্রকার গুণানুসারে কর্ম্মবিভাগপূর্ব্বক আমি ব্রাহ্মণ ক্ষত্রিয় বৈশ্য ও শূদ্র এই চারিটি বর্ণের সৃষ্টি করিয়াছি, ইহাই [তাৎপর্য্য] অর্থ; এই সেই চাতুর্ব্বর্ণ্য অন্য লোকে বিদ্যমান নাই, ইহাই প্রতিপাদন করিবার জন্য মানুষলোকে এই প্রকার বিশেষ করিয়া বলিয়াছেন। তুমি যদি চাতুর্ব্বর্ণ্য সৃষ্টি করিয়া থাক, তাহা হইলে, সৃষ্টিকর্ম্মের কর্তৃত্ব এবং তাহার ফলের সহিত তোমার যোগ আছে; সুতরাং তুমি নিত্যমুক্ত এবং নিত্যেশ্বর হইতে পার না, এই প্রকার অর্জ্জুনের শঙ্কা সম্ভাবনা করিয়া [ভগবান্] বলিতেছেন, যে যদ্যপি মায়াময় ব্যবহার বশতঃ আমি সেই [জগৎ] সৃষ্টিরূপ ক্রিয়ার কর্ত্তা তথাপি পারমার্থিক ভাবে আমি অকর্ত্তা, অব্যয় এবং অসংসারী, এই ভাবেই তুমি আমাকে জানিও॥ ১৩

ন মাং কর্ম্মাণি লিম্পন্তি ন মে কর্ম্মফলে স্পৃহা।
ইতি মাং যোঽভিজানাতি কর্ম্মভির্ন স বধ্যতে॥ ১৪

অন্বয়। কর্ম্মাণি মাং ন লিম্পন্তি, কর্ম্মফলে মে স্পৃহা [অপি ন বর্ত্ততে] ইতি (এবং প্রকারেণ) যঃ মাম্ অভিজানাতি, স কর্ম্মভির্ন বধ্যতে॥ ১৪

অনুবাদ। কর্ম্মসমূহ আমাকে লিপ্ত করিতে পারে না, আমার কর্ম্মফলেও স্পৃহা নাই। এইভাবে যে ব্যক্তি আমাকে জানিতে পারে, সে কর্ম্মের দ্বারা [সংসারে] বদ্ধ হয় না॥ ১৪

ভাষ্য। যেষাং তু কর্ম্মণাং কর্ত্তারং মাং মন্যসে, পরমার্থতস্তেষামকর্ত্তৈবাহং যতঃ নেতি। ন মাং তানি কর্ম্মাণি লিম্পন্তি দেহাদ্যারম্ভকত্বেন অহঙ্কারাভাবাৎ। ন চ তেষাং কর্ম্মণাং ফলেষু মে স্পৃহা তৃষ্ণা। যেষাং তু সংসারিণাম্ অহং কর্ত্তেত্যভিমানঃ কর্ম্মসু স্পৃহা তৎফলেষু চ, তান্ কর্ম্মাণি লিম্পন্তি ইতি যুক্তম্, তদভাবান্ন মাং কর্ম্মাণি লিম্পন্তীত্যেবং, যোঽন্যোঽপি মামাত্মত্বেন অভিজানাতি নাহং কর্ত্তা, ন মে কর্ম্মফলে স্পৃহেতি স কর্ম্মভির্ন বধ্যতে। তস্যাপি ন দেহাদ্যারম্ভকাণি কর্ম্মাণি ভবন্তীত্যর্থঃ॥ ১৪

আনন্দগিরিটীকা। ঈশ্বরস্য কর্তৃত্বভোক্তৃত্বয়োর্ব্বস্তুতোঽভাবে কর্ম্মতৎফল-সম্বন্ধবৈধুর্য্যং ফলতীত্যাহ—যেষাং ত্বিতি। কর্ম্মতৎফলসংস্পর্শশূন্যমীশ্বরং মাং পশ্যতো দর্শনানুরূপং ফলং দর্শয়তি—ন মামিতি। তানি কর্ম্মাণীতি যেষাং কর্ম্মণামহং কর্ত্তা তবাভিমতস্তানীতি যাবৎ। দেহেন্দ্রিয়াদ্যারম্ভকত্বেন তেষাং কর্ম্মণামীশ্বরে সংস্পর্শাভাবে তস্য তৎকরণাবস্থায়ামহঙ্কারাভাবং হেতুং করোতি।—অহঙ্কারাভাবাদিতি। কর্ম্মফলতৃষ্ণাভাবাচ্চেশ্বরং কর্ম্মাণি ন লিম্পন্তীত্যাহ—ন চেতি। উক্তমেব প্রপঞ্চয়তি—যেষাং ত্বিতি। তদভাবাৎ কর্ম্মস্বহং কর্ত্তেত্যভিমানস্য তৎফলেষু স্পৃহায়াশ্চাভাবাদিত্যর্থঃ। ঈশ্বরস্য কর্ম্মনির্লেপেঽপি ক্ষেত্রজ্ঞস্য কিমায়াতমিত্যাশঙ্ক্যোত্তরার্দ্ধং ব্যাচষ্টে—ইত্যেবমিতি। অভিজ্ঞানপ্রকারমভিনয়তি—নাহমিতি। জ্ঞানফলং কথয়তি— স কর্ম্মভিরিতি। কর্ম্মাসম্বন্ধং বিদুষি বিশদয়তি—তস্যাপীতি ॥ ১৪

অনুবাদ। যে সকল কর্ম্মের কর্ত্তা বলিয়া তুমি আমাকে জানিতেছ, পরমার্থতঃ আমি তাহাদের কর্ত্তা নহি, যে কারণ—ন ইত্যাদি। দেহাদির আরম্ভক অহঙ্কার নাই বলিয়া, কর্ম্ম সকল আমাকে লিপ্ত করিতে পারে না। সেই সকল কর্ম্মের ফলসমূহেও আমার স্পৃহা ( অর্থাৎ ) তৃষ্ণা নাই। যে সকল সংসারিগণের "আমি কর্ত্তা" এই প্রকার অভিমান আছে, কর্ম্মসমূহ তাহাদিগকেই লিপ্ত করিয়া থাকে, [ বাস্তবিক পক্ষে ] এই প্রকারই হওয়া উচিত। সেই প্রকার অভিমান না থাকায়, কর্ম্ম সকল আমাকে লিপ্ত করিতে পারে না। ইহা এই প্রকারই [ জানিবে ] অন্যও যে কোন ব্যক্তি আমাকেই আত্মা বলিয়া জানেন, আমি কর্ত্তা নহি, আমার কর্ম্মফলেও স্পৃহা নাই, এই প্রকার ভাবেই [ যিনি আমাকে জানেন ] সে ব্যক্তিও কর্ম্মের দ্বারা বদ্ধ হন না। কর্ম্ম সকল [ অনুষ্ঠিত হইলেও ] তাঁহার দেহাদির আরম্ভক হয় না, ইহাই অর্থ ॥ ১৪

এবং জ্ঞাত্বা কৃতং কর্ম্ম পূর্ব্বৈরপি মুমুক্ষুভিঃ।
কুরু কর্ম্মৈব তস্মাৎ ত্বং পূর্ব্বৈঃ পূর্ব্বতরং কৃতম্ ॥ ১৫

অন্বয়। পূর্ব্বৈরপি ( জনকাদিভিঃ ) মুমুক্ষুভিঃ এবং জ্ঞাত্বা কর্ম্ম কৃতম্, তস্মাৎ পূর্ব্বৈঃ পূর্ব্বতরং কৃতং কর্ম্মৈব ত্বং কুরু ॥ ১৫

অনুবাদ। এই প্রকার জানিয়াই, পূর্ব্বতন মুমুক্ষুগণও কার্য্য করিয়াছেন, অতএব পূর্ব্বতন মুমুক্ষুগণ কর্ত্তৃকও অনুষ্ঠিত এই অতি প্রাচীন [ বৈদিক ] কর্ম্ম তুমিও কর [ বিহিত কর্ম্ম তোমার পরিত্যাজ্য নহে ] ॥ ১৫

ভাষ্য। নাহং কর্ত্তা ন মে কর্ম্মফলে স্পৃহেতি—এবমিতি। এবং জ্ঞাত্বা কৃতং কর্ম্ম পূর্ব্বৈরপি অতিক্রান্তৈ র্মুমুক্ষুভিঃ, কুরু তেন কর্ম্মৈব ত্বং ন তূষ্ণীমাসনম্, নাপি সন্ন্যাসঃ কর্ত্তব্যঃ। তস্মাৎ ত্বং পূর্ব্বৈরপি অনুষ্ঠিতত্বাৎ যদ্যনাত্মজ্ঞস্ত্বং তদা আত্মশুদ্ধ্যর্থং, তত্ত্ববিচ্চেল্লোকসংগ্রহার্থং পূর্ব্বৈর্জনকাদিভিঃ পূর্ব্বতরং কৃতং নাধুনাতনং কৃতং নির্ব্বর্ত্তিতম্॥ ১৫

আনন্দগিরিটীকা। তব কর্ম্মতৎফলসম্বন্ধাভাবে তথা জ্ঞানবতশ্চ তদসম্বন্ধে মমাপি কিং কর্ম্মণেত্যাশঙ্ক্য কর্ম্মণি কর্ত্তৃত্বাভিমানং তৎফলে স্পৃহাঞ্চাকৃত্বা মুমুক্ষুবৎ ত্বয়া কর্ম্ম কর্ত্তব্যমেবেত্যাহ—নাহমিত্যাদিনা। নাহং কর্ত্তেত্যেবমাদি পরামৃশ্যতে। তেন পূর্ব্বৈর্মুমুক্ষুভিরনুষ্ঠিতত্বেন হেতুনেত্যর্থঃ। কর্ম্মৈবেত্যেবকারার্থমাহ—নেত্যাদিনা। ত্বংশব্দস্য ক্রিয়াপদেন সম্বন্ধঃ। তস্মাদিত্যুক্তমেব স্ফুটয়তি—পূর্ব্বৈরিতি। যদুক্তং কিং মম কর্ম্মণেতি তত্র ত্বমজ্ঞো বা তত্ত্ববিদ্বা যদ্যজ্ঞস্তদা চিত্তশুদ্ধ্যর্থং কুরু কর্ম্মেত্যাহ—যদীতি। দ্বিতীয়ং প্রত্যাহ—তত্ত্ববিদিতি। কুরু কর্ম্মেতি সম্বন্ধঃ। পূর্ব্বৈর্মুঢ়ৈরাচরিতমিত্যেতাবতা কিমিতি বিবেকবতা ময়া তৎ কর্ত্তব্যমিত্যাশঙ্ক্যাহ—জনকাদিভিরিতি। তে তদৈব * সম্পাদ্য কর্ম্ম কৃতবন্তো ন তদিদানীমপ্রামাণিকত্বাদনুষ্ঠেয়মিত্যাশঙ্ক্যাহ—পূর্ব্বতরমিতি॥ ১৫

অনুবাদ। আমি কর্ত্তাও নহি, আমার কর্ম্মফলেও স্পৃহা নাই। এই প্রকার ইত্যাদি। পূর্ব্ব (অর্থাৎ) অতীত মুমুক্ষুগণও এই প্রকার জানিয়া, যে কারণ কর্ম্মের অনুষ্ঠান করিয়া গিয়াছেন, তুমিও সেই কারণেই সেই কর্ম্মের অনুষ্ঠান কর। চুপ করিয়া বসিয়া থাকা, বা সন্ন্যাস, তোমার পক্ষে কর্ত্তব্য নহে। যে কারণে প্রাচীন মনীষিগণও কর্ম্ম করিয়া গিয়াছেন, এই কারণে তোমার কর্ম্মই কর্ত্তব্য; তুমি যদি অনাত্মজ্ঞ হও, তবে আত্মশুদ্ধির জন্য কর্ম্মের অনুষ্ঠান কর; আর যদি তুমি তত্ত্বজ্ঞ হও, তবে লোকসংগ্রহার্থ কর্ম্মের অনুষ্ঠান কর; পূর্ব্বতন জনক প্রভৃতি মনীষিগণও এই কর্ম্ম সম্পাদন করিয়া গিয়াছেন, [অতএব] এই কর্ম্ম অধুনাতন নহে, ইহা অতি প্রাচীন [কাল হইতেই] প্রবর্ত্তিত [আছে]॥ ১৫

কিং কর্ম্ম কিমকর্ম্মেতি কবয়োঽপ্যত্র মোহিতাঃ।
তৎ তে কর্ম্ম প্রবক্ষ্যামি যজ্‌জ্ঞাত্বা মোক্ষ্যসেঽশুভাৎ॥ ১৬

* তাবদেবম্ ইতিবা পাঠঃ।

অন্বয়। কিং কর্ম্ম ( কর্ত্তব্যং ), কিম্ অকর্ম্ম ( ন কর্ত্তব্যম্ ) ইতি অত্র ( বিষয়ে ) কবয়ঃ ( বিদ্বাংসঃ ) অপি মোহিতাঃ ( মোহং প্রাপ্তাঃ ), তৎ ( তস্মাৎ ) তে ( তুভ্যং ) কর্ম্ম প্রবক্ষ্যামি, যৎ ( কর্ম্ম ) জ্ঞাত্বা অশুভাৎ মোক্ষ্যসে ॥ ১৬

অনুবাদ। কোন্‌টি কর্ম্ম ( কর্ত্তব্য ), কোনটি অকর্ম্ম ( অকর্ত্তব্য ), এই বিষয়ে পণ্ডিতগণও মোহপ্রাপ্ত হইয়াছেন; অতএব আমি তোমাকে কর্ম্ম-বিষয়ে উপদেশ প্রদান করিতেছি, যাহা জানিয়া তুমি অশুভ ( সংসার ) হইতে মুক্তি লাভ করিতে পারিবে ॥ ১৬

ভাষ্য। তত্র কর্ম্ম চেৎ কর্ত্তব্যং, ত্বদ্‌বচনাদেব করোম্যহং কিং বিশেষিতেন পূর্ব্বৈঃ পূর্ব্বতরং কৃতমিতি উচ্যতে, যস্মান্মহদ্‌বৈষম্যং কর্ম্মণি কথং—কিং কর্ম্মেতি। কিং কর্ম্ম, কিং চ অকর্ম্মেতি কবয়ো মেধাবিনোঽপি অত্র অস্মিন্ কর্ম্মাদিবিষয়ে মোহিতাঃ মোহং গতাঃ। অতস্তে তুভ্যমহং কর্ম্ম অকর্ম্ম চ প্রবক্ষ্যামি, যজ্‌জ্ঞাত্বা বিদিত্বা কর্ম্মাদি মোক্ষ্যসে অশুভাৎ সংসারাৎ ॥ ১৬

আনন্দগিরিটীকা। কর্ম্মবিশেষণমাক্ষিপতি—তত্রেতি। মনুষ্যলোকঃ সপ্তম্যর্থঃ। কর্ম্মণি মহতো বৈষম্যস্য বিদ্যমানত্বাৎ তস্য পূর্ব্বৈরনুষ্ঠিতত্বেন পূর্ব্বতরত্বেন চ বিশেষিতত্বে তস্মিন্ প্রবৃত্তিস্তব সুকরেতি যুক্তং বিশেষণমিতি পরিহরতি—উচ্যতইতি। কর্ম্মণি দেহাদিচেষ্টারূপে লোকপ্রসিদ্ধে নাস্তি বৈষম্যমিতি শঙ্কতে—কথমিতি। বিজ্ঞানবতামপি কর্ম্মাদিবিষয়ে ব্যামোহোপপত্তেঃ সুতরা-মেব তব তদ্‌বিষয়ে ব্যামোহসম্ভবাৎ তদপোহার্থমাপ্তবাক্যাপেক্ষণাদস্তি কর্ম্মণি বৈষম্যমিত্যুত্তরমাহ—কিং কর্ম্মেতি। তত্তে কর্ম্মেত্যত্রাকারানুবন্ধেনাপি পদং ছেত্তব্যম্। কর্ম্মাদিপ্রবচনস্য প্রয়োজনমাহ—যজ্‌জ্ঞাত্বেতি। তৎকর্ম্মাকর্ম্ম চেতি সম্বন্ধঃ। অতো মেধাবিনামপি যথোক্তে বিষয়ে ব্যামোহস্য সত্ত্বাদিত্যর্থঃ ॥১৬

অনুবাদ। কর্ম্ম যদি করিতেই হয়, তবে তোমার বচনানুসারেই আমি করিব; এই কর্ম্ম চিরন্তন এবং অতীত মনীষিগণও ইহার অনুষ্ঠান করিয়া-গিয়াছেন, এই প্রকারে এই কর্ম্মে বিশেষণের উপন্যাস করিবার কি প্রয়োজন, [ এই প্রকার যদি অর্জ্জুন মনে করেন, তাহা হইলে ] ইহার উত্তর এই বলা যাইতেছে যে, যেহেতু কর্ম্মবিষয়ে মহৎ বৈষম্য [ দেখিতে পাওয়া যায় ]; কি প্রকার? [ তাহা শুন ] কিং কর্ম্ম ইত্যাদি ॥ কি কর্ম্ম ও কি অকর্ম্ম এই প্রকারে কর্ম্মবিষয়ে কবি (অর্থাৎ) মেধাবিগণও মোহিত (অর্থাৎ) মোহপ্রাপ্ত। এই কারণে আমি তোমাকে কর্ম্ম ও অকর্ম্ম বিষয়ে উপদেশ প্রদান করিতেছি, যাহার জ্ঞান লাভ করিয়া তুমি অশুভ ( অর্থাৎ ) সংসার হইতে মুক্তি লাভকরিবে ॥ ১৬

কর্ম্মণোহ্যপি বোদ্ধব্যং বোদ্ধব্যঞ্চ বিকর্ম্মণঃ।
অকর্ম্মণশ্চ বোদ্ধব্যং গহনা কর্ম্মণো গতিঃ॥ ১৭

অন্বয়। হি (যস্মাৎ) কর্ম্মণঃ (শাস্ত্রবিহিতস্য) বোদ্ধব্যম্ (অস্তি); তথা বিকর্ম্মণঃ (প্রতিষিদ্ধস্য কর্ম্মণঃ) বোদ্ধব্যম্ [অস্তি।] তথা অকর্ম্মণঃ চ [অপি] বোদ্ধব্যম্ [অস্তি]; কর্ম্মণো গতিঃ (তত্ত্বং) গহনা (দুর্জ্ঞেয়া)॥ ১৭

অনুবাদ। যে কারণে, শাস্ত্রবিহিত কর্ম্মবিষয়েও জ্ঞাতব্য আছে, এই প্রকার শাস্ত্রে প্রতিষিদ্ধ কর্ম্ম এবং অকর্ম্ম (অর্থাৎ) কর্ম্মনিবৃত্তিবিষয়েও [বহুতর] জ্ঞাতব্য আছে; কর্ম্মের তত্ত্ব অতিশয় দুর্জ্ঞেয়॥ ১৭

ভাষ্য। ন'চৈতৎ ত্বয়া মন্তব্যং, কর্ম্ম নাম দেহাদিচেষ্টা লোকপ্রসিদ্ধম্-অকর্ম্মচ তদক্রিয়া তূষ্ণীমাসনং কিং তত্র বোদ্ধব্যম্ ইতি। কস্মাদুচ্যতে—কর্ম্মণ ইতি। কর্ম্মণঃ শাস্ত্রবিহিতস্য হি যস্মাদপ্যস্তি বোদ্ধব্যং, বোদ্ধব্যং চাস্ত্যেব বিকর্ম্মণঃ প্রতিষিদ্ধস্য, তথা অকর্ম্মণশ্চ তূষ্ণীম্ভাবস্য বোদ্ধব্যমপ্যস্তীতি ত্রিষ্বপি অধ্যাহারঃ কর্ত্তব্যঃ। যস্মাৎ গহনা বিষমা দুর্জ্ঞেয়া কর্ম্মণ ইত্যুপলক্ষণার্থং কর্ম্মাদীনাং কর্ম্মাকর্ম্মবিকর্ম্মণাং গতির্যাথাত্ম্যং তত্ত্বমিত্যর্থঃ॥ ১৭

আনন্দগিরিটীকা। কর্ম্মণোঽকর্ম্মণশ্চ প্রসিদ্ধত্বাৎ তদ্বিষয়ে ন কিঞ্চিদ্-বোদ্ধব্যমিতি চোদ্যমনূদ্য নিরস্যতি—ন চেতি। তত্র হেত্বাকাঙ্ক্ষাপূর্ব্বকমনন্তর-শ্লোকমবতারয়তি—কস্মাদিতি। ত্রিষ্বপি কর্ম্মাকর্ম্মবিকর্ম্মসু বোদ্ধব্যমস্তীতি যস্মাদধ্যাহারস্তস্মান্মদীয়ং প্রবচনমর্থবদিতি যোজনা। বোদ্ধব্যসদ্ভাবে হেতুমাহ—যস্মাদিতি। ত্রিতয়ং প্রকৃত্যান্ত্যতমস্য গহনত্ববচনমযুক্তমিত্যাশঙ্ক্যান্ত্যতমগহনস্যো-পলক্ষণার্থত্বমুপেত্য বিবক্ষিতমর্থমাহ—কর্ম্মাদীনামিতি॥ ১৭

অনুবাদ। ইহা তুমি বিবেচনা করিও না যে, দেহাদির চেষ্টাকেই কর্ম্ম বলে, তাহা ত সর্ব্বলোক-বিদিত; এইরূপ দেহাদির অক্রিয়াই অকর্ম্ম [তাহাও সকলে জানে], (অর্থাৎ) কর্ম্মমাত্র পরিত্যাগ করিয়া অবস্থিতি; সুতরাং সেই বিষয়ে [অধিক আর] কি বুঝিতে হইবে? [বুঝিতে যদি কিছু অবশিষ্ট না থাকে তবে] কেন, বলা হাইতেছে যে, কর্ম্মণঃ ইত্যাদি। যে কারণ শাস্ত্রবিহিত কর্ম্মের সম্বন্ধেও জ্ঞাতব্য আছে, [সেইরূপ] বিকর্ম্ম (অর্থাৎ) প্রতিষিদ্ধ কর্ম্ম বিষয়েও জ্ঞাতব্য আছে, এবং অকর্ম্ম (কর্ম্ম পরিহার পূর্ব্বক অবস্থান) সম্বন্ধেও জ্ঞাতব্য আছে। বোদ্ধব্য (অর্থাৎ জ্ঞাতব্য) এই পদটির অধ্যাহার তিন স্থলেই কর্ত্তব্য। কারণ, কর্ম্মের গতি (অর্থাৎ) তত্ত্ব গহন (অর্থাৎ)

বিষম, দুজ্ঞের্য়; কর্ম্মণঃ এই পদটি উপলক্ষণমাত্র, এই পদের দ্বারা বিকর্ম্ম এবং অকর্ম্মের গ্রহণ করিতে হইবে। কর্ম্ম বিকর্ম্ম এবং অকর্ম্মের যথার্থ স্বরূপ দুজ্ঞের্য়, ইহাই অর্থ ॥ ১৭

কর্ম্মণ্যকর্ম্ম যঃ পশ্যেদকর্ম্মণি চ কর্ম্ম যঃ।
স বুদ্ধিমান্ মনুষ্যেষু স যুক্তঃ কৃৎস্নকর্ম্মকৃৎ ॥ ১৮

অন্বয়। যঃ কর্ম্মণি অকর্ম্ম পশ্যেৎ [ তথা ] যঃ অকর্ম্মণি কর্ম্ম চ পশ্যেৎ, সঃ [ এব ] মনুষ্যেষু বুদ্ধিমান্, সঃ [ এব ] যুক্তঃ, সঃ [ এব ] কৃৎস্নকর্ম্মকৃৎ ॥ ১৮

অনুবাদ। যে ব্যক্তি কর্ম্মে অকর্ম্ম দেখিয়া থাকেন এবং অকর্ম্মে কর্ম্ম দেখিয়া থাকেন, সেই ব্যক্তিই মনুষ্যগণের মধ্যে বুদ্ধিমান্, সেই ব্যক্তি যোগী এবং তিনিই সকল প্রকার কর্ম্মের অনুষ্ঠাতা ॥ ১৮

ভাষ্য। কিং পুনস্তত্ত্বং কর্ম্মাদের্যদ্বোদ্ধব্যং বক্ষ্যামীতি প্রতিজ্ঞাতম্? উচ্যতে—কর্ম্মণীতি। কর্ম্মণি, কর্ম্ম ক্রিয়ত ইতি ব্যাপারমাত্রং তস্মিন্ কর্ম্মণি, অকর্ম্ম কর্ম্মাভাবং যঃ পশ্যেদকর্ম্মণি চ কর্ম্মাভাবে কর্ত্তৃতন্ত্রত্বাৎ প্রবৃত্তিনিবৃত্ত্যোর্বস্ত্বপ্রাপ্যৈব হি সর্ব্ব এব ক্রিয়াকারকাদিব্যবহারঃ অবিদ্যাভূমাবেব কর্ম্ম যঃ পশ্যেৎ পশ্যতি স বুদ্ধিমান্ মনুষ্যেষু, স যুক্তো যোগী কৃৎস্নকর্ম্মকৃচ্চ স ইতি স্তূয়তে কর্ম্মাকর্ম্মণো-রিতরেতরদর্শী। ননু কিমিদং বিরুদ্ধমুচ্যতে কর্ম্মণ্যকর্ম্ম যঃ পশ্যেদিতি অকর্ম্মণি চ কর্ম্মেতি। নহি কর্ম্ম অকর্ম্ম স্যাদকর্ম্ম বা কর্ম্ম তত্র বিরুদ্ধং কথং পশ্যেদ্ দ্রষ্টা? ননু অকর্ম্মৈব পরমার্থতঃ সৎকর্ম্মবদবভাসতে মূঢ়দৃষ্টের্লোকস্য তথা কর্ম্মৈব অকর্ম্মবৎ, তত্র যথাভূতদর্শনার্থমাহ ভগবান্ কর্ম্মণ্যকর্ম্ম যঃ পশ্যেদিত্যাদি। অতো ন বিরুদ্ধম্। বুদ্ধিমত্ত্বাদ্যুপপত্তেশ্চ বোদ্ধব্যমিতি চ যথাভূতদর্শনমুচ্যতে। নচ বিপরীতজ্ঞানাদশুভান্মোক্ষণং স্যাদ্ যজ্‌জ্ঞাত্বা মোক্ষ্যসেঽশুভাদিতি চোক্তম্। তস্মাৎ কর্ম্মাকর্ম্মণী বিপর্য্যয়েণ গৃহীতে প্রাণিভিঃ—তদ্বিপর্য্যয়গ্রহণনিবৃত্ত্যর্থং ভগবতো বচনং "কর্ম্মণ্যকর্ম্ম যঃ" ইত্যাদি। ন চাত্র কর্ম্মাধিকরণমকর্ম্মাস্তি কুণ্ডে বদরাণীব, নাপ্যকর্ম্মাধিকরণং কর্ম্মাস্তি কর্ম্মাভাবত্বাদকর্ম্মণঃ। অতো বিপরীত-গৃহীতে এব কর্ম্মাকর্ম্মণী লৌকিকৈর্যথা মৃগতৃষ্ণায়ামুদকং শুক্তিকায়াং বা রজতম্ ॥

ননু কর্ম্ম কর্ম্মৈব সর্ব্বেষাং ন কচিদ্ব্যভিচরতি। তন্ন নৌস্থস্য নাবি গচ্ছন্ত্যাং তটস্থেষু অগতিষু নগেষু প্রতিকূলগতিদর্শনাৎ দূরেষু চক্ষুষা অসন্নিকৃষ্টেষু গচ্ছৎসু গত্যভাবদর্শনাৎ। এবমিহাপি অকর্ম্মণি অহং করোমীতি কর্ম্মদর্শনং কর্ম্মণি

চ অকর্ম্মদর্শনং বিপরীতদর্শনং যেন তন্নিরাকরণার্থমুচ্যতে কর্ম্মণ্যকর্ম্ম যঃ পশ্যেদিত্যাদি। তদেতদুক্তপ্রতিবচনমপি. অসকৃৎ অত্যন্তবিপরীতদর্শনভাবিততয়া মোমুহ্যমানো লোকঃ শ্রুতমপ্যসকৃত্তত্ত্বং বিস্মৃত্য মিথ্যাপ্রসঙ্গমবতার্য্যাবতার্য্য চোদয়তীতি পুনঃ পুনরুত্তরমাহ ভগবান্ দুর্বিজ্ঞেয়ত্বং চালক্ষ্য বস্তুনঃ। "অব্যক্তোঽয়মচিন্ত্যোঽয়ম্" "ন জায়তে ম্রিয়তে" ইত্যাদিনা আত্মনি কর্ম্মাভাবঃ শ্রুতিস্মৃতিন্যায়প্রসিদ্ধ উক্তো বক্ষ্যমাণশ্চ। তস্মিন্ আত্মনি কর্ম্মাভাবেঽকর্ম্মণি কর্ম্মবিপরীতদর্শনমত্যন্তনিরূঢম্।

যতঃ "কিং কর্ম্ম কিমকর্ম্মেতি কবয়োঽপ্যত্র মোহিতাঃ।" দেহাদ্যাশ্রয়ং কর্ম্ম আত্মনি অধ্যারোপ্য অহং কর্ত্তা মমৈতৎ কর্ম্ম ময়াস্য ফলং ভোক্তব্যম্ ইতি চ। তথাহং তূষ্ণীং ভবামি যেনাহং নিরায়াসোঽকর্ম্মা সুখী স্যামিতি কার্য্যকারণাশ্রয়ব্যাপারোপরমং তৎকৃতং চ সুখিত্বমাত্মনি অধ্যারোপ্য ন করোমি কিঞ্চিৎ তূষ্ণীং সুখমাসমিত্যভিমন্যতে লোকঃ। তত্রেদং লোকস্য বিপরীতদর্শনাপনয়নায়াহ ভগবান্ কর্ম্মণ্যকর্ম্ম যঃ পশ্যেদিত্যাদি। অত্রচ কর্ম্ম কর্ম্মৈব সৎকার্য্যকরণাশ্রয়ং কর্ম্মরহিতেঽবিক্রিয়ে আত্মনি সর্ব্বৈরধ্যস্তং যতঃ পণ্ডিতোঽপ্যহং করোমীতি মন্যতে। অত আত্মসমবেততয়া সর্ব্বলোকপ্রসিদ্ধে কর্ম্মণি নদীকূলস্থেষিব বৃক্ষেষু গতিঃ প্রাতিলোম্যেন অকর্ম্ম কর্ম্মাভাবং যথাভূতং গত্যভাবমিব বৃক্ষেষু যঃ পশ্যেদকর্ম্মণিচ কার্য্যকরণব্যাপারোপরমে কর্ম্মবদাত্মনি অধ্যারোপিতে তূষ্ণীমকুর্ব্বন্ সুখমাসে ইত্যহংকারাভিসন্ধিহেতুত্বাৎ তস্মিন্ অকর্ম্মণি চ কর্ম্ম যঃ পশ্যেৎ। য এবং কর্ম্মাকর্ম্মবিভাগজ্ঞঃ স বুদ্ধিমান্ পণ্ডিতো মনুষ্যেষু স যুক্তো যোগী কৃৎস্নকর্ম্মকৃচ্চ সোঽশুভান্মোক্ষিতঃ, কৃতকৃত্যো ভবতীত্যর্থঃ।

অয়ং শ্লোকোঽন্যথা ব্যাখ্যাতঃ কৈশ্চিৎ; কথং নিত্যানাং কিল কর্ম্মণামীশ্বরার্থেঽনুষ্ঠীয়মানানাং তৎফলাভাবাদকর্ম্মাণি তান্যুচ্যন্তে গৌণ্যা বৃত্ত্যা। তেষাঞ্চাকরণমকর্ম্ম তচ্চ প্রত্যবায়ফলত্বাৎ কর্ম্মোচ্যতে গৌণ্যৈব বৃত্ত্যা। তত্র নিত্যে কর্ম্মণি অকর্ম্ম যঃ পশ্যেৎ ফলাভাবাদ্যথা ধেনুরপি গৌরগৌরুচ্যতে ক্ষীরাখ্যং ফলং ন প্রযচ্ছতীতি তদ্বৎ। তথা নিত্যাকরণে ত্বকর্ম্মণি কর্ম্ম যঃ পশ্যেৎ নরকাদিপ্রত্যবায়ফলং প্রযচ্ছতীতি। নৈতদ্যুক্তং ব্যাখ্যানম্ এবং জ্ঞানাদশুভান্মোক্ষানুপপত্তেঃ। "যজ্জ্ঞাত্বা মোক্ষ্যসেঽশুভা" দিতি ভগবতোক্তং বচনং বাধ্যেত। কথং নিত্যানাম্ অনুষ্ঠানাদশুভাৎ স্যান্নাম মোক্ষণং নতু তেষাং ফলাভাবজ্ঞানাৎ। নহি নিত্যানাং ফলাভাবজ্ঞানম্ অশুভমুক্তিফলত্বেন চোদিতং নিত্যকর্ম্ম জ্ঞানং বা। নচ ভগবতা এব ইহোক্তম্।

এতেন অকর্ম্মণি কর্ম্মদর্শনং প্রত্যুক্তম্। নহ্যকর্ম্মণি কর্ম্মেতি দর্শনং কর্ত্তব্যতয়েহ চোদ্যতে, নিত্যস্য তু কর্ত্তব্যতামাত্রম্। ন চাকরণান্নিত্যস্য প্রত্যবায়ো ভবতীতি বিজ্ঞানাৎ কিঞ্চিৎ ফলং স্যাৎ। নাপি নিত্যাকরণং জ্ঞেয়ত্বেন চোদিতম্। নাপি কর্ম্মাকর্ম্মেতি মিথ্যাদর্শনাদশুভান্মোক্ষণং বুদ্ধিমত্ত্বং যুক্ততা কৃৎস্নকর্ম্মকৃত্বাদি চ ফলমুপপদ্যতে স্তুতির্বা। মিথ্যাজ্ঞানমেব হি সাক্ষাদশুভরূপং কুতোঽন্যস্মাদশুভান্মোক্ষণম্। নহি তমস্তমসো নিবর্ত্তকং ভবতি॥

ননু কর্ম্মণি যদকর্ম্মদর্শনম্ অকর্ম্মণি বা কর্ম্মদর্শনং ন তন্মিথ্যাজ্ঞানং কিং তর্হি গৌণং ফলাভাবনিমিত্তম্। ন কর্ম্মাকর্ম্মবিজ্ঞানাদপি গৌণাৎ ফলস্যাশ্রবণাৎ। নাপি শ্রুতহান্যশ্রুতপরিকল্পনয়া কশ্চিদ্বিশেষোলভ্যতে। স্বশব্দেনাপি শক্যং বক্তুং নিত্যকর্ম্মণাং ফলং নাস্তি অকরণাচ্চ তেষাং নরকপাতঃ স্যাদিতি। তত্র ব্যাজেন পরব্যামোহরূপেণ 'কর্ম্মণ্যকর্ম্ম যঃ পশ্যেৎ' ইত্যাদিনা কিম্। তত্রৈবং ব্যাচক্ষাণেন ভগবতোক্তং বাক্যং লোকব্যামোহার্থম্ ইতি ব্যক্তং কল্পিতং স্যাৎ। নচৈতচ্ছদ্মরূপেণ বাক্যেন রক্ষণীয়ং বস্তু নাপি শব্দান্তরেণ পুনঃ পুনরুচ্যমানং সুবোধং স্যাদিত্যেবং বক্তুং যুক্তম্ 'কর্ম্মণ্যেবাধিকারস্তে' ইত্যত্র হি স্ফুটতর উক্তোঽর্থো ন পুনর্বক্তব্যো ভবতি। সর্ব্বত্র চ প্রশস্তং বোদ্ধব্যং চ কর্ত্তব্যমেব ন নিষ্প্রয়োজনং বোদ্ধব্যমিত্যুচ্যতে।

ন চ মিথ্যাজ্ঞানং বোদ্ধব্যং ভবতি তৎপ্রত্যুপস্থাপিতং বা বস্ত্বাভাসম্। নাপি নিত্যানামকরণাদভাবাৎ প্রত্যবায়ভাবোৎপত্তিঃ 'নাসতো বিদ্যতে ভাবঃ' ইতি বচনাৎ, কথমসতঃ, সজ্জায়েতেতি চ দর্শিতম্। অসতঃ সজ্জন্মপ্রতিষেধাৎ অসতঃ সদুৎপত্তিং ব্রুবতা অসদেব সদ্ভবেৎ সচ্চাসদ্ ভবেদিত্যুক্তং স্যাৎ। তচ্চায়ুক্তং সর্ব্বপ্রমাণবিরোধাৎ। ন চ নিষ্ফলং বিদধ্যাৎ কর্ম্ম শাস্ত্রং, দুঃখস্বরূপত্বাদ্ দুঃখস্য চ বুদ্ধিপূর্ব্বকতয়া কার্য্যত্বানুপপত্তেঃ। তদকরণে চ নরকপাতাভ্যুপগমে অনর্থায়ৈব উভয়থাপি করণেঽকরণে চ শাস্ত্রং নিষ্ফলং কল্পিতং স্যাৎ। স্বাভ্যুপগমবিরোধশ্চ নিত্যং নিষ্ফলং কর্ম্মেত্যভ্যুপগম্য মোক্ষফলায়েতি ব্রুবতঃ। তস্মাদ্‌যথাশ্রুত এবার্থঃ কর্ম্মণ্যকর্ম্ম ইত্যাদেঃ। তথা চ ব্যাখ্যাতোঽয়মস্মাভিঃ শ্লোকঃ॥ ১৮

আনন্দগিরিটীকা। উত্তরশ্লোকমাকাঙ্ক্ষাপূর্ব্বকমুপাদত্তে—কিং পুনরিতি। প্রথমপাদস্যাক্ষরোত্থমর্থং কথয়তি—কর্ম্মণীত্যাদিনা। দ্বিতীয়পাদস্যাপি শব্দপ্রকাশিতমর্থং নির্দ্দিশতি—অকর্ম্মণি চেতি। কর্ম্মাভাবে যঃ কর্ম্ম পশ্যতীতি সম্বন্ধঃ। প্রবৃত্তেরেব কর্ম্মত্বান্নিবৃত্তেস্তদভাবত্বাৎ তত্র কথং কর্ম্মদর্শনমিত্যাশঙ্ক্য দ্বয়োরপি কারকাধীনত্বেনাবিশেষমভিপ্রেত্যাহ—কর্ত্তৃতন্ত্রত্বাদিতি।

প্রবৃত্তাবিব নিবৃত্তাবপি কর্ম্মদর্শনমবিরুদ্ধমিতি শেষঃ। নন্থ নিবৃত্তের্বস্ত্বধীনত্বাৎ কারকনিবন্ধনাভাবান্ন তত্র কর্ম্মদর্শনং যুজ্যতে তত্রাহ—বস্থিতি। ক্রিয়াকারকফলব্যবহারস্য সর্ব্বস্যাবিদ্যাবস্থায়ামেব প্রবৃত্তত্বাদ্বস্তুসংস্পর্শশূন্যত্বাৎ প্রবৃত্তিবন্নিবৃত্তাবপি যঃ কর্ম্ম পশ্যতি স মনুষ্যেষু বুদ্ধিমানিতি সম্বন্ধঃ। কর্ম্মণ্যকর্ম্ম অকর্ম্মণি চ কর্ম্ম পশ্যতো বুদ্ধিমত্ত্বং যুক্তত্বং সমস্তকর্ম্মকৃতঞ্চ কথমিত্যাশঙ্ক্যাহ—ইতি স্তূয়ত ইতি। শ্লোকস্য শব্দোত্থেঽর্থে দর্শিতে তাৎপর্য্যার্থাপরিজ্ঞানান্মিথোবিরোধং শঙ্কতে—নম্বিতি। কথমিদং বিরুদ্ধমিত্যাশঙ্ক্যাহ—কর্ম্মণীতি। বিষয়সপ্তমী বা স্যাদধিকরণসপ্তমী বেতি বিকল্প্যাদ্যেঽন্যাকারং জ্ঞানমন্যাবলম্বনমিতি স্পষ্টো বিরোধঃ স্যাদিত্যাহ—ন হীতি। অন্যস্যান্যাত্মতাযোগাৎ কর্ম্মাকর্ম্মণোরভেদাসম্ভবাদকর্ম্মাকারং কর্ম্মাবলম্বনং জ্ঞানময়ুক্তমিত্যর্থঃ। দ্বিতীয়ং দূষয়তি—তত্রেতি। কর্ম্মণ্যধিকরণে ততো বিরুদ্ধমকর্ম্ম কথমাধেয়ং দ্রষ্টা দ্রষ্টুমীষ্টে ন হি কর্ম্মাকর্ম্মণোর্মিথোবিরুদ্ধয়োরাধারাধেয়ভাবঃ সম্ভবতীত্যর্থঃ।

বিষয়সপ্তমীমুপেত্য সিদ্ধান্তী পরিহরতি—নন্বকর্ম্মৈবেতি। লোকস্য মূঢ়দৃষ্টের্ব্বিবেকবর্জ্জিতস্য পরমার্থতো ব্রহ্মাকর্ম্মাক্রিয়মেব সৎ ভ্রান্ত্যা কর্ম্মসহিতং ক্রিয়াবদিব প্রতিভাতীত্যক্ষরার্থঃ। পরস্পরাধ্যাসমুপেত্যোক্তং—তথেতি। যথা খল্বকর্ম্ম ব্রহ্মকর্ম্মবদুপলভ্যতে তথা কর্ম্ম সক্রিয়মেব দ্বৈতমক্রিয়ে ব্রহ্মণ্যধিষ্ঠানে সংসৃষ্টং তদ্বদ্ভাতীত্যক্ষরযোজনা। কর্ম্মাকর্ম্মণোরিতরেতরাধ্যাসে সিদ্ধে সম্যগ্দর্শনসিদ্ধ্যর্থং ভগবতো বচনমুচিতমিত্যাহ—তত্রেতি। যথা যদিদং রজতমিতি প্রতিপন্নং তদিদানীং শুক্তিসকলং পশ্যেতি ভ্রমসিদ্ধরজতরূপবিষয়ানুবাদেন তদধিষ্ঠানং শুক্তিমাত্রমুপদিশ্যতে তথা ভ্রমসিদ্ধকর্ম্মাদ্যাত্মকবিষয়ানুবাদেন তদধিষ্ঠানং কর্ম্মাদিরহিতং কূটস্থং ব্রহ্ম ভগবতা ব্যপদিশ্যতে তথা চ ভগবদ্বচনমবিরুদ্ধমিত্যাহ—অতইতি। ইতশ্চাধ্যারোপিতকর্ম্মাদ্যনুবাদপূর্ব্বকং তদধিষ্ঠানস্য কর্ম্মাদিরহিতস্য নির্ব্বিশেষস্য ব্রহ্মণো ভগবতা বোধ্যমানত্বান্ন তত্র বিরোধাশঙ্কাবকাশোঽভবতীত্যাহ—বুদ্ধিমত্ত্বাদিতি। কূটস্থাৎ ব্রহ্মণোঽন্যস্য সর্ব্বস্য মায়ামাত্রত্বাৎ অন্যজ্ঞানাদ্বুদ্ধিমত্ত্বযুক্তত্বসর্ব্বকর্ম্মকৃত্ত্বানামনুপপত্তেরত্র চ বুদ্ধিমানিত্যাদিনা বুদ্ধিমত্ত্বাদিনির্দ্দেশাৎ ব্রহ্মজ্ঞানাদেব তদুপপত্তেঃ সর্ব্ববিক্রিয়ারহিতব্রহ্মজ্ঞানমেব বিবক্ষিতমিত্যর্থঃ। বোধশব্দস্য সম্যগ্জ্ঞানে প্রসিদ্ধত্বাৎ কর্ম্মাকর্ম্মবিকর্ম্মণাং স্বরূপং বোদ্ধব্যমস্তীতি বদতা সম্যগ্জ্ঞানোপদেশস্য বিবক্ষিতত্বাদপি কূটস্থং ব্রহ্মাত্রাভিপ্রেতমিত্যাহ—বোদ্ধব্যমিতি চেতি। ফলবচনপর্য্যালোচনায়ামপি কূটস্থং ব্রহ্মাত্রাভিপ্রেতং প্রতিভাতীত্যাহ—ন চেতি। সম্যগ্জ্ঞানা-

ধীনফলমত্র ন শ্রুতমিত্যাশঙ্ক্যাহ—যজ্ঞাত্ত্বেতি। অধ্যারোপাপবাদার্থং ভগবদ্-বচনমবিরুদ্ধমিত্যুপপাদিতমুপসংহরতি—তস্মাদিতি। তদ্বিপর্য্যয়েত্যত্র তচ্ছব্দেন প্রাণিনো গৃহ্যন্তে। বিষয়সপ্তমীপরিগ্রহেণ পরিহারমভিধায়াধিকরণসপ্তমী-পক্ষে দর্শিতং দূষণমনঙ্গীকারেণ পরিহরতি—ন চেতি। ব্যবহারভূমিরত্রেত্যুচ্যতে, যোগ্যত্বে সত্যনুপলব্ধেরিত্যর্থঃ। অকর্ম্মাধিকরণং কর্ম্ম ন সম্ভবতীত্যত্র হেত্বন্তর-মাহ—কর্ম্মাভাবত্বাদিতি। ন হি তুচ্ছস্যাধিকরণত্বং ক্বচিদ্দৃষ্টমিষ্টঞ্চেত্যর্থঃ। নিরূপ্যমাণে কর্ম্মাকর্ম্মণোরধিকরণাধিকর্ত্তব্যভাবাসম্ভবে ফলিতমাহ—অতইতি। শাস্ত্রপরিচয়বিরহিণামধ্যারোপমুদাহরতি—যথেতি।

কর্ম্মাকর্ম্মণোরারোপিতত্বমুক্তমনূদ্যান্নাশঙ্কতে—নন্বিতি। কর্ম্ম কর্ম্মৈবেত্যত্রা-কর্ম্ম চাকর্ম্মৈবেতি দ্রষ্টব্যং, বিমতং সত্যমব্যভিচারিত্বাৎ ব্রহ্মবদিত্যর্থঃ। তত্র কর্ম্ম-তত্ত্বতো নাব্যভিচারি কর্ম্মত্বান্নৌস্থস্য তটস্থবৃক্ষগমনবদিত্যাব্যভিচারিত্বং কর্ম্মণ্য-সিদ্ধমিতি পরিহরতি—তন্নেতি। অকর্ম্ম চ তত্ত্বতো নাব্যভিচারি কর্ম্মাভাবত্বাৎ দূরপ্রদেশে চৈত্রমৈত্রাদিষু গচ্ছৎস্বেব চক্ষুষা সন্নিধানবিধুরেষু দৃশ্যমানগত্য-ভাবাদিত্যাহ—দূরেম্বিতি। দূরত্বাদেব বিশেষতঃ সন্নিকর্ষবিরহিতেষু তেষু স্বরূপেণ চক্ষুঃসন্নিকৃষ্টেষু চক্ষুষা গত্যভাবদর্শনাদিতি যোজনা। গতিরহিতেষু তরুষু গতিদর্শনবৎ প্রকৃতে ব্রহ্মণ্যবিক্রিয়ে কর্ম্মদর্শনং সক্রিয়ে চ দ্বৈতপ্রপঞ্চে গতিমৎসু চৈত্রাদিষু গত্যভাবদর্শনবৎ কর্ম্মাভাবস্য বিপরীতদর্শনং যেন হেতুনা সম্ভবতি তেন তস্য বিপরীতদর্শনস্য নিরসনার্থং, ভগবদ্বচনমিতি দার্ষ্টান্তিকং নিগময়তি—এব-মিত্যাদিনা। নন্বু কর্ম্ম তদভাবয়োরারোপিতত্বাদবিক্রিয়স্য ব্রহ্মণো জ্ঞানমাত্রাভি-প্রেতং চেদব্যক্তোঽয়মচিন্ত্যোঽয়ং ন জায়তে ম্রিয়তে বেত্যাদিনা পৌনরুক্ত্যং প্রাপ্তং তত্রৈব ব্রহ্মাত্মনো নির্ব্বিকারত্বস্যোক্তত্বাদিতি তত্রাহ—তদেতদিতি। তদেতদাত্মনি শঙ্কিতং সক্রিয়ত্বমসকৃদুক্তপ্রতিবচনমপি নির্ব্বিকারাত্মবস্তপেক্ষয়াত্যন্তবিপরীত-দর্শনং মিথ্যাজ্ঞানং তেন ভাবিতত্বং তৎসংস্কারপ্রচয়বত্ত্বং ততোঽতিশয়েন মোহমাপদ্য-মানো লোকঃ শ্রুতমপি তত্ত্বং বিস্মৃত্য পুনর্যৎকিঞ্চিৎ প্রসঙ্গমাপাদ্য সক্রিয়ত্বমেবাত্ম-নশ্চোদয়তীতি পুনঃপুনস্তত্ত্বভূতমুত্তরং ভগবানভিধত্তে। বস্তুনশ্চ দুর্ব্বিজ্ঞেয়ত্বাৎ পুনঃ পুনঃ প্রতিপাদনং তত্তদ্‌ভ্রমনিরাকরণার্থমুপযুজ্যতে। তথা চ নাস্তি পুনরুক্তিরি-ত্যর্থঃ। অসকৃদুক্তপ্রতিবচনমেবানুবদতি—অব্যক্তোঽয়মিতি। কর্ম্মাভাব উক্ত ইতি সম্বন্ধঃ। উক্তস্য ন জায়তে ম্রিয়তে বা বিপশ্চদিত্যাদিশ্রুতৌ প্রকৃতস্মৃতাব-সঙ্গত্বাদিন্যায়েন চ প্রসিদ্ধত্বমস্তীত্যাহ—শ্রুতীতি। ন কেবলমুক্তঃ কর্ম্মাভাবঃ কিন্তু সর্ব্বকর্ম্মাণি মনসা সংন্যস্যেত্যাদৌ বক্ষ্যমাণশ্চেত্যাহ—বক্ষ্যমাণশ্চেতি। নন্বু

কর্ম্মণাং দেহাদিনির্ব্বর্ত্তকত্বেন ত্রৈবিধ্যাৎ কূটস্থস্বভাবস্যাত্মনোঽস… ্যাপার-রূপস্য কর্ম্মণোঽপ্রসিদ্ধত্বাৎ ন তস্মিন্নকর্ম্মণি বিপরীতস্য কর্ম্মণো …সিধ্যতী-ত্যাশঙ্ক্যাহ—তস্মিন্নিতি। কর্ম্মৈব বিপরীতং তস্য দর্শনমিতি যাবৎ …ং কর্ত্তৃ-ত্যাত্মসমানাধিকরণস্য ব্যাপারস্যাসম্ভবাৎ কর্ম্মভ্রমস্তাবদাত্মন্যত্যন্তরূঢ়োঽস্তীত্যর্থঃ।

আত্মনি কর্ম্মবিভ্রমোঽস্তীত্যত্র হেতুমাহ—যতইতি। আত্মনো নিষ্ক্রিয়ত্বে কুতস্তস্মিন্ যথোক্তো বিভ্রমঃ সম্ভবেদিত্যাশঙ্ক্যাহ—দেহেতি। ইদানীমাত্মন্যকর্ম্ম-ভ্রমমুদাহরতি—তথেত্যাদিনা। যথা শুক্তৌ স্বাভাবিকমরূপ্যত্বং রূপ্যত্বমারো-পিতং তদভাবোপ্যারোপ্যাভাবত্বাদারোপপক্ষপাতী তথাত্মনোপি স্বাভাবিকম্-অবিক্রিয়ত্বং পুনরধ্যস্তং তদভাবত্বাৎ কর্ম্মাভাবোপ্যধ্যস্তএবেতি মন্বানঃ সম্প্র-সংহরতি—তত্রেদমিতি। আত্মনি কর্ম্মাদিবিভ্রমে লৌকিকে সিদ্ধে সতীদং কর্ম্মাণীত্যাদিবচনং তৎপরিহারার্থং ভগবানুক্তবানিত্যর্থঃ। সম্প্রতি উক্তেঽর্থে শ্লোকা-ক্ষরসমন্বয়ং দর্শয়িতুং কর্ম্মণীত্যাদি ব্যাচিখ্যাসুঃ ভূমিকাং করোতি—অত্র চেতি। ব্যবহারভূমৌ কার্য্যকারণাধিকরণং কর্ম্ম স্বেনৈব রূপেণ ব্যবস্থিতং সদাত্মন্যবিক্রিয়ে কার্য্যকরণারোপণদ্বারেণ সর্ব্বৈরারোপিতমিত্যত্র হেতুমাহ—যত-ইতি। অবিবেকিনাম্ব কর্তৃত্বাভিমানঃ সুতরামিতি বক্তুমপিশব্দঃ। এবমাত্মনি কর্ম্মারোপমুপপাদ্য প্রথমপাদং ব্যাচষ্টে—অতইতি। আত্মনি কর্ম্মরহিতে কর্ম্মা-রোপে দৃষ্টান্তমাহ—নদীতি। আরোপবশাদাত্মনিষ্ঠত্বেন কর্ম্মণি সর্ব্বলোক-প্রসিদ্ধে কর্ম্মাভাবং যঃ পশ্যেৎ স বুদ্ধিমানিতি সম্বন্ধঃ অকর্ম্মদর্শনস্য যথাভূতত্বং সম্যক্ত্বম্। তত্র দৃষ্টান্তমাহ—গত্যভাবমিবেতি। দ্বিতীয়পাদং ব্যাকরোতি—অকর্ম্মণি চেতি। অধ্যারোপমভিনয়তি—তূষ্ণীমিতি। অকর্ম্মণি কর্ম্ম-দর্শনে যুক্তিমাহ—অহঙ্কারেতি। পূর্ব্বার্দ্ধেনোক্তমনূদ্যোত্তরার্দ্ধং বিভজতে—যএবমিতি।

আত্মনি কার্য্যকরণসংঘাতসমারোপদ্বারেণ তদ্ব্যাপারমাত্রে কর্ম্মণি শুক্তিকায়া-মিব রজতমারোপিতবিষয়ে তদভাবমকর্ম্ম বস্তুতো যো রজতাভাববদনুভবতি অকর্ম্মণি চ সংঘাতব্যাপারোপরমে তদ্দ্বারা স্বাত্মন্যহং তূষ্ণীমাসে সুখমিত্যারোপিতে গোচরে কর্ম্মাহঙ্কারহেতুকং যস্তত্ত্বতো মন্যতে স রূপ্যতদভাববিভাগহীনশুক্তিমাত্র-বদাত্মমাত্রং কর্ম্মতদভাববিভাগশূন্যং কূটস্থং পরমার্থতোঽবগচ্ছন্ বুদ্ধিমানিত্যাদি-স্তুতিযোগ্যতাং গচ্ছতীত্যেবং স্বাভিপ্রায়েণ শ্লোকং ব্যাখ্যায় অত্র বৃত্তিকারব্যাখ্যান-মুত্থাপয়তি—অয়মিতি। অন্যথা ব্যাখ্যানমেব প্রশ্নদ্বারা প্রকটয়তি—কথমিত্যা-দিনা। ঈশ্বরার্থেনানুষ্ঠানে ফলাভাববচনং ব্যাহতমিতি মত্বাহ—কিলেতি।

নিত্যানামকর্ম্মত্বমপ্রসিদ্ধমিত্যাশঙ্ক্য ফলরাহিত্যগুণযোগাৎ তেষু অকর্ম্মত্বব্যবহারঃ সিধ্যতীত্যাহ—গৌণ্যেতি। নিত্যানামকরণং মুখ্যবৃত্ত্যৈবাকর্ম্মশব্দবাচ্যমিত্যাহ—তেষাঞ্চেতি। তত্র কর্ম্মশব্দস্য প্রত্যবায়াখ্যফলহেতুত্বগুণযোগাৎ গৌণ্যৈব বৃত্ত্যা প্রবৃত্তিরিত্যাহ—তচ্চেতি। পাতনিকামেবং কৃত্বা শ্লোকাক্ষরাণি ব্যাচষ্টে—তত্রেত্যাদিনা। অকর্ম্মণি চেত্যাদি ব্যাকরোতি—তথেতি। স বুদ্ধিমানিত্যাদি পূর্ব্ববৎ। পরকীয়ং ব্যাখ্যানং ব্যুদস্যতি—নৈতদিতি। নিত্যং কর্ম্মাকর্ম্ম নিত্যাকরণং কর্ম্মেতি জ্ঞানাৎ দুরিতনিবৃত্ত্যনুপপত্তের্ভগবদ্বচনং বৃত্তিকারমতে বাধিতং স্যাদিত্যর্থঃ। ধর্ম্মেণ পাপমপনুদতীতি শ্রুতের্নিত্যানুষ্ঠানাৎ দুরিতনিবর্হণপ্রসিদ্ধেস্তদনুষ্ঠানস্য ফলান্তরাভাবাৎ তদকর্ম্মেতি জ্ঞাত্বা নিত্যানুষ্ঠানে ক্রিয়মাণে কথমশুভক্ষয়ো নেতি শঙ্কতে—কথমিতি। 'ক্ষেত্রজ্ঞস্যেশ্বরজ্ঞানাদ্বিশুদ্ধিঃ পরমা মতা' ইতি স্মরণাৎ কর্ম্মণাত্যন্তিকাশুভক্ষয়াভাবেঽপ্যঙ্গীকৃত্য পরিহরতি—নিত্যানামিতি। নিত্যানুষ্ঠানাদশুভক্ষয়েঽপি নাস্মিন্ প্রকরণে তদ্বিবক্ষিতং যৎ জ্ঞাত্বা মোক্ষ্যসেঽশুভাদিতি জ্ঞানাদশুভক্ষয়স্য প্রতিজ্ঞাতত্বাৎ ন চ তজ্জ্ঞানফলাভাববিষয়মেষিতব্যমিত্যাহ—ন ত্বিতি। অশুভস্য ফলাভাবাজ্জ্ঞানকার্য্যত্বাভাবাৎ ন ফলাভাবজ্ঞানাৎ ক্ষয়ঃ সিধ্যতীত্যর্থঃ। কিঞ্চাতীন্দ্রিয়োঽর্থঃ শাস্ত্রান্নিশ্চীয়তে ন চ নিত্যকর্ম্মণাং ফলাভাবজ্ঞানাৎ অশুভনিবৃত্তিরিত্যত্র শাস্ত্রমস্তীত্যাহ—ন হীতি। নিত্যাকরণং কর্ম্মেতি জ্ঞানমপি নাশুভনিবৃত্তিফলত্বেন চোদিতমস্তীত্যাহ—নিত্যকর্ম্মেতি। ভগবদ্বচনমেবাত্র প্রমাণমিত্যাশঙ্ক্যাহ—ন চেতি। সাধারণমেব যজ্জ্ঞাত্বেত্যাদিভগবতোবচনং ন তু নিত্যানাং ফলাভাবং জ্ঞাত্বেতি বিশেষবিষয়মিত্যর্থঃ।

অশুভমোক্ষণাসম্ভবপ্রদর্শনেন কর্ম্মণ্যকর্ম্মদর্শননিরাকরণন্যায়েন অকর্ম্মণি কর্ম্মদর্শনং নিরাকরোতি—এতেনেতি। নামাদিষু ফলায় ব্রহ্মদৃষ্টিবৎ অকর্ম্মণ্যপি ফলার্থং কর্ম্মদৃষ্টিবিধানাৎ নাশুভমোক্ষণানুপপত্তিরিত্যাশঙ্ক্যাহ—ন হীতি। অত্র হি শ্লোকে নিত্যস্য কর্ত্তব্যতামাত্রং পরমতে বিবক্ষিতমতশ্চাকর্ম্মণি কর্ম্মদর্শনং বিধীয়তে তৎফলায়েতি কল্পনা পরস্য সিদ্ধান্তবিরুদ্ধেত্যাহ—নিত্যস্য ত্বিতি। পরমতেঽপি নিত্যস্য কর্ত্তব্যতামাত্রমত্র শ্লোকে ন বিবক্ষিতং কিন্তু নিত্যানুষ্ঠানে প্রবৃত্তিসিদ্ধ্যর্থং নিত্যকরণাৎ প্রত্যবায়ো ভবতীতি জ্ঞানমপি কর্ত্তব্যত্বেনাত্র বিবক্ষিতমেবেত্যাশঙ্ক্যাহ—নচেতি। ন তাবৎ প্রবৃত্তিরস্য বিজ্ঞানস্য ফলং নিয়োগাদেব তদুপপত্তের্নাপি ফলান্তরমনুপলম্ভাদতোঽফলত্বাদকরণাৎ প্রত্যবায়ো ভবতীতি জ্ঞানং নাত্র কর্ত্তব্যত্বেন বিবক্ষিতমিত্যর্থঃ। কিঞ্চাকরণে কর্ম্মদৃষ্টিবিধাবকরণস্য অবলম্বনত্বেন প্রধানত্বাৎ জ্ঞেয়ত্বং বক্তব্যং তচ্চ তুচ্ছত্বাদনুপপন্নমিত্যাহ—নাপীতি।

অকরণস্থাসতো নামাদিবদাশ্রয়ত্বেন দর্শনাসম্ভবেঽপি সামানাধিকরণ্যেনেদং রজত-মিতিবদ্দর্শনং ভবিষ্যতীত্যাশঙ্ক্যাহ—নাপি কর্ম্মেতি। আদিশব্দেন সর্ব্বোৎকর্ষাদি গৃহ্যতে, ফলবত্ত্বং স্তুতির্ব্বা সম্যগ্‌জ্ঞানস্য যুক্তং ন মিথ্যাজ্ঞানস্য অনুপপত্তেরিত্যর্থঃ। স্বপ্নে মিথ্যাজ্ঞানমপি ফলবদুপলব্ধমিত্যাশঙ্ক্য মিথ্যাজ্ঞানস্যাশুভাবিরোধিত্বান্ন তস্মাত্তন্নিবৃত্তিরিত্যাহ—মিথ্যাজ্ঞানমেবেতি। অশুভাদেবাশুভানিবৃত্তৌ দৃষ্টান্ত-মাহ—ন হীতি।

অবিবেকপূর্ব্বকমিদং রজতমিতি সদসতোঃ সামানাধিকরণ্যান্মিথ্যাজ্ঞানং যুক্তং কর্ম্মাকর্ম্মণোস্তু বিবেকেন ভাসমানয়োঃ সামানাধিকরণ্যাধীনং জ্ঞানং সিংহদেব-দত্তয়োরিব গৌণং ন মিথ্যাজ্ঞানমিতি শঙ্কতে—নন্বিতি। কর্ম্মাকর্ম্মেতি দর্শনে ফলাভাবো গুণঃ অকর্ম্ম কর্ম্মেতি দর্শনে তু ফলাভাবো গুণস্তন্নিমিত্তমিদং জ্ঞানং গৌণমিত্যাহ—ফলেতি। যথোক্তজ্ঞানস্য গৌণত্বেঽপি প্রামাণিকফলাভাবান্ন তদ্গৌণত্বোচিতেতি দূষয়তি—নেত্যাদিনা। কর্ম্মাকর্ম্মেত্যাদিগৌণবিজ্ঞানো-পন্যাসব্যাজেন নিত্যকর্ম্মণঃ কর্ত্তব্যতয়া বিবক্ষিতত্বাদ্গৌণজ্ঞানস্যাফলত্বমদূষণমিত্যা-শঙ্ক্যাহ—নাপীতি। জ্ঞানাদশুভমোক্ষণস্য শ্রুতস্য হানিরশ্রুতস্য নিত্যানুষ্ঠানস্য কল্পনেত্যনেন ব্যাপারগৌরবেণ ন কশ্চিদ্‌বিশেষঃ সিধ্যতীত্যর্থঃ। উক্তমেব প্রপঞ্চয়তি—স্বশব্দেনেতি। নরকপাতঃ স্যাদতো বিধেরেবানুষ্ঠেয়ানি তানীতি শেষঃ। যথোক্তবাচকশব্দপ্রয়োগাদেবাপেক্ষিতার্থসিদ্ধিসম্ভবে ভগবতো ব্যাজবচন-কল্পনমনুচিতমিত্যাহ—তত্রেতি। প্রকৃতে শ্লোকে বৃত্তিকৃতাং ব্যাখ্যানেন পরমাপ্তস্যৈব ভগবতো বিপ্রলম্ভকত্বমাপাদিতমিতি তদীয়ং ব্যাখ্যানমুপেক্ষিতব্য-মিতি ফলিতমাহ—তত্রৈবমিতি। নিত্যকর্ম্মানুষ্ঠানসিদ্ধ্যর্থং ব্যাজরূপমিতি ভগবদ্-বচনমুচিতমিত্যাশঙ্ক্য স্বশব্দেনাপীত্যাদিপ্রাগুক্তপারিপাট্যাপি তদনুষ্ঠানবোধনসম্ভবাৎ নৈবমিত্যাহ—ন চৈতদিতি। বস্তুশব্দেন নিত্যকর্ম্মানুষ্ঠানমুচ্যতে। যথাত্মপ্রতি-পাদনং সুবোধত্বসিদ্ধ্যর্থং পৌনঃপুন্যেন ক্রিয়তে তথা নিত্যানামপি কর্ম্মণাম্ অনুষ্ঠানং কর্ম্মণ্যকর্ম্মেত্যাদিশব্দান্তরেণোচ্যমানং সুবোধং স্যাদিতি ভগবতঃ শব্দা-ন্তরং যুক্তমিত্যাশঙ্ক্য তস্য নিত্যানুষ্ঠানবাচকত্বাভাবাৎ নৈবমিত্যাহ—নাপীতি। কিঞ্চ পূর্ব্বমেব নিত্যানুষ্ঠানস্য স্পষ্টমুপদিষ্টত্বান্ন তস্য সুবোধত্বার্থং শব্দান্তরমপেক্ষিত-মিত্যাহ—কর্ম্মণ্যেবেতি। কর্ম্মাকর্ম্মাদিবিজ্ঞানব্যাজেন নিত্যকর্ম্মানুষ্ঠানকর্ত্তব্য-তায়াং তাৎপর্য্যমিত্যেতন্নিরাকৃত্য কর্ম্মাকর্ম্মাদিদর্শনং গৌণমিতি পক্ষে দূষণান্তরমাহ —সর্ব্বত্রে চেতি। লোকে বেদে চ যথা প্রশস্তং দেবতাদিতত্ত্বং যচ্চ কর্ত্তব্য-মনুষ্ঠানার্হমগ্নিহোত্রাদি তদেব বোদ্ধব্যমিত্যুচ্যতে, ন নিষ্ফলং কাকদন্তাদি কর্ম্মণ্য-

কর্ম্মদর্শনম্ অকর্ম্মণি চ কর্ম্মদর্শনং গৌণত্বাদেবাপ্রশস্তমকর্ত্তব্যঞ্চ নাতস্তদ্বোদ্ধব্যমিতি বচনমর্হতীত্যর্থঃ।

কিঞ্চ কর্ম্মাদের্ন্যায়মাত্রত্বাদ্গৌণমপি তদ্বিষয়ং জ্ঞানং মিথ্যাজ্ঞানমিতি ন তস্য বোদ্ধব্যত্বসিদ্ধিরিত্যাহ—ন চেতি। মিথ্যাজ্ঞানস্য বোদ্ধব্যত্বাভাবেঽপি তদ্বিষয়স্য বোদ্ধব্যতা সিধ্যেদিত্যাশঙ্ক্য বস্ত্বাভাসত্বাৎ নৈবমিত্যাহ—তৎপ্রত্যুপস্থাপিতঞ্চেতি। যৎপুনরকরণস্য প্রত্যবায়হেতুত্বম্ অকরণে গৌণ্যা বৃত্ত্যা কর্ম্মশব্দপ্রয়োগে নিমিত্তমিতি তদ্দূষয়তি—নাপীতি। অকরণাৎ প্রত্যবায়োভবতীত্যত্র শ্রুতিস্মৃতিবিরোধনমভিধায় যুক্তিবিরোধমভিদধাতি—অসতইতি। অসতঃ সদ্রূপেণ ভবনমভবনঞ্চ নিঃস্বরূপত্বাদনুপপন্নং নিরস্তসমস্ততত্ত্বস্য কিঞ্চিত্ত্বাভ্যুপগমে সর্ব্বপ্রমাণানামপ্রামাণ্যপ্রসঙ্গাদিত্যাহ—তচ্চেতি। যত্তু নিত্যানাং ফলরাহিত্যং তত্রাকর্ম্মশব্দপ্রয়োগে নিমিত্তমিতি তন্নিরস্যতি—ন চেতি। ন কেবলং বিধ্যুদ্দেশে স্বফলাভাবান্নিত্যানাং বিধ্যনুপপত্তিঃ অপি তু ধাত্বর্থস্য ক্লেশাত্মকত্বাৎ তত্র শ্রুতফলাভাবে নৈব বিধিরবকাশমাসাদয়েদিত্যাহ—দুঃখেতি। দুঃখরূপস্যাপি ধাত্বর্থস্য সাধ্যত্বেন কার্য্যত্বাৎ তদ্বিষয়ো বিধিঃ স্যাদিতি চেন্নেত্যাহ—দুঃখস্য চেতি। স্বর্গাদিফলাভাবেঽপি নিত্যানামকরণনিমিত্তনিরয়নিরাসার্থং দুঃখরূপাণামপি স্যাদনুষ্ঠেয়ত্বমিত্যাশঙ্ক্যাহ—তদকরণে চেতি। ফলান্তরাভাবেঽপি মোক্ষসাধনত্বাৎ মুমুক্ষুণা নিত্যানি কর্ম্মাণি অনুষ্ঠেয়ানি ইত্যাশঙ্ক্যাহ—স্বাভ্যুপগমেতি। বৃত্তিকারব্যাখ্যানাসম্ভবে ফলিতমুপসংহরতি তস্মাদিতি। কোঽসৌ যথাশ্রুতোঽর্থঃ শ্লোকস্যেত্যাশঙ্ক্যাহ—তথাচেতি॥ ১৮

অনুবাদ। কর্ম্ম ও অকর্ম্ম প্রভৃতির যে বোদ্ধব্য তত্ত্ব বিষয়ে আমি বলিব, ইহা প্রতিজ্ঞা করিয়াছি, তাহা কি, এক্ষণে তাহাই বলা যাইতেছে—কর্ম্মণীত্যাদি। যাহা করা যায়, সেই ব্যাপার মাত্রকেই কর্ম্ম বলা যায়; সেই কর্ম্মেতে যে ব্যক্তি কর্ম্মাভাব দেখিয়া থাকে; এই প্রকার অকর্ম্মে অর্থাৎ কর্ম্মের অভাবেও যে ব্যক্তি কর্ম্ম দেখিয়া থাকে, [অকর্ম্ম অর্থাৎ কর্ম্মনিবৃত্তিতে কি প্রকারে কর্ম্ম দেখিবে, এই প্রকার শঙ্কা করা উচিত নহে, কারণ] প্রবৃত্তি ও নিবৃত্তি এই উভয়ই কর্ত্তার অধীন, [সুতরাং নিবৃত্তিতেও কর্ত্তৃব্যাপার আছে, ইহা নিশ্চিত]; [প্রকৃত কথা এই যে] বস্তুর স্বরূপ না বুঝিয়াই অর্থাৎ পরমার্থ সৎ সেই পরব্রহ্মরূপ বস্তুর তত্ত্বজ্ঞান যাহার হয় নাই তাহারই সকল প্রকার ক্রিয়াকারক প্রভৃতির ব্যবহার, অজ্ঞানক্ষেত্রেই [হইয়া থাকে]। সেই ব্যক্তিই মনুষ্যগণের মধ্যে বুদ্ধিমান্, সেই ব্যক্তিই যুক্ত (অর্থাৎ) যোগী এবং সেই ব্যক্তিই

কৃৎস্নকর্ম্মকৃৎ (অর্থাৎ) সকল কর্ম্মেরই অনুষ্ঠাতা। [এই সকল প্রশংসা বাক্যের দ্বারা] কর্ম্ম ও অকর্ম্মের বিবেকদর্শীর স্তুতি করা যাইতেছে। [এই স্থলে এই প্রকার প্রশ্ন হইতে পারে যে] কর্ম্মেতে যে অকর্ম্ম দর্শন করে ও অকর্ম্মেতে যে কর্ম্ম দর্শন করে ইত্যাদি বিরুদ্ধ বাক্য কি তাৎপর্য্যে বলা যাইতেছে? কর্ম্ম অকর্ম্ম হইতে পারে না এবং অকর্ম্মও কর্ম্ম হইতে পারে না; তাহাই যদি হইল, তবে দ্রষ্টা এই প্রকার বিরুদ্ধ দর্শন কি প্রকারে করিবে?

[এক্ষণে সিদ্ধান্ত কি? তাহাই বলা হইতেছে] বাস্তবপক্ষে যাহা অকর্ম্ম (অর্থাৎ) পরমার্থ সৎ (ব্রহ্ম), তাহাই মূঢ়দৃষ্টি লোকের সমক্ষে কর্ম্মের ন্যায় প্রতিভাসমান হইয়া থাকে এবং কর্ম্মই (প্রপঞ্চ) অকর্ম্মের ন্যায় [পরমার্থ বলিয়া] প্রতীত হয়। এই কারণে [ভগবান্ যাহা বলিয়াছেন তাহা] বিরুদ্ধ নহে। [ইহা যে বুঝিবে] সেই বুদ্ধিমান্ ইত্যাদি বাক্যের দ্বারা, যে বুদ্ধিমত্ত্বের কথা বলা হইয়াছে, তাহার উপপত্তি হইতে পারে এবং বোদ্ধব্যং ইত্যাদি বাক্যে যে পরমার্থতত্ত্বজ্ঞানের কথা বলা হইয়াছে, তাহাও উপপন্ন হইতে পারে [যদি এই ভাবে এই শ্লোকটির ব্যাখ্যা করা যায়]। বিপরীত জ্ঞানের দ্বারা অশুভ হইতে মোক্ষ হইবার সম্ভাবনা নাই। যাহা জানিয়া তুমি অশুভ হইতে মুক্তিলাভ করিবে ইহাও বলা হইয়াছে। সেই কারণে [ইহাই কল্পনা করিতে হইবে যে] প্রাণিগণ কর্ম্ম ও অকর্ম্মকে বিপরীত ভাবেই গ্রহণ করিয়া থাকে; সেই বিপরীত জ্ঞানকে নিরস্ত করিবার জন্যই ভগবান্ বলিয়াছেন যে, যে ব্যক্তি কর্ম্মেতে অকর্ম্ম দর্শন করে ইত্যাদি। বাস্তব পক্ষে এই জগতে কুণ্ড মধ্যে যেমন বদর ফল থাকে, সেইরূপ অকর্ম্মে কর্ম্ম থাকিবে, ইহা সম্ভবপর নহে; এই প্রকার অধর্ম্মের অধিকরণও কর্ম্ম হইতে পারে না; কারণ অকর্ম্মত কর্ম্মের অভাবস্বরূপ। এই কারণে [বলা গিয়াছে যে] মৃগতৃষ্ণায় জলের ন্যায় এবং শুক্তিকাতে রজতের ন্যায় ভ্রান্ত জীবগণ কর্ম্ম ও অকর্ম্মকে বিপরীত ভাবে গ্রহণ করিয়া থাকে। [ইহাই সংসারের স্বভাব]।

কর্ম্ম কর্ম্মই [এবং অকর্ম্ম, অকর্ম্মই আছে] ইহার ব্যভিচার ত কুত্রাপি দৃষ্ট হয় না। এই প্রকার শঙ্কা করাও উচিত নহে; কারণ [দেখিতে পাওয়া যায় যে] নৌকারূঢ় ব্যক্তি, নৌকা চলিতে থাকিলে তটে স্থিত গতিহীন বৃক্ষসমূহেও প্রতিকূল গতি দর্শন করিয়া থাকে এবং অতি দূরবর্ত্তী, সুতরাং চক্ষুর সহিত সম্যক্ প্রকারে অসম্বদ্ধ বস্তু নিকরে গতি থাকিলেও তাহা গতিহীন বলিয়াও লোকে দেখিয়া থাকে। এই প্রকারেই এ সংসারে, অকর্ম্ম (অর্থাৎ)

আত্মাতে কর্ম্ম (প্রপঞ্চ) দর্শন হইয়া থাকে এবং কর্ম্ম (অর্থাৎ) প্রপঞ্চে আত্ম-ভ্রান্তি হইয়া থাকে, ইহাকেই বিপরীত দর্শন বলিয়া থাকে, ইহারই নিরাকরণ করিবার জন্য বলা হইতেছে, যে কর্ম্মণ্যকর্ম্ম ইত্যাদি। এই বিষয়ের উত্তর প্রদত্ত হইলেও, বারংবার অত্যন্ত ভ্রান্তিজ্ঞানের দ্বারা ভাবিত হয় বলিয়া প্রাণিগণ অতিশয় মোহ-পরবশ হইয়া থাকে; অনেকবার আত্মতত্ত্ব বিষয়ে সদুপদেশ প্রাপ্ত হইলেও তাহা বিস্মৃত হয় এবং মিথ্যা প্রসঙ্গ সকলের বারংবার অবতারণা করিয়া বৃথা নানাপ্রকার শঙ্কা করিয়া থাকে; এই কারণে ভগবান্ পুনঃ পুনঃ এই বিষয়ের উত্তর দিতেছেন। পরমার্থতত্ত্বের অত্যন্ত দুর্জ্ঞেয়ত্ব বিবেচনা করিয়াও [তিনি পুনঃ পুনঃ এইসকল উত্তর দিতেছেন]; "অব্যক্তোঽয়মচিন্ত্যোঽয়ম্" এই শ্লোক এবং 'ন জায়তে ম্রিয়তে' ইত্যাদি শ্লোকের দ্বারা প্রতিপাদন করা হইয়াছে, আত্মাতে কর্ম্ম হইতে পারে না, ইহা শ্রুতি স্মৃতি ও ন্যায়বলে সিদ্ধ এবং এই বিষয়ে আরও অনেক কথা বলা যাইবে। সেই অকর্ম্ম (অর্থাৎ) কর্ম্মাভাবরূপ আত্মাতে কর্ম্মরূপ বিপরীত পদার্থের ভ্রান্তিজ্ঞান চিরদিন হইতেই চলিয়া আসিতেছে।

যে কারণ [ভগবান্ই বলিয়াছেন যে] কি কর্ম্ম এবং কি অকর্ম্ম এই বিষয়ে পণ্ডিতগণও মোহিত। কর্ম্মের আশ্রয় দেহ ও ইন্দ্রিয় প্রভৃতি, [কিন্তু] সেই দেহাদির ধর্ম্ম কর্ম্মসমূহ আত্মাতে আরোপিত করিয়া [ভ্রান্ত জীব] ভাবিয়া থাকে যে, "আমি কর্ত্তা, আমার ইহা কর্ম্ম, আমি ইহার ফলভোগ করিব।" এই প্রকার দেহ ও ইন্দ্রিয়ের ব্যাপারনিবৃত্তি এবং সেই নিবৃত্তিজনিত সুখিত্বও আত্মাতে আরোপিত করিয়া [ভ্রান্ত জীব] বোধ করিয়া থাকে যে, "আমি এক্ষণে কিছুই করিতেছি না, আমি স্থির হইয়া রহিয়াছি এবং [নিষ্ক্রিয়ত্বপ্রযুক্ত] আমি এক্ষণে সুখী" ইত্যাদি। সেই এই প্রকার স্বভাবাক্রান্ত সংসারের লোকের এই প্রকার বিপরীত দর্শন নিরাকরণ করিবার জন্য ভগবান্ "কর্ম্মণ্য-কর্ম্ম" ইত্যাদি এই বাক্য বলিয়াছেন। এই স্থলে [ইহাও দেখিতে হইবে যে] কর্ম্ম কর্ম্মই [আছে] এবং দেহ ও ইন্দ্রিয়াদিই কর্ম্মের আশ্রয়, [তথাপি] সেই কর্ম্ম অবিক্রিয়; সুতরাং কর্ম্মরহিত আত্মাতে সকল লোকই কর্ম্মের আরোপ করিয়া থাকে; কারণ [দেখিতে পাওয়া যায় যে] "আমি করিতেছি" এই প্রকার অভিমান পণ্ডিতেরও আছে। এই কারণে আত্মার ধর্ম্ম বলিয়া কর্ম্ম সকলের জ্ঞানগোচর হইলেও প্রতিলোমভাবে অকর্ম্ম অর্থাৎ কর্ম্মের [ঐকান্তিক] অভাব যে ব্যক্তি প্রকৃতভাবে দর্শন করিয়া থাকে, [যেমন নৌকারূঢ় ব্যক্তির

নিকট তীরস্থ বৃক্ষনিকরে গতি প্রতীত হইলেও, বিবেকদর্শী ব্যক্তি ঐ সকল বৃক্ষে প্রকৃতপ্রস্তাবে গতির অভাবই বিলোকন করেন], এইরূপ অকর্ম্ম অর্থাৎ কার্য্যকরণপ্রভৃতি ক্রিয়ার অভাব [ যাহা কর্ম্মের ন্যায় আত্মাতে আরোপিত হইয়া থাকে, কারণ ঐ সকল ব্যাপারাভাব লোক আত্মাতে আরোপ করিয়াই ব্যবহার করিয়া থাকে যে, "আমি এইক্ষণে কিছুই করিতেছি না, আমি বেশ সুখে আছি" ইত্যাদি ] ঐ সকল পূর্ব্বোক্ত ক্রিয়ার অভাবেও যে ব্যক্তি কর্ম্ম ( অর্থাৎ ) সংসারধর্ম্ম রহিয়াছে, ইহা দেখিয়া থাকেন, সেই ব্যক্তিই প্রকৃতরূপে কর্ম্ম ও অকর্ম্মের বিভাগ বুঝিয়া থাকেন; সেই ব্যক্তি মনুষ্যগণের মধ্যে পণ্ডিত এবং সেই ব্যক্তিই যোগী; তিনিই সকল কর্ম্মের অনুষ্ঠাতা এবং তিনিই সকল প্রকার অশুভ হইতে মুক্তিলাভ করিয়া কৃতকৃত্য হইয়া থাকেন—ইহাই তাৎপর্য্যার্থ।

কোন কোন পণ্ডিত এই শ্লোকটির আর এক প্রকার ব্যাখ্যা করিয়াছেন, কি প্রকার? [ তাহা বলা যাইতেছে ] ঈশ্বরার্থ যাহার অনুষ্ঠান করা যায়, সেই সকল নিত্যকর্ম্মই অকর্ম্ম শব্দের প্রতিপাদ্য; কারণ ঐ সকল কর্ম্মের দ্বারা সংসারবন্ধরূপ ফল হয় না। কর্ম্মশব্দের এই প্রকার অর্থ [ অবশ্য ] গৌণীবৃত্তি দ্বারা প্রকাশিত হইয়া থাকে; [ গৌণীবৃত্তি লক্ষণাবিশেষ, অভিধেয় অর্থের অন্বয় বাধিত হইলে শব্দের যে শক্তিবিশেষের দ্বারা অভিধেয় অর্থের সদৃশ আর একটি বস্তু প্রতিপন্ন হয়, সেই লক্ষণাশক্তিকেই গৌণীবৃত্তি বলা যায় ]। নিত্য কর্ম্মসমূহের অকরণ কর্ম্মশব্দের অর্থ; নিত্যকর্ম্ম না করিলে যেহেতু নরকাদি প্রত্যবায়রূপ ফল হয়, এই কারণে নিত্যকর্ম্মের অকরণও গৌণীবৃত্তির দ্বারা কর্ম্মশব্দের অর্থ [ বলিয়া বুঝিতে হইবে ]; তাহার মধ্যে যে ব্যক্তি নিত্যকর্ম্মে ফল ( নরকাদি ) হয় না বলিয়া তাহাকে অকর্ম্ম বলিয়া বোধ করে, যেমন ধেনু গো হইলেও যদি দুগ্ধাদি ফল না দেয়, তাহা হইলে, তাহাকে "অগো" বলা যায়, সেইরূপ নিত্যকর্ম্মের অকরণরূপ অকর্ম্মে যে ব্যক্তি নরকাদি ফলদায়িত্ব আছে বলিয়া, 'উহা কর্ম্ম' এইরূপ জ্ঞান করিয়া থাকে, সেই ব্যক্তিই বুদ্ধিমান্ [ ইত্যাদি ]; এই প্রকার ব্যাখ্যা করা যুক্তিযুক্ত নহে। কারণ, এই প্রকার জ্ঞানের দ্বারা অশুভ হইতে মোক্ষলাভ কিছুতেই সম্ভবপর নহে। এই প্রকার ব্যাখ্যা করিলে, "যাহা জানিয়া তুমি অশুভ হইতে মুক্তিলাভ করিতে পারিবে" এই প্রকার ভগবানের বাক্য বিরুদ্ধ হইয়া উঠে। কি প্রকারে? [ তাহা বলি ] নিত্যকর্ম্মের অনুষ্ঠানে অশুভ হইতে মোক্ষ হইতে পারে, ইহা স্বীকার

করিতে পারা যাইলেও, নিত্যকর্ম্মের ফল নাই এই প্রকার জ্ঞানমাত্রেই যে অশুভ হইতে মোক্ষ হইবে, ইহা কখন সম্ভবপর হইতে পারে না। নিত্যকর্ম্মের ফলাভাব-জ্ঞান অশুভ-মোক্ষের কারণ বলিয়া কোন স্থলে বিহিত হয় নাই, এবং নিত্যকর্ম্মের জ্ঞানও অশুভের মোক্ষহেতু বলিয়া কোন স্থলে উক্ত হয় নাই; ভগবান্‌ও গীতাশাস্ত্রের কুত্রাপি এই প্রকার বলেন নাই।

এই দোষ আছে বলিয়া অকর্ম্মেতে কর্ম্মদর্শন [ করিতে হইবে এই প্রকার ব্যাখ্যাও বুক্তিসঙ্গত নহে বলিয়া ] নিরস্ত হইতেছে। অকর্ম্মেতে কর্ম্ম দর্শন করিতে হইবে, এই প্রকার এই স্থানে বিহিত হইতেছে, ইহা বলা যায় না; নিত্যকর্ম্মের অকরণে প্রত্যবায় হয় বলিয়া, তাহার জ্ঞানে যে অশুভনিবৃত্তিরূপ কোন ফল হইবে, তাহা হইতে পারে না। নিত্যকর্ম্মের অকরণ এস্থলে জ্ঞেয় বলিয়াও বিহিত হইতেছে না। কর্ম্মকে অকর্ম্ম বলিয়া দর্শন করাকে মিথ্যাজ্ঞান কহে। সেই মিথ্যাজ্ঞান হইতে অশুভ নিবৃত্তি, বুদ্ধিমত্তা যুক্ততা ও কৃৎস্নকর্ম্ম-কারিত্বাদিরূপ [ গীতোক্ত ] ফল যে হইতে পারে, ইহা সম্ভবপর নহে এবং এতাদৃশ মিথ্যাজ্ঞানের স্তুতিও সম্ভবপর নহে। মিথ্যাজ্ঞানই সাক্ষাৎ অশুভরূপ। তাহার দ্বারা আবার কি প্রকারে অন্য অশুভ হইতে মোক্ষলাভ হইবে? অন্ধকার অন্ধকারের নিবর্ত্তক হইতে পারে না।

যদি বল, কর্ম্মে যে অকর্ম্ম দর্শন কিংবা অকর্ম্মে যে কর্ম্ম-দর্শন, তাহা মিথ্যা জ্ঞান নহে, তবে কি? উহা ফলাভাবরূপ সাম্য-নিবন্ধন গৌণদর্শন [ কোন একটি শব্দ দ্বারা তাহার শক্যার্থ প্রকাশ না করিয়া শক্যার্থের সদৃশ অর্থ যদি লক্ষণা দ্বারা প্রকাশ করা হয়, তবে সেই শক্যার্থ সদৃশ বস্তুর জ্ঞানকে গৌণদর্শন কহা যায়; বস্তুর স্বরূপ একেবারে না বুঝিয়া তাহাকে অন্যরূপে যদি বুঝা যায়, তাহা হইলে ঐ জ্ঞানকে মিথ্যাজ্ঞান কহা যায়; যেমন শুক্তিতে রজতজ্ঞান মিথ্যাজ্ঞান; কিন্তু উহা গৌণদর্শন নহে। তেজস্বী কোন পুরুষকে দেখিয়া যদি বলা যায় যে, এই ব্যক্তি সিংহ, তাহা হইলে এই সিংহ শব্দের শক্যার্থ সদৃশ ঐ তেজস্বী ব্যক্তির যে জ্ঞান সিংহ শব্দের দ্বারা হইয়া থাকে, তাহাকে গৌণসিংহ জ্ঞান কহে; এই প্রকার জ্ঞানকেই গৌণদর্শন কহে; ইহা মিথ্যাজ্ঞান হইতে পারে না; তাহার কারণ এই যে, এইরূপ স্থলে, প্রকৃত বস্তুর স্বরূপ না বুঝিয়া অন্যরূপে তাহার জ্ঞান হয় না। ] তাহাও ঠিক নহে; কারণ, শাস্ত্রে গৌণ কর্ম্মাকর্ম্ম বিজ্ঞান হইতেও কোন প্রকার ফল শ্রুত হয় নাই। এই প্রকার শ্রুত-হানি এবং অশ্রুত-পরিকল্পনা করিয়া যে কোন বিশেষ ফললাভ

হইতেছে, তাহাও বলা যায় না। স্পষ্ট শব্দের দ্বারাও ত ইহা বলা যাইতে পারিত যে, নিত্যকর্ম্মের করণে কোন প্রকার ফল নাই। কিন্তু তাহাদিগের অকরণে নরকে পতন হয়। এই প্রকার স্পষ্টভাবে বলা সম্ভবপর হইলেও "কর্ম্মণ্যকর্ম্ম যঃ পশ্যেৎ" ইত্যাদিরূপে পরব্যামোহকর কপটমার্গ অবলম্বন করিবায় প্রয়োজন কি? এই প্রকার কপট বাক্যের দ্বারা কোন বস্তুকে রক্ষা করিতে হইবে, তাহাও বলা যায় না। এই প্রকার বক্র রীতিতে বারংবার অন্য শব্দের দ্বারা উপদেশ প্রদান করিলেই যে বস্তু ভাল করিয়া বুঝিতে পারা যায়, তাহাও নহে। তোমার কর্ম্মেতেই অধিকার আছে, এই বাক্যের দ্বারা এই প্রকার অর্থ অতি স্ফুটভাবেই বলা হইয়াছে। ঐ বিষয় আবার বলিবারও কোন প্রয়োজন নাই। সর্ব্বত্র যাহা প্রশস্ত ও কর্ত্তব্য, তাহারই বোধ করান উচিত; যাহা নিস্প্রয়োজন তাহা [শাস্ত্রে] বোদ্ধব্যরূপে নির্দ্দিষ্ট হইতে পারে না।

মিথ্যাজ্ঞান কখনই বোদ্ধব্য হইতে পারে না, সেই মিথ্যা জ্ঞানের দ্বারা প্রত্যুপস্থাপিত অসৎ অর্থ বুঝিয়াও কোন ফল নাই। [আর একটি বিষয় দেখিতে হইবে যে] নিত্য কর্ম্মের অকরণ এই শব্দ দ্বারা আমরা যাহা বুঝি তাহা অভাব; সেই অভাব হইতে প্রত্যবায়রূপ ভাব বস্তুর উৎপত্তি হইতে পারে না, "নাসতো বিদ্যতে ভাবঃ" এই শ্লোকের ব্যাখ্যাকালেও "কেমন করিয়া অসৎ হইতে সৎ উৎপন্ন হইবে" ইত্যাদি শ্রুতির উল্লেখ করিয়া, এই বিষয়টি আমি প্রদর্শন করিয়া আসিয়াছি যে, অসৎ হইতে সতের জন্ম কিছুতেই হইতে পারে না। অসৎ হইতে সতের জন্ম হয় এই কথা যিনি বলেন, তিনি ইহাও বলিতে পারেন যে, সৎ অসৎ হয় এবং অসৎও সৎ হয়। প্রকৃতপক্ষে এই প্রকার হইতে পারে না; কারণ ইহা সর্ব্বপ্রকার প্রমাণের বিরুদ্ধ। শাস্ত্রও যে নিষ্ফল কর্ম্মের বিধান করিতে পারে, তাহাও স্বীকার করা যাইতে পারে না। নিত্যকর্ম্মের অনুষ্ঠান দুঃখস্বরূপ; [অথচ] তাহার দ্বারা কোন ফল লাভও হয় না। [কেহই] জ্ঞান পূর্ব্বক নিষ্ফল অথচ দুঃখকর কার্য্যের অনুষ্ঠান করে না। নিত্যকর্ম্মের অকরণে নরকপাত হয়, ইহা স্বীকার করিলেও শাস্ত্র অনর্থকরই হইয়া উঠে। কারণ নিত্যকর্ম্মের করণেও ক্লেশ, অকরণেও নরকাদিরূপ ক্লেশ, উভয় প্রকারেই শাস্ত্র নিষ্ফল ইহাই কল্পিত হইয়া উঠে। নিত্যকর্ম্মের দ্বারা মোক্ষলাভ হয়, ইহা বলিয়া আবার যদি বল যে নিত্যকর্ম্ম নিষ্ফল, তাহা হইলে নিজের অভ্যুগমের সহিতই বিরোধ হইয়া উঠে। এই সকল কারণে [বলিতে

হইতেছে যে ] "কর্ম্মণ্যকর্ম্ম যঃ" ইত্যাদি শ্লোকের যথাশ্রুত অর্থই করিতে হইবে. এবং সেই প্রকারেই আমরা এই শ্লোকের ব্যাখ্যাও করিয়াছি ॥ ১৮

যস্য সর্ব্বে সমারম্ভাঃ কামসঙ্কল্পবর্জ্জিতাঃ।
জ্ঞানাগ্নিদগ্ধকর্ম্মাণং তমাহুঃ পণ্ডিতং বুধাঃ ॥ ১৯

অন্বয়। যস্য সর্ব্বে সমারম্ভাঃ ( কর্ম্মাণি ) কামসঙ্কল্পবর্জ্জিতাঃ, বুধাঃ তং জ্ঞানাগ্নিদগ্ধকর্ম্মাণং পণ্ডিতম্ আহুঃ ॥ ১৯

অনুবাদ। যাঁহার সকল কার্য্যই কাম ও সঙ্কল্পরহিত, জ্ঞানিগণ, সেই জ্ঞানরূপ অগ্নিদ্বারা দগ্ধকর্ম্মা পুরুষকে পণ্ডিত বলিয়া থাকেন ॥ ১৯

ভাষ্য। তদেতৎ কর্ম্মণি অকর্ম্মাদিদর্শনং স্তূয়তে যস্যেতি। যস্য যথোক্তদর্শিনঃ সর্ব্বে যাবন্তঃ সমারম্ভাঃ কর্ম্মাণি, সমারভ্যন্ত ইতি সমারম্ভাঃ কামসঙ্কল্প-বর্জ্জিতাঃ কামৈস্তৎকারণৈঃ সঙ্কল্পৈশ্চ বর্জ্জিতাঃ মুধৈব চেষ্টামাত্রম্ অনুষ্ঠীয়ন্তে। প্রবৃত্তেন চেৎ লোকসংগ্রহার্থং নিবৃত্তেন চেৎ জীবনমাত্রার্থং তং জ্ঞানাগ্নিদগ্ধকর্ম্মাণং কর্ম্মাদাবকর্ম্মাদিদর্শনং জ্ঞানং তদেবাগ্নিস্তেন জ্ঞানাগ্নিনা দগ্ধানি শুভাশুভলক্ষণানি কর্ম্মাণি যস্য তম্ আহুঃ পরমার্থতঃ পণ্ডিতং বুধা ব্রহ্মবিদঃ ॥ ১৯

আনন্দগিরি টীকা। কর্ম্মণ্যকর্ম্মদর্শনং পূর্ব্বোক্তং স্তোতুমুত্তরশ্লোকং প্রস্তৌতি—তদেতদিতি। যথোক্তদর্শিত্বং পূর্ব্বোক্তদর্শনসম্পন্নত্বম্। সমারম্ভ-শব্দস্য কর্ম্মবিষয়ত্বং ন রূঢ়্যা কিন্তু ব্যুৎপত্ত্যেত্যাহ—সমারভ্যন্তইতীতি। কামসঙ্কল্পবর্জ্জিতত্বে কথং কর্ম্মণামনুষ্ঠানমিত্যাশঙ্ক্যাহ—মুধৈবেতি। উদ্দেশ্যফলা-ভাবে তেষামনুষ্ঠানং যাদৃচ্ছিকং স্যাদিত্যাশঙ্ক্য প্রবৃত্তেন নিবৃত্তেন বা তেষামনুষ্ঠানং যাদৃচ্ছিকং স্যাদিতি বিকল্পক্রমেণ নিরস্যতি—প্রবৃত্তেনেত্যাদিনা। জ্ঞানাগ্নী-ত্যাদি বিভজতে—কর্ম্মাদাবিতি। যথোক্তজ্ঞানং যোগ্যমেব দহতি নাযোগ্যমিতি বিবক্ষিতত্বাৎ তস্মিন্নগ্নিপদম্। যথোক্তবিজ্ঞানবিরহিণামপি বৈশেষিকাদীনাং পণ্ডিতত্বপ্রসিদ্ধিমাশঙ্ক্য তেষাং পণ্ডিতাভাসত্বং বিবক্ষিত্বা বিশিনষ্টি পরমার্থতইতি ॥ ১৯

অনুবাদ। সেই এবংবিধ কর্ম্মে অকর্ম্মাদি দর্শনের স্তুতি করা যাইতেছে যে যস্যেত্যাদি [ যথোক্তদর্শী যে ব্যক্তির সকল সমারম্ভ ( অর্থাৎ ) কর্ম্ম, যাহা আরম্ভ করা যায় তাহাকে সমারম্ভ কহে, [ এই কারণে সমারম্ভ শব্দের অর্থ কর্ম্ম, কর্ম্মেরও আরম্ভ হয় ] কামসঙ্কল্পবর্জ্জিত ( অর্থাৎ ) কাম ও তাহার কারণ সঙ্কল্প হইতে একেবারে নির্ম্মুক্ত। ( অর্থাৎ ) সে ব্যক্তির যাহা

কিছু কর্ম্ম, তাহা কেবল স্বতঃ প্রয়োজনশূন্য, কেবল চেষ্টা স্বরূপেই অনুষ্ঠিত হইয়া থাকে। সে ব্যক্তি যদি সাংসারিক কার্য্যে প্রবৃত্তিপর হয়, তাহা হইলে তাহার ফল লোকসংগ্রহ ব্যতিরিক্ত আর কিছুই নহে। আর সে ব্যক্তি যদি সন্ন্যাসী হয়, তাহা হইলে তাহার যাহা কিছু চেষ্টা, তাহা কেবল [ কোনরূপে ] জীবন ধারণের জন্য। সেই জ্ঞানাগ্নিদগ্ধকর্ম্মা পুরুষকে ব্রহ্মবিদ্‌গণ পরমার্থতঃ পণ্ডিত বলিয়া থাকেন। [ ইহার ভাবার্থ এই যে—কর্ম্মাদিতে অকর্ম্মাদিদর্শনকে জ্ঞান কহা যায়—সেই জ্ঞানরূপ অগ্নি যাহার শুভাশুভ কর্ম্ম সকলকে দগ্ধ করিয়াছে অর্থাৎ যাহার কর্ম্মসমূহ আর দুঃখ বা সুখরূপ ফল প্রসব করিতে সমর্থ হয় না ; এই কারণ তাহার কর্ম্ম দগ্ধ হইয়াছে—এইরূপ নির্দ্দেশ করা হইতেছে ; তাহাকেই জ্ঞানাগ্নিদগ্ধকর্ম্মা বলা যায় ] ॥ ১৯

ত্যক্ত্বা কর্ম্মফলাসঙ্গং নিত্যতৃপ্তো নিরাশ্রয়ঃ।
কর্ম্মণ্যভিপ্রবৃত্তোঽপি নৈব কিঞ্চিৎ করোতি সঃ ॥ ২০

অন্বয়। [ যঃ ] কর্ম্মফলাসঙ্গং ত্যক্ত্বা নিত্যতৃপ্তঃ ( বিষয়েষু নিরাকাঙ্ক্ষঃ ) নিরাশ্রয়ঃ [ চ ] সন্ কর্ম্মণ্যপি অভিপ্রবৃত্তঃ [ ভবতি ] সঃ নৈব কিঞ্চিৎ করোতি ( কর্ম্মফলেন যুক্তো ন ভবতীত্যর্থঃ ) ॥ ২০

অনুবাদ। যে ব্যক্তি বিষয়ে আকাঙ্ক্ষাহীন এবং নিরবলম্ব হইয়া কর্ম্মফলে আসক্তিপরিহারপূর্ব্বক [ বিহিত ] কর্ম্মে প্রবৃত্ত হন, [ প্রকৃত পক্ষে ] সে ব্যক্তি কিছুই করেন না ॥ ২০

ভাষ্য। যস্ত্বকর্ম্মাদিদর্শী সোঽকর্ম্মাদিদর্শনাদেব নিষ্কর্ম্মা সংন্যাসী জীবনমাত্রার্থচেষ্টঃ সন্ কর্ম্মণি ন প্রবর্ত্ততে যদ্যপি প্রাগ্‌বিবেকতঃ প্রবৃত্তঃ। যস্তু প্রারব্ধকর্ম্মা সন্নুত্তরকালমুৎপন্নাত্মসম্যগ্‌দর্শনঃ স্যাৎ স কর্ম্মণি প্রয়োজনমপশ্যন্ সসাধনং কর্ম্ম পরিত্যজত্যেব। স কুতশ্চিন্নিমিত্তাৎ কর্ম্মপরিত্যাগাসম্ভবে সতি, কর্ম্মণি তৎফলে চ সঙ্গরহিততয়া স্বপ্রয়োজনাভাবাৎ লোকসংগ্রহার্থং পূর্ব্ববৎ কর্ম্মণি প্রবৃত্তোঽপি নৈব কিঞ্চিৎ করোতি জ্ঞানাগ্নিদগ্ধকর্ম্মত্বাৎ তদীয়ং কর্ম্ম অকর্ম্মৈব সম্পদ্যতে ইত্যেতমর্থং দর্শয়িষ্যন্নাহ ত্যক্ত্বেতি। ত্যক্ত্বা কর্ম্মসু অভিমানং ফলাসঙ্গঞ্চ যথোক্তেন জ্ঞানেন নিত্যতৃপ্তো নিরাকাঙ্ক্ষো বিষয়েষ্বিত্যর্থঃ। নিরাশ্রয় আশ্রয়রহিতঃ। আশ্রয়োনাম যদাশ্রিত্য সিসাধয়িষতি। দৃষ্টাদৃষ্টেষ্টফলসাধনাশ্রয়রহিতঃ ইত্যর্থঃ। বিদুষা ক্রিয়মাণং কর্ম্ম পরমার্থতোঽকর্ম্মৈব তস্য নিষ্ক্রিয়াত্মদর্শনসম্পন্নত্বাৎ। তেনৈবংভূতেন প্রয়োজনাভাবাৎ সসাধনং কর্ম্ম

পরিত্যক্তব্যমেবেতি প্রাপ্তে ততো নির্গমাসম্ভবাৎ লোকসংগ্রহচিকীর্ষয়া শিষ্টবিগর্হণাপরিজিহীর্ষয়া বা পূর্ব্ববৎ কর্ম্মণ্যভিপ্রবৃত্তোঽপি নিষ্ক্রিয়াত্মদর্শনসম্পন্নত্বান্নৈব কিঞ্চিৎ করোতি সঃ॥ ২০

আনন্দগিরিটীকা। বিবেকাৎ পূর্ব্বং কর্ম্মণি প্রবৃত্তাবপি সতি বিবেকে তত্র ন প্রবৃত্তিরিত্যাশঙ্ক্যাঙ্গীকরোতি—যস্ত্বিতি। বিবেকাৎ পূর্ব্বমভিনিবেশেন প্রবৃত্তস্য বিবেকানন্তরমভিনিবেশাভাবাৎ প্রবৃত্ত্যসম্ভবেপি জীবনমাত্রমুদ্দেশ্য প্রবৃত্ত্যাভাসঃ সম্ভবতীত্যর্থঃ। সত্যপি বিবেকে তত্ত্বসাক্ষাৎকারানুদয়াৎ কর্ম্মণি প্রবৃত্তস্য কথং তত্ত্যাগঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ—যস্তু প্রারব্ধেতি। ত্যক্ত্বেত্যাদিসমনন্তরশ্লোকমবতারয়িতুং ভূমিকাং কৃত্বা তদবতারণপ্রকারং দর্শয়তি—স কুতশ্চিদিতি। লোকসংগ্রহাদিনিমিত্তং বিবক্ষিতং কর্ম্মপরিত্যাগাসম্ভবে সতি তস্মিন্ প্রবৃত্তোঽপি নৈব করোতি কিঞ্চিদিতি সম্বন্ধঃ। কর্ম্মণি প্রবৃত্তো ন করোতি কর্ম্মেতি কথমুচ্যতে তত্রাহ—স্বপ্রয়োজনাভাবাদিতি। কথং তর্হি কর্ম্মণি প্রবর্ত্ততে তত্রাহ—লোকেতি। প্রবৃত্তেরর্থক্রিয়াকারিত্বাভাবং পশ্বাদিভিশ্চাবিশেষাদিতি ন্যায়েন ব্যাবর্ত্তয়তি—পূর্ব্ববদিতি। কথং তর্হি বিবেকিনামবিবেকিনাঞ্চ বিশেষঃ স্যাদিত্যাশঙ্ক্য কর্ম্মাদৌ সঙ্গাসঙ্গাভ্যামিত্যাহ—কর্ম্মণীতি। উক্তেঽর্থে সমনন্তরশ্লোকমবতারয়তি—জ্ঞানাগ্নীতি। এতমর্থং দর্শয়িষ্যন্নিমং শ্লোকমাহেতি যোজনা। যথোক্তং জ্ঞানং কূটস্থাত্মদর্শনং তেন স্বরূপভূতং সুখং সাক্ষাদনুভূয় কর্ম্মণি তৎফলে চ সঙ্গমপাস্য বিষয়েষু নিরপেক্ষশ্চেষ্টতে বিদ্বানিত্যাহ—ত্যক্ত্বেত্যাদিনা। ইষ্টসাধনমপেক্ষস্য কুতো নিরপেক্ষত্বমিত্যাশঙ্ক্য বিশিনষ্টি—নিরাশ্রয়ইতি। যদাশ্রিত্যেতি যচ্ছব্দেন ফলসাধনমুচ্যতে। আশ্রয়রহিত ইত্যস্যার্থং স্পষ্টয়তি—দৃষ্টেতি। তেন জ্ঞানবতা পুরুষেণৈবম্ভূতেন ত্যক্ত্বা কর্ম্মফলাসঙ্গমিত্যাদিনা বিশেষিতেনেত্যর্থঃ। ততঃ সমাধানাৎ কর্ম্মণঃ সকাশাদিতি যাবৎ। নির্গমাসম্ভবে হেতুমাহ—লোকেত্যাদিনা। পূর্ব্ববৎ জ্ঞানোদয়াৎ প্রাগবস্থায়ামিবেত্যর্থঃ অভিপ্রবৃত্তোঽপি লোকদৃষ্ট্যেতি শেষঃ, নৈব করোতি কিঞ্চিদিতি স্বদৃষ্ট্যেতি দ্রষ্টব্যম্॥ ২০

অনুবাদ। যে ব্যক্তি অকর্ম্মাদিদর্শী [ অর্থাৎ ব্রহ্মবিৎ ] তিনি অকর্ম্মাদি দর্শনের প্রসাদেই নিষ্ক্রিয় ও সন্ন্যাসী, কেবল জীবন মাত্র রক্ষার জন্য কর্ম্মে প্রবৃত্ত সেই ব্যক্তি, বিবেক জ্ঞান হইবার পূর্ব্বে প্রবৃত্ত হইলেও সেই অবস্থার কোন বিহিত কর্ম্মে আর প্রবৃত্তিমান্ হন্ না। যে ব্যক্তি কিন্তু, প্রথমে কর্ম্মে প্রবৃত্ত হইয়া পরে সম্যক্ প্রকারে আত্মদর্শন লাভ করিতে সমর্থ হন, সেই

ব্যক্তিও কর্ম্মে কোন প্রকার প্রয়োজন না দেখিতে পাইয়া, তাহা পরিত্যাগই করিয়া থাকেন। কিন্তু কোন কারণে কর্ম্ম পরিত্যাগ [ তাঁহার নিকটে ] অসম্ভব হইলে, কর্ম্মে ও তাহার ফলে সঙ্গ না থাকায় নিজের কোন প্রকার প্রয়োজন না থাকিলেও লোকসংগ্রহার্থ সেই ব্যক্তি পূর্ব্ববৎ কর্ম্মে প্রবৃত্ত হন; কিন্তু প্রবৃত্ত হইলেও, বাস্তব পক্ষে কিছুই করেন না। জ্ঞানরূপ অগ্নিদ্বারা তাঁহার কর্ম্ম দগ্ধ হইয়াছে বলিয়া, তাঁহার কর্ম্ম কর্ম্মই নহে, ইহা দেখাইবার জন্য ভগবান্ বলিতেছেন যে ত্যক্ত্বেত্যাদি। বিহিত কর্ম্মসমূহে অভিমান ও ফলাসক্তি পরিত্যাগপূর্ব্বক যথোক্ত জ্ঞানের সাহায্যে নিত্যতৃপ্ত ( অর্থাৎ ) বিষয়সমূহে নিরভিলাষ এবং নিরাশ্রয় ( অর্থাৎ ) দৃষ্ট ও অদৃষ্ট সাধনসমূহে আশ্রয়-বর্জ্জিত; যাহাকে অবলম্বন করিয়া লোক পুরুষার্থ সাধন করিতে ইচ্ছা করিয়া থাকে, তাহারই নাম আশ্রয়। আত্মতত্ত্বজ্ঞপুরুষ কোন কর্ম্ম করিলেও [ বাস্তব পক্ষে ] ঐ কর্ম্ম কর্ম্মই নহে; কারণ তিনি নিষ্ক্রিয় আত্মার প্রকৃত স্বরূপের উপলব্ধি করিয়াছেন। সেই নিরাশ্রয় ও নিত্যতৃপ্ত আত্মতত্ত্বজ্ঞ ব্যক্তির, স্বীয় কোন প্রকার প্রয়োজন নাই বলিয়া, সাধনের সহিত কর্ম্ম পরিত্যাগ করাই উচিত, এই প্রকার সম্ভাবনা যদি করা যায়, তাহা হইলে, তাহারও নিরাকরণ করিবার জন্য [ ভগবান্ বলিতেছেন যে ] [ জীবিত ব্যক্তির পক্ষে ] কর্ম্ম একেবারে না করিয়া থাকা অসম্ভব; এই জন্য সেই ব্যক্তি [ পূর্ব্বোক্ত প্রকারে ] লোক-সংগ্রহের জন্যই হউক কিংবা শিষ্টজনের নিকট সম্ভাবিত নিন্দার পরিহার করিবার ইচ্ছায়ই হউক, পূর্ব্বের ন্যায় কর্ম্মে প্রবৃত্ত হইলেও নিষ্ক্রিয় আত্মার তত্ত্বজ্ঞান তাঁহার হইয়াছে বলিয়া [ প্রকৃতপক্ষে ] তিনি কিছুই করেন না॥ ২০

নিরাশীর্যতচিত্তাত্মা ত্যক্তসর্ব্বপরিগ্রহঃ।
শারীরং কেবলং কর্ম্ম কুর্ব্বন্নাপ্নোতি কিল্বিষম্॥ ২১

অন্বয়। নিরাশীঃ যতচিত্তাত্মা [ তথা ] ত্যক্তসর্ব্বপরিগ্রহঃ [ সন্ ] কেবলং শারীরং কর্ম্ম কুর্ব্বন্ [ জ্ঞানী ] কিল্বিষং ( পাপং পুণ্যং বা ) ন আপ্নোতি॥ ২১

অনুবাদ। কামনাহীন, জিতেন্দ্রিয় এবং সকল প্রকার বিষয়ে আসক্তি-বর্জ্জিত জ্ঞানী কেবল শরীরস্থিতিমাত্রহেতু কর্ম্মের অনুষ্ঠান করিলেও কোন প্রকার পাপ বা পুণ্য লাভ করেন না॥ ২১

ভাষ্য। যঃ পুনঃ পূর্ব্বোক্তবিপরীতঃ প্রাগেব কর্ম্মারম্ভাৎ ব্রহ্মণি সর্ব্বান্তরে প্রত্যগাত্মনি নিষ্ক্রিয়ে সংজাতাত্মদর্শনঃ স দৃষ্টাদৃষ্ট-বিষয়াশীর্বিবর্জ্জিততয়া

দৃষ্টাদৃষ্টার্থে কর্ম্মণি প্রয়োজনমপশ্যন্ সসাধনং কর্ম্ম সংন্যস্য শরীরযাত্রামাত্রচেষ্টঃ যতির্জ্ঞাননিষ্ঠো মুচ্যতে ইত্যেতমর্থং দর্শয়িতুমাহ—নিরিতি। নিরাশীর্নির্গতা আশিষো যস্মাৎ স নিরাশীঃ যতচিত্তাত্মা চিত্তমন্তঃকরণমাত্মা বাহ্যঃ কার্য্যকরণ-সঙ্ঘাতঃ তাবুভাবপি যতৌ সংযতৌ যেন স যতচিত্তাত্মা। ত্যক্তসর্ব্বপরিগ্রহঃ ত্যক্তঃ সর্ব্বঃ পরিগ্রহো যেন স ত্যক্তসর্ব্বপরিগ্রহঃ শারীরং শরীরস্থিতিমাত্রপ্রয়োজনং কেবলং তত্রাপি অভিমানবর্জ্জিতং কর্ম্ম কুর্ব্বন্ নাপ্নোতি ন প্রাপ্নোতি কিল্বিষম্ অনিষ্টাখ্যং পাপং ধর্ম্মং চ ধর্ম্মোঽপি মুমুক্ষোঃ কিল্বিষমেব বন্ধাপাদকত্বাৎ।

কিঞ্চ শারীরং কেবলং কর্ম্মেত্যত্র কিং শরীরনির্ব্বর্ত্ত্যং শারীরং কর্ম্ম অভিপ্রেতম্ আহোস্বিৎ শরীরস্থিতিমাত্রপ্রয়োজনং শারীরং কর্ম্মেতি। কিঞ্চাতো যদি শরীর-নির্ব্বর্ত্ত্যং শারীরং কর্ম্ম, যদি বা শরীরস্থিতিমাত্রপ্রয়োজনং শারীরমিতি? উচ্যতে যদা শরীরনির্ব্বর্ত্ত্যং কর্ম্ম শারীরমভিপ্রেতং স্যাৎ তদা দৃষ্টাদৃষ্টপ্রয়োজনং কর্ম্ম প্রতিষিদ্ধমপি শরীরেণ কুর্ব্বন্নাপ্নোতি কিল্বিষমিতি ব্রুবতো বিরুদ্ধাভিধানং প্রসজ্যেত।

শাস্ত্রীয়ং চ কর্ম্ম দৃষ্টাদৃষ্টপ্রয়োজনং শরীরেণ কুর্ব্বন্নাপ্নোতি কিল্বিষমিত্যপি ব্রুবতোঽপ্রাপ্তপ্রতিষেধপ্রসঙ্গঃ। শারীরং কর্ম্ম কুর্ব্বন্নিতি বিশেষণাৎ কেবলশব্দ-প্রয়োগাচ্চ বাঙ্মনসনির্ব্বর্ত্ত্যং কর্ম্ম বিধিপ্রতিষেধবিষয়ং ধর্ম্মাধর্ম্মশব্দবাচ্যং কুর্ব্বন্ প্রাপ্নোতি কিল্বিষমিত্যুক্তং স্যাৎ। তত্রাপি বাঙ্মনসাভ্যাং বিহিতানুষ্ঠানপক্ষে কিল্বিষপ্রাপ্তিবচনং বিরুদ্ধমাপদ্যেত। প্রতিষিদ্ধসেবাপক্ষেঽপি ভূতার্থানুবাদ-মাত্রমনর্থকং স্যাৎ। যদা তু শরীরস্থিতিমাত্রপ্রয়োজনং শারীরং কর্ম্মাভিপ্রেতং ভবেৎ তদা দৃষ্টাদৃষ্টপ্রয়োজনং কর্ম্ম বিধিপ্রতিষেধগম্যং শরীরবাঙ্মনসনির্ব্বর্ত্ত্যম্ অন্যদকুর্ব্বন্ তৈরেব শরীরাদিভিঃ শরীরস্থিতিমাত্রপ্রয়োজনং কেবলশব্দপ্রয়োগা-দহং করোমীত্যভিমানবর্জ্জিতঃ শরীরাদিচেষ্টামাত্রং লোকদৃষ্ট্যা কুর্ব্বন্ নাপ্নোতি কিল্বিষম্। এবংভূতস্য পাপশব্দবাচ্যকিল্বিষপ্রাপ্ত্যসম্ভবাৎ কিল্বিষং সংসারং নাপ্নোতি জ্ঞানাগ্নিদগ্ধসর্ব্বকর্ম্মত্বাৎ অপ্রতিবন্ধেন মুচ্যতে এবেতি পূর্ব্বোক্ত-সম্যগ্দর্শন-ফলানুবাদ এবৈষঃ! এবং শারীরং কেবলং কর্ম্মেত্যস্যার্থস্য পরিগ্রহে নিরবদ্যং ভবতি॥ ২১

আনন্দগিরিটীকা। সত্যপি বিক্ষেপকে কর্ম্মণি কূটস্থাত্মানুসন্ধানস্য সিদ্ধে কৈবল্যহেতুত্বে বিক্ষেপাভাবে সুতরাং তস্য তদ্ধেতুত্বসিদ্ধিরিত্যভিপ্রেত্যাহ—যঃ পুনরিতি।·পূর্ব্বোক্তবিপরীতত্বং লোকসংগ্রহাদিনিরপেক্ষত্বম্, তদেব বৈপরীত্যং স্ফোরয়তি—প্রাগেবেতি। সসাধনসর্ব্বকর্ম্মসংন্যাসে শরীরস্থিতিরপি কথমিত্যা-

শঙ্ক্যাহ—শরীরেতি। তর্হি তথাবিধচেষ্টানিবিষ্টচেতস্তয়া সম্যম্ জ্ঞানবহির্মুখস্য কুতোমুক্তিরিত্যাশঙ্ক্য যথোপদিষ্টচেষ্টায়ামনাদরাম্মৈবমিত্যাহ—জ্ঞাননিষ্ঠ ইতি। ইতি দর্শয়িতুমিমং শ্লোকং প্রাহেতি পূর্ব্ববৎ। আশিষঃ প্রার্থনাভেদাস্তৃষ্ণাবিশেষাঃ। আশিষাং বিদুষোনির্গতত্বে হেতুমাহ—যতেতি। চিত্তবদাত্মনঃ সংযমনং কথমিত্যাশঙ্ক্যাহ—আত্মা বাহ্য ইতি। দ্বয়োঃ সংযমনে সত্যর্থসিদ্ধমর্থমাহ—ত্যক্তেতি। সর্ব্বপরিগ্রহপরিত্যাগে দেহস্থিতিরপি দুঃস্থা স্যাদিত্যাশঙ্ক্যাহ শরীরমিতি। মাত্রশব্দেন পৌনরুক্ত্যাদনর্থকং কেবলং পদমিত্যাশঙ্ক্যাহ—তত্রাপীতি।

শারীরং কেবলমিত্যাদৌ শারীরপদার্থং স্ফুটীকর্ত্তুমুভয়থা সম্ভাবনয়া বিকল্পয়তি—শারীরমিতি। শরীরনির্ব্বর্ত্ত্যং শারীরমিত্যস্মিন্ পক্ষে কিং দূষণং শরীর-স্থিতিমাত্রং শারীরমিত্যস্মিন্ বা পক্ষে কিং ফলমিতি পূর্ব্ববাদী পৃচ্ছতি—কিঞ্চেতি। শরীরনির্ব্বর্ত্ত্যং শারীরমিত্যস্মিন্ পক্ষে সিদ্ধান্তী দূষণমাহ—উচ্যত ইতি। শরীরেণ যন্নির্ব্বর্ত্ত্যং তৎ কিং প্রতিষিদ্ধং বিহিতংবা প্রথমে বিরোধঃ স্যাদিত্যাহ—যদেতি। প্রতিষিদ্ধাচরণেঽপি নানিষ্টপ্রাপ্তিরিত্যুক্তে প্রতিষেধশাস্ত্রবিরোধঃ স্যাদিত্যর্থঃ।

দ্বিতীয়ে বিহিতকরণে সত্যনিষ্টপ্রাপ্ত্যভাবাদপ্রাপ্তপ্রতিষেধঃ স্যাদিত্যাহ—শাস্ত্রীয়ঞ্চেতি। দৃষ্টপ্রয়োজনং শারীর-কার্য্যাদিকং কর্ম্মাদৃষ্টপ্রয়োজনং স্বর্গসাধনং জ্যোতিষ্টোমাদিকং কর্ম্মেতি বিভাগঃ। শরীরনির্ব্বর্ত্ত্যং কর্ম্ম শারীরমভিমতমিতি পক্ষে দূষণান্তরমাহ—শারীরমিতি। বাচা মনসা বা কর্ম্মণোঽনুষ্ঠানে সংন্যাসিনো ভবত্যেব কিল্বিষপ্রাপ্তিরিত্যাশঙ্ক্যাহ—তত্রাপীতি। বাঙ্মনসাভ্যাং বিহিতানুষ্ঠানে বা প্রতিষিদ্ধকরণে বা কিল্বিষপ্রাপ্তিঃ সংন্যাসিনঃ স্যাদিতি বিকল্প আদ্যে জপধ্যানবিধিবিরোধঃ স্যাদিত্যুক্ত্বা দ্বিতীয়ং দূষয়তি—প্রতিষিদ্ধেতি। শরীর-নির্ব্বর্ত্ত্যং কর্ম্ম শারীরমিতি পক্ষমেবং প্রতিক্ষিপ্য দ্বিতীয়পক্ষে লাভং দর্শয়তি—যদা ত্বিতি। অন্যদেহস্থিতিপ্রয়োজনাৎ কর্ম্মণঃ সকাশাদিতি শেষঃ। তত্রাপি বিদুষঃ স্বদৃষ্ট্যা ন প্রবৃত্তিরিতি সূচয়তি—লোকেতি। বিদ্বানুক্তয়া রীত্যা বর্ত্তমানো নাপ্নোতি কিল্বিষমিত্যত্র বিবক্ষিতমর্থমাহ—এবম্ভূতস্যেতি। বিধিনিষেধগম্যং কর্ম্ম দেহস্থিতিহেতুব্যতিরিক্তমকুর্ব্বতইত্যর্থঃ। শারীরং কেবলং কর্ম্ম কুর্ব্বন্নাপ্নোতি কিল্বিষমিত্যস্মোক্তেন প্রকারেণ পরিগ্রহে শারীরং কেবলমিতি বিশেষণদ্বয়ং নির্দ্দোষং সিধ্যতীতি ফলিতমাহ—এবমিতি ॥ ২১

অনুবাদ। যে ব্যক্তি কিন্তু, পূর্ব্বোক্ত সাধক হইতে বিলক্ষণ (অর্থাৎ)

কর্ম্মারম্ভের পূর্ব্বেই সকল পদার্থেরই অন্তঃস্থিত নিষ্ক্রিয় ও সর্ব্বাত্মভূত পরব্রহ্মেতেই আত্মভাবে দর্শন করিতে সমর্থ হইয়াছেন, সেই ব্যক্তি দৃষ্ট ও অদৃষ্টবিষয়ে আকাঙ্ক্ষা না থাকা প্রযুক্ত দৃষ্ট বা অদৃষ্ট ফলের সাধন কর্ম্মে কোন প্রয়োজন না দেখিতে পাইয়া, কেবল শরীরযাত্রা নির্ব্বাহের জন্যই বাহ্য চেষ্টা করেন, সেই জ্ঞাননিষ্ঠ যতি মোক্ষলাভ করেন, ইহাই বুঝাইবার জন্য [ভগবান্ ] বলিতেছেন যে, নিরাশী-রিত্যাদি। "নিরাশীঃ" যাঁহার হৃদয় হইতে আশীঃ ( ভোগ তৃষ্ণা ) নিবৃত্ত হইয়াছে, তিনি নিরাশীঃ। "যতচিত্তাত্মা" চিত্ত শব্দের অর্থ অন্তঃকরণ এবং আত্মা এই শব্দটির অর্থ [ এই স্থলে ] বহিরিন্দ্রিয় ও স্থূল দেহ; এই সকল বস্তু যাঁহার সংযত হইয়াছে, তাঁহাকেই যতচিত্তাত্মা বলা যায়। "ত্যক্তসর্ব্বপরিগ্রহঃ" সকল পরিগ্রহ যে ব্যক্তি পরিত্যাগ করিতে পারিয়াছেন, তিনিই ত্যক্তসর্ব্বপরিগ্রহ। [ এই প্রকার বিশেষণযুক্ত ] "শারীর" ( অর্থাৎ ) শরীরস্থিতিমাত্রের হেতু "কেবল" তাহাতেও অভিমান বর্জ্জিত হইয়া কর্ম্মের অনুষ্ঠান করিলেও "কিল্বিষ" অনিষ্টরূপ পাপ এবং পুণ্য লাভ করেন না; বন্ধের কারণ হয় বলিয়া ধর্ম্মও মুমুক্ষু ব্যক্তির নিকট কিল্বিষ শব্দের দ্বারা প্রতিপাদিত হইয়া থাকে [ কিল্বিষ শব্দের প্রকৃত অর্থ পাপ ]।

[ এস্থলে এই প্রকার প্রশ্ন হইতে পারে যে ], কেবল শারীর কর্ম্ম—এস্থলে শারীর শব্দটির অর্থ কি? শরীরের দ্বারা যাহাই সাধিত হইতে পারে, তাহাই কি শারীর কর্ম্ম বলিয়া গ্রহণ করিতে হইবে? কিংবা শরীরস্থিতিমাত্রই যাহার উদ্দেশ্য সেই কর্ম্মই এইস্থলে শারীর কর্ম্ম, এই শব্দটির অভিপ্রেত অর্থ। যদি বল এই প্রকার আশঙ্কা করিবার তাৎপর্য্য কি? শরীরের দ্বারা যাহা কিছু কর্ম্ম নিষ্পাদিত হয়, তাহাই যদি শারীর শব্দের অর্থ হয়, তাহা হইলেই বা কি হয়, অথবা শরীর-স্থিতিমাত্র প্রয়োজন যে কর্ম্ম, তাহাই যদি শারীরশব্দের অভিপ্রেত অর্থ হয়, তাহা হইলেই বা কি হয়, [ ইহার এই দুইপ্রকার অর্থের মধ্যে কোন্ অর্থটি সাধু এবং কোন্‌টি সাধু নহে, সেই বিষয়ে] বলা যাইতেছে যে, যদি শরীরের দ্বারা সম্পাদিত কর্ম্ম মাত্রই শারীর শব্দের অভিপ্রেত অর্থ হয়, তাহা হইলে প্রতি-যিদ্ধ দৃষ্ট বা অদৃষ্ট ফলের হেতু কর্ম্ম করিলেও পাপভাগী হয় না, এই কথা যিনি বলেন, তাঁহার কথা নিতান্ত শাস্ত্র-বিপরীত হইয়া উঠে;

শাস্ত্রবিহিত, দৃষ্ট এবং অদৃষ্ট ফলের কারণ কর্ম্ম, শরীরের দ্বারা করিলে পাপভাক্ হয় না, এই প্রকার তাৎপর্য্য বর্ণন করিলেও যাহা অপ্রাপ্ত তাহারই প্রতিষেধের আপত্তি হইয়া পড়ে। [ অর্থাৎ শাস্ত্রবিহিত কর্ম্মের অনুষ্ঠান

করিলে কাহারও পক্ষে যখন পাপ হইবার সম্ভাবনাই নাই তখন শাস্ত্রীয় কর্ম্ম, শরীরের দ্বারা করিলে পাপভাগী হয় না, ইহা বলা নিরর্থক হইয়া উঠে; পাপ হইবার সম্ভাবনা না থাকিলে তাহার প্রতিষেধ নিষ্প্রয়োজন]; [এই প্রকার ব্যাখ্যা করিতে গেলে আরও দোষ এই যে] শারীর কর্ম্ম এই প্রকার বিশেষ করিয়া বলা হইয়াছে, এইজন্য এবং "কেবল" এই শব্দটিরও প্রয়োগ করা হইয়াছে বলিয়া প্রকারান্তরে ইহাই উক্ত হইয়া যায় যে, বাক্য ও মনের দ্বারা যে সকল কর্ম্মের নিষ্পাদন হইতে পারে, ঐ সকল দৃষ্টাদৃষ্টপ্রয়োজন ধর্ম্ম ও অধর্ম্মের সাধন কর্ম্ম করিলে কিল্বিব প্রাপ্ত হয়। সে পক্ষেও বাক্য ও মনের দ্বারা সম্পাদনীয় শাস্ত্রবিহিত কর্ম্মের অনুষ্ঠান পক্ষেও পাপপ্রাপ্তিবচন নিতান্ত বিরুদ্ধ হইয়া উঠে। শাস্ত্রনিষিদ্ধ কর্ম্মের অনুষ্ঠান পক্ষেও পাপপ্রাপ্তিবচনও নিষ্প্রয়োজন ভূতার্থানুবাদ মাত্র (যাহা সকলেরই বিদিত, তাহারই পুনঃ কথন) হইয়া উঠে, [কারণ, নিষিদ্ধ কর্ম্ম করিলে পাপ হয়, ইহা সকলেরই বিদিত আছে]। যদি শরীর-স্থিতিমাত্রপ্রয়োজন কর্ম্মই এইস্থলে শারীর কর্ম্ম [বলিয়া] অভিপ্রেত হয়, তাহা হইলে [এই প্রকার তাৎপর্য্য বর্ণনও করিতে হয় যে] বিধিশাস্ত্রের প্রতিপাদ্য দৃষ্ট বা অদৃষ্ট ফলের হেতু, শরীর, বাক্য ও মনের দ্বারা সাধ্য অন্য যাবৎ কর্ম্ম পরিত্যাগ করিয়া; বাক্য, মন ও শরীরের দ্বারাই, আমি করিতেছি এই প্রকার অভিমান পরিহারপূর্ব্বক, শরীর-স্থিতির জন্য শরীরাদির চেষ্টা বাহ্যতঃ করিলেও পাপভাগী হন না। কারণ এইপ্রকার নিরভিমান ব্যক্তির, পাপশব্দ-বাচ্য কিল্বিষ প্রাপ্তির সম্ভাবনাই নাই। জ্ঞানরূপ অগ্নিদ্বারা কর্ম্মবীজ দগ্ধ হইয়াছে বলিয়া, বিনা বাধায় সেই জ্ঞানী মুক্তি লাভ করিয়া থাকেন, ইহাই এখানে তাৎপর্য্যার্থ এবং ইহার দ্বারা পূর্ব্বোক্ত তত্ত্বজ্ঞানের ফলেরই অনুবাদ করা হইতেছে। "শারীরং কেবলং কর্ম্ম" ইত্যাদির এই প্রকার অর্থ করিলে কোনপ্রকার দোষ থাকে না॥ ২১

যদৃচ্ছালাভসন্তুষ্টো দ্বন্দ্বাতীতো বিমৎসরঃ।
সমঃ সিদ্ধাবসিদ্ধৌ চ কৃত্বাপি ন নিবধ্যতে॥ ২২

অন্বয়। যদৃচ্ছালাভসন্তুষ্টঃ (অযাচিতোপনত-পরিতুষ্টঃ) দ্বন্দ্বাতীতঃ (শীতোষ্ণাদিসঙ্গেঽপি নির্ব্বিকারঃ) বিমৎসরঃ (নির্ব্বৈরবুদ্ধিঃ) সিদ্ধৌ অসিদ্ধৌ চ সমঃ (হর্ষবিষাদবর্জ্জিতঃ) [সন্] কৃত্বাঽপি ন নিবধ্যতে॥ ২২

অনুবাদ। অযাচিত অথচ প্রাপ্ত বস্তুর লাভেই যাহার আকাঙ্ক্ষা

নিবৃত্তি হয়, শীতোষ্ণসম্পর্কেও যাঁহার বিকার নাই, অযাচিত বস্তুরও প্রাপ্তি বা অপ্রাপ্তিতে যিনি হর্ষবিষাদবিরহিত, সেই জ্ঞানী পুরুষ কার্য্য করিয়াও সংসারে বদ্ধ হন না ॥ ১২

ভাষ্য। ত্যক্তসর্ব্বপরিগ্রহস্য যতেরন্নাদেঃ শরীরস্থিতিহেতোঃ পরিগ্রহস্যাভাবাদ্ যাচনাদিনা শরীরস্থিতৌ কর্ত্তব্যতায়াং প্রাপ্তায়াম্ "অযাচিতমসংক্লৃপ্তমুপপন্নং যদৃচ্ছয়া" ইত্যাদিনা বচনেনানুজ্ঞাতং যতেঃ শরীরস্থিতিহেতোরন্নাদেঃ প্রাপ্তিদ্বারম্, আবিষ্কুর্ব্বন্নাহ যদৃচ্ছেতি। যদৃচ্ছালাভসন্তুষ্টোঽপ্রার্থিতোপনতো লাভঃ যদৃচ্ছালাভঃ তেন সন্তুষ্টঃ সংজাতালম্প্রত্যয়ঃ দ্বন্দ্বাতীতো দ্বন্দ্বৈঃ শীতোষ্ণাদিভির্হন্যমানোঽপি অবিষণ্ণচিত্তঃ দ্বন্দ্বাতীত উচ্যতে। বিমৎসরো বিগতমৎসরো নির্ব্বৈরবুদ্ধিঃ সমস্তুল্যঃ যদৃচ্ছালাভস্য সিদ্ধাবসিদ্ধৌ চ। য এবম্ভূতো যতিরন্নাদেঃ শরীরস্থিতিহেতোর্লাভালাভয়োঃ সমঃ হর্ষবিষাদবর্জ্জিতঃ কর্ম্মাদাবকর্ম্মাদিদর্শী যথাভূতাত্মদর্শননিষ্ঠঃ শরীরস্থিতিমাত্রপ্রয়োজনে ভিক্ষাটনাদিকর্ম্মণি শরীরাদিনির্ব্বর্ত্ত্যে "নৈব কিঞ্চিৎ করোম্যহং" "গুণাগুণেষু বর্ত্তন্তে" ইত্যেবং সদা সংপরিচক্ষাণ আত্মনঃ কর্ত্তৃত্বাভাবং পশ্যন্ নৈব কিঞ্চিদ্ ভিক্ষাটনাদিকং কর্ম্ম করোতি লোকব্যবহারসামান্যদর্শনেন লৌকিকৈরারোপিতকর্ত্তৃত্বে ভিক্ষাটনাদৌ কর্ম্মণি কর্ত্তা ভবতি। স্বানুভবেন তু শাস্ত্রপ্রমাণাদিজনিতেন অকর্ত্তৈব। স এবং পরাধ্যারোপিতকর্ত্তৃত্বং শরীরস্থিতিমাত্রপ্রয়োজনং ভিক্ষাটনাদিকং কর্ম্ম কৃত্বাপি ন নিবধ্যতে বন্ধহেতোঃ কর্ম্মণঃ সহেতুকস্য জ্ঞানাগ্নিনা দগ্ধত্বাদিত্যুক্তানুবাদ এবৈষঃ ॥ ২২

আনন্দগিরিটীকা। পূর্ব্বশ্লোকেন সঙ্গতিং দর্শয়ন্নুত্তরশ্লোকমুত্থাপয়তি—ত্যক্তেতি। অন্নাদেরিত্যাদিশব্দেন পাদুকাচ্ছাদনাদি গৃহ্যতে, যাচনাদিনেত্যাদিপদেন সেবাকৃষ্যাদ্যুপাদীয়তে, ভিক্ষাটনার্থমুদ্যোগাৎ প্রাক্কালে কেনাপি যোগ্যেন নিবেদিতং ভৈক্ষ্যমযাচিতম্। অভিশস্তং পতিতঞ্চ বর্জ্জয়িত্বা সঙ্কল্পমন্তরেণ পঞ্চভ্যঃ সপ্তভ্যো বা গৃহেভ্যঃ সমানীতং ভৈক্ষ্যমসংক্লৃপ্তম্। সিদ্ধমন্নং ভক্তজনৈঃ স্বসমীপমুপনীতমুপপন্নম্। যদৃচ্ছয়া স্বকীয়প্রযত্নব্যতিরেকেণেতি যাবৎ। আদিশব্দেন—

"মাধুকরমসংক্লৃপ্তং প্রাক্ প্রণীতমযাচিতম্।
তাৎকালিকোপপন্নঞ্চ ভৈক্ষ্যং পঞ্চবিধং স্মৃতম্ ॥"

ইত্যাদি গৃহ্যতে, আবিষ্কুর্ব্বন্নিদং বাক্যমাহেতি যোজনীয়ম্। পরোৎকর্ষামর্ষপূর্ব্বিকা স্বস্তোৎকর্ষাভিবাঞ্ছা বিগতা যস্মাদিতি ব্যুৎপত্তিমাশ্রিত্য বিবক্ষিতমর্থমাহ—নির্ব্বৈরেতি। সংক্ষেপতো দর্শিতমর্থং বিশদয়তি—য এবম্ভূত ইতি। তথাপি

প্রকৃতস্য যত্যেভিক্ষাটনাদৌ কর্তৃত্বং প্রতিভাতি তদভাবে ভিক্ষাটনাদ্যভাবেন জীবনাভাবপ্রসঙ্গাদিত্যাশঙ্ক্যাহ—লোকেতি। লৌকিকৈরবিবেকিভিঃ সহ ব্যবহারস্য স্নানাচমনভোজনাদিলক্ষণস্য বিদ্বত্যপি সামান্যেন দর্শনাৎ তদনুসারেণ লৌকিকৈরধ্যারোপিতকর্তৃত্বভাক্‌ত্বাৎ বিদ্বানপি লোকদৃষ্ট্যা ভিক্ষাটনাদৌ কর্তৃত্ব-মনুভবতীত্যর্থঃ। কথং তর্হি তস্যাকর্তৃত্বং তত্রাহ—স্বানুভবেনেতি। যদৃ-চ্ছেত্যাদিপাদত্রয়ং ব্যাখ্যায় কৃত্বাপীত্যাদিচতুর্থপাদং ব্যাচষ্টে—স এবমিতি। ভিক্ষাটনাদিনা প্রাতিভাসিকেন কর্মণা বিদুষো বন্ধস্বভাবেঽপি কর্মান্তরেণ নিবন্ধত্বং ভবিষ্যতীত্যাশঙ্ক্যাহ—বন্ধেতি। জ্ঞানাগ্নিদগ্ধত্বাদিত্যেবং শারীরং কেবল-মিত্যাদাবুক্তস্যায়মনুবাদ ইতি যোজনা। যথোক্তস্য কর্মণো যুক্ত্যা মহাবিরো-ধাভ্যুপগমসূচনার্থোঽপিশব্দঃ॥ ২২

অনুবাদ। সকল প্রকার পরিগ্রহ যে ব্যক্তি পরিত্যাগ করিয়াছেন, তাদৃশ সংন্যাসীর পরিগ্রহ না থাকা নিবন্ধন যাচনাদির দ্বারা শরীরযাত্রার নির্ব্বাহপ্রসক্ত হইলে, অযাচিত অসংক্‌৯প্ত এবং যদৃচ্ছাবশতঃ উপনীত [ অন্নের দ্বারা জীবিকা নির্ব্বাহ করিবে ] ইত্যাদি বচন দ্বারা সংন্যাসীর শরীরস্থিতির প্রতি কারণ অন্নাদির প্রাপ্তির উপায় আবিষ্কার করিবার জন্য বলিতেছেন যে যদৃচ্ছেত্যাদি। "যদৃচ্ছালাভসন্তুষ্ট" অপ্রার্থিত হইয়া উপস্থিত লাভকে যদৃচ্ছালাভ বলা যায়, তাহাতেই যে ব্যক্তি সন্তুষ্ট ( অর্থাৎ ) ইহাই যথেষ্ট হইয়াছে, এই প্রকার বুদ্ধিশালী, তাঁহাকেই যদৃচ্ছালাভসন্তুষ্ট বলা যায়। "দ্বন্দ্বাতীত" দ্বন্দ্ব ( অর্থাৎ ) শীত ও উষ্ণ প্রভৃতি দ্বারা আহত হইয়াও যে ব্যক্তি বিষণ্ণচিত্ত হন না, তাঁহাকেই দ্বন্দ্বাতীত বলা যায়। "বিমৎসর" বিগত মৎসর ( অর্থাৎ ) বৈরবুদ্ধি যাঁহার একেবারে লুপ্ত হইয়াছে, তাঁহাকেই বিমৎসর বলা যায়। সম ( অর্থাৎ ) তুল্য, যদৃচ্ছালাভের সিদ্ধি বা অসিদ্ধিতে [ তুল্য। ইহাই তাৎপর্য্য ]। এই প্রকার যে সন্ন্যাসী শরীরস্থিতিহেতু অন্নাদির লাভ বা অলাভে সম ( অর্থাৎ ) হর্ষবিষাদবর্জ্জিত [ পূর্ব্বোক্ত প্রকারে ] কর্ম্মাদিতে অকর্ম্মাদিদর্শনকারী এবং শরীরাদিসাধ্য অথচ শরীরস্থিতিমাত্রপ্রয়োজন ভিক্ষার্থ ভ্রমণাদি কার্য্যে "আমি কর্ত্তা নহি, গুণনিচয় গুণসমূহেই ক্রিয়া করিতেছে" এই প্রকার সর্ব্বদা বুঝিয়া আপনার অকর্তৃত্ব সর্ব্বদা দর্শনপূর্ব্বক প্রকৃতপক্ষে ভিক্ষাটনাদি কোন কার্য্যই করেন না। কিন্তু অন্য লোকের সহিত ব্যবহার বিষয়ে সাদৃশ্য থাকা নিবন্ধন, লোকগণকর্তৃক আরোপিত ভিক্ষাটনাদি কর্ম্মের কর্ত্তা [ বলিয়া ব্যবহৃত হন ], অথচ শাস্ত্র ও প্রমাণ দ্বারা জনিত স্বানুভবের দ্বারা যিনি আপনাকে প্রকৃত

পক্ষে অকর্ত্তা বলিয়া বুঝিয়া থাকেন। সেই [ব্রহ্মজ্ঞাননিষ্ঠ] সংন্যাসী অপর ব্যক্তি যাঁহার কর্তৃত্ব আরোপ করিয়া থাকে, সেই যতি ভিক্ষাটনাদি কর্ম্ম করিয়াও [সংসারে] বদ্ধ হন না; কারণ অবিদ্যার সহিত বন্ধহেতু কর্ম্ম [তাঁহার পক্ষে] জ্ঞানাগ্নি দ্বারা দগ্ধ হইয়াছে। জ্ঞানীর স্বরূপ বর্ণন করিয়া যাহা কিছু বলা হইয়াছে, এস্থলে তাহাই [ভাল করিয়া বুঝাইবার জন্য প্রকারান্তরে] আবার বলা হইল ॥ ২২

গতসঙ্গস্য মুক্তস্য জ্ঞানাবস্থিতচেতসঃ।
যজ্ঞায়াচরতঃ কর্ম্ম সমগ্রং প্রবিলীয়তে ॥ ২৩

অন্বয়। গতসঙ্গস্য (আসক্তিশূন্যস্য) মুক্তস্য (ধর্ম্মাধর্ম্মবন্ধনরহিতস্য) জ্ঞানাবস্থিতচেতসঃ (তত্ত্বজ্ঞানসমাহিতমনসঃ) যজ্ঞায় কর্ম্ম আচরতঃ (কর্ত্তব্য-মিতি বুদ্ধ্যৈব বিহিতমনুতিষ্ঠতঃ) সমগ্রং কর্ম্ম প্রবিলীয়তে (সংসারবন্ধনহেতুত্বং ন ভজতে) ॥ ২৩

অনুবাদ। যে ব্যক্তি আসক্তিশূন্য ও ধর্ম্মাধর্ম্মবন্ধন-রহিত, যাঁহার হৃদয় তত্ত্বজ্ঞানের জন্য সর্ব্বদা একাগ্র এবং যে ব্যক্তি 'কর্ত্তব্য' এই প্রকার জ্ঞানেই কর্ম্মাচরণ করিয়া থাকেন, তাঁহার সকল কর্ম্মই বিলীন হয় (অর্থাৎ সংসারবন্ধের প্রতি কারণ হয় না) ॥ ২৩

ভাষ্য। ত্যক্ত্বা কর্ম্মফলাসঙ্গমিত্যনেন শ্লোকেন যঃ প্রারব্ধকর্ম্মা সন্ যদা নিষ্ক্রিয়ব্রহ্মাত্মদর্শনসম্পন্নঃ স্যাৎ, তদা তস্য আত্মনঃ কর্তৃকর্ম্মপ্রয়োজনাভাব-দর্শিনঃ কর্ম্মপরিত্যাগে প্রাপ্তে কুতশ্চিন্নিমিত্তাৎ তদসম্ভবে সতি পূর্ব্ববৎ তস্মিন্ কর্ম্মণি প্রবৃত্তোঽপি নৈব কিঞ্চিৎ করোতি স ইতি কর্ম্মাভাবঃ প্রদর্শিতঃ। যস্যৈবং কর্ম্মাভাবো দর্শিতস্তস্যৈব গতসঙ্গস্য সর্ব্বতো নিবৃত্তাসক্তেঃ জ্ঞানাবস্থিত-চেতসঃ জ্ঞান এব অবস্থিতং চেতঃ যস্য সোঽয়ং জ্ঞানাবস্থিতচেতাস্তস্য যজ্ঞায় যজ্ঞনির্ব্বৃত্ত্যর্থম্ আচরতো নির্ব্বর্ত্তয়তঃ কর্ম্ম সমগ্রং সহাগ্রেণ ফলেন সহ বর্ত্ততে ইতি সমগ্রং কর্ম্ম তৎ সমগ্রং প্রবিলীয়তে বিনশ্যতীত্যর্থঃ ॥ ২৩

আনন্দগিরিটীকা। গতসঙ্গস্যেত্যাদিশ্লোকস্য ব্যবহিতেন সম্বন্ধং বক্তুং বৃত্তং কীর্ত্তয়তি—ত্যক্ত্বেতি। অনেন শ্লোকেন নৈব কিঞ্চিৎ করোতি স ইত্যত্র কর্ম্মাভাবঃ প্রদর্শিত ইতি সম্বন্ধঃ। কস্য কর্ম্মাভাবপ্রদর্শনমিত্যাশঙ্কায়ামাহ—যঃ প্রারব্ধেতি। প্রারব্ধকর্ম্মা সন্ যোঽবতিষ্ঠতে তস্য কর্ম্মাভাবঃ প্রদর্শিতশ্চেদ্বিরোধঃ স্যাদিত্যাশঙ্ক্যাবস্থাবিশেষে তৎপ্রদর্শনাম্নৈবমিত্যাহ—যদেতি। স্থূন জ্ঞানবতঃ

ক্রিয়াকারকফলাভাবদর্শিনঃ কর্ম্মপরিত্যাগধ্রৌব্যাৎ কর্ম্মাভাববচনমপ্রাপ্তপ্রতিষেধঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ—আত্মনইতি। লোকসংগ্রহাদিনিমিত্তং প্রাগেবোক্তমবিদ্যাবস্থায়ামিব পূর্ব্ববদিত্যুক্তম্। এবং বৃত্তমনূদ্যোত্তরশ্লোকমবতারয়তি—যস্যেতি। যথোক্তস্যাপি বিদ্যাবতো মুক্তস্য ভগবৎপ্রীত্যর্থং কর্ম্মানুষ্ঠানোপলম্ভাৎ ততো বন্ধারম্ভঃ সম্ভাব্যেতেত্যাশঙ্ক্যাহ—যজ্ঞায়েতি। ধর্ম্মাধর্ম্মাদীত্যাদিশব্দেন রাগ-দ্বেষাদিসংগ্রহঃ, তস্য বন্ধনত্বং করণব্যুৎপত্ত্যা প্রতিপত্তব্যম্। যজ্ঞনির্ব্বৃত্ত্যর্থং যজ্ঞশব্দিতস্য ভগবতো বিষ্ণোর্নারায়ণস্য প্রীতিসম্পত্ত্যর্থমিতি যাবৎ। জ্ঞানমেব বাঞ্ছতো জ্ঞানস্য প্রতিবন্ধকং কর্ম্ম পরিশঙ্কিতং পরিহরতি—কর্ম্মেতি। সমগ্রেণেত্যঙ্গীকৃত্য ব্যাচষ্টে—সহেত্যাদিনা॥ ২৩

অনুবাদ। ত্যক্ত্বা কর্ম্মফলাসঙ্গম্ ইত্যাদি শ্লোকে প্রতিপাদিত হইয়াছে যে, যে ব্যক্তি কর্ম্মারম্ভের পর নিষ্ক্রিয় ব্রহ্মকেই আত্মরূপে বুঝিতে পারিয়াছেন, তাঁহার পক্ষে সেই সময় নিজের সম্বন্ধে কর্ত্তা কর্ম্ম ও প্রয়োজনাদির অভাব দর্শন হওয়াতে, সকল প্রকার কর্ম্মের পরিত্যাগ করা উচিত হইলেও যদি কোন কারণবশতঃ পূর্ব্বের ন্যায় তাঁহার সেই কর্ম্মেতেই প্রবৃত্তি থাকিয়া যায়, তবে "কর্ম্মেতে প্রবৃত্ত হইলেও প্রকৃত পক্ষে তিনি কোন কর্ম্ম করেন না" ইত্যাদি শ্লোকের দ্বারা তাঁহার প্রকৃতপক্ষে কর্ম্মাভাবই দর্শিত হইয়াছে, যাঁহার এই প্রকার কর্ম্মাভাব দর্শিত হইয়াছে, তাঁহারই বিষয়ে [ বলা যাইতেছে যে ] গত-সঙ্গস্যেত্যাদি। গতসঙ্গ ( অর্থাৎ ) সর্ব্ব বিষয়ে আসক্তি রহিত, মুক্ত ( অর্থাৎ ) ধর্ম্ম এবং অধর্ম্মরূপ বন্ধন হইতে বিনির্ম্মুক্ত। জ্ঞানাবস্থিতচেতা ( অর্থাৎ ) জ্ঞানেতেই যাঁহার চিত্ত অবস্থিত থাকে, সেই জ্ঞানাবস্থিতচেতা, এই প্রকার বিশেষণযুক্ত ব্যক্তি কেবল যজ্ঞের নিষ্পাদনের জন্যই কর্ম্মের অনুষ্ঠান করিয়া থাকেন, ফলের সহিত তাঁহার সকল কর্ম্মই বিনাশ প্রাপ্ত হয়। অগ্রশব্দের অর্থ ফল, ফলের সহিত যুক্ত কর্ম্মকে সমগ্র কর্ম্ম কহা যায়, ইহাই অর্থ॥ ২৩

ব্রহ্মার্পণং ব্রহ্ম হবির্ব্রহ্মাগ্নৌ ব্রহ্মণা হুতম্।
ব্রহ্মৈব তেন গন্তব্যং ব্রহ্মকর্ম্মসমাধিনা॥ ২৪

অন্বয়। অর্পণং ব্রহ্ম [ এব ] হবিঃ ব্রহ্ম, ব্রহ্মাগ্নৌ ব্রহ্মণা [ কর্ত্রা ] হুতং [ অপি ব্রহ্মৈব ] ব্রহ্মকর্ম্মসমাধিনা [ তেন ] গন্তব্যং [ অপি ফলং ] ব্রহ্মৈব॥ ২৪

অনুবাদ। যাহা দ্বারা হবিঃ অগ্নিতে প্রক্ষিপ্ত হয়, তাহা ব্রহ্ম ( ব্রহ্ম-স্বরূপেই ব্রহ্মবিদ্ ব্যক্তির সমক্ষে প্রতীয়মান হয়, এইরূপ ) হবনীয় দ্রব্যও

ব্রহ্ম, যে অগ্নিতে হবনীয় দ্রব্য প্রক্ষিপ্ত হয়, তাহাও ব্রহ্ম। হবনক্রিয়াও ব্রহ্ম এবং ব্রহ্মরূপ হবনক্রিয়াতে যাঁহার সমাধি আছে, তাঁহার দ্বারা যে ফল লব্ধ হইয়া থাকে, তাহাও [ ব্রহ্মজ্ঞ যতির নিকট ] ব্রহ্ম [ বলিয়াই প্রতীয়মান হয় ] ॥ ২৪.

ভাষ্য। কস্মাৎ পুনঃ কারণাৎ ক্রিয়মাণং কর্ম্ম স্বকার্য্যারম্ভমকুর্ব্বৎ সমগ্রং প্রবিলীয়ত ইত্যুচ্যতে যতো ব্রহ্মেতি। ব্রহ্মার্পণং যেন করণেন ব্রহ্মবিদ্ হবিরগ্নৌ অর্পয়তি তদ্ ব্রহ্মৈবেতি পশ্যতি তস্যাত্মব্যতিরেকেণাভাবং পশ্যতি যথা শুক্তিকায়াং রজতাভাবং পশ্যতি তদুচ্যতে ব্রহ্মৈবার্পণমিতি। যথা যদ্রজতং তৎ শুক্তিকৈবেতি। ব্রহ্ম, অর্পণমিত্যসমস্তে পদে। যদর্পণবুদ্ধ্যা গৃহ্যতে লোকে তদস্য ব্রহ্মবিদো ব্রহ্মৈবেত্যর্থঃ।

ব্রহ্ম হবিস্তথা যদ্ হবির্বুদ্ধ্যা গৃহ্যমাণং তদ্ ব্রহ্মৈবাস্য। তথা ব্রহ্মাগ্নাবিতি সমস্তং পদম্। অগ্নিরপি ব্রহ্মৈব যত্র হূয়তে ব্রহ্মণা কর্ত্রা ব্রহ্মৈব কর্ত্তেত্যর্থঃ। যত্তেন হুতং হবনক্রিয়া তদ্‌ব্রহ্মৈব। যত্তেন গন্তব্যং ফলং তদপি ব্রহ্মৈব। ব্রহ্ম-কর্ম্মসমাধিনা ব্রহ্মৈব কর্ম্ম ব্রহ্মকর্ম্ম তস্মিন্ সমাধির্যস্য স ব্রহ্মকর্ম্মসমাধিঃ তেন ব্রহ্মকর্ম্মসমাধিনা ব্রহ্মৈব গন্তব্যম্। এবং লোকসংগ্রহং চিকীর্ষুণাপি ক্রিয়মাণং কর্ম্ম পরমার্থতোঽকর্ম্ম ব্রহ্মবুদ্ধ্যুপমৃদিতত্বাৎ।

এবং সতি নিবৃত্তকর্ম্মণোঽপি সর্ব্বকর্ম্মসন্ন্যাসিনঃ সম্যগ্‌দর্শনস্তুত্যর্থং যজ্ঞত্বসম্পাদনং জ্ঞানস্য সুতরামুপপদ্যতে। যদর্পণাদি অধিযজ্ঞে প্রসিদ্ধং তদস্যাধ্যাত্মং ব্রহ্মৈব পরমার্থদর্শিনঃ ইতি। অন্যথা সর্ব্বস্য ব্রহ্মত্বেঽর্পণাদীনাং বিশেষতো ব্রহ্মত্বাভিধানম্ অনর্থকং স্যাৎ। তস্মাদ্ ব্রহ্মৈবেদং সর্ব্বমিত্যভিজানতো বিদুষঃ সর্ব্বকর্ম্মাভাবঃ। কারকবুদ্ধ্যভাবাচ্চ। ন হি কারকবুদ্ধিরহিতং যজ্ঞাখ্যং কর্ম্ম দৃষ্টম্। সর্ব্বমেবাগ্নিহোত্রাদিকং কর্ম্ম শব্দসমর্পিতদেবতাবিশেষসম্প্রদানাদি-কারকবুদ্ধিমৎকর্ত্ত্রাভিমানফলাভিসন্ধিমচ্চ দৃষ্টম্। নোপমৃদিতক্রিয়াকারক- ফল-ভেদবুদ্ধিমৎকর্তৃত্বাভিমানফলাভিসন্ধিরহিতং বা। ইদং তু ব্রহ্মবুদ্ধ্যুপমৃদি-তার্পণাদিকারকক্রিয়াফলভেদবুদ্ধিমৎকর্ম্ম অতোঽকর্ম্মৈব তৎ॥

তথা চ দর্শিতং "কর্ম্মণ্যকর্ম্ম যঃ পশ্যেৎ" "কর্ম্মণ্যভিপ্রবৃত্তোঽপি নৈব কিঞ্চিৎ করোতি সঃ" "গুণা গুণেষু বর্ত্তন্তে" "নৈব কিঞ্চিৎ করোমীতি যুক্তো মন্যেত তত্ত্ববিৎ" ইত্যাদিভিঃ। তথা চ দর্শয়ংস্তত্র তত্র ক্রিয়াকারকফলভেদবুদ্ধ্যুপ-মর্দ্দং করোতি। দৃষ্টা চ কাম্যাগ্নিহোত্রাদৌ কামোপমর্দ্দেন কাম্যাগ্নিহোত্রাদি-হানিঃ। তথাচ মতিপূর্ব্বকামতিপূর্ব্বকাদীনাং কর্ম্মণাং কার্য্যবিশেষস্যারম্ভকত্বং

দৃষ্টম্। তথেহাপি ব্রহ্মবুদ্ধ্যুপমৃদিতার্পণাদিকারকক্রিয়াফলভেদবুদ্ধের্বাহ্যচেষ্টামাত্রেণ কর্ম্মাপি বিদুষোঽকর্ম্ম সংপদ্যতে। অতউক্তং সমগ্রং প্রবিলীয়ত ইতি ॥

অত্র কেচিদাহুঃ যদ্ব্রহ্ম তদর্পণাদীনি। ব্রহ্মৈব কিল অর্পণাদিনা পঞ্চবিধেন কারকাত্মনা ব্যবস্থিতং সৎ তদেব কর্ম্ম করোতি। তত্র নার্পণাদিবুদ্ধির্নিবর্ত্ত্যতে কিন্তু অর্পণাদিষু ব্রহ্মবুদ্ধিরাধীয়তে। যথা প্রতিমায়াং বিষ্ণ্বাদিবুদ্ধিঃ যথা বা নামাদৌ ব্রহ্মবুদ্ধিরিতি। সত্যমেবমপি স্যাৎ যদি জ্ঞানযজ্ঞস্তুত্যর্থং প্রকরণং ন স্যাৎ। অত্র তু সম্যগ্দর্শনং জ্ঞানযজ্ঞশব্দিতমনেকান্ যজ্ঞশব্দিতান্ ক্রিয়াবিশেষানুপন্যস্য "শ্রেয়ান্ দ্রব্যময়াদ্যজ্ঞাজ্জ্ঞানযজ্ঞঃ" ইতি জ্ঞানং স্তৌতি। অত্রচ সমর্থমিদং বচনং ব্রহ্মার্পণমিত্যাদি জ্ঞানস্য যজ্ঞত্বসম্পাদনে। অন্যথা সর্ব্বস্য ব্রহ্মত্বে অর্পণাদীনামেব বিশেষতো ব্রহ্মত্বাভিধানমনর্থকং স্যাৎ যে ত্বর্পণাদিষু প্রতিমায়াং বিষ্ণুদৃষ্টিবৎ ব্রহ্মদৃষ্টিঃ ক্ষিপ্যতে নামাদিষ্বিব চেতি ব্রুবতে ন তেষাং ব্রহ্মবিদ্যোক্তা ইহ বিবক্ষিতা স্যাৎ অর্পণাদিবুদ্ধিবিষয়ত্বাৎ জ্ঞানস্য। নচ দৃষ্টিসম্পাদনজ্ঞানেন মোক্ষফলং প্রাপ্যতে। "ব্রহ্মৈব তেন গন্তব্যম্" ইতি চোচ্যতে। বিরুদ্ধং চ সম্যগ্দর্শনমন্তরেণ মোক্ষফলং প্রাপ্যতে ইতি। প্রকৃতবিরোধশ্চ। সম্যগ্দর্শনঞ্চ প্রকৃতং "কর্ম্মণ্যকর্ম্ম যঃ পশ্যেৎ" ইত্যত্র অন্তেচ সম্যগ্দর্শনং তস্যৈবোপসংহারাৎ। "শ্রেয়ান্ দ্রব্যময়াদ্যজ্ঞাজ্জ্ঞানযজ্ঞঃ" "জ্ঞানং লব্ধা পরাং শান্তিম্" ইত্যাদিনা সম্যগ্দর্শনস্তুতিমেব কুর্ব্বন্ উপক্ষীণোঽধ্যায়ঃ। তত্রাকস্মাৎ অর্পণাদৌ ব্রহ্মদৃষ্টিরপ্রকরণে প্রতিমায়ামিব বিষ্ণুদৃষ্টিরুচ্যত ইত্যনুপপন্নম্; তস্মাদ্ যথাব্যাখ্যাতার্থ এবায়ং শ্লোকঃ ॥ ২৪

আনন্দগিরিটীকা। 'নাভুক্তং ক্ষীয়তে কর্ম্ম' ইতি স্মৃতিমাশ্রিত্য শঙ্কতে—কস্মাদিতি। সমস্তস্য ক্রিয়াকারকফলাত্মকস্য দ্বৈতস্য ব্রহ্মমাত্রত্বেন বাধিতত্বাৎ ব্রহ্মবিদোব্রহ্মমাত্রস্য কর্ম্ম প্রবিলীয়তে সর্ব্বমিতি যুক্তমিত্যাহ—উচ্যত ইতি। ব্রহ্মবিদোব্রহ্মৈব সর্ব্বং ক্রিয়াকারকফলজাতং দ্বৈতমিত্যত্র হেতুত্বেনানন্তরশ্লোকমবতারয়তি—যতইতি। অর্পণশব্দস্য করণাবিষয়ত্বং দর্শয়ন্নর্পণং ব্রহ্মেতি পদদ্বয়পক্ষে সামানাধিকরণ্যং সাধয়তি—যেনেতি। যদ্রজতং সা শুক্তিরিতিবৎ বাধায়ামিদং সামানাধিকরণ্যমিত্যাহ—তস্যেতি। তত্র দৃষ্টান্তমাহ—যথেতি। উক্তেঽর্থে পদদ্বয়মবতারয়তি—তদুচ্যতইতি। উক্তমেবার্থং স্পষ্টয়তি—যথা যদিতি। সমাসশঙ্কাং ব্যাবর্ত্তয়তি—ব্রহ্মেতি। পদদ্বয়পক্ষে বিবক্ষিতমর্থং কথয়তি—যদর্পণেতি।

ব্রহ্ম হবিরিতি পদদ্বয়মবতার্য্য ব্যাচষ্টে—ব্রহ্মেত্যাদিনা। যদর্পণবুদ্ধ্যা

গৃহ্যতে তদ্ব্রহ্মবিদো ব্রহ্মৈবেতি যথোক্তং তথেহাপীত্যাহ—তথেতি। অস্যেতি ষষ্ঠী ব্রহ্মবিদমধিকরোতি। পূর্ব্ববদসমাসমাশঙ্ক্য ব্যাবর্ত্তয়ন্ পদান্তরমবতার্য্য ব্যাকরোতি—তথেতি। প্রাগুক্তাসমাসবদিতি ব্যতিরেকঃ; তত্র বিবক্ষিতমর্থমাহ—অগ্নিরপীতি। ব্রহ্মণেতি পদস্যাভিমতমর্থমাহ—ব্রহ্মণেতি। কর্ত্রা হূয়ত-ইতি সম্বন্ধঃ। কর্ত্তা ব্রহ্মণঃ সকাশাদ্ব্যতিরিক্তো নাস্তীত্যেতদভিপ্রেতমিত্যাহ—ব্রহ্মৈবেতি। হুতমিত্যস্য বিবক্ষিতমর্থমাহ—যত্তেনেতি। ব্রহ্মৈব তেনে-ত্যাদিভাগং বিভজতে—ব্রহ্মৈবেত্যাদিনা। ব্রহ্মকর্ম্মেত্যাগ্যবতার্য্য ব্যাকরোতি—ব্রহ্মেতি। কর্ম্মত্বং ব্রহ্মণো জ্ঞেয়ত্বাৎ প্রাপ্যত্বাচ্চ প্রতিপত্তব্যম্। এবং ব্রহ্মার্পণমন্ত্রস্য অক্ষরার্থমুক্ত্বা তাৎপর্য্যার্থমাহ—এবমিতি। নিবৃত্তকর্ম্মাণং সন্ন্যাসিনং প্রতি কথমস্য মন্ত্রস্য প্রবৃত্তিরিত্যাশঙ্ক্যাহ—নিবৃত্তেতি। যথা বাহ্য-যজ্ঞানুষ্ঠানাসমর্থস্যাজ্ঞস্য সঙ্কল্পাত্মকযজ্ঞো দৃষ্টস্তথা জ্ঞানস্য যজ্ঞত্বসম্পাদনং স্তুত্যর্থং সুতরামুপপদ্যতে তেন স্তুতিলাভাৎ কল্পনায়াঃ স্বাধীনত্বাচ্চেত্যর্থঃ। জ্ঞানস্য যজ্ঞত্বসম্পাদনমভিনয়তি—যদর্পণাদীতি। কেন প্রমাণেনাত্র যজ্ঞত্বসম্পাদনমব-গতমিত্যাশঙ্ক্য অর্পণাদীনাং বিশেষতো ব্রহ্মত্বাভিধানানুপপত্ত্যেত্যাহ—অন্যথেতি। জ্ঞানস্য যজ্ঞত্বে সম্পাদিতে ফলিতমাহ—তস্মাদিতি। আত্মৈবেদং সর্ব্ব-মিত্যাত্মব্যতিরেকেণ সর্ব্বস্যাবস্তুত্বং প্রতিপদ্যমানস্য কর্ম্মাভাবে হেত্বন্তরমাহ—কারকেতি। কারকবুদ্ধেস্তেষ্বভিমানস্যাভাবেঽপি কিমিতি কর্ম্ম ন স্যাদিত্যা-শঙ্ক্যাহ—ন হীতি। উক্তমেবান্বয়ব্যতিরেকাভ্যাং দ্রঢ়য়তি—সর্ব্বমেবেতি। ইন্দ্রায়েত্যাদিনা শব্দেন সমর্পিতো দেবতাবিশেষঃ সম্প্রদানকারকমাদিশব্দদ্ব্রীহ্যাদি-করণকারকং তদ্বিষয়বুদ্ধিমৎকর্ত্তাহস্মীত্যভিমানপূর্ব্বকং ভোক্ষ্যে ফলমস্যেতি ফলাভি-সন্ধিমচ্চ কর্ম্ম দৃষ্টমিতি যোজনা। অন্বয়মুক্ত্বা ব্যতিরেকমাহ—নেত্যাদিনা। উপমৃদিতা ক্রিয়াদিভেদবিষয়া বুদ্ধির্যস্য তৎকর্ম্ম তথা কর্ত্তৃত্বাভিমানপূর্ব্বকো ভোক্ষ্যে ফলমস্যেতি বোঽভিসন্ধিস্তেন রহিতঞ্চ ন কর্ম্ম দৃষ্টমিত্যন্বয়ঃ। তথাপি ব্রহ্মবিদো ভাসমানকর্ম্মাভাবে কিমায়াতমিত্যাশঙ্ক্যাহ—ইদমিতি। যদিদং ব্রহ্মবিদো দৃশ্যমানং কর্ম্ম তদহমস্মি ব্রহ্মেতি বুদ্ধ্যা নিরাকৃতকারকাদিভেদবিষয়-বুদ্ধিমদতশ্চ কর্ম্মৈব ন ভবতি তত্ত্বজ্ঞানে সতি ব্যাপকং কারকাদি ব্যাবর্ত্তমানং ব্যাপ্যং কর্ম্মাপি ব্যাবর্ত্তয়তি তত্ত্ববিদঃ শরীরাদিচেষ্টা কর্ম্মাভাসঃ কর্ম্মব্যাপক-রহিতত্বাৎ সুষুপ্তচেষ্টাবদিত্যর্থঃ।

জ্ঞানবতোদৃশ্যমানং কর্ম্মাকর্ম্মৈবেত্যত্র ভগবদনুমতিমাহ—তথাচেতি। ব্রহ্ম-বিদো দৃষ্টং কর্ম্ম নাস্তীত্যুক্তেঽপি তৎকারণানুপমর্দ্দাৎ পুনর্ভবিষ্যতীত্যাশঙ্ক্যাহ—

তথা চ দর্শয়ন্নিতি। অবিদ্বানিব বিদ্বানপি কর্ম্মণি প্রবর্ত্তমানো দৃশ্যতে তথাপি তস্য কর্ম্মাকর্ম্মৈবেত্যত্র দৃষ্টান্তমাহ—দৃষ্টা চেতি। বিদ্বৎকর্ম্মাপি কর্ম্মত্বাবিশেষাদিতর-কর্ম্মবৎ ফলারম্ভকমিত্যপি শঙ্কা ন যুক্তেত্যাহ—তথেতি। ইদং কর্ম্মৈবং কর্ত্তব্যমস্য চ ফলং ভোক্তব্যমিতি মতিস্তৎপূর্ব্বকাণ্যতৎপূর্ব্বকাণি চ কর্ম্মাণি তেষামবান্তরভেদ-সংগ্রহার্থমাদিপদম্। দার্ষ্টান্তিকমাহ—তথেতি। সপ্তম্যা বিদ্বৎপ্রকরণং পরামৃষ্টং ষষ্ঠৌ সমানাধিকরণে। উক্তেঽর্থে পূর্ব্ববাক্যমনুকূলয়তি—অতইতি। ব্রহ্মার্পণ-মন্ত্রস্য ব্যাখ্যানমুক্ত্বা স্বযূথ্যব্যাখ্যানমনুবদতি—অত্রেতি। প্রসিদ্ধোদ্দেশে-নাপ্রসিদ্ধবিধানস্য ন্যায্যত্বাদপ্রসিদ্ধোদ্দেশেন প্রসিদ্ধবিধানং কথমিত্যাশঙ্ক্যাহ—ব্রহ্মৈবেতি। কিলেত্যস্মিন্ ব্যাখ্যানে সিদ্ধান্তিনোঽসংপ্রতিপত্তিং সূচয়তি। কর্ত্তৃকর্ম্মকরণসম্প্রদানাধিকরণরূপেণ পঞ্চবিধেন ব্রহ্মৈব ব্যবস্থিতং কর্ম্ম করো-তীত্যঙ্গীকারাৎ তদপ্রসিদ্ধ্যভাবাৎ তদনুবাদেনার্পণাদিষ্ববিরুদ্ধস্তদ্দৃষ্টিবিধিরিত্যর্থঃ। দৃষ্টিবিধিপক্ষে সিদ্ধান্তাদ্বিশেষং দর্শয়তি—তত্রেতি। অর্পণাদিষু কর্ত্তব্যাং ব্রহ্মবুদ্ধিং দৃষ্টান্তাভ্যাং স্পষ্টয়তি—যথেত্যাদিনা। দৃষ্টিবিধানে বিধেয়দৃষ্টে মানসক্রিয়াত্বেন সম্যগ্‌জ্ঞানত্বাভাবাৎ প্রকরণভঙ্গঃ স্যাদিত্যভিপ্রেত্য পরিহরতি—সত্যমেবমিতি। বিধিৎসিতদৃষ্টিস্তুতিপরমেব প্রকরণং ন জ্ঞানস্তুতিপরমিত্যাশঙ্ক্য প্রকরণপর্য্যা-লোচনয়া জ্ঞানস্তুতিরেবাত্র প্রতিভাতীতি প্রতিপাদয়তি—অত্র ত্বিতি। কিঞ্চ ব্রহ্মার্পণমন্ত্রস্যাপি সম্যগ্‌জ্ঞানস্তুতৌ সামর্থ্যঃ প্রতিভাতীত্যাহ—অত্র চেতি। নম্বর্পণাদিষু ব্রহ্মদৃষ্টিং কুর্ব্বতামপি ব্রহ্মবিদ্যৈবাত্র বিবক্ষিতেতি পক্ষভেদাসিদ্ধিরিতি চেৎ তত্রাহ—যে ত্বিতি। যথা ব্রহ্মদৃষ্ট্যা নামাদিকমুপাস্যং তথার্পণাদিষু ব্রহ্মদৃষ্টি-করণে সত্যর্পণাদিকমেব প্রাধান্যেন জ্ঞেয়মিতি ব্রহ্মবিদ্যা যথোক্তেন বাক্যেন বিব-ক্ষিতা ন স্যাদিত্যর্থঃ। কিঞ্চ ব্রহ্মৈব তেন গন্তব্যমিতি ব্রহ্মপ্রাপ্তিফলাভিধানাদপি দৃষ্টিবিধানমশ্লিষ্টমিত্যাহ—ন চেতি। ন চার্পণাদ্যালম্বনা দৃষ্টির্ব্রহ্ম প্রাপয়ত্যপ্রতী-কালম্বনান্নয়তীতি ন্যায়বিরোধাদিতিভাবঃ। দৃষ্টিবিধানেঽপি নিয়োগবলাদেব স্বর্গবদদৃষ্টো মোক্ষো ভবিষ্যতীত্যাশঙ্ক্যাহ—বিরুদ্ধঞ্চেতি। জ্ঞানাদেব কৈবল্যমুক্ত্বা মার্গান্তরাপবাদিন্যা শ্রুত্যা বিরুদ্ধং মোক্ষস্য অবিদ্যানিবৃত্তিলক্ষণস্য দৃষ্টস্য নৈয়োগিক-ত্ববচনমিত্যর্থঃ। দৃষ্টিনিয়োগান্মোক্ষো ভবতি ইত্যেতৎ প্রকরণবিরুদ্ধঞ্চেত্যাহ—প্রকৃতেতি। তদেব প্রপঞ্চয়তি—সম্যগ্‌দর্শনঞ্চেতি। অন্তে চ সম্যগ্‌দর্শনং প্রকৃতমিতি সম্বন্ধঃ। তত্র হেতুঃ—তস্যৈবেতি। সম্যগ্‌জ্ঞানেনোপক্রম্য তেনৈবোপসংহারেঽপি মধ্যে কিঞ্চিদন্যদুক্তমিতি প্রকরণস্যাতদ্বিষয়ত্বমিত্যাশঙ্ক্যাহ—শ্রেয়ানিতি। প্রকরণে সম্যগ্‌জ্ঞানবিষয়ে সত্যনুপপন্নো দর্শনবিধিরিতি ফলিত-

মাহ—তত্রেতি। ব্রহ্মার্পণমন্ত্রে পরকীয়ব্যাখ্যানাসম্ভবে স্বকীয়ব্যাখ্যানং ব্যবস্থিত-মিত্যুপসংহরতি—তস্মাদিতি॥ ২৪

অনুবাদ। কিন্তু কি কারণে কর্ম্মের অনুষ্ঠান করিলেও ঐ কর্ম্ম [নিষ্কাম কর্ম্মানুষ্ঠানকারীর পক্ষে] ফলের সহিত প্রবিলীন হইয়া যায় এবং নিজ ফলদানে সমর্থ হয় না? [তাহারই উত্তর স্বরূপ] বলা যাইতেছে যে, যে কারণে ব্রহ্মার্পণমিত্যাদি। "ব্রহ্মার্পণ" যে কারণের দ্বারা ব্রহ্মবিৎ অগ্নিতে হবনীয় দ্রব্য অর্পণ করিয়া থাকেন, সেই কারণকে সে ব্যক্তি ব্রহ্মস্বরূপেই বুঝিয়া থাকেন (অর্থাৎ) আত্মস্বরূপব্রহ্মব্যতিরেকে ঐ বস্তুর কোন সত্তাই নাই, ইহাই বুঝিয়া থাকেন। যেমন শুক্তিতে [রজত দৃষ্ট হইলেও, বাস্তবপক্ষে] রজতের অভাবই লোকে দেখিয়া থাকে, সেই রূপই বলা যাইতেছে যে অর্পণ ব্রহ্মই। যেমন [লোকে বলিয়া থাকে যে] যাহা রজত বলিয়া দৃষ্ট হইতেছে, তাহা বাস্তবিক শুক্তি ব্যতিরিক্ত অন্য কিছুই নহে। ব্রহ্ম অর্পণ এই দুইটি পদে সমাস করা হয় নাই। যে বস্তুকে লোকে অর্পণ বুদ্ধিতে গ্রহণ করিয়া থাকে, তাহাই ব্রহ্মবিদের সমক্ষে ব্রহ্মবুদ্ধিতেই গৃহীত হইয়া থাকে, ইহাই তাৎপর্য্য।

"ব্রহ্ম হবিঃ", হবিঃ এই বুদ্ধিতে যে বস্তু গৃহীত হয়, তাহাও ব্রহ্মবিৎ যতির সমক্ষে ব্রহ্মই। সেই প্রকার 'ব্রহ্মাগ্নৌ' এই স্থলেও ব্রহ্মাগ্নিপদটি সমস্ত। ব্রহ্ম-স্বরূপ কর্ত্তা যে অগ্নিতে হবনীয় দ্রব্য প্রক্ষেপ করেন, তাহাও ব্রহ্ম এবং হবি প্রক্ষেপ-কর্ত্তাও ব্রহ্ম। ইহাই অর্থ। সেই প্রক্ষেপকর্ত্তা যে হবনক্রিয়ার অনুষ্ঠান করেন, তাহাও ব্রহ্ম। এবং সেই হবনক্রিয়ার দ্বারা যে ফল লাভ হয়, তাহাও ব্রহ্ম। 'ব্রহ্মকর্ম্মসমাধি' ব্রহ্মস্বরূপ কর্ম্মকে ব্রহ্মকর্ম্ম বলা যায়, সেই ব্রহ্মকর্ম্মে যাঁহার সমাধি আছে, তাঁহার নাম ব্রহ্মকর্ম্মসমাধি, সেই ব্রহ্মকর্ম্মসমাধি ব্যক্তিও ব্রহ্মকে প্রাপ্ত হইয়া থাকেন। এই প্রকার লোকসংগ্রহের অভিলাষে ব্রহ্মবিৎ যে কর্ম্ম করিয়া থাকেন, তাহাও বাস্তব পক্ষে বন্ধের হেতু [কর্ম্ম নহে], কারণ ঐ কর্ম্মের ফলোৎপাদিনী শক্তি ব্রহ্মজ্ঞানের দ্বারা বিনষ্ট হইয়া থাকে॥

এই প্রকার এই শ্লোকের তাৎপর্য্য বর্ণন করিলে, যিনি কর্ম্ম হইতে নিবৃত্ত, সেই সর্ব্বকর্ম্মসংন্যাসীর সম্যগ্দর্শনের স্তুতির নিমিত্ত তদীয় ব্রহ্মজ্ঞানেরও যজ্ঞত্ব-সম্পাদন [যজ্ঞের সহিত রূপক করিয়া স্তুতি করা] সুস্পষ্টভাবে সংলগ্ন হইয়া যায়। [এই শ্লোকের ইহাই প্রকৃত তাৎপর্য্য বলিতে হইবে যে] লোকে যজ্ঞ-প্রকরণে যে বস্তু অর্পণাদি শব্দের দ্বারা অভিহিত হইয়া থাকে, সেই সকল বস্তুই পরমার্থদর্শী যতির সমক্ষে সর্ব্বাত্মভূত ব্রহ্ম ব্যতিরিক্ত আর কিছুই নহে। এই

প্রকার তাৎপর্য্য যদি না হয়, তাহা হইলে সকল পদার্থেরই ব্রহ্মস্বরূপতা ত সিদ্ধই আছে, তাহার মধ্যে আবার বিশেষ করিয়া অর্পণাদি পদার্থেরই ব্রহ্মরূপতাভিধান নিরর্থক হইয়া পড়ে। সেই কারণে সিদ্ধ হইতেছে যে, "এই সকল বিশ্বপ্রপঞ্চ ব্রহ্ম ব্যতিরেকে আর কিছুই নহে," এই প্রকার জ্ঞান যাঁহার হইয়াছে, সেই বিদ্বান্ যতির কোনরূপ কর্ম্মই হইতে পারে না। কারণ তাঁহার [কর্ত্তা, করণ, সম্প্রদান প্রভৃতি] কারকবুদ্ধি নাই; কারকবুদ্ধি না থাকিলে, যজ্ঞ-নামক কর্ম্ম হইতে পারে, এমন ত দেখা যায় না। অগ্নিষ্টোম প্রভৃতি সকল বিহিত কর্ম্মের এই স্বরূপ যে, তাহারা দেবতা-বিশেষরূপ সম্প্রদান প্রভৃতি কারক শব্দের দ্বারা প্রথমে বোধিত হয়, ঐ সকল বস্তুর জ্ঞান এবং নিজের উপর কর্ত্তৃত্বাভিমান যাহার আছে, এই প্রকার কর্ত্তাই ঐ সকল যজ্ঞ করিয়া থাকে, ইহা সর্ব্বত্রই পরিদৃষ্ট হয়।– 'এইটি ক্রিয়া', 'ইহা কারক' এবং 'ইহা ফল', এই প্রকার ভেদজ্ঞান তিরোহিত হইলে, যজ্ঞাদি কোন কার্য্যই হইতে পারে না, ইহাও দেখিতে পাওয়া যায় এবং কর্ত্তৃত্বাভিমান এবং ফলাভিসন্ধি না থাকিলেও ঐ সকল কর্ম্ম সম্পন্ন হয় না, ইহাও দেখা যায়। ব্রহ্মজ্ঞানের দ্বারা ক্রিয়া, কারক এবং ফল বিষয়ে ভেদজ্ঞান তিরোহিত হয় বলিয়া, ব্রহ্মযতিগণের কর্ম্ম প্রকৃত পক্ষে কর্ম্মই হইতে পারে না॥

"কর্ম্মণ্যকর্ম্ম যঃ পশ্যেৎ" (যে ব্যক্তি কর্ম্মেতে অকর্ম্ম দেখিয়া থাকেন,) "কর্ম্মণ্যভিপ্রবৃত্তোঽপি নৈব কিঞ্চিৎ করোতি সঃ" (কর্ম্মেতে অভিপ্রবৃত্ত হইয়াও তিনি কিছুই করেন না;) "গুণা গুণেষু বর্ত্তন্তে" (গুণ সকল গুণেতেই প্রবৃত্ত হইয়া থাকে,) "নৈব কিঞ্চিৎ করোমীতি যুক্তো মন্যেত তত্ত্ববিৎ" (সমাহিতচেতা তত্ত্ববিৎ বিবেচনা করিয়া থাকেন যে, আমি কিছুই করিতেছি না) ইত্যাদি শ্লোকের দ্বারা সেই প্রকারই দেখান হইয়াছে, এইরূপ উপদেশ দিয়া ভগবান্ ক্রিয়া কারক ও ফলের মধ্যে পরস্পর ভেদ বুদ্ধির উপমর্দ্দন করিয়াছেন। কাম্য অগ্নিহোত্রপ্রভৃতি যাগে কামনার নিবৃত্তি হইলে, ঐ কাম্য অগ্নিহোত্রাদিরও নিবৃত্তি হইয়া থাকে ইহাও দেখিতে পাওয়া যায়। ফলাভিসন্ধান এবং ফলের অনভিসন্ধানপূর্ব্বক কৃত কর্ম্মের ফলেও বিশেষ হইয়া থাকে, ইহাও দেখিতে পাওয়া যায়। সেই প্রকার এখানেও অর্পণাদিকারক, ক্রিয়া, ও ফলের পরস্পর ভেদবুদ্ধি, ব্রহ্মজ্ঞানের দ্বারা উৎসাদিত হইয়াছে বলিয়া বিদ্বানের বাহ্যচেষ্টামাত্র কর্ম্মও প্রকৃত পক্ষে [পাপ পুণ্যের হেতু] কর্ম্ম হয় না। এই কারণেই বলা হইয়াছে "তাঁহার সমগ্রই প্রবিলীন হয়॥"

এই শ্লোকের ব্যাখ্যা প্রসঙ্গে কোন কোন ব্যক্তি বলিয়া থাকেন যে, যে ব্রহ্ম তাহাই অর্পণাদি (অর্থাৎ) ব্রহ্মই পঞ্চবিধ কারক স্বরূপে ব্যবস্থিত হইয়া সেই কর্ম্ম সম্পাদন করিয়া থাকেন। সুতরাং সেই স্থলে অর্পণাদি বুদ্ধির নিরাকরণ করা হইতেছে না; কিন্তু অর্পণাদি বস্তুতে ব্রহ্মবুদ্ধির উৎপাদন করা হইতেছে; যেমন প্রতিমাদিতে বিষ্ণু প্রভৃতির বুদ্ধি কিংবা নামেতে ব্রহ্ম বুদ্ধির উৎপাদন করা গিয়া থাকে। সত্য, এইপ্রকার ব্যাখ্যাও হইতে পারিত, যদি এই স্থানটি জ্ঞানযজ্ঞের প্রকরণ না হইত। এই অধ্যায়ে কিন্তু জ্ঞানযজ্ঞ শব্দের প্রতিপাদ্য সম্যগ্‌দর্শনরূপ জ্ঞানকে, অনেকে যজ্ঞশব্দপ্রতিপাদ্য ক্রিয়া বিশেষের নাম দ্বারা উল্লেখ করিয়া, পরে "দ্রব্যময়যজ্ঞ হইতে জ্ঞানযজ্ঞই মুখ্যতর" ইত্যাদি বাক্যের দ্বারা স্তুতি করিয়াছেন। ব্রহ্মার্পণং ইত্যাদি শ্লোকবাক্যও জ্ঞানের যজ্ঞত্ব সম্পাদনে সমর্থ। তাহা না হইলে সকল পদার্থেরই সাধারণ ভাবে ব্রহ্ম-রূপতা থাকিলেও বিশেষ করিয়া অর্পণাদি কতিপয় বস্তুবিশেষেরই ব্রহ্মত্ব প্রতিপাদন অনর্থক হইয়া উঠে। যাঁহারা বলিয়া থাকেন যে, প্রতিমাতে বিষ্ণু-বুদ্ধি কিংবা নামে ব্রহ্মবুদ্ধির ন্যায় এস্থলে অর্পণাদিতে ব্রহ্মবুদ্ধি আরোপিত হইতেছে, তাঁহাদের মতানুসারে এস্থলে স্পষ্ট ভাবে উক্ত ব্রহ্মবিদ্যাও বিবক্ষিত হইতে পারে না; কারণ, এস্থলে [তাঁহাদের মতে] যে জ্ঞানের কথা বলা হইয়াছে, তাহাও অদ্বৈতব্রহ্ম বিষয়ক নহে; কিন্তু তাহা অর্পণাদি দ্বৈতবিষয়ক। কোন একটি বস্তুতে ব্রহ্মদৃষ্টি করিতে হইবে, এই প্রকারের জ্ঞানের দ্বারা মোক্ষ ফল হইতে পারে না; জ্ঞানবান্‌ই ব্রহ্মকে প্রাপ্ত হইয়া থাকেন, ইহাও বলা হইতেছে; [অথচ] সম্যগ্‌দর্শন ব্যতিরেকে মোক্ষলাভও হয়, ইহা বিরুদ্ধ [হইলেও] বলা হইতেছে [ইহা কি প্রকারে সঙ্গত হইতে পারে;] এই প্রকার ব্যাখ্যা করিলে প্রকৃত বিরোধ [ও উপস্থিত হয়]। [ইহা সম্যগ্‌দর্শনেরই প্রকরণ] সুতরাং সম্যগ্‌-দর্শনই এই অধ্যায়ে প্রকৃত (প্রতিপাদ্য); "কর্ম্মণ্যকর্ম্ম" ইত্যাদি শ্লোকে সম্যগ্‌-দর্শনের আরম্ভ করিয়া অধ্যায়ের অন্তে সেই সম্যগ্‌দর্শনেরই উপসংহার করা হইয়াছে। "দ্রব্যময় যজ্ঞ হইতে জ্ঞানময় যজ্ঞই মুখ্যতম", "জ্ঞান লাভ করিয়া পরম শান্তি লাভ করেন," ইত্যাদি বাক্যের দ্বারা জ্ঞানেরই স্তুতি করিয়া এই অধ্যায়টি পরিসমাপ্ত হইয়াছে। সুতরাং অর্পণাদি পদার্থে ব্রহ্মদৃষ্টির ইহা প্রকরণ নহে বলিয়া, প্রতিমাতে বিষ্ণুবুদ্ধির ন্যায় অপ্রকরণে এইস্থলে অর্পণাদিতে ব্রহ্মদৃষ্টি বলা হইতেছে, এইপ্রকার ব্যাখ্যা করা সঙ্গত নহে। সেই কারণে এই শ্লোকটির যে প্রকার ব্যাখ্যা করা গিয়াছে, তাহাই সঙ্গত [ইহা জানিতে হইবে]॥ ২৪

দৈবমেবাপরে যজ্ঞং যোগিনঃ পর্য্যুপাসতে।
ব্রহ্মাগ্নাবপরে যজ্ঞং যজ্ঞেনৈবোপজুহ্বতি॥ ২৫

অন্বয়। অপরে যোগিনঃ (কর্ম্মিণঃ) দৈবমেব যজ্ঞং পর্য্যুপাসতে। অপরে (জ্ঞানিনঃ) ব্রহ্মাগ্নৌ যজ্ঞং (আত্মানং) যজ্ঞেনৈব (আত্মনৈব) উপজুহ্বতি (ভেদবুদ্ধিনিরাকরণেন একমিতি ভাবয়ন্তি)॥ ২৫

অনুবাদ। ব্রহ্মজ্ঞানহীন কর্ম্মিগণ দেবপ্রীতির জন্য (অগ্নিষ্টোমাদি) যজ্ঞের অনুষ্ঠান করেন। ব্রহ্মবিদ্‌গণ ব্রহ্মরূপ অগ্নিতে স্বয়ংই আপনাকে হবন করিয়া থাকেন, অর্থাৎ ভেদবুদ্ধির নিরাকরণ করিয়া আত্মা ও ব্রহ্ম এক, এই প্রকার ভাবনা করিয়া থাকেন॥ ২৫

ভাষ্য। তত্রাধুনা সম্যগ্‌দর্শনস্য যজ্ঞত্বং সম্পাদ্য তৎস্তুত্যর্থম্ অন্যেঽপি যজ্ঞা উপক্ষিপ্যন্তে। দৈবমেবেত্যাদিনা। দৈবমেব দেবা ইজ্যন্তে যেন যজ্ঞেন অসৌ দৈবো যজ্ঞস্তমেব অপরে যজ্ঞং যোগিনঃ কর্ম্মিণঃ পর্য্যুপাসতে কুর্ব্বন্তি ইত্যর্থঃ। ব্রহ্মাগ্নৌ 'সত্যং জ্ঞানমনন্তং ব্রহ্ম', 'বিজ্ঞানমানন্দং ব্রহ্ম' 'যৎ সাক্ষাৎ অপরোক্ষাদ্‌ব্রহ্ম' 'য আত্মা সর্ব্বান্তরঃ' ইত্যাদিবচনোক্তম্ অশনায়াদিসর্ব্বসংসার-ধর্ম্মবর্জ্জিতং নেতি নেতীতি নিরস্তাশেষবিশেষং ব্রহ্মশব্দেনোচ্যতে; ব্রহ্ম চ তদগ্নিশ্চ স হোমাধিকরণবিবক্ষয়া ব্রহ্মাগ্নিঃ। তস্মিন্ ব্রহ্মাগ্নৌ অপরেঽন্যে ব্রহ্মবিদো যজ্ঞং যজ্ঞশব্দবাচ্য আত্মা আত্মনামসু যজ্ঞশব্দস্য পাঠাৎ। তমাত্মানং যজ্ঞং পরমার্থতঃ পরমেব ব্রহ্ম সন্তং বুদ্ধ্যাদ্যুপাধিসংযুক্তমধ্যস্তসর্ব্বোপাধিধর্ম্মকম্ আহুতি-রূপং যজ্ঞেনৈব আত্মনৈব উক্তলক্ষণেন উপজুহ্বতি প্রক্ষিপন্তি। সোপাধিকস্য আত্মনঃ নিরুপাধিকেন পরব্রহ্মস্বরূপেণৈব যদ্দর্শনং স তস্মিন্ হোমস্তং কুর্ব্বন্তি ব্রহ্মাত্মৈকত্বদর্শননিষ্ঠাঃ সন্ন্যাসিন ইত্যর্থঃ। সোঽয়ং সম্যগ্‌দর্শনলক্ষণো যজ্ঞো দৈবযজ্ঞাদিষু যজ্ঞেষু উপক্ষিপ্যতে ব্রহ্মার্পণমিত্যাদিশ্লোকৈঃ। 'শ্রেয়ান্ দ্রব্যময়াদ্ যজ্ঞাজ্‌ জ্ঞানযজ্ঞঃ পরন্তপ' ইত্যাদিনা স্তুত্যর্থম্॥ ২৫

আনন্দগিরিটীকা। জ্ঞানস্য যজ্ঞত্বং সম্পাদ্য পূর্ব্বশ্লোকে স্থিতে সত্যধুনা তস্যৈব জ্ঞানস্য স্তুত্যর্থং যজ্ঞান্তরনির্দ্দেশার্থম্. উত্তরগ্রন্থপ্রবৃত্তিঃ ইত্যাহ—তত্রেতি। • সর্ব্বস্য শ্রেয়ঃসাধনস্য মুখ্যগৌণবৃত্তিভ্যাং যজ্ঞত্বং দর্শয়ন্ আদৌ যজ্ঞদ্বয়মাদর্শয়তি—দৈবমেবেত্যাদিনা। দৈবমেবেতি প্রতীকমাদায় দৈবযজ্ঞং ব্যাচষ্টে—দেবা ইতি। সম্যগ্‌জ্ঞানাখ্যং যজ্ঞং বিভজতে—ব্রহ্মাগ্নাবিতি। তত্র ব্রহ্মশব্দার্থং শ্রুত্যবষ্টম্ভেন স্পষ্টয়তি—সত্যমিতি। যৎ অজড়ম্ অনৃতবিপরীতম্

অপরিচ্ছিন্নং ব্রহ্ম তস্য পরমানন্দত্বেন পরমপুরুষার্থত্বমাহ—বিজ্ঞানমিতি। তস্য জ্ঞানাধিকরণত্বেন জ্ঞানত্বম্ ঔপচারিকমিত্যাশঙ্ক্যাহ—যৎ সাক্ষাদিতি। জীব-ব্রহ্মবিভাগে কথমপরিচ্ছিন্নত্বম্ ইত্যাশঙ্ক্য বিশিনষ্টি—যআত্মেতি। পরস্যৈবাত্মত্বং সর্ব্বস্মাৎ দেহাদেরব্যাকৃতান্তাৎ অন্তরত্বেন সাধয়তি—সর্ব্বান্তর ইতি। বিধিমুখং সর্ব্বমেবোপনিষদ্বাক্যং ব্রহ্মবিষয়মুপনিষদ্বাক্যমশেষমেবার্থতো নিবধ্নাতি—অশনায়েতি। ব্রহ্মণ্যগ্নিশব্দপ্রয়োগে নিমিত্তমাহ—স হোমেতে। বুদ্ধ্যারূঢ়তয়া সর্ব্বস্য দাহকত্বাদ্‌বিলয়স্য বা হেতুত্বাদিতি দ্রষ্টব্যম্। যজ্ঞশব্দস্যাত্মনি ত্বংপদার্থে প্রয়োগে হেতুমাহ—আত্মনামস্বিতি। আধারাধেয়-ভাবেন বাস্তবভেদং ব্রহ্মাত্মনোর্ব্যাবর্ত্তয়তি—পরমার্থতইতি। কথং তর্হি হোমো ন হি তস্যৈব তত্র হোমঃ সম্ভবতীত্যাশঙ্ক্যাহ—বুদ্ধ্যাদীতি। উপাধিসংযোগফলং কথয়তি—অধ্যস্তেতি। উপাধ্যধ্যাসদ্বারা তদ্ধর্ম্মাধ্যাসে প্রাপ্তমর্থং নির্দ্দিশতি—আহুতীতি। ইত্থম্ভূতলক্ষণাং তৃতীয়ামেব ব্যাকরোতি—উক্তেতি। অশনায়াদি-সর্ব্বসংসারধর্ম্মবর্জ্জিতেন নির্ব্বিশেষেণ স্বরূপেণেতি যাবৎ। আত্মনো ব্রহ্মণি হোমমেব প্রকটয়তি—সোপাধিকস্যেতি। অপর ইত্যস্যার্থং স্ফোরয়তি—ব্রব্রেতি। উক্তস্য জ্ঞানযজ্ঞস্য দৈবযজ্ঞাদিষু ব্রহ্মার্পণমিত্যাদিশ্লোকৈকরূপক্ষিপ্যমাণত্বং দর্শয়তি—সোঽয়মিতি। উপক্ষেপ-প্রয়োজনমাহ—শ্রেয়ানিতি ॥ ২৫

অনুবাদ। এই প্রসঙ্গে সম্যগ্‌দর্শনের যজ্ঞরূপতা সম্পাদন করিয়া, তাহারই স্তুতির জন্য, অন্য যজ্ঞেরও প্রস্তাব করা যাইতেছে—দৈবমেবেত্যাদি শ্লোকের দ্বারা। দেবগণ যাহার দ্বারা সংকৃত হইয়া থাকেন, তাহাকে দৈব যজ্ঞ বলা যায়, অপর যোগীরা (কর্ম্মীরা) দৈব যজ্ঞের পর্য্যুপাসনা করিয়া থাকেন (অর্থাৎ) অনুষ্ঠান করিয়া থাকেন "সত্য জ্ঞান এবং অনন্ত [ইহাই] ব্রহ্মের স্বরূপ," "বিজ্ঞান এবং আনন্দ ব্রহ্মের স্বরূপ," "যাহা সাক্ষাৎ ভাবে প্রত্যক্ষ, তাহা ব্রহ্ম" "যে আত্মা সর্ব্বান্তর" ইত্যাদি শ্রুতিবাক্যের দ্বারা প্রকাশিত, ক্ষুৎ-পিপাসা প্রভৃতি সকল প্রকার সংসারধর্ম্ম বর্জ্জিত, নেতি নেতি ইত্যাদি বাক্য-বোধিত, সকল প্রকার ভেদবর্জ্জিত সেই পরমাত্মবস্তুই ব্রহ্মশব্দের অর্থ; হোমের আশ্রয়ত্ববিবক্ষায় সেই ব্রহ্মই অগ্নিরূপে প্রতিপাদিত হইতেছেন, ব্রহ্মরূপ অগ্নিতে অপর যোগিগণ (অর্থাৎ) ব্রহ্মবিদ্‌গণ যজ্ঞের দ্বারা যজ্ঞকে আহুতিরূপে অর্পণ করিয়া থাকেন, বস্তুতস্ত যাহা পরব্রহ্মস্বরূপ হইয়াও বুদ্ধি প্রভৃতি উপাধির সহিত যোগবশতঃ সংসারের দুঃখিত্ব প্রভৃতি ধর্ম্মের আশ্রয় বলিয়া প্রতীত হয়, সেই আত্মা জীবই এই স্থলে যজ্ঞ এই শব্দটির দ্বারা প্রতিপাদিত হইতেছেন, [কারণ,

শ্রুতিতে] আত্মার নামগণের মধ্যে যজ্ঞ শব্দটিও দেখিতে পাওয়া যায়। সংসারধর্ম্মস্বরূপ উপাধিবিশিষ্ট আত্মার নিরুপাধিক পরব্রহ্মস্বরূপে যে দর্শন, তাহাই সেই পরমাত্মাতে হোম, তাহাই করিয়া থাকেন (অর্থাৎ) যাঁহারা জীব ব্রহ্মের অভেদ দর্শনশীল সন্ন্যাসী [তাঁহারাই এই প্রকার হোম করিয়া থাকেন]। দৈব যজ্ঞ প্রভৃতি যজ্ঞের মধ্যে 'ব্রহ্মার্পণং' ইত্যাদি শ্লোকের দ্বারা সম্যগ্ দর্শনরূপ যজ্ঞের উপক্ষেপ করা যাইতেছে [ইহার প্রয়োজন] 'শ্রেয়ান্ দ্রব্যময়াদ্ যজ্ঞাজ্ জ্ঞানযজ্ঞঃ' ইত্যাদি শ্লোকের দ্বারা এই জ্ঞানযজ্ঞের স্তুতি [ব্যতিরেকে অন্য কিছুই নহে]॥ ২৫

শ্রোত্রাদীনীন্দ্রিয়াণ্যন্যে সংযমাগ্নিষু জুহ্বতি।
শব্দাদীন্ বিষয়ানন্যে ইন্দ্রিয়াগ্নিষু জুহ্বতি॥ ২৬

অন্বয়। অন্যে শ্রোত্রাদীনি ইন্দ্রিয়াণি সংযমাগ্নিষু জুহ্বতি, অন্যে ইন্দ্রিয়াগ্নিষু শব্দাদীন্ বিষয়ান্ জুহ্বতি॥ ২৬

অনুবাদ। যোগিগণ সংযমরূপ অগ্নিসমূহে ইন্দ্রিয় সকলের হবন করিয়া থাকেন এবং বিষয়াসক্ত ব্যক্তিগণ ইন্দ্রিয়রূপ অগ্নিতে শব্দাদি বিষয়ের হবন করিয়া থাকেন॥ ২৬

ভাষ্য। শ্রোত্রাদীনীতি। শ্রোত্রাদীনি ইন্দ্রিয়াণি অন্যে যোগিনঃ সংযমাগ্নিষু প্রতীন্দ্রিয়ং সংযমো ভিদ্যত ইতি বহুবচনম্। সংযমা এব অগ্নয়স্তেষু জুহ্বতি ইন্দ্রিয়সংযমমেব কুর্ব্বন্তি ইত্যর্থঃ। শব্দাদীন্ বিষয়ান্ অন্যে ইন্দ্রিয়াগ্নিষু জুহ্বতি, ইন্দ্রিয়াণ্যেব অগ্নয়স্তেষু ইন্দ্রিয়াগ্নিষু জুহ্বতি শ্রোত্রাদিভিরবিরুদ্ধবিষয়-গ্রহণং হোমং মন্যন্তে॥ ২৬

আনন্দগিরিটীকা। সম্প্রতি যজ্ঞদ্বয়মুপন্যস্যতি—শ্রোত্রাদীনীতি। বাহ্যানাং করণানাং মনসি সংযমস্যৈকত্বাৎ কথং সংযমাগ্নিষ্বিতি বহুবচনমিত্যাশঙ্ক্যাহ—প্রতীন্দ্রিয়মিতি। সংযমানাং প্রত্যাহারাধিকরণত্বেন ব্যবস্থিতানাং মনোরূপাণাং হোমাধারত্বাদগ্নিত্বং ব্যপদিশতি—সংযমা ইতি। বিষয়েভ্যোঽহংস্তর্বাহ্যানীন্দ্রিয়াণি প্রত্যাহরন্তীতি সংযমযজ্ঞং সংক্ষিপ্য দর্শয়তি—ইন্দ্রিয়েতি। শ্রোত্রাদীন্দ্রিয়াগ্নিষু শব্দাদিবিষয়-হোমস্য তত্তদিন্দ্রিয়ৈস্তত্তদ্বিষয়োপভোগলক্ষণস্য সর্ব্বসাধারণত্বমাশঙ্ক্য প্রতিষিদ্ধান্ বর্জ্জয়িত্বা রাগদ্বেষরহিতো ভূত্বা প্রাপ্তান্ বিষয়ান্ ভুঙ্ক্তে। তৈস্তৈরিন্দ্রিয়ৈরিতি বিবক্ষিতং হোমং বিশদয়তি—শ্রোত্রাদিভিরিতি॥২৬

অনুবাদ। "শ্রোত্রাদীনি" ইত্যাদি [শ্লোকের অর্থ] অপর যোগিগণ

সংযমরূপ অগ্নিসমূহে (প্রতি ইন্দ্রিয়ভেদে সংযম ভিন্ন ভিন্ন বলিয়া "সংযমাগ্নিষু" এইস্থানে বহুবচন নির্দ্দেশ করা হইয়াছে) শ্রবণ প্রভৃতি ইন্দ্রিয়ের হবন করিয়া থাকেন (অর্থাৎ) ইন্দ্রিয়সংযমই করিয়া থাকেন। অপর ব্যক্তিগণ শব্দ প্রভৃতি বিষয়সমূহের ইন্দ্রিয়রূপ অগ্নি সকলে হবন করিয়া থাকেন (অর্থাৎ) শ্রবণ প্রভৃতি ইন্দ্রিয়-নিবহের দ্বারা অনিষিদ্ধ বিষয়সমূহের ভোগকেই হোম বলিয়া বোধ করিয়া থাকেন ॥ ২৬

সর্ব্বাণীন্দ্রিয়কর্ম্মাণি প্রাণকর্ম্মাণি চাপরে।
আত্মসংযমযোগাগ্নৌ জুহ্বতি জ্ঞানদীপিতে ॥ ২৭

অন্বয়। অপরে সর্ব্বাণি ইন্দ্রিয়কর্ম্মাণি প্রাণকর্ম্মাণি চ জ্ঞানদীপিতে আত্মসংযমযোগাগ্নৌ জুহ্বতি ॥ ২৭

অনুবাদ। অপর যোগিগণ জ্ঞানের দ্বারা প্রকাশিত আত্মসমাধি যোগ-রূপ অগ্নিতে সকল ইন্দ্রিয়ের ব্যাপার এবং প্রাণবায়ুর ব্যাপার সকলের হবন করিয়া থাকেন ॥ ২৭

ভাষ্য। কিঞ্চ সর্ব্বাণীতি। সর্ব্বাণি ইন্দ্রিয়কর্ম্মাণি ইন্দ্রিয়াণাং কর্ম্মাণি ইন্দ্রিয়কর্ম্মাণি, তথা প্রাণকর্ম্মাণি প্রাণো বায়ুরাধ্যাত্মিকস্তৎকর্ম্মাণি আকুঞ্চন-প্রসারণাদীনি তানি চ অপরে আত্মসংযমযোগাগ্নৌ আত্মনি সংযম আত্মসংযমঃ সএব যোগাগ্নিঃ তস্মিন্ আত্মসংযমযোগাগ্নৌ জুহ্বতি প্রক্ষিপন্তি জ্ঞানদীপিতে স্নেহেনের প্রদীপিতে বিবেকবিজ্ঞানেন উজ্জ্বলভাবমাপাদিতে প্রবিলাপয়ন্তী-ত্যর্থঃ ॥ ২৭

আনন্দগিরিটীকা। যজ্ঞান্তরং কথয়তি—কিঞ্চেতি। ইন্দ্রিয়াণাং শ্রবণবদনাদীনি। আত্মনি সংযমো ধারণাধ্যানসমাধিলক্ষণঃ। সর্ব্বমপি ব্যাপারং নিরুধ্য আত্মনি চিত্তসমাধানং কুর্ব্বন্তীত্যাহ—বিবেকেতি ॥ ২৭

অনুবাদ। সর্ব্বাণীত্যাদি শ্লোকের অর্থ—ইন্দ্রিয়সমূহের ক্রিয়াকে ইন্দ্রিয়-কর্ম্ম বলা যায়; আধ্যাত্মিক বায়ুই প্রাণশব্দের অর্থ; সেই প্রাণের কর্ম্ম (অর্থাৎ) আকুঞ্চন প্রসারণ প্রভৃতিকেই প্রাণের কর্ম্ম বলা যায়। সেই সকল ইন্দ্রিয়-কর্ম্ম ও প্রাণকর্ম্ম-নিচয়ের আত্মাতে সংযমরূপ যে যোগাগ্নি, অপর যোগিগণ তাহাতেই হবন করিয়া থাকেন অর্থাৎ নিক্ষেপ করিয়া থাকেন। তাঁহাদের সেই আত্মসংযম-যোগাগ্নি জ্ঞানের দ্বারা দীপিত (অর্থাৎ) তৈলের স্থলাভিষিক্ত বিবেকবিজ্ঞানের দ্বারা উজ্জ্বলীকৃত [তাঁহারা প্রাণ ও ইন্দ্রিয়ের ব্যাপার-

নিচয়কে জ্ঞানপ্রদীপিত আত্মসমাধিতে প্রকৃষ্টরূপে বিলীন করিয়া দেন, ইহাই তাৎপর্য্য ]॥ ২৭

দ্রব্যযজ্ঞাস্তপোযজ্ঞা যোগযজ্ঞাস্তথাপরে।
স্বাধ্যায়জ্ঞানযজ্ঞাশ্চ যতয়ঃ সংশিতব্রতাঃ॥ ২৮

অন্বয়। [ কেঽপি ] দ্রব্যযজ্ঞাঃ, [ কেঽপি ] তপোযজ্ঞাঃ। তথা অপরে যোগযজ্ঞাঃ, [ তথা কেচন ] সংশিতব্রতা যতয়ঃ স্বাধ্যায়জ্ঞানযজ্ঞাশ্চ ভবন্তি॥ ২৮

অনুবাদ। কোন কোন তীব্রব্রত যতিগণ দ্রব্যত্যাগকেই যজ্ঞ বোধ করিয়া তাহারই অনুষ্ঠান করিয়া থাকেন, তাঁহাদিগকে "দ্রব্যযজ্ঞ" বলা যায়। যাঁহারা যজ্ঞবুদ্ধিতে তপস্থার অনুষ্ঠান করিয়া থাকেন, সেই তপস্বিগণকে "তপোযজ্ঞ" বলা যায়। প্রাণায়াম প্রভৃতি যোগকেই যজ্ঞবুদ্ধিতে যাঁহারা অনুষ্ঠান করেন, তাঁহাদিগকে "যোগযজ্ঞ" বলা যায়। যথাবিধি বেদাভ্যাসকে যজ্ঞ বুদ্ধিতে যাঁহারা অনুষ্ঠান করেন, তাঁহাদিগকে "স্বাধ্যায়যজ্ঞ" বলা যায়। এই প্রকার যাঁহারা শাস্ত্রীয় অর্থের জ্ঞানকেই যজ্ঞবুদ্ধিতে অনুশীলন করিয়া থাকেন, তাঁহাদিগকে "জ্ঞানযজ্ঞ" বলা যায়॥ ২৮

ভাষ্য। দ্রব্যেতি। দ্রব্যযজ্ঞাস্তীর্থেষু দ্রব্যবিনিযোগং যজ্ঞবুদ্ধ্যা কুর্ব্বন্তি যে তে দ্রব্যযজ্ঞাঃ, তপোযজ্ঞাঃ যে তপস্বিনস্তে তপোযজ্ঞাঃ, যোগযজ্ঞাঃ প্রাণায়াম-প্রত্যাহারাদিলক্ষণো যোগো যেষাং তে যোগযজ্ঞাঃ, তথা অপরে স্বাধ্যায়-জ্ঞানযজ্ঞাশ্চ, স্বাধ্যায়ো যথাবিধি ঋগাদ্যভ্যাসো যজ্ঞো যেষাং তে স্বাধ্যায়যজ্ঞাঃ জ্ঞানযজ্ঞাঃ জ্ঞানং শাস্ত্রার্থপরিজ্ঞানং যজ্ঞো যেষাং তে জ্ঞানযজ্ঞাশ্চ, যতয়ো যতনশীলাঃ সংশিতব্রতাঃ সম্যক্‌শিতানি তনূকৃতানি তীক্ষ্ণীকৃতানি ব্রতানি যেষাং তে সংশিতব্রতাঃ॥ ২৮

আনন্দগিরিটীকা। যজ্ঞষট্‌কমবতারয়তি—দ্রব্যেতীতি। তত্র দ্রব্য-যজ্ঞান্ পুরুষানুপাদায় বিভজতে—তীর্থেষ্বিতি। তপস্বিনো যজ্ঞবুদ্ধ্যা তপোঽনু-তিষ্ঠন্তো নিয়মবন্ত ইত্যর্থঃ। প্রত্যাহারাদীত্যাদিশব্দেন যমনিয়মাসনধ্যানধারণা-সমাধয়ো গৃহ্যন্তে, যথাবিধি প্রাঙ্মুখত্বপবিত্রপাণিত্বাদ্যঙ্গবিধিমনতিক্রম্যেতি যাবৎ। ব্রতানাং তীক্ষ্ণীকরণমতিদৃঢ়ত্বম্॥ ২৮

অনুবাদ। দ্রব্যযজ্ঞ ইত্যাদি শ্লোকের অর্থ—'দ্রব্যযজ্ঞ' তীর্থসমূহে যজ্ঞ-বুদ্ধিতে যাঁহারা দ্রব্য দান করিয়া থাকেন, তাঁহারাই দ্রব্যযজ্ঞ [ শব্দের দ্বারা এইস্থলে বোধিত হইতেছেন ], 'তপোযজ্ঞ' যাঁহারা তপস্বী, তাঁহারা তপোযজ্ঞ

[ শব্দের দ্বারা অভিহিত হইয়া থাকেন ], 'যোগযজ্ঞ' প্রাণায়াম ও প্রত্যাহার প্রভৃতি যোগই যাঁহাদের যজ্ঞ, তাঁহারা যোগযজ্ঞ [ শব্দের প্রতিপাদ্য ]; এই প্রকার অপর "স্বাধ্যায়যজ্ঞ" ও "জ্ঞানযজ্ঞ"; স্বাধ্যায় ( অর্থাৎ ) ঋগ্, যজুঃ প্রভৃতি বেদের যথাবিধি অভ্যাসই যাঁহাদের যজ্ঞ, তাঁহারাই স্বাধ্যায়যজ্ঞ; এই প্রকার শাস্ত্রার্থের জ্ঞানই যাঁহাদের যজ্ঞ, তাঁহারা জ্ঞানযজ্ঞ; [ ইঁহারা সকলেই ] যতি অর্থাৎ বিহিতফলের জন্য যথাবিধি প্রযত্নপরায়ণ এবং সংশিতব্রত, যাঁহাদের ব্রত অত্যন্ত তীক্ষ্ণ, তাঁহারাই সংশিতব্রত [ শব্দের প্রতিপাদ্য ] ॥ ২৮

অপানে জুহ্বতি প্রাণং প্রাণেঽপানং তথাপরে।
প্রাণাপানগতী রুদ্ধ্বা প্রাণায়ামপরায়ণাঃ ॥ ২৯

অন্বয়। অপরে প্রাণাপানগতী রুদ্ধ্বা প্রাণায়ামপরায়ণাঃ [ তথা অপরে ] অপানে প্রাণং, [ তথা অপরে ] প্রাণে অপানং [ চ ] জুহ্বতি ॥ ২৯

অনুবাদ। অপর যোগিগণ প্রাণ ও অপানের গতিকে রুদ্ধ করিয়া, প্রাণায়ামপরায়ণ হন এবং অপর যোগিগণ অপানে প্রাণের হবন করিয়া থাকেন, এইপ্রকার কেহ প্রাণে অপানের হবন করিয়া ( অর্থাৎ ) রেচক, পূরক ও কুম্ভক এই অবয়বত্রয়ে বিভক্ত প্রাণায়ামের অনুষ্ঠান করিয়া থাকেন ॥ ২৯

ভাষ্য। কিঞ্চ অপান ইতি। অপানে অপানবৃত্তৌ জুহ্বতি প্রক্ষিপন্তি প্রাণং প্রাণবৃত্তিং পূরকাখ্যং প্রাণায়ামং কুর্ব্বন্তীত্যর্থঃ। প্রাণেঽপানং তথাপরে জুহ্বতি, রেচকাখ্যং চ প্রাণায়ামং কুর্ব্বন্তীত্যেতৎ। প্রাণাপানগতী মুখনাসিকাভ্যাং বায়োর্নির্গমনং প্রাণস্য গতিস্তদ্বিপর্যয়েণ অধোগমনমপানস্য তে প্রাণাপানগতী এতে রুদ্ধ্বা নিরুধ্য প্রাণায়ামপরায়ণাঃ প্রাণায়ামতৎপরাঃ কুম্ভকাখ্যং প্রাণায়ামং কুর্ব্বন্তীত্যর্থঃ ॥ ২৯

আনন্দগিরিটীকা। প্রাণায়ামাখ্যং যজ্ঞমুদাহরতি—কিঞ্চেতি। প্রাণায়ামপরায়ণাঃ সন্তো রেচকং পূরকঞ্চ কৃত্বা কুম্ভকং কুর্ব্বন্তীত্যাহ—প্রাণেতি ॥ ২৯

অনুবাদ। আরও অপানে ইত্যাদি। অপানে ( অর্থাৎ ) অপানবায়ুর বৃত্তিতে প্রাণ ( অর্থাৎ প্রাণবায়ুবৃত্তির ) হবন ( অর্থাৎ ) প্রক্ষেপ করিয়া থাকেন; পূরক-নামক প্রাণায়াম করিয়া থাকেন, ইহাই অর্থ। এই প্রকার অপর যোগিগণ প্রাণে অপানের হবন করিয়া থাকেন, ইহাই তাৎপর্য্য। এইরূপ [ অপর কেহ কেহ ] প্রাণ ও অপানের গতির নিরোধ করিয়া, প্রাণায়ামতৎপর হইয়া থাকেন; কুম্ভক-নামে প্রাণায়ামের অনুষ্ঠান করিয়া থাকেন, ইহাই অর্থ।

মুখ ও নাসিকার দ্বারা [ অভ্যন্তরস্থিত ] বায়ুর নির্গমনকেই প্রাণের গতি কহে ; তাহারই বিপরীতভাবে বায়ুর অধোগমনকে অপানের গতি কহে। [ এই দ্বিবিধ গতিরই নিরোধ করিয়া কুম্ভক প্রাণায়াম করিতে হয় ] ॥ ২৯

অপরে নিয়তাহারাঃ প্রাণান্ প্রাণেষু জুহ্বতি।
সর্ব্বেঽপ্যেতে যজ্ঞবিদো যজ্ঞক্ষপিতকল্মষাঃ ॥ ৩০

অন্বয়। অপরে ( যোগিনঃ ) নিয়তাহারাঃ [ সন্তঃ ] প্রাণেষু প্রাণান্ জুহ্বতি। এতে সর্ব্বেঽপি যজ্ঞবিদঃ [ অতএব ] যজ্ঞক্ষপিতকল্মষাঃ [ভবন্তি ] ৩০

অনুবাদ। অপর যোগিগণ, আহারের নিয়ম অবলম্বন করিয়া প্রাণ-বায়ুতে প্রাণের [ বায়ু-বিশেষের ] হবন করিয়া থাকেন। ইঁহারা সকলেই যজ্ঞবিৎ এবং যজ্ঞদ্বারা পাপ সকলের বিনাশ করিয়া থাকেন ॥ ৩০

ভাষ্য। কিঞ্চ অপর ইতি। অপরে নিয়তাহারাঃ নিয়তঃ পরিমিতঃ আহারো যেষাং তে নিয়তাহারাঃ সন্তঃ প্রাণান্ বায়ুভেদান্ প্রাণেষ্বেব জুহ্বতি। যস্য যস্য বায়োর্জয়ঃ ক্রিয়তে ইতরান্ বায়ুভেদান্ তস্মিন্ তস্মিন্ জুহ্বতি, তে তত্র প্রবিষ্টা ইব ভবন্তি। সর্ব্বেঽপ্যেতে যজ্ঞবিদঃ যজ্ঞক্ষপিতকল্মষাঃ যজ্ঞৈর্যথোক্তৈঃ ক্ষপিতাঃ নাশিতাঃ কল্মষাঃ যেষাং তে যজ্ঞক্ষপিতকল্মষাঃ ॥ ৩০

আনন্দগিরিটীকা। প্রাণাপানয়োর্গতী শ্বাসপ্রশ্বাসৌ নিরুধ্য কিং কুর্ব্বন্তী-ত্যপেক্ষায়ামাহ—কিঞ্চেতি। প্রাণাপানগতিনিরোধরূপং কুম্ভকং কৃত্বা পুনঃ পুনর্ব্বায়ুজয়ং কুর্ব্বন্তীত্যর্থঃ। আহারস্য পরিমিতত্বং হিতত্বমেধ্যত্বোপলক্ষণার্থম্। প্রাণানাং প্রাণেষু হোমমেব বিভজতে—যস্যেতি। জিতেষু বায়ুভেদেষ্বজিতানাং তেষাং হোমপ্রকারং প্রকটয়তি—তে তত্রেতি। প্রকৃতান্ যজ্ঞানুপসংহরতি—সর্ব্বেঽপীতি ॥ ৩০

অনুবাদ। আরও পরে ইত্যাদি। "নিয়তাহার" নিয়ত অর্থাৎ পরিমিত আহার যাঁহারা করেন, তাঁহারাই নিয়তাহার; অপর যোগিগণ নিয়তাহার হইয়া প্রাণনামক বায়ুবিশেষকে প্রাণবায়ুসমূহে হবন করিয়া থাকেন। যিনি যে বায়ুকে বশীভূত করেন, তিনি সেই বায়ুতে অন্যান্য বায়ুর হবন করিয়া থাকেন, ( অর্থাৎ ) সেই সকল বায়ু সেই বশীভূত বায়ুর মধ্যে প্রবিষ্টবৎ হইয়া থাকে। ইঁহারা সকলেই যজ্ঞবিৎ এবং যজ্ঞক্ষপিতকল্মষ অর্থাৎ যথোক্ত যজ্ঞ-সমূহের দ্বারা ইঁহাদের সকল পাপ বিনাশিত হইয়াছে ॥ ৩০

যজ্ঞশিষ্টামৃতভুজো যান্তি ব্রহ্ম সনাতনম্।
নায়ং লোকোঽস্ত্যযজ্ঞস্য কুতোঽন্যঃ কুরুসত্তম ॥ ৩১

অন্বয়। যজ্ঞশিষ্টামৃতভুজঃ সনাতনং ব্রহ্ম যান্তি, হে কুরুসত্তম! অযজ্ঞস্য অয়ং লোকো নাস্তি, অন্যঃ কুতঃ [ স্যাৎ ] ? ॥ ৩১ ॥

অনুবাদ। যাঁহারা যজ্ঞাবশিষ্ট অমৃত ভোজন করিয়া থাকেন, তাঁহারা সনাতন ব্রহ্মপদ লাভ করিয়া থাকেন। হে কুরুসত্তম! যে ব্যক্তি [ এই কয় প্রকার যজ্ঞের মধ্যে একটি যজ্ঞও ] করে না, তাহার এই লোকই শুভ হয় না, উৎকৃষ্ট পরলোক তাহার কি প্রকারে হইতে পারে ? ॥ ৩১

ভাষ্য। এবং যথোক্তান্ যজ্ঞান্ নির্ব্বর্ত্ত্য যজ্ঞশিষ্টামৃতভুজো যজ্ঞানাং শিষ্টং যজ্ঞশিষ্টং যজ্ঞশিষ্টঞ্চ তদমৃতঞ্চেতি যজ্ঞশিষ্টামৃতং তদ্ভুঞ্জতইতি যজ্ঞশিষ্টামৃতভুজঃ, যথোক্তান্ যজ্ঞান্ কৃত্বা তচ্ছিষ্টেন কালেন যথাবিধি-চোদিতমমৃতাখ্যমন্নং ভুঞ্জত ইতি যজ্ঞশিষ্টামৃতভুজো যান্তি গচ্ছন্তি ব্রহ্ম সনাতনং চিরন্তনং মুমুক্ষবশ্চেৎ কালাতিক্রমাপেক্ষয়া ইতি সামর্থ্যাদ্গম্যতে। নায়ং লোকঃ সর্ব্বপ্রাণিসাধারণোঽপ্যস্তি যথোক্তানাং যজ্ঞানামেকোঽপি যজ্ঞো যস্য নাস্তি সোঽযজ্ঞস্তস্য কুতোঽন্যো বিশিষ্টসাধনসাধ্যঃ কুরুসত্তম ॥ ৩১

আনন্দগিরিটীকা। যথোক্ত-যজ্ঞনির্ব্বর্ত্তনানন্তরং ক্ষীণে কল্মষে কিং স্যাদিত্যাশঙ্ক্যাহ— এবমিতি। যথোক্তানাং যজ্ঞানাং মধ্যে কেনচিদপি যজ্ঞেনাবিশেষিতস্য পুরুষস্য প্রত্যবায়ং দর্শয়তি—নায়মিতি। কথং যথোক্ত-যজ্ঞানুষ্ঠায়িনামবশিষ্টেন কালেন বিহিতান্ন-ভুজাং ব্রহ্মপ্রাপ্তিরিত্যাশঙ্ক্য মুমুক্ষুত্বে সতি চিত্তশুদ্ধিদ্বারেত্যাহ—মুমুক্ষবশ্চেদিতি। তৎ কিমিদানীং সাক্ষাদেব মোক্ষো বিবক্ষিতঃ, তথা চ গতিশ্রুতিবিরোধঃ স্যাদিত্যাশঙ্ক্য গতিনির্দ্দেশসামর্থ্যাৎ ক্রমমুক্তিরত্রাভিপ্রেতেত্যাহ—কালাতীতি। তৃতীয়ং পাদং ব্যাচষ্টে—নায়মিতি। বিবক্ষিতং কৈমুতিকন্যায়মাহ—কুতইতি। সাধারণ লোকাভাবে পুনরসাধারণলোকপ্রাপ্তির্দূরনিরস্তেত্যর্থঃ। বুদ্ধিসমাধানং কুরুকুল-প্রধানস্যার্জ্জুনস্য অনায়াসলভ্যমিতি বক্তুং কুরুসত্তমেত্যুক্তম্ ॥ ৩১

অনুবাদ। এই প্রকার যথোক্ত যজ্ঞসমূহের অনুষ্ঠান করিয়া [ যাঁহারা ] যজ্ঞশিষ্টামৃতভুক্ [ হন ] ( অর্থাৎ ) যজ্ঞসকলের অবশিষ্ট যাঁহারা ভোজন করেন, তাঁহারাই যজ্ঞশিষ্টামৃতভুক্। ( অর্থাৎ ) যাঁহারা যথোক্ত যজ্ঞসকলের অনুষ্ঠান করিয়া, অবশিষ্টকালে যথাবিধি বিহিত অন্ন ভোজন করিয়া থাকেন, তাঁহারা

"সনাতন" চিরন্তন ব্রহ্মকে প্রাপ্ত হইয়া থাকেন। (অর্থাৎ) তাঁহারা যদি মোক্ষ-কামী হন, তাহা হইলে বিহিতকাল অতিক্রম করিয়া ক্রমে মোক্ষলাভ করিয়া থাকেন, ইহা [এখানে যদিও শব্দের দ্বারা স্পষ্ট উক্ত হয় নাই, তথাপি] যোগ্যতা-বলে বুঝিতে পারা যাইতেছে। এই পূর্ব্বোক্ত যথোক্ত যজ্ঞসমূহের মধ্যে কোন একটি যজ্ঞের যে ব্যক্তি অনুষ্ঠান না করে, তাহাকে অযজ্ঞ কহে; হে কুরুসত্তম! অযজ্ঞ ব্যক্তির এই সর্ব্বপ্রাণিসাধারণ লোকই নাই; বিলক্ষণ যজ্ঞাদি দ্বারা যাহার অর্জ্জন হয়, সেই স্বর্গাদি লোক তাহার হইবার সম্ভাবনা কোথায়? ॥ ৩১

এবং বহুবিধা যজ্ঞা বিততা ব্রহ্মণো মুখে।
কর্ম্মজান্ বিদ্ধি তান্ সর্ব্বানেবং জ্ঞাত্বা বিমোক্ষ্যসে ॥৩২

অন্বয়। ব্রহ্মণঃ (বেদস্য) মুখে (দ্বারেণ) এবং (যথোক্তাঃ) বহুবিধাঃ যজ্ঞাঃ বিততাঃ (প্রকাশিতাঃ), তান্ সর্ব্বান্ (যজ্ঞান্) কর্ম্মজান্ (ক্রিয়াসম্ভবান্) বিদ্ধি, এবং জ্ঞাত্বা (বিদিত্বা) বিমোক্ষ্যসে (মুক্তিং প্রাপ্স্যসি) ॥ ৩২

অনুবাদ। বেদের দ্বারা এই প্রকার বহুবিধ যজ্ঞ প্রকাশিত হইয়াছে, এই সকল যজ্ঞই কর্ম্মজ, ইহা জান; এই প্রকার জানিয়া অশুভ হইতে মোক্ষলাভ করিতে পারিবে ॥ ৩২

ভাষ্য। এবমিতি। এবং যথোক্তা বহুবিধা বহুপ্রকারা যজ্ঞা বিততা বিস্তীর্ণা ব্রহ্মণো বেদস্য মুখে দ্বারে বেদদ্বারেণাবগম্যমানা ব্রহ্মণো মুখে বিততা উচ্যন্তে। তদ্‌যথা "বাচি হি প্রাণং জুহুম" ইত্যাদয়ঃ। কর্ম্মজান্ কায়িকবাচিক-কর্ম্মোদ্ভবান্ বিদ্ধি তান্ সর্ব্বান্ অনাত্মজান্। নির্ব্ব্যাপারোহ্যাত্মা। অত এবং জ্ঞাত্বা বিমোক্ষ্যসে অশুভাৎ। ন মদ্‌ব্যাপারা ইমে নির্ব্ব্যাপারোঽহমুদাসীন ইত্যেবং জ্ঞাত্বা অস্মাৎ সম্যগ্‌দর্শনাৎ মোক্ষ্যসে সংসারবন্ধনাদিত্যর্থঃ ॥ ৩২

আনন্দগিরিটীকা। উক্তানাং যজ্ঞানাং বেদমূলত্বেনোৎপ্রেক্ষানিবন্ধনত্বং নিরস্যতি—এবমিতি। আত্মব্যাপারসাধ্যত্বমুক্তকর্ম্মণামাশঙ্ক্য দূষয়তি—কর্ম্ম-জানিতি। আত্মনো নির্ব্ব্যাপারত্বজ্ঞানে ফলমাহ—এবমিতি। কথং যথো-ক্তানাং যজ্ঞানাং বেদস্য মুখে বিস্তীর্ণত্বমিত্যাশঙ্ক্যাহ—বেদদ্বারেণেতি। তেনা-বগম্যমানত্বমেবোদাহরতি—তদ্‌যথেতি। "এতদ্ধ স্ম বৈ তৎপূর্ব্বে বিদ্বাংস আহুঃ" ইত্যুপক্রম্যাধ্যয়নাম্যাক্ষিপ্য হেত্বাকাঙ্ক্ষায়ামুক্তং—বাচি হীতি। জ্ঞানশক্তিমদ্বিষয়ে ক্রিয়াশক্তিমদুপসংহারোঽত্র বিবক্ষিতঃ, "প্রাণে বা বাচং যো হ্যেব প্রভবঃ স এবাপ্যয়ঃ" ইতি বাক্যমাদিশব্দার্থঃ, জ্ঞানশক্তিমতাং ক্রিয়াশক্তিমতাং চান্যোন্যোৎ

পত্তিপ্রলয়ত্বাত্তদভাবে নাধ্যয়নাদিসিদ্ধিরিত্যর্থঃ। কর্ম্মণামাত্মব্যাপারজন্যত্বাভাবে হেতুমাহ—নির্ব্ব্যাপারো হীতি। তস্য চ নির্ব্যাপারত্বং ফলবত্ত্বাজ্‌জ্ঞাতব্য-মিত্যাহ—অতইতি। এবং জ্ঞানমেব জ্ঞাপয়ন্ উক্তং ব্যনক্তি—নেত্যা-দিনা॥ ৩২

অনুবাদ। এবমিত্যাদি শ্লোকের অর্থ এইরূপ যথোক্ত বহুপ্রকার যজ্ঞ, "ব্রহ্ম" বেদের "মুখে" "দ্বারে বিতত" বিস্তীর্ণ আছে। বেদের মুখে বিতত আছে ইহার তাৎপর্য্য এই হইতেছে যে, বেদের দ্বারা প্রকাশিত হইয়াছে। সপ্তমী বিভক্তির এইপ্রকার হেতুতারূপ অর্থ বেদেও দেখিতে পাওয়া যায়; যেমন "বাচি প্রাণং জুহুম" ইত্যাদি, (বাক্যে প্রাণের হবন করিয়া থাকি)। এই সকল যজ্ঞকেই কর্ম্মজ (বলিয়া) জানিবে (অর্থাৎ) কায়িক, বাচিক ও মানসক্রিয়া দ্বারাই ঐ সকল যজ্ঞের সিদ্ধি হইয়া থাকে; সুতরাং এ সকল যজ্ঞ আত্মজন্য নহে; কারণ আত্মা নিষ্ক্রিয়। এই কারণেই [বলিতেছেন যে], এই এই প্রকার জানিয়া অশুভ হইতে মোক্ষলাভ করিতে পারিবে। এই সকল যজ্ঞের অনুষ্ঠান আমার (অর্থাৎ আত্মার) ব্যাপার নহে; আমি নিষ্ক্রিয়, এবং উদাসীন, এই প্রকার জানিয়া এই সম্যগ্‌দর্শনের প্রসাদে সংসার-বন্ধন হইতে মুক্তিলাভ করিতে পারিবে, ইহাই অর্থ॥ ৩২

শ্রেয়ান্ দ্রব্যময়াদ্ যজ্ঞাজ্ জ্ঞানযজ্ঞঃ পরন্তপ।
সর্ব্বং কর্ম্মাখিলং পার্থ জ্ঞানে পরিসমাপ্যতে॥ ৩৩

অন্বয়। হে পরন্তপ! দ্রব্যময়াৎ (হবিরাদিসাধ্যাৎ) যজ্ঞাৎ জ্ঞানযজ্ঞঃ শ্রেয়ান্। হে পার্থ! সর্ব্বং কর্ম্ম অখিলং (অপ্রতিবন্ধং যথাস্যাৎ তথা) জ্ঞানে পরিসমাপ্যতে॥ ৩৩

অনুবাদ। হে শত্রুতাপন! দ্রব্যদ্বারা নিষ্পাদিত যজ্ঞ অপেক্ষা জ্ঞানরূপ যজ্ঞই শ্রেষ্ঠ; কারণ, হে পার্থ! সকল প্রকার কর্ম্মই সম্পূর্ণভাবে জ্ঞানে পরিসমাপ্ত হইয়া থাকে॥ ৩৩

ভাষ্য। ব্রহ্মার্পণমিত্যাদিশ্লোকেন সম্যগ্‌দর্শনস্য যজ্ঞত্বং সম্পাদিতম্, যজ্ঞাশ্চানেক উপদিষ্টাস্তৈঃ সিদ্ধপুরুষার্থপ্রয়োজনৈর্জ্ঞানং স্তূয়তে। কথম্? শ্রেয়া-নিতি। শ্রেয়ান্ দ্রব্যময়াৎ দ্রব্যসাধনসাধ্যাৎ যজ্ঞাৎ জ্ঞানযজ্ঞো হে পরন্তপ, দ্রব্য-ময়োহি যজ্ঞঃ ফলস্যারম্ভকো, জ্ঞানযজ্ঞো ন ফলারম্ভকঃ, অতঃ শ্রেয়ান্ প্রশস্যতরঃ। কথম্? যতঃ সর্ব্বং কর্ম্ম সমস্তমখিলমপ্রতিবন্ধং পার্থ জ্ঞানে মোক্ষসাধনে সর্ব্বতঃ

সংপ্লুতোদকস্থানীয়ে পরিসমাপ্যতেঽন্তর্ভবতি ইত্যর্থঃ। "যথা কৃতায় বিজিতাধরেয়াঃ সংযন্ত্যেবমেনং সর্ব্বং তদভিসমেতি যৎ কিঞ্চিৎ প্রজাঃ সাধু কুর্ব্বন্তি যস্তদ্বেদ যৎ স বেদ" ইতি শ্রুতেঃ॥ ৩৩

আনন্দগিরিটীকা। কর্ম্মযোগেঽনেকধাভিহিতে সর্ব্বস্য শ্রেয়ঃসাধনস্য কর্ম্মাত্মকত্বপ্রতিপত্তৌ কেবলং জ্ঞানমনাদ্রিয়মাণমর্জ্জুনমালক্ষ্য বৃত্তানুবাদপূর্ব্বকম্ উত্তরশ্লোকস্য তাৎপর্য্যমাহ—ব্রহ্মেত্যাদিনা। সিদ্ধেতি। সিদ্ধং পুরুষার্থভূতং পুরুষাপেক্ষিতলক্ষণং প্রয়োজনং যেষাং যজ্ঞানাং তৈরনন্তরোপদিষ্টৈরিতি যাবৎ। প্রশ্নপূর্ব্বকং স্তুতিপ্রকারং প্রকটয়তি—কথমিত্যাদিনা। জ্ঞানযজ্ঞস্য দ্রব্যযজ্ঞাৎ প্রশস্ততরত্বে হেতুমাহ—সর্ব্বমিতি। দ্রব্যসাধনসাধ্যাদিত্যুপলক্ষণং স্বাধ্যায়াদেরপি। ততোঽপি জ্ঞানযজ্ঞস্য শ্রেয়স্ত্বাবিশেষাৎ দ্রব্যময়াদিযজ্ঞেভ্যো জ্ঞানযজ্ঞস্য প্রশস্ততরত্বং প্রপঞ্চয়তি—দ্রব্যময়ো হীতি। ফলস্য অভ্যুদয়স্যেত্যর্থঃ, ন ফলারম্ভকো ন কস্যচিৎ ফলস্যোৎপাদকঃ, কিন্তু নিত্যসিদ্ধস্য মোক্ষস্য অভিব্যঞ্জক ইত্যর্থঃ। তস্য প্রশস্ততরত্বে হেত্বন্তরমাহ—যতইতি। সমস্তং কর্ম্মেত্যগ্নিহোত্রাদিকমুচ্যতে। অখিলমবিদ্যমানং খিলং শেষোঽস্যেত্যনল্পং মহত্তরমিতি যাবৎ, সর্ব্বমখিলমিতি পদদ্বয়োপাদানমসঙ্কোচার্থম্। সর্ব্বং কর্ম্ম জ্ঞানেঽন্তর্ভবতীত্যত্র ছান্দোগ্যশ্রুতিং প্রমাণয়তি—যথেতি। চতুরায়কে হি দ্যূতে কশ্চিদায়শ্চতুরঙ্কঃ সন্ কৃতশব্দেনোচ্যতে তস্মৈ বিজিতায় কৃতায় তাদর্থ্যেনাধরেয়াঃ তস্মাদধস্তাদ্ভাবিনস্ত্রিদ্ব্যেকাঙ্কাস্ত্রেতাদ্বাপরকলিনামানঃ সংযন্ত্যায়াঃ সংগচ্ছন্তে চতুরঙ্কে খল্বায়ে ত্রিদ্ব্যেকাঙ্কানামায়ানামন্তর্ভাবো ভবতি মহাসংখ্যায়ামবান্তরসংখ্যান্তর্ভাবাবশ্যম্ভাবাদেবমেনং বিদ্যাবন্তং পুরুষং সর্ব্বং তদাভিমুখ্যেন সমেতি সঙ্গচ্ছতি। কিং তৎ সর্ব্বং যদ্বিদুষি পুরুষেঽন্তর্ভবতি তদাহ—যৎকিঞ্চিদিতি। প্রজাঃ সর্ব্বা যৎ কিমপি সাধু কর্ম্ম কুর্ব্বন্তি তৎসর্ব্বমিত্যর্থঃ। এনমভিসমেতীত্যুক্তং তমেব বিদ্যাবন্তং পুরুষং বিশিনষ্টি—যস্তদিতি। কিং তদিত্যুক্তং তদেব বিশদয়তি—যৎ সইতি। স রৈক্বো যত্তত্ত্বং বেদ তত্তত্ত্বং যোঽন্যোঽপি জানাতি তমেনং সর্ব্বং সাধু কর্ম্মাভিসমেতীতি যোজনা॥ ৩৩

অনুবাদ। ব্রহ্মার্পণম্ ইত্যাদি শ্লোকের দ্বারা আত্মতত্ত্বজ্ঞানের যজ্ঞরূপতা সম্পাদিত হইয়াছে। যজ্ঞও অনেক প্রকার কথিত হইয়াছে, অধিকারী পুরুষগণের প্রয়োজনসিদ্ধির জন্য অপেক্ষণীয় সকল যজ্ঞের দ্বারা এক্ষণে জ্ঞানের স্তুতি করা হইতেছে যে, শ্রেয়ানিত্যাদি—

"দ্রব্যময়" [ অর্থাৎ ] দ্রব্য সাধনের দ্বারা সাধ্য যে সকল যজ্ঞ তাহা হইতে

জ্ঞানরূপ যজ্ঞ শ্রেয়ান্, [ অর্থাৎ ] প্রশস্ততর ; হে পরন্তপ ! দ্রব্যময় যজ্ঞ [অনিত্য] ফলের উৎপাদক ; [ কিন্তু ] জ্ঞানরূপ যজ্ঞ [ অনিত্য ] ফলের উৎপাদক নহে। কেন [ এরূপ বলা হইতেছে ? ] যে হেতু, সকল সাধনের সহিত সম্পূর্ণভাবে অনুষ্ঠিত সর্ব্বপ্রকার কর্ম্মই সর্ব্বতঃ সংপ্লুতোদক-[ মহাসমুদ্র ]-বৎ অনন্তফলহেতু জ্ঞানেতেই পরিসমাপ্ত হয় [ অর্থাৎ ] অন্তর্ভূত হইয়া থাকে। শ্রুতিতেও এই বিষয়টি [ দৃষ্টান্ত দ্বারা এই ভাবে ] প্রতিপাদিত হইয়াছে যে, যেমন দ্যূতক্রীড়াতে চৌওয়ানামক দান যাহার আয়ত্ত হইয়াছে, তাহার তিয়া, দুয়া, প্রভৃতি দানের ফল সকলও আয়ত্ত হয়। সেই প্রকার লোকে যাহা কিছু সাধুকর্ম্মের অনুষ্ঠান করে, ব্রহ্মজ্ঞানের ফলে সেই সকল কর্ম্মের ফলই অন্তর্ভুক্ত হয় ॥ ৩৩

তদ্‌বিদ্ধি প্রণিপাতেন পরিপ্রশ্নেন সেবয়া।
উপদেক্ষ্যন্তি তে জ্ঞানং জ্ঞানিনস্তত্ত্বদর্শিনঃ ॥ ৩৪

অন্বয়। তৎ ( জ্ঞানলাভকারণং ) বিদ্ধি ( জানীহি ) [ কথমিত্যাহ ] প্রণিপাতেন পরিপ্রশ্নেন সেবয়া চ [ আচার্য্যাণাং ], তত্ত্বদর্শিনঃ জ্ঞানিনঃ তে জ্ঞানম্ উপদেক্ষ্যন্তি ॥ ৩৪

অনুবাদ। [ আচার্য্যগণের ] সেবা প্রণিপাত এবং [ যথাবসরে ] তত্ত্ববিষয়ে বিনীত প্রশ্নের দ্বারা, জ্ঞানলাভের উপায় কি, তাহা জান। তত্ত্বদর্শী জ্ঞানিগণ [ এইপ্রকার হইলে ] তোমাকে সম্যগ্‌জ্ঞান-বিষয়ে উপদেশ প্রদান করিবেন ॥ ৩৪

ভাষ্য। তদেতদ্‌বিশিষ্টং জ্ঞানং তর্হি কেন প্রমাণেন প্রাপ্যত ইত্যুচ্যতে —তদ্‌বিদ্ধীতি। তদ্‌বিদ্ধি বিজানীহি যেন বিধিনা প্রাপ্যত ইতি আচার্য্যানভিগম্য প্রকর্ষেণ নীচৈঃ পতনং প্রণিপাতো দীর্ঘনমস্কারস্তেন কথং বন্ধঃ কথং মোক্ষঃ কা বিদ্যা কা চাবিদ্যা ইতি পরিপ্রশ্নেন, সেবয়া গুরুশুশ্রূষয়া এবমাদিনা প্রশ্রয়েণ আবর্জ্জিতা আচার্য্যা উপদেক্ষ্যন্তি কথয়িষ্যন্তি তে জ্ঞানং যথোক্তবিশেষণং জ্ঞানবন্তোঽপি কেচিদ্ যথাবৎ তত্ত্বদর্শনশীলা, অপরে ন, অতো বিশিনষ্টি তত্ত্বদর্শিন ইতি; যে সম্যগ্‌দর্শিনস্তৈরুপদিষ্টং জ্ঞানং কার্য্যক্ষমং ভবতি নেতরদিতি ভগবতো মতম্ ॥ ৩৪

আনন্দগিরিটীকা। যদেবং প্রশস্ততরমিদং জ্ঞানং তর্হি কেনোপায়েন তৎপ্রাপ্তিরিতি পৃচ্ছতি—তদেতদিতি। জ্ঞানপ্রাপ্তৌ প্রত্যাসন্নমুপায়মুপদিশতি —উচ্যতইতি। তদ্‌বিজ্ঞানং গুরুভ্যো বিদ্ধি গুরবশ্চ প্রণিপাতাদিভিরুপায়ৈঃ

দুঃখমাপ্তুমযোগতঃ" (যোগব্যতিরেকে সংন্যাসাশ্রম কেবল দুঃখেরই কারণ হয়) ইত্যাদি বাক্যের দ্বারা আত্মতত্ত্বজ্ঞানের উপায় স্বরূপে কর্ম্মযোগের বিধান করা হইয়াছে। "যোগারূঢ়স্য তস্যৈব শমঃ কারণমুচ্যতে" (জ্ঞানযোগে আরূঢ় হইলে তাহার কর্ম্মনিবৃত্তিই মোক্ষলাভের কারণ হইয়া থাকে) এই বচনের দ্বারা যাহার সম্যগ্জ্ঞান উৎপন্ন হইয়াছে, তাহার কর্ম্মযোগের অভাব প্রতিপাদিত হইয়াছে। "শারীরং কেবলং কর্ম্ম কুর্ব্বন্নাপ্নোতি কিল্বিষম্" (কেবল শরীররক্ষার জন্য কর্ম্মের অনুষ্ঠান করিলে পাপভাক্ হয় না) এই বচনের দ্বারা শরীরস্থিতির অনুকূল কর্ম্মভিন্ন অন্য যাবতীয় কর্ম্মের নিবারণও করা হইয়াছে। "নৈব কিঞ্চিৎ করোমীতি যুক্তো মন্যেত তত্ত্ববিৎ" (তত্ত্ববিৎ দেহের ক্রিয়া হইলেও আমি কিছুই করিতেছি না এই প্রকার বোধ করিবেন) এই বচনের দ্বারা ইহাও প্রতিপাদিত হইয়াছে যে, শরীরস্থিতিনিবন্ধন অবশ্যম্ভাবি দর্শনশ্রবণাদি কার্য্য হইলেও ঐ সকল কার্য্যে আত্মতত্ত্বজ্ঞ ব্যক্তি চিত্তের সমাধান পূর্ব্বক 'আমি করিতেছি' এই প্রকার অভিমান কোন সময়ই করিবেন না; এই সকল কারণে স্বীকার করিতে হইতেছে যে, আত্মতত্ত্বজ্ঞ ব্যক্তির পক্ষে সম্যগ্দর্শনের বিরুদ্ধ মিথ্যাজ্ঞানমূলক কর্ম্মযোগের সম্ভাবনা স্বপ্নেও করা যাইতে পারে না। এই কারণে সন্ন্যাস ও কর্ম্মযোগ এই উভয়েরই নিঃশ্রেয়সকরত্ব যাহা উক্ত হইয়াছে, তাহা অবিদ্বানের পক্ষেই সঙ্গত হইতে পারে। সেই অবিদ্বানের সংন্যাস, বিদ্বানের সংন্যাস হইতে সম্পূর্ণ বিলক্ষণ; কারণ অবিদ্বানের সন্ন্যাস, আত্মার উপর কর্ত্তৃত্বাভিমান সমকালীন এবং ঐ সংন্যাসকালে যম নিয়ম প্রভৃতি কতকগুলি ক্লেশকর কর্ম্মের অনুষ্ঠান অবশ্যকর্ত্তব্য; এই কারণে অবিদ্বানের পক্ষে তাদৃশ সংন্যাস দুরনুষ্ঠেয়, তাহার পক্ষে কর্ম্মযোগ অল্পক্লেশকর; সুতরাং সংন্যাস অপেক্ষা কর্ম্মযোগই তাহার পক্ষে বিশিষ্ট অর্থাৎ উৎকৃষ্ট উপায়রূপে নির্দ্দিষ্ট হইয়াছে; এই প্রকার প্রতিবচনের তাৎপর্য্য দেখিলে প্রশ্নকর্ত্তার পূর্ব্বোক্তপ্রকার অভিপ্রায় স্পষ্টরূপে বুঝিতে পারা যায়। ইহা সিদ্ধই আছে।

"জ্যায়সী চেৎ কর্ম্মণস্তে" (কর্ম্ম হইতে বুদ্ধি যদি শ্রেষ্ঠ) ইত্যাদি শ্লোকে জ্ঞান ও কর্ম্মের এককালীন অনুষ্ঠান হওয়া অসম্ভব বলিয়া এই দুইটির মধ্যে যাহা শ্রেয়ঃ, তাহা আমাকে বল, এই প্রকার অর্জ্জুন জিজ্ঞাসা করিলে পর ভগবান্ এইপ্রকার নির্ণয় করিয়াছেন যে, জ্ঞানী সংন্যাসিগণের মোক্ষপ্রাপ্তি কেবল জ্ঞানযোগের দ্বারাই হয়; কর্ম্মযোগিগণের পক্ষে কিন্তু মোক্ষপ্রাপ্তির প্রতি প্রথম কারণ কর্ম্মযোগ (কর্ম্মযোগদ্বারা চিত্তশুদ্ধি হইলে তাহারা জ্ঞানলাভে

সমর্থ হইয়া পরে মোক্ষলাভ করিতে পারে), "নচ সংন্যসনাদেব সিদ্ধিং সমধিগচ্ছতি" (কেবল সংন্যাসের দ্বারাই সিদ্ধি লাভ করিতে পারে না) এই প্রকার বাক্যের দ্বারাও ইহাই প্রতিপাদিত হইয়াছে যে, জ্ঞানের সহিত সন্ন্যাসই সিদ্ধির কারণ [এবং জ্ঞানের উদয় না হওয়া পর্য্যন্ত] কর্ম্মযোগই কর্ত্তব্য। [ইহার প্রকৃত বিবেক অবধারণ করিতে অসমর্থ হইয়া] অর্জ্জুন "জ্ঞান-রহিত সংন্যাস শ্রেয়ঃ কিংবা কর্ম্মযোগ শ্রেয়ঃ, ইহাই জানিবার ইচ্ছায় বলিতেছেন যে সংন্যাসমিত্যাদি। "সংন্যাস" অর্থাৎ শাস্ত্রীয় কতকগুলি বিশেষ কর্ম্মের অনুষ্ঠান পরিত্যাগ [তাহাই] করিবার উপদেশ দিতেছ, অথচ আবার সেই সকল কর্ম্মের অনুষ্ঠান যে অবশ্যকর্ত্তব্য, তাহাও বলিতেছ; সুতরাং এই দুইটির মধ্যে কোনটি শ্রেয়ঃ (অর্থাৎ) কর্ম্ম শ্রেয়ঃ কিংবা কর্ম্ম পরিত্যাগ করা শ্রেয়ঃ (এইরূপ সংশয় হইতেছে); দুইটি উপায়ের মধ্যে যাহা উৎকৃষ্টতর, তাহারই অনুষ্ঠান কর্ত্তব্য; অতএব কর্ম্মসংন্যাস ও কর্ম্মযোগ এই দুইটির মধ্যে যাহা উৎকৃষ্টতর অর্থাৎ যাহার অনুষ্ঠান করিলে আমার শ্রেয়োলাভ হয়, তাহাই (অর্থাৎ) তোমার যাহা উৎকৃষ্ট বলিয়া অভিপ্রেত, তাহা নিশ্চয় করিয়া আমাকে বল; কারণ এই দুইটি উপায় এককালে একটি পুরুষের অনুষ্ঠেয় হইতে পারে না॥ ১

শ্রীভগবানুবাচ।—

সংন্যাসঃ কর্ম্মযোগশ্চ নিঃশ্রেয়সকরাবুভৌ।
তয়োস্তু কর্ম্মসংন্যাসাৎ কর্ম্মযোগো বিশিষ্যতে॥২

অন্বয়। শ্রীভগবান্ উবাচ—সংন্যাসঃ কর্ম্মযোগঃ চ [ইতি] উভৌ [যদ্যপি] নিঃশ্রেয়সকরৌ, তু (তথাপি) তয়োঃ [মধ্যে] কর্ম্মসংন্যাসাৎ কর্ম্মযোগো বিশিষ্যতে (শ্রেয়স্ত্বেন নির্ণীয়তে)॥ ২

অনুবাদ। শ্রীভগবান্ কহিলেন,—সংন্যাস এবং কর্ম্মযোগ দুইটিই মোক্ষসাধন; কিন্তু এই দুইটির মধ্যে কর্ম্মযোগই কর্ম্ম সংন্যাস হইতে উৎকৃষ্টতর॥ ২

ভাষ্য। স্বাভিপ্রায়মাচক্ষাণো নির্ণয়ায় (শ্রীভগবানুবাচ) সংন্যাসঃ কর্ম্মণাং পরিত্যাগঃ কর্ম্মযোগশ্চ তেষামনুষ্ঠানং তাবুভাবপি নিঃশ্রেয়সকরৌ নিঃশ্রেয়সং মোক্ষং কুর্ব্বাতে জ্ঞানোৎপত্তিহেতুত্বেন, উভৌ যদ্যপি নিঃশ্রেয়সকরৌ তথাপি তয়োস্তু নিঃশ্রেয়সহেত্বোঃ কর্ম্মসন্ন্যাসাৎ কেবলাৎ কর্ম্মযোগো বিশিষ্যত ইতি কর্ম্মযোগং স্তৌতি॥২

আনন্দগিরিটীকা। প্রশ্নমেবমুত্থাপ্য প্রতিবচনমুত্থাপয়তি—স্বাভি-

প্রায়মিতি। নির্ণয়ায় তদ্দ্বারেণ পরন্তু সংশয়নিবৃত্ত্যর্থমিত্যর্থঃ। এবং প্রশ্নে প্রবৃত্তে কর্ম্মযোগস্য সৌকর্য্যমভিপ্রেত্য প্রশস্ততরত্বমভিধিৎসুর্ভগবান্ প্রতিবচনং কিমুক্তবানিত্যাশঙ্ক্যতে—সংন্যাসইতি। উভয়োরপি তুল্যত্বশঙ্কাং বারয়তি—তয়োস্ত্বিতি। কথং তর্হি তয়োরেব মোক্ষোপায়ত্বং বিবক্ষ্যতে তত্রাহ—জ্ঞানোৎপত্তীতি। তর্হি দ্বয়োরপি প্রশস্তত্বমপ্রশস্তত্বং বা তুল্যমিত্যাশঙ্ক্যাহ—উভাবিতি। জ্ঞানসহায়স্য কর্ম্মসংন্যাসস্য কর্ম্মযোগাপেক্ষয়া বিশিষ্টত্ববিবক্ষয় বিশিনষ্টি— কেবলাদিতি ॥২

অনুবাদ। অর্জ্জুনের নিশ্চয় উৎপন্ন করিবার জন্য নিজের অভিপ্রায় প্রকাশ করিয়া ভগবান্ বলিতেছেন যে, সংন্যাস (অর্থাৎ) কতকগুলি বিহিত কর্ম্মের পরিত্যাগ এবং কর্ম্মযোগ (অর্থাৎ সেই কতকগুলি কর্ম্মের অনুষ্ঠান, এই দুইটি উপায়ই নিঃশ্রেয়সকর, (অর্থাৎ) জ্ঞানের উৎপত্তির প্রতি কারণ; এই জন্য মোক্ষের পরম্পরায় সাধনস্বরূপ হইয়া থাকে; তথাপি মোক্ষের এই দুইটি কারণের মধ্যে জ্ঞানহীন কর্ম্মসংন্যাস অপেক্ষা কর্ম্মযোগই বিশিষ্ট অর্থাৎ উৎকৃষ্ট এই বাক্যের দ্বারা কর্ম্মযোগের প্রশংসা করা হইতেছে ॥ ২

জ্ঞেয়ঃ স নিত্যসংন্যাসী যো ন দ্বেষ্টি ন কাঙ্ক্ষতি।
নির্দ্বন্দ্বো হি মহাবাহো সুখং বন্ধাৎ প্রমুচ্যতে ॥৩

অন্বয়। সঃ (কর্ম্মযোগী) নিত্যসন্ন্যাসী [ইতি] জ্ঞেয়ঃ (জ্ঞাতব্যঃ) যঃ ন দ্বেষ্টি ন কাঙ্ক্ষতি; হি (যস্মাৎ) নির্দ্বন্দ্বঃ (রাগদ্বেষাদি হীনঃ) হে মহাবাহো, সুখং (অনায়াসেন) বন্ধাৎ (সংসারাৎ) প্রমুচ্যতে ॥ ৩

অনুবাদ। যাঁহার দ্বেষ বা আকাঙ্ক্ষা নাই, সে ব্যক্তি কর্ম্মযোগী হইলেও তাঁহাকে নিত্যসংন্যাসী বলিয়াই জানিবে; কারণ হে মহাবাহো, যে ব্যক্তি অভিলাষ ও দ্বেষ প্রভৃতি দ্বন্দ্ব হইতে বিমুক্ত, তিনি অনায়াসেই সংসারবন্ধন হইতে মুক্ত হইয়া থাকেন ॥ ৩

ভাষ্য। কস্মাদিত্যাহ জ্ঞেয়ইতি—জ্ঞেয়ো জ্ঞাতব্যঃ স কর্ম্মযোগী নিত্যসংন্যাসীতি যো ন দ্বেষ্টি কিঞ্চিন্ন কাঙ্ক্ষতি সুখদুঃখে তৎসাধনে চ এবংবিধো যঃ কর্ম্মণি বর্ত্তমানোঽপি স নিত্যসংন্যাসীতি জ্ঞাতব্য ইত্যর্থঃ। নির্দ্বন্দ্বঃ দ্বন্দ্ববর্জ্জিতো হি যস্মাৎ মহাবাহো সুখং বন্ধাদনায়াসেন প্রমুচ্যতে ॥ ৩

আনন্দগিরিটীকা। কর্ম্ম হি বন্ধকারণং প্রসিদ্ধং তৎ কথং নিঃশ্রেয়সকরং স্যাদিতি শঙ্কতে—কস্মাদিতি। অকর্ত্রাত্মবিজ্ঞানাৎ প্রাগপি সর্ব্বদাসৌ

সংন্যাসী জ্ঞেয়ো যো রাগদ্বেষৌ কচিদপি ন করোতীত্যাহ—ইত্যাহেতি। যথানমুষ্ঠীয়মানানি কর্ম্মাণি সংন্যাসিনং ন নিবধ্নন্তি কৃতানি চ বৈরাগ্যেন্দ্রিয়সংযমাদিনা নিবর্ত্তন্তে * তথৈবানভিসংহিতফলানি নিত্যনৈমিত্তিকানি যোগিনমপি ন নিবধ্নন্তি নিবর্ত্তয়ন্তি চ সঞ্চিতং দুরিতমিত্যভিপ্রেত্যাহ—নির্দ্বন্দ্বো হীতি। কর্ম্মযোগিনো নিত্যসংন্যাসিত্বজ্ঞানমন্যথাজ্ঞানত্বাৎ মিথ্যাজ্ঞানমিত্যাশঙ্ক্যাহ—এবংবিধ-ইতি। কর্ম্মিণোঽপি রাগদ্বেষাভাবেন সংন্যাসিত্বং জ্ঞাতুমুচিতমিত্যর্থঃ রাগদ্বেষরহিতস্যানায়াসেন বন্ধপ্রধ্বংসসিদ্ধেশ্চ যুক্তং তস্য সংন্যাসিত্বমিত্যাহ—নির্দ্বন্দ্ব ইতি॥ ৩

অনুবাদ। কেন এই প্রকার বলা হইল, তাহার করণ বলা যাইতেছে যে, জ্ঞেয় ইত্যাদি,—জ্ঞেয় (এই শব্দটির অর্থ) জ্ঞাতব্য (অর্থাৎ) সেই কর্ম্মযোগীকেও নিত্যসন্ন্যাসী বলিয়া জানিবে [কাহাকে তাহাই বলা যাইতেছে] যিনি দুঃখ ও তৎ-সাধনের উপায়ে দ্বেষ করেন না এবং সুখ ও তৎসাধনে যাঁহার আকাঙ্ক্ষা নাই, ঈদৃশ ব্যক্তি কর্ম্মানুষ্ঠান করিলেও তিনি নিত্যসংন্যাসী ইহা জানিবে। হে মহাবাহো, যিনি নির্দ্বন্দ্ব অর্থাৎ দ্বন্দ্ববর্জ্জিত, তিনিই সুখে (অর্থাৎ) অনায়াসে সংসারবন্ধ হইতে মুক্তি লাভ করেন॥ ৩

সাংখ্যযোগৌ পৃথগ্‌বালাঃ প্রবদন্তি ন পণ্ডিতাঃ।
একমপ্যাস্থিতঃ সম্যগুভয়োর্ব্বিন্দতে ফলম্‌॥৪

অন্বয়। বালাঃ [এব] সাংখ্যযোগৌ পৃথগ্‌ বদন্তি ন পণ্ডিতাঃ। একমপি উভয়োরাস্থিতঃ সম্যক্‌ ফলং বিন্দতে॥ ৪

অনুবাদ। যাহারা অনভিজ্ঞ, তাহারা সাংখ্য ও যোগকে পৃথক্‌ বলিয়া থাকে; কিন্তু পণ্ডিতগণ বলেন না; এই সাংখ্য ও যোগের মধ্যে যে কোন একটিরও যথাবিধি অনুষ্ঠান করিলে উভয়েরই ফল লাভ করিতে পারা যায়॥৪

ভাষ্য। সংন্যাসকর্ম্মযোগয়োর্ভিন্নপুরুষানুষ্ঠেয়য়োঃ বিরুদ্ধয়োঃ ফলেঽপি বিরোধো যুক্তো নতূভয়োর্নিঃশ্রেয়সকরত্বমেবেতি প্রাপ্ত ইদমুচ্যতে। সাংখ্যযোগাবিতি সাংখ্যযোগৌ পৃথগ্‌ বিরুদ্ধফলৌ বালাঃ প্রবদন্তি ন পণ্ডিতাঃ। পণ্ডিতাস্তু জ্ঞানিন একং ফলমবিরুদ্ধমিচ্ছন্তি। কথং? একমপি সাংখ্যযোগয়োঃ সম্যগাস্থিতঃ সম্যগনুষ্ঠিতবান্‌ ইত্যর্থঃ। উভয়োর্বিন্দতে ফলমুভয়োস্তদেব হি নিঃশ্রেয়সং ফলমতো ন ফলে বিরোধোঽস্তি। ননু সংন্যাসকর্ম্মযোগশব্দেন প্রস্তুত্য

* সংযমাদীনি ফলাভিসন্ধিরহিতানি—ইত্যাদিপাঠঃ কচিৎ দৃশ্যতে।

সাংখ্যযোগয়োঃ ফলৈকত্বং কথমিহাপ্রকৃতং ব্রবীতি? নৈষ দোষঃ। যদ্যপ্যর্জ্জুনেন সংন্যাসং কর্ম্মযোগঞ্চ কেবলমভিপ্রেত্য প্রশ্নঃ কৃতো ভগবাংস্তু তদপরিত্যাগেনৈব স্বাভিপ্রেতং চ বিশেষং সংযোজ্য শব্দান্তরবাচ্যতয়া প্রতিবচনং দদৌ সাংখ্যযোগাবিতি। তাবেব সংন্যাসকর্ম্মযোগৌ জ্ঞানতদুপায়সমবুদ্ধিত্বাদিসংযুক্তৌ সাংখ্যযোগশব্দবাচ্যৌ ইতি ভগবতো মতমতো নাপ্রকৃতপ্রক্রিয়েতি ॥ ৪

আনন্দগিরিটীকা। যদুক্তং সংন্যাসকর্ম্মযোগয়োঃ নিঃশ্রেয়সকরত্বং তদাক্ষিপতি—সংন্যাসেতি। তত্রোত্তরত্বেনোত্তরশ্লোকমবতারযতি—ইতি প্রাপ্ত ইতি। বিবেকিনস্তর্হি কথং বদন্তীত্যাকাঙ্ক্ষায়ামাহ—একমিতি। সংখ্যামাত্মসমীক্ষামর্হতীতি সাংখ্যঃ সংন্যাসো যোগস্তু কর্ম্মযোগস্তাবুভাবপি পৃথগিত্যস্যার্থমাহ—বিরুদ্ধেতি। শাস্ত্রার্থে বিবেকশূন্যত্বং বালত্বম্। উত্তরার্দ্ধমবতারয়িতুং ভূমিকাং করোতি—পণ্ডিতাস্ত্বিতি। জ্ঞানিনো যোগিনশ্চেতিশেষঃ। দ্বয়োরবিরুদ্ধফলত্বমেব প্রশ্ন পূর্ব্বকং প্রকটয়তি—কথমিত্যাদিনা। একং সাধনমনুষ্ঠিতবতো দ্বয়োরপি ফলং ভবতীতি বিরুদ্ধমিত্যাশঙ্ক্যাহ— উভয়োরিতি। সাংখ্যযোগয়োঃ সংন্যাসকর্ম্মানুষ্ঠানয়োস্তত্ত্বজ্ঞানদ্বারা নিঃশ্রেয়সফলত্বান্ন বিরুদ্ধফলত্বশঙ্কা ইত্যর্থঃ। সাংখ্যযোগয়োরেকফলত্ববচনং প্রকরণাননুগুণমিতি শঙ্কতে —নন্বিতি। অপ্রকৃতসমাস মিতি পরিহরতি—নৈষ দোষ ইতি। সংন্যাসং কর্ম্মণামিত্যাদিনা সংন্যাসং কর্ম্মযোগঞ্চাঙ্গীকৃত্য প্রশ্নে সংন্যাসঃ কর্ম্মযোগশ্চেত্যাদিনা তথৈব প্রতিবচনে কথং সাংখ্যযোগয়োরেকফলত্বমপ্রকৃতং ন ভবতীত্যুচ্যতে তত্রাহ —যদ্যপীতি। প্রতিবচনমপি তদনুরূপমেব ভগবতা নিরূপিতমিতি বিশেষানুপপত্তিরিত্যাশঙ্ক্যাহ ভগবাংস্ত্বিতি। তাপরিত্যাগেনেত্যত্র তৎপদেন প্রষ্ট্রা প্রতিনির্দ্দিষ্টৌ কর্ম্মসংন্যাসস্য যোগাবুচ্যতে, সাংখ্যযোগাবিতি শব্দান্তরবাচ্যতয়া তয়োরেব সংন্যাসকর্ম্মযোগপরিত্যাগেন স্বাভিপ্রেতঞ্চ বিশেষং সংযোজ্য ভগবান্ প্রতিবচনং সন্দদাবিতি যোজনা। যদুক্তং স্বাভিপ্রেতঞ্চ বিশেষং সংযোজ্যেতি তদেতৎ ব্যক্তীকরোতি—তাবেবেতি। সমবুদ্ধিত্বাদীত্যাদিশব্দেন জ্ঞানোপায়ভূতঃ শমাদিরাদীয়তে। প্রকৃতয়োরেব সংন্যাসকর্ম্মযোগয়োরুপাদানে ফলিতমাহ— অতইতি। সাংখ্যেযোগাবিত্যাদিশ্লোকব্যাখ্যানসমাপ্তিরিতিশব্দার্থঃ ॥ ৪

অনুবাদ। সংন্যাস ও কর্ম্মযোগ এই দুইটি এককালে একই পুরুষের অনুষ্ঠেয় হইতে পারে না, এই কারণ এই দুইটি যেমন পরস্পর বিরুদ্ধ, এইরূপ এই দুইটি উপায়ের ফলও পরস্পর বিরুদ্ধ হওয়া উচিত। এই কারণে এই দুইটি উপায়ের ফল যে একই মোক্ষ হইবে, ইহা কখনও সম্ভবপর নহে; এই প্রকার শঙ্কা

উপস্থিত হইলে, তাহার নিরাকরণ করিবার জন্য এই বলা যাইতেছে যে সাংখ্য-যোগাবিতি। অনভিজ্ঞ ব্যক্তিগণই বলিয়া থাকে যে সাংখ্য এবং যোগ পৃথক্, (অর্থাৎ) ইহাদের ফল পরস্পর বিরুদ্ধ; কিন্তু পণ্ডিতগণ এ প্রকার বলেন না; তাঁহারা এই উভয় উপায় দ্বারা একই ফলকে প্রাপ্ত হইতে ইচ্ছা করেন। কেন? [তাঁহারা এইরূপ ইচ্ছা করেন তাহাই বলা যাইতেছে যে] সাংখ্য ও যোগ এই উভয়েরই মধ্যে সম্যক্ প্রকারে একটিরও অনুষ্ঠান করিলে, উভয়ের যাহা ফল, তাহাই লাভ করিতে পারা যায়। সাংখ্য ও যোগ এই উভয়েরই একরূপ ফল—মোক্ষ। সুতরাং এই উপায়দ্বয়ের ফলে কোন প্রকার বিরোধ নাই। এস্থলে এই প্রকার আশঙ্কা হইতে পারে যে, সংন্যাস ও কর্ম্মযোগ শব্দের দ্বারা সাংখ্য ও যোগের প্রস্তাব করিয়া, এক্ষণে কেন অপ্রকৃতভাবে এই দুইটির ফলের একতা প্রতিপাদন করিতেছেন? ইহার উত্তর এই যে, এই প্রকার দোষ হইবার সম্ভাবনা নাই; কারণ, যদিও অর্জ্জুন কেবল সংন্যাস ও কর্ম্মযোগের বিষয়ে অভিপ্রায় করিয়া প্রশ্ন করিয়াছিলেন, কিন্তু ভগবান্ তাহা পরিত্যাগ না করিয়াই তাহাতে নিজের অভিপ্রেত পদার্থ-বিশেষের সংযোজন পূর্ব্বক শব্দান্তরের দ্বারা প্রতিপাদন করিয়া 'সাংখ্যযোগৌ' ইত্যাদি বচনের দ্বারা প্রতিবচন দিয়াছেন। সেই সংন্যাস ও কর্ম্মযোগ, জ্ঞান এবং জ্ঞানের উপায় সমবুদ্ধিত্বাদির সহিত যুক্ত হইলে সাংখ্য ও যোগ শব্দের বাচ্য হইয়া থাকে, ইহাই ভগবানের মত; সুতরাং এই স্থলে কোন প্রকার অপ্রাসঙ্গিক বলা হয় নাই॥ ৪

যৎ সাংখ্যৈঃ প্রাপ্যতে স্থানং তদ্‌যোগৈরপি গম্যতে।
একং সাংখ্যঞ্চ যোগঞ্চ যঃ পশ্যতি স পশ্যতি॥ ৫

**অন্বয়।** সাংখ্যৈঃ (জ্ঞাননিষ্ঠৈঃ সন্ন্যাসিভিঃ) যৎ স্থানং প্রাপ্যতে, তৎ যোগৈরপি গম্যতে, সাংখ্যং যোগঞ্চ যঃ একং পশ্যতি স পশ্যতি॥ ৫

**অনুবাদ।** জ্ঞাননিষ্ঠ সংন্যাসিগণ যে স্থান প্রাপ্ত হন, ফলাভিসন্ধানবর্জ্জিত কর্ম্মযোগিগণও সেই স্থান প্রাপ্ত হইয়া থাকেন। সাংখ্য ও যোগ এই দুইটি উপায়কে যিনি এক বলিয়া দেখিতে পারেন, তিনিই যথার্থ বস্তু দর্শন করিয়া থাকেন॥ ৫

**ভাষ্য।** একস্যাপি সম্যগনুষ্ঠানাৎ কথমুভয়োঃ ফলং বিন্দত ইত্যুচ্যতে যদিতি। যৎ সাংখ্যৈ জ্ঞাননিষ্ঠৈঃ সংন্যাসিভিঃ প্রাপ্যতে স্থানং মোক্ষাখ্যং, তৎ যোগৈরপি জ্ঞানপ্রাপ্ত্যুপায়ত্বেন ঈশ্বরে সমর্প্য কর্ম্মাণি আত্মনঃ ফলমনভিসন্ধায়

অনুতিষ্ঠন্তি যে তে যোগিনঃ তৈরপি পরমার্থজ্ঞানসংন্যাসপ্রাপ্তিদ্বারেণ গম্যত ইত্যভিপ্রায়ঃ, অত একং সাংখ্যং যোগঞ্চ যঃ পশ্যতি ফলৈকত্বাৎ স সম্যক্ পশ্যতি ইত্যর্থঃ ॥ ৫

আনন্দগিরিটীকা। প্রশ্নপূর্ব্বকং শ্লোকান্তরমবতারয়তি—একস্যাপীতি। কেচিদেব তয়োরেকফলত্বং পশ্যন্তীত্যাশঙ্ক্য তেষামেব সম্যগ্‌দর্শিত্বং নেতরেষামিত্যাহ—একমিতি। তিষ্ঠত্যস্মিন্ ন চ্যবতে পুনরিতি ব্যুৎপত্তিমাশ্রিত্যাহ—মোক্ষাখ্যমিতি। যোগশব্দার্থমাহ—জ্ঞানপ্রাপ্তীতি। যে হি জিজ্ঞাসবঃ সর্ব্বাণি কর্ম্মাণি ভগবৎপ্রীত্যর্থত্বেন তেষাং ফলাভিলাষমকৃত্বা জ্ঞানপ্রাপ্তৌ বুদ্ধিশুদ্ধিদ্বারেণোপায়ত্বেনানুতিষ্ঠন্তি তেঽত্র যোগা বিবক্ষ্যন্তে। অচ্‌প্রত্যয়স্তু মত্বর্থত্বং গৃহীত্বোক্তং যোগিন ইতি। সর্ব্বোঽপি দ্বৈতপ্রপঞ্চো ন বস্তুভূতে মায়া বিলাসত্বাৎ আত্মা তু অবিক্রিয়োঽদ্বিতীয়ো বস্তু সন্নিতি প্রয়োজকজ্ঞানং পরমার্থজ্ঞানং তৎ পূর্ব্বকসংন্যাস-দ্বারেণ কর্ম্মিভিরপি তদেব স্থানং প্রাপ্যমিত্যেকফলত্বং সংন্যাসকর্ম্মযোগয়োরবিরুদ্ধমিত্যাহ—তৈরপীতি। ফলৈকত্বে ফলিতমাহ—অতইতি ॥ ৫

অনুবাদ। একটিরই সম্যক্ প্রকারে অনুষ্ঠান করিলে, কিরূপে উভয়েরই ফল লাভ করে, তাহাই বলা যাইতেছে, যে যদিত্যাদি। সাংখ্য (অর্থাৎ) জ্ঞাননিষ্ঠ সংন্যাসিগণ, যে মোক্ষ নামক স্থান প্রাপ্ত হইয়া থাকেন, তাহা যোগের দ্বারাও লব্ধ হয়। জ্ঞানপ্রাপ্তির উপায় হয় বলিয়া, ঈশ্বরে কর্ম্মের অর্পণ করিয়া এবং নিজের ফলাভিসন্ধান না করিয়া, যাঁহারা কর্ম্মানুষ্ঠান করেন, তাঁহারাই যোগী; সেই যোগিগণ এই যোগের দ্বারা পরমার্থজ্ঞান ও সংন্যাস লাভ করিয়া ক্রমে মোক্ষফল লাভ করিয়া থাকেন। ইহাই অভিপ্রায়। এই কারণেই [বলা হইয়াছে যে,] সাংখ্য ও যোগ এই দুইটিকে যিনি একই বলিয়া জানেন অর্থাৎ এই দুইটির একই ফল, এই প্রকার জানেন, তিনিই সম্যক্ জ্ঞানবান্ হন। ইহাই অর্থ ॥ ৫

সংন্যাসস্তু মহাবাহো দুঃখমাপ্তুমযোগতঃ।
যোগযুক্তো মুনির্ব্রহ্ম ন চিরেণাধিগচ্ছতি ॥ ৬

অন্বয়। হে মহাবাহো, সংন্যাসঃ অযোগতঃ (যোগং বিনা) তু (কেবলং) দুঃখমাপ্তুং [ভবতি], যোগযুক্তো মুনিঃ ন চিরেণ [পরং] ব্রহ্ম অধিগচ্ছতি ॥ ৬

অনুবাদ। হে মহাবাহো, যোগব্যতিরেকে সংন্যাসাশ্রম কেবল

দুঃখলাভের হেতু হইয়া থাকে। যোগযুক্ত মুনি শীঘ্রই পরব্রহ্মের স্বরূপ নিশ্চয় করিতে সমর্থ হন ॥ ৬

ভাষ্য। এবং তর্হি যোগাৎ সংন্যাস এব বিশিষ্যতে। কথং তর্হি ইদমুক্তং—তয়োস্তু কর্ম্মসংন্যাসাৎ কর্ম্মযোগো বিশিষ্যতে ইতি? শৃণু তত্র কারণম্। ত্বয়া পৃষ্টং কেবলং কর্ম্মসংন্যাসং কর্ম্মযোগঞ্চাভিপ্রেত্য তয়োরন্যতরঃ কঃ শ্রেয়ান্? তদনুরূপং প্রতিবচনং ময়োক্তং কর্ম্মসংন্যাসাৎ কর্ম্মযোগো বিশিষ্যত ইতি জ্ঞানমনপেক্ষ্য। জ্ঞানাপেক্ষস্তু সংন্যাসঃ সাংখ্যমিতি ময়া অভিপ্রেতঃ। পরমার্থযোগশ্চ স এব। যস্তু কর্ম্মযোগো বৈদিকঃ স তাদর্থ্যাৎ যোগঃ সংন্যাস ইতি চোপচর্য্যতে। কথং তাদর্থ্যমিত্যুচ্যতে—

সংন্যাসস্তু পারমার্থিকো দুঃখমাপ্তুং প্রাপ্তুমযোগতো যোগেন বিনা। যোগযুক্তো বৈদিকেন কর্ম্মযোগেন ঈশ্বরসমর্পিতরূপেণ ফলনিরপেক্ষেণ যুক্তো মুনির্মননাদীশ্বরস্বরূপস্য মুনির্ব্রহ্মপরমার্থজ্ঞানলক্ষণত্বাৎ প্রকৃতঃ সংন্যাসো ব্রহ্মোচ্যতে, "ন্যাস ইতি ব্রহ্মা", "ব্রহ্মা হি পরঃ" ইতি শ্রুতেঃ। ব্রহ্ম পরমার্থ-সংন্যাসং পরমাত্মজ্ঞাননিষ্ঠালক্ষণং ন চিরেণ ক্ষিপ্রমেবাধিগচ্ছতি প্রাপ্নোতি। অতো ময়োক্তং কর্ম্মযোগো বিশিষ্যত ইতি ॥ ৬

আনন্দগিরিটীকা। যদি যথোক্তজ্ঞানপূর্ব্বকসংন্যাসদ্বারা কর্ম্মিণামপি শ্রেয়োঽবাপ্তিরিষ্টা তর্হি সংন্যাসস্যৈব শ্রেয়স্ত্বং প্রাপ্তমিতি চোদয়তি—এবং তর্হীতি। সংন্যাসস্য শ্রেষ্ঠত্বে কর্ম্মযোগস্য প্রশস্তত্ববচনমনুচিতমিত্যাহ—কথং তর্হীতি। পূর্ব্বোক্তমেবাভিপ্রায়ং স্মারয়ন্ পরিহরতি—শৃণ্বিতি। কর্ম্মযোগস্য বিশিষ্টত্ববচনং তত্রেতি পরামৃষ্টম্। তদেব কারণং কথয়তি—ত্বয়েত্যাদিনা। কেবলং বিজ্ঞানরহিতমিতি যাবৎ। তয়োরন্যতরঃ কঃ শ্রেয়ানিতি ইতিশব্দোঽধ্যাহর্ত্তব্যঃ। ত্বদীয়ং প্রশ্নমনুসৃত্য তদনুগুণং প্রতিবচনং জ্ঞানমনপেক্ষ্য তদ্রহিতাৎ কেবলাদেব সংন্যাসাৎ যোগস্য বিশিষ্টত্বমিতি ময়োক্তমিত্যাহ—তদনুরূপমিতি। জ্ঞানাপেক্ষঃ সংন্যাসস্তর্হি কীদৃগিত্যাশঙ্ক্যাহ—জ্ঞানেতি। তর্হি কর্ম্মযোগে কথং যোগশব্দঃ সংন্যাসশব্দো বা প্রযুজ্যতে তত্রাহ—যস্ত্বিতি। তাদর্থ্যাৎ পরমার্থ-জ্ঞানশেষত্বাদিতি যাবৎ। তদেব তাদর্থ্যং প্রশ্নপূর্ব্বকং প্রসাধয়তি—কথমিত্যাদিনা। কর্ম্মানুষ্ঠানাভাবে বুদ্ধিশুদ্ধ্যভাবাৎ পরমার্থসংন্যাসস্য সম্যগ্‌জ্ঞানাত্মনো ন প্রাপ্তিরিতি ব্যতিরেকমুপন্যস্য অন্বয়মুপন্যস্যতি—যোগেতি। পারমার্থিকঃ সম্যগ্‌জ্ঞানাত্মকঃ সামগ্র্যভাবে কার্য্যপ্রাপ্তিরযুক্তেতি মত্বাহ—দুঃখমিতি। যোগ-যুক্তত্বং ব্যাচষ্টে—বৈদিকেনেতি। ঈশ্বরস্বরূপস্য সবিশেষত্বেতি শেষঃ। ব্রহ্মেতি

ব্যাখ্যেয়ং পদমুপাদায় ব্যাচষ্টে—প্রকৃতইতি। তত্র ব্রহ্মশব্দপ্রয়োগে হেতুমাহ—পরমাত্মেতি। লক্ষণশব্দো গমকবিষয়ঃ। সংন্যাসে ব্রহ্মশব্দপ্রয়োগে তৈত্তিরীয়কশ্রুতিং প্রমাণয়তি—ন্যাসইতি। কথং সংন্যাসে হিরণ্যগর্ভবাচী ব্রহ্মশব্দঃ প্রযুজ্যতে দ্বয়োরপি পরত্বাবিশেষাদিত্যাহ—ব্রহ্মা হীতি। ব্রহ্মশব্দস্য সংন্যাসবিষয়ত্বে ফলিতং বাক্যার্থমাহ—ব্রহ্মেত্যাদিনা। নদ্যাঃ স্রোতাংসীব নিম্নপ্রবণানি কর্ম্মভিরবিতিতরাং পরিপক্কষায়স্য করণানি সর্ব্বতো ব্যাবৃত্তানি নিরস্তাশেষ-বিশেষ-কূটস্থ-প্রত্যগাত্মান্বেষণ-প্রবণানি ভবন্তীতি। কর্ম্মযোগস্য পরমার্থসংন্যাসপ্রাপ্ত্যুপায়ত্বে ফলিতমাহ—অতইতি ॥ ৬

অনুবাদ। এই প্রকারই যদি হয়, তাহা হইলে যোগ হইতে সংন্যাসই ত উৎকৃষ্ট হইয়া উঠিল! কেন তবে বলা হইয়াছে যে, "সেই উভয়ের মধ্যে কর্ম্মসংন্যাস হইতে কর্ম্মযোগই উৎকৃষ্ট?" কেন এই প্রকার বলা হইয়াছে, তাহার কারণ শুন—তুমি কেবল জ্ঞানরহিত কর্ম্মসংন্যাস এবং কর্ম্মযোগ এই দুইটিকে মনে করিয়া, তাহাদের মধ্যে কোন্‌টি উৎকৃষ্ট তাহাই জিজ্ঞাসা করিয়াছ, তাহারই অনুরূপ প্রতিবচনও আমি বলিয়াছি যে, কর্ম্মসংন্যাস হইতে কর্ম্মযোগ উৎকৃষ্ট। জ্ঞানকে অপেক্ষা না করিয়াই, আমি সংন্যাস হইতে কর্ম্মযোগের উৎকৃষ্টত্ব বর্ণন করিয়াছি। জ্ঞানের উদয় হইলে যে সংন্যাস হয়, তাহাই সাংখ্য; ইহাই আমার অভিপ্রেত। সেই সংন্যাসকেই পরমার্থ যোগ কহা যায়। যে কর্ম্মযোগ বেদবিহিত, তাহাও সেই পরমার্থ-কর্ম্মযোগ-প্রাপ্তির উপায়, এই জন্যই তাহাকেও কর্ম্মযোগ ও সংন্যাসশব্দের দ্বারা লক্ষণাবৃত্তির সাহায্যে প্রতিপাদন করা গিয়াছে। কেন কর্ম্মযোগ সংন্যাসপ্রাপ্তির কারণ, তাহা বলা যাইতেছে।

যোগ না হইলে পারমার্থিক সংন্যাস কেবল দুঃখপ্রাপ্তিরই কারণ হইয়া থাকে। যোগযুক্তঃ (অর্থাৎ) ফলাকাঙ্ক্ষাবর্জ্জিত ও ঈশ্বরসমর্পিত, বেদবিহিত কর্ম্মানুষ্ঠান রূপ যোগ যাহার আছে, সেই যোগযুক্ত এবং মুনি (অর্থাৎ) ঈশ্বরের মননকর্ত্তা; যে ব্যক্তি এইরূপ বিশেষণযুক্ত, তিনি অতি শীঘ্রই পরব্রহ্মকে প্রাপ্ত হন। আত্মজ্ঞানেরই স্বরূপ সংন্যাস, এই জন্য এস্থলে পরব্রহ্মশব্দদ্বারা সংন্যাসই প্রতিপাদিত হইতেছে। শ্রুতিতেও উক্ত আছে যে, "ন্যাস (অর্থাৎ) সংন্যাসই ব্রহ্ম" এবং "ব্রহ্মাই পর"- [শব্দের প্রতিপাদ্য], এই কারণেই বলিয়াছি যে কর্ম্মযোগই [জ্ঞানরহিত সংন্যাস হইতে] উৎকৃষ্ট ॥ ৬

যোগযুক্তো বিশুদ্ধাত্মা বিজিতাত্মা জিতেন্দ্রিয়ঃ।
সর্ব্বভূতাত্মভূতাত্মা কুর্ব্বন্নপি ন লিপ্যতে॥ ৭

অন্বয়। [ যঃ ] যোগযুক্তঃ বিশুদ্ধাত্মা বিজিতাত্মা জিতেন্দ্রিয়ঃ সর্ব্বভূতাত্মভূতাত্মা [ সঃ ] কুর্ব্বন্নপি ন লিপ্যতে॥ ৭

অনুবাদ। যে ব্যক্তি যোগযুক্ত, বিশুদ্ধাত্মা, বিজিতাত্মা জিতেন্দ্রিয় ও সর্ব্বভূতাত্মভূতাত্মা, তিনি কর্ম্মের অনুষ্ঠান করিয়াও লিপ্ত হন না॥ ৭

ভাষ্য। যদা পুনরয়ং সম্যগ্দর্শনপ্রাপ্ত্যুপায়ত্বেন যোগেন যুক্তো যোগযুক্তো বিশুদ্ধাত্মা বিশুদ্ধসত্ত্বো বিজিতাত্মা বিজিতদেহো জিতেন্দ্রিয়শ্চ সর্ব্বভূতাত্মভূতাত্মা সর্ব্বেষাং ব্রহ্মাদীনাং স্তম্বপর্য্যন্তানাং ভূতানামাত্মভূত আত্মা প্রত্যক্চেতনো যস্য স সর্ব্বভূতাত্মভূতাত্মা সম্যগ্দর্শী ইত্যর্থঃ। স তত্রৈবং বর্ত্তমানো লোকসংগ্রহায় কর্ম্ম কুর্ব্বন্নপি ন লিপ্যতে ন কর্ম্মভির্ব্বধ্যত ইত্যর্থঃ॥ ৭

আনন্দগিরিটীকা। ননু পারিব্রাজ্যং পরিগৃহ্য শ্রবণাদিসাধনমসকৃদনুতিষ্ঠতো লব্ধসম্যগ্বোধস্যাপি যথাপূর্ব্বং কর্ম্মাণ্যুপলভ্যন্তে তানি চ বন্ধহেতবো * ভবিষ্যন্তীত্যাশঙ্ক্য শ্লোকান্তরমবতারয়তি—যদা পুনরিতি। সম্যগ্দর্শনপ্রাপ্ত্যুপায়ত্বেন যদা পুনরয়ং পুরুষো যোগযুক্তত্বাদিবিশেষণঃ সম্যগ্দর্শী সম্পদ্যতে তদা প্রাতিভাসিকীং প্রবৃত্তিমনুসৃত্য কুর্ব্বন্নপি ন লিপ্যত ইতি যোজনা। যোগেন নিত্যনৈমিত্তিকর্ম্মানুষ্ঠানেনেতি যাবৎ। আদৌ নিত্যাদ্যনুষ্ঠানবতো রজস্তমোমলাভ্যাং কলুষিতং সত্ত্বং সিধ্যতীত্যাহ—বিশুদ্ধেতি। বুদ্ধিশুদ্ধৌ কার্য্যকরণসংঘাতস্যাপি স্বাধীনত্বং ভবতীত্যাহ—বিজিতেতি। তস্য যথোক্তবিশেষণবতো জায়তে সম্যগ্দর্শিত্বমিত্যাহ—সর্ব্বভূতেতি। সম্যগ্দর্শিনস্তর্হি কর্ম্মানুষ্ঠানং কুতস্ত্যং তদনুষ্ঠানে বা কুতো বন্ধবিশ্লেষসিদ্ধিরিত্যাশঙ্ক্যাহ—স তত্রেতি। সম্যগ্দর্শনং সপ্তম্যর্থঃ॥ ৭

অনুবাদ। পরন্তু যখন এই [ সাধক ] সম্যগ্দর্শন প্রাপ্তির উপায়ভূত পূর্ব্বোক্ত যোগের অনুষ্ঠাতা [ ইহাই যোগযুক্ত শব্দের অর্থ ], [ যে ব্যক্তি ] বিশুদ্ধাত্মা ( অর্থাৎ ) বিশুদ্ধসত্ত্ব, [ যে ব্যক্তি ] বিজিতাত্মা ( অর্থাৎ ) বশীকৃতদেহ এবং জিতেন্দ্রিয়, [ যে ব্যক্তি ] সর্ব্বভূতাত্মভূতাত্মা ( অর্থাৎ ) ব্রহ্ম হইতে স্তম্ব পর্য্যন্ত সকল ভূতের আত্মাই যাঁহার আত্মা হইয়াছে, অর্থাৎ যে ব্যক্তি সম্যগ্

* 'বন্ধহেতূনি' ইতিবা পাঠঃ।

জ্ঞানবান্, সেই ব্যক্তি এইরূপ হইয়াও কেবল লোকসংগ্রহের জন্য যদি কর্ম্ম করেন, তাহা হইলে, তিনি লিপ্ত হন না, অর্থাৎ কর্ম্ম দ্বারা বদ্ধ হন না॥ ৭

নৈব কিঞ্চিৎ করোমীতি যুক্তো মন্যেত তত্ত্ববিৎ।
পশ্যন্ শৃণ্বন্ স্পৃশন্ জিঘ্রন্নশ্নন্ গচ্ছন্ স্বপন্ শ্বসন্॥ ৮
প্রলপন্ বিসৃজন্ গৃহ্নন্ উন্মিষন্ নিমিষন্নপি।
ইন্দ্রিয়াণীন্দ্রিয়ার্থেষু বর্ত্তন্ত ইতি ধারয়ন্॥ ৯

অন্বয়। তত্ত্ববিৎ যুক্তঃ [ সন্ ] পশ্যন্ শৃণ্বন্ স্পৃশন্ জিঘ্রন্ অশ্নন্ গচ্ছন্ স্বপন্ শ্বসন্ প্রলপন্ বিসৃজন্ গৃহ্নন্ উন্মিষন্ নিমিষন্ অপি ইন্দ্রিয়াণি ইন্দ্রিয়ার্থেষু বর্ত্তন্তে ইতি ধারয়ন্ নৈব কিঞ্চিৎ করোমি ইতি মন্যেত॥ ৮॥ ৯

অনুবাদ। দর্শন, শ্রবণ, স্পর্শ, ঘ্রাণ, ভোজন, গমন, স্বপ্ন, শ্বাস, প্রলাপ, বিসর্গ, গ্রহণ, উন্মেষ ও নিমেষ প্রভৃতি কার্য্য করিয়াও তত্ত্বজ্ঞানী ও সমাহিতচেতা ব্যক্তি বিবেচনা করিয়া থাকেন যে, ইন্দ্রিয়সকল [ স্বভাবের বশে ] ইন্দ্রিয়ার্থে প্রবৃত্ত হইতেছে। [ আমার ইহাতে কোন বিকার নাই ; সুতরাং ] তিনি ইহাই ভাবিয়া থাকেন যে, আমি কিছুই করিতেছি না॥ ৮॥ ৯

ভাষ্য। ন চাসৌ পরমার্থতঃ করোতি, অতঃ নৈব কিঞ্চিৎ করোমীতি যুক্তঃ সমাহিতঃ সন্ মন্যেত চিন্তয়েৎ। তত্ত্ববিৎ আত্মনো যাথাত্ম্যং তত্ত্বং বেত্তি ইতি তত্ত্ববিৎ পরমার্থদর্শী ইত্যর্থঃ। কদা কথং বা তত্ত্বমবধারয়ন্ মন্যেত ইত্যুচ্যতে,—মন্যেতেতি পূর্ব্বেণ সম্বন্ধঃ। যস্যৈবং তত্ত্ববিদঃ সর্ব্বকার্য্যকরণচেষ্টাসু কর্ম্মসু অকর্ম্মৈব পশ্যতঃ সম্যগ্দর্শিনস্তস্য সর্ব্বকর্ম্মসংন্যাস এবাধিকারঃ কর্ম্মণোঽভাবদর্শনাৎ। নহি মৃগতৃষ্ণিকায়ামুদকবুদ্ধ্যা পানায় প্রবৃত্ত উদকাভাবজ্ঞানেঽপি তত্রৈব পানপ্রয়োজনায় প্রবর্ত্ততে॥ ৮॥ ৯

আনন্দগিরিটীকা। কর্ম্মাণ্যঙ্গীকৃত্য তৈরস্য বিদুষো বন্ধো নাস্তীত্যুক্তমিদানীং বস্তুতস্তস্য কর্ম্মাণ্যেব ন সন্তীত্যাহ—ন চেতি। লোকদৃষ্ট্যা বিদুষোঽপি কর্ম্মাণি সন্তীত্যাশঙ্ক্য স্বদৃষ্ট্যা তদভাবমভিপ্রেত্যাহ—নৈবেতি। সার্দ্ধং সমনন্তরশ্লোকমাকাঙ্ক্ষাপূর্ব্বকমুত্থাপয়তি—কদেত্যাদিনা। চক্ষুরাদিজ্ঞানেন্দ্রিয়ৈর্ব্বাগাদিকর্ম্মেন্দ্রিয়ৈঃ প্রাণাদিবায়ুভেদৈরন্তঃকরণচতুষ্টয়েন চ তত্তচ্চেষ্টানির্ব্বর্ত্তনাবস্থায়াং তত্তদর্থেষু সর্ব্বা প্রবৃত্তিরিন্দ্রিয়াণামেবেত্যনুসন্দধানো নৈব কিঞ্চিৎ করোমীতি বিদ্বান্ প্রতিপদ্যতে ইত্যর্থঃ। যথোক্তস্য বিদুষো বিধ্যভাবেঽপি বিদ্যাসামর্থ্যাৎ

প্রতিপত্তিকর্ম্মভূতং কর্ম্মসংন্যাসং ফলাত্মকমভিলষতি—যস্যেতি। অজ্ঞস্যেব বিদুষোঽপি কর্ম্মসু প্রবৃত্তিসম্ভবাৎ কুতঃ সংন্যাসেঽধিকারঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ—ন হীতি॥ ৮॥ ৯

অনুবাদ। এই তত্ত্বজ্ঞ ব্যক্তি পরমার্থতঃ কোন কার্য্যই করেন না; এই জন্য তত্ত্ববিৎ (অর্থাৎ) পরমার্থদর্শী সমাহিতচেতা হইয়া চিন্তা করিবেন যে, আমি কিছুই করি না; আত্মার যাথাত্ম্য যে ব্যক্তি জানেন, তাঁহাকেই তত্ত্ববিৎ বলা যায়। কখন, কোন সময়ে, আত্মার তত্ত্ব অবধারণ পূর্ব্বক এইভাবে বিচার করিবেন, তাহাই বলা যাইতেছে যে,—এই শ্লোকেও 'মন্যেত' এই ক্রিয়ার সহিত সম্বন্ধ আছে। যে ব্যক্তি এই প্রকার তত্ত্ববিৎ (অর্থাৎ) সকল প্রকার কার্য্য ও করণের চেষ্টাতে যে ব্যক্তি নির্ব্বিকার ব্রহ্মের স্বরূপ দর্শন করিয়া থাকেন, সেই সম্যগ্‌দর্শীর সর্ব্বকর্ম্মসন্ন্যাসেই অধিকার আছে; কারণ তাঁহার কর্ম্মের অভাব দর্শন হইয়াছে। যে ব্যক্তি মৃগতৃষ্ণায় জলভ্রান্তিতে প্রবৃত্ত হইয়াছে, পরে তাহাতে তাহার যদি জলাভাব জ্ঞান হয়, তাহা হইলে তাহাতেই আবার তাহার পানাদি প্রয়োজনের জন্য প্রবৃত্তি কখনও সম্ভবপর নহে॥ ৮॥ ৯

ব্রহ্মণ্যাধায় কর্ম্মাণি সঙ্গং ত্যক্ত্বা করোতি যঃ।
লিপ্যতে ন স পাপেন পদ্মপত্রমিবাম্ভসা॥ ১০

অন্বয়। যঃ ব্রহ্মণি আধায় সঙ্গং ত্যক্ত্বা কর্ম্মাণি করোতি, সঃ অম্ভসা পদ্মপত্রমিব পাপেন ন লিপ্যতে॥ ১০

অনুবাদ। যে ব্যক্তি ঈশ্বরে ফল নিক্ষেপ করিয়া সঙ্গত্যাগপূর্ব্বক কর্ম্মের অনুষ্ঠান করেন, তিনি পাপে লিপ্ত হন না, যেমন পদ্মপত্র জলে লিপ্ত হয় না॥ ১০

ভাষ্য। যস্তু পুনরতত্ত্ববিৎ প্রবৃত্তশ্চ কর্ম্মযোগে ব্রহ্মণি ঈশ্বরে আধায় নিক্ষিপ্য, তদর্থং করোমীতি ভৃত্য ইব স্বাম্যর্থং সর্ব্বাণি, কর্ম্মাণি মোক্ষেঽপি ফলে সঙ্গং ত্যক্ত্বা করোতি যঃ সর্ব্বকর্ম্মাণি, লিপ্যতে ন স পাপেন ন সম্বধ্যতে পদ্মপত্রমিব অম্ভসা উদকেন॥ ১০

আনন্দগিরিটীকা। তর্হি বিদ্যাবানিবাবিদ্যাবানপি কর্ম্মণি ন প্রবর্ত্তেত পাপোপহতিসম্ভবাদিত্যাশঙ্ক্যাহ—যস্ত্বিতি। যথা ভৃত্যঃ স্বাম্যর্থং কর্ম্মাণি করোতি ন স্বফলমপেক্ষতে তথৈব যোঽবিদ্বান্ মোক্ষেঽপি সঙ্গং ত্যক্ত্বা ভগবদর্থমেব সর্ব্বাণি কর্ম্মাণি করোতি ন স কর্ম্মণা বধ্যতে ন হি পদ্মপত্রমম্ভসা সম্বধ্যতে তদ্বদিত্যর্থঃ॥ ১০

অনুবাদ। যে ব্যক্তি তত্ত্বজ্ঞান লাভ করিতে পারেন নাই, অথচ কর্ম্মযোগে প্রবৃত্ত, তিনি ব্রহ্মে (অর্থাৎ) ঈশ্বরে কর্ম্মফল নিক্ষেপ করিয়া মোক্ষরূপ ফলেতেও সঙ্গ পরিত্যাগ পূর্ব্বক সকল কর্ম্মের অনুষ্ঠান করেন, তিনি পাপের দ্বারা লিপ্ত হন না; যেমন পদ্মপত্র জলের দ্বারা লিপ্ত হয় না ॥ ১০

কায়েন মনসা বুদ্ধ্যা কেবলৈরিন্দ্রিয়ৈরপি।
যোগিনঃ কর্ম্ম কুর্ব্বন্তি সঙ্গং ত্যক্ত্বাত্মশুদ্ধয়ে ॥ ১১

অন্বয়। যোগিনঃ সঙ্গং ত্যক্ত্বা আত্মশুদ্ধয়ে কায়েন মনসা বুদ্ধ্যা কেবলৈঃ ইন্দ্রিয়ৈরপি কর্ম্ম কুর্ব্বন্তি ॥ ১১

অনুবাদ। যোগিগণ আসক্তি পরিহার করিয়া চিত্তশুদ্ধির জন্য, দেহ, মন, বুদ্ধি ও কেবল ইন্দ্রিয় সকলের দ্বারা কর্ম্মের অনুষ্ঠান করিয়া থাকেন ॥ ১১

ভাষ্য। কেবলং সত্ত্বশুদ্ধিমাত্রফলমেব তস্য কর্ম্মণঃ স্যাৎ, যস্মাৎ— কায়েন মনসা বুদ্ধ্যাচ কেবলৈর্ম্মমত্ববর্জ্জিতৈরীশ্বরায়ৈব কর্ম্ম করোমি ন মম ফলায় ইতি মমত্ববুদ্ধিশূন্যৈরিন্দ্রিয়ৈরপি, কেবলশব্দঃ কায়াদিভিরপি প্রত্যেক-মভিসম্বধ্যতে সর্ব্বব্যাপারেষু মমতাবর্জ্জনায় যোগিনঃ কর্ম্মিণঃ কর্ম্ম কুর্ব্বন্তি সঙ্গং ত্যক্ত্বা ফলবিষয়মাত্মশুদ্ধয়ে সত্ত্বশুদ্ধয়ে ইত্যর্থঃ। তস্মাৎ তত্রৈব তবাধিকারঃ ইতি কুরু কর্ম্মৈব ॥ ১১

আনন্দগিরিটীকা। অবিদুষস্তর্হি কৃতেন কর্ম্মণা কিং স্যাদিত্যাশঙ্ক্যাহ— কেবলমিতি। অজ্ঞস্যেশ্বরার্পণবুদ্ধ্যানুষ্ঠিতং কর্ম্ম বুদ্ধিশুদ্ধিফলমিত্যত্রৈব হেতু-মাহ—যস্মাদিতি। কেবলশব্দস্য প্রত্যেকং সম্বন্ধে প্রয়োজনমাহ—সর্ব্ব-ব্যাপারেষ্বিতি। কর্ম্মণশ্চিত্তশুদ্ধিফলত্বে তাদর্থ্যেন কর্ম্মানুষ্ঠানমেব তব কর্ত্তব্যমিতি যস্মাদিত্যস্যাপেক্ষিতং বদন্ ফলিতমাহ—তস্মাদিতি ॥ ১১

অনুবাদ। কেবল চিত্তশুদ্ধিই তাহার কর্ম্মের ফল হয়, যে হেতু দেহ মন ও বুদ্ধিদ্বারা এবং কেবল ইন্দ্রিয়নিচয়ের দ্বারা যোগী (অর্থাৎ) কর্ম্মিগণ সকল ব্যাপারেই মমতা বর্জ্জন করিবার জন্য সঙ্গ পরিত্যাগ করিয়া আত্মশুদ্ধি (অর্থাৎ) চিত্তশুদ্ধির জন্য কর্ম্মের অনুষ্ঠান করিয়া থাকেন। এই শ্লোকে "কেবল" এই শব্দটির অর্থ মমত্ববুদ্ধিশূন্য (অর্থাৎ) মমতাবর্জ্জিত, আমি ঈশ্বরার্থ কর্ম্ম করিতেছি, ইহার ফল আমার লক্ষ্য নহে, এই প্রকার বুদ্ধিদ্বারা যে ইন্দ্রিয় পরিচালিত হয়, তাহাকেই 'কেবল' ইন্দ্রিয় বলা যায়। দেহাদি প্রত্যেক

পদার্থের সহিত এই 'কেবল' শব্দের অন্বয় করিতে হইবে; [ যেহেতু ইন্দ্রিয়াদি দেহ পর্য্যন্ত যাহা কিছু আত্মাভিমানের বিষয় ] সেই সকলের যাহা কিছু ব্যাপার হইতে পারে সেই সকলেই মমত্ব বুদ্ধির বর্জ্জন করিতে হইবে এবং এরূপ করিয়া যোগিগণ চিত্তশুদ্ধির জন্য ফল ও বিষয়সঙ্গ পরিত্যাগ করিয়া কর্ম্মের অনুষ্ঠান করিয়া থাকেন। সেই কারণে কর্ম্মেতেই তোমার অধিকার [ অতএব ] তুমি কর্ম্মই কর॥ ১১

যুক্তঃ কর্ম্মফলং ত্যক্ত্বা শান্তিমাপ্নোতি নৈষ্ঠিকীম্।
অযুক্তঃ কামকারেণ ফলে সক্তো নিবধ্যতে॥ ১২

অন্বয়। যুক্তঃ কর্ম্মফলং ত্যক্ত্বা নৈষ্ঠিকীং শান্তিমাপ্নোতি, অযুক্তঃ কামকারেণ ফলে সক্তঃ নিবধ্যতে॥ ১২

অনুবাদ। ঈশ্বরার্থ কর্ম্মকর্ত্তা কর্ম্মফল ঈশ্বরে অর্পণ করিয়া নৈষ্ঠিকী শান্তি লাভ করেন। অযুক্ত (ঈশ্বরার্থ কর্ম্মের অনুষ্ঠান যে না করে, তাদৃশ) ব্যক্তি কামনা বশে ফলে আসক্ত হইয়া নিবদ্ধ হয়॥ ১২

ভাষ্য। যস্মাচ্চ যুক্ত ঈশ্বরায় কর্ম্মাণি ন মম ফলায় ইত্যেবং সমাহিতঃ সন্ কর্ম্মফলং ত্যক্ত্বা পরিত্যজ্য শান্তিং মোক্ষাখ্যাম্ আপ্নোতি নৈষ্ঠিকীং নিষ্ঠায়াং ভবাং সত্ত্বশুদ্ধি-জ্ঞানপ্রাপ্তি-সর্ব্বকর্ম্মসংন্যাস-জ্ঞান-নিষ্ঠাক্রমেণ ইতি বাক্যশেষঃ। যস্তু পুনরযুক্তোঽসমাহিতঃ কামকারেণ করণং কারঃ কামস্য কারঃ কামকারঃ তেন কামকারেণ কামপ্রেরিততয়া ইত্যর্থঃ। মম ফলায় ইদং করোমি কর্ম্ম ইত্যেবং ফলে সক্তো নিবধ্যতে, অতস্ত্বং যুক্তোভবেত্যর্থঃ॥ ১২

আনন্দগিরিটীকা। ইতশ্চ সঙ্গং ত্যক্ত্বা কর্ম্মানুষ্ঠানং ত্বয়া কর্ত্তব্যমিত্যাহ —যস্মাচ্চেতি। যুক্তঃ সন্ ফলং ত্যক্ত্বা কর্ম্ম কুর্ব্বন্ মোক্ষাখ্যাং শান্তিং যস্মাদাপ্নোতি তস্মাচ্চ ত্বয়া সঙ্গং ত্যক্ত্বা কর্ম্ম কর্ত্তব্যমিতি যোজনা। বিপক্ষে দোষমাহ—অযুক্তইতি। যুক্তত্বং ব্যাকরোতি—ঈশ্বরায়েতি। ফলং পরিত্যজ্য কর্ম্ম কুর্ব্বন্নিতি শেষঃ। নৈষ্ঠিকী শান্তিরিত্যেতদেব বিশদয়তি -সত্ত্বেতি। দ্বিতীয়মর্দ্ধং বিভজতে যস্ত্বিতি। অসমাধানে দোষাদর্জ্জুনস্য নিয়োগং দর্শয়তি —অতস্ত্বমিতি॥ ১২

অনুবাদ। [ আরও ] যে কারণে যুক্ত (অর্থাৎ) ঈশ্বরের জন্যই অর্থাৎ ইহার অনুষ্ঠান ভগবানের অভিপ্রেত এই কারণেই ইহা কর্ত্তব্য কর্ম্ম, আমার ফলের জন্য নহে, এই প্রকার নিশ্চয়বিশিষ্ট (কর্ম্মী) কর্ম্মফল পরিত্যাগ করিয়া,

নৈষ্ঠিকী (অর্থাৎ) জ্ঞাননিষ্ঠার ফলস্বরূপ মোক্ষনামক শান্তিকে লাভ করিয়া থাকেন, (অর্থাৎ) কর্ম্মানুষ্ঠান করিতে করিতে ক্রমে চিত্তশুদ্ধি, জ্ঞানপ্রাপ্তি, সর্ব্বকর্ম্মসংন্যাস ও জ্ঞাননিষ্ঠা লাভ করিয়া [পরে মোক্ষলাভ করিতে পারেন], এতদূর পর্য্যন্ত বাক্যের শেষাংশ। যে ব্যক্তি কিন্তু অযুক্ত, (অর্থাৎ) অসমাহিত [যাহার ফলে কামনা আছে, ঈশ্বরার্থ কর্ম্মের অনুষ্ঠান নাই তাহাকেই অসমাহিত বলা যায়], সে ব্যক্তি কামকার দ্বারা, (অর্থাৎ) "আমি ফল লাভের জন্য কার্য্য করিতেছি," এই বুদ্ধিবশতঃ ফলে আসক্ত হইয়া নিবদ্ধ হয়। কার শব্দের অর্থ করণ, কামের করণ এই তাৎপর্য্যে কামকার শব্দটি এই স্থানে প্রযুক্ত হইয়াছে; কামকার দ্বারা এই প্রকার প্রয়োগ করিলে বুঝা যায় যে, কামের প্রেরণায়। এই কারণে তুমি যুক্ত হও ইহাই অর্থ ॥ ১২

সর্ব্বকর্ম্মাণি মনসা সংন্যস্যাস্তে সুখং বশী।
নবদ্বারে পুরে দেহী নৈব কুর্ব্বন্ ন কারয়ন্ ॥ ১৩

অন্বয়। বশী (জিতেন্দ্রিয়ঃ) দেহী সর্ব্বকর্ম্মাণি মনসা সংন্যস্য নৈব কুর্ব্বন্, ন [বা] কারয়ন্, নবদ্বারে পুরে সুখং [যথাস্যাৎ তথা] আস্তে ॥ ১৩

অনুবাদ। জিতেন্দ্রিয় দেহী নিজে কোনপ্রকার কর্ম্ম না করিয়া, কিংবা কাহারও দ্বারা না করাইয়া, বিবেকবুদ্ধিদ্বারা সকল প্রকার কর্ম্মের অভিমান পরিহার পূর্ব্বক নবদ্বার যুক্ত পুরস্বরূপ এই দেহে সুখে বিদ্যমান থাকেন ॥ ১৩

ভাষ্য। যস্তু পরমার্থদর্শী স সর্ব্বাণি কর্ম্মাণি সর্ব্বকর্ম্মাণি সংন্যস্য পরিত্যজ্য নিত্যং নৈমিত্তিকং কাম্যং প্রতিষিদ্ধং চ সর্ব্বকর্ম্মাণি তানি মনসা বিবেকবুদ্ধ্যা কর্ম্মাদাবকর্ম্মদর্শনেন সংত্যজেত্যর্থঃ। আস্তে তিষ্ঠতি সুখং ত্যক্তবাঙ্মনঃকায়চেষ্টো নিরায়াসঃ প্রসন্নচিত্তঃ আত্মনোঽন্যত্র নিবৃত্তবাহ্যসর্ব্ব-প্রয়োজন ইতি সুখমাস্তে ইত্যুচ্যতে। বশী জিতেন্দ্রিয় ইত্যর্থঃ। ক কথমাস্তে ইত্যাহ—নবদ্বারে পুরে সপ্ত শীর্ষণ্যানি আত্মন উপলব্ধিদ্বারাণি অর্ব্বাগ্ দ্বে মূত্রপুরীষবিসর্গার্থে তৈর্দ্বারৈর্নবদ্বারং পুরমুচ্যতে শরীরং পুরমিব পুরমাত্মৈক-স্বামিকং তদর্থপ্রয়োজনৈশ্চেন্দ্রিয়মনোবুদ্ধিবিষয়ৈরনেকফলবিজ্ঞানস্যোৎপাদকৈঃ পৌরৈরিবাধিষ্ঠিতং তস্মিন্ নবদ্বারে পুরে দেহী সর্ব্বং কর্ম্ম সংন্যস্যাস্তে।

কিং বিশেষণেন? সর্ব্বো হি দেহী সংন্যাসী অসংন্যাসী বা দেহ এবাস্তে, তত্রানর্থকং বিশেষণমিতি। উচ্যতে, যস্তু অজ্ঞো দেহী দেহেন্দ্রিয়সংঘাতাত্মদর্শী, স সর্ব্বোঽপি গেহে ভূমাবাসনে বা আস ইতি মন্যতে। নহি দেহমাত্রাত্ম-

দর্শিনো গেহ ইব দেহ আস ইতি প্রত্যয়ঃ সম্ভবতি। দেহাদিসংঘাতব্যতিরিক্তা-ত্মদর্শিনস্তু দেহ আস ইতি প্রত্যয় উপপদ্যতে। পরকর্ম্মণাঞ্চ পরস্মিন্ আত্মনি অবিদ্যয়া অধ্যারোপিতানাং বিদ্যয়া বিবেকজ্ঞানেন মনসা সংন্যাস উপপদ্যতে। উৎপন্নবিবেকজ্ঞানস্য সর্ব্বকর্ম্মসংন্যাসিনোঽপি গেহ ইব দেহএব নবদ্বারে পুরে আসনং প্রারব্ধফলকর্ম্মসংস্কারশেষানুবৃত্ত্যা দেহএব বিশেষবিজ্ঞানোৎপত্তের্দেহএবাস্তে ইত্যস্ত্যেব বিশেষণফলং বিদ্বদবিদ্বৎপ্রত্যয় ভেদাপেক্ষত্বাৎ।

যদ্যপি কার্য্যকরণকর্ম্মাণি অবিদ্যয়া আত্মনি অধ্যারোপিতানি সংন্যস্যাস্তে ইত্যুক্তং তথাপি আত্মসমবায়ি তু কর্ত্তৃত্বং কারয়িতৃত্বঞ্চ স্যাদিত্যাশঙ্ক্যাহ নৈব কুর্ব্বন্ স্বয়ং ন কার্য্যকরণানি কারয়ন্ ক্রিয়াসু প্রবর্ত্তয়ন্। কিং যৎ তৎ কর্ত্তৃত্বং কারয়িতৃত্বঞ্চ দেহিনঃ স্বাত্মসমবায়ি সৎ সংন্যাসান্ন ভবতি যথা গচ্ছতো গতির্গমনব্যাপারপরিত্যাগে ন স্যাৎ, তদ্বৎ। কিংবা স্বত এবাত্মনো নাস্তীতি। অত্রোচ্যতে নাস্যাত্মনঃ স্বতং কর্ত্তৃত্বং কারয়িতৃত্বঞ্চ। উক্তং হি—"অবিকার্য্যোঽয়মুচ্যতে" "শরীরস্থোঽপি কৌন্তেয় ন করোতি ন লিপ্যতে" ইতি। "ধ্যায়তীব লেলায়তীব" ইতি চ শ্রুতেঃ॥ ১৩

আনন্দগিরিটীকা। তর্হি ফলে সক্তিং ত্যক্ত্বা সর্ব্বৈরপি কর্ম্ম কর্ত্তব্যমিতি কর্ম্মসংন্যাসস্য নিরবকাশত্বমিত্যাশঙ্ক্য অবিদুষঃ সকাশাদ্বিদুষো বিশেষং দর্শয়তি—যস্ত্বিতি। সর্ব্বকর্ম্মপরিত্যাগে প্রাপ্তং মরণং ব্যাবর্ত্তয়তি—আস্তইতি। বৃত্তিং লভমানোঽপি শরীরতাপেনাধ্যাত্মিকাদিনা তপ্যমানস্তিষ্ঠতীতি চেন্নেত্যাহ—সুখমিতি। কার্য্যকরণসংঘাতপারবশ্যং পর্য্যুদস্যতি—বশীতি। আসনস্যাপেক্ষিতমধিকরণং নির্দ্দিশতি—নবেতি। দেহসম্বন্ধাভিমানাভাসবত্ত্বমাহ—দেহীতি। মনসা সর্ব্বকর্ম্মসংন্যাসেঽপি লোকসংগ্রহার্থং বহিঃ সর্ব্বং কর্ম্ম কর্ত্তব্যমিতি প্রাপ্তং প্রত্যাহ—নৈবেতি। তান্যেব সর্ব্বাণি কর্ম্মাণি পরিত্যাজ্যানি বিশিনষ্টি—নিত্যমিতি। তেষাং পরিত্যাগে হেতুমাহ—তানীতি। যদুক্তং সুখমাস্তইতি তদুপপাদয়তি—ত্যক্তেতি। জিতেন্দ্রিয়ত্বং কায়বশীকারস্যাপি উপলক্ষণং, দ্বে শ্রোত্রে দ্বে চাক্ষুষী দ্বে নাসিকে বাগেকেতি সপ্তশীর্ষণ্যানি শিরোগতানি শব্দাদ্যুপলব্ধিদ্বারাণি। অথাপি কথং নবদ্বারত্বমধোগতাভ্যাং পায়ূপস্থাভ্যাং সহেত্যাহ—অর্ব্বাগিতি। শরীরস্য পুরসাম্যং স্বামিনা পৌরৈশ্চাধিষ্ঠিতত্বেন দর্শয়তি—আত্মেত্যাদিনা। যদ্যপি দেহে জীবনস্বাদ্দেহসম্বন্ধাভিমানাভাসবানবতিষ্ঠতে তথাপি প্রবাসীব পরগেহে তৎপূজাপরিভবাদিভিরপ্রহৃষ্যন্ন বিষীদন্ ব্যামোহাদিরহিতশ্চ তিষ্ঠতীতি মত্বাহ—তস্মিন্নিতি।

বিশেষণমাক্ষিপতি—কিমিতি। তদনুপপত্তিমেবাদর্শয়তি—সর্ব্বোহীতি। সর্ব্বসাধারণে দেহাবস্থানে সংন্যস্ত দেহে তিষ্ঠতি বিদ্বানিতি বিশেষণমকিঞ্চিৎকরমিতি ফলিতমাহ—তত্রেতি। বিশেষণফলং দর্শয়ন্নুত্তরমাহ—উচ্যতে ইতি। কিম্ অবিবেকিনং প্রতি বিশেষণানর্থক্যং চোদ্যতে কিংবা বিবেকিনং প্রতীতি বিকল্প্যাদ্যমঙ্গীকরোতি—যস্ত্বিতি। অজ্ঞত্বং দেহিত্বে হেতুঃ। তদেব দেহিত্বং স্ফুটয়তি—দেহেতি। সংঘাতাত্মদর্শিনোঽপি দেহে স্থিতিপ্রতিভাসঃ স্যাদিতি চেন্নেত্যাহ—ন হীতি। দ্বিতীয়ং দূষয়তি—দেহাদীতি। গৃহাদিষু দেহস্যাবস্থানেনাত্মাবস্থানভ্রমব্যাবৃত্ত্যর্থং দেহে বিদ্বানাস্তইতি বিশেষণমুপপদ্যতে, বিবেকবতো দেহেঽবস্থানপ্রতিভাসসম্ভবাদিত্যর্থঃ। নমু বিবেকিনো দেহাবস্থানপ্রতিভানেঽপি বাঙ্মনোদেহব্যাপারাত্মনাং কর্ম্মণাং তস্মিন্ প্রসঙ্গাভাবাৎ তত্ত্যাগেন কৃতস্যস্য দেহেঽবস্থানমুচ্যতে তত্রাহ—পরকর্ম্মণাঞ্চেতি। নমু বিবেকিনো দিগাদ্যনবচ্ছিন্নবাহ্যাভ্যন্তরাবিক্রিয়ব্রহ্মাত্মতাং মন্যমানস্য কুতো দেহেঽবস্থানমাস্থাতুং শক্যতে তত্রাহ—উৎপন্নেতি। তত্র হেতুমাহ—প্রারব্ধেতি। যদ্ধি প্রারব্ধফলং ধর্ম্মাধর্ম্মাত্মকং কর্ম্ম তস্যোপভুক্তস্য শেষাদনুপভুক্তাদ্দেহাদিসংস্কারোঽনুবর্ত্ততে তদনুবৃত্ত্যা চ তত্রৈব দেহে বিশেষবিজ্ঞানমবস্থানবিষয়মুপপদ্যতে অতো বিবেকবতঃ সংন্যাসিনো দেহেঽবস্থানব্যপদেশঃ সম্ভবতীত্যর্থঃ অবিদ্বৎপ্রত্যয়াপেক্ষয়া বিশেষণাসম্ভবেপি বিদ্বৎপ্রত্যয়াপেক্ষয়া বিশেষণমর্থবদিত্যুপসংহরতি—দেহ এবেতি। দেহে স্বাবস্থানবিষয়ো বিদ্বৎপ্রত্যয়স্তদবিষয়শ্চাবিদ্বৎপ্রত্যয়স্তয়োরেবং ভেদে বিদ্বৎপ্রত্যয়াপেক্ষয়া বিশেষণমর্থবদিত্যুপসংহরন্নেব হেতুং বিশদয়তি—বিদ্বদিতি।

আরোপিতকর্ত্তৃত্বাদ্যভাবেঽপি স্বগতকর্ত্তৃত্বাদিদুর্ব্বারমিত্যাশঙ্কামনূদ্য দূষয়তি—যদ্যপীত্যাদিনা। ক্রিয়াসু প্রবর্ত্তয়ন্নাস্ত ইতি পূর্ব্বেণ সম্বন্ধঃ পূর্ব্বস্যাপি শত্তুরেবমেব সম্বন্ধঃ। কর্ত্তৃত্বং কারয়িতৃত্বঞ্চাত্মনো নেত্যত্র বিচারয়তি—কিমিতি। যৎ কর্ত্তৃত্বং কারয়িতৃত্বঞ্চ তৎ কিং দেহিনং স্বাত্মসমবায়ি সদেব সংন্যাসান্ন ভবতীত্যুচ্যতে যথা গচ্ছতো দেবদত্তস্য স্বগতৈব গতিঃ তৎস্থিত্যা ত্যাগায় ভবতি অথবা স্বারম্ভেন কর্ত্তৃত্বং কারয়িতৃত্বঞ্চাত্মনো নাস্তীতি বক্তব্যমাদ্যে সক্রিয়ত্বং দ্বিতীয়ে কূটস্থত্বমিত্যর্থঃ। দ্বিতীয়ং পক্ষমাশ্রিত্যোত্তরমাহ—অত্রেতি। উক্তেঽর্থে বাক্যোপক্রমমনুকূলয়তি—উক্তং হীতি। তত্রৈব বাক্যশেষমপি সংবাদয়তি—শরীরস্থোঽপীতি। স্মৃত্যুক্তেঽর্থে শ্রুতিমপি দর্শয়তি—ধ্যায়তীবেতি। উপাধিগতৈব সর্বা বিক্রিয়া নাত্মনি স্বতোঽস্তীত্যর্থঃ॥ ১৩

অনুবাদ। যে ব্যক্তি কিন্তু পরমার্থদর্শী, তিনি সকল কর্ম্ম (অর্থাৎ)

নিত্য নৈমিত্তিক কাম্য ও প্রতিষিদ্ধ এই সর্ব্বপ্রকার কর্ম্ম, মনঃ (অর্থাৎ) বিবেক বুদ্ধির দ্বারা কর্ম্মাদিতে অকর্ম্মদৃষ্টির সাহায্যে পরিত্যাগ করিয়া বশী, (অর্থাৎ) জিতেন্দ্রিয় [হইয়া] সুখে অবস্থিতি করেন, (অর্থাৎ) বাক্য মনঃ ও কায়ের চেষ্টা পরিহার পূর্ব্বক, বিনা আয়াসে, প্রসন্নচিত্তে, আত্মব্যতিরিক্ত সকল বস্তুতে বাহ্য প্রয়োজন বুদ্ধির নিবৃত্তি করিয়া অবস্থিতি করাকেই, সুখের সহিত অবস্থান বলা যায়। কোথায়, কি প্রকারে অবস্থিতি করেন? [তাহাই বলা হইয়াছে] নবদ্বারযুক্ত পুরে। আত্মার উপলব্ধির দ্বারস্বরূপ সাতটি ছিদ্র মুখমণ্ডলে এবং মূত্র ও পুরীষের পরিত্যাগের জন্য নিম্নদেহে দুইটি ছিদ্র, এই নয়টি দ্বারের সহিত যুক্ত শরীরকে পুর বলা যায়; কারণ ইহাও পুরের ন্যায় একমাত্র প্রভুস্থানীয় আত্মার ভোগের সাধন; ইন্দ্রিয় মন এবং বুদ্ধির বিষয়, আত্মার ভোগসাধন, নানাজাতীয় ফল ও বিজ্ঞানের উৎপাদক—শব্দস্পর্শাদিরূপ পুরবাসিজনও এই দেহরূপ পুরে বাস করিয়া থাকে; সেই নবদ্বারযুক্ত পুরে পূর্ব্বোক্ত জিতেন্দ্রিয় ব্যক্তি সুখে বাস করিয়া থাকেন।

'দেহে বিদ্যমান থাকেন' এইভাবে বিশেষ করিয়া বলিবার কি প্রয়োজন? সংন্যাসী বা অসংন্যাসী সকল দেহীই দেহেতেই অবস্থান করিয়া থাকেন; সুতরাং জিতেন্দ্রিয় তত্ত্বজ্ঞানী দেহেতে সুখে থাকেন, এই প্রকার বিশেষ করিয়া বলা নিষ্প্রয়োজন! এই প্রকার শঙ্কার সমাধান করিবার জন্য বলা যাইতেছে যে, যে ব্যক্তি অজ্ঞ (অর্থাৎ) দেহ ও ইন্দ্রিয়নিচয়ে যাহার আত্মাভিমান আছে, সাধারণতঃ সে বিবেচনা করিয়া থাকে যে, আমি ভূমিতে বা আসনে আছি। যাহার দেহেতে আত্মত্বজ্ঞান আছে, সে যেমন গৃহে আছি ইহা ভাবিয়া থাকে, সেইরূপ আমি দেহে আছি এই প্রকার ভাবিতে পারে না। যে ব্যক্তি কিন্তু দেহ ও ইন্দ্রিয়াদি হইতে আত্মাকে পৃথক্ বলিয়া জানিয়াছেন, তাঁহারই "আমি দেহেতে আছি" এই প্রকার প্রতীতি হইতে পারে। আত্মা হইতে ভিন্ন দেহাদির কর্ম্ম, অবিদ্যা প্রভাবেই আত্মাতে আরোপিত হইয়া থাকে, সেই সকল আরোপিত কর্ম্মের সংন্যাসও বিদ্যার প্রভাবেই হইয়া থাকে। যাঁহার বিবেকজ্ঞান উৎপন্ন হইয়াছে এবং যে ব্যক্তি সর্ব্বকর্ম্মসংন্যাসী, তাঁহার পক্ষেই এই নবদ্বারযুক্ত পুর স্বরূপ দেহে গৃহের ন্যায় স্থিতি প্রতিপন্ন হয়। যে প্রারব্ধ কর্ম্মগুলি ফল দিতে আরম্ভ করিয়াছে, তাহার অবশিষ্টাংশ ও তাহার সহকারী সংস্কারের অনুবৃত্তি অপরিহার্য্য; এই কারণ এই দেহ থাকিতে থাকিতেই তাঁহার বিশেষ জ্ঞানের উৎপত্তি হইলেও তিনি দেহেতেই সুখে অবস্থিতি করেন। এই কারণে এই প্রকার বিশেষ করিয়া

নির্দ্দেশ করা যুক্তিযুক্তই হইয়াছে। বিদ্বান্ ও অবিদ্বানের জ্ঞানের পার্থক্যকে অপেক্ষা করিয়াই, এই প্রকার বিশেষ নির্দ্দেশ করা হইয়াছে।

যদি চ এই স্থলে সামান্যতঃ বলা হইয়াছে যে, "কার্য্য ( দেহ ) ও করণ ( ইন্দ্রিয় ) প্রভৃতির ধর্ম্ম অজ্ঞানের দ্বারা আত্মাতে আরোপিত হইয়া থাকে; তাহার সংন্যাস করিয়া দেহে অবস্থিত হয়।" তথাপি আত্মা নিজেই করে বা করাইয়া থাকে—ইহাও ত হইতে পারে? এই প্রকার শঙ্কা করিয়া তাহার উত্তর স্বরূপে বলা হইতেছে যে, আত্মা নিজেও কোন প্রকার কার্য্য না করিয়া অথবা দেহ বা ইন্দ্রিয়-নিচয়কে কোন কার্য্যে প্রবর্ত্তিত না করিয়া, এই দেহে সুখে অবস্থিতি করিয়া থাকেন। এইক্ষণে জিজ্ঞাসা হইতেছে যে, যেমন কোন ব্যক্তি স্বয়ং গমন করে এবং তাহার গমনানুকূলব্যাপারের নিবৃত্তি হইলে, সেই ব্যক্তির গমনের অভাব হয়, সেইরূপ আত্মার স্বভাবসিদ্ধ কর্ত্তৃত্ব কিংবা কারয়িতৃত্ব ( অর্থাৎ স্বয়ং কার্য্য করা বা অপরের দ্বারা কার্য্য করান ) সংন্যাসের দ্বারা নিবৃত্ত হইয়া থাকে, ইহাই কি বুঝান হইতেছে? অথবা স্বতই আত্মাতে কর্ত্তৃত্ব বা কারয়িতৃত্ব নাই, ইহাই বুঝান হইতেছে? ইহার উত্তর স্বরূপে এই বলা হইতেছে যে, আত্মার স্বতঃ কর্ত্তৃত্ব বা কারয়িতৃত্ব নাই; কারণ এই গীতাশাস্ত্রেই বলা হইয়াছে যে, "অবিকার্য্যোঽয়মুচ্যতে" ( আত্মা অবিকারী বলিয়া শাস্ত্রে নির্দ্দিষ্ট হইয়া থাকেন ), "শরীরস্থোঽপি কৌন্তেয় ন করোতি ন লিপ্যতে" ( হে কৌন্তেয়, আত্মা শরীরস্থিত হইলেও কিছু করেন না এবং কোন প্রকার পাপপুণ্যে লিপ্ত হন না ) এবং শ্রুতিতেও উক্ত হইয়াছে যে "ধ্যায়তীব, লেলায়তীব" ( আত্মা ধ্যাতা ও ক্রীড়াকর্ত্তার ন্যায় প্রতীত হন ) ॥ ১৩

ন কর্ত্তৃত্বং ন কর্ম্মাণি লোকস্য সৃজতি প্রভুঃ।
ন কর্ম্মফলসংযোগং স্বভাবস্তু প্রবর্ত্ততে ॥ ১৪

অন্বয়। প্রভুঃ ( আত্মা ) লোকস্য কর্ত্তৃত্বং কর্ম্মাণি বা ন সৃজতি [ তথা ] কর্ম্মফলসংযোগং ন সৃজতি, স্বভাবস্তু প্রবর্ত্ততে ॥ ১৪

অনুবাদ। প্রভু ( আত্মা ) লোকের কর্ত্তৃত্ব, কর্ম্মনিচয় কিংবা কর্ম্মফল-সংবন্ধের সৃষ্টি করেন না, কিন্তু স্বভাব ( মায়া ) স্বয়ং প্রবৃত্ত হইয়া থাকে ॥ ১৪

ভাষ্য। ন কর্তৃত্বমিতি। ন কর্ত্তৃত্বং স্বতঃ কুর্ব্বিতি নাপি কর্ম্মাণি রথঘট-প্রাসাদাদীনি ঈপ্সিততমানি লোকস্য সৃজতি উৎপাদয়তি প্রভুরাত্মা, নাপি রথাদি-কৃতবতঃ তৎফলেন সংযোগং ন কর্ম্মফলসংযোগম্। যদি কিঞ্চিদপি স্বতো ন

করোতি ন কারয়তি চ দেহী কস্তর্হি কুর্ব্বন্ কারয়ংশ্চ প্রবর্ত্তত ইত্যুচ্যতে—স্বভাবস্তু স্বোভাবঃ স্বভাবঃ অবিদ্যালক্ষণা প্রকৃতির্মায়া প্রবর্ত্ততে দৈবী হীত্যাদিনা বক্ষ্যমাণা ॥ ১৪

আনন্দগিরিটীকা। আত্মনো যদুক্তং কারয়িতৃত্বং নাস্তীতি তৎ প্রপঞ্চয়তি—নেত্যাদিনা। যদ্যপি লোকস্য কর্ত্তৃত্বং ন সৃজতীতি নাস্তীতি কারয়িতৃত্বং তথাপি রথশকটাদীনি কুর্ব্বন্ ভবতি কর্ত্তেত্যাশঙ্ক্যাহ—ন কর্ম্মাণীতি। তথাপি ভোজয়িতৃত্বেন বিক্রিয়াবত্ত্বং দুষ্পরিহারমিত্যাশঙ্ক্যাহ—ন কর্ম্মেতি। কস্তর্হি প্রবর্ত্তকত্বং তদাহ—স্বভাবস্ত্বিতি। কুর্ব্বিতি কর্ত্তৃত্বং লোকস্য ন সৃজত্যাত্মেতি সম্বন্ধঃ। রথাদীনাং কর্ম্মত্বং সাধয়তি—ঈপ্সিতেতি। আত্মনো দেহাদিস্বামিত্বেন প্রভুত্বং রথাদিকৃতবতো লোকস্য রথাদিফলেন সম্বন্ধমপি ন সৃজত্যাত্মেতি আত্মনো ভোজয়িতৃত্বং প্রত্যাচষ্টে—নাপীতি। চতুর্থপাদং শঙ্কোত্তরত্বেনাবতারয়তি—যদীত্যাদিনা। স্বভাববাদস্তর্হীত্যাশঙ্ক্য ব্যাকরোতি—অবিদ্যালক্ষণেতি। প্রকৃতের্ব্বিদ্যাভাবত্বং ব্যুদসিতুং মায়েত্যুক্তং সা চ সপ্তমে বক্ষ্যতে তেন প্রধানবিলক্ষণেত্যাহ দৈবী হীতি। ১৪

অনুবাদ। ন কর্ত্তৃত্বম্ ইত্যাদি [ শ্লোকের অর্থ ] "প্রভু" আত্মা স্বয়ং কোন প্রকারে কর্ত্তৃত্ব করেন না এবং "তুমি কর্ম্ম কর" ইত্যাদি প্রকারে প্রেরণা দ্বারা কাহাকেও রথ ঘট বা প্রাসাদাদি নির্ম্মাণ কার্য্যে প্রবর্ত্তিত করেন না। কিংবা যে ব্যক্তি রথাদি কার্য্যের উৎপাদন করে, তাহার অভিলষিত ফলের সম্বন্ধরূপ যে কর্ম্মফল-যোগ তাহাও করেন না। আত্মা যদি স্বয়ং কিছুই না করেন এবং অপরের দ্বারাও না করান, তাহা হইলে কে তবে করে বা করাইয়া থাকে ? এই প্রকার জিজ্ঞাসার উত্তর স্বরূপে বলা যাইতেছে যে, স্বভাব ( অর্থাৎ ) অবিদ্যারূপিণী প্রকৃতি—মায়াই প্রবৃত্ত হইয়া থাকে ; দৈবী হ্যেষা ইত্যাদি শ্লোকে এই স্বভাবের পরিচয় দেওয়া যাইবে ॥ ১৪

নাদত্তে কস্যচিৎ পাপং ন চৈব সুকৃতং বিভুঃ।
অজ্ঞানেনাবৃতং জ্ঞানং তেন মুহ্যন্তি জন্তবঃ ॥ ১৫

অন্বয়। বিভুঃ কস্যচিৎ পাপং ন আদত্তে, [ তথা কস্যচিৎ ] সুকৃতং ন চৈব [ আদত্তে ] অজ্ঞানেন জ্ঞানম্ আবৃতং, তেন জন্তবঃ মুহ্যন্তি ॥ ১৫

অনুবাদ। আত্মা কাহারও পাপ বা পুণ্য গ্রহণ করেন না ; অজ্ঞানের দ্বারা জ্ঞান আবৃত হইয়াছে, সেই জন্য প্রাণিসকল মুগ্ধ হয় ॥ ১৫

ভাষ্য। পরমার্থস্তু নাদত্তে ন গৃহ্লাতি ভক্তস্যাপি কস্যচিৎ পাপং নচৈবাদত্তে সুকৃতং ভক্তৈঃ প্রযুক্তং বিভুঃ। কিমর্থং তর্হি ভক্তৈঃ পূজাদিলক্ষণং যাগদানহোমাদিকং চ সুকৃতং প্রযুজ্যতে ইত্যাহ—অজ্ঞানেন আবৃতং জ্ঞানং বিবেকবিজ্ঞানং, তেন মুহ্যন্তি করোমি কারয়ামি ভোক্ষ্যে ভোজয়ামি ইত্যেবং মোহং গচ্ছন্তি অবিবেকিনঃ সংসারিণো জন্তবঃ॥ ৪৯

আনন্দগিরিটীকা। কর্তৃত্বভোক্তৃত্বৈশ্বর্য্যাণ্যাত্মনোঽবিদ্যাকৃতানীত্যুক্তমিদানীমীশ্বরে সংন্যস্তসমস্তব্যাপারস্য তদেকশরণস্য দুরিতং সুকৃতং বা তদনুগ্রহার্থং ভগবানাদত্তে মদেকশরণো মৎপ্রীত্যর্থং কর্ম্ম কুর্ব্বাণো দুষ্কৃতাদ্যপনোদনেনানুগ্রাহ্যো ময়েতি প্রত্যয়ভাক্ত্বাদিত্যাশঙ্ক্য সোঽপি পরমার্থতো নাস্ত্যাত্ম্যবিক্রিয়ত্বাদিত্যাহ—পরমার্থতস্ত্বিতি। কথং তর্হি ভক্তানামনুগ্রাহ্যত্বমীশ্বরস্যানুগৃহীতত্বমিতি প্রসিদ্ধিস্তত্রাহ—অজ্ঞানেনেতি। পূর্ব্বার্দ্ধগতান্যক্ষরাণি ব্যাখ্যায় আকাঙ্ক্ষাপূর্ব্বকমুত্তরার্দ্ধমবতার্য্য ব্যাচষ্টে—কিমর্থমিত্যাদিনা। ১৫

অনুবাদ। পরমার্থতঃ কিন্তু প্রভু ( আত্মা ) কোন ভক্তেরও পাপ গ্রহণ করেন না অথবা ভক্তগণের প্রদত্ত পুণ্যও গ্রহণ করেন না। [ তিনি যদি গ্রহণ না করেন ] তবে ভক্তগণ কেন পূজা বা জপ হোমাদিরূপপুণ্য তাঁহাকে অর্পণ করে? [ ইহার উত্তর এই যে ] অজ্ঞানের দ্বারা [ জীবগণের ] বিবেকবিজ্ঞান আবৃত হইয়া থাকে, এই কারণে অবিবেকী সংসারী জীবগণ "আমি করিতেছি, আমি করাইতেছি, আমি ভোগ করিতেছি, আমি ভোগ করাইতেছি" ইত্যাদি প্রকার মোহ প্রাপ্ত হইয়া থাকে। ১৫

জ্ঞানেন তু তদজ্ঞানং যেষাং নাশিতমাত্মনঃ।
তেষামাদিত্যবজ্জ্ঞানং প্রকাশয়তি তৎপরম্॥ ১৬

অন্বয়। যেষাং তু তদজ্ঞানম্ আত্মনঃ জ্ঞানেন নাশিতং, তেষাং জ্ঞানম্ আদিত্যবৎ তৎপরং ( পরমার্থতত্ত্বং ) প্রকাশয়তি॥ ১৬

অনুবাদ। যাঁহাদের কিন্তু সেই অজ্ঞান, আত্মতত্ত্বজ্ঞানের দ্বারা নাশিত হইয়াছে, তাঁহাদের আদিত্যের ন্যায় [ নির্ম্মল ] জ্ঞান পরব্রহ্মের স্বরূপ প্রকাশ করিয়া থাকে॥ ১৬

ভাষ্য। জ্ঞানেনেতি। জ্ঞানেন তু যেন অজ্ঞানেনাবৃতা মুহ্যন্তি জন্তবঃ তদজ্ঞানং যেষাং জন্তূনাং বিবেকজ্ঞানেন তু আত্মবিষয়েণ নাশিতমাত্মনো ভবতি

তেষামাদিত্যবদ্ যথা আদিত্যঃ সমস্তং রূপজাতং প্রকাশয়তি, তদ্বজ্ জ্ঞানং জ্ঞেয়ং বস্তু সর্ব্বং প্রকাশয়তি। তৎপরং পরমার্থতত্ত্বম্ ॥ ১৬

আনন্দগিরিটীকা। তর্হি সর্ব্বেষামনাত্মজ্ঞানাবৃতজ্ঞানত্বাৎ ব্যামোহাপোহাভাবাচ্চ কুতঃ সংসারনিবৃত্তিরিতি তত্রাহ জ্ঞানেনেতি। সর্ব্বমিতি পূর্ণত্বমুচ্যতে। জ্ঞেয়স্যৈব বস্তুনস্তৎপরমিতি বিশেষণম্। তদ্ব্যাচষ্টে—পরমার্থতত্ত্বমিতি।

অনুবাদ। জ্ঞানেন ইত্যাদি শ্লোকের অর্থ। যে অজ্ঞানের দ্বারা আবৃত হইয়া প্রাণিগণ মোহ প্রাপ্ত হয়, সেই অজ্ঞান, যাঁহাদের আত্মবিষয় বিবেক-বিজ্ঞান দ্বারা নাশিত হয়, আদিত্য যে প্রকার সকলরূপকে অবভাসিত করে, সেইরূপ তাঁহাদের সেই জ্ঞান জ্ঞেয় বস্তু (অর্থাৎ) সেই পরমার্থতত্ত্ব ব্রহ্মকে সর্ব্বস্বরূপে প্রকাশ করিয়া থাকে ॥ ১৬

তদ্বুদ্ধয়স্তদাত্মানস্তন্নিষ্ঠাস্তৎপরায়ণাঃ।
গচ্ছন্ত্যপুনরাবৃত্তিং জ্ঞাননির্ধূতকল্মষাঃ ॥ ১৭

অন্বয়। তদ্বুদ্ধয়ঃ তদাত্মানঃ তন্নিষ্ঠাঃ তৎপরায়ণাঃ জ্ঞাননির্ধূতকল্মষাঃ অপুনরাবৃত্তিং (মোক্ষং) গচ্ছন্তি (লভন্তে) ॥ ১৭

অনুবাদ। যাঁহাদের বুদ্ধি পরমাত্মবিষয়িণী, যাঁহারা পরব্রহ্মকেই আত্মা বলিয়া বুঝিয়াছেন, যাঁহাদের পরব্রহ্মেই নিষ্ঠা, যাঁহাদের পরব্রহ্মই পরায়ণ (পরমগতি) এবং যাঁহাদের জ্ঞানের উদয়ে সকল প্রকার পাপ দূর হইয়াছে, তাঁহারাই অপুনরাবৃত্তি অর্থাৎ মোক্ষলাভ করিতে পারেন ॥ ১৭

ভাষ্য। যৎপরং জ্ঞানংপ্রকাশিতম্—তস্মিন্ গতা বুদ্ধির্যেষাং তে তদ্বুদ্ধয়ঃ, তদাত্মানঃ তদেব পরং ব্রহ্ম আত্মা যেষাং তে তদাত্মানঃ, তন্নিষ্ঠা নিষ্ঠা অভিনিবেশস্তাৎপর্য্যং সর্ব্বাণি কর্ম্মাণি সংন্যস্য ব্রহ্মণ্যেব অবস্থানং যেষাং তে তন্নিষ্ঠাঃ, তৎপরায়ণাশ্চ তদেব পরময়নং পরাগতির্যেষাং ভবতি তে তৎপরায়ণাঃ কেবলাত্মরতয় ইত্যর্থঃ। যেষাং জ্ঞানেন নাশিতমাত্মনোঽজ্ঞানং তে গচ্ছন্ত্যেবংবিধা অপুনরাবৃত্তিম্ অপুনর্দেহসম্বন্ধং জ্ঞাননির্ধূতকল্মষা যথোক্তেন জ্ঞানেন নির্ধূতো নাশিতঃ কল্মষঃ পাপাদিসংসারকারণদোষো যেষাং তে জ্ঞাননির্ধূতকল্মষা যতয় ইত্যর্থঃ ॥ ১৭

আনন্দগিরিটীকা। বিদুষাং বিবিদিষুণাঞ্চান্তরঙ্গাণি বিদ্যাপরিপাকসাধনানি ইত্যুপদিদিক্ষুরুত্তরশ্লোকতাপেক্ষিতং পূরয়তি—যৎপরমিতি। তস্মিন্ পরমার্থতত্ত্বে পরস্মিন্ ব্রহ্মণি বাহ্যং বিষয়মপোহ্য গতা প্রবৃত্তা শ্রবণমননিদিধ্যাস-

নৈরসক্রদনুষ্ঠিতৈর্বুদ্ধিঃ সাক্ষাৎকারলক্ষণা যেষাং তে তথেতি প্রথমবিশেষণং বিভজতে—তস্মিন্নিতি। তর্হি বোদ্ধা জীবো বোদ্ধব্যং ব্রহ্মেতি জীবব্রহ্ম-ভেদাভ্যুপগমো নেত্যাহ—তদাত্মনইতি। কল্পিতং বোদ্ধৃবোদ্ধব্যত্বং বস্তুতস্ত্ব ন ভেদোঽস্তীত্যঙ্গীকৃত্য ব্যাচষ্টে—তদেবেতি। নন্থ দেহাদাবাত্মাভি-মানমপনীয় ব্রহ্মণ্যেবাহমস্মীত্যবস্থানং তত্তদনুষ্ঠীয়মানকর্ম্মপ্রতিবন্ধান্ন সিধ্যতীত্যা শঙ্ক্য বিশেষণান্তরমাদত্তে—তন্নিষ্ঠাইতি। তত্র নিষ্ঠাশব্দার্থং দর্শয়ন্ বিবক্ষিত-মর্থমাহ—নিষ্ঠেত্যাদিনা। তথাপি পুরুষার্থান্তরাপেক্ষাপ্রতিবন্ধাৎ কথং যথোক্তে ব্রহ্মণ্যেবাবস্থানং সেদ্ধুং পারয়ন্তি তত্রাহ—তৎপরায়ণাশ্চেতি। যথোক্তানামধিকারিণাং পরমপুরুষার্থস্তোক্তব্রহ্মানতিরেকাৎ নাস্তত্রাসক্তিরিতি তাৎপর্য্যার্থ মাহ—কেবলেতি। নন্থ যথোক্তবিশেষণবতাং বর্ত্তমানদেহপাতেঽপি দেহান্তরপরিগ্রহব্যগ্রতয়া কুতো যথোক্তে ব্রহ্মণ্যবস্থানমাস্থাতুং শক্যতে তত্রাহ—যেষামিতি। সতি সংসারকারণে দুরিতাদৌ সংসারপ্রসরস্ত দুর্ব্বারত্বান্না-পুনরাবৃত্তিসিদ্ধিরিত্যাশঙ্ক্যাহ—জ্ঞানেতি। উক্তবিশেষসম্পত্ত্যা দর্শিতফল-শালিত্বমাশ্রমান্তরেষসম্ভাবিতমিতি মন্বানো বিশিনষ্টি—যতয় ইতি॥ ১৭

ভাষ্যানুবাদ। যে পরমতত্ত্ব জ্ঞানের দ্বারা প্রকাশিত হয়; তাহাকেই যাঁহাদের বুদ্ধি অবলম্বন করে, তাঁহারাই "তদ্বুদ্ধি" [ এই শব্দের দ্বারা প্রতিপাদিত হন ], সেই পরব্রহ্মই যাঁহাদের নিকট আত্মা বলিয়া প্রতিভাত হন, তাঁহারাই "তদাত্মা" [ এই শব্দের দ্বারা প্রতিপাদিত হইতেছেন ], সেই পরব্রহ্মেই যাঁহাদের অবস্থান, তাঁহারাই "তন্নিষ্ঠ", এই নিষ্ঠাশব্দের অর্থ অভিনিবেশ অর্থাৎ তৎপরতা; সেই পরব্রহ্মই যাঁহাদের পরম গতি, তাঁহারাই "তৎপরায়ণ" ( অর্থাৎ ) কেবল আত্মাতেই যাঁহাদের অনুরাগ, [ তাঁহারাই এই সকল বিশেষণের দ্বারা প্রতি-পাদিত হইতেছেন ], যাঁহাদের সেই আত্মবিষয়ক অজ্ঞান, জ্ঞানের দ্বারা নাশিত হইয়াছে, তাঁহারাই জ্ঞাননির্ধূতকল্মষ হইয়া ( অর্থাৎ ) পাপ প্রভৃতি সংসারকারণ দোষ সকল, জ্ঞানের দ্বারা বিনাশিত করিয়া "অপুনরাবৃত্তি" পুনর্ব্বার দেহের সহিত অসম্বন্ধ ( অর্থাৎ ) মোক্ষ লাভ করিয়া থাকেন, যতিগণই এই প্রকার লক্ষণ-সম্পন্ন, ইহাই অর্থ॥ ১৭

বিদ্যাবিনয়সম্পন্নে ব্রাহ্মণে গবি হস্তিনি।
শুনি চৈব শ্বপাকে চ পণ্ডিতাঃ সমদর্শিনঃ॥ ১৮

অন্বয়। পণ্ডিতাঃ বিদ্যাবিনয়সম্পন্নে ব্রাহ্মণে, গবি, হস্তিনি, শুনি, শ্বপাকে চ সমদর্শিনঃ ( অবিক্রিয়দর্শিনঃ ) [ ভবন্তি ]॥ ১৮

অনুবাদ। যাঁহাদের আত্মতত্ত্বজ্ঞান হইয়াছে, তাঁহারা বিদ্যা ও বিনয়যুক্ত-ব্রাহ্মণ, গো, হস্তী, কুক্কুর ও শ্বপাক ( চণ্ডাল ) প্রভৃতি সকল জীবেই সমদৃষ্টি যুক্ত হইয়া থাকেন ॥ ১৮

ভাষ্য। যেষাং জ্ঞানেন নাশিতমাত্মনোঽজ্ঞানং তে পণ্ডিতাঃ কথং তত্ত্বং পশ্যন্তীত্যুচ্যতে—বিদ্যাবিনয়সম্পন্নে বিদ্যা চ বিনয়শ্চ বিদ্যাবিনয়ৌ বিনয় উপশমঃ তাভ্যাং বিদ্যাবিনয়াভ্যাং সম্পন্নো বিদ্যাবিনয়সম্পন্নো বিদ্বান্ বিনীতশ্চ যো ব্রাহ্মণস্তস্মিন্ ব্রাহ্মণে গবি হস্তিনি শুনি চৈব শ্বপাকে চ পণ্ডিতাঃ সমদর্শিনঃ বিদ্যাবিনয়সম্পন্নে উত্তমসংস্কারবতি ব্রাহ্মণে সাত্ত্বিকে মধ্যমায়াং চ রাজস্যাং চ গবি সংস্কারহীনায়াং অত্যন্তমেব কেবলতামসে হস্ত্যাদৌচ সত্ত্বাদিগুণৈঃ তজ্জৈশ্চ সংস্কারৈস্তথা রাজসৈস্তথা তামসৈশ্চ সংস্কারৈরত্যন্তমেবাস্পৃষ্টং সমমেকমবিক্রিয়ং ব্রহ্ম দ্রষ্টুং শীলং যেষাং তে পণ্ডিতাঃ সমদর্শিনঃ ॥ ১৮

আনন্দগিরিটীকা। যদপুনরাবৃত্তিসাধনং তত্ত্বজ্ঞানং তদেব প্রশ্নদ্বারেণ বিবৃণোতি—যেষামিত্যাদিনা। বিদ্যা বেদার্থবিজ্ঞানমিত্যঙ্গীকৃত্য বিনয়ং ব্যাচষ্টে—বিনয় ইতি। উপশমো নিরহঙ্কারত্বমনৌদ্ধত্যং পদার্থমেবমুক্ত্বা বাক্যার্থং দর্শয়তি—বিদ্বানিতি। গবীত্যাদ্যনুস্থ বাক্যার্থং কথয়তি—বিদ্যেতি। হস্ত্যাদৌ পণ্ডিতাঃ সমদর্শিন ইত্যুত্তরত্র সম্বন্ধঃ। তত্র তত্র প্রাণিভেদেষু তত্তদ্গুণৈস্তত্তন্নিমিত্তসংস্কারৈশ্চ সংস্পৃষ্টত্বসম্ভবান্ন ব্রহ্মণঃ সমত্বমিত্যাশঙ্ক্যাহ—সত্ত্বাদীতি। তজ্জৈশ্চেত্যত্র তচ্ছব্দেন সত্ত্বমেব গৃহ্যতে। সাত্ত্বিকসংস্কারৈরিব রাজসসংস্কারৈরপি সর্ব্বথৈবাসংস্পৃষ্টং ব্রহ্মেত্যাহ—তথেতি। রাজসৈরিব তামসৈরপি সংস্কারৈর্ব্রহ্মাত্যন্তমেবাস্পৃষ্টমিত্যাহ—তথা তামসৈরিতি। ব্রহ্মণোঽদ্বিতীয়ত্বং কূটস্থত্বমসঙ্গত্বঞ্চোক্তেঽর্থে হেতুরিতি মত্বা সমশব্দার্থমাহ—সমমিতি। সমদর্শিত্বমেব পাণ্ডিত্যং তদ্ব্যাচষ্টে—ব্রহ্মেতি ॥ ১৮

অনুবাদ। যাঁহাদের আত্মবিষয়ক অজ্ঞান, জ্ঞানের দ্বারা নাশিত হয়, সেই সকল পণ্ডিতগণ কিরূপ তত্ত্ব দর্শন করিয়া থাকেন [ তাহাই বলা যাইতেছে যে ], "বিদ্যাবিনয়সম্পন্ন" বিদ্যা ও বিনয় [ এই প্রকার তাৎপর্য্যে ] বিদ্যাবিনয় [ শব্দটি ব্যবহৃত হইয়াছে ], সেই বিদ্যাবিনয় যাহার আছে, সে বিদ্যাবিনয়সম্পন্ন। এই স্থলে বিনয় শব্দের অর্থ উপশম, ( অর্থাৎ ) বিদ্বান্ ও বিনীত ব্রাহ্মণে, গরুতে, হাতীতে, কুক্কুরে এবং চণ্ডালে ( সর্ব্বত্রই ) পণ্ডিতগণ সমদর্শী হইয়া থাকেন। ব্রাহ্মণ উত্তমসংস্কারযুক্ত ও সত্ত্বপ্রকৃতিসম্পন্ন, গাভী—রজঃপ্রকৃতিসম্পন্ন এবং একেবারে সংস্কারবিহীন এবং কেবল তমঃপ্রকৃতিসম্পন্ন হস্তিপ্রভৃতি

এইরূপ [ ত্রিবিধপ্রকৃতিভেদে, বিভিন্নপ্রকার জীবের মধ্যে অবস্থিত হইয়াও যাহা, সত্ত্বাদিগুণ তজ্জনিত সংস্কার এবং রাজস ও তামস সংস্কার দ্বারা একেবারে স্পৃষ্ট নহে, সেই সম এক অবিক্রিয় ব্রহ্মকেই দর্শন করাই যাঁহাদের স্বভাব, তাঁহারাই সমদর্শী পণ্ডিত ॥ ১৮

ইহৈব তৈর্জ্জিতঃ সর্গো যেষাং সাম্যে স্থিতং মনঃ।
নির্দ্দোষং হি সমং ব্রহ্ম তস্মাদ্‌ব্রহ্মণি তে স্থিতাঃ ॥ ১৯

অন্বয়। যেষাং মনঃ সাম্যে স্থিতং তৈরিহৈব সর্গো জিতঃ; হি (যস্মাৎ) ব্রহ্ম সমং নির্দ্দোষং; তস্মাৎ তে ব্রহ্মণি স্থিতাঃ ॥ ১৯

অনুবাদ। যাঁহাদের মনঃ সাম্যে অবস্থিত, তাঁহারা এই লোকেই জন্ম জয় করিতে সমর্থ হইয়াছেন; যে কারণ ব্রহ্মই নির্দ্দোষ সম, এই কারণ তাঁহারা ব্রহ্মতেই অবস্থিত ॥ ১৯

ভাষ্য। নম্বভোজ্যান্নাস্তে দোষবন্তঃ "সমাসমাভ্যাং বিষমসমে পূজাতঃ" ইতি স্মৃতেঃ, ন তে দোষবন্তঃ কথং ইহৈব জীবদ্ভিরেব তৈঃ সমদর্শিভিঃ পণ্ডিতৈর্জ্জিতো বশীকৃতঃ সর্গঃ জন্ম, যেষাং সাম্যে সর্ব্বভূতেষু ব্রহ্মণি সমভাবে স্থিতং নিশ্চলীভূতং মনোঽন্তঃকরণম্। নির্দ্দোষং যদ্যপি দোষবৎসু শ্বপাকাদিষু মূঢ়ৈস্তদ্দোষৈর্দোষবদিব বিভাব্যতে, তথাপি তদ্দোষৈরস্পৃষ্টমিতি নির্দ্দোষং দোষবর্জ্জিতং হি যস্মাৎ নাপি স্বগুণভেদভিন্নং নির্গুণত্বাচ্চৈতন্যস্য, বক্ষ্যতি চ ভগবান্ ইচ্ছাদীনাং ক্ষেত্রধর্ম্মত্বম্ অনাদিত্বান্নির্গুণত্বাচ্চ। নাপ্যন্ত্যা বিশেষা আত্মনো ভেদকাঃ সন্তি প্রতিশরীরং তেষাং প্রমাণানুপপত্তেরতঃ সমং ব্রহ্ম একঞ্চ তস্মাদ্‌ব্রহ্মণ্যেব তে স্থিতাস্তস্মান্ন দোষগন্ধমাত্রমপি তান্ স্পৃশতি দেহাদিসংঘাতাত্মদর্শনাভিমানাভাবাৎ। দেহাদিসংঘাতাত্মদর্শনাভিমানবদ্বিষয়ন্তু তৎ সূত্রং সমাসমাভ্যাং বিষমসমে পূজাত ইতি পূজাবিষয়ত্ববিশেষণাৎ। দৃশ্যতে চ ব্রহ্মবিৎ ষড়ঙ্গবিচ্চতুর্ব্বেদবিদিতি পূজাদানাদৌ গুণবিশেষসম্বন্ধঃ কারণং ব্রহ্ম তু সর্ব্বগুণদোষবর্জ্জিতমিত্যতো ব্রহ্মণি তে স্থিতা ইতি যুক্তম্। কর্ম্মিবিষয়ঞ্চ সমাসমাভ্যাম্ ইত্যাদি, ইদং তু সর্ব্বকর্ম্মসন্ন্যাসিবিষয়ং প্রস্তুতং সর্ব্বকর্ম্মাণি মনসা ইত্যারভ্য আ অধ্যায়পরিসমাপ্তেঃ ॥ ১৯

আনন্দগিরিটীকা। সাত্ত্বিকেষু রাজসেষু তামসেষু চ সত্ত্বেষু সমত্বদর্শনমযুক্তমিতি শঙ্কতে—নম্বিতি। সর্ব্বত্র সমদর্শিনঃ তচ্ছব্দেন পরামৃশ্যন্তে। তেষাং দোষবত্ত্বাদভোজ্যান্নত্বমিত্যত্র প্রমাণমাহ—সমাসমাভ্যামিতি। সমাঃ

কারণত্বং বিবৃণোতি—যাবদ্যাবদিতি। সর্ব্বকর্ম্মনিবৃত্তাবায়াসাভাবাদ্বশীকৃতস্ত ইন্দ্রিয়গ্রামস্ত চিত্তসমাধানে যোগারূঢ়ত্বং সিধ্যতীত্যর্থঃ। সর্ব্বকর্ম্মোপরমস্ত পুরুষার্থ-সাধনত্বে পৌরাণিকীং সম্মতিমাহ—তথা চেতি। একতা সর্ব্বেষু ভূতেষু বস্তুতো দ্বৈতাভাবোপলক্ষিতত্বমিতি প্রতিপত্তিঃ শমতা তেষ্বেবৌপাধিকবিশেষেঽপি স্বতো নির্ব্বিশেষত্বধীঃ। সত্যতা তেষামেব হিতবচনম্। শীলং স্বভাবসম্পত্তিঃ। স্থিতিঃ স্থৈর্য্যম্। দণ্ডনিধানমহিংসনম্। আর্জবমবক্রত্বম্। ক্রিয়াভ্যঃ সর্ব্বাভ্যঃ সকাশাদু-পরতিশ্চেত্যেতদুক্তং সর্ব্বং যথা যাদৃশমেতাদৃশং নান্যদ্ব্রাহ্মণস্ত বিত্তং পুমর্থসাধন-মস্তি তস্মাদেতদেবাস্য নিরতিশয়ং পুরুষার্থসাধনমিত্যর্থঃ॥ ৩

অনুবাদ। ফলনিরপেক্ষ কর্ম্মযোগ, ধ্যানযোগের বহিরঙ্গ সাধন [ ধ্যান-যোগের বিষয় ধ্যেয় বস্তু, কর্ম্মযোগের বিষয় নহে, অথচ কর্ম্মযোগ চিত্তশুদ্ধি দ্বারা ধ্যানযোগের কারণ হয়, এই জন্য ধ্যানযোগের বহিরঙ্গ অর্থাৎ বাহ্য সাধন বলিয়া শাস্ত্রে কর্ম্মযোগের নির্দ্দেশ হয় ], এই কারণ, সন্ন্যাসরূপে তাহার স্তুতি করিয়া এক্ষণে কর্ম্মযোগ যে ধ্যানযোগের সাধন, তাহাই দেখাইতেছেন,— "আরুরুক্ষু" আরোহণ করিতে অভিলাষী, অনারূঢ় ( অর্থাৎ ) ধ্যানযোগে অবস্থিতি করিতে অসমর্থ ব্যক্তির পক্ষে—ইহাই অর্থ। আরুরুক্ষু কিরূপ? মুনি অর্থাৎ কর্ম্মফল সন্ন্যাসী, কিসে আরোহণ করিতে অভিলাষী? যোগে, [ এই প্রকার ব্যক্তির ] কর্ম্মই কারণ ( অর্থাৎ ) সাধন উক্ত হয়। সেই ব্যক্তিই যোগারূঢ় হইলে [ তাহার পক্ষে ] "শম" উপশম ( অর্থাৎ ) সর্ব্ব কর্ম্ম হইতে নিবৃত্তিই কারণ ( অর্থাৎ ) যোগারূঢ়ত্বের সাধন উক্ত হয়। যেমন যেমন কর্ম্ম হইতে উপরত হয়, তেমন তেমন নিরায়াস ও জিতেন্দ্রিয় ব্যক্তির চিত্ত সমাহিত হয়, এইরূপ হইলে সে শীঘ্র যোগারূঢ় হইয়া থাকে। ব্যাসও এই প্রকারই বলিয়াছেন যে "একত্বপ্রত্যয়, সমতা, সত্যব্যবহার, শীল, স্থৈর্য্য, অহিংসা, সারল্য এবং ক্রমে ক্রমে ক্রিয়ানিচয় হইতে উপরতি, এই কয়টির ন্যায় ব্রাহ্মণের পক্ষে অন্য কোন ধন নাই॥ ৩

যদা হি নেন্দ্রিয়ার্থেষু ন কর্ম্মস্বনুষজ্জতে।
সর্ব্বসঙ্কল্পসন্ন্যাসী যোগারূঢ়স্তদোচ্যতে॥ ৪

অন্বয়। যদা সর্ব্বসঙ্কল্পসন্ন্যাসী ইন্দ্রিয়ার্থেষু কর্ম্মসু ন অনুষজ্জতে তদা যোগারূঢ় উচ্যতে॥ ৪

অনুবাদ। যে সময় সর্ব্বপ্রকার সঙ্কল্পের পরিত্যাগকারী [ কর্ম্মী ]

ইন্দ্রিয়ার্থ কর্ম্মসমূহে আর কর্ত্তব্যত্ব জ্ঞান করেন না, তখন সেই ব্যক্তি যোগারূঢ় বলিয়া কথিত হন॥৪

ভাষ্য। অথেদানীং কদা যোগারূঢ়ো ভবতীত্যুচ্যতে। যদা সমাধীয়মানচিত্তো যোগী হি ইন্দ্রিয়ার্থেষু ইন্দ্রিয়াণামর্থাঃ শব্দাদয়স্তেষু ইন্দ্রিয়ার্থেষু কর্ম্মসু চ নিত্যনৈমিত্তিককাম্যপ্রতিষিদ্ধেষু প্রয়োজনাভাববুদ্ধ্যা নানুষজ্জতে অনুষঙ্গং কর্ত্তব্যতাবুদ্ধিং ন করোতি ইত্যর্থঃ। সর্ব্বসংকল্পসংন্যাসী সর্ব্বান্ সঙ্কল্পান্ ইহামুত্রার্থকামহেতূন্ সংন্যসিতুং শীলমস্যেতি সর্ব্বসঙ্কল্পসন্ন্যাসী যোগারূঢ়ঃ প্রাপ্তযোগ ইত্যেতৎ তদা তস্মিন্ কালে উচ্যতে। সর্ব্বসংকল্পসংন্যাসীতি বচনাৎ সর্ব্বাংশ্চ কামান্ সর্ব্বাণি চ কর্ম্মাণি সংন্যসেদিত্যর্থঃ। সঙ্কল্পমূলা হি সর্ব্বে কামাঃ—

"সংকল্পমূলঃ কামো বৈ যজ্ঞাঃ সঙ্কল্পসম্ভবাঃ।
কাম জানামি তে মূলং সংকল্পাৎ ত্বং হি জায়সে।
ন ত্বাং সঙ্কল্পয়িষ্যামি তেন মে ন ভবিষ্যসি॥"

ইত্যাদিস্মৃতেঃ।

সর্ব্বকামপরিত্যাগে চ সর্ব্বকর্ম্মসংন্যাসঃ সিদ্ধো ভবতি "স যথাকামো ভবতি তৎক্রতুর্ভবতি যৎক্রতুর্ভবতি তৎ কর্ম্ম কুরুতে।" ইত্যাদি শ্রুতিভ্যঃ। "যদ্যদ্ধি কুরুতে কর্ম্ম তত্তৎ কামস্য চেষ্টিতম্॥" ইত্যাদিস্মৃতিভ্যশ্চ। ন্যায়াচ্চ। নহি সর্ব্বসংকল্পসংন্যাসে কশ্চিৎ স্পন্দিতুমপি শক্তঃ। তস্মাৎ সর্ব্বসংকল্পসন্ন্যাসীতি বচনাৎ সর্ব্বান্ কামান্ সর্ব্বাণি কর্ম্মাণি চ ত্যাজয়তি ভগবান্॥৪

আনন্দগিরিটীকা। যোগপ্রাপ্তৌ কারণকথনানন্তরং তৎপ্রাপ্তিকালং দর্শয়িতুং শ্লোকান্তরমবতারয়তি—অথেতি। সমাধানাবস্থা যদেত্যুচ্যতে। অত এবোক্তং সমাধীয়মানচিত্তো যোগীতি। শব্দাদিষু কর্ম্মসু চানুষঙ্গস্য যোগারোহণপ্রতিবন্ধকত্বাৎ তদভাবস্য তদুপায়ত্বং প্রসিদ্ধমিতি দ্যোতয়িতুং হীত্যুক্তম্। সর্ব্বেষামপি সংকল্পানাং যোগারোহণপ্রতিবন্ধকত্বমভিপ্রেত্য সর্ব্বসংকল্পসংন্যাসীত্যত্র বিবক্ষিতমর্থমাহ—সর্ব্বানিতি। সর্ব্বসংকল্পসংন্যাসেঽপি সর্ব্বেষাং কামানাং কর্ম্মণাঞ্চ প্রতিবন্ধকত্বসম্ভবে কুতো যোগপ্রাপ্তিরিত্যাশঙ্ক্যাহ—সর্ব্বেতি। সর্ব্বসংকল্পপরিত্যাগে যথোক্তবিধ্যনুষ্ঠানমযত্নসিদ্ধমিতি মন্বানঃ সন্নাহ—সংকল্পেতি। মূলোন্মূলনে চ তৎকার্য্যনিবৃত্তিরযত্নসুলভেতি ভাবঃ। তত্র প্রমাণমাহ—সংকল্পমূলইতি। তত্রান্বয়ব্যতিরেকাবভিপ্রেত্যোক্তমুপপাদয়তি—কামেতি। সর্ব্বসংকল্পাভাবে কামাভাববৎ কর্ম্মাভাবস্য সিদ্ধত্বেঽপি কর্ম্মণাং কামকার্য্যত্বাৎ তন্নিবৃত্তি-

প্রবৃত্তমপি নিবৃত্তিমুপন্যস্যতি—সর্ব্বকামেতি। যদুক্তং কর্ম্মণাং কামকার্য্যত্বং তত্র শ্রুতিস্মৃতী প্রমাণয়তি—স যথেতি। সপুরুষঃ স্বরূপমজানন্ যৎফলকামো ভবতি তৎসাধনমনুষ্ঠেয়তয়া বুদ্ধৌ ধারয়তীতি তৎ ক্রতুর্ভবতি যচ্চানুষ্ঠেয়তয়া গৃহ্লাতি তদেব কর্ম্ম বহিরপি করোতীতি কামাধীনং কর্ম্মোক্তমিতি শ্রুত্যর্থঃ। কামজন্যং কর্ম্মেত্যন্বয়ব্যতিরেকসিদ্ধমিতি দ্যোতয়িতুং স্মৃতৌ হিশব্দঃ। ন্যায়মেব দর্শয়তি—নহি সর্ব্বসংকল্পেতি। স্বাপাদাবদর্শনাদিত্যর্থঃ। নিত্যনৈমিত্তিককর্ম্মানুষ্ঠানং দূরনিরস্তমিতি বক্তুমপিশব্দঃ। শ্রুতিস্মৃতিন্যায়সিদ্ধমর্থমুপসংহরতি—তস্মাদিতি॥৪

অনুবাদ। অনন্তর এইক্ষণে কোন্ সময়ে [ সাধক ] যোগারূঢ় হন, তাহাই বলা হইতেছে—যে সময় সমাধীয়মানহৃদয় ( অর্থাৎ যাঁহার চিত্ত সমাহিত হইয়াছে তাদৃশ) যোগী, ইন্দ্রিয়ার্থ সমূহে ( ইন্দ্রিয়ের অর্থ অর্থাৎ শব্দাদি বিষয় ও ইন্দ্রিয়ের ক্রিয়া এই দ্বিবিধ পদার্থ ইন্দ্রিয়ার্থ শব্দের দ্বারা এইস্থানে অভিহিত হইতেছে) এবং নিত্য নৈমিত্তিক কাম্য ও প্রতিষিদ্ধ কর্ম্মসমূহে, নিষ্প্রয়োজনত্ব জ্ঞাননিবন্ধন আর পূর্ব্বের ন্যায় অনুষক্ত হয় না অর্থাৎ "অনুষঙ্গ"-কর্ত্তব্যত্ব বোধ করে না। [এবং] "সর্ব্বসঙ্কল্পসংন্যাসী" ঐহিক ও পারত্রিক সকল প্রকার কামের হেতু সংকল্পনিচয়কে পরিত্যাগ করাই যাঁহার স্বভাব, তিনিই সর্ব্বসংকল্পসংন্যাসী [ এই প্রকার হইলে ] সেই সময়ে [ ঐ ব্যক্তি ] যোগারূঢ় ( অর্থাৎ ) লব্ধযোগ বলিয়া উক্ত হন। সর্ব্বসংকল্পসন্ন্যাসী এই বিশেষণ দ্বারা প্রতিপাদিত হইতেছে যে, সকল প্রকার সঙ্কল্প ও সকল কর্ম্মের সন্ন্যাস করিতে হইবে, কারণ সংকল্পই সকল কামের মূল।

"সকল প্রকার কামই সংকল্প হইতে উৎপন্ন হয়। হে কাম, আমি তোমার মূল কারণকে জানিয়াছি, তুমি সঙ্কল্প হইতে উৎপন্ন হও। তোমাকে আর সংকল্পের বিষয় করিব না; তাহা হইলেই তুমি আমার [ হৃদয়ে ] উৎপন্ন হইতে পারিবে না।" এই প্রকারের বাক্য, স্মৃতি শাস্ত্রে দেখিতে পাওয়া যায়।"

সর্ব্বকাম পরিত্যাগ করিলে সর্ব্বকর্ম্মের সংন্যাস সিদ্ধ হয়। "সেই পুরুষ যে প্রকার কামনা করে, সেইরূপ যাগকে সাধনবুদ্ধিতে গ্রহণ করে, যে প্রকার যাগাদি ক্রিয়াকে সাধন বুদ্ধির বিষয় করে, সে সেই প্রকার যাগাদিকর্ম্মের অনুষ্ঠান করিয়া থাকে", এই প্রকার শ্রুতিবাক্য দ্বারাও ইহা প্রমাণ হইতেছে—

"লোক যাহা কিছু কর্ম্ম করে, তাহা সকলই কামেরই বিলাস মাত্র", এই প্রকার স্মৃতিবাক্যও ইহাতে প্রমাণ বলিয়া গৃহীত হইয়া থাকে। যুক্তি-বলেও ইহা সিদ্ধ হইতে পারে; কারণ সর্ব্বপ্রকার সংকল্পের সন্ন্যাস হইলে,

জীব স্খলিত হইতেও পারে না। সেই কারণে [ স্থির করিতে হইবে যে, যোগারূঢ় ব্যক্তির পক্ষে ] সর্ব্বসংকল্পসন্ন্যাসী এই পদটির উল্লেখ দ্বারা ভগবান্ সকল প্রকার কাম ও সকল প্রকার কর্ম্মের পরিত্যাগ করাইতেছেন ॥ ৪

উদ্ধরেদাত্মনাত্মানং নাত্মানমবসাদয়েৎ ।
আত্মৈব হ্যাত্মনো বন্ধুরাত্মৈব রিপুরাত্মনঃ ॥৫

অন্বয়। আত্মনা আত্মানম্ উদ্ধরেৎ। ন আত্মানম্ অবসাদয়েৎ; হি (যতঃ) আত্মা এব আত্মনঃ বন্ধুঃ [ তথা ] আত্মা এব আত্মনঃ রিপুঃ ॥৫

অনুবাদ। আপনি আপনার উদ্ধার করিবে, আপনাকে অবসন্ন করিবে না, আত্মাই আত্মার বন্ধু এবং আত্মাই আত্মার রিপু হয় ॥৫

ভাষ্য। যদৈবং যোগারূঢ়স্তদা তেন আত্মা আত্মনা উদ্ধৃতো ভবতি সংসারাদনর্থজাতাৎ অতঃ। উদ্ধরেৎ সংসারসাগরে নিমগ্নমাত্মনা আত্মানং তত উৎ ঊর্দ্ধং হরেদুদ্ধরেৎ। যোগারূঢ়তামাপাদয়েদিত্যর্থঃ। ন আত্মানমবসাদয়েন্নাধো নয়েন্নাধো গময়েৎ। আত্মৈব হি যস্মাৎ আত্মনো বন্ধুঃ। নহ্যন্যঃ কশ্চিদ্বন্ধুর্যঃ সংসারমুক্তয়ে ভবতি। বন্ধুরপি তাবৎ মোক্ষং প্রতি প্রতিকূল এব স্নেহাদি-বন্ধনায়তনত্বাৎ তস্মাদ্ যুক্তমবধারণমাত্মৈব হ্যাত্মনো বন্ধুরিতি। আত্মৈব রিপুঃ শত্রুর্যোঽন্যোঽপকারী বাহ্যঃ শত্রুঃ সোঽপ্যাত্মপ্রযুক্ত এবেতি যুক্তমেবাবধারণমাত্মৈব রিপুরাত্মন ইতি ॥৫

আনন্দগিরিটীকা। যোগারূঢ়স্য কিং স্যাদিত্যাশঙ্ক্যাহ—যদৈবমিতি। যোগারোহস্য দৃষ্টাদৃষ্টোপায়ৈরবশ্যকর্ত্তব্যতায়ৈ মুক্তিহেতুত্বং তদ্‌বিপর্য্যয়স্যাধঃপতনহেতুত্বঞ্চ দর্শয়তি—অতইতি। তত্র হেতুমাহ—আত্মৈব হীতি। উদ্ধরণাপেক্ষামাত্মনঃ সূচয়তি—সংসারেতি। সংসারাদূর্দ্ধং হরণং কীদৃগিত্যাশঙ্ক্যাহ—যোগারূঢ়তামিতি। যোগপ্রাপ্তাবনাস্থা তু ন কর্ত্তব্যেত্যাহ—নাত্মানমিতি। যোগপ্রাপ্ত্যুপায়শ্চেন্নানুষ্ঠীয়তে তদা যোগাভাবে সংসারপরিহারাসম্ভবাৎ আত্মাধোনীতঃ স্যাদিত্যর্থঃ॥ নন্বাত্মানং সংসারে নিমগ্নং তদীয়ো বন্ধুস্তমাহুদ্ধরিষ্যতি নেত্যাহ—আত্মৈব হীতি। কুতোঽবধারণমন্যস্যাপি প্রসিদ্ধস্য বন্ধোঃ সম্ভবাৎ তত্রাহ—ন হীতি। অন্যো বন্ধুঃ সন্নপি সংসারমুক্তয়ে ন ভবতীত্যেতদুপপাদয়তি—বন্ধুরপীতি। স্নেহাদীত্যাদিশব্দাৎ তদনুগুণপ্রবৃত্তিবিষয়ত্বং গৃহ্যতে। আত্মাতিরিক্তস্যাপি শত্রোরপকারিণঃ সুপ্রসিদ্ধত্বাদবধারণমনুচিতমিত্যাশঙ্ক্যাহ—যোঽন্য ইতি ॥৫

অনুবাদ। যে কালে এই প্রকার যোগারূঢ় হইবে, সেই সময় [ সাধক ] অনর্থসমূহপূর্ণ সংসার হইতে আপনা হইতেই উদ্ধৃত হয়। [ ইহাই বলা হইতেছে ] সংসারনিমগ্ন আত্মাকে আত্মার সাহায্যেই সেই সংসার হইতে ঊর্দ্ধে উঠাইবে অর্থাৎ ধ্যানযোগে আরূঢ় করিবে। আত্মাকে অবসন্ন করিবে না অর্থাৎ অধঃপাতিত করিবে না, কারণ আত্মাই আত্মার বন্ধু; [ লোকপ্রসিদ্ধ ] বন্ধু প্রকৃত পক্ষে মোক্ষের প্রতিকূলই হয়, কারণ ঐ বন্ধু স্নেহরূপ সংসারবন্ধনের হেতু। এই জন্য অবধারণ করা হইয়াছে যে, আত্মাই আত্মার বন্ধু [ অপর ব্যক্তি বন্ধু নহে ] আত্মাই আত্মার শত্রু, বাহিরের যদি কেহ অপকারী শত্রু হয়, সে আত্মকৃত ব্যবহারের ফলেই শত্রু হয়; এই কারণে [ এস্থলেও ] অবধারণ করা হইতেছে যে, আত্মাই আত্মার শত্রু [ অপর কেহ নহে ] ॥৫

বন্ধুরাত্মাত্মনস্তস্য যেনাত্মৈবাত্মনা জিতঃ।
অনাত্মনস্তু শত্রুত্বে বর্ত্তেতাত্মৈব শত্রুবৎ ॥৬

অন্বয়। যেন আত্মনা এব আত্মা জিতঃ তস্য আত্মা আত্মনঃ বন্ধুঃ অনাত্মনঃ ( অজিতেন্দ্রিয়স্য ) আত্মা এব শত্রুবৎ শত্রুত্বে বর্ত্তেত ॥৬

অনুবাদ। যে ব্যক্তি আত্মার ( অর্থাৎ মনের ) বলে দেহাদি জয় করিতে পারিয়াছেন, সেই ব্যক্তির আত্মাই আপনার বন্ধু হয়, যে ব্যক্তি অজিতেন্দ্রিয়, তাহার আত্মাই শত্রুবৎ আত্মার অহিতাচরণ করিয়া থাকে ॥৬

ভাষ্য। আত্মৈব বন্ধুরাত্মৈব রিপুরাত্মন ইত্যুক্তং তত্র কিংলক্ষণ আত্মনো বন্ধুঃ কিংলক্ষণো বাত্মনো রিপুরিত্যুচ্যতে—বন্ধুরাত্মাত্মনস্তস্য তস্য আত্মনঃ স আত্মা বন্ধুঃ যেন আত্মনা আত্মৈব জিতঃ আত্মা কার্য্যকারণসঙ্ঘাতঃ যেন বশীকৃতঃ জিতেন্দ্রিয় ইত্যর্থঃ। অনাত্মনস্তু অজিতাত্মনস্তু শত্রুত্বে শত্রুভাবে বর্ত্তেত আত্মৈব শত্রুবদ্ যথা শত্রুরাত্মনোঽপকারী তথা আত্মা আত্মনোঽপকারে বর্ত্তেত অনাত্মা ইত্যর্থঃ ॥৬

আনন্দগিরিটীকা। উক্তমনূদ্য প্রশ্নপূর্ব্বকং শ্লোকান্তরমবতারয়তি—আত্মৈবেত্যাদিনা। একস্যৈবাত্মনো মিথো বিরুদ্ধং বন্ধুত্বং রিপুত্বঞ্চ লক্ষণভেদমন্তরেণাযুক্তমিতি চোদিতে বশীকৃতসংঘাতস্যাত্মানং প্রতি বন্ধুত্বমিতরস্য শত্রুত্বমিত্যবিরোধং দর্শয়তি—বন্ধুরিত্যাদিনা। বশীকৃতসংঘাতস্য বিক্ষেপাভাবাৎ আত্মনি সমাধানসম্ভবাদুপপন্নমাত্মানং প্রতি বন্ধুত্বমিতি সাধয়তি—তস্যেতি। অবশীকৃতসংঘাতস্য পুনর্বিক্ষেপোপপত্তেরাত্মনি সমাধানাযোগাদাত্মানং প্রতি শত্রু-

ভাবে প্রসিদ্ধশত্রুবৎ আত্মৈব শত্রুত্বেন বর্ত্ততেত্যুত্তরার্দ্ধং ব্যাকরোতি—অনাত্মন-ইতি। দৃষ্টান্তং ব্যাচষ্টে—যথেতি। উক্তদৃষ্টান্তবশাদবশীকৃতসংঘাতঃ স্বস্য হিতানাচরণাদাত্মানং প্রতি শত্রুরেবেতি দার্ষ্টান্তিকমাহ—তথেতি ॥৬

অনুবাদ। আত্মাই আত্মার বন্ধু ও শত্রু ইহা বলা হইয়াছে। কিরূপ আত্মা আত্মার বন্ধু এবং কিরূপ আত্মাই বা আত্মার শত্রু হয়, তাহা বলা হইতেছে। সেই আত্মাই আত্মার বন্ধু, যে আত্মার দ্বারা আত্মা জিত অর্থাৎ বশীকৃত হইয়াছে, এই স্থলে আত্মা এই শব্দটির অর্থ দেহ ও ইন্দ্রিয় সমূহ। জিতেন্দ্রিয় ব্যক্তির আত্মাই আত্মার বন্ধু (ইহাই তাৎপর্য্য); অনাত্মা (অর্থাৎ) অজিতেন্দ্রিয় ব্যক্তির আত্মাই শত্রুর ন্যায় শত্রুভাবে (অর্থাৎ) অপকার করিতে প্রবৃত্ত হয়। অজিতেন্দ্রিয় আত্মা আপনিই আপনার অপকার করিয়া থাকে ইহাই অর্থ ॥ ৬

জিতাত্মনঃ প্রশান্তস্য পরমাত্মা সমাহিতঃ।
শীতোষ্ণসুখদুঃখেষু তথা মানাপমানয়োঃ ॥ ৭

অন্বয়। জিতাত্মনঃ প্রশান্তস্য (সংন্যাসিনঃ) শীতোষ্ণসুখদুঃখেষু তথা মানাপমানয়োঃ পরমাত্মা সমাহিতঃ (সাক্ষাদাত্মভাবেন প্রকাশিতঃ) ভবতি ॥ ৭

অনুবাদ। দেহ ও ইন্দ্রিয়সকলকে যিনি জয় করিতে পারিয়াছেন ও যাঁহার অন্তঃকরণ প্রসন্ন, সেই সন্ন্যাসীর শীত উষ্ণ ও তজ্জনিত সুখ ও দুঃখ সম্পর্কে এবং মান বা অপমানেও পরমাত্মা সাক্ষাৎ আত্মভাবে প্রকাশ পাইয়া থাকেন ॥ ৭

ভাষ্য। জিতাত্মন ইতি। জিতাত্মনঃ কার্য্যকারণাদিরূপসঙ্ঘাত আত্মা জিতো যেন স জিতাত্মা তস্য জিতাত্মনঃ প্রশান্তস্য প্রসন্নান্তঃকরণস্য সতঃ সংন্যাসিনঃ পরমাত্মা সমাহিতঃ সাক্ষাদাত্মভাবেন বর্ত্ততে ইত্যর্থঃ। কিংচ শীতোষ্ণ-সুখদুঃখেষু তথা মানে চ অপমানে চ মানাপমানয়োঃ পূজাপরিভবয়োঃ ॥ ৭

আনন্দগিরিটীকা। কথং সংযতকার্য্যকরণস্য বন্ধুরাত্মেতি তত্রাহ—জিতাত্মন ইতি। জিতকার্য্যকরণসংঘাতস্য প্রকর্ষেণোপরতবাহ্যাভ্যন্তরকরণস্য পরমাত্মা বিক্ষেপেণ পুনঃ পুনরনভিভূয়মানো নিরন্তরং চিত্তে প্রথতইত্যর্থঃ। জিতাত্মানং সংন্যস্তসমস্তকর্ম্মাণমধিকারিণং প্রদর্শ্য যোগাঙ্গানি দর্শয়তি—শীতেতি। সমঃ স্যাদিত্যধ্যাহারঃ। পূর্ব্বার্দ্ধং ব্যাচষ্টে—জিতেত্যাদিনা। ন কেবলং তস্য পরমাত্মা সাক্ষাদাত্মভাবেন বর্ত্ততে কিন্তু শীতোষ্ণাদিভিরপি ন্যায়ো

চাল্যতে তত্ত্বজ্ঞানাদিত্যুত্তরার্দ্ধং বিভজ্যতে—কিঞ্চেতি। তেষু সমঃ স্যাদিতি সম্বন্ধঃ ॥ ৭

অনুবাদ। জিতাত্মন ইত্যাদি [ শ্লোকের অর্থ ] "জিতাত্মা" দেহ ও ইন্দ্রিয়াদির সমষ্টিরূপ আত্মা জিত হইয়াছে যৎকর্তৃক, তিনি জিতাত্মা; "প্রশান্ত" প্রসন্নচিত্ত, জিতাত্মা ও প্রসন্নচিত্ত হইলে সংন্যাসীর পরমাত্মা সমাহিত [ হয় ] অর্থাৎ সাক্ষাৎ আত্মভাবে প্রকাশ পায়; শীত উষ্ণ [ ও তজ্জনিত ] সুখদুঃখসমূহে এবং মানে বা অপমানে [ সকল অবস্থাতেই পরমাত্মা সমাহিত হয় ]; মান ও অপমান শব্দের অর্থ পূজা ও পরিভব ॥ ৭

জ্ঞানবিজ্ঞানতৃপ্তাত্মা কূটস্থো বিজিতেন্দ্রিয়ঃ।
যুক্ত ইত্যুচ্যতে যোগী সমলোষ্টাশ্মকাঞ্চনঃ ॥ ৮

অন্বয়। জ্ঞানবিজ্ঞানতৃপ্তাত্মা কূটস্থঃ বিজিতেন্দ্রিয়ঃ সমলোষ্টাশ্মকাঞ্চনো যোগী যুক্তঃ ( সমাহিতঃ ) ইতি উচ্যতে ॥ ৮

অনুবাদ। জ্ঞান ও বিজ্ঞানের দ্বারা যাঁহার আত্মা তৃপ্ত, যিনি কূটস্থ ( অপ্রকম্পিত ) যাহার ইন্দ্রিয়নিচয় বশীকৃত, লোষ্ট প্রস্তর ও কাঞ্চনে যাঁহার সমতাবুদ্ধি হইয়াছে, সেই যোগীই যুক্ত ( অর্থাৎ সমাহিত ) বলিয়া নির্দ্দিষ্ট হন ॥ ৮

ভাষ্য। জ্ঞানেতি। জ্ঞানবিজ্ঞানতৃপ্তাত্মা জ্ঞানং শাস্ত্রোক্তপদার্থানাং পরিজ্ঞানং, বিজ্ঞানং তু শাস্ত্রতো জ্ঞাতানাং তথৈব স্বানুভবকরণং তাভ্যাং জ্ঞান-বিজ্ঞানাভ্যাং তৃপ্তঃ সংজাতালংপ্রত্যয়ঃ আত্মা অন্তঃকরণং যস্য স জ্ঞানবিজ্ঞান-তৃপ্তাত্মা কূটস্থোঽপ্রকম্প্যো ভবতীত্যর্থঃ। বিজিতেন্দ্রিয়শ্চ। য ঈদৃশঃ যুক্তঃ সমাহিত ইতি স উচ্যতে কথ্যতে। স যোগী সমলোষ্টাশ্মকাঞ্চনঃ লোষ্টাশ্মকাঞ্চনানি সমানি যস্য সঃ সমলোষ্টাশ্মকাঞ্চনঃ ॥ ৮

আনন্দগিরিটীকা। চিত্তসমাধানমেব বিশিষ্টফলঞ্চেদিষ্টং তর্হি কথম্ভূতঃ সমাহিতো ব্যবহ্রিয়তে তত্রাহ—জ্ঞানেতি। পরোক্ষাপরোক্ষাভ্যাং জ্ঞানবিজ্ঞা-নাভ্যাং সংজাতালংপ্রত্যয়োঽক্রিয়ো হর্ষবিষাদকামক্রোধাদিরহিতো যোগী যুক্তঃ সমাহিত ইতি ব্যবহারভাগী ভবতীতি পাদত্রয়ব্যাখ্যানেন দর্শয়তি—জ্ঞানমিত্যা-দিনা। সচ যোগী পরমহংসপরিব্রাজকঃ সর্ব্বত্রোপেক্ষাবুদ্ধিরনতিশয়বৈরাগ্যভা-গীতি কথয়তি—স যোগীতি। ৮

অনুবাদ। জ্ঞান ইত্যাদি ( শ্লোকের অর্থ ) "জ্ঞানবিজ্ঞানতৃপ্তাত্মা জ্ঞান [ শব্দের অর্থ ] শাস্ত্রীয় বিষয় সমূহের পরিজ্ঞান; বিজ্ঞান [ শব্দের অর্থ ] শাস্ত্রের

দ্বারা পরিজ্ঞাত সেই, পদার্থ সমূহকে সেইভাবে নিজের অনুভবের বিষয় করা এই প্রকার জ্ঞান ও বিজ্ঞানের দ্বারা যাঁহার আত্মা (অর্থাৎ অন্তঃকরণ) তৃপ্ত হইয়াছে (অর্থাৎ) অন্য সকল বস্তুর প্রতি যাঁহার অপেক্ষণীয়তা নাই, এই প্রকার বুদ্ধি হইয়াছে, তিনিই জ্ঞানবিজ্ঞানতৃপ্তাত্মা [এই শব্দের দ্বারা অভিহিত হইতেছেন]। এবং "কূটস্থ" অপ্রকম্প হন। "বিজিতেন্দ্রিয়", যিনি ঈদৃশ হন, তিনিই যুক্ত (অর্থাৎ) সমাহিত উক্ত হইয়া থাকেন। সেই যোগী "সমলোষ্টাশ্মকাঞ্চন" লোষ্ট (ঢেলা) অশ্মা (প্রস্তর) কাঞ্চন (স্বর্ণ) এই তিনটি বস্তুই যাঁহার নিকটে সমান তিনিই সমলোষ্টাশ্মকাঞ্চন ॥ ৮

সুহৃন্মিত্রার্য্যুদাসীনমধ্যস্থদ্বেষ্যবন্ধুষু।
সাধুষ্বপি চ পাপেষু সমবুদ্ধির্বিশিষ্যতে ॥ ৯

অন্বয়। সুহৃন্মিত্রার্য্যুদাসীনমধ্যস্থদ্বেষ্যবন্ধুষু সাধুষু অপি চ পাপেষু সমবুদ্ধিঃ [যোগী] বিশিষ্যতে (সর্ব্বোৎকৃষ্টো ভবতীত্যর্থঃ) ॥ ৯

অনুবাদ। সুহৃৎ, মিত্র, অরি, উদাসীন, মধ্যস্থ, দ্বেষ্য, বন্ধু প্রভৃতি, সাধু বা পাপকারী ব্যক্তিগণের উপর যাঁহার সমতাজ্ঞান হয়, সেই যোগীই সকল যোগিগণের মধ্যে উৎকৃষ্ট ॥ ৯

ভাষ্য। কিঞ্চ সুহৃদিত্যাদি শ্লোকার্দ্ধমেকং পদম্। সুহৃদিতি প্রত্যুপকারমনপেক্ষ্য উপকর্ত্তা, মিত্রং স্নেহবান্, অরিঃ শত্রুঃ, উদাসীনো ন কস্যচিৎ পক্ষং ভজতে। মধ্যস্থো যো বিরুদ্ধয়োরুভয়োঃ হিতৈষী। দ্বেষ্য আত্মনোঽপ্রিয়ঃ। বন্ধুঃ সম্বন্ধী ইতি এতেষু, সাধুষু শাস্ত্রানুবর্ত্তিষ্বপি চ পাপেষু প্রতিষিদ্ধকারিষু—সর্ব্বেষ্বেতেষু সমবুদ্ধিঃ কঃ কিং কর্ম্মেত্যব্যাপৃতবুদ্ধিরিত্যর্থঃ। বিশিষ্যতে, বিমুচ্যতে ইতি বা পাঠান্তরং যোগারূঢ়ানাং সর্ব্বেষাময়মুত্তম ইত্যর্থঃ ॥৯

আনন্দগিরিটীকা। যোগারূঢ়স্য প্রশস্তত্বমভ্যুপেত্য যোগস্যাঙ্গান্তরং দর্শয়তি—কিঞ্চেতি। পদচ্ছেদঃ পদার্থোক্তিরিতি ব্যাখ্যানাঙ্গং সম্পাদয়তি—সুহৃদিতি। অরির্নাম পরোক্ষমপকারকঃ প্রত্যক্ষমপ্রিয়ো দ্বেষ্যইতি বিভাগঃ। সমবুদ্ধিরিতি ব্যাচষ্টে—কঃ কিমিতি। প্রথমো হি প্রশ্নো জাতিগোত্রাদিবিষয়ঃ দ্বিতীয়ো ব্যাপারবিষয়ঃ। উক্তপ্রকারেণাব্যাপৃতবুদ্ধিত্বে সর্ব্বোৎকর্ষো বা সর্ব্বপাপবিমোক্ষো বা সিধ্যতীত্যাহ—বিশিষ্যতইতি। পাঠদ্বয়েঽপি সিদ্ধমর্থং সংগৃহ্য কথয়তি—যোগারূঢ়ানামিতি ॥ ৯

অনুবাদ। আরও। সুহৃদিত্যাদিশ্লোকের অর্দ্ধভাগই একটি পদ [হইয়াছে

জানিবে ]। প্রত্যুপকারের অপেক্ষা না করিয়া যে উপকার করে, সে সুহৃৎ; যে অপকার করে সে অরি; যে কাহারও পক্ষ অবলম্বন না করে সে উদাসীন; পরস্পর বিরুদ্ধ ব্যক্তিদ্বয়েরই যে হিত কামনা করে সে মধ্যস্থ, যাহাকে ভাল লাগে না সেই দ্বেষ্য; যে সম্বন্ধী সেই বন্ধু,—ইহারা এবং সাধু ( অর্থাৎ ) শাস্ত্রানুবর্ত্তী অথবা পাপ ( অর্থাৎ ) প্রতিষিদ্ধের আচরণকারীই হউক, উভয়থাই ইহাদের উপর যাঁহার সাম্যবুদ্ধি আছে অর্থাৎ ইহাদের মধ্যে কে কি কর্ম্ম করিতেছে, এই ভাবিয়া যাঁহার চিত্ত ব্যাপৃত হয় না, তিনিই বিশিষ্ট বলিয়া পরিগণিত হন ( অর্থাৎ ) যোগারূঢ় ব্যক্তিগণের মধ্যে সেই ব্যক্তিই সর্ব্বাপেক্ষা উত্তম। এই শ্লোকে বিশিষ্যতে এই স্থলে বিমুচ্যতে, এই প্রকার পাঠান্তরও আছে ( তাহার অর্থ বিমুক্ত হইয়া থাকে ) ॥

যোগী যুঞ্জীত সততমাত্মানং রহসি স্থিতঃ।
একাকী যতচিত্তাত্মা নিরাশীরপরিগ্রহঃ ॥ ১০

অন্বয়। রহসি স্থিতঃ একাকী যতচিত্তাত্মা নিরাশীঃ অপরিগ্রহঃ [ সন্ ] যোগী আত্মানং সততং যুঞ্জীত ॥ ১০

অনুবাদ। নির্জ্জনে স্থিত একাকী বীততৃষ্ণ ও প্রতিগ্রহবর্জ্জিত হইয়া যোগী চিত্ত ও দেহের সংযম পূর্ব্বক সর্ব্বদা আত্মার সমাধান করিবেন ॥ ১০

ভাষ্য। অতএবমুত্তরফলপ্রাপ্তয়ে যোগী ধ্যায়ী যুঞ্জীত সমাদধ্যাৎ, সততং সর্ব্বদা, আত্মানম্ অন্তঃকরণম্, রহসি একান্তে, গিরিগুহাদৌ স্থিতঃ সন্ একাকী অসহায়ঃ। রহসি স্থিত একাকী চেতি বিশেষণাৎ সন্ন্যাসং কৃত্বেত্যর্থঃ। যতচিত্তাত্মা চিত্তমন্তঃকরণং আত্মা দেহশ্চ সংযতৌ যস্য স যতচিত্তাত্মা, নিরাশীঃ বীততৃষ্ণঃ, অপরিগ্রহঃ পরিগ্রহরহিত ইত্যর্থঃ। সংন্যাসিত্বেঽপি ত্যক্তসর্ব্বপরিগ্রহঃ সন্ যুঞ্জীত ইত্যর্থঃ ॥ ১০

আনন্দগিরিটীকা। যথোক্তবিশেষণবতো যোগারূঢেষু উত্তমত্বে যোগানুষ্ঠানে প্রযতিতব্যমিত্যঙ্গাভিধানানন্তরং প্রধানমভিদধাতি—অতএবমিতি। আদর-নৈরন্তর্য্যদীর্ঘকালত্বং বিশেষণত্রয়ং যোগস্য সূচয়তি—সততমিতি। তস্যৈব পঞ্চাঙ্গান্যপস্যতি—রহসীত্যাদিনা। সর্ব্বদেত্যাদরদীর্ঘকালযোরুপলক্ষণম্। প্রত্যগাত্মানং ব্যাবর্ত্তয়তি—অন্তঃকরণমিতি। গিরিগুহাদাবিত্যাদিশব্দেন যোগপ্রতিবন্ধকদুর্জ্জনাদিবিধুরো দেশো গৃহ্যতে। বিশেষণদ্বয়স্য তাৎপর্য্যমাহ—রহসীতি। যোগং যুঞ্জানস্য সংন্যাসিনো বিশেষণান্তরাণি দর্শয়তি—যতেতি।

সতি সংন্যাসিত্বে কিমিত্যপরিগ্রহগ্রহণমর্থপুনরুক্তেরিত্যাশঙ্কা কৌপীনাচ্ছাদনাদিষ্বপি সক্তিনিবৃত্ত্যর্থমিত্যাহ—সংন্যাসিত্বেহপীতি ॥ ১০

অনুবাদ। এই কারণে এইরূপ চরমফল পাইবার জন্য "যোগী" ধ্যায়ী যোগ (অর্থাৎ) সমাধান করিবে, "সতত" সর্ব্বদা [কাহার?] 'আত্মার' অর্থাৎ অন্তঃকরণের; একান্তে পর্ব্বতগুহাদিতে অবস্থিত ও 'একাকী' অসহায় হইয়া; একান্তে স্থিত ও একাকী এই দুইটি বিশেষণ থাকাতে 'সংন্যাস করিয়া' এই প্রকার অর্থই [পাওয়া যাইতেছে]। 'যতচিত্তাত্মা' (এখানে) চিত্ত শব্দের অর্থ অন্তঃকরণ, আত্মা এই শব্দটির অর্থ দেহ, এই দুইটি পদার্থ যাহার সংযত হইয়াছে, তাঁহাকেই 'যতচিত্তাত্মা' [বলা যায়]। 'নিরাশীঃ' বীততৃষ্ণ, 'অপরিগ্রহ' পরিগ্রহরহিত ইহাই অর্থ। সংন্যাসাশ্রম গ্রহণ করিয়াও [সর্ব্বপ্রকারে] পরিগ্রহ ত্যাগপূর্ব্বক চিত্ত সমাধান করিবে, ইহাই তাৎপর্য্য ॥ ১০

শুচৌ দেশে প্রতিষ্ঠাপ্য স্থিরমাসনমাত্মনঃ।
নাত্যুচ্ছ্রিতং নাতিনীচং চৈলাজিনকুশোত্তরম্ * ॥ ১১
তত্রৈকাগ্রং মনঃ কৃত্বা যতচিত্তেন্দ্রিয়ক্রিয়ঃ।
উপবিশ্যাসনে যুঞ্জ্যাদ্ যোগমাত্মবিশুদ্ধয়ে ॥ ১২

অন্বয়। শুচৌ দেশে চৈলাজিনকুশোত্তরং নাত্যুচ্ছ্রিতং নাতিনীচং স্থিরম্ আত্মনঃ আসনং প্রতিষ্ঠাপ্য। যতচিত্তেন্দ্রিয়ক্রিয়ঃ তত্র (আসনে) উপবিশ্য একাগ্রং মনঃ কৃত্বা আত্মবিশুদ্ধয়ে যোগং যুঞ্জ্যাৎ ॥ ১১।১২

অনুবাদ। পবিত্র দেশে, নীচে কুশ তাহার উপর মৃগচর্ম্ম এবং তাহার উপরে বস্ত্র এই প্রকার অনতি উচ্চ এবং অতিনিম্ন নিজের আসন সংস্থাপন করিয়া, চিত্ত ও ইন্দ্রিয়ের ক্রিয়া সংযত করিয়া, সেই আসনে উপবেশন করিয়া মনের একাগ্রতা সম্পাদন পূর্ব্বক চিত্তের বিশুদ্ধির জন্য সমাধি অবলম্বন করিবেন ॥ ১১।১২

ভাষ্য। অথেদানীং যোগং যুঞ্জতঃ আসনাহারবিহারাদীনাং যোগসাধনত্বেন নিয়মো বক্তব্যঃ, প্রাপ্তযোগস্য লক্ষণং তৎফলাদি চ ইত্যত আরভ্যতে। তত্রাসনমেব তাবৎ প্রথমম্ উচ্যতে। শুচৌ শুদ্ধে বিবিক্তে স্বভাবতঃ সংস্কারতো বা

* চৈলাজিনকুশোত্তরমিতি বা পাঠঃ।

দেশে স্থানে প্রতিষ্ঠাপ্য স্থিরমচলমাত্মন আসনং নাত্যুচ্ছ্রিতং নাতীবোচ্ছ্রিতং নাপ্যতিনীচং তচ্চ চৈলাজিনকুশোত্তরং চৈলমজিনং কুশাশ্চ উত্তরে যস্মিন্ আসনে তদাসনং চৈলাজিনকুশোত্তরং পাঠক্রমাদ্বিপরীতোঽত্র ক্রমশ্চৈলাদীনাম্। প্রতিষ্ঠাপ্য কিম্? তত্র তস্মিন্ আসনে উপবিশ্য যোগং যুঞ্জ্যাৎ। কথম্? সর্ব্ববিষয়েভ্য উপসংহৃত্য একাগ্রং মনঃ কৃত্বা যতচিত্তেন্দ্রিয়ক্রিয়ঃ চিত্তং চ ইন্দ্রিয়াণি চ চিত্তেন্দ্রিয়াণি তেষাং ক্রিয়াঃ সংযতা যস্য স যতচিত্তেন্দ্রিয়ক্রিয়ঃ। সঃ, কিমর্থং যোগং যুঞ্জ্যাৎ ইত্যাহ—আত্মবিশুদ্ধয়ে অন্তঃকরণস্য বিশুদ্ধ্যর্থমিত্যেতৎ॥ ১১।১২

আনন্দগিরিটীকা। যোগং যোগাঙ্গানি চোপদিশ্য উত্তরসন্দর্ভস্য তাৎপর্য্যমাহ—অথেতি। যোগস্বরূপকতিপয়তদঙ্গপ্রদর্শনানন্তর্য্যমথশব্দার্থঃ। বিহারাদীনামিত্যাদিশব্দেন যথোক্তাসনাদিগতাবান্তরভেদগ্রহণম্ তৎফলাদি চেত্যাদিশব্দেন যোগফলং সম্যগ্‌জ্ঞানঞ্চ তৎফলং কৈবল্যং ততো ভ্রষ্টস্যাত্যন্তিকাবিনষ্টত্বমিত্যাদি গৃহ্যতে। এবং সমুদায়তাৎপর্য্যে দর্শিতে কিমাসীনঃ শয়ানস্তিষ্ঠন্ গচ্ছন্ কুর্ব্বন্ বা যুঞ্জীতেত্যপেক্ষায়ামনন্তরশ্লোকতাৎপর্য্যমাহ—তত্রেতি। নির্দ্ধারণে সপ্তমী। প্রথমং যোগানুষ্ঠানস্য প্রধানমাসীনঃ সম্ভবাদিতি ন্যায়াদিতি যাবৎ। বিবিক্তত্বং দ্বেধা বিভজতে—স্বভাবতইতি। আসনস্যাস্থৈর্য্যে তত্রোপবিশ্য যোগমনুতিষ্ঠতঃ সমাধানাযোগাৎ যোগাসিদ্ধিরিত্যভিসন্ধায় বিশিনষ্টি—অচলনমিতি। আস্যতেঽস্মিন্নিতি ব্যুৎপত্তিমনুসৃত্যাহ—আসনমিতি। আত্মনইতি পরকীয়াসনব্যুদাসার্থং পতনভয়পরিহারার্থং নাত্যুচ্চমিত্যুক্তং, নাপ্যতিনীচমিতি ভূতলপাষাণাদি সংশ্লেষে বাতক্ষোভাগ্নিমান্দ্যাদিসম্ভাবিতদোষনিরাসার্থং, চৈলং বস্ত্রমজিনং চর্ম্ম পশূনাং তচ্চ মৃগস্য কুশা দর্ভাস্তে চোত্তরে যস্মিন্ পরিষ্টাদারভ্য তত্তথোক্তম্। প্রথমং চৈলং ততোঽজিনং ততশ্চ কুশাইতি প্রতিপন্নপাঠক্রমমতিক্রম্যাদৌ কুশাস্ততোজিনং ততশ্চৈলমিতি ক্রমং বিবক্ষিত্বাহ—বিপরীতোঽত্রেতি। যথোক্তমাসনং সম্পাদ্য কিং কর্ত্তব্যমিতি প্রশ্নপূর্ব্বকং কর্ত্তব্যং তন্নির্দ্দিশতি—প্রতিষ্ঠাপ্যেতি। যোগং যুঞ্জানস্যেতিকর্ত্তব্যতাকলাপং পৃচ্ছতি—কথমিতি। সর্ব্বেভ্যো বিষয়েভ্যঃ সকাশাৎ প্রত্যাহৃত্য মনসো যদেকস্মিন্নেব ধ্যেয়ে বিষয়ে সমাধানং, যচ্চিত্তস্যেন্দ্রিয়াণাঞ্চ বাহ্যক্রিয়াণাং সংযমনং তদুভয়ং কৃত্বা যোগমনুতিষ্ঠেদিত্যাহ—সর্ব্বেতি। আসনে যথোক্তে স্থিত্বা যথোক্তয়া রীত্যা যোগানুষ্ঠানস্য প্রশ্নপূর্ব্বকং ফলমাহ—স কিমর্থমিত্যাদিনা॥ ১১।১২

অনুবাদ। অনন্তর এক্ষণে যোগীর যোগের প্রতি সাধনস্বরূপ আসন

আহার ও বিহারাদির নিয়ম বলিতে হইবে এবং যোগারূঢ় ব্যক্তির লক্ষণ ও যোগ প্রাপ্তির ফলও বলিতে হইবে, এই জন্য আরম্ভ করা যাইতেছে। তাহার মধ্যে প্রথমে আসন [ কিপ্রকার ] তাহাই বলা যাইতেছে। শুচি ( অর্থাৎ ) স্বভাবতঃ অথবা গোময়াদি লেপরূপ সংস্কার দ্বারা বিশুদ্ধ দেশে ( অর্থাৎ ) স্থানে, স্থির অচল নিজের আসন সংস্থাপিত করিয়া ; [ সেই আসনের বিশেষণ দেওয়া হইতেছে ] 'নাত্যুচ্ছ্রিত' অতীব উন্নত নহে এবং নাতিনীচ ( অর্থাৎ ) অত্যন্ত নিম্নও নহে 'চৈলাজিনকুশোত্তর' অর্থাৎ প্রথমে কুশাসন, তাহার উপর মৃগচর্ম্ম এবং তাহার উপর চেল বস্ত্র [ পাতিয়া আসন করিতে হইবে ]। 'চেলাজিন কুশোত্তর' এই পদটিতে যে প্রকার পাঠের ক্রম আছে, এখানে কিন্তু তাহার বিপরীত ক্রমই গ্রহণ করিতে হইবে [ পাঠক্রমানুসারে প্রথমে চৈল বস্ত্র, তাহার উপর চর্ম্ম ও তাহার উপর কুশ, এই প্রকার অর্থ হইলেও উহা গ্রহণ না করিয়া অগ্রে কুশ তদুপরি চর্ম্ম ও তদুপরি চৈল গ্রহণ করিতে হইবে, ইহারই নাম পাঠক্রম হইতে বিপরীত ক্রম ]। [ এইরূপ ] আসন স্থাপন করিয়া [ কি করিবে ? ], সেই আসনে উপবেশন করিয়া যোগের অনুষ্ঠান করিবে। কি প্রকারে ? সকল বিষয় হইতে উপসংহৃত করিয়া চিত্তের একাগ্রতা করিবে [ এবং ] যতচিত্তেন্দ্রিয়-ক্রিয় [ হইবে ] ; চিত্ত ও ইন্দ্রিয়সমূহ [ এই অর্থে ] চিত্তেন্দ্রিয় [ এই পদটি ব্যবহৃত হইয়াছে ]। সেই চিত্ত ও ইন্দ্রিয় নিচয়ের ক্রিয়া সকলকে যে সংযত করিয়াছে, সে যতচিত্তেন্দ্রিয়ক্রিয়। সে কি ফললাভের জন্য এই প্রকার যোগের অনুষ্ঠান করিবে ? তাহাই বলিতেছেন,—আত্মবিশুদ্ধির জন্য অর্থাৎ অন্তঃকরণের বিশুদ্ধিরূপ ফলের জন্য ; ইহাই তাৎপর্য্য ॥ ১১।১২

সমং কায়শিরোগ্রীবং ধারয়ন্নচলং স্থিরঃ।
সংপ্রেক্ষ্য নাসিকাগ্রং স্বং দিশশ্চানবলোকয়ন্ ॥ ১৩

**অন্বয়।** কায়শিরোগ্রীবং সমং [ তথা ] অচলং ধারয়ন্ স্বং নাসিকাগ্রং সংপ্রেক্ষ্য দিশঃ অনবলোকয়ন্ চ ॥ ১৩

**অনুবাদ।** দেহ মস্তক ও গ্রীবাকে সমভাবে এবং নিশ্চলভাবে ধারণ করিবে এবং দিক্ সকলের প্রতি দৃষ্টি নিক্ষেপ না করিয়া নিজের নাসিকাগ্রে স্থির দৃষ্টি বিন্যাস পূর্ব্বক [ যোগ করিবে ] ॥ ১৩

**ভাষ্য।** বাহ্যমাসনমুক্তম্ অধুনা শরীরধারণং কথমিত্যুচ্যতে,—সমং

কায়শিরোগ্রীবং কায়শ্চ শিরশ্চ গ্রীবাচ কায়শিরোগ্রীবং তৎ সমং ধারয়ন্ অচলং চ সমং ধারয়তঃ চলনং সম্ভবতি অতো বিশিনষ্টি অচলমিতি। স্থিরঃ স্থিরোভূত্বা ইত্যর্থঃ। স্বং নাসিকাগ্রং সংপ্রেক্ষ্য সম্যক্‌প্রেক্ষণং দর্শনং কৃত্বে-বেতি ইবশব্দোলুপ্তো দ্রষ্টব্যঃ। নহি স্বনাসিকাগ্রসংপ্রেক্ষণমিহ বিধিৎসিতং, কিং তর্হি, চক্ষুষোর্দৃষ্টিসন্নিপাতঃ। স চান্তঃকরণসমাধানাপেক্ষো বিবক্ষিতঃ। স্বনাসিকাগ্রসংপ্রেক্ষণমেব চেদ্‌বিবক্ষিতং মনস্তত্রৈব সমাধীয়েত নাত্মনি। আত্মনি হি মনসঃ সমাধানং বক্ষ্যতি আত্মসংস্থং মনঃ কৃত্বেতি। তস্মাদিবশব্দ-লোপেন অক্ষোর্দৃষ্টিসন্নিপাতএব সংপ্রেক্ষ্য ইত্যুচ্যতে। দিশশ্চানবলোকয়ন্ দিশাং চাবলোকনমন্তরা অকুর্ব্বন্ ইত্যর্থঃ॥ ১৩

আনন্দগিরিটীকা। উক্তমনুষ্ঠানমন্তরশ্লোকস্য পুনরুক্তমর্থমাহ—বাহ্য-মিতি। সমত্বমৃজুত্বং কায়ঃ শরীরমধ্যম্। অচলমিতি বিশেষণমবতার্য্য তস্য তাৎপর্য্যমাহ—সমমিতি। কার্য্যকরণয়োর্ব্বিষয়পারবশ্যশূন্যত্বমচলত্বং স্থৈর্য্যম্। কিমিতি ইবশব্দলোপোঽত্র কল্প্যতে স্বনাসিকাগ্রসংপ্রেক্ষণমেব যোগাঙ্গত্বেনাত্র বিধিৎসিতং কিং ন স্যাদিত্যাশঙ্ক্যাহ—ন হীতি। তর্হি কিমত্র বিবক্ষিতমিতি প্রশ্নপূর্ব্বকমাহ—কিং তর্হীতি। দৃষ্টিসন্নিপাতো দৃষ্টেশ্চক্ষুষো রূপাদিবিষয়প্রবৃত্তি-রাহিত্যম্। কথমসাবনায়াসেন সিধ্যতি তত্রাহ—সচেতি। সমাধানস্য প্রাধান্যে-নাত্র বিবক্ষিতত্বাৎ দৃষ্টের্ব্বহির্ব্বিষয়ত্বেন তদঙ্গপ্রসঙ্গাৎ তস্যা বিষয়েভ্যো ব্যাবৃত্ত্যা-ন্তরেব সন্নিপাতো বিবক্ষিতো ভাতীত্যর্থঃ। তথাপি কথং স্বনাসিকাগ্রসংপ্রেক্ষণমত্র শ্রুতমবিবক্ষিতমিত্যাশঙ্ক্যাহ—স্বনাসিকেতি। তত্রৈব মনঃসমাধানে কা হানি-রিত্যাশঙ্ক্য বাক্যশেষবিরোধান্মৈবমিত্যাহ—আত্মনি হীতি। কিং তর্হি সংপ্রেক্ষ্যেত্যাদৌ বিবক্ষিতমিত্যাশঙ্ক্যাহ—তস্মাদিতি। দক্ষিণোত্তরচক্ষুষোর্যা দৃষ্টিস্তস্যা বাহ্যাদ্‌বিষয়াদ্‌বৈমুখ্যেনান্তরেব সন্নিপতনমত্র স্বকীয়ং নাসিকাগ্রং নাসি-কাস্থং সংপ্রেক্ষ্যেতি বিবক্ষিতমিত্যর্থঃ। তত্রৈবোত্তরমপি বিশেষণমনুকূলমিত্যাহ—দিশশ্চেতি। অনবলোকয়ন্নাসীতেত্যুত্তরত্র সম্বন্ধঃ। অন্তরান্তরা দিশামবলোকন-মপি যোগপ্রতিবন্ধকমিতি তৎপ্রতিষেধঃ॥ ১৩

অনুবাদ। বাহ্য আসন বলা হইয়াছে, এক্ষণে কি প্রকারে শরীরকে ধারণ করিবে, তাহাই বলা হইতেছে। দেহ, মস্তক ও গ্রীবাকে সমভাবে ও নিশ্চলভাবে ধারণপূর্ব্বক, সমভাবে ধারণ করিলেও কম্পের সম্ভাবনা আছে; এই জন্য বিশেষ করিয়া বলিতেছেন যে, নিশ্চলভাবে [ ধারণ পূর্ব্বক ], স্বয়ং স্থির হইয়া ইহাই, তাৎপর্য্যার্থ। এবং নিজের নাসিকার অগ্রভাগকে যেন

সম্যক্ প্রকারে দর্শন করিয়া [ এখানে যেন এই অর্থে প্রযুক্ত ইব শব্দটি নাই বলিয়া, তাহার লোপ হইয়াছে, ইহা বুঝিতে হইবে ], কারণ এই স্থলে নিজ নাসিকাগ্রের সম্যক্‌দর্শন বিধান করিবার অভিলাষ [ ভগবানের ] ছিল না ; তবে কি ? [ বিধান করিয়াছেন ? ] নাসিকাগ্রে চক্ষুর্দ্বয়ের দৃষ্টির সংনিপাত [ এই স্থলে বিহিত হইয়াছে ] ; তাহাও চিত্তের যাহাতে একাগ্রতা হইতে পারে, তাহার জন্যই বিবক্ষিত হইয়াছে। নিজের নাসিকাগ্রের প্রতি সম্যগ্‌দর্শনই যদি এই স্থলে বিবক্ষিত হইত, তাহা হইলে, মনও সেই খানেই সমাহিত হইত, আত্মাতে সমাহিত হইতে পারিত না। "আত্মসংস্থং মনঃ কৃত্বা" ( মনকে আত্মাতে সমাহিত করিয়া ) ইত্যাদি শ্লোকে কিন্তু, আত্মাতেই মনের সমাধান করিতে হইবে, ইহা পরে বলিবেন ; সেই কারণে, এই স্থলে ইব শব্দের লোপ দ্বারা নয়নের দৃষ্টিসন্নিপাত ( নাসিকার অগ্রভাগে বাহ্য নয়ন ব্যাপারের স্থিরতা সম্পাদনই ) 'সংপ্রেক্ষণ করিয়া' এই শব্দের অর্থ [ বুঝিতে হইবে ] এবং দিক্ সকলকে না দেখিয়া ( অর্থাৎ ) সমাধিকালের মধ্যে বাহিরের দিকে দৃষ্টিপাত না করিয়া [ যোগ করিবে ], ইহাই তাৎপর্য্য ॥ ১৩

প্রশান্তাত্মা বিগতভীর্ব্রহ্মচারিব্রতে স্থিতঃ।
মনঃ সংযম্য মচ্চিত্তো যুক্ত আসীত মৎপরঃ ॥ ১৪

অন্বয়। প্রশান্তাত্মা বিগতভীঃ ব্রহ্মচারিব্রতে স্থিতঃ মচ্চিত্তঃ মৎপরঃ যুক্তঃ [ সন্ ] মনঃ সংযম্য আসীত ॥ ১৪

অনুবাদ। প্রশান্তচিত্ত, ভয়রহিত, গুরুশুশ্রূষা প্রভৃতি ব্রহ্মচারি-ব্রতে রত, মচ্চিন্তানিরত এবং মৎপরায়ণ হইয়া মনের সংযম পূর্ব্বক উপবেশন করিয়া থাকিবে ॥ ১৪

ভাষ্য। কিঞ্চ। প্রশান্তাত্মা প্রকর্ষেণ শান্ত আত্মা অন্তঃকরণং যস্য সোঽয়ং প্রশান্তাত্মা, বিগতভীর্বিগতভয়ঃ, ব্রহ্মচারিব্রতে স্থিতঃ ব্রহ্মচারিণো ব্রতং ব্রহ্মচর্য্যং গুরুশুশ্রূষাভিক্ষাভুক্ত্যাদি, তস্মিন্ স্থিতঃ তদনুষ্ঠাতা ভবেদিত্যর্থঃ। কিঞ্চ মনঃ সংযম্য মনসঃ বৃত্তীরুপসংহৃত্য ইত্যেতৎ। মচ্চিত্তঃ ময়ি পরমেশ্বরে চিত্তং যস্য সোঽয়ং মচ্চিত্তঃ, যুক্তঃ সমাহিতঃ সন্ আসীত উপবিশেৎ ; মৎপরঃ অহং পরো যস্য সোঽয়ং মৎপরঃ। ভবতি, কশ্চিৎ রাগী স্ত্রীচিত্তঃ নতু স্ত্রিয়মেব পরত্বেন গৃহ্লাতি, কিং তর্হি রাজানং মহাদেবং বা অয়ং তু মচ্চিত্তো মৎপরশ্চ ॥ ১৪

আনন্দগিরিটীকা। যোগং যুঞ্জানস্য বিশেষণান্তরাণি দর্শয়তি—কিঞ্চেতি।

অন্তঃকরণস্য প্রশান্তিঃ রাগদ্বেষাদিদোষরাহিত্যং, তস্যাশ্চ প্রকর্ষো রাগাদিহেতো-রপি নিবৃত্তিঃ। বিগতভয়ত্বং সর্ব্বকর্ম্মপরিত্যাগে শাস্ত্রীয়নিশ্চয়বশান্নিঃসন্দিগ্ধবুদ্ধিত্বম্, ভিক্ষাভুক্ত্যাদীত্যাদিশব্দেন ত্রিষবণ-স্নানশৌচাচমনাদি গৃহ্যতে। বিশেষণান্তরমাহ—কিঞ্চেতি। উপসংহৃত্য যোগনিষ্ঠো ভবেদিতি শেষঃ। মনোবৃত্ত্যুপসংহারে ধ্যানমপি ন সিধ্যেৎ তস্য তদ্বৃত্ত্যাবৃত্তিরূপত্বাৎ ইত্যাশঙ্ক্যাহ—মচ্চিত্তইতি। বিষয়ান্তরবিষয়মনোবৃত্ত্যুপসংহারেণ আত্মন্যেব তন্নিয়মনান্ন ধ্যানানুপপত্তিরিত্যর্থঃ। মচ্চিত্তত্বে নৈব মৎপরত্বসিদ্ধত্বাৎ মৎপরইতি পৃথগ্ বিশেষণমনর্থকমিত্যাশঙ্ক্যাহ—ভবতীতি। অন্তঃকরণশুদ্ধির্যোগস্যাবান্তরফলম্॥ ১৪

অনুবাদ। আরও [ যোগীর বিশেষণ বর্ণিত হইতেছে ], "প্রশান্তাত্মা" আত্মা ( অর্থাৎ ) অন্তঃকরণ, যাঁহার প্রকৃষ্টরূপে শান্ত হইয়াছে, সেই যোগীই প্রশান্তাত্মা ; "বিগতভী" ভয়শূন্য ; "ব্রহ্মচারিব্রতে স্থিত" ব্রহ্মচারিব্রত ব্রহ্মচর্য্য ( অর্থাৎ ) গুরুশুশ্রূষা এবং ভিক্ষাভোজনাদি ; তাহারই অনুষ্ঠানকারী হইবে, ইহাই অর্থ। আরও মনের সংযম-করিয়া ( অর্থাৎ ) বাহ্য বিষয়ে মনের বৃত্তি সমূহের উপসংহার করিয়া, ইহাই তাৎপর্য্য ; আমি পরমেশ্বর ; আমার প্রতি যাঁহার চিত্ত [ সংনিবিষ্ট হয় ], তাঁহারই নাম মচ্চিত্ত ; এই প্রকার সমাধিনিরত হইয়া উপবেশন করিবে। আমিই যাঁহার পরম [ গতি ], তাঁহাকে মৎপর কহা যায়। কোন আসক্ত ব্যক্তি স্ত্রীচিত্ত হয় বটে ; কিন্তু একেবারে স্ত্রীকেই পরম বলিয়া গ্রহণ করে না, কি তবে ? রাজা অথবা মহাদেবকে পরম বলিয়া আশ্রয় করিয়া থাকে ; এই যোগী কিন্তু মচ্চিত্ত এবং মৎপর হইবেন॥ ১৪

যুঞ্জন্নেবং সদাত্মানং যোগী নিয়তমানসঃ।
শান্তিং নির্ব্বাণপরমাং মৎসংস্থামধিগচ্ছতি॥ ১৫

অন্বয়। এবং ( উক্তপ্রকারেণ ) নিয়তমানসঃ [ সন্ ] সদা আত্মানং যুঞ্জন্ যোগী মৎসংস্থাং নির্ব্বাণপরমাং শান্তিং সমধিগচ্ছতি॥ ১৫

অনুবাদ। এই প্রকারে সংযতচেতা হইয়া যোগী সর্ব্বদা আত্মবিষয়ে সমাধি করিলে, আমার অধীন যে মোক্ষপর্য্যবসানরূপ শান্তি, তাহা লাভ করিতে সমর্থ হন॥ ১৫

ভাষ্য। অথেদানীং যোগফলমুচ্যতে। যুঞ্জন্ সমাধানং কুর্ব্বন্ এবং যথোক্তেন বিধানেন সদা আত্মানং যোগী নিয়তমানসঃ নিয়তং সংযতং মানসং মনো যস্য সোঽয়ং নিয়তমানসঃ, শান্তিম্ উপরতিং নির্ব্বাণপরমাং নির্ব্বাণং

মোক্ষস্তৎ পরমা নিষ্ঠা যস্যাঃ শান্তেঃ সা নির্ব্বাণপরমা, তাং নির্ব্বাণপরমাং মৎসংস্থাং মদধীনাম্ অভিগচ্ছতি প্রাপ্নোতি ॥ ১৫

আনন্দগিরিটীকা। সংপ্রতি পরমফলকথনপরত্বেন অনন্তরশ্লোকমাদত্তে—অথেতি। যোগস্বরূপং তদঙ্গমাসনমপি তৎকর্ত্তৃবিশেষণমিত্যস্যার্থস্য প্রকথনানন্তরমিত্যর্থশব্দার্থঃ। আত্মানং যুঞ্জন্নিতি সম্বন্ধঃ। আত্মশব্দো মনোবিষয়ঃ। যথোক্তো বিধিরাসনাদিঃ। উক্তবিশেষণত্রয়দ্যোতনার্থং সদেত্যুক্তম্, যোগী ধ্যায়ী সংন্যাসীত্যর্থঃ। মনঃসংযমস্য যোগং প্রত্যসাধারণত্বং দর্শয়তি—নিয়তেতি। শান্তিশব্দিতোপরতেঃ সর্ব্বসংসারনিবৃত্তিপর্য্যবসায়িত্বং মত্বা বিশিনষ্টি—নির্ব্বাণেতি। যথোক্তায়া মুক্তের্ব্রহ্মস্বরূপাবস্থানাদনর্থান্তরত্বমাহ—মৎ-সংস্থামিতি। মদধীনাং মদাত্মিকামিত্যর্থঃ ॥ ১৫

অনুবাদ। অনন্তর এইক্ষণে যোগের ফল বলা যাইতেছে,—এই প্রকার যথোক্তবিধানে "নিয়তমানস" সংযতচিত্ত [ হইয়া ] সর্ব্বদা আত্মার যোগ ( অর্থাৎ ) সমাধান করিতে করিতে যোগী আমারই অধীন যে নির্ব্বাণপরমা শান্তি, তাহাকে ( অর্থাৎ ) উপরতিকে লাভ করিয়া থাকেন। "নির্ব্বাণপরমা" [ ইহার অর্থ ] নির্ব্বাণ শব্দের অর্থ মোক্ষ, তাহাই যাহার শেষ সীমা, তাহারই নাম নির্ব্বাণপরমা শান্তি ॥ ১৫

নাত্যশ্নতস্তু যোগোঽস্তি ন চৈকান্তমনশ্নতঃ।
ন চাতিস্বপ্নশীলস্য জাগ্রতো নৈব চার্জ্জুন ॥ ১৬

অন্বয়। অতি ( বহুতরম্ ) অশ্নতঃ ( ভক্ষয়তঃ ) ন যোগঃ অস্তি [ তথা ] একান্তং ( নৈরন্তর্য্যেণ ) অনশ্নতঃ (অভুঞ্জানস্য) [ ন যোগঃ অস্তি ], অতিস্বপ্নশীলস্য [ তথা ] অতিজাগ্রতঃ [ ন যোগোঽস্তি ] হে অর্জ্জুন ॥ ১৬

অনুবাদ। হে অর্জ্জুন! যে অতিশয় ভোজন করে, তাহার যোগ হয় না; যে একেবারে ভোজন করে না; তাহারও যোগ হয় না, যে অতিশয় নিদ্রালু তাহারও যোগ হয় না এবং যে অতিশয় জাগরণ করে, তাহারও যোগ হয় না ॥ ১৬

ভাষ্য। ইদানীং যোগিন আহারাদিনিয়ম উচ্যতে। নাত্যশ্নতঃ আত্মসংমিতমন্নপরিমাণমতীত্য অশ্নতঃ অত্যশ্নতঃ ন যোগোঽস্তি। নচৈকান্তমনশ্নতঃ যোগোঽস্তি। "যদ্ উ হ বা আত্মসংমিতমন্নং তদবতি তন্ন হিনস্তি যদ্ভূয়ো হিনস্তি তৎ যৎ কনীয়ো ন তদবতি" ইতি শ্রুতেঃ। তস্মাদ্ যোগী নাত্মসংমিতাদন্নাদ-

ধিকং ন্যূনং বাশ্নীয়াৎ। অথবা যোগিনো যোগশাস্ত্রে পরিপঠিতাদন্নপরিমাণাদতি-মাত্রমশ্নতো যোগো নাস্তি। উক্তং হি—

"অর্দ্ধমশনস্য সব্যঞ্জনস্য তৃতীয়মুদকস্য তু।

বায়োঃ সঞ্চরণার্থন্তু চতুর্থমবশেষয়েৎ॥"—ইত্যাদি পরিমাণম্।

তথা ন চাতিস্বপ্নশীলস্য যোগো ভবতি, নৈব চাতিমাত্রং জাগ্রতো যোগো ভবতি চ অর্জ্জুন ॥ ১৬

**আনন্দগিরিটীকা।** আহারাদীত্যাদিশব্দেন বিহারজাগরিতাদি চোচ্যতে, আত্মসংমিতমন্নপরিমাণমষ্টগ্রাসাদি আহারনিয়মে শতপথশ্রুতিং প্রমাণয়তি—যদু হ বা ইতি। তদন্নং ভুজ্যমানং যদ্ হ বা ইতি প্রসিদ্ধ্যা শ্রুত্যানূদিতমবতি অনুষ্ঠান-যোগ্যতামাপাদ্যানুষ্ঠানদ্বারেণ ভোক্তারং রক্ষতি ন পুনস্তদন্নমজ্ঞানর্থায় ভবতীত্যর্থঃ। যৎ পুনরাত্মসংমিতাদ্ ভূয়োঽধিকতরং শাস্ত্রমতিক্রম্য ভুজ্যতে তদাত্মানং হিনস্তি ভোক্তূরনর্থায় ভবতি। যচ্চান্নং কনীয়োঽল্পতরং শাস্ত্রনিশ্চয়াভাবাদদ্যতে তদন্নম্ অনুষ্ঠানযোগ্যতাদিদ্বারা ন রক্ষিতুং ক্ষমতে। তস্মাদত্যধিকমত্যল্পঞ্চান্নং ভোগমাকাঙ্ক্ষতা ত্যাজ্যমিত্যর্থঃ। শ্রুতিসিদ্ধমর্থং নিগময়তি—তস্মাদিতি। নেত্যাদের্ব্ব্যাখ্যানান্তরমাহ—অথ বেতি। কিং তদন্নপরিমাণং যোগশাস্ত্রোক্তং যদধিকং ন্যূনং বা অভ্যবহরতো যোগানুপপত্তিরিত্যাশঙ্ক্যাহ—উক্তং হীতি।

"পূরয়েদশনেনার্দ্ধং তৃতীয়মুদকেন তু। বায়োঃ সঞ্চরণার্থায় চতুর্থমবশেষয়েৎ।" ইতি বাক্যমাদিশব্দার্থঃ। যথা * অত্যন্তমশ্নতোঽনশ্নতশ্চ যোগো ন সম্ভবতি তথা অত্যন্তং স্বপতো জাগ্রতশ্চ ন যোগঃ সম্ভবতীত্যাহ—তথেতি ॥ ১৬

**অনুবাদ।** এইক্ষণে যোগীর আহারাদির নিয়ম বলা হইতেছে; "অতিশয় অশনকারীর" অর্থাৎ আত্মপরিমিত অন্নপরিমাণ হইতে অধিক ভক্ষণকারীর যোগ হয় না। একান্ততঃ অনশনকারীরও যোগ হয় না; শ্রুতি প্রমাণের দ্বারা ইহা জানিতে পারা যায়। কারণ শ্রুতিতে কথিত হইয়াছে যে, যাহা আত্মপরিমিত অন্ন, তাহাই [শরীর] রক্ষার প্রতি হেতু, তাহা [শরীরের] কোন হানি করে না; যাহা পরিমাণের অধিক, তাহা [শরীরের] হানি করে এবং যাহা পরিমিত হইতে অল্প তাহা শরীর রক্ষা করিতে পারে না। সেই কারণে যোগী আত্মসংমিত অন্ন হইতে অধিক বা ন্যূন অন্ন ভক্ষণ করিবেন

* নাত্যন্তমশ্নতোঽনশ্নতশ্চেতি পাঠঃ প্রায়েণ সর্ব্বেষ্বেব গ্রন্থেষু দৃশ্যতে। পাঠোঽয়ং প্রামাদিক এব।

না। অথবা যোগশাস্ত্রে যোগীর পক্ষে যেরূপ অন্নের পরিমাণ উক্ত হইয়াছে, তাহা হইতে অতিমাত্র ভক্ষণকারীর যোগ হয় না [এই প্রকারই এইস্থলে তাৎপর্য্য বর্ণন করিতে হইবে]; কারণ যোগশাস্ত্রে অন্ন পরিমাণ সম্বন্ধে এইরূপ উক্ত হইয়াছে যে, অর্দ্ধভাগ ব্যঞ্জন সহিত অন্নের দ্বারা [পূর্ণ করিবে], তৃতীয় ভাগ জলের [দ্বারা পূর্ণ করিবে] এবং বায়ুসঞ্চরণের জন্য চতুর্থ ভাগ অবশিষ্ট রাখিবে। আর অতিশয় নিদ্রাপর ব্যক্তির যোগ হয় না এবং অতিমাত্র জাগরণ-কারীরও যোগ হয় না ॥ ১৬

যুক্তাহারবিহারস্য যুক্তচেষ্টস্য কর্ম্মসু।
যুক্তস্বপ্নাববোধস্য যোগো ভবতি দুঃখহা ॥ ১৭

অন্বয়। যুক্তাহারবিহারস্য কর্ম্মসু যুক্তচেষ্টস্য যুক্তস্বপ্নাববোধস্য [যোগিনঃ] যোগঃ দুঃখহা ভবতি ॥ ১৭

অনুবাদ। যাঁহার আহার ও ভ্রমণ নিয়ত-পরিমাণ, যাঁহার বিহিত কর্ম্মে চেষ্টা নিয়ত-পরিমাণ, এবং যাঁহার নিদ্রা ও জাগরণ নিয়ত কালে হয়, সেই যোগীর যোগই দুঃখহর হইয়া থাকে ॥ ১৭

ভাষ্য। কথং পুনর্যোগো ভবতীত্যুচ্যতে—যুক্তাহারবিহারস্য আহ্রিয়ত ইত্যাহারঃ অন্নম্, বিহরণং বিহারঃ পাদক্রমঃ তৌ যুক্তৌ নিয়তপরিমাণৌ যস্য, তথা যুক্তচেষ্টস্য যুক্তা নিয়তা চেষ্টা যস্য কর্ম্মসু, তথা যুক্তস্বপ্নাববোধস্য যুক্তৌ স্বপ্নশ্চ অববোধশ্চ তৌ নিয়তকালৌ যস্য তস্য যুক্তাহারবিহারস্য যুক্তচেষ্টস্য কর্ম্মসু যুক্তস্বপ্নাববোধস্য যোগিনো যোগো ভবতি দুঃখহা দুঃখানি সর্ব্বাণি হন্তীতি দুঃখহা সর্ব্বসংসারদুঃখক্ষয়কৃদ্‌যোগো ভবতীত্যর্থঃ ॥ ১৭

আনন্দগিরিটীকা। আহারনিদ্রাদিনিয়ম-বিরহিণো যোগব্যতিরেকমুক্ত্বা তন্নিয়মবতো যোগান্বয়ং ব্যাচষ্টে—কথং পুনরিত্যাদিনা। অন্নস্য নিয়তত্বমর্দ্ধম-শনস্যেত্যাদি, বিহারস্য নিয়তত্বং যোজনান্ন পরং গচ্ছেদিত্যাদি, কর্ম্মসু চেষ্টায়া নিয়তত্বং বাঙনিয়মাদি, রাত্রৌ প্রথমতো দশঘটিকাপরিমিতে কালে জাগরণং, মধ্যতঃ স্বপনং, পুনরপি দশঘটিকাপরিমিতে জাগরণমিতি স্বপ্নাববোধয়োর্নিয়ত-কালত্বম্ এবং প্রবর্তমানস্য যোগিনো ভবতি। যোগস্য ফলমাহ—দুঃখহেতি। সর্ব্বাণীত্যাধ্যাত্মিকাদিভেদভিন্নানীত্যর্থঃ। যথোক্তযোগমন্তরেণাপি স্বপ্নাদৌ দুঃখ-নিবৃত্তিরস্তীতি বিশিনষ্টি—সর্ব্বেতি। বিশুদ্ধবিজ্ঞানদ্বারেতি শেষঃ ॥ ১৭

অনুবাদ। কি প্রকারে যোগ হয় তাহাই বলা যাইতেছে; "যুক্তাহার-

বিহার" যাহা আহৃত ( অর্থাৎ ভক্ষিত হয় ) তাহার নাম আহার, অন্নই [ আহার-শব্দের অর্থ ]; বিহার শব্দের অর্থ বিহরণ ( অর্থাৎ ) পাদবিক্ষেপ এই দুইটি বস্তু যাঁহার যুক্ত অর্থাৎ নিয়তপরিমাণ হয় [ তিনি যুক্তাহারবিহার ]; কর্ম্মে "যুক্তচেষ্ট" যুক্ত ( অর্থাৎ ) নিয়ত যাঁহার চেষ্টা [ তিনি যুক্তচেষ্ট ], "যুক্তস্বপ্নাববোধ" স্বপ্ন ( নিদ্রা ) অববোধ ( জাগরণ ), সেই স্বপ্ন ও অববোধ যাঁহার যুক্ত ( অর্থাৎ ) নিয়তকালভাবী হয় [ তাঁহার নাম যুক্তস্বপ্নাববোধ ]; সেই যুক্তাহার-বিহার, কর্ম্মনিচয়ে যুক্ত-চেষ্ট এবং যুক্তস্বপ্নাবোধ যোগীর পক্ষে যোগ দুঃখহা হয়; সকল প্রকার দুঃখকে যে হনন করে, তাহারই নাম দুঃখহা [ অর্থাৎ তাঁহারই ] যোগ সংসার-দুঃখের ক্ষয়কারী হয় ॥ ১৭

যদা বিনিয়তং চিত্তমাত্মন্যেবাবতিষ্ঠতে।
নিঃস্পৃহঃ সর্ব্বকামেভ্যো যুক্ত ইত্যুচ্যতে তদা ॥ ১৮

অন্বয়। যদা [ যোগিনঃ ] বিনিয়তং চিত্তম্ আত্মনি এব অবতিষ্ঠতে, [ যদা ] চ [ যোগী ] সর্ব্বকামেভ্যঃ নিঃস্পৃহঃ [ ভবতি ] তদা [ সঃ ] যুক্তঃ ইত্যুচ্যতে ॥ ১৮

অনুবাদ। যে কালে যোগীর সংযত চিত্ত নিজের আত্মাতেই স্থিতি লাভ করে, এবং যে সময় যোগী সর্ব্বপ্রকার কাম হইতে নিঃস্পৃহ হয়, সেই কালে তাঁহাকে যুক্ত বলা যায় ॥ ১৮

ভাষ্য। অথাধুনা কদা যুক্তো ভবতীত্যুচ্যতে—যদা বিনিয়তং বিশেষেণ নিয়তং সংযতমেকাগ্রতামাপন্নং চিত্তং হিত্বা বাহ্যচিন্তামাত্মন্যেব কেবলে অবতিষ্ঠতে স্বাত্মনি স্থিতিং লভত ইত্যর্থঃ। নিঃস্পৃহঃ সর্ব্বকামেভ্যঃ নির্গতা দৃষ্টাদৃষ্টবিষয়েভ্যঃ স্পৃহা তৃষ্ণা যস্য যোগিনঃ স যুক্তঃ সমাহিত ইত্যুচ্যতে তদা তস্মিন্ কালে ॥ ১৮

আনন্দগিরিটীকা। সফলস্য সাঙ্গস্য যোগস্যোক্ত্যনন্তরং যদাহীত্যাদাবুক্তকালানুবাদেন যুক্তং লক্ষয়িতুমনন্তরশ্লোকপ্রবৃত্তিং দর্শয়তি—অথাধুনেতি। বিশেষেণ সংযতত্বমেব সংক্ষিপতি—একাগ্রতামিতি। আত্মন্যেবেত্যেবকারার্থং কথয়তি—হিত্বেতি। কেবলত্বমদ্বিতীয়ত্বম্। তস্যাত্মস্থিতিং বিবৃণোতি—স্বাত্মনীতি। চিত্তস্য হি কল্পিতস্যাত্মৈব তত্ত্বং তৎ পুনরন্যতঃ সর্ব্বতো নিবারিতমধিষ্ঠানে নিমগ্নং তিষ্ঠতীতি ভাবঃ। তস্যামবস্থায়াং সর্ব্বেভ্যো বিষয়েভ্যো ব্যাবৃত্ততৃষ্ণো যুক্তো ব্যবহ্রিয়ত ইত্যাহ—নিঃস্পৃহ ইতি ॥ ১৮

অনুবাদ। অনন্তর এক্ষণে কোন্ সময়ে [ যোগী ] যুক্ত হয়, তাহা বলা হইতেছে; যে সময়ে বিনিয়ত (অর্থাৎ) বিশেষরূপে নিয়ত, সংযত, একাগ্রতাপন্ন চিত্ত, বাহ্য বিষয় পরিত্যাগ করিয়া, শুদ্ধ আত্মাতেই অবস্থিত হয় (অর্থাৎ) স্থিরতা লাভ করে; সকল কাম হইতে [ যে সময় যোগী ] নিঃস্পৃহ হন, ঐহিক ও পারলৌকিক বিষয় হইতে যাঁহার "স্পৃহা" তৃষ্ণা নির্গত হইয়াছে, সেই ব্যক্তিই সর্ব্বকাম হইতে নিঃস্পৃহ, সেই যোগী সেই সময়ে "যুক্ত" সমাহিত [ বলিয়া ] কথিত হন ॥ ১৮

যথা দীপো নিবাতস্থো নেঙ্গতে সোপমা স্মৃতা।
যোগিনো যতচিত্তস্য যুঞ্জতো যোগমাত্মনঃ ॥ ১৯

অন্বয়। নিবাতস্থঃ দীপঃ যথা ন ইঙ্গতে ( বিচলতি ) যতচিত্তস্য আত্মনঃ যোগং যুঞ্জতঃ যোগিনঃ সা উপমা স্মৃতা ॥ ১৯

অনুবাদ। নির্ব্বাতদেশে দীপ যেমন বিচলিত হয় না, প্রযতচিত্ত আত্মসমাধিপর যোগীর চিত্তের সেই [ নির্ব্বাতস্থ দীপের সহিত ] উপমা শাস্ত্রে স্মৃত হইয়া থাকে ॥ ১৯

ভাষ্য। তস্য যোগিনঃ সমাহিতং যচ্চিত্তং তস্যোপমা উচ্যতে। যথা দীপঃ প্রদীপঃ নিবাতস্থো নিবাতে বাতবর্জ্জিতে দেশে স্থিতো নেঙ্গতে ন চলতি, সোপমা উপমীয়তেঽনয়া ইত্যুপমা যোগজ্ঞৈশ্চিত্তপ্রচারদর্শিভিঃ স্মৃতা চিন্তিতা। যোগিনো যতচিত্তস্য সংযতান্তঃকরণস্য যুঞ্জতো যোগমনুতিষ্ঠতঃ আত্মনঃ সমাধিমনুতিষ্ঠত ইত্যর্থঃ ॥ ১৯

আনন্দগিরিটীকা। উপমা যোগিনশ্চিত্তস্থৈর্য্যস্যোদাহরণমিত্যর্থঃ। উপমাশব্দস্য প্রদীপবিষয়ত্বসিদ্ধ্যর্থং দর্শয়তি—উপমীয়ত ইতি। যোগিনো যথোক্তবিশেষণবতশ্চিত্তস্থৈর্য্যস্যেতি শেষঃ ॥ ১৯

অনুবাদ। যোগীর যে সমাহিত চিত্ত, তাহার উপমা বলা হইতেছে। নিবাত (অর্থাৎ) বায়ুবর্জ্জিত দেশে অবস্থিত দীপ, যেমন বিচলিত হয় না, তাহাই উপমাস্বরূপে, যোগজ্ঞ (অর্থাৎ) চিত্তপ্রচারদর্শিগণ কর্ত্তৃক স্মৃত (অর্থাৎ) চিন্তিত হইয়া থাকে; যাহার দ্বারা উপমিত হয়, তাহাই এ স্থলে উপমা শব্দের অর্থ। [ উপমেয় কি? তাহাই প্রদর্শন করা হইতেছে যে ] যতচিত্ত, (অর্থাৎ) সংযতান্তঃকরণ এবং আত্মার সমাধির অনুষ্ঠাতা যোগীর [ চিত্তই উপমেয় ইহাই তাৎপর্য্য ] ॥ ১৯

যত্রোপরমতে চিত্তং নিরুদ্ধং যোগসেবয়া।
যত্র চৈবাত্মনাত্মানং পশ্যন্নাত্মনি তুষ্যতি ॥ ২০

অন্বয়। যোগসেবয়া নিরুদ্ধং চিত্তং যত্র উপরমতে, যত্র আত্মনি আত্মানম্ আত্মনা পশ্যন্ তুষ্যতি এব ॥ ২০

অনুবাদ। যোগ সেবা দ্বারা নিরুদ্ধ চিত্ত যে অবস্থায় উপরতি (অর্থাৎ বিষয় সমূহ হইলে নিবৃত্তি) লাভ করে এবং যে অবস্থায় আত্মাকে আপনিই দর্শন করিয়া যোগী আত্মাতেই সন্তুষ্ট হন ॥ ২০

ভাষ্য। এবং যোগাভ্যাসবলাৎ একাগ্রীভূতং নিবাতপ্রদীপকল্পং সৎ যত্র যস্মিন্ কালে উপরমতে চিত্তমুপরতিং গচ্ছতি, নিরুদ্ধং সর্ব্বতো নিবারিত-প্রচারং যোগসেবয়া যোগানুষ্ঠানেন। যত্র চৈব যস্মিংশ্চ কালে আত্মনা সমাধি-পরিশুদ্ধেন অন্তঃকরণেন আত্মানং পরং চৈতন্যজ্যোতিঃস্বরূপং পশ্যন্ উপলভমানঃ স্বে এব আত্মনি তুষ্যতি তুষ্টিং ভজতে ॥ ২০

আনন্দগিরিটীকা। দ্বিবিধঃ সমাধিঃ সংপ্রজ্ঞাতোঽসংপ্রজ্ঞাতশ্চ, ধ্যেয়ৈকা-কারসত্ত্ববৃত্তিভেদেন কথঞ্চিৎ জ্ঞায়মানা সংপ্রজ্ঞাতঃ সমাধিঃ কথমপি পৃথগ্ জ্ঞায়-মানা সৈব সত্ত্ববৃত্তিরসংপ্রজ্ঞাতঃ সমাধিস্তত্র সামান্যেন সমাধিলক্ষণমভিধায় অসং-প্রজ্ঞাতস্য সমাধেরধুনা লক্ষণং বিবক্ষন্নাহ—এবমিতি। কালে সমাধ্যুপলক্ষিতে, এবকারস্তব্যতীত্যনেন সম্বধ্যতে। চকারস্য সম্বন্ধমাহ—যস্মিংশ্চেতি। কালস্থ পূর্ব্ববৎ। কর্ম্মকারকত্বেন নির্দ্দিষ্টমাত্মানং তৎপদার্থত্বেন ব্যাচষ্টে—পরমিতি। আত্মনীত্যস্য ত্বংপদার্থবিষয়ত্বমাহ—স্ব এবেতি। পরমাত্মানং প্রতীচ্যেব তদ্ভাবেনাপরোক্ষীকুর্ব্বন্নতুষ্টিহেত্বভাবাৎ তুষ্যত্যেবেত্যর্থঃ। তস্মিন্ কালে যোগসিদ্ধি-র্ভবতীতিশেষঃ ॥ ২০

অনুবাদ। এই প্রকার যোগাভ্যাসবলে একাগ্রীভূত [অতএব] নিবাতদীপ সদৃশ হইয়া চিত্ত, যে কালে যোগসেবা (অর্থাৎ) যোগানুষ্ঠানের দ্বারা অন্য সকল বিষয়ে নিবারিতপ্রচার হইবে, এবং যে কালে সমাধিবিশুদ্ধ অন্তঃকরণের দ্বারা সেই চৈতন্য-জ্যোতিঃস্বরূপ পরমাত্মাকে দেখিতে পাইয়া [সেই যোগী] নিজের আত্মাতেই পরিতোষ লাভ করেন ॥ ২০

সুখমাত্যন্তিকং যত্তদ্‌বুদ্ধিগ্রাহ্যমতীন্দ্রিয়ম্।
বেত্তি যত্র ন চৈবায়ং স্থিতশ্চলতি তত্ত্বতঃ ॥ ২১

অন্বয়। যত্র, বুদ্ধিগ্রাহ্যম্ অতীন্দ্রিয়ম্ আত্যন্তিকং যৎ সুখং তৎ বেত্তি, [যত্র চ] স্থিতঃ অয়ং তত্ত্বতঃ ন চলতি ॥ ২১

অনুবাদ। যাহা ইন্দ্রিয়গোচর নহে, যাহা অনন্ত এবং একমাত্র সমাহিত বুদ্ধি দ্বারা গ্রাহ্য, সেই সুখকে যে অবস্থায় অনুভব করিতে পারেন এবং যে অবস্থায় স্থিত যোগী আর তত্ত্ব হইতে বিচলিত হন না ॥ ২১

ভাষ্য। কিঞ্চ সুখমাত্যন্তিকমত্যন্তমেব ভবতীত্যাত্যন্তিকমনন্তমিত্যর্থঃ। যত্তদ্ বুদ্ধিগ্রাহ্যং বুদ্ধ্যৈব ইন্দ্রিয়নিরপেক্ষয়া গৃহ্যতে ইতি বুদ্ধিগ্রাহ্যম্, অতীন্দ্রিয়ম্ ইন্দ্রিয়গোচরাতীতম্ অবিষয়জনিতমিত্যর্থঃ। বেত্তি তদীদৃশং সুখমনুভবতি, যত্র যস্মিন্ কালে ন চ এব অয়ং বিদ্বান্ আত্মস্বরূপে স্থিতস্তস্মান্নৈব চলতি তত্ত্বতঃ তত্ত্বস্বরূপান্ন প্রচ্যবত ইত্যর্থঃ ॥ ২১

আনন্দগিরিটীকা। যোগসিদ্ধিকালং প্রকারান্তরেণ প্রকটয়তি—কিঞ্চেতি। বুদ্ধিশব্দঃ স্বানুভববিষয়ঃ। ইন্দ্রিয়নিরপেক্ষস্বানুভবগম্যত্বোক্তে-রতীন্দ্রিয়মিতি পুনরুক্তমিত্যাশঙ্ক্যাহ—অবিষয়েতি। পদচ্ছেদঃ—ন চেত্যাদি। অপেক্ষিতপূরণম্——আত্মস্বরূপইতি। তস্মাৎ তত্ত্বত ইতি সম্বন্ধঃ, নৈবেত্যেবকারসম্বন্ধোক্তিঃ চকারঃ সপ্তম্যা সম্বন্ধনীয়ঃ। যত্রেতি পূর্ব্ববৎ সম্বন্ধঃ ॥ ২১

অনুবাদ। আরও, সুখ [যাহা] "আত্যন্তিক", অন্তকে অতিক্রম করিয়া যাহার সত্তা হয়, তাহার নাম আত্যন্তিক অর্থাৎ অনন্ত [এবং] যে সেই [সুখ] বুদ্ধিগ্রাহ্য, 'ইন্দ্রিয়-নিরপেক্ষ' (অর্থাৎ কোনপ্রকার বাহ্য ইন্দ্রিয়ের সহিত বিষয়ের সম্বন্ধকে অপেক্ষা না করিয়া—কেবল) বুদ্ধি দ্বারা যাহার অনুভব করিতে পারা যায়, তাহাই বুদ্ধিগ্রাহ্য, অর্থাৎ বিষয়েন্দ্রিয়ের সমাগম হইতে যাহা উৎপন্ন হয় না, সেই এই প্রকার সুখ যে সময় অনুভব করিতে পারেন, এবং যে কালে এই আত্মস্বরূপে অবস্থিত বিদ্বান্ সেই আত্মতত্ত্বস্বরূপ হইতে বিচলিত হন না, ইহাই অর্থ ॥ ২১

যং লব্ধ্বা চাপরং লাভং মন্যতে নাধিকং ততঃ।
যস্মিন্ স্থিতো ন দুঃখেন গুরুণাপি বিচাল্যতে ॥ ২২

অন্বয়। যং লব্ধ্বা অপরং লাভং ততঃ অধিকং ন মন্যতে, যস্মিন্ স্থিতঃ গুরুণা অপি দুঃখেন ন বিচাল্যতে ॥ ২২

অনুবাদ। যাহাকে লাভ করিয়া, অন্য কোন লাভকেই তাহা হইতে

অধিক বলিয়া বোধ করেন না, যাহাতে অবস্থিত হইলে অত্যন্ত দুঃখ কর্ত্তৃকও [ যোগী ] বিচালিত হন না ॥ ২২

ভাষ্য। কিঞ্চ যং লব্ধ্বা যমাত্মলাভং লব্ধ্বা প্রাপ্য চ অপরম্ অন্যল্লাভান্তরং ততোঽধিকমস্তীতি ন মন্যতে ন চিন্তয়তি। কিঞ্চ যস্মিন্ আত্মতত্ত্বে স্থিতো দুঃখেন শস্ত্রনিপাতাদিলক্ষণেন গুরুণা মহতাঽপি ন বিচাল্যতে॥ ২২

আনন্দগিরিটীকা। প্রকারান্তরেণ প্রকৃতং যোগং বিশিনষ্টি—কিঞ্চেতি আত্মলাভান্নপরং বিস্মৃত ইতি স্মৃত্যা ব্যাচষ্টে—যমাত্মলাভমিতি। লাভান্তরং পুরুষার্থভূতং, ততস্তস্মাদাত্মলাভাদিতি যাবৎ, তং বিদ্যাদিত্যুত্তরত্র সম্বন্ধঃ। যস্মিন্ ইত্যাস্তবতারয়তি—কিঞ্চেতি। অপরিপক্বযোগো যথা দর্শিতেন দুঃখেন প্রচ্যাব্যতে নৈবং বিচাল্যতে যস্মিন্ স্থিতো যোগী তং যোগং বিদ্যাদিতি পূর্ব্ববৎ ॥ ২২

অনুবাদ। আরও, যাহাকে লাভ করিয়া ( অর্থাৎ ) যে আত্মলাভকে প্রাপ্ত হইয়া, অন্য ( অর্থাৎ ) লাভান্তরকে এই লাভ হইতে অধিক বলিয়া চিন্তা করেন না, আরও যে আত্মতত্ত্বে অবস্থিত [ ব্যক্তি ] শস্ত্রনিপাতাদিলক্ষণ মহাদুঃখের দ্বারাও বিচালিত হন না ॥ ২২

তং বিদ্যাদ্ দুঃখসংযোগবিয়োগং যোগসংজ্ঞিতম্।
স নিশ্চয়েন যোক্তব্যো যোগোঽনির্ব্বিণ্ণচেতসা ॥ ২৩

অন্বয়। তং দুঃখসংযোগবিয়োগং যোগসংজ্ঞিতং বিদ্যাৎ। অনির্ব্বিণ্ণচেতসা স যোগঃ নিশ্চয়েন যোক্তব্যঃ ॥ ২৩

অনুবাদ। সেই দুঃখ-সংযোগের বিয়োগকেই যোগ বলিয়া জানিবে, [ মুমুক্ষুব্যক্তির পক্ষে ] নির্ব্বেদশূন্যচিত্ত হইয়া অধ্যবসায় সহকারে সেই যোগেরই অনুষ্ঠান করিতে হয় ॥ ২৩

ভাষ্য। যত্রোপরমতে চিত্তমিত্যাদ্যারভ্য যাবদ্ভির্বিশেষণৈর্বিশিষ্ট আত্মাবস্থাবিশেষঃ যোগ উক্তঃ তং বিদ্যাদ্ বিজানীয়াদ্ দুঃখসংযোগবিয়োগং দুঃখৈঃ সংযোগো দুঃখসংযোগঃ তেন বিয়োগঃ দুঃখসংযোগবিয়োগঃ তং দুঃখসংযোগবিয়োগং যোগ ইত্যেবসংজ্ঞিতং বিপরীতলক্ষণেন বিদ্যাদ্বিজানীয়াৎ ইত্যর্থঃ। যোগফলমুপসংহৃত্য পুনরন্বারম্ভেণ যোগস্য কর্ত্তব্যতোচ্যতে, নিশ্চয়ানির্ব্বেদয়োর্যোগসাধনত্ববিধানার্থম্। স চ যথোক্তফলো যোগো নিশ্চয়েন অধ্যবসায়েন যোক্তব্যোঽনির্ব্বিণ্ণচেতসা ন নির্ব্বিণ্ণমনির্ব্বিণ্ণং কিং তৎ ? চেতঃ। তেন নির্ব্বেদরহিতেন চেতসা চিত্তেন ইত্যর্থঃ ॥ ২৩

আনন্দগিরিটীকা। "তং বিদ্যাৎ" ইত্যাত্মপেক্ষিতং পূরয়ন্নবতারয়তি—যত্রেতি। তমিত্যাত্মাবস্থাবিশেষং পরামৃশতি। দুঃখসংযোগস্য বিয়োগো বিয়োগসংজ্ঞিতো যুজ্যতে স কথং যোগসংজ্ঞিতঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ—বিপরীতেতি। ইয়ং হি যোগাবস্থা সমুৎখাতনিখিলদুঃখভেদেতি দুঃখসংযোগাভাবো যোগসংজ্ঞামর্হতীত্যর্থঃ। উপসংহৃতে যোগফলে কিমিতি পুনর্যোগস্য কর্ত্তব্যত্বমুচ্যতে তত্রাহ—যোগফলমিতি। প্রকারান্তরেণ যোগস্য কর্ত্তব্যত্বোপদেশারম্ভোঽত্রায়মারম্ভঃ। যোগং যুঞ্জানস্তৎক্ষণাদুক্তাং সংসিদ্ধিমলভমানঃ সংশয়ানো নিবর্ত্তেতেতি তন্নিবৃত্ত্যর্থং পুনঃ কর্ত্তব্যত্বোপদেশোঽর্থবানিতি মত্বাহ—নিশ্চয়েতি। তয়োঃ সাধনত্ববিধানমেব অক্ষরযোজনয়া সাধয়তি—স যথেতি। ইহ জন্মনি জন্মান্তরে বা সেৎস্যতীত্যধ্যবসায়ো যোক্তব্যঃ কর্ত্তব্যঃ ॥ ২৩

অনুবাদ। "যত্রোপরমতে" (যেখানে চিত্ত উপরত হয়) ইত্যাদি শ্লোক হইতে আরম্ভ করিয়া এই শ্লোক পর্য্যন্ত প্রদর্শিত যাবদ্ বিশেষণের দ্বারা যে বিলক্ষণ আত্মাবস্থাবিশেষকে যোগ বলা হইয়াছে, সেই যোগকে "দুঃখসংযোগবিয়োগ" বলিয়া জানিবে; দুঃখের সহিত সংযোগ দুঃখসংযোগ, তাহার সহিত (অর্থাৎ দুঃখসংযোগেরর সহিত) বিয়োগই দুঃখসংযোগবিয়োগ, সেই দুঃখসংযোগবিয়োগকেই "যোগ" এই সংজ্ঞাযুক্ত বলিয়া বিপরীত লক্ষণার সাহায্যে জানিবে। [যোগ এই শব্দটির মুখ্য অর্থ 'সংযোগ'; এখানে কিন্তু যোগ শব্দটির অর্থ 'সংযোগ' নহে; কিন্তু তাহার বিপরীত 'বিয়োগ', এই কারণে এই শব্দটির যাহা শক্যার্থ হইতে বিপরীত, তাহাই বুঝান হইতেছে; সেইজন্য এখানে বিপরীত লক্ষণার আশ্রয় করিতে হইয়াছে ইহাই তাৎপর্য্য]। যোগের ফল-কথন-প্রস্তাব শেষ পূর্ব্বক আবার তাহার আরম্ভ করিয়া, যোগের কর্ত্তব্যতা বিষয়ে উপদেশ প্রদান করিতেছেন,—নিশ্চয় ও নির্ব্বেদাভাব এই দুইটি বস্তুতে যোগের সাধনতা আছে; ইহাই প্রতিপাদন করিবার জন্য [এই পুনরারম্ভ করা হইয়াছে]। সেই যথোক্তফলসম্পন্ন যোগ, নিশ্চয় (অর্থাৎ) অধ্যবসায়ের সহিত অনুষ্ঠিত হওয়া উচিত। [এবং সেই যোগের অনুষ্ঠান] অনির্ব্বিণ্ণচেতঃ [দ্বারা করিতে হইবে]; নির্ব্বেদ (নৈরাশ্য) যাহার আছে, তাহাকে নির্ব্বিণ্ণ কহে, যে নির্ব্বিণ্ণ নহে, তাহার নাম অনির্ব্বিণ্ণ; কে সে? চেতঃ (অর্থাৎ) অন্তঃকরণ, যে চিত্ত অনির্ব্বিণ্ণ, তাহাকেই 'অনির্ব্বিণ্ণচেতঃ' বলা যায়, ইহাই অর্থ ॥ ২৩

সংকল্পপ্রভবান্ কামাংস্ত্যক্ত্বা সর্ব্বানশেষতঃ।
মনসৈবেন্দ্রিয়গ্রামং বিনিয়ম্য সমন্ততঃ ॥ ২৪

অন্বয়। সর্ব্বান্ সংকল্পপ্রভবান্ কামান্ অশেষতঃ ত্যক্ত্বা মনসৈব ইন্দ্রিয়-গ্রামং সমন্ততো বিনিয়ম্য ॥ ২৪

অনুবাদ। সংকল্পপ্রসূত সকল কামকে অশেষরূপে পরিত্যাগ করিয়া এবং মনের দ্বারা ইন্দ্রিয়সমূহকে সকলপ্রকারে নিয়মিত করিয়া ॥ ২৪

ভাষ্য। কিঞ্চ সংকল্পপ্রভবান্ সংকল্পঃ প্রভবো যেষাং কামানাং তে সঙ্কল্পপ্রভবাঃ কামাস্তান্ ত্যক্ত্বা পরিত্যজ্য সর্ব্বান্ অশেষতো নির্লেপেন। কিঞ্চ মনসৈব বিবেকযুক্তেন ইন্দ্রিয়গ্রামং ইন্দ্রিয়সমুদায়ং বিনিয়ম্য নিয়মনং কৃত্বা সমন্ততঃ সমন্তাৎ ॥ ২৪

আনন্দগিরিটীকা। ইতশ্চ যোগস্য কর্ত্তব্যত্বমিতি প্রতিজানীতে—কিঞ্চেতি। কেন ক্রমেণ কর্ত্তব্যত্বমিত্যপেক্ষায়ামাহ—সংকল্পেতি। সংকল্পঃ শোভনাধ্যাসঃ। সর্ব্বানিত্যুক্ত্বা পুনরশেষত ইতি পুনরুক্তিরিত্যাশঙ্ক্যাহ—নির্লেপেনেতি। যথা শেষো ন ভবতি তথা সর্ব্বেষাং কামানাং শোভনাধ্যাসাধীনানাং ত্যাগস্য যোগানুষ্ঠানশেষত্বমস্বিবেকযুক্তেন মনসা করণসমুদায়স্য সর্ব্বতো নিয়মনমপি তত্র শেষত্বেন কর্ত্তব্যমিত্যাহ—কিঞ্চেতি ॥ ২৪

অনুবাদ। আরও [ দ্রষ্টব্য এই যে ] সংকল্পই যাহাদিগের উৎপত্তিহেতু, সেই সংকল্পপ্রভব কামসকলকে অশেষতঃ ( অর্থাৎ ) নির্লিপ্তভাবে পরিত্যাগ করিয়া এবং বিবেকযুক্ত মনের দ্বারা ইন্দ্রিয়নিচয়কে সকল বিষয় হইতে নিয়মন করিয়া ॥ ২৪

শনৈঃ শনৈরুপরমেদ্ বুদ্ধ্যা ধৃতিগৃহীতয়া।
আত্মসংস্থং মনঃ কৃত্বা ন কিঞ্চিদপি চিন্তয়েৎ ॥ ২৫

অন্বয়। ধৃতিগৃহীতয়া বুদ্ধ্যা শনৈঃ শনৈঃ উপরমেৎ। মনঃ আত্মসংস্থং কৃত্বা কিঞ্চিদপি [ অন্যৎ ] ন চিন্তয়েৎ ॥ ২৫

অনুবাদ। ধীরে ধীরে ধৈর্য্যযুক্ত বুদ্ধির সাহায্যে উপরতি অবলম্বন করিবে এবং মনকে আত্মাতে অবরুদ্ধ করিয়া অন্য কোন বিষয়ের চিন্তা করিবেনা ॥ ২৫

ভাষ্য। শনৈঃ শনৈঃ ন সহসা উপরমেৎ উপরতিং কুর্য্যাৎ। কয়া

বুদ্ধ্যা ? কিংবিশিষ্টয়া ? ধৃতিগৃহীতয়া ধৃত্যা ধৈর্য্যেণ গৃহীতয়া ধৃতিগৃহীতয়া ধৈর্য্যেণ যুক্তয়া ইত্যর্থঃ। আত্মসংস্থমাত্মনি সংস্থিতমাত্মৈব সর্ব্বং ন ততোঽন্যৎ কিঞ্চিদস্তীত্যেবম্ আত্মসংস্থং মনঃ কৃত্বা ন কিঞ্চিদপি চিন্তয়েৎ এষ যোগস্য পরমো বিধিঃ॥ ২৫

আনন্দগিরিটীকা। কামত্যাগদ্বারেণ ইন্দ্রিয়াণি প্রত্যাহৃত্য কিং কুর্য্যাদিতি শঙ্কিতারং প্রত্যাহ—শনৈঃ শনৈরিতি। সহসা বিষয়েভ্যঃ সকাশাদুপরমে মনসো ন স্বাস্থ্যং সম্ভবতীত্যভিপ্রেত্যাহ—ন সহসেতি। তত্র সাধনং ধৈর্য্য-যুক্তা বুদ্ধিরিত্যাহ—কয়া ইত্যাদিনা। ভূম্যাদীরব্যাকৃতপর্য্যন্তাঃ প্রকৃতীরষ্ট পূর্ব্বপূর্ব্বত্র ধারণং কৃত্বোত্তরোত্তরক্রমেণ প্রবিলাপয়েদিতি ভাবঃ। অব্যক্তমাত্মনি প্রবিলাপ্য আত্মমাত্রনিষ্ঠং মনো বিধায় চিন্তয়িতব্যাভাবাদতিস্বস্থো ভবেদিত্যাহ—আত্মেতি। তত্র সংস্থিতিমেব মনসো বিবৃণোতি—আত্মৈবেতি। যোগবিধি-মুপক্রম্য কিমিদমুক্তমিত্যাশঙ্ক্যাহ—এষ ইতি। যন্মনসো নৈশ্চল্যমিতি শেষঃ॥ ৫

অনুবাদ। শনৈঃ শনৈঃ ( অর্থাৎ ) সহসা নহে, কিন্তু ধীরে ধীরে উপরতি করিবে, [ কাহার সাহায্যে ? ] বুদ্ধি দ্বারা ; কি প্রকার বুদ্ধি ? ধৃতিগৃহীতা, ধৃতি শব্দের অর্থ ধৈর্য্য, ধৃতিগৃহীত অর্থাৎ ধৈর্য্যসম্পন্ন। এবং এইরূপ মনকে আত্মসংস্থ অর্থাৎ আত্মাতে সংস্থিত করিয়া [ "আত্মাই সর্ব্ব, তাহা হইতে পৃথক্ বস্তু কিছুই নাই, এই ভাবনাযুক্ত হইলেই মনঃ আত্মসংস্থ হয়" ], এই প্রকার আত্মসংস্থ মনঃ করিয়া অন্য কোন বস্তুর চিন্তা করিবে না, ইহাই যোগীর পরম বিধি॥ ২৫

যতো যতো নিশ্চরতি মনশ্চঞ্চলমস্থিরম্।
ততস্ততো নিয়ম্যৈতদাত্মন্যেব বশং নয়েৎ॥ ২৬

অন্বয়। চঞ্চলম্ [ অতএব ] অস্থিরং মনঃ যতো যতো নিশ্চরতি, ততস্ততঃ নিয়ম্য এতৎ ( মনঃ ) আত্মন্যেব বশং নয়েৎ॥ ২৬

অনুবাদ। ক্রিয়াশীল অস্থির মন যে যে বিষয়রূপ নিমিত্তের বশে বিক্ষেপ প্রাপ্ত হয়, [ যোগী ] সেই সেই বিষয় হইতে নিয়মিত করিয়া মনকে আত্মাতে বশীভূত করিবে॥ ২৬

ভাষ্য। তত্রৈবমাত্মসংস্থং মনঃ কর্ত্তুং প্রবৃত্তো যোগী, যতো যতো যস্মাদ্ যস্মান্নিমিত্তাচ্ছব্দাদের্নিশ্চরতি নির্গচ্ছতি স্বভাবদোষান্মনশ্চঞ্চলমত্যর্থং চলম্ অতএবাস্থিরং ততস্ততস্তস্মাত্তস্মাচ্ছব্দাদেঃ নিমিত্তান্নিয়ম্য তত্তন্নিমিত্তং যাথাত্ম্য-

নিরূপণে আভাসীকৃত্য বৈরাগ্যভাবনয়া চ এতন্মন আত্মন্যেব বশং নয়েৎ আত্মবশ্যতামাপাদয়েৎ এবং যোগাভ্যাসবলাদ্‌যোগিন আত্মন্যেব প্রশাম্যতি মনঃ ॥ ২৬

আনন্দগিরিটীকা। নহু মনসঃ শব্দাদিনিমিত্তানুরোধেন রাগদ্বেষবশাদত্যন্তচঞ্চলস্যাস্থিরস্য তত্র তত্র স্বভাবেন প্রবৃত্তস্য কুতো নৈশ্চল্যং নৈশ্চিন্ত্যঞ্চেতি তত্রাহ—তত্রেতি। যোগপ্রারম্ভঃ সপ্তম্যর্থঃ। এবশব্দেন মনসৈবেত্যাদি উক্তপ্রকারো গৃহ্যতে। স্বাভাবিকো দোষো মিথ্যাজ্ঞানাধীনো রাগাদিঃ শব্দাদের্মনসোনিয়মনং কথমিত্যাশঙ্ক্যাহ—তত্তন্নিমিত্তমিতি। যাথাত্ম্যনিরূপণং ক্ষয়িষ্ণুত্বদুঃখসংমিশ্রত্বাদ্যালোচনং তেন তত্র তত্র বৈরাগ্যভাবনয়া তত্তদাভাসীকৃত্য ততস্ততোনিয়ম্যৈতন্মন ইতি সম্বন্ধঃ। মনসো বশীকরণেনোপশমে কিং স্যাদিত্যাহ—এবমিতি। যোগাভ্যাসো বিষয়বিবেকদ্বারা মনোনিগ্রহাদ্যাবৃত্তিঃ, প্রশান্তমাত্মন্যেব প্রলীনমিতি যাবৎ ॥ ২৬

অনুবাদ। সেই অবস্থাতে মনকে আত্মসংস্থিত করিতে প্রবৃত্ত যোগী [কি করিবেন, তাহাই বলা হইতেছে] যে যে শব্দাদিরূপ নিমিত্তবশে মনঃ নির্গত হইয়া থাকে; (অর্থাৎ আত্মরূপ ধ্যেয় বস্তুকে পরিত্যাগ করিয়া বাহিরে আসিয়া পড়ে) [মনঃ কি প্রকার?] স্বভাবদোষনিবন্ধন অত্যন্ত চল, এই জন্য অস্থির। সেই সেই বিষয় হইতে নিয়মিত করিয়া (অর্থাৎ) আত্মার প্রকৃতস্বরূপ নিরূপণ দ্বারা সেই সকল শব্দাদি নিমিত্তকে কল্পিত বস্তু এই প্রকার নিশ্চয় করিয়া, এই মনকে আত্মাতেই বশীভূত করিবে। এই প্রকার যোগাভ্যাসবলে যোগীর মন আত্মাতেই শান্তিলাভ করিয়া থাকে ॥ ২৬

প্রশান্তমনসং হ্যেনং যোগিনং সুখমুত্তমম্।
উপৈতি শান্তরজসং ব্রহ্মভূতমকল্মষম্ ॥ ২৭

অন্বয়। প্রশান্তমনসম্ শান্তরজসম্ অকল্মষং ব্রহ্মভূতম্ এনং হি যোগিনম্ উত্তমং সুখমুপৈতি ॥ ২৭

অনুবাদ। প্রশান্তচিত্ত শান্তরজোবৃত্তি নিষ্পাপ ও সর্ব্বত্র ব্রহ্মদৃষ্টিযুক্ত এই যোগীকে পরমসুখ আশ্রয় করিয়া থাকে (অর্থাৎ এইরূপ যোগী জীবন্মুক্ত হইয়া ব্রহ্মানন্দের অনুভব করিয়া থাকেন) ॥ ২৭

ভাষ্য। প্রশান্তমনসং প্রশান্তং মনো যস্য স প্রশান্তমনাস্তং প্রশান্তমনসং হি এনং যোগিনং সুখমুত্তমং নিরতিশয়মুপৈতি উপগচ্ছতি। শান্তরজসং

যস্মাদিতি। অতো দীর্ঘেষু তির্য্যক্ষু চ পটঘটিতেষু তন্তুষু পটস্তাবগতিরবগম্যতে তদ্বন্ময্যেবানুগতং জগদিত্যাহ—দীর্ঘেতি। যথা চ মণয়ঃ সূত্রেঽনুস্যূতাস্তেনৈব ধ্রিয়ন্তে তদভাবে বিপ্রকীর্য্যন্তে, তথা ময়ৈবাত্মভূতেন সর্ব্বং ব্যাপ্তং ততো নিকৃষ্টং বিনষ্টমেব স্যাদিতি শ্লোকোক্তং দৃষ্টান্তমাহ—সূত্র ইতি ॥ ৭

অনুবাদ। যে কারণ এই প্রকার, সেই জন্যই, আমিই পরমেশ্বর; সুতরাং আমা হইতে পরতর অন্য কোন কারণান্তর নাই। আমি জগতের কারণ ইহাই অর্থ। হে ধনঞ্জয়, যে কারণে এইরূপ এই জন্যই পরমেশ্বর স্বরূপ আমাতে সর্ব্বভূত (অর্থাৎ) এই পরিদৃশ্যমান সকল বিশ্ব "প্রোত" অনুগত অনুস্যূত অনুবিদ্ধ অর্থাৎ গ্রথিত রহিয়াছে, যেমন দীর্ঘতন্তুসমূহে পট কিংবা সূত্রে মণিগণ গ্রথিত থাকে ॥ ৭

রসোঽহমপ্সু কৌন্তেয় প্রভাস্মি শশিসূর্য্যয়োঃ।
প্রণবঃ সর্ব্ববেদেষু শব্দঃ খে পৌরুষং নৃষু ॥ ৮

অন্বয়। হে কৌন্তেয়, অহং অপ্সু রসোঽস্মি, শশিসূর্য্যয়োঃ প্রভা অস্মি, সর্ব্ব-বেদেষু প্রণবঃ [ অস্মি ], খে শব্দঃ [ অস্মি ], নৃষু পৌরুষম্ [ অস্মি ] ॥ ৮

অনুবাদ। হে কৌন্তেয় আমি জলে রস স্বরূপে বিদ্যমান আছি, এই প্রকার চন্দ্র ও সূর্য্যে প্রভারূপে বিদ্যমান আছি, আমি সকল বেদের মধ্যে প্রণবরূপে বিদ্যমান আছি, আমি আকাশে শব্দ ও মনুষ্য-নিবহে পৌরুষ রূপে বিদ্যমান আছি ॥ ৮

ভাষ্য। কেন কেন ধর্ম্মেণ বিশিষ্টে ত্বয়ি সর্ব্বমিদং প্রোতমিত্যুচ্যতে। রসোঽহমপাং যঃ সারঃ স রসঃ, তস্মিন্ রসভূতে ময়ি আপঃ প্রোতাঃ ইত্যর্থঃ। এবং সর্ব্বত্র। যথাহমপ্সু রসঃ এবং প্রভাস্মি শশিসূর্য্যয়োঃ। প্রণব ওঙ্কারঃ সর্ব্ববেদেষু, তস্মিন্ প্রণবভূতে ময়ি সর্ব্বে বেদাঃ প্রোতাঃ। তথা খে আকাশে শব্দঃ সারভূতস্তস্মিন্ময়ি খং প্রোতম্। তথা পৌরুষং পুরুষস্য ভাবঃ যতঃ পুংবুদ্ধির্নৃষু তস্মিন্ ময়ি পুরুষাঃ প্রোতাঃ ॥ ৮

আনন্দগিরিটীকা। অবাদীনাং রসাদিষু প্রোতত্বপ্রতীতেস্ত্বয্যেব সর্ব্বং প্রোতমিত্যযুক্তমিতি মত্বা পৃচ্ছতি—কেনেতি। তত্রোত্তরমুত্তরগ্রন্থেন দর্শয়তি—উচ্যতইতি। সারো মধুরো হেতুরিতি যাবৎ। রসোঽহমিতি কথং তত্রাহ—তস্মিন্নিতি। অপ্সু যো রসঃ সারস্তস্মিন্ময়ি মধুররসে কারণভূতে প্রোতা আপ ইতিবদুত্তরত্র সর্ব্বত্র ব্যাখ্যানং কর্ত্তব্যমিত্যাহ—এবমিতি। উক্তমর্থং দৃষ্টান্তং

কৃত্বা প্রভাস্মীত্যাদি ব্যাচষ্টে—যথেতি। চন্দ্রাদিত্যয়োর্যা প্রভা তদ্ভূতে ময়ি তৌ প্রোতাবিত্যর্থঃ। তত্র বাক্যার্থং কথয়তি—তস্মিন্নিতি। প্রণবভূতে তস্মিন্ বেদানাং প্রোতত্ববদাকাশে যঃ সারভূতঃ শব্দস্তদ্রূপে পরমেশ্বরে প্রোতমাকাশমিত্যাহ—তথেতি। পৌরুষং নৃষিতিভাগ্ং পূর্ব্ববদ্বিভজতে—তথেত্যাদিনা। পুরুষত্বমেব বিশদয়তি—যত ইতি। পুংস্বসামান্যাত্মকে পরস্মিন্নীশ্বরে প্রোতাস্তদ্বিশেষাস্তদুপাদানত্বেন তৎস্বভাবত্বাদিত্যর্থঃ॥ ৮

অনুবাদ। কোন্ কোন্ ধর্ম্মের দ্বারা বিশেষিত তোমাতে এই সকল বিশ্ব প্রোত রহিয়াছে [এই প্রকার অর্জ্জুনের জিজ্ঞাসা সম্ভাবনা করিয়া] তাহার উত্তর দিতেছেন। জলের যাহা সার তাহারই নাম রস; সেই রসস্বরূপ আমাতে সকল জল প্রোত রহিয়াছে ইহাই অর্থ। এইরূপ ব্যাখ্যা অগ্রে সর্ব্বত্রই [করিতে হইবে], যেমন আমি জলসমূহে রস, সেইরূপই চন্দ্র ও সূর্য্যে প্রভাস্বরূপে আমি বিদ্যমান আছি। প্রণব [শব্দের অর্থ] ওঙ্কার, [তাহা] সকল বেদেতেই [আছে], সেই প্রণবরূপী আমাতে সকল বেদ প্রোত রহিয়াছে। সেই প্রকার শব্দই আকাশের সারভূত, সেই শব্দরূপী আমাতে আকাশ প্রোত রহিয়াছে। সেইরূপ পৌরুষ [শব্দের অর্থ] পুরুষের স্বভাব, যাহা দ্বারা লোকে এই ব্যক্তি পুরুষ এই প্রকার বুদ্ধি উৎপাদিত হয়, সেই পুরুষ স্বভাব অর্থাৎ পৌরুষরূপে অবস্থিত আমাতে পুরুষগণ প্রোত রহিয়াছে॥ ৮

পুণ্যো গন্ধঃ পৃথিব্যাঞ্চ তেজশ্চাস্মি বিভাবসৌ।
জীবনং সর্ব্বভূতেষু তপশ্চাস্মি তপস্বিষু॥ ৯

অন্বয়। [অহং] পৃথিব্যাং পুণ্যঃ গন্ধঃ অস্মি বিভাবসৌ চ তেজঃ [অস্মি] সর্ব্বভূতেষু জীবনং [অস্মি] তপস্বিষু চ তপঃ [অস্মি]॥ ৯

অনুবাদ। পৃথিবীতে আমি পুণ্য গন্ধরূপে বিদ্যমান আছি, অগ্নিতে আমি তেজোরূপে রহিয়াছি, সকল প্রাণীতে আমি জীবনরূপে বর্ত্তমান আছি, তপস্বিগণের মধ্যে আমি তপঃস্বরূপে বিদ্যমান আছি॥ ৯

ভাষ্য। পুণ্য ইতি পুণ্যঃ সুরভির্গন্ধঃ পৃথিব্যাং চাহং তস্মিন্ময়ি গন্ধরূপে পৃথিবী প্রোতা। পুণ্যত্বং গন্ধস্য পৃথিব্যাং স্বভাবতএব দর্শিতমবাদিষু রসাদেঃ পুণ্যত্বোপলক্ষণার্থম্। অপুণ্যত্বন্তু গন্ধাদীনাম্ অবিদ্যাধর্ম্মাদ্যপেক্ষং সংসারিণাং ভূতবিশেষসংসর্গনিমিত্তং ভবতি। তেজোদীপ্তিশ্চাস্মি বিভাবসৌ অগ্নৌ। তথা

জীবনং সর্ব্বভূতেষু যেন জীবন্তি সর্ব্বাণি ভূতানি তজ্জীবনম্। তপশ্চাস্মি তপস্বিষু তস্মিন্ তপসি ময়ি তপস্বিনঃ প্রোতাঃ ॥ ৯

আনন্দগিরিটীকা। ময়ি সর্ব্বমিদং প্রোতমিত্যস্যৈব পরিমাণার্থং প্রকারান্তরমাহ—পুণ্যইতি। পৃথিব্যাং পুণ্যশব্দিতো যঃ সুরভির্গন্ধঃ সোঽহমস্মীত্যত্র বাক্যার্থং কথয়তি—তস্মিন্নিতি। কথং পৃথিব্যাং গন্ধস্য পুণ্যত্বং তত্রাহ—পুণ্যত্বমিতি। যত্তু পৃথিব্যাং গন্ধস্য স্বাভাবিকং পুণ্যত্বং দর্শিতং তদবাদিষু রসাদেরপি স্বাভাবিকপুণ্যত্বস্যোপলক্ষণার্থমিত্যাহ—পৃথিব্যামিতি। প্রথমোৎপন্নাঃ পঞ্চাপি গুণাঃ পুণ্যাএব সিদ্ধাদিভিরেব ভোগ্যত্বাদিতিভাবঃ। কথং তর্হি গন্ধাদীনামপুণ্যত্বপ্রতিভানং তত্রাহ—পুণ্যত্বংত্বিতি। তদেব স্ফুটয়তি—সংসারিণামিতি। গন্ধাদয়ঃ স্বকার্য্যৈর্ভূতৈঃ সহ পরিণমমানাঃ প্রাণিনাং পাপাদিবশাদপুণ্যাঃ সম্পন্নাস্ত ইত্যর্থঃ। যচ্চাগ্নেঃ তেজঃ তদ্ভূতে ময়ি প্রোতোঽগ্নিরিত্যাহ—তেজইতি। জীবনভূতে চ ময়ি সর্ব্বাণি ভূতানি প্রোতানীত্যাহ—তথেতি। জীবনশব্দার্থমাহ—যেনেতি। অন্নরসেনামৃতাখ্যেনেত্যর্থঃ। তপশ্চাস্মীত্যাদেস্তাৎপর্য্যমাহ—তস্মিন্নিতি। চিত্তৈকাগ্র্যমনাশকাদি বা তপস্তদাত্মনীশ্বরে প্রোতাস্তপস্বিনো-বিশেষণাভাবে বিশিষ্টস্য বস্তুনো ভাবাদিত্যর্থঃ ॥ ৯

অনুবাদ। পুণ্য ইত্যাদি শ্লোকের অর্থ। পৃথিবীতে আমি 'পুণ্য' সুরভি গন্ধ [ রূপে বিদ্যমান ] আছি, অর্থাৎ গন্ধস্বরূপ আমাতে এই পৃথিবী অধিষ্ঠিত রহিয়াছে; পৃথিবীতে যে গন্ধ আছে, তাহার পবিত্রতাই স্বাভাবিক। জলাদিতেও রস প্রভৃতিগুণেরও এই প্রকার স্বাভাবিক পুণ্যতা (পবিত্রতা ) আছে, ইহাও সূচিত হইতেছে। পার্থিব গন্ধ বা জলাদির গুণ রসাদিতে যে অপুণ্যত্ব, তাহা অবিদ্যা ও অধর্ম্মের দ্বারা প্রবর্ত্তিত অপবিত্র ভূতবিশেষের সংসর্গ নিবন্ধনই হইয়া থাকে। "বিভাবসু" অর্থাৎ অগ্নিতে আমি 'দীপ্তি' তেজঃস্বরূপে বিদ্যমান আছি, এবং সর্ব্বপ্রাণিনিচয়ে আমি জীবনস্বরূপে বিদ্যমান, যাহার দ্বারা প্রাণিগণ জীবন ধারণ করিয়া থাকে, তাহাকেই জীবন বলা যায়। আমিই তপস্বিগণের তপস্যা অর্থাৎ তপস্যারূপ আমাতেই তপস্বিগণ প্রোত রহিয়াছে ইহাই তাৎপর্য্য ॥৯

বীজং মাং সর্ব্বভূতানাং বিদ্ধি পার্থ সনাতনম্।
বুদ্ধির্বুদ্ধিমতামস্মি তেজস্তেজস্বিনামহম্ ॥ ১০

অন্বয়। হে পার্থ সনাতনং মাং সর্ব্বভূতানাং বীজং বিদ্ধি, [ অহং ] বুদ্ধিমতাং বুদ্ধিঃ অস্মি। [ তথা ] তেজস্বিনাং তেজঃ [ চ ] অস্মি ॥ ১০

অনুবাদ। হে পার্থ আমাকে সর্ব্বভূতের আদিকারণ বলিয়া জানিও; আমি সনাতন; আমি বুদ্ধিমানগণের বুদ্ধি এবং আমি তেজস্বিগণের তেজঃ ॥ ১০

ভাষ্য। বীজমিতি। বীজং প্ররোহকারণং মাং বিদ্ধি সর্ব্বভূতানাং হে পার্থ, সনাতনং চিরন্তনম্। কিঞ্চ বুদ্ধির্বিবেকশক্তিঃ অন্তঃকরণস্য বুদ্ধিমতাং বিবেকশক্তিমতাং অস্মি তেজঃ প্রাগল্‌ভ্যং তদ্বতাং তেজস্বিনামহম্ ॥ ১০

আনন্দগিরিটীকা। নমু সর্ব্বাণি ভূতানি স্বকারণে প্রোতানি কথং তেষাং ত্বয়ি প্রোতত্বং তত্রাহ—বীজমিতি। বীজান্তরাদ্যপেক্ষয়ানবস্থাং বারয়তি—সনাতনমিতি। চৈতন্যস্যাভিব্যঞ্জকং তত্ত্বনিশ্চয়সামর্থ্যং বুদ্ধিস্তদ্বতাং যা বুদ্ধিস্তদ্ভূতে ময়ি সর্ব্বে বুদ্ধিমন্তঃ প্রোতা ভবন্তীত্যাহ—কিঞ্চেতি। প্রাগল্‌ভ্যবতাং যৎ প্রাগল্‌ভ্যং তদ্ভূতে ময়ি তদ্বন্তঃ প্রোতা ইত্যাহ—তেজইতি। তদ্ধি প্রাগল্‌ভ্যং যৎ পরাভিভবসামর্থ্যং পরৈশ্চাপ্রধৃষ্যত্বম্ ॥ ১০

অনুবাদ। বীজং ইত্যাদি শ্লোকের অর্থ। হে পার্থ, আমি "সনাতন" চিরন্তন, সকল ভূতের "বীজ" প্ররোহকারণ অর্থাৎ অঙ্কুরের হেতু বলিয়াও আমাকেই জানিও। আমি বুদ্ধিমানগণের (অর্থাৎ) বিবেকশক্তিযুক্ত জীবগণের বুদ্ধি অর্থাৎ অন্তঃকরণের বিবেকশক্তি, এবং তেজস্বী (অর্থাৎ) প্রাগল্‌ভ্যশালী ব্যক্তিগণের আমিই "তেজঃ" প্রগল্‌ভতা ॥ ১০

বলং বলবতাং চাহং কামরাগবিবর্জ্জিতম্।
ধর্ম্মাবিরুদ্ধো ভূতেষু কামোঽস্মি ভরতর্ষভ! ॥ ১১

অন্বয়। অহং বলবতাং কামরাগবিবর্জ্জিতং বলং [ অস্মি ], হে ভরতর্ষভ ভূতেষু অহং ধর্ম্মাবিরুদ্ধঃ কামঃ অস্মি ॥ ১১

অনুবাদ। আমিই বলবানগণের কাম ও রাগবর্জ্জিত বল, হে ভরতকুলশ্রেষ্ঠ, আমি প্রাণিগণের [ অভ্যন্তরে ] ধর্ম্মাবিরুদ্ধ কামরূপে বিদ্যমান আছি ॥ ১১

ভাষ্য। বলমিতি। বলং সামর্থ্যমোজোবল্লবতামহং তচ্চ বলং কামরাগবিবর্জ্জিতং কামশ্চ রাগশ্চ কামরাগৌ কামস্তৃষ্ণা অসন্নিকৃষ্টেষু বিষয়েষু রাগো রঞ্জনা প্রাপ্তেষু বিষয়েষু, তাভ্যাং বিবর্জ্জিতং দেহাদিধারণার্থং বলমস্মি নতু বৎ সংসারিণাং তৃষ্ণা রাগকারণম্। কিঞ্চ ধর্ম্মাবিরুদ্ধো ধর্ম্মেণ শাস্ত্রার্থেন অবিরুদ্ধো

যঃ প্রাণিষু ভূতেষু কামো যথা দেহধারণমাত্রাস্তর্থঃ অশনপানাদিবিষয়ঃ কামোঽস্মি হে ভরতর্ষভ ॥ ১১

আনন্দগিরিটীকা। যচ্চ বলবতাং বলং তদ্ভূতে ময়ি তেষাং প্রোতত্বমিত্যাহ—বলমিতি। কামক্রোধাদিপূর্ব্বকস্থাপি বলস্থানুমতিং বারয়তি—তচ্চেতি। কামরাগয়োরেকার্থত্বমাশঙ্ক্যার্থভেদমাবেদয়তি—কামস্তৃষ্ণেত্যাদিনা। বিশেষণসামর্থ্যসিদ্ধং ব্যাবর্ত্ত্যং দর্শয়তি—নত্বিতি। শাস্ত্রার্থাবিরুদ্ধকামভূতেময়ি তথাবিধকামবতাং ভূতানাং প্রোতত্বং বিবক্ষিত্বাহ—কিঞ্চেতি। ধর্ম্মাবিরুদ্ধং কামমুদাহরতি—যথেতি ॥ ১১

অনুবাদ। বলম্ ইত্যাদি শ্লোকের অর্থ—বলশব্দের অর্থ 'ওজঃ' সামর্থ্য, আমি বলবান্‌গণের ( ওজঃ ) হইয়া আছি, সেই বল [ কিন্তু ] কামরাগবিবর্জ্জিত। কাম ও রাগ [ এই অর্থে দ্বন্দ্বসমাস করিলে ] কামরাগ [ এই পদটি নিষ্পন্ন হয় ]; অসন্নিকৃষ্ট [ অথচ প্রিয় ] বস্তু সকলকে পাইবার জন্য যে অভিলাষ, তাহাকে কাম বলা যায়; সন্নিকৃষ্ট বিষয়সমূহে যে ভোগ-বাসনা, তাহাই রাগ [-শব্দ প্রতিপাদ্য ]; সেই কাম ও রাগ-বিবর্জ্জিত [ বলরূপে আমি বলবান্‌গণের মধ্যে বিদ্যমান আছি এই প্রকার অন্বয় ]; ইহার তাৎপর্য্য এই যে প্রাণিগণের দেহ ধারণের উপযোগী বলই আমার স্বরূপ; কিন্তু তৃষ্ণা ও রাগ-নিমিত্ত বল নহে। এবং ধর্ম্ম অর্থাৎ ধর্ম্মশাস্ত্রের প্রতিপাদ্য অর্থের সহিত অবিরুদ্ধ যে কাম [ প্রাণিসমূহে ] বিদ্যমান আছে ও যে কামের দ্বারা দেহধারণের জন্য অশন-পানাদি হইয়া থাকে, আমি সেই কাম [-রূপে দেহিগণের মধ্যে ] বিদ্যমান আছি, হে ভরতর্ষভ! ( হে ভরতকুলশ্রেষ্ঠ ) ॥ ১১

যে চৈব সাত্ত্বিকা ভাবা রাজসাস্তামসাশ্চ যে।
মত্ত এবেতি তান্ বিদ্ধি নত্বহং তেষু তে ময়ি ॥ ১২

অন্বয়। যে চ সাত্ত্বিকাঃ ভাবাঃ, যে রাজসাঃ [ ভাবাঃ ], যে চ তামসাঃ [ ভাবাঃ ] তান্ [ সর্ব্বান্ ] মত্তঃ এব [ উৎপন্নান্ ] বিদ্ধি ( জানীহি ); অহং তেষু ন [ বর্ত্তে ], তে তু ময়ি [ বর্ত্তন্তে ] ॥ ১২

অনুবাদ। যে সকল পদার্থ সাত্ত্বিক রাজস বা তামস, সে সকলই আমা হইতে উৎপন্ন ইহা জানিও; ঐ সকল পদার্থ আমাকে অবলম্বন করিয়া রহিয়াছে, আমি কিন্তু তাহাদিগকে অবলম্বন করিয়া থাকি না ॥ ১২

ভাষ্য। কিঞ্চ, যেচৈব সাত্ত্বিকাঃ সত্ত্বনির্ব্বৃত্তা ভাবাঃ পদার্থাঃ, রাজসাঃ রজোনির্ব্বৃত্তাঃ, তামসাঃ তমোনির্ব্বৃত্তাশ্চ যে কেচিৎ প্রাণিনাং স্বকর্ম্মবশাৎ জায়ন্তে ভাবাঃ, তান্ মত্ত এব জায়মানান্ বিদ্ধি, সর্ব্বান্ সমস্তানেব। যদ্যপি তে মত্তো জায়ন্তে, তথাপি ন তু অহং তেষু তদধীনঃ তদ্বশঃ, যথা সংসারিণঃ; তে পুনর্ময়ি মদ্বশাঃ মদধীনাঃ॥ ১২

আনন্দগিরিটীকা। চিদানন্দয়োরভিব্যঞ্জকানাং ভাবানাম্ ঈশ্বরাত্ম-ত্বাভিধানাদন্যেষামতদাত্মত্বপ্রাপ্তাবুক্তং—কিঞ্চেতি। প্রাণিনাং ত্রৈবিধ্যে হেতুং দর্শয়ন্ বাক্যার্থমাহ—যে কেচিদিতি। তর্হি পিতুরিব পুত্রাধীনত্বং ত্বত্তো জায়-মানাৎ তদধীনত্বং তবাপি স্যাদিতি বিক্রিয়াবত্ত্বদুষ্যত্বপ্রসক্তিরিত্যাশঙ্ক্যাহ—যদ্যপীতি। মম পরমার্থত্বাৎ তেষাং কল্পিতত্বান্ন তদ্গুণদোষৌ ময়ি স্যাতামিত্যর্থঃ। তেষামপি তদ্বদেব স্বতন্ত্রতাসম্ভবাৎ কিমিতি কল্পিতত্বমিত্যাশঙ্ক্যাহ—তে পুনরিতি। ত্রিবিধানাং ভাবানাং ন স্বাতন্ত্র্যমীশ্বরকার্য্যত্বেন-তদধীনত্বাৎ তথা চ কল্পিতস্যাধিষ্ঠানসত্তাপ্রতীতিভ্যামেব তদ্বত্ত্বাৎ তন্মাত্রসিদ্ধিরিত্যর্থঃ॥ ১২

অনুবাদ। আরও [ শুন ] যে সকল "ভাব" পদার্থ "সাত্ত্বিক" সত্ত্বগুণ হইতে উৎপন্ন হয়, যাহারা "রাজস" রজোগুণ হইতে উৎপন্ন হয় এবং "তামস" তমোগুণ হইতে উৎপন্ন হয় অর্থাৎ প্রাণিগণের নিজ নিজ কর্ম্মবশে এ জগতে যাহা কিছু উৎপন্ন হয়, তাহা সকলই আমা হইতেই উৎপন্ন হইয়া থাকে। যদ্যপি সেই সকল পদার্থ আমা হইতে উৎপন্ন হয়, তথাপি আমি তাহাদের অধীন নহি অর্থাৎ সংসারী জীবগণের ন্যায় আমি ঐ সকল বস্তুর বশীভূত নহি; কিন্তু তাহারাই আমাতে রহিয়াছে অর্থাৎ [ প্রাণিকর্ম্মার্জ্জিত ] সকল পদার্থই আমার বশীভূত, আমার অধীন রহিয়াছে॥ ১২

ত্রিভির্গুণময়ৈর্ভাবৈরেভিঃ সর্ব্বমিদং জগৎ।
মোহিতং নাভিজানাতি মামেভ্যঃ পরমব্যয়ম্॥ ১৩

অন্বয়। এভির্গুণময়ৈঃ ত্রিভিঃ ভাবৈঃ ইদং সর্ব্বং জগৎ মোহিতং [ সৎ ] এভ্যঃ পরং মাম্ অব্যয়ং নাভিজানাতি॥ ১৩

অনুবাদ। এই ত্রিবিধ গুণময় ভাব ( রাগ দ্বেষ ও মোহ ) দ্বারা মোহিত এই সকল জগৎ এই ভাবত্রয় হইতে অতীত এবং অব্যয় আমাকে জানিতে পারে না॥ ১৩

ভাষ্য। এবম্ভূতমপি পরমেশ্বরং নিত্যশুদ্ধবুদ্ধমুক্তস্বভাবং সর্ব্বভূতাত্মানং সংসারদোষবীজপ্রদাহকারণং মাং নাভিজানাতি জগদিত্যনুক্রোশং দর্শয়তি ভগবান্। তচ্চ কিংনিমিত্তং জগতোঽজ্ঞানমিত্যুচ্যতে। ত্রিভিঃ গুণময়ৈঃ গুণবিকারৈঃ রাগদ্বেষমোহাদিপ্রকারৈঃ ভাবৈঃ পদার্থৈরেভিঃ যথোক্তৈঃ সর্ব্বমিদং প্রাণিজাতং জগৎ মোহিতম্ অবিবেকতামাপাদিতং সন্নাভিজানাতি মাম্ এভ্যঃ যথোক্তগুণেভ্যঃ পরং ব্যতিরিক্তং বিলক্ষণং চ অব্যয়ং ব্যয়রহিতং জন্মাদিসর্ব্বভাববিকারবর্জ্জিতম্ ইত্যর্থঃ॥ ১৩

আনন্দগিরিটীকা। সতীশ্বরস্য স্বাতন্ত্র্যে নিত্যশুদ্ধত্বাদৌ চ কুতো জগতস্তদাত্মকস্য সংসারিত্বমিত্যাশঙ্ক্য তদজ্ঞানাদিত্যাহ—এবম্ভূতমপীতি। যস্য প্রপঞ্চোঽবিক্রিয়শ্চ ত্বং কস্মাত্ত্বামাত্মভূতং স্বয়ংপ্রকাশং সর্ব্বো জনস্তথা ন জানাতীতি মত্বা শঙ্কতে—তচ্চেতি। শ্লোকেনোত্তরমাহ—উচ্যত ইতি। এভ্যঃ পরমিত্যপ্রপঞ্চত্বমুচ্যতে। অব্যয়মিতি সর্ব্ববিক্রিয়ারাহিত্যম্॥ ১৩

অনুবাদ। এই আমার স্বরূপ বর্ণিত হইল, আমি সর্ব্বদা শুদ্ধ ও জ্ঞান স্বরূপ, আমিই সর্ব্বভূতের আত্মা অথচ নির্গুণ, আমিই একমাত্র সংসার দোষ-বীজের প্রদাহ-হেতু (অর্থাৎ অজ্ঞানরূপ যে সংসার হেতু, তাহার বিনাশ করিতে হইলে, আমারই আশ্রয় গ্রহণ করিতে হয়; অথচ হায়!) জগৎ আমার স্বরূপ হৃদয়ঙ্গম করিতে পারে না; এইজন্য জগতের প্রতি ভগবান্ নিজ অনুক্রোশ প্রদর্শন করিতেছেন ও জগতের এই অজ্ঞান কেন হয়, তাহা বলিতেছেন।— তিনটি "গুণময়" গুণবিকার (অর্থাৎ) রাগ দ্বেষ ও মোহাদি এই ত্রিপ্রকার ভাবের দ্বারা এই সকল প্রাণিনিচয় রূপ জগৎ মোহিত হইয়াছে। (অর্থাৎ) বিবেকশূন্যীকৃত হইয়াছে; এই প্রকার বিবেকশূন্য হইয়া আমাকে এই গুণবিকার ত্রিবিধভাব হইতে পৃথক্ বলিয়া অনুভব করিতে পারিতেছে না [এবং ইহাও বুঝিতেছে না যে] আমি "অব্যয়" ব্যয়রহিতঅর্থাৎ জন্ম প্রভৃতি ছয় প্রকার ভাববিকার আমাতে নাই॥ ১৩

দৈবী হ্যেষা গুণময়ী মম মায়া দুরত্যয়া।
মামেব যে প্রপদ্যন্তে মায়ামেতাং তরন্তি তে॥ ১৪

অন্বয়। এষা গুণময়ী দৈবী মম মায়া দুরত্যয়া (দুরতিক্রমণীয়া); যে মামেব প্রপদ্যন্তে (আশ্রয়ন্তি) তে এতাং মায়াং তরন্তি॥ ১৪

অনুবাদ। এই দৈবী ও গুণময়ী আমার মায়া দুরতিক্রমণীয়া; যাহারা

আমাকে আশ্রয় করে, তাহারাই এই মায়া উত্তীর্ণ হইতে অর্থাৎ এই মায়া হইতে পরিত্রাণ লাভ করিতে পারে ॥ ১৪

ভাষ্য। কথং পুনর্দৈবীমেতাং ত্রিগুণাত্মিকাং বৈষ্ণবীং মায়ামতিক্রামন্তীত্যুচ্যতে—দৈবী দেবস্য মমেশ্বরস্য বিষ্ণোঃ স্বভূতা হি যস্মাৎ এষা যথোক্তা গুণময়ী মম মায়া দুরত্যয়া দুঃখেন অত্যয়োঽতিক্রমণং যস্যাঃ সা দুরত্যয়া। তত্রৈবং সতি সর্ব্বধর্ম্মান্ পরিত্যজ্য মামেব মায়াবিনং স্বাত্মভূতং সর্ব্বাত্মনা যে প্রপদ্যন্তে তে মায়ামেতাং সর্ব্বভূতমোহিনীং তরন্তি অতিক্রামন্তি সংসারবন্ধনান্মুচ্যন্ত ইত্যর্থঃ ॥ ১৪

আনন্দগিরিটীকা। যথোক্তানাদিসিদ্ধমায়াপারবশ্যপরিবর্জনাযোগাজ্জগতো ন কদাচিদপি তত্ত্ববোধসমুদয়সম্ভাবনেত্যাশঙ্কতে—কথং পুনরিতি। ভগবদেকশরণতয়া তত্ত্বজ্ঞানদ্বারেণ মায়াতিক্রমঃ সম্ভবতীতি পরিহরতি—উচ্যতে-ইতি। কথং দুরত্যয়ত্বেন তদত্যয়ঃ স্যাদিতি তত্রাহ—মামেবেতি। প্রধানস্যেব স্বাতন্ত্র্যং ব্যুদস্যতি—দেবস্যেতি। স্বাতন্ত্র্যে মায়াত্বানুপপত্তিং হিশব্দদ্যোতিতাং হেতূকরোতি—যস্মাদিতি। অনুভবসিদ্ধা সা নাকস্মাদপলাপমর্হতীত্যাহ—এষেতি। জগতস্তত্ত্বপ্রতিপত্তিপ্রতিবন্ধভূতা গুণাঃ সত্ত্বাদয়ঃ। মমেতিপ্রাগুক্তমেব মায়ায়াঃ সম্বন্ধমনূদ্য বিধিৎসিতং দুরত্যয়ত্বং বিভজতে—দুঃখেনেতি। মামেবেত্যাদি ব্যাচষ্টে—তত্রেতি। তস্মিন্ মায়ারূপে যথোক্তরীত্যা দুরত্যয়ে সতীতি যাবৎ। মামেবেত্যেবকারেণ মায়ায়া বেদ্যকোটিনিবেশাভাবো বিবক্ষতে। সর্ব্বাত্মনা কর্ম্মানুষ্ঠানাদিব্যগ্রতামন্তরেণেত্যর্থঃ। মায়াতিক্রমে মোহাতিক্রমো ভবতীতি মত্বা বিশিনষ্টি—সর্ব্বেতি। মায়াতৎপ্রযুক্তমোহয়োরতিক্রমেঽপি কথং পুরুষার্থসিদ্ধিরিত্যাশঙ্ক্যাহ—সংসারেতি ॥ ১৪

অনুবাদ। কি প্রকারে এই ত্রিগুণাত্মিকা বৈষ্ণবী মায়াকে অতিক্রমণ করিতে পারে, তাহাই বলা হইতেছে—"দৈবী" দেব অর্থাৎ পরমেশ্বর বিষ্ণুস্বরূপ আমি; আমারই আত্মভূতা মায়া [এই কারণে উহা] দৈবী; এই মায়ার স্বরূপ বলিয়াছি; ইহা গুণময়ী; এই প্রকার আমার সেই মায়া "দুরত্যয়া," অনেক ক্লেশে যাহার অতিক্রম করা যায়, তাহাকেই 'দুরত্যয়' বলা যায়; এই প্রকার মায়ার স্বভাব হইলেও যে সকল জীব, সকল ধর্ম্ম পরিত্যাগ করিয়া সেই মায়ার আশ্রয় ও নিজের আত্মস্বরূপ আমাকে আশ্রয় করিয়া থাকেন, তাঁহারাই এই সর্ব্বভূতমোহিনী মায়া হইতে উদ্ধার পান অর্থাৎ তাঁহারাই সংসারবন্ধন হইতে মোক্ষ লাভ করিতে পারেন ॥ ১৪

ন মাং দুষ্কৃতিনো মূঢ়াঃ প্রপদ্যন্তে নরাধমাঃ।
মায়য়াপহৃতজ্ঞানা আসুরং ভাবমাশ্রিতাঃ॥ ১৫

অন্বয়। মায়য়া অপহৃতজ্ঞানা আসুরং ভাবম্ আশ্রিতা দুষ্কৃতিনঃ (পাপিষ্ঠাঃ) মূঢ়াঃ নরাধমাঃ ন মাং প্রপদ্যন্তে (আশ্রয়ন্তি)॥ ১৫

অনুবাদ। মায়ার প্রভাবে অপহৃতবোধ, আসুরভাববিশিষ্ট, দুরদৃষ্টশালী ও মূঢ় নরাধমগণ আমাকে আশ্রয় করে না॥ ১৫

ভাষ্য। যদি ত্বাং প্রপন্না মায়ামেতাং তরন্তি কস্মাৎ ত্বামেব সর্ব্বে ন প্রপদ্যন্তে ইত্যুচ্যতে—ন মাং পরমেশ্বরং দুষ্কৃতিনঃ পাপকারিণঃ মূঢ়াঃ প্রপদ্যন্তে নরাধমা নরাণাং মধ্যেঽধমা নিকৃষ্টাস্তে চ মায়য়া অপহৃতজ্ঞানাঃ আসুরং ভাবং হিংসানৃতাদিলক্ষণমাশ্রিতাঃ॥ ১৫

আনন্দগিরিটীকা। ভগবন্নিষ্ঠায়া মায়াতিক্রমহেতুত্বে তদেকনিষ্ঠত্বমেব সর্ব্বেষামুচিতমিতি পৃচ্ছতি—যদীতি। পাপকারিত্বেনাবিবেকভূয়স্তয়া হিংসানৃতাদি ভূয়স্ত্বাদ্ভূয়সাং জন্তূনাং ন ভগবন্নিষ্ঠত্বসিদ্ধিরিত্যাহ—উচ্যত ইতি। মৌঢ্যং পাপকারিত্বে হেতুরত এব নিকর্ষঃ। সংমুষিতমিব তিরস্কৃতং জ্ঞানং স্বস্বরূপ-চৈতন্যমেষামিতি তে তথা॥ ১৫

অনুবাদ। যদি তোমার আশ্রয় লইলেই সকলে মায়া হইতে উদ্ধার পায়, তবে কেন সকল লোকই তোমার আশ্রয় গ্রহণ করে না? এই প্রকার আশঙ্কার উত্তর হইতেছে যে [আমি] পরমেশ্বর, আমাকে "দুষ্কৃতী" পাপকারী মূঢ় "নরাধম", মনুষ্যগণের মধ্যে নিকৃষ্ট ব্যক্তিগণ আশ্রয় করে না; তাহাদের জ্ঞান মায়াকর্ত্তৃক অপহৃত হয় এবং হিংসা ও মিথ্যা-ব্যবহার প্রভৃতি অসুর-জনোচিত স্বভাবকেই তাহারা পরিগ্রহ করে॥ ১৫

চতুর্ব্বিধা ভজন্তে মাং জনাঃ সুকৃতিনোঽর্জ্জুন।
আর্ত্তো জিজ্ঞাসুরর্থার্থী জ্ঞানী চ ভরতর্ষভ॥ ১৬

অন্বয়। হে ভরতর্ষভ, অর্জ্জুন, আর্ত্তঃ জিজ্ঞাসুঃ অর্থার্থী জ্ঞানী চ [ইত্যেতে] চতুর্বিধাঃ সুকৃতিনঃ জনাঃ মাং ভজন্তে॥ ১৬

অনুবাদ। হে ভরতকুলশ্রেষ্ঠ অর্জ্জুন! পীড়িত, তত্ত্বজিজ্ঞাসু, ধনার্থী ও জ্ঞানী এই চারি প্রকার পুণ্যাত্মা ব্যক্তিগণ আমাকে ভজনা করেন॥ ১৬

ভাষ্য। যে পুনর্নরোত্তমাঃ পুণ্যকর্ম্মাণঃ। চতুর্বিধাশ্চতুঃপ্রকারাঃ ভজন্তে সেবন্তে মাং জনাঃ সুকৃতিনঃ পুণ্যকর্ম্মাণঃ হে অর্জ্জুন। আর্ত্তঃ আর্ত্তি-

পরিগৃহীতস্তস্করব্যাঘ্ররোগাদিনাভিভূতঃ আপন্নো জিজ্ঞাসুর্ভগবত্তত্ত্বং জ্ঞাতুমিচ্ছতি যোঽর্থার্থী ধনকামো জ্ঞানী বিষ্ণোস্তত্ত্ববিচ্চ হে ভরতর্ষভ ॥ ১৬

আনন্দগিরিটীকা। তেষাং তর্হি তন্নিষ্ঠতা সুকরেতি তত্রাহ—যে পুনরিতি। তে ভজন্তে ভগবন্তমিতি শেষঃ। যে ত্বাং ভজন্তে তে কিং সর্ব্বে মায়াং তরন্তি নৈব প্রার্থনাবৈচিত্র্যাদিত্যাহ—চতুর্ব্বিধা ইতি। আপন্নস্তন্নিবৃত্তিমিচ্ছন্নিতি শেষঃ। তত্ত্ববিদিতি। শব্দজ্ঞানবানাত্মতত্ত্বসাক্ষাৎকারমাত্রার্থী মুমুক্ষুরিত্যর্থঃ ॥ ১৬

অনুবাদ। যাঁহারা মনুষ্যগণের মধ্যে শ্রেষ্ঠ [ অতএব ] পুণ্যকর্ম্মা, [ তাঁহারা কি করেন, তাহাই বলা হইতেছে ], "চতুর্ব্বিধ" চারি প্রকার "সুকৃতী" পুণ্যকর্ম্মকারী জনসমূহ আমাকে "ভজনা করে" সেবা করিয়া থাকে। [ তাহারা কে কে ? ] "আর্ত্ত" আর্ত্তিযুক্ত ( অর্থাৎ ) তস্কর রোগ ও ব্যাঘ্র প্রভৃতি হিংস্র জন্তুর দ্বারা নিপীড়িত, অর্থাৎ আপদ্‌গ্রস্ত। "জিজ্ঞাসু" [ যে ব্যক্তি ] ভগবত্তত্ত্ব জানিতে ইচ্ছা করে [ সে ], যে ব্যক্তি "অর্থার্থী" ধনকাম [ সে ] এবং জ্ঞানী বিষ্ণুর তত্ত্ববিৎ, হে ভরতশ্রেষ্ঠ ॥ ১৬

তেষাং জ্ঞানী নিত্যযুক্ত একভক্তির্বিশিষ্যতে।
প্রিয়ো হি জ্ঞানিনোঽত্যর্থমহং স চ মম প্রিয়ঃ ॥ ১৭

অন্বয়। তেষাং ( চতুর্ণাং মধ্যে) নিত্যযুক্তঃ একভক্তিঃ জ্ঞানী বিশিষ্যতে; অহং জ্ঞানিনঃ অত্যর্থং প্রিয়ঃ, স চ মম প্রিয়ঃ ॥ ১৭

অনুবাদ। সেই চারি প্রকার মৎসেবকগণের মধ্যে নিত্যযুক্ত এবং একভক্তি ( একমাত্র ভগবানে ভক্তিবিশিষ্ট ) জ্ঞানীই প্রধান, জ্ঞানীর আমি অত্যন্ত প্রিয় এবং জ্ঞানীও আমার প্রিয় ॥১৭

ভাষ্য। তেষামিতি তেষাং চতুর্ণাং মধ্যে জ্ঞানী তত্ত্ববিৎ তত্ত্ববিত্ত্বাৎ নিত্যযুক্তো ভবতি একভক্তিশ্চ অন্যস্য ভজনীয়স্যাদর্শনাদতঃ স একভক্তিঃ বিশিষ্যতে বিশেষমাধিক্যমাপদ্যতে অতিরিচ্যতে ইত্যর্থঃ। প্রিয়ো হি যস্মাদহমাত্মা জ্ঞানিনোঽতস্তস্যাহমত্যর্থং প্রিয়ঃ। প্রসিদ্ধং হি লোক আত্মা প্রিয়ো ভবতীতি। তস্মাজ্‌জ্ঞানিন আত্মত্বাদ্‌বাসুদেবঃ প্রিয়ো ভবতি ইত্যর্থঃ। স চ জ্ঞানী মম বাসুদেবস্য আত্মৈবেতি মম অত্যর্থং প্রিয়ঃ ॥১৭

আনন্দগিরিটীকা। চতুর্ব্বিধানাং তেষাং সুকৃতিনাং ভগবদভিমুখানাং তুল্যত্বমাশঙ্ক্যাহ—তেষামিতি। তস্য বিশিষ্যমাণত্বে হেতুমাহ—প্রিয়ো হীতি।

নিত্যযুক্তত্বং ভগবত্যাত্মনি সদা সমাহিতচেতস্ত্বম্। অসারে সংসারে ভগবানেব সারঃ সোঽহমস্মীত্যেকস্মিন্নদ্বিতীয়ে স্বস্মাদত্যন্তমভিন্নে ভগবতি ভক্তিঃ স্নেহবিশেষোঽস্যেত্যেকভক্তিঃ। তস্য আধিক্যে হেতুং বিবৃণোতি—প্রিয়ো হীত্যাদিনা। ভগবতোজ্ঞানিনশ্চ পরস্পরং প্রেমাস্পদত্বে প্রসিদ্ধিং প্রমাণয়তি—প্রসিদ্ধং হীতি। আত্মনো জ্ঞানিনং প্রতি প্রিয়ত্বেঽপি ভগবতো বাসুদেবস্য কথং তং প্রতি প্রিয়ত্বমিত্যাশঙ্ক্যাহ—তস্মাদিতি। অহং জ্ঞানিনো নিরুপাধিকপ্রেমাস্পদং পরমপুরুষার্থত্বেনাত্মত্বেন চ গৃহীতত্বাদিত্যর্থঃ। জ্ঞানিনোঽপি ভগবন্তং প্রতি প্রিয়ত্বং প্রকটয়তি—স চেতি ॥১৭

**অনুবাদ।** সেই চারি প্রকারের (ভগবদ্‌ভক্তগণের) মধ্যে 'জ্ঞানী" তত্ত্ববিৎ; তত্ত্ববিৎ বলিয়াই নিত্যযুক্ত এবং একভক্তি; [কারণ] [তাঁহার নিকটে] অন্য কেহ ভক্তির পাত্র হইতে পারে না; এই কারণ সেই একভক্তি জ্ঞানী বিশিষ্ট হন। "বিশেষ" আধিক্য লাভ করিয়া থাকেন অর্থাৎ সকলের অপেক্ষা উৎকৃষ্টতা প্রাপ্ত হন। যে কারণে জ্ঞানী [আমাকে] আত্মস্বরূপ বলিয়া বুঝিতে পারেন, এই কারণে জ্ঞানীর আমি অত্যন্ত প্রিয়; ইহা লোকে প্রসিদ্ধই আছে যে, আত্মা [সর্ব্বাপেক্ষা] প্রিয় হইয়া থাকে, সেই কারণে জ্ঞানীর আত্মা বলিয়া বাসুদেব [অত্যন্ত] প্রিয় হয়েন ইহাই অর্থ। সেই জ্ঞানীও বাসুদেব স্বরূপ আমার অত্যন্ত প্রিয়; কারণ তিনি আমার আত্মাই হইয়াছেন ॥১৭

উদারাঃ সর্ব্বএবৈতে জ্ঞানী ত্বাত্মৈব মে মতম্।
আস্থিতঃ স হি যুক্তাত্মা মামেবানুত্তমাং গতিম্ ॥ ১৮

**অন্বয়।** এতে সর্ব্বে এব উদারাঃ; জ্ঞানী তু আত্মৈব [ইতি] মে মতম্। হি (যস্মাৎ) স যুক্তাত্মা মামেব অনুত্তমাং গতিম্ আস্থিতঃ ॥ ১৮

**অনুবাদ।** ইঁহারা সকলেই উৎকৃষ্ট; কিন্তু জ্ঞানী আমার আত্মাই, ইহাই আমার মত। কারণ, সেই সমাহিতমনা জ্ঞানী আমাকেই সর্ব্বোৎকৃষ্ট আশ্রয় বলিয়া অবলম্বন করিতে উদ্যত হন ॥ ১৮

**ভাষ্য।** ন তর্হি আর্ত্তাদয়স্ত্রয়ঃ বাসুদেবস্য প্রিয়াঃ। ন, কিং তর্হি?—উদারাঃ উৎকৃষ্টাঃ সর্ব্ব এব এতে ত্রয়োঽপি মম প্রিয়া এব ইত্যর্থঃ। নহি কশ্চিন্মদ্ভক্তঃ মম বাসুদেবস্য অপ্রিয়ো ভবতি; জ্ঞানীতু অত্যর্থং প্রিয়ো ভবতীতি বিশেষঃ। তৎ কস্মাদিত্যাহ জ্ঞানী তু আত্মৈব নান্যো মত্ত ইতি মে মম মতং

নিশ্চয়ঃ। আস্থিতঃ আরোঢ়ুং প্রবৃত্তঃ স জ্ঞানী হি যস্মাৎ অহমেব ভগবান্ বাসুদেবঃ নাস্মোঽস্মীত্যেবং যুক্তাত্মা সমাহিতচিত্তঃ সন্ মামেব ব্রহ্ম গন্তব্যম্ অনুত্তমাং গতিং গন্তুং প্রবৃত্ত ইত্যর্থঃ ॥ ১৮

আনন্দগিরিটীকা। জ্ঞানী চেদত্যর্থমীশ্বরস্য প্রিয়ো ভবতি তর্হি বিশেষণ-সামর্থ্যাদিতরেষামপ্রিয়ত্বং প্রাপ্তমিতি শঙ্কতে—ন তর্হীতি। তেষাং ভগবন্তং প্রতি প্রিয়ত্বমত্র বিবক্ষিতমিত্যাহ—নেতি। অত্যর্থমিতি বিশেষণস্য তর্হি কিং প্রয়োজনমিতি পৃচ্ছতি—কিং তর্হীতি। সর্ব্বেষাং ভগবদভিমুখত্বাদুৎ-কর্ষেঽপি জ্ঞানিনি তদতিরেকমঙ্গীকৃত্য বিশেষণমিত্যাহ—উদারা ইতি। কিং তত্র প্রমাণমিত্যাশঙ্ক্য ঈশ্বরজ্ঞানমিত্যাহ—মে মতমিতি। জ্ঞানীত্বাত্মৈবেত্যত্র হেতুমাহ—আস্থিত ইতি। সর্ব্বশব্দস্য জ্ঞানিব্যতিরিক্তবিষয়ত্বমাহ—ত্রয়োঽ-পীতি। জ্ঞানিব্যতিরিক্তানাং ভগবদভিমুখত্বেপি জ্ঞানাভাবাপরাধান্ন ভগবৎ-প্রীতিবিষয়তেত্যাশঙ্ক্যাহ—ন হীতি। কস্তর্হি জ্ঞানবতি বিশেষস্তত্রাহ—জ্ঞানী ত্বিতি। তমেব বিশেষং প্রশ্নপূর্ব্বকং প্রকটয়তি—তৎকস্মাদিত্যা-দিনা। সর্ব্বমাত্মানং পশ্যতোঽপি তস্য তব কথং যথোক্তো নিশ্চয়ঃ স্যাদিত্যা-শঙ্ক্যাস্থিত ইত্যেতদ্ব্যাকরোতি—আরোঢ়ুমিতি। আরোহে হেতুং সূচয়তি—স জ্ঞানীতি। আরোঢ়ুং প্রবৃত্তত্বমেব স্ফুটয়তি—মামেবেতি ॥ ১৮

অনুবাদ। তবে কি আর্ত্ত প্রভৃতি তিন প্রকার ভক্ত তোমার প্রিয় নহেন? না, কি তবে? এই সকল ভক্ত (অর্থাৎ আর্ত্ত প্রভৃতি ত্রিবিধ ভক্তই) "উদার" উৎকৃষ্ট অর্থাৎ [তাহারা সকলেই] আমার প্রিয়। কোন ভক্তও আমার (অর্থাৎ বাসুদেবের) অপ্রিয় হইতে পারেন না, ইহাই তাৎপর্য্য। কিন্তু জ্ঞানী আমার অত্যন্ত প্রিয়, ইহাই বিশেষ। তাহা কেন হয়, তাহাই বলা হইতেছে—জ্ঞানী আমার আত্মাই। আমা হইতে তিনি [কোন প্রকারে] ভিন্ন নহেন, ইহা আমার "মত" নিশ্চয়। কারণ, সেই জ্ঞানী "আমিই ভগবান্ বাসু-দেব, তাঁহা হইতে আমি পৃথক নহি" এই প্রকার সমাহিতচিত্ত হইয়া গন্তব্য পর-ব্রহ্মরূপ আমাকে পাইবার জন্য অত্যুৎকৃষ্ট পথে যাইতে উদ্যত হইয়াছেন—ইহাই তাৎপর্য্য ॥ ১৮

বহূনাং জন্মনামন্তে জ্ঞানবান্ মাং প্রপদ্যতে।
বাসুদেবঃ সর্ব্বমিতি স মহাত্মা সুদুর্ল্লভঃ ॥ ১৯

অন্বয়। বহূনাং জন্মনাম্ অন্তে "বাসুদেবঃ সর্ব্বম্" ইতি জ্ঞানবান্ [সন্] মাং প্রপদ্যতে, [য এবং] স মহাত্মা সুদুর্ল্লভঃ ॥ ১৯

অনুবাদ। বহু জন্ম অতীত হইলে পর "সকল বস্তুই বাসুদেব" এই প্রকার জ্ঞান লাভ করিয়া [ সাধক ] আমাকে প্রাপ্ত হইয়া থাকেন। সেই প্রকার মহাত্মা [ জগতে ] অত্যন্ত দুর্লভ ॥ ১৯

ভাষ্য। জ্ঞানী পুনরপি স্তূয়তে—বহূনাং জন্মনাং জ্ঞানার্থসংস্কারাশ্রয়াণাম্ অন্তে সমাপ্তৌ জ্ঞানবান্ প্রাপ্তপরিপাকজ্ঞানো মাং বাসুদেবং প্রত্যগাত্মানং প্রত্যক্ষতঃ প্রপদ্যতে। কথং, বাসুদেবঃ সর্ব্বমিতি। য এবং সর্ব্বাত্মানং মাং প্রতিপদ্যতে স মহাত্মা ন তৎসমোঽন্যোঽস্তি অধিকো বা। অতঃ সুদুর্লভঃ মনুষ্যাণাং সহস্রেষু ইত্যুক্তম্ ॥ ১৯

আনন্দগিরিটীকা। উত্তরশ্লোকস্য গতার্থত্বং পরিহরতি—জ্ঞানীতি। জ্ঞানার্থসংস্কারো বাসনা তত্তজ্জন্মনি পুণ্যকর্ম্মানুষ্ঠানজনিতা বুদ্ধিশুদ্ধিস্তদাশ্রয়াণাং তত্ত্বতামনন্তানাং জন্মনামিতি যাবৎ। জ্ঞানবত্ত্বং প্রাক্তনেষপি জন্মসু সম্ভাবিতমিত্যাশঙ্ক্যাহ—প্রাপ্তেতি। জ্ঞানবতো ভগবৎপ্রতিপত্তিং প্রশ্নদ্বারা বিবৃণোতি—কথমিতি। যথোক্তজ্ঞানস্য তত্ত্বতশ্চ দুর্লভত্বং সূচয়তি—য এবমিতি। মহৎ সর্ব্বোৎকৃষ্টমাত্মশব্দিতং বৈভবমস্যেতি [ মহাত্মা ]। মহাত্মত্বে ফলিতমাহ—অত ইতি। তত্র বাক্যোপক্রমানুকুল্যং কথয়তি—মনুষ্যাণামিতি ॥ ১৯

অনুবাদ। পুনর্ব্বার জ্ঞানীর স্তুতি করা হইতেছে। তত্ত্বজ্ঞানের অনুকূল সংস্কার যে সকল জন্মে উত্তরোত্তর বৃদ্ধি পাইয়া থাকে, সেই প্রকার বহু জন্মের অন্তে ( অর্থাৎ ) সমাপ্তি হইলে পর জ্ঞানবান্ ( অর্থাৎ যাঁহার জ্ঞান পরিপক্ক হইয়াছে, তিনি ) আমাকে বাসুদেব ( অর্থাৎ ) সকল জীবের অন্তরাত্মা বলিয়া প্রত্যক্ষতঃ পাইয়া থাকেন। কি ভাবে পান ? [তিনি তখন দেখেন] "সকল বস্তুই বাসুদেব"। যে ব্যক্তি এই প্রকারে সকলের অন্তরাত্মা আমাকে পান, তিনিই মহাত্মা, "তাঁহার সমানও কেহ থাকে না এবং তাঁহা হইতে অধিকও কেহ থাকে না বলিয়া" সুদুর্লভ—অর্থাৎ সহস্র সহস্র মনুষ্যগণের মধ্যে,—এ কথা পূর্ব্বেও বলা হইয়াছে ॥ ১৯

কামৈস্তৈস্তৈর্হৃতজ্ঞানাঃ প্রপদ্যন্তেঽন্যদেবতাঃ।
তং তং নিয়মমাস্থায় প্রকৃত্যা নিয়তাঃ স্বয়া ॥ ২০

অন্বয়। স্বয়া প্রকৃত্যা নিয়তাঃ তৈস্তৈঃ কামৈর্হৃতজ্ঞানাঃ [ সন্তঃ ] তং তং নিয়মম্ আস্থায় অন্যদেবতাঃ প্রপদ্যন্তে ॥ ২০

অনুবাদ। প্রাকৃত জীব মাত্রেই নিজ নিজ প্রকৃতির বশীভূত ; এই কারণে

তাহারা কামাদির আবেশ বশতঃ বিবেকভ্রষ্ট হয় এবং সেই সেই নিয়ম অবলম্বন-পূর্ব্বক ভিন্ন ভিন্ন দেবতার উপাসনা করিয়া থাকে ॥ ২০

ভাষ্য। আত্মৈব সর্ব্বং বাসুদেব ইত্যেবমপ্রতিপত্তৌ কারণমুচ্যতে— কামৈস্তৈস্তৈঃ পুত্রপশুস্বর্গাদিবিষয়ৈঃ হৃতজ্ঞানা অপহৃতবিবেকবিজ্ঞানাঃ প্রপদ্যন্তে-ঽন্যদেবতাঃ প্রাপ্নুবন্তি বাসুদেবাদাত্মনোঽন্যা দেবতাঃ তং তং নিয়মং দেবতারাধনে প্রসিদ্ধো যো যো নিয়মস্তং তম্ আস্থায় আশ্রিত্যপ্রকৃত্যা স্বভাবেন জন্মান্তরার্জ্জিত-সংস্কারবিশেষেণ নিয়তা নিয়মিতাঃ স্বয়া আত্মীয়য়া ॥ ২০

আনন্দগিরিটীকা। কিমিতি তর্হি সর্ব্বেষাং প্রত্যগ্‌ভূতে ভগবতি যথোক্তজ্ঞানং নোদেতীত্যাশঙ্ক্য ন মামিত্যত্রোক্তং হৃদি নিধায় জ্ঞানানুদয়ে হেত্বন্তরমাহ—আত্মৈবেতি। কামৈর্নানাবিধৈরপহৃতবিবেকবিজ্ঞানস্য দেবতান্তর নিষ্ঠত্বমেব প্রত্যগ্‌ভূতপরদেবতাপ্রতিপত্ত্যভাবে কারণমিত্যাহ—কামৈরিতি। দেবতান্তরনিষ্ঠত্বে হেতুমাহ—তং তমিতি। প্রসিদ্ধো নিয়মো জপোপবাস-প্রদক্ষিণনমস্কারাদিঃ। নিয়মবিশেষাশ্রয়ণে কারণমাহ—প্রকৃত্যেতি ॥ ২০

অনুবাদ। এই সকল বিশ্বই বাসুদেব এবং বাসুদেবই আত্মা এই প্রকার জ্ঞান সকলের কেন না হয়, তাহার কারণ বলা হইতেছে। সেই সেই পুত্র পশু ও স্বর্গাদি বিষয়ে কামনার বশে "হৃতজ্ঞান" (অপহৃতবিবেকবিজ্ঞান হইয়া মনুষ্যগণ) অন্য দেবতার উপাসনা করিয়া থাকে [তাহারা বিবেচনা করে যে] ঐ সকল দেবতা, সকলের আত্মভূত বাসুদেব হইতে ভিন্ন। যে যে দেবতার আরাধনায় যে যে নিয়ম প্রসিদ্ধ আছে, সেই সকল নিয়ম অবলম্বন করিয়া [তাহারা] "স্বীয়" আত্মীয় "প্রকৃতি" দ্বারা নিয়মিত [হইয়া থাকে] ॥ ২০

যো যো যাং যাং তনুং ভক্তঃ শ্রদ্ধয়ার্চ্চিতুমিচ্ছতি।
তস্য তস্যাচলাং শ্রদ্ধাং তামেব বিদধাম্যহম্ ॥ ২১

অন্বয়। যো যো ভক্তঃ শ্রদ্ধয়া যাং যাং তনুম্ অর্চ্চিতুমিচ্ছতি তস্য তস্য (তস্যাং তস্যাং তনৌ) তামেব অচলাং শ্রদ্ধাম্ অহং বিদধামি ॥ ২১

অনুবাদ। যে যে ভক্ত শ্রদ্ধাসহকারে যে যে দেবতাবিগ্রহকে পূজা করিতে ইচ্ছা করে, আমি [সেই সেই দেবতাবিগ্রহের প্রতি] সেই সেই ব্যক্তির সেই শ্রদ্ধাকে অচলা করিয়া থাকি ॥ ২১

ভাষ্য। তেষাং চ কামিনাং যো যঃ কামী যাং যাং দেবতাতনুং শ্রদ্ধয়া সংযুক্তো ভক্তশ্চ সন্ অর্চ্চিতুং পূজয়িতুমিচ্ছতি, তস্য তস্য কামিনঃ অচলাং স্থিরাং

শ্রদ্ধাং তামেব বিদধামি স্থিরীকরোমি যয়ৈব পূর্ব্বং প্রবৃত্তঃ স্বভাবতঃ যো যাং দেবতাতনুং শ্রদ্ধয়ার্চ্চিতুমিচ্ছতীতি ॥ ২১

আনন্দগিরিটীকা। তত্তদ্দেবতাপ্রসাদাৎ কামিনামপি সর্ব্বেশ্বরে সর্ব্বাত্মকে বাসুদেবে ক্রমেণ ভক্তির্ভবিষ্যতীত্যাশঙ্ক্যাহ—তেষাঞ্চেতি। স্বভাবতো জন্মান্তরীয়সংস্কারবশাদিত্যর্থঃ। ভগবদ্বিহিতয়া স্থিরয়া শ্রদ্ধয়া সংস্কারাধীনয়া দেবতাবিশেষমারাধয়তোঽপি ভগবদনুগ্রহাদেব ফলপ্রাপ্তিরিত্যাহ—যো যোযামিতি ॥ ২১

অনুবাদ। সেই সকল কামিগণের মধ্যে যে যে কামী শ্রদ্ধাযুক্ত ও ভক্ত হইয়া যে যে দেবতাবিগ্রহকে পূজা করিতে ইচ্ছা করে, সেই সেই কামীর সেই শ্রদ্ধাকে আমিই "অচলা" স্থিরা করিয়া থাকি ( অর্থাৎ ) আমি তত্তদ্ দেবতার প্রতি তাহার সেই শ্রদ্ধার স্থিরত্ব সম্পাদন করিয়া থাকি; যে শ্রদ্ধার বশে স্বভাবতঃ পূর্ব্বজন্মে সে যে দেবতার পূজা করিতে অভিলাষী হয় [ সেই দেবতার প্রতি তাহার সেই শ্রদ্ধারই স্থিরতা বিধান করিয়া থাকি ] ॥ ২১

স তয়া শ্রদ্ধয়া যুক্তস্তস্যা রাধনমীহতে।
লভতে চ ততঃ কামান্ ময়ৈব বিহিতান্ হি তান্ ॥ ২২

অন্বয়। তয়া শ্রদ্ধয়া যুক্তঃ স তস্যা রাধনম্ ঈহতে ততঃ ময়ৈব বিহিতান্ তান্ কামান্ ( ঈপ্সিত-পদার্থান্ ) লভতে হি ॥ ২২

অনুবাদ। সেই শ্রদ্ধাযুক্ত হইয়া সেই ভক্ত সেই দেবতারই আরাধন করিয়া থাকে এবং সেই দেবতার নিকট হইতে সেই সকল কাম লাভ করিয়া থাকে, বাস্তবিক কিন্তু আমিই তাহার ঐ সকল কামের বিধাতা ॥ ২২

ভাষ্য। স তয়েতি। স তয়া মদ্‌বিহিতয়া শ্রদ্ধয়া যুক্তঃ সন্ তস্যা দেবতাতন্বা আরাধনম্ ঈহতে চেষ্টতে, লভতে চ ততস্তস্যা আরাধিতায়া দেবতাতন্বা কামানীপ্সিতান্ ময়ৈব পরমেশ্বরেণ সর্ব্বজ্ঞেন কর্ম্মফলবিভাগজ্ঞতয়া বিহিতান্ নির্ম্মিতান্ তান্ হি যস্মাৎ তে ভগবতা বিহিতাঃ কামাস্তস্মাৎ তানবশ্যং লভতে ইত্যর্থঃ। হিতান্ ইতি পদচ্ছেদে হিতত্বং কামানামুপচরিতং কল্প্যং ন হি কামাঃ হিতাঃ কস্যচিৎ ॥ ২২

আনন্দগিরিটীকা। ঈহতে নির্ব্বর্ত্তয়তীত্যর্থঃ আরাধিতদেবতাপ্রসাদাৎ ফলপ্রাপ্তৌ কিমীশ্বরেণেত্যাশঙ্ক্য তস্য সর্ব্বজ্ঞস্য সর্ব্বকর্ম্মফলবিভাগাভিজ্ঞস্য তত্তদ্দেবতাধিষ্ঠাতৃত্বাৎ তস্যৈব ফলদাতৃত্বমিত্যাহ—সর্ব্বজ্ঞেনেতি। "একো বহূনাং

যো বিদধাতি কামান্" ইত্যাদিশ্রুতিমাশ্রিত্য হি তানিতি পদদ্বয়ং ব্যাচষ্টে—যস্মাদিতি। হিতানিত্যেকং পদমিতি পক্ষং প্রত্যাহ—হিতানিতি। মুখ্যত্বসম্ভবে কিমিত্যৌপচারিকত্বমিত্যাশঙ্ক্যাহ—ন হীতি ॥ ২২

অনুবাদ। স তয়া ইত্যাদি শ্লোকের অর্থ। সেই ব্যক্তি মদ্‌বিহিতশ্রদ্ধা লাভ করিয়া সেই দেবতার "রাধন" আরাধনা করিয়া থাকে ও সেই আরাধিত দেবতার নিকট হইতে তাহার ঈপ্সিত ফল লাভ করিয়া থাকে। আমি পরমেশ্বর সর্ব্বজ্ঞ; সুতরাং সকল প্রকার কর্ম্মফলের বিভাগ আমিই জানি; এই কারণ প্রকৃত পক্ষে ঐ সকল ফলের নির্ম্মাণকর্ত্তাও আমিই। "যে কারণ সেই সকল কাম ভগবান্‌ই দিয়া থাকেন, এই কারণ সেই ব্যক্তি অবশ্যই সেই কামসকলকে লাভ করিয়া থাকে।" (হি শব্দের দ্বারা এই প্রকার অর্থ দ্যোতিত হইতেছে) "হিতান্" এই প্রকার পদচ্ছেদ করিলে কামসকলের হিতত্ব [এই স্থলে] ঔপচারিক বলিয়া গ্রহণ করিতে হইবে। প্রকৃতপক্ষে কামসমূহ ত কাহারও হিতকর হইতে পারে না ॥ ২২

অন্তবত্তু ফলং তেষাং তদ্‌ভবত্যল্পমেধসাম্।
দেবান্ দেবযজো যান্তি মদ্‌ভক্তা যান্তি মামপি ॥ ২৩

অন্বয়। তেষাম্ অল্পমেধসাং তৎ ফলম্ অন্তবৎ তু ভবতি; হি (যস্মাৎ) দেবযজঃ দেবান্ যান্তি, মদ্ভক্তা অপি মাং যান্তি ॥ ২৩

অনুবাদ। সেই অল্পবুদ্ধি (ভিন্নদেবতাযাজী) দিগের ফলও বিনশ্বর হয়; কারণ, ভিন্নদেবতার উপাসকগণ সেই সেই দেবলোক প্রাপ্ত হয়; কিন্তু আমার ভক্তগণ আমাকেই পাইয়া থাকে ॥ ২৩

ভাষ্য। যস্মাদন্তবৎসাধনব্যাপারা অবিবেকিনঃ কামিনশ্চ তে অতঃ—অন্তবদ্‌বিনাশি তু ফলং তেষাং:তদ্ ভবতি অল্পমেধসাম্ অল্পপ্রজ্ঞানাম্; দেবান্ দেবযজো যান্তি দেবান্ যজন্তীতি দেবযজস্তে দেবান্ যান্তি। মদ্‌ভক্তা যান্তি মামপি। এবং সমানেঽপ্যায়াসে মামেব ন প্রপদ্যন্তেঽনন্তফলায় অহো খলু কষ্টং বর্ত্তন্তে ইত্যনুক্রোশং দর্শয়তি ভগবান্ ॥ ২৩

আনন্দগিরিটীকা। প্রেক্ষাপূর্ব্বকারিণি কামানাং হিতত্বাভাবে হেতুমাহ—যস্মাদিতি। কিঞ্চ যে কামিনস্তে ন বিবেকিনস্ততশ্চাবিবেকপূর্ব্বকত্বাৎ কামানাং কুতো হিতত্বাশঙ্কেত্যাহ—অবিবেকিন ইতি। কামানামনন্তফলত্বেন

হিতত্বমাশঙ্ক্যাহ—অন্ত ইতি। তেষামবিবেকপূর্ব্বকত্বমতঃশব্দার্থঃ। তুশব্দোঽব-ধারণার্থঃ। কামফলস্ত বিনাশিত্বে কিমিতি কামনিষ্ঠত্বং জন্তূনামিত্যাশঙ্ক্য প্রজ্ঞা-মান্দ্যাদিত্যাহ—অল্পেতি। কিং তর্হি সাধনমনন্তফলায়েত্যাশঙ্ক্য ভগবদ্ভক্তি-রিত্যাহ—মদ্ভক্তা ইতি। অক্ষরার্থমুক্ত্বা শ্লোকস্ত তাৎপর্য্যার্থমাহ—এবমিতি। দেবতাপ্রাপ্তৌ চেতি শেষঃ। মামেবেত্যাদৌ দেবতাবিশেষং প্রপদ্যন্তে অন্তবৎ ফলায়েতি বক্তব্যম্। উক্তবৈপরীত্যে কারণমবিবেকাতিরিক্তং নাস্তীত্যভিপ্রেত্যাহ —অহো খল্বিতি ॥ ২৩

অনুবাদ। যে কারণ তাহাদের সাধনানুষ্ঠান অনন্ত-ফলদায়ক নহে ও তাহারা অবিবেকী ও কামপরবশ, এই কারণে সেই "অল্পমেধাঃ," অল্পবুদ্ধি কামিগণের কর্ম্মফল "অন্তবৎ" বিনাশীই হইয়া থাকে। যাহারা দেবযজ (দেবযাজী), তাহারা দেবগণকে প্রাপ্ত হইয়া থাকে, যাহারা দেবগণের প্রীতিকে উদ্দেশ্য করিয়া যাগ করে, তাহারাই "দেবযজ্"। আমার ভক্তগণ আমাকে প্রাপ্ত হয়। এই প্রকার [উভয় দিকেই] আয়াস তুল্য হইলেও অনন্তফলের হেতুস্বরূপ যে আমি, সেই আমাকেই তাহারা ভজনা করে না। অহো অবিবেকিগণ কিরূপ ক্লেশে জীবনযাপন করে! এইরূপে ভগবান্ তাহাদের প্রতি অনুকম্পা দেখাইতেছেন ॥ ২৩

অব্যক্তং ব্যক্তিমাপন্নং মন্যন্তে মামবুদ্ধয়ঃ।
পরং ভাবমজানন্তো মমাব্যয়মনুত্তমম্ ॥ ২৪

অন্বয়। মম অব্যয়ম্ অনুত্তমং (নিরতিশয়ং) পরং ভাবমজানন্তঃ অবুদ্ধয়ঃ (অবিবেকিনঃ) মাম্ অব্যক্তং (অপ্রকাশং) ব্যক্তিমাপন্নং (প্রকাশং গতং) মন্যন্তে ॥ ২৪

অনুবাদ। অবিনাশী নিরতিশয় ও প্রকৃষ্ট মদীয় সত্তাকে বুঝিতে না পারিয়া অবিবেকিগণ বিবেচনা করিয়া থাকে যে, আমি সাধারণ ভূতসমূহের ন্যায় জন্মের পূর্ব্বে অপ্রকাশ ছিলাম, পরে প্রকাশ পাইয়াছি ॥ ২৪

ভাষ্য। কিং নিমিত্তং মামেব ন প্রপদ্যন্তে ইত্যুচ্যতে—অব্যক্তম্ অপ্রকাশং, ব্যক্তিম্ আপন্নং প্রকাশং গতমিদানীং মন্যন্তে মাং নিত্যসিদ্ধমীশ্বরমপি সন্তম্ অবুদ্ধয়োঽবিবেকিনঃ পরং ভাবং পরমাত্মস্বরূপম্ অজানন্তোঽবিবেকিনঃ মম অব্যয়ং ব্যয়রহিতম্ অনুত্তমং নিরতিশয়ং মদীয়ং ভাবম্ অজানন্তঃ মন্যন্তে ইত্যর্থঃ ॥ ২৪

আনন্দগিরিটীকা। ভগবত্তত্ত্বনন্ত্যোত্তমফলত্বেঽপি প্রাণিনাং প্রায়েণ তন্নিষ্ঠত্বাভাবে প্রশ্নপূর্ব্বকং নিমিত্তং নিবেদয়তি—কিংনিমিত্তমিত্যাদিনা। অপ্রকাশং শরীরগ্রহণাৎ পূর্ব্বমিতি শেষঃ। ইদানীং লীলাবিগ্রহপরিগ্রহাব-স্থায়ামিত্যর্থঃ। প্রকাশস্তু তর্হি কাদাচিৎকত্বং ভগবতি প্রাপ্তং নেত্যাহ—নিত্যেতি। কথং তর্হি ভগবন্তমাগন্তুকপ্রকাশং মন্যন্তে তত্রাবুদ্ধয়ইত্যুত্তরং তদ্‌বিবৃণোতি—পরমিতি। পরমনুত্তমমিতি বিশেষণদ্বয়ং সোপাধিকনিরুপাধিক-ভাবার্থম্‌॥ ২৪

অনুবাদ। কি কারণে তাহারা আমাকেই আশ্রয় করে না, তাহাই বলা হইতেছে। আমি নিত্যসিদ্ধ ঈশ্বর হইলেও আমাকে সাধারণ প্রাণীর ন্যায় প্রথমে অব্যক্ত অপ্রকাশ [থাকিয়া] পরে এইক্ষণে ব্যক্ত প্রকাশপ্রাপ্ত বলিয়া তাহারা বিবেচনা করে। 'পর' পরমাত্মাস্বরূপ স্বভাব না বুঝিয়া অবিবেকিগণ, "অব্যয়" ব্যয়রহিত "অনুত্তম" নিরতিশয় যে মদীয় ভাব, তাহা না বুঝিয়াই এই প্রকার বিবেচনা করিয়া থাকে। ইহাই অর্থ॥ ২৪

নাহং প্রকাশঃ সর্ব্বস্য যোগমায়াসমাবৃতঃ।
মূঢ়োঽয়ং নাভিজানাতি লোকো মামজমব্যয়ম্‌॥ ২৫

অন্বয়। যোগমায়াসমাবৃতঃ অহং সর্ব্বস্য ন প্রকাশঃ; মূঢ়ঃ (অজ্ঞঃ) [অয়ং] লোকঃ অজম্‌ অব্যয়ং (জন্মমৃত্যুহীনং) মাং ন অভিজানাতি॥ ২৫

অনুবাদ। আমি যোগমায়াসমাবৃত, এইজন্য সকলের নিকট প্রকাশমান নহি। মূঢ় জীব বুঝিতে পারে না যে, আমি জন্ম ও মৃত্যু এই উভয়বিরহিত॥ ২৫

ভাষ্য। তদীয়মজ্ঞানং কিংনিমিত্তমিত্যুচ্যতে—নাহং প্রকাশঃ সর্ব্বস্য লোকস্য কেষাঞ্চিদেব মদ্‌ভক্তানাং প্রকাশোঽহমিত্যভিপ্রায়ঃ। যোগমায়াসমা-বৃতঃ যোগো গুণানাং যুক্তিঃ ঘটনং সৈব মায়া যোগমায়া তয়া যোগমায়য়া সমাবৃতঃ সংচ্ছন্ন ইত্যর্থঃ। অতএব মূঢ়ো লোকোঽয়ং নাভিজানাতি মামজ-মব্যয়ম্‌॥ ২৫

আনন্দগিরিটীকা। অবিবেকরূপমজ্ঞানং ভগবন্নিষ্ঠা-প্রতিবন্ধকমুক্তং তস্মি-ন্নপি নিমিত্তং প্রশ্নপূর্ব্বকমনাত্মজ্ঞানমুপন্যস্যতি——তদীয়মজ্ঞানমিত্যাদিনা। ত্রিভির্গুণময়ৈরিত্যনৌপাধিকরূপস্যাপ্রতিপত্তৌ কারণমুক্তম্‌ অত্র তু সোপাধিক-স্যাপীতি বিশেষং গৃহীত্বা ব্যাচষ্টে—নাহমিতি। তর্হি ভগবন্তক্তিরনুপযুক্তেত্যা-

শঙ্ক্যাহ—কেষাঞ্চিদিতি। সর্ব্বস্য লোকস্য ন প্রকাশোঽহমিত্যত্র হেতুমাহ—যোগেতি। অনাগুনির্ব্বাচ্যাজ্ঞানাচ্ছন্নত্বাদেব মদ্বিষয়ে লোকস্য মৌঢ্যং ততশ্চ মদীয়স্বরূপবিবেকাভাবাম্মন্নিষ্ঠত্বরাহিত্যমিত্যাহ— অত এবেতি॥ ২৫

অনুবাদ। আমাকে লোক কেন বুঝিতে পারে না, তাহাই বলা হইতেছে—আমি সকল লোকের [ সমক্ষে ] প্রকাশ নহি, আমার কতকগুলি ভক্তের সমক্ষেই আমি প্রকাশ হই, ইহাই অভিপ্রায়। [ কারণ ] আমি যোগ-মায়া-সমাবৃত। সত্ত্ব রজঃ ও তমঃ এই গুণত্রয়ের যোগই এই স্থলে যোগ শব্দের অর্থ অর্থাৎ গুণত্রয়ের ঘটনাই যোগ। সেই যোগই মায়া "যোগমায়া" তাহার দ্বারা "সমাবৃত" সংচ্ছন্ন ইহাই অর্থ। এই কারণেই মূঢ়লোক অজ ও অব্যয় বলিয়া আমাকে জানিতে পারে না॥ ২৫

বেদাহং সমতীতানি বর্ত্তমানানি চার্জ্জুন।
ভবিষ্যাণি চ ভূতানি মাং তু বেদ ন কশ্চন॥ ২৬

অন্বয়। হে অর্জ্জুন, অহং সমতীতানি, বর্ত্তমানানি, ভবিষ্যাণি চ ভূতানি বেদ; মাং তু কশ্চন ন বেদ॥ ২৬

অনুবাদ। হে অর্জ্জুন আমি অতীত, বর্ত্তমান ও ভবিষ্যৎ সকল প্রাণীকেই জানি; আমাকে কিন্তু কেহই জানে না॥ ২৬

ভাষ্য। যয়া যোগমায়য়া সমাবৃতং মাং লোকো নাভিজানাতি নাসৌ যোগমায়া মদীয়া সতী মমেশ্বরস্য মায়াবিনো জ্ঞানং প্রতিবধ্নাতি। যথা অন্যস্যাপি মায়াবিনো মায়া জ্ঞানং তদ্বৎ। যত এবমতঃ—অহং তু বেদ জানে সমতীতানি সমতিক্রান্তানি ভূতানি বর্ত্তমানানি চ অর্জ্জুন ভবিষ্যাণি চ ভূতানি বেদাহং মাং তু বেদ ন কশ্চন মদ্ভক্তং মচ্ছরণমেকং মুক্ত্বা মত্তত্ত্ববেদনাভাবাদেব ন মাং ভজতে॥ ২৬

আনন্দগিরিটীকা। মায়য়া ভগবানাবৃতশ্চেৎ তস্যাপি লোকস্যেব জ্ঞান-প্রতিবন্ধঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ—যয়েতি। ন হীয়ং মায়া মায়াবিনো বিজ্ঞানং প্রতি-বধ্নাতি মায়াত্বাৎ লৌকিকমায়াবৎ। অথবা নেশ্বরো মায়াপ্রতিবদ্ধজ্ঞানো মায়াবি-ত্বাৎ লৌকিকমায়াবিবদিত্যর্থঃ। ভগবতো মায়াপ্রতিবদ্ধজ্ঞানত্বাভাবে সর্ব্বজ্ঞত্বম-প্রতিবদ্ধং সিদ্ধমিত্যাহ—যত ইতি। লোকস্য মায়াপ্রতিবদ্ধবিজ্ঞানত্বাদেব ভগবদাভিমুখ্যশূন্যত্বমিত্যাহ—মাং ত্বিতি। কালত্রয়পরিচ্ছিন্নাপরিচ্ছিন্নসমস্তবস্তু-পরিজ্ঞানে প্রতিবন্ধো নেশ্বরস্যাস্তীতি দ্যোতনার্থস্তুশব্দ; মাং ত্বিতি লোকস্য

ভগবত্তত্ত্ববিজ্ঞানে প্রতিবন্ধং স্তোতয়তি। তর্হি তদ্ভক্তির্বিফলেত্যাশঙ্ক্যাহ—মদ্‌ভক্তমিতি। তর্হি সর্ব্বোঽপি ত্বদ্ভক্তিদ্বারা ত্বাং জ্ঞাস্যতি নেত্যাহ—মত্তত্ত্বেতি। বিবেকবতো মদ্ভজনং নতু বিবেকশূন্যস্য সর্ব্বস্যাপীত্যর্থঃ॥ ২৬

অনুবাদ। যে যোগমায়া দ্বারা সমাবৃত হইয়া লোক আমাকে জানিতে পারে না, সেই যোগমায়া আমারই অধীন। আমিই মায়াবী ও ঈশ্বর, এই কারণে সেই যোগমায়া আমার জ্ঞানকে প্রতিরুদ্ধ করিতে পারে না। যেমন কোন লৌকিক মায়াবীর মায়া তাহার জ্ঞানকে প্রতিরুদ্ধ করে না [ কিন্তু উহা দর্শকদিগের বুদ্ধিকেই প্রতিরুদ্ধ করে ] এই কারণেই—আমি কিন্তু "সমতীত" অতিক্রান্ত, বর্ত্তমান এবং ভবিষ্য প্রাণিগণকে জানি, কিন্তু আমার ভক্তব্যতিরেকে অপর কেহই আমাকে জানে না। [ সুতরাং ইহাই স্থির হইল যে ] আমার তত্ত্ব জানে না বলিয়াই প্রাণিগণ আমাকে ভজনা করে না॥ ২৬

ইচ্ছাদ্বেষসমুত্থেন দ্বন্দ্বমোহেন ভারত।
সর্ব্বভূতানি সম্মোহং সর্গে যান্তি পরন্তপ॥২৭

অন্বয়। হে পরন্তপ ভারত! ইচ্ছা-দ্বেষ-সমুত্থেন দ্বন্দ্বমোহেন সর্ব্বভূতানি সর্গে ( উৎপত্তিকালে ) সম্মোহং ( সংমূঢ়ত্বং ) যান্তি ( প্রাপ্নুবন্তি॥ ২৭

অনুবাদ! হে পরন্তপ ভারত! ইচ্ছা ও দ্বেষ এই উভয় হইতে সমুত্থিত ( উৎপন্ন ) সুখদুঃখাদিবিষয়বিষয়ক দ্বন্দ্বমোহের প্রভাবে সকল প্রাণীই সৃষ্টিকালে সম্মোহ ( সম্যক্‌মোহ ) প্রাপ্ত হয়॥ ২৭

ভাষ্য। কেন পুনর্মত্তত্ত্ববেদনপ্রতিবন্ধেন, প্রতিবদ্ধানি সন্তি জায়মানানি সর্ব্বভূতানি মাং ন বিদন্তি ইত্যপেক্ষায়ামিদমাহ—ইচ্ছাদ্বেষসমুত্থেন ইচ্ছা চ দ্বেষশ্চ ইচ্ছাদ্বেষৌ তাভ্যাং সমুত্তিষ্ঠতীতীচ্ছাদ্বেষসমুত্থস্তেন ইচ্ছাদ্বেষসমুত্থেন কেন ইতি বিশেষাপেক্ষায়ামিদমাহ—দ্বন্দ্বমোহেন দ্বন্দ্বনিমিত্তো মোহঃ দ্বন্দ্বমোহঃ তাবেব ইচ্ছাদ্বেষৌ শীতোষ্ণবৎ পরস্পরবিরুদ্ধৌ সুখদুঃখতদ্ধেতুবিষয়ৌ যথাকালং সর্ব্বভূতৈঃ সংবধ্যমানৌ দ্বন্দ্বশব্দেনাভিধীয়েতে। তত্র যদা ইচ্ছাদ্বেষৌ সুখদুঃখতদ্ধেতুসংপ্রাপ্ত্যা লব্ধাত্মকৌ ভবতস্তদা তৌ সর্ব্বভূতানাং প্রজ্ঞায়াঃ স্ববশাপাদনদ্বারেণ পরমার্থাত্মতত্ত্ববিষয়জ্ঞানোৎপত্তিপ্রতিবন্ধকারণং মোহং জনয়তঃ। ন হি ইচ্ছাদ্বেষদোষবশীকৃতচিত্তস্য যথাভূতার্থবিষয়জ্ঞানমুৎপদ্যতে বহিরপি কিমু বক্তব্যং, তাভ্যামাবিষ্টবুদ্ধেঃ সংমূঢ়স্য প্রত্যগাত্মনি বহুপ্রতিবন্ধে জ্ঞানং নোৎপদ্যতে ইতি। অতস্তেন ইচ্ছাদ্বেষসমুত্থেন দ্বন্দ্বমোহেন ভারত ভরতান্বয়জ সর্ব্বভূতানি সংমোহি-

তানি সন্তি সংমোহং সংমূঢ়তাং সর্গে জন্মনি উৎপত্তিকালে ইতি এতদ্ যান্তি গচ্ছন্তি হে পরন্তপ। মোহবশান্যেব সর্ব্বভূতানি জায়মানানি জায়ন্তে ইত্যভিপ্রায়ঃ। যতএবমতস্তেন দ্বন্দ্বমোহেন প্রতিবদ্ধপ্রজ্ঞানানি সর্ব্বভূতানি সংমোহিতানি মামাত্মভূতং ন জানন্তি অতএবাত্মভাবেন মাং ন ভজন্তে ॥ ২৭

আনন্দগিরিটীকা। ভগবত্তত্ত্ববিজ্ঞানপ্রতিবন্ধকং মূলাজ্ঞানাতিরেকং প্রশ্নদ্বারেণোদাহরতি—কেনেত্যাদিনা। পুনঃ শব্দাৎ প্রতিবন্ধকান্তরবিবক্ষা গম্যতে। অপরোক্ষমবান্তরপ্রতিবন্ধকমিদমা গৃহ্যতে। বিশেষমাকাঙ্ক্ষাপূর্ব্বকং নিক্ষিপতি—কেনেতি বিশেষাপেক্ষায়ামিতি। দ্বন্দ্বশব্দেন গৃহীতয়োরপি ইচ্ছাদ্বেষয়োর্গ্রহণং দ্বন্দ্বশব্দার্থোপলক্ষণার্থম্ ইত্যভিপ্রেত্যাহ—তাবেবেতি। তয়োরপর্য্যায়মেকত্রানুপপত্তিং গৃহীত্বা বিশিনষ্টি—যথাকালমিতি। নচ তয়োরনধিকরণং কিঞ্চিদপি ভূতং সংসারমণ্ডলে সম্ভবতীত্যাহ—সর্ব্বভূতৈরিতি। তথাপি কথং তয়োর্মোহহেতুত্বমিত্যাশঙ্ক্যাহ—তত্রেতি। তয়োরাশ্রয়ঃ সপ্তম্যর্থঃ। উক্তমেবার্থং কৈমুতিকন্যায়েন প্রপঞ্চয়তি—ন হীতি। পূর্ব্বভাগানুবাদপূর্ব্বকমুত্তরভাগেন ফলিতমাহ—অত ইতি। প্রত্যগাত্মন্যহঙ্কারাদিপ্রতিবন্ধপ্রভাবতো জ্ঞানোৎপত্তেরসম্ভবোঽতঃশব্দার্থঃ। কুলপ্রসূত্যভিমানেন স্বরূপশক্ত্যা চ যুক্তস্যৈব যথোক্তপ্রতিবন্ধপ্রতিবিধানসামর্থ্যমিতিদ্যোতনার্থং ভারত পরন্তপেতি সম্বোধনদ্বয়ম্। তত্ত্বজ্ঞানপ্রতিবন্ধে প্রকৃতমবান্তরকারণমুপসংহরতি—মোহেতি। জায়মান-ভূতানাং মোহপরতন্ত্রত্বে ফলিতমাহ—যতইতি। ভগবত্তত্ত্ববেদনাভাবে তন্নিষ্ঠত্ববৈধুর্য্যং ফলতি ইত্যাহ—অতএবেতি ॥২৭

অনুবাদ। আমার তত্ত্বজ্ঞানের প্রতিবন্ধকারণ বস্তুটি কি, যাহা দ্বারা প্রতিবদ্ধ হইয়া প্রাণিগণ সৃষ্টিদশাতে আমাকে জানিতে পারে না? এই প্রকার আশঙ্কা হইলে তাহার উত্তর দেওয়া যাইতেছে, "ইচ্ছাদ্বেষসমুত্থ" ইচ্ছা ও দ্বেষ (এই তাৎপর্য্যে) ইচ্ছাদ্বেষ (এই শব্দটি ব্যবহৃত)। সেই ইচ্ছাদ্বেষ হইতে যাহা সমুত্থিত হয়, তাহারই নাম "ইচ্ছাদ্বেষ-সমুত্থ"। এই বিশেষণের দ্বারা কে বিশেষিত হইতেছে? [তাহার উত্তর] "দ্বন্দ্বমোহ" দ্বন্দ্বনিমিত্ত মোহই দ্বন্দ্বমোহ (শীত, উষ্ণ, সুখ, দুঃখ প্রভৃতি পরস্পরবিরুদ্ধ পদার্থকে "দ্বন্দ্ব" বলা যায়) সেই ইচ্ছা ও দ্বেষ, শীত এবং উষ্ণের ন্যায় পরস্পরবিরুদ্ধ-স্বভাব, [বলিয়া লোকে প্রসিদ্ধ আছে]. সুখ ও সুখের সাধন ইচ্ছার বিষয়, দুঃখ ও দুঃখের সাধন দ্বেষের বিষয়; এই ইচ্ছা ও দ্বেষ নির্দ্দিষ্টকালে সকল প্রাণীর সহিত মিলিত হইয়া দ্বন্দ্ব এই শব্দটির দ্বারা অভিহিত হইয়া থাকে। তাহার পর যে সময় সেই ইচ্ছা ও দ্বেষ, সুখ দুঃখ

ও তাহার হেতুর প্রাপ্তিতে আত্মলাভ করে, সেই সময় ঐ ইচ্ছা ও দ্বেষ সকল প্রাণীর প্রজ্ঞাকে নিজের বশীভূত করিয়া, পরমার্থতত্ত্ব ব্রহ্মের জ্ঞান যাহাতে না হয়, এইরূপ প্রতিবন্ধের কারণ মোহকে উৎপন্ন করিয়া দেয়। যে ইচ্ছা ও দ্বেষকে বশীভূত করিতে পারে না, তাহার বাহ্যবস্তু বিষয়েও যথার্থ জ্ঞান হইতে পারে না। সেই ইচ্ছাদ্বেষের উদয়ে কলুষিতচেতা বিমূঢ় ব্যক্তির বহু ব্যাঘাতযুক্ত পরমাত্মজ্ঞান যে একবারে হইতেই পারে না, ইহা বিশেষ করিয়া বলাই নিষ্প্রয়োজন। হে ভারত, এই কারণ সেই ইচ্ছাদ্বেষসমুত্থ দ্বন্দ্বমোহের বশে সকল প্রাণীই সংমোহিত হইয়া আছে এবং উৎপত্তিকালে তাহাদের মোহ সেই দ্বন্দ্বমোহের বশে আরও ঘনীভূত হয়; মোহবশীভূত সকল জীবই উৎপত্তি-কালে সংমূঢ় হইয়া জন্মিয়া থাকে, ইহাই অভিপ্রায়। যে কারণে এইরূপ হয়, সেই জন্যই সকল প্রাণী দ্বন্দ্বমোহের বশে প্রতিরুদ্ধবিজ্ঞান হইয়া সম্মোহিত হইয়া থাকে এবং সেইজন্যই তাহারা আত্মভাবে আমাকে ভজনা করিতে পারে না ॥২৭

যেষাং ত্বন্তগতং পাপং জনানাং পুণ্যকর্ম্মণাম্।
তে দ্বন্দ্বমোহনির্ম্মুক্তা ভজন্তে মাং দৃঢ়ব্রতাঃ ॥২৮

**অন্বয়।** যেষাং পুণ্যকর্ম্মণাং জনানাং তু পাপম্ অন্তগতং তে দৃঢ়ব্রতাঃ দ্বন্দ্বমোহনির্মুক্তাঃ সন্তঃ মাং ভজন্তে ॥ ২৮

**অনুবাদ।** যে সকল পবিত্রকর্ম্মা ব্যক্তির পাপ বিনষ্ট হয়, সেই সকল দৃঢ়ব্রত ( মহাত্মারা ) দ্বন্দ্বমোহবিনির্ম্মুক্ত হইয়া আমাকে ভজনা করেন ॥ ২৮

**ভাষ্য।** কে পুনরনেন দ্বন্দ্বমোহেন নির্ম্মুক্তাঃ সন্তস্ত্বাং বিদিত্বা যথাশাস্ত্র-মাত্মভাবেন ভজন্তে ইত্যপেক্ষিতমর্থং দর্শয়িতুমুচ্যতে। যেষাং তু পুনরন্তগতং সমাপ্তপ্রায়ং ক্ষীণং পাপং জনানাং পুণ্যকর্ম্মণাং পুণ্যং কর্ম্ম যেষাং সত্ত্বশুদ্ধিকারণং বিদ্যতে তে পুণ্যকর্ম্মাণস্তেষাং পুণ্যকর্ম্মণাম্, তে দ্বন্দ্বমোহনির্ম্মুক্তাঃ যথোক্তেন দ্বন্দ্বমোহেন নির্ম্মুক্তাঃ ভজন্তে মাং পরমাত্মানং দৃঢ়ব্রতাঃ এবমেব পরমার্থতত্ত্বং নান্যথা ইত্যেবং নিশ্চিতবিজ্ঞানা দৃঢ়ব্রতা ইত্যুচ্যন্তে ॥ ২৮

**আনন্দগিরিটীকা।** যদি সর্ব্বাণি ভূতানি জন্মপ্রতিপদ্যমানানি সংমূঢ়ানি সন্তি ভগবত্তত্ত্বপরিজ্ঞানশূন্যানি ভগবদ্ভজনপরাঙ্মুখানি তর্হি শাস্ত্রানুরোধেন ভগবদ্ভজন-মুচ্যমানমধিকার্য্যভাবাদনর্থকমাপদ্যেতেতি শঙ্কতে—কে পুনরিতি। অনেকেষু জন্মসু সুকৃতবশাদপাকৃতদুরিতানাং দ্বন্দ্বপ্রযুক্তমোহবিরহিণাং ব্রহ্মচর্য্যাদিনিয়ম-বত্তাং ভগবদ্ভজনাধিকারিত্বান্ন শাস্ত্রবিরোধোঽস্তীতি পরিহরতি—উচ্যত ইতি।

তুশব্দস্তোত্যমর্থমাহ—পুনরিতি। উক্তার্থমাত্রসিদ্ধ্যর্থং সমাপ্তপ্রায়মিত্যুক্তং প্রকৃতোপযোগং পুণ্যস্ত কর্ম্মণো দর্শয়িতুং বিশিনষ্টি—সত্ত্বেতি। উভয়বিধশুদ্ধের্দ্বন্দ্বনিমিত্তমোহনিবৃত্তিফলমাহ—তে দ্বন্দ্বেতি। মোহনিবৃত্তের্ভগবন্নিষ্ঠাপর্য্যন্তত্বমাহ—ভজন্তে ইতি। তেষাং নানাপরিগ্রহবতাং ভগবদ্ভজনপ্রতিহতিমাশঙ্ক্যাহ—দৃঢ়েতি ॥ ২৮

অনুবাদ। তাহারা কে যাহারা এই দ্বন্দ্বমোহ হইতে নির্ম্মুক্ত হইয়া তোমাকে যথাশাস্ত্র জানিয়া আত্মভাবে ভজনা করে? এই অপেক্ষিত বিষয়ের উত্তর দেওয়া যাইতেছে যে, যে সকল ব্যক্তির পাপ "অন্তগত" সমাপ্তপ্রায় (অর্থাৎ) ক্ষীণ হইয়াছে [ তাহারা কেমন ] "পুণ্যকর্ম্মা" পবিত্র (অর্থাৎ) বিশুদ্ধ হইয়াছে চিত্তশুদ্ধিকারণ কর্ম্ম যাহাদের, তাহারাই "পুণ্যকর্ম্মা," সেই সকল পুণ্যকর্ম্মকারী ব্যক্তিগণ যথোক্ত দ্বন্দ্বমোহ হইতে নির্ম্মুক্ত হইয়া পরমাত্ম-স্বরূপ আমাকে আত্মভাবে ভজনা করে ( তাহাদের কি প্রকার হইয়া থাকে? ) "দৃঢ়ব্রত" এই আত্মাই পরমার্থতত্ত্ব, ইহার কোন প্রকারে অন্যথা হইতে পারে না, এই প্রকার নিশ্চয় জ্ঞান যাহাদের আছে, তাহারাই দৃঢ়ব্রত বলিয়া উক্ত হয় ॥ ২৮

জরামরণমোক্ষায় মামাশ্রিত্য যতন্তি যে।
তে ব্রহ্ম তদ্বিদুঃ কৃৎস্নমধ্যাত্মং কর্ম্ম চাখিলম্ ॥ ২৯

অন্বয়। মাম্ আশ্রিত্য যে জরামরণমোক্ষায় যতন্তি ( যতন্তে ) তে তৎ-কৃৎস্নম্ অধ্যাত্মম্ অখিলং ব্রহ্ম অখিলং কর্ম্ম চ বিদুঃ ॥ ২৯

অনুবাদ। আমাকে আশ্রয় করিয়া যাহারা জরা ও মরণ হইতে নিষ্কৃতি লাভ করিবার জন্য যত্ন করে, তাহারা সেই প্রত্যগাত্মস্থিত অখণ্ড ব্রহ্ম ও সকল প্রকার কর্ম্মের স্বরূপ জানিতে পারে ॥ ২৯

ভাষ্য। তে কিমর্থং ভজন্তে ইত্যুচ্যতে। জরামরণমোক্ষায় জরামরণমোক্ষার্থং মাং পরমেশ্বরমাশ্রিত্য মৎসমাহিতচিত্তাঃ সন্তো যতন্তি প্রযতন্তে যে তে ব্রহ্ম পরং তদ্বিদুঃ কৃৎস্নং সমস্তম্ অধ্যাত্মং প্রত্যগাত্মবিষয়ং বস্তু তদ্বিদুঃ কর্ম্ম চ অখিলং সমস্তং বিদুঃ ॥ ২৯

আনন্দগিরিটীকা। যথোক্তানামধিকারিণাং ভগবদ্ভজনফলং প্রশ্নদ্বারা দর্শয়তি—তে কিমর্থমিতি। জরামরণাদিলক্ষণো যোবন্ধস্তদ্বিশ্লেষার্থং ভগবদ্ভজনমিত্যর্থঃ। সম্প্রতি সগুণস্য সপ্রপঞ্চস্য মধ্যমানুগ্রহার্থং ধ্যেয়ত্বমাহ—মামাশ্রিত্যেতি। জরাদিসংসারনিবৃত্ত্যর্থং নির্গুণং নিষ্প্রপঞ্চং মামুত্তমাধিকারিণো

জানন্তীত্যুক্তং "মামেব যে প্রপদ্যন্তে" ইত্যাদাবিত্যাহ—জরেতি। মধ্যমানধিকারিণঃ প্রত্যাহ—মামিতি। পরমেশ্বরাশ্রয়ণং নাম বিষয়বিমুখত্বেন ভগবদেকনিষ্ঠত্বমিত্যাহ—মৎসমাহিতেতি। প্রযতনং ভগবন্নিষ্ঠাসিদ্ধ্যর্থং বহিরঙ্গাণাং যজ্ঞাদীনামন্তরঙ্গাণাঞ্চ শ্রবণাদীনামনুষ্ঠানম্। প্রাগুক্তং জগদুপাদানং পরং ব্রহ্ম কথং ব্রহ্মবিদুরিত্যপেক্ষায়াং সমস্তাধ্যাত্মবস্তুত্বেন সকলকর্ম্মত্বেন চ তদ্বিদুরিত্যাহ—কৃৎস্নমিতি॥ ২৯

**অনুবাদ।** জরা ও মরণ হইতে মোক্ষ পাইবার জন্য পরমেশ্বরকে (অর্থাৎ) আমাকে আশ্রয় করিয়া (অর্থাৎ) আমাতেই চিত্ত সমাধানপূর্ব্বক যাঁহারা যত্ন করিয়া থাকেন, তাঁহারা সেই সকল ভূতের উপাদান যে পরব্রহ্ম তাঁহাকে, অধ্যাত্ম (অর্থাৎ) প্রত্যগাত্মভাবে অবস্থিত যে বস্তু তাঁহাকে এবং নিখিল কর্ম্মস্বরূপকেও জানিতে সমর্থ হন॥ ২৯

সাধিভূতাধিদৈবং মাং সাধিযজ্ঞং চ যে বিদুঃ।
প্রয়াণকালেঽপি চ মাং তে বিদুর্যুক্তচেতসঃ॥ ৩০

**অন্বয়।** সাধিভূতাধিদৈবং সাধিযজ্ঞং চ মাং যে বিদুঃ, তে যুক্তচেতসঃ প্রয়াণকালেঽপি চ মাং বিদুঃ॥ ৩৯

**অনুবাদ।** অধিভূত, অধিদৈব এবং অধিযজ্ঞের সহিত আমার স্বরূপ যাঁহারা (শাস্ত্রানুসারে) জানেন, তাঁহারাই প্রয়াণকালে সমাহিত-হৃদয়ে আমার প্রকৃত স্বরূপ অনুভব করিতে পারেন॥ ৩০

**ভাষ্য।** সাধীতি। সাধিভূতাধিদৈবং অধিভূতং চ অধিদৈবং চ অধিভূতাধিদৈবং সহাধিভূতাধিদৈবেন সাধিভূতাধিদৈবং চ মাং যে বিদুঃ, সাধিযজ্ঞং চ সহ অধিযজ্ঞেন সাধিযজ্ঞং যে বিদুঃ, প্রয়াণকালেঽপি চ মরণকালেঽপি চ মাং তে বিদুঃ যুক্তচেতসঃ সমাহিতচিত্তা ইতি॥ ৩০

**আনন্দগিরিটীকা।** ন কেবলং ভগবন্নিষ্ঠানাং সর্ব্বাধ্যাত্মককর্ম্মাত্মকব্রহ্মবিত্ত্বমেব কিন্ত্বধিভূতাদিসহিতং তদ্বেদিত্বমপি সিধ্যতীত্যাহ—সাধিভূতেতি। অধ্যাত্মং কর্ম্মাধিভূতমধিদৈবমধিযজ্ঞশ্চেতি পঞ্চকমেতদ্ব্রহ্ম যে বিদুস্তেষাং যথোক্তজ্ঞানবতাং সমাহিতচেতসামাপদবস্থায়ামপি ভগবত্তত্ত্বজ্ঞানমপ্রতিহতং তিষ্ঠতীত্যাহ—প্রয়াণেতি। অপিচেতি নিপাতাভ্যাং তস্যামবস্থায়াং করণগ্রামস্য ব্যগ্রতয়া জ্ঞানাসম্ভবেঽপি সমাহিতচিত্তানামুক্তজ্ঞানবতাং ভগবত্তত্ত্বজ্ঞানমযত্নলভ্যমিতি দ্যোত্যতে। তদনেন সপ্তমেনোত্তমমধিকারিণং প্রতি জ্ঞেয়ং

নিরূপয়তা তদর্থমেব সর্ব্বাত্মকত্বাদিকমুপদিশতা প্রকৃতিদ্বয়দ্বারেণ সর্ব্বকারণত্বাদিতি চ বদতা তৎপদবাচ্যাৎ তল্লক্ষ্যঞ্চোপক্ষিপ্তম্ ॥ ৩০

অনুবাদ। সাধিভূত ইত্যাদি শ্লোকের অর্থ,—"সাধিভূতাধিদৈব" অধিভূত ও অধিদৈব (এই অর্থে) অধিভূতাধিদৈব (এই শব্দটি ব্যবহৃত হইয়াছে), অধিভূতাধিদৈবের সহিত বিদ্যমান (এই অর্থে) সাধিভূতাধিদৈব (এই শব্দটি ব্যবহৃত) এবং "সাধিযজ্ঞ" * অর্থাৎ) অধিযজ্ঞের সহিত বিদ্যমান; (এইভাবে) আমাকে যাঁহারা জানিতে পারিয়াছেন, তাঁহারা প্রয়াণকালেও আমাকে প্রত্যক্ষ করিতে সমর্থ হন ॥ ৩০

ইতি সপ্তমোঽধ্যায়ঃ সমাপ্তঃ।

* অধিভূত অধিদৈব এবং অধিযজ্ঞ এই তিনটি শব্দের প্রকৃত বিশদ অর্থ পরে বিবৃত হইয়াছে।

# অথ অষ্টমোঽধ্যায়ঃ

—:*:—

অর্জ্জুন উবাচ।

কিন্তদ্ব্রহ্ম কিমধ্যাত্মং কিং কর্ম্ম পুরুষোত্তম।
অধিভূতঞ্চ কিং প্রোক্তমধিদৈবং কিমুচ্যতে॥ ১
অধিযজ্ঞঃ কথং কোঽত্র দেহেঽস্মিন্ মধুসূদন।
প্রয়াণকালে চ কথং জ্ঞেয়োঽসি নিয়তাত্মভিঃ॥ ২

অন্বয়। অর্জ্জুন উবাচ—হে পুরুষোত্তম! কিং তদ্ ব্রহ্ম? কিম্ অধ্যাত্মম্? কিং কর্ম্ম? কিং চ অধিভূতং প্রোক্তং? কিং [বা] অধিদৈবম্ উচ্যতে? হে মধুসূদন! অত্র দেহে কঃ অধিযজ্ঞঃ? কথং বা [স চিন্তনীয়ঃ?], প্রয়াণকালে চ [ত্বং] নিয়তাত্মভিঃ কথং জ্ঞেয়ঃ অসি?॥ ১—২

অনুবাদ। অর্জ্জুন কহিলেন—হে পুরুষোত্তম সেই ব্রহ্মের স্বরূপ কি? কাহাকে অধ্যাত্ম বলা যায়? কর্ম্ম কি? কাহাকেই বা অধিভূত বলা হয়? অধিদৈবই বা কাহাকে বলা যায়? কাহাকে অধিযজ্ঞ বলা যায়? সেই অধিযজ্ঞকে কি প্রকারে ভাবিতে হইবে? হে মধুসূদন! প্রয়াণকালে নিয়তাত্মা (সাধক) গণ কেমন করিয়া তোমাকে জানিতে পারেন? ১—২

ভাষ্য। "তে ব্রহ্ম তদ্‌বিদুঃ কৃৎস্নম্ ইত্যাদিনা ভগবতা অর্জ্জুনস্য প্রশ্ন-বীজান্যুপদিষ্টানি অতস্তৎপ্রশ্নার্থম্।

আনন্দগিরিটীকা। সপ্তমাধ্যায়ান্তে "যেষাং ত্বন্তগতং পাপম্" ইত্যাদিনা যেষাং ব্রহ্মাদীনামনুসন্ধানমুক্তং যচ্চ প্রয়াণকালে ভগবতঃ স্মরণং দর্শিতং তদিদং জিজ্ঞাসমানঃ সন্ পৃচ্ছতীতি প্রশ্নসমুদায়মবতারয়তি—তে ব্রহ্মেতি। প্রশ্নবীজানি তদ্বিষয়ভূতানি ব্রহ্মাদীনি বস্তূনীতি যাবৎ। বুভুৎসিতবিষয়প্রতিলম্ভ্যানন্তরং তেষাং প্রশ্নদ্বারা নির্ণয়ার্থমিত্যাহ—অত ইতি। যদুক্তং তে ব্রহ্ম তদ্বিদুরিতি তৎ কিং সোপাধিকং নিরুপাধিকং বা ব্রহ্মশব্দস্যোভয়ত্রাপি সম্ভবাদিতি মত্বাহ—কিং তদিতি। যচ্চোক্তং কৃৎস্নমধ্যাত্মমিতি তত্রাত্মানং দেহমধিকৃত্য তস্মিন্নধিষ্ঠানে

তিষ্ঠতীত্যধ্যাত্মশব্দেন শ্রোত্রাদিকরণগ্রামো বা প্রত্যগ্‌ভূতং ব্রহ্মৈব বা বিবক্ষিত-মিত্যাহ—কিমধ্যাত্মমিতি। "বিজ্ঞানং যজ্ঞং তনুতে কর্ম্মাণি তনুতেঽপি চ" ইতি শ্রুতৌ কর্ম্মণো দ্বৈবিধ্যনির্দ্ধারণাৎ কর্ম্ম চাখিলমিত্যত্র কীদৃক্ কর্ম্ম গৃহীতমিতি পৃচ্ছতি—কিমিতি। ক্ষরাক্ষরাভ্যাং কার্য্যকারণাভ্যাম্ অতীতস্য ভগবতো ন কিঞ্চিদবেদ্যমস্তীতি সূচয়তি—পুরুষোত্তমেতি। সাধিভূতাধিদৈবমিত্যত্র অধি-ভূতশব্দেন পৃথিব্যাদিষু ভূতেষু বর্ত্তমানং কিঞ্চিদেব গৃহ্যতে কিংবা সমস্তমেব কার্য্যমিতি নির্দ্ধিধারয়িষয়া পৃচ্ছতি—অধিভূতমিতি। অধিদৈবমিতি চ দৈবত-বিষয়মনুধ্যানং বা দৈবতেষ্বাদিত্যমণ্ডলাদিষু বর্ত্তমানং চৈতন্যং বা জিঘৃক্ষিতমিতি প্রশ্নান্তরং প্রস্তৌতি—অধিদৈবমিতি। সাধিযজ্ঞঞ্চেত্যত্র অধিযজ্ঞশব্দেন যজ্ঞমধি-গতো বিজ্ঞানাত্মা বা পরদেবতা বেতি প্রশ্নান্তরং প্রকরোতি—অধিযজ্ঞ ইতি। স চ কথং কেন প্রকারেণ ব্রহ্মত্বেন চিন্তনীয়ঃ কিং তাদাত্ম্যেন কিংবাত্যন্তাভেদে-নেত্যাহ—কথমিতি। সর্ব্বথাপি স কিমস্মিন্ দেহে বর্ত্ততে ততো বহির্বা, দেহে চেৎ স কোঽত্র বুদ্ধ্যাদিস্তদ্ব্যতিরিক্তো বেতি জিজ্ঞাসয়া ব্রূতে—কোঽত্রেতি। অধিযজ্ঞঃ কথঃ কোঽত্রেতি ন প্রশ্নভেদকঃ কথমিতি তু প্রকারভেদবিবক্ষয়েতি দ্রষ্টব্যম্। যত্তু সমাহিতচিত্তানামুক্তং তৎ প্রয়াণকালেঽপি ভগবদনুসন্ধানং সিধ্যতীতি তদ্‌যুক্তমুৎক্রমণদশায়াং করণগ্রামবৈয়গ্র্যাচ্চিত্তসমাধানানুপপত্তেরি-ত্যভিপ্রেত্যাহ—প্রয়াণেতি ॥ ১—২

অনুবাদ। "তে ব্রহ্ম তদ্‌বিদুঃ" ইত্যাদি দ্বারা ভগবান্ অর্জ্জুনের প্রশ্নবীজগুলি উপদেশ করিয়াছেন; অতঃপর অর্জ্জুন প্রশ্নার্থ কহিতেছেন ॥ ১।২

শ্রীভগবানুবাচ।

অক্ষরং ব্রহ্ম পরমং স্বভাবোঽধ্যাত্মমুচ্যতে।
ভূতভাবোদ্ভবকরো বিসর্গঃ কর্ম্মসংজ্ঞিতঃ ॥ ৩

অন্বয়। শ্রীভগবান্ উবাচ—অক্ষরং পরমং ব্রহ্ম, স্বভাবঃ অধ্যাত্মম্ উচ্যতে; ভূতভাবোদ্ভবকরঃ বিসর্গঃ কর্ম্মসংজ্ঞিতঃ ॥ ৩

অনুবাদ। শ্রীভগবান্ কহিলেন, যাহার বিনাশ নাই, তাহাই সেই পরব্রহ্ম; স্বভাবকেই অধ্যাত্ম বলা যায়; যাহা দ্বারা ভূতনিচয়ের উৎপত্তি হয়, সেই বিসর্গ (অর্থাৎ দেবতাগণের প্রীতির জন্য দ্রব্যবিসর্জ্জন) কর্ম্ম সংজ্ঞাদ্বারা অভিহিত হয় ॥ ৩

ভাষ্য। এষাং প্রশ্নানাং যথাক্রমং নির্ণয়ায়—"অক্ষরং" ন ক্ষরতীতি পর আত্মা "এতস্য বা অক্ষরস্য প্রশাসনে গার্গি" ইতি শ্রুতেঃ। ওঁকারস্য চ ওঁ ইত্যেকাক্ষরং ব্রহ্মেতি পরেণ বিশেষণাদগ্রহণম্। পরমমিতি চ নিরতিশয়ে ব্রহ্মণি অক্ষরে উপপন্নতরং বিশেষণম্। তস্যৈব পরস্য ব্রহ্মণঃ প্রতিদেহং প্রত্যগাত্মভাবঃ স্বভাবঃ। স্বভাবোঽধ্যাত্মমুচ্যতে, আত্মানং দেহম্ অধিকৃত্য প্রত্যগাত্মতয়া প্রবৃত্তং পরমার্থব্রহ্মাবসানং বস্তু স্বভাবোঽধ্যাত্মমুচ্যতে অধ্যাত্মশব্দেনাভিধীয়তে। ভূতভাবোদ্ভবকরঃ ভূতানাং ভাবঃ ভূতভাবঃ তস্য উদ্ভবঃ ভূতভাবোদ্ভবঃ তং করোতীতি—ভূতভাবোদ্ভবকরঃ ভূতবস্তূৎপত্তিকর ইত্যর্থঃ। 'বিসর্গঃ' বিসর্জ্জনং দেবতোদ্দেশেন চরুপুরোডাশাদেঃ দ্রব্যস্য পরিত্যাগঃ—স এষ বিসর্গলক্ষণো যজ্ঞঃ কর্ম্মসংজ্ঞিতঃ কর্ম্মশব্দিত ইত্যেতৎ। এতস্মাদ্ধি বীজভূতাদ্ বৃষ্ট্যাদিক্রমেণ স্থাবরজঙ্গমানি ভূতানি উদ্ভবন্তি ॥৩

আনন্দগিরিটীকা। ব্যাখ্যাতপ্রশ্নসপ্তকস্য প্রতিবচনং ভাগবতমবতারতি—এষামিতি। ক্রমেণ কৃতানাং প্রশ্নানাং ক্রমেণৈব প্রতিবচনে প্রষ্টুরভীষ্টপ্রতিপত্তিসৌকর্য্যঞ্চ সিধ্যতীতি বুধ্যমানো বিশিনষ্টি—যথাক্রমমিতি। তত্র প্রশ্নত্রয়ং নির্ণেতুং ভগবদ্বচনমুদাহরতি—অক্ষরমিতি। কিং তদ্ব্রহ্মেতি প্রশ্নস্য প্রতিবচনম্—অক্ষরং ব্রহ্মপরমমিতি। তত্রাক্ষরশব্দস্য নিরুপাধিকে পরস্মিন্নাত্মন্যবিনাশিত্বব্যাপ্তিমত্ত্বসম্বন্ধাৎ প্রবৃত্তিং ব্যুৎপাদয়তি—অক্ষরমিত্যাদিনা। কথং পুনরক্ষরশব্দস্য যথোক্তে পরমাত্মনি বৃদ্ধপ্রয়োগমন্তরেণ বুৎপত্ত্যা প্রবৃত্তিরাশ্রীয়তে ব্যুৎপত্তেরর্থান্তরেঽপি সম্ভবাদিত্যাশঙ্ক্য দ্যাবাপৃথিব্যাদিবিষয়নিরঙ্কুশ-প্রশাসনস্য পরস্মাদন্যস্মিন্নসম্ভবাৎ তথাবিধপ্রশাসনকর্ত্তৃত্বেন শ্রুতমক্ষরং ব্রহ্মৈবেত্যাহ—এতস্যেতি। রূঢ়ির্যোগমপহরতীতি ন্যায়াৎ ওঁকারে বর্ণসমুদায়াত্মন্যক্ষরশব্দস্য রূঢ্যা প্রবৃত্তিরাশ্রয়য়িতুমুচিতেত্যাশঙ্ক্যাহ—ওঁ কারস্যেতি। প্রতিবচনোপক্রমে প্রক্রান্তম্ ওঁকারাখ্যমক্ষরমেবোত্তরত্র বিশেষিতং ভবিষ্যতীত্যাশঙ্ক্য পরমবিশেষণবিরোধাৎ ন তস্য প্রক্রমঃ সম্ভবতীত্যাহ—পরমমিতি চেতি। কিমধ্যাত্মমিতি প্রশ্নস্যোত্তরং স্বভাবোঽধ্যাত্মমিত্যাদি তদ্ব্যাচষ্টে—তস্যৈবেতি। স্বকীয়ো ভাবঃ স্বভাবঃ শ্রোত্রাদিকরণগ্রামঃ স চ আত্মনি দেহেঽহংপ্রত্যয়বেদ্যো বর্ত্ততে ইতি অমুং প্রতিভাসং ব্যাবর্ত্ত্য স্বভাবপদং গৃহ্ণাতি—স্বভাব ইতি। এবং বিগ্রহপরিগ্রহে স্বভাবোঽধ্যাত্মমুচ্যতে ইত্যস্যায়মর্থো নিষ্পন্নো ভবতীত্যনুবাদপূর্ব্বকং কথয়তি—স্বভাব ইতি। তস্যৈব পরস্যেত্যাদিনোক্তং ন বিস্মর্ত্তব্যমিতি বিশিনষ্টি

—পরমার্থেতি। পরমেব হি ব্রহ্ম দেহাদৌ প্রবিশ্য প্রত্যগাত্মভাবমনুভবতি তৎ সৃষ্ট্বা তদেবানুপ্রাবিশদিতি শ্রুতেরিত্যর্থঃ। কিং কর্ম্মেতি প্রশ্নস্যোত্তরমুপাদত্তে—ভূতেতি। ভূতান্যেব ভাবাস্তেষাম্ উদ্ভবঃ সমুৎপত্তিঃ তাং করোতীতি ব্যুৎপত্তিং সিদ্ধবৎকৃত্য বিধান্তরেণ ব্যুৎপাদয়তি—ভূতানামিতি। ভাবঃ সদ্ভাবঃ বস্তুভাবঃ অতএব ভূতবস্তূৎপত্তিকর ইতি বক্ষ্যতি। বৈদিকং কর্ম্ম অত্রোক্তবিশেষণং কর্ম্মশব্দিতমিতি বিসর্গশব্দার্থং দর্শয়ন্ বিশদয়তি—বিসর্গ ইত্যাদিনা। কথং পুনর্যথোক্তস্য যজ্ঞস্য সর্ব্বেষু ভূতেষু সৃষ্টিস্থিতিপ্রলয়হেতুত্বেন তদুদ্ভবকরত্বমিত্যাশঙ্ক্য 'অগ্নৌ প্রাস্তাহুতিঃ' ইত্যাদিস্মৃতিমনুস্মৃত্যাহ—এতস্মাদ্ধীতি ॥৩

অনুবাদ। এই সকল প্রশ্নের যথাক্রমে নির্ণয় করিবার জন্য (ভগবান্ বলিলেন) "অক্ষর" যাহা বিনষ্ট হয় না, তাহাই [ অক্ষর শব্দের অর্থ ], পরম আত্মা "এই অক্ষরের শাসনানুসারে হে গার্গি [ চন্দ্র সূর্য্য বিধৃত হইয়া রহিয়াছে ও তাপ প্রদান করিতেছে ]" ইত্যাদি শ্রুতির দ্বারাও [ অক্ষর শব্দের অর্থ যে পরমাত্মা ] তাহা সিদ্ধ হইতেছে, এখানে অক্ষর শব্দের দ্বারা প্রণবেরও গ্রহণ হইতেছে না [ কারণ ] ওমিত্যেকাক্ষরং ব্রহ্ম ইত্যাদি শ্লোকে যে অক্ষর শব্দের অর্থ গ্রহণ করা হইয়াছে, তাহাতে "পর" এই বিশেষণ নাই, এখানে কিন্তু "পর" এই বিশেষণ দেওয়া হইয়াছে ; এইজন্য এ স্থানে অক্ষর শব্দের দ্বারা প্রণব গ্রহণ হইতে পারে না। "পরম" এই বিশেষণটি নিরতিশয় ব্রহ্মরূপ অক্ষরেই প্রযুক্ত হইয়াছে, এই প্রকার মতই উপপন্নতর হয়। সেই পরব্রহ্মেরই প্রতিদেহে প্রত্যগাত্মভাবে অবস্থিতিকেই "স্বভাব" কহা যায় ; ইহাই "স্বভাব" অধ্যাত্ম [ বলিয়া ] উক্ত হইয়া থাকে। দেহরূপ আত্মাকে অধিকৃত করিয়া প্রতিপুরুষের আত্মভাবে অবস্থিত সেই পরব্রহ্মরূপ পরমার্থ বস্তু পর্য্যন্ত সকল পদার্থকেই স্বভাব বা অধ্যাত্ম শব্দের দ্বারা প্রতিপাদন করা হইতেছে। "ভূতভাবোদ্ভবকর" ভূত (অর্থাৎ) পৃথিবী প্রভৃতি যে "ভাব" (অর্থাৎ) বস্তু, তাহাই 'ভূতভাব' এই শব্দটির অর্থ—সেই ভূতভাবের "উদ্ভব" (উৎপত্তি) ভূতভাবোদ্ভব, তাহাকে যে করে, তাহার নাম 'ভূতভাবোদ্ভবকর'; "বিসর্গ" এই শব্দটির অর্থ বিসর্জ্জন অর্থাৎ ইন্দ্র প্রভৃতি দেবতাগণের তৃপ্তির উদ্দেশে যে পুরোডাশ প্রভৃতি দ্রব্যের ত্যাগ, তাহাই বিসর্গ শব্দের অর্থ —এই বিসর্গ ই ভূতভাবোদ্ভবকর, অর্থাৎ (অদৃষ্টের উৎপাদন দ্বারা) ভূতনিচয়ের উৎপাদক। সেই বিসর্গ শব্দের প্রকৃত তাৎপর্য্যার্থ যজ্ঞ ; এই যজ্ঞই কর্ম্মসংজ্ঞিত, অর্থাৎ কর্ম্মশব্দের দ্বারা যজ্ঞই অভিহিত ; এই যজ্ঞরূপ বীজ হইতে স্থাবর জঙ্গমরূপ বিবিধ ভূতনিচয়ই উৎপন্ন হয় ॥ ৩

অধিভূতং ক্ষরো ভাবঃ পুরুষশ্চাধিদৈবতম্।
অধিযজ্ঞোঽহমেবাত্র দেহে দেহভৃতাং বর ॥ ৪

অন্বয়। ক্ষরঃ ভাবঃ অধিভূতম্, পুরুষঃ চ অধিদৈবতম্; হে দেহভৃতাং বর, অত্র দেহে অহমেব অধিযজ্ঞঃ ॥ ৪

অনুবাদ। বিনশ্বর বস্তু মাত্রই অধিভূত, (আদিত্যমণ্ডলমধ্যবর্ত্তী) পুরুষই অধিদৈব; হে প্রাণিগণের শ্রেষ্ঠ! এই দেহে আমিই অধিযজ্ঞ ॥ ৪

ভাষ্য। অধিভূতমিতি। অধিভূতং প্রাণিজাতমধিকৃত্য ভবতীতি। কোঽসৌ ক্ষরঃ ক্ষরতীতি ক্ষরঃ বিনাশী ভাবো যৎকিঞ্চিৎ জনিমদ্ বস্তু ইত্যর্থঃ। পুরুষঃ পূর্ণমনেন সর্ব্বমিতি পুরশয়নাদ্বা পুরুষ আদিত্যান্তর্গতঃ হিরণ্যগর্ভঃ সর্ব্বপ্রাণিকরণানামনুগ্রাহকঃ সোঽধিদৈবতম্। অধিযজ্ঞঃ সর্ব্বযজ্ঞাভিমানিনী দেবতা বিষ্ণ্বাখ্যা 'যজ্ঞো বৈ বিষ্ণুঃ' ইতি শ্রুতেঃ। স হি বিষ্ণুরহমেবাত্রাস্মিন্ দেহে যো যজ্ঞস্তস্যাহমধিযজ্ঞঃ যজ্ঞো হি দেহনির্ব্বর্ত্ত্যত্বেন দেহসমবায়ীতি দেহাধিকরণো ভবতি দেহভৃতাং বর ॥ ৪

আনন্দগিরিটীকা। সংপ্রতি প্রশ্নত্রয়স্যোত্তরমাহ—অধিভূতমিতি। অধিভূতঞ্চ কিং প্রোক্তমিত্যস্য প্রতিবচনমধিভূতং ক্ষরো ভাব ইতি। তত্রাধিভূতপদমনূদ্য বাচ্যমর্থং কথয়তি অধিভূতমিত্যাদিনা। তস্য নির্দ্দেশমন্তরেণ নির্জ্ঞাতুমশক্যত্বাৎ প্রশ্নদ্বারা তন্নির্দ্দিশতি—কোঽসাবিতি। কার্য্যমাত্রমত্র সংগৃহীতমিতি বক্তুমুক্তমেব ব্যনক্তি—যৎ কিঞ্চিদিতি। অধিদৈবং কিমিতি প্রশ্নে পুরুষশ্চেত্যাদি প্রতিবচনং তত্র পুরুষশব্দমনূদ্য মুখ্যমর্থং তস্যোপপাদয়তি—পুরুষ ইতি। তস্যৈব সম্ভাবিতমর্থান্তরমাহ—পুরি শয়নাদ্বেতি। বৈরাজং দেহমাসাদ্য আদিত্যমণ্ডলাদিষু দৈবতেষু অন্তরবস্থিতো লিঙ্গাত্মা ব্যষ্টিকরণানুগ্রাহকোঽত্র পুরুষশব্দার্থঃ। স চাধিদৈবতমিতি স্ফুটয়তি—আদিত্যেতি। অধিযজ্ঞঃ কথমিত্যাদি প্রশ্নং পরিহরন্নধিযজ্ঞশব্দার্থমাহ—অধিযজ্ঞ ইতি। কথমুক্তায়াং দেবতায়ামধিযজ্ঞশব্দঃ স্যাদিত্যাশঙ্ক্য শ্রুতিমনুসরন্নাহ—যজ্ঞো বৈ ইতি। পরৈব দেবতা অধিযজ্ঞশব্দেনোচ্যতে। সা চ ব্রহ্মণঃ সকাশাদত্যন্তাভেদেন প্রতিপত্তব্যেত্যাহ—স হি বিষ্ণুরিতি। শাস্ত্রীয়ব্যবহারভূমিরত্রেত্যুক্তা। দেহসামানাধিকরণাদ্বাত্রেত্যস্য ব্যাখ্যানম্—অস্মিন্নিতি। কিমধিযজ্ঞো বহিরন্তর্ব্বা দেহাদিতি সন্দেহো মা ভূদিত্যাহ—দেহ ইতি। ননু যজ্ঞস্য দেহাধিকরণত্বাভাবাৎ কথং তথাবিধযজ্ঞাভিমানিদেবতাত্বং ভগবতা বিবক্ষ্যতে তত্রাহ—যজ্ঞোহীতি।

এতেন তস্য ব্রহ্মাদিব্যতিরিক্তত্বমুক্তমবধেয়ম্, ন হি পরা দেবতা দর্শিতরীত্যাধি-যজ্ঞশব্দিতা বুদ্ধ্যাদিষ্বন্তর্ভাবমনুভাবয়িতুমলম্ ; দেহান্ বিভ্রতীতি দেহভৃতঃ সর্ব্বে প্রাণিনস্তেষামেষ বরঃ শ্রেষ্ঠঃ যুক্তং হি ভগবতা সাক্ষাদেব প্রতিক্ষণং সংবাদং বিদধানস্যার্জুনস্য সর্ব্বেভ্যঃ শ্রৈষ্ঠ্যম্ ॥ ৪

অনুবাদ। অধিভূতমিত্যাদি শ্লোকের [ তাৎপর্য্য এই যে ] প্রাণিগণের ভোগের জন্য যাহা উৎপন্ন হয়, তাহাকেই অধিভূত কহা যায় [ সে কি ? ] ; "ক্ষর" যাহা বিনষ্ট হয়, তাহাই ক্ষর, এমন যে "ভাব" তাহাই অধিভূত, অর্থাৎ যাহা কিছু উৎপন্ন হয়, এমন সকল বস্তুই অধিভূত শব্দের দ্বারা অভিহিত হয়। "পুরুষ" যাহা দ্বারা জগৎ সকলই পরিপূরিত অথবা যিনি দেহরূপ পুরে বিরাজমান, তিনিই পুরুষ। [ তিনি কে ? ] সেই আদিত্যমণ্ডলমধ্যবর্ত্তী সকল প্রাণীর সকল ইন্দ্রিয়ের নিয়ন্তা হিরণ্যগর্ভ ; সেই পুরুষই অধিদৈবত [ শব্দের দ্বারা অভিহিত হন ]। "অধিযজ্ঞ" সকল যজ্ঞের উপর আত্মীয়ত্বাভিমান যে দেবতার আছে, সেই বিষ্ণুই অধিযজ্ঞ [ শব্দের দ্বারা অভিহিত, ] শ্রুতিতেও নির্দ্দিষ্ট আছে যে ;—বিষ্ণুই যজ্ঞ, সেই বিষ্ণু আমিই, এই দেহে অধিযজ্ঞরূপে আমিই বিদ্যমান আছি। দেহের দ্বারা নিষ্পাদিত হইয়া থাকে এইজন্য যজ্ঞ ( অর্থাৎ ) যজ্ঞের ফল দেহে থাকে, অর্থাৎ লিঙ্গ শরীরকে আশ্রয় করিয়া থাকে [ দেহাধি-করণ ] সুতরাং যজ্ঞাভিমানিনী দেবতাও এইরূপ [ পরম্পরা সম্বন্ধে দেহে থাকেন ] হে দেহভৃদ্গণের শ্রেষ্ঠ ॥ ৪

অন্তকালে চ মামেব স্মরন্ মুক্ত্বা কলেবরম্।
যঃ প্রয়াতি স মদ্ভাবং যাতি নাস্ত্যত্র সংশয়ঃ ॥ ৫

অন্বয়। অন্তকালে চ মাম্ এব স্মরন্ কলেবরং মুক্ত্বা যঃ প্রয়াতি স মদ্ভাবং যাতি অত্র সংশয়ঃ ন অস্তি ॥ ৫

অনুবাদ। মরণসময়ে কেবল আমাকেই স্মরণ করিতে করিতে যে ব্যক্তি শরীর পরিত্যাগ করিয়া যান, তিনি আমার ভাবকে প্রাপ্ত হন ; এই বিষয়ে কোন সংশয় নাই ॥ ৫

ভাষ্য। অন্তকালে ইতি। অন্তকালে চ মরণকালে মামেব পরমেশ্বরং বিষ্ণুং স্মরন্ মুক্ত্বা পরিত্যজ্য কলেবরং শরীরং যঃ প্রযাতি গচ্ছতি স মদ্ভাবং বৈষ্ণবং তত্ত্বং যাতি ; নাস্তি ন বিদ্যতেঽত্রাস্মিন্ অর্থে সংশয়ো যাতি বা ন বেতি ॥ ৫

আনন্দগিরিটীকা। যত্তু প্রয়াণকালে চেত্যাদি চোদিতং তত্রাহ—

অন্তকালে চেতি। মামেবেত্যবধারণেন অধ্যাত্মাদিবিশিষ্টত্বেন স্মরণংব্যাবর্ত্ত্যতে। বিশিষ্টস্মরণে হি চিত্তবিক্ষেপাৎ প্রধানস্মরণমপি স্যাৎ। ন চ মরণকালে কার্য্যকরণপারবশ্যাদ্ভগবদনুস্মরণাসিদ্ধিঃ সর্ব্বদৈব নৈরন্তর্য্যেণ আদরধিয়া ভগবতি সমর্পিতচেতসঃ তৎকালেঽপি কার্য্যকরণজাতমগণয়তো ভগবদনুসন্ধানসিদ্ধেঃ। শরীরং তস্মিন্নহংমমাভিমানাভাবাদিতি যাবৎ। প্রয়াতীত্যত্র প্রকৃতশরীরমপাদানম্। "ব্রহ্ম বেদ ব্রহ্মৈব ভবতি" ইত্যাদিশ্রুতিমাশ্রিত্যাহ—নাস্তীতি। ব্যাসেধ্যং সংশয়মেবাভিনয়তি—যাতি বেতি॥ ৫

অনুবাদ। অন্তকালে ইত্যাদি শ্লোকের অর্থ। "অন্তকালে" মরণ কালে আমাকেই ( অর্থাৎ ) পরমেশ্বর বিষ্ণুকে স্মরণ করিতে করিতে 'কলেবর' শরীরকে পরিত্যাগ করিয়া যে প্রয়াণ করে ( অর্থাৎ ) [ লোকান্তরে ] গমন করে সে 'মদ্ভাব' বৈষ্ণব তত্ত্বকে প্রাপ্ত হয়, এই বিষয়ে কোন সংশয় ( অর্থাৎ বৈষ্ণব পদ পায় কি না এই প্রকার সন্দেহ ) বিদ্যমান নাই॥ ৫

যং যং বাপি স্মরন্ ভাবং ত্যজত্যন্তে কলেবরম্।
তং তমেবৈতি কৌন্তেয় সদা তদ্ভাবভাবিতঃ॥ ৬

অন্বয়। হে কৌন্তেয়! অন্তে যং যং বাপি ভাবং স্মরন্ কলেবরং ত্যজতি সদা তদ্ভাবভাবিতঃ [ সন্ ] তং তম্ এব এতি॥ ৬

অনুবাদ। হে কুন্তীনন্দন, মরণ কালে যে যে ভাববিশেষকে স্মরণ করিতে করিতে জীব দেহত্যাগ করে, সর্ব্বদা সেই ভাববিশেষের ভাবনার বশীভূত হওয়া নিবন্ধন সেই সেই ভাবকে প্রাপ্ত হইয়া থাকে [পরলোকেও]॥ ৬

ভাষ্য। ন মদ্বিষয় এবায়ং নিয়মঃ কিং তর্হি—যং যং বাপি যঃ যং ভাবং দেবতাবিশেষং স্মরংশ্চিন্তয়ন্ ত্যজতি পরিত্যজতি অন্তে প্রাণবিয়োগকালে কলেবরং তং তমেব স্মৃতং ভাবমেব এতি নান্যং, কৌন্তেয়, সদা সর্ব্বদা তদ্ভাবভাবিতঃ তস্মিন্ ভাবঃ তদ্ভাবঃ সঃ ভাবিতঃ স্মর্য্যমাণতয়া অভ্যস্তো যেন স তদ্ভাবভাবিতঃ সন্॥ ৬

আনন্দগিরিটীকা। অন্তকালে ভগবন্তমনুধ্যায়তো ভগবৎপ্রাপ্তিনিয়মবদন্যমপি তৎকালে দেবাদিবিশেষং ধ্যায়তো দেহং ত্যজতস্তৎপ্রাপ্তিরবশ্যম্ভাবিনীতি দর্শয়তি—নেত্যাদিনা। কথং পুনরন্তকালে পরবশস্য নিয়তবিষয়স্মৃতির্ভবিতুং সহতে তত্রাহ—সদেতি। দেবাদিবিশেষস্তস্মিন্নিতি সপ্তম্যর্থঃ। ভাবো ভাবনা

বাসনা স ভাবো ভাবিতঃ সম্পাদিতো যেন পুংসা সঃ তথাবিধঃ সন্ যং যং ভাবং স্মরতি তং তমেব দেহত্যাগাদূর্দ্ধং গচ্ছতীতি সম্বন্ধঃ ॥ ৬

অনুবাদ। আমার বিষয়েই যে এই নিয়ম, তাহা নহে; তবে কি?—[ইহারই উত্তর এই হইতেছে যং যং বাপি ইত্যাদি] যে যে ভাব অর্থাৎ দেবতা-বিশেষকে স্মরণ করিয়া অন্তে অর্থাৎ প্রাণবিয়োগকালে কলেবরকে [জীব] পরিত্যাগ করে, হে কৌন্তেয়, "সদা" সর্ব্বদা "তদ্ভাবভাবিত" হইয়া সে সেই দেবতাবিশেষকেই প্রাপ্ত হইয়া থাকে। সেই দেবতার প্রতি ভাব [এই অর্থে তদ্ভাব শব্দটি ব্যবহৃত]। তদ্ভাব যাহা দ্বারা "ভাবিত" অনবরত স্মৃতির বিষয় হইয়া অভ্যস্ত হয়, সেই তদ্ভাবভাবিত ॥ ৬

তস্মাৎ সর্ব্বেষু কালেষু মামনুস্মর যুধ্য চ।
ময্যর্পিতমনোবুদ্ধির্মামেবৈষ্যস্যসংশয়ঃ ॥ ৭

অন্বয়। তস্মাৎ সর্ব্বেষু কালেষু মাম্ অনুস্মর যুধ্য চ, ময়ি অর্পিতমনোবুদ্ধিঃ অসংশয়ঃ [সন্] মাম্ এব এষ্যসি ॥ ৭

অনুবাদ। সেই কারণে সকলসময়ে আমাকে স্মরণ করিতে থাক এবং যুদ্ধও কর। আমার উপর মনঃ ও বুদ্ধিকে সমর্পণপূর্ব্বক সর্ব্বসংশয় হইতে মুক্ত হইয়া আমাকেই প্রাপ্ত হইবে ॥ ৭

ভাষ্য। যস্মাদেবমন্ত্যা ভাবনা দেহান্তরপ্রাপ্তৌ কারণম্—তস্মাৎ সর্ব্বেষু কালেষু মাম্ অনুস্মর যথাশাস্ত্রং যুধ্য চ যুদ্ধং চ স্বধর্ম্মং কুরু, ময়ি বাসুদেবে অর্পিতে মনোবুদ্ধী যস্য তব স ত্বং ময্যর্পিতমনোবুদ্ধিঃ সন্ মামেব যথাস্মৃতম্ এষ্যসি আগমিষ্যসি অসংশয়ো ন সংশয়োঽত্র বিদ্যতে ॥ ৭

আনন্দগিরিটীকা। সততভাবনা প্রতিনিয়তফলপ্রাপ্তিনিমিত্তান্ত্য-প্রত্যয়হেতুরিত্যঙ্গীকৃত্যানন্তরশ্লোকমবতারয়তি—যস্মাদিতি। বিশেষণত্রয়বতো-ভগবদনুস্মরণস্য ভগবৎপ্রাপ্তিহেতুত্বং তস্মাদিত্যুচ্যতে। সর্ব্বেষু কালেষ্বাদর-নৈরন্তর্য্যাভ্যাং সহেতি যাবৎ। ভগবদনুস্মরণে বিশেষণত্রয়সাহিত্যং যথাশাস্ত্রমিতি দ্যোত্যতে। ভগবদনুসন্ধানং কর্ত্তব্যমুক্ত্বা তেন সহ স্বধর্ম্মমপি কুরু যুদ্ধমিত্যুপদিশতা ভগবতা সমুচ্চয়ো জ্ঞানকর্ম্মণোরঙ্গীকৃতো ভাতীত্যাশঙ্ক্যাহ—ময়ীতি। মনো-বুদ্ধিগোচরং ক্রিয়াকারকফলজাতং সকলমপি ব্রহ্মৈবেতি ভাবয়ন্ যুধ্যস্ব চেতি ব্রুবতা ক্রিয়াদিকলাপস্য ব্রহ্মাতিরিক্তস্যাভাবাভিলাপমাত্রং সমুচ্চয়ো বিবক্ষিতঃ

ইত্যর্থঃ। উক্তরীত্যা স্বধর্ম্মমনুবর্ত্তমানস্য প্রয়োজনমাহ—মামেবেতি। উক্ত-সাধনবশাৎ ফলপ্রাপ্তৌ প্রতিবন্ধাভাবং সূচয়তি—অসংশয় ইতি ॥ ৭

অনুবাদ। যে কারণে এই প্রকার মরণকালের ভাবনা দেহান্তর প্রাপ্তির প্রতি কারণ, এই জন্যই সকল কালেই আমায় স্মরণ করিতে থাক এবং যথাশাস্ত্র যুদ্ধও কর। [কারণ] যুদ্ধ তোমার স্বধর্ম্ম। যাহার মনঃ ও বুদ্ধি আমাতে অর্থাৎ বাসুদেবে অর্পিত হইয়াছে, এতাদৃশ তুমি "ময়ি অর্পিত-মনোবুদ্ধিঃ" হইয়া আমাকে যেমন স্মরণ করিবে, তদনুসারে আমাকেই প্রাপ্ত হইবে, এই বিষয়ে কোন সংশয় নাই ॥ ৭

অভ্যাসযোগযুক্তেন চেতসা নান্যগামিনা।
পরমং পুরুষং দিব্যং যাতি পার্থানুচিন্তয়ন্ ॥ ৮

অন্বয়। হে পার্থ! অভ্যাসযোগযুক্তেন ন অন্যগামিনা চেতসা অনুচিন্তয়ন্ দিব্যং পরমং পুরুষং যাতি ॥ ৮

অনুবাদ। হে পার্থ, অনন্যপরায়ণ ও অভ্যাসযোগযুক্তমনে সর্ব্বদা চিন্তা করিতে করিতে [সাধক] সেই দিব্য অর্থাৎ আদিত্যমণ্ডলমধ্যবর্ত্তী পরমপুরুষকে প্রাপ্ত হইয়া থাকেন ॥ ৮

ভাষ্য। কিঞ্চ অভ্যাসযোগযুক্তেন ময়ি চিত্তসমর্পণবিষয়ভূতে একস্মিন্ তুল্যপ্রত্যয়াবৃত্তিলক্ষণো বিলক্ষণপ্রত্যয়ানন্তরিতোঽভ্যাসঃ স চ অভ্যাসো যোগঃ তেন যুক্তং তত্রৈব ব্যাপৃতং যোগিনশ্চেতঃ তেন চেতসা নান্যগামিনা ন অন্যত্র বিষয়ান্তরে গন্তুং শীলমস্যেতি নান্যগামি তেন নান্যগামিনা পরমং নিরতিশয়ং পুরুষং দিব্যং দিবি সূর্য্যমণ্ডলে ভবং যাতি গচ্ছতি হে পার্থ, অনুচিন্তয়ন্ শাস্ত্রাচার্য্যোপদেশমনুধ্যায়ন্ ইত্যেতৎ ॥ ৮

আনন্দগিরিটীকা। ইতশ্চ পূর্ব্বশ্লোকোক্তার্থানুষ্ঠায়ী ভগবন্তমন্তকালে প্রাপ্নোতীত্যাহ—কিঞ্চেতি। অভ্যাসং বিভজতে—ময়ীতি। ন হি চিত্তসমর্পণস্য বিষয়ভূতং ভগবতোঽর্থান্তরং বস্তু সদস্তীতি মন্বানো বিশিনষ্টি—চিত্তেতি। অন্তরালকালেঽপি বিজাতীয়প্রত্যয়েষু বিচ্ছিদ্য বিচ্ছিদ্য জায়মানেষ্বপি সজাতীয়-প্রত্যয়াবৃত্তিরযোগিনোঽপি স্যাদিত্যাশঙ্ক্যাহ—বিলক্ষণেতি। অভ্যাসাখ্যেন যোগেন যুক্তত্বং চেতসো বিবৃণোতি—তত্রৈবেতি। তৃতীয়য়া পরামৃষ্টোঽভ্যাস-যোগঃ সপ্তম্যাঽপি পরামৃশ্যতে। ননু প্রাকৃতানাং চেতস্তথেত্যাশঙ্ক্য বিশিনষ্টি—যোগিনইতি। তচ্চেচ্চেতো বিষয়ান্তরং পরামৃশেন্ন তর্হি পরমপুরুষার্থপ্রাপ্তি-

হেতুঃ আদিত্যাশঙ্ক্যাহ—নান্যগামিনেতি। প্রামাদিকং বিষয়ান্তরপারবশ্য-মভ্যনুজ্ঞাতুং তাচ্ছীল্যপ্রত্যয়স্তেন তাৎপর্য্যাদপরামৃষ্টার্থান্তরেণ পরমপুরুষনিষ্ঠেন ইত্যর্থঃ। তদেব পুরুষস্য নিরতিশয়ত্বং বৎ অপরামৃষ্টাখিলানর্থত্বম্ অনতি-শয়ানন্দত্বঞ্চ তচ্চ প্রাগেব ব্যাখ্যাতং নেহ ব্যাখ্যানমপেক্ষতে। "যশ্চাসাবা-দিত্যে" ইত্যাদি শ্রুতিমনুস্মৃত্যাহ—দিবীতি। তত্র বিশেষতোঽভিব্যক্তিরেব ভবনম্। পূর্ব্বোক্তেন চেতসা যথোক্তং পুরুষমনুচিন্তয়ম্ যাতি তমেবেতি সম্বন্ধঃ। অনুচিন্তয়ন্নিত্যত্র অনুশব্দার্থং ব্যাচষ্টে—শাস্ত্রেতি। চিন্তয়ন্নিতি ব্যাকরোতি—ধ্যায়ন্নিতি॥ ৮

অনুবাদ। আরও [ বক্তব্য এই যে ] চিত্তসমর্পণের একমাত্র বিষয়ভূত আমাতেই একাকার চিত্তবৃত্তির যে আবৃত্তি অথচ যাহার মধ্যে অন্য কোন বিলক্ষণ বৃত্তির উদয় না হয়, সেই আবৃত্তিই অভ্যাস [ শব্দের প্রতিপাদ্য ]। সেই অভ্যাসই যোগ, এই প্রকার অভ্যাসযোগেতেই যোগীর যে চিত্ত ব্যাপৃত থাকে, তাঁহাকেই 'অভ্যাসযোগযুক্তচিত্ত' বলা যায়। সেই চিত্ত অনন্যগামী [ ও হওয়া চাই ]। মদ্ব্যতিরিক্ত অন্য কোন বিষয়ে সংলগ্ন হওয়া যাহার স্বভাব, সেই চিত্তকে 'অন্যগামী' কহে; যে চিত্ত এ প্রকার নহে, তাহাই 'নান্যগামি' চিত্ত। সেই নান্যগামি এবং অভ্যাসযোগযুক্ত চিত্তের সাহায্যে শাস্ত্র ও আচার্য্যের উপদেশানু-সারে সেই আদিত্যমণ্ডলমধ্যবর্ত্তী পরম পুরুষকে চিন্তা করিতে করিতে [ সাধক ] তাঁহাকেই প্রাপ্ত হইয়া থাকেন॥ ৮

কবিং পুরাণমনুশাসিতারম্
অণোরণীয়াংসমনুস্মরেদ্ যঃ।
সর্ব্বস্য ধাতারমচিন্ত্যরূপম্
আদিত্যবর্ণং তমসঃ পরস্তাৎ॥ ৯

অন্বয়। যঃ তমসঃ পরস্তাৎ [ বর্ত্তমানম্ ] আদিত্যবর্ণম্ অচিন্ত্যরূপং সর্ব্বস্য ধাতারম্ অণোঃ [ অপি ] অণীয়াংসম্ পুরাণম্ ( চিরন্তনম্ ) অনুশাসিতারং কবিম্ ( সর্ব্বজ্ঞম্ ) অনুস্মরেৎ ( ধ্যায়েৎ )॥ ৯

অনুবাদ। [ অবিদ্যারূপ ] অন্ধকারের বহির্ভূত, আদিত্যবর্ণ অচিন্ত্যরূপ, সকল জগতের বিধাতা, অণু হইতেও অণুতর, সকল জগতের শাসিতা—সেই পুরাতন কবিকে যে ব্যক্তি সর্ব্বদা স্মরণ করিয়া থাকেন॥ ৯

ভাষ্য। কিং বিশিষ্টং চ পুরুষং যাতীত্যুচ্যতে। কবিং ক্রান্তদর্শিনং সর্ব্বজ্ঞং, পুরাণং চিরন্তনম্, অনুশাসিতারম্ সর্ব্বস্য জগতঃ প্রশাসিতারম্, অণোঃ সূক্ষ্মাদপি অণীয়াংসং সূক্ষ্মতরম্ অনুস্মরেৎ যঃ কশ্চিৎ, সর্ব্বস্য কর্ম্মফলজাতস্য ধাতারং বিচিত্রতয়া প্রাণিভ্যো বিভক্তারং বিভজ্য দাতারম্, অচিন্ত্যরূপং নাস্য রূপং নিয়তং বিদ্যমানমপি কেনচিৎ চিন্তয়িতুং শক্যতে ইতি অচিন্ত্যরূপস্তম্, আদিত্যবর্ণম্ আদিত্যস্যেব নিত্যচৈতন্যপ্রকাশো বর্ণো যস্য তমাদিত্যবর্ণম্, তমসঃ পরস্তাৎ অজ্ঞানলক্ষণান্মোহান্ধকারাৎ পরং তম্ অনুচিন্তয়ন্ যাতীতি পূর্ব্বেণৈব সম্বন্ধঃ ॥ ৯

আনন্দগিরিটীকা। কং বিশিষ্টং পুরুষমনুচিন্তয়ন্নিতি সম্বন্ধঃ। চকারাৎ কয়া বা নাড্যোৎক্রামন্নিত্যনুকৃষ্যতে। তত্র ধ্যানদ্বারা প্রাপ্যস্য পুরুষস্য বিশেষণানি দর্শয়তি—উচ্যত ইতি। ক্রান্তদর্শিত্বমতীতাদেরশেষস্য বস্তুনো দর্শনশীলত্বম্। তেন নিষ্পন্নমর্থমাহ—সর্ব্বজ্ঞমিতি। চিরন্তনমাদিমতঃ সর্ব্বস্য কারণত্বাদনাদিমিত্যর্থঃ, সূক্ষ্মমাকাশাদি ততঃ সূক্ষ্মতরং তদুপাদানত্বাদিত্যর্থঃ। যো যথোক্তমনুচিন্তয়েৎ স তমেবানুচিন্তয়ন্ যাতীতি পূর্ব্বেণৈব সম্বন্ধ ইতি যোজনা। নন্বু বিশিষ্টজাত্যাদিমতো যথোক্তমনুচিন্তনং ফলবদ্ভবতি ন ত্বস্মদাদীনামিত্যাশঙ্ক্যাহ—যঃ কশ্চিদিতি। ফলমত উপপত্তেরিতি ন্যায়েনাহ—সর্ব্বস্যেতি। এতদপ্রমেয়ং ধ্রুবমিতি শ্রুতিমাশ্রিত্যাহ—অচিন্ত্যরূপমিতি। ন হি পরস্য কিঞ্চিদপি রূপং বস্তুতোঽস্তি অরূপবদেব হীতি ন্যায়াৎ কল্পিতমপি নাস্মদাদিভিঃ শক্যতে চিন্তয়িতুমিত্যাহ—নাস্যেতি। মূলকারণাদজ্ঞানাৎ তৎকার্য্যাচ্চ পরস্তাদুপরিষ্টাদ্ ব্যবস্থিতং পরমার্থতোঽজ্ঞান-তৎকার্য্যাস্পৃষ্টমিত্যাহ—তমসইতি ॥ ৯

অনুবাদ। কি প্রকার বিশেষণযুক্তপুরুষকে প্রাপ্ত হয়, তাহাই বলা হইতেছে। "কবি" অতীতদর্শী (অর্থাৎ) সর্ব্বজ্ঞ, "পুরাণ" চিরন্তন, "অনুশাসিতা" সকল জগতের প্রশাসিতা, "অণু" সূক্ষ্ম হইতেও "অণীয়ান্" সূক্ষ্মতর, "সকলের ধাতা" সকল প্রকার কর্ম্মফলের বিভাগকারী, বিচিত্র কর্ম্মফলনিচয়ের যথাযোগ্য বিভাগপূর্ব্বক প্রদাতা, "অচিন্ত্যরূপ" যাঁহার রূপ নিয়ত বিদ্যমান থাকিলেও কেহই চিন্তা করিয়া উঠিতে পারে না, "আদিত্যবর্ণ" আদিত্যের ন্যায় নিত্যচৈতন্য প্রকাশরূপ বর্ণ যাঁহার আছে, তিনিই আদিত্যবর্ণ; এই প্রকার বিশেষণযুক্ত পুরুষকে যে কোন ব্যক্তি অনুস্মরণ করেন অর্থাৎ চিন্তা করেন, তিনিই সর্ব্বদা চিন্তা করিতে করিতে তাঁহাকে প্রাপ্ত হইয়া থাকেন, এই প্রকার পূর্ব্ব বাক্যের সহিতই ইহার সম্বন্ধ আছে ॥ ৯

প্রয়াণকালে মনসাঽচলেন
ভক্ত্যা যুক্তো যোগবলেন চৈব।
ভ্রুবোর্মধ্যে প্রাণমাবেশ্য সম্যক্
স তং পরং পুরুষমুপৈতি দিব্যম্ ॥ ১০

অন্বয়। প্রয়াণকালে অচলেন মনসা ভক্ত্যা যোগবলেন চ এব যুক্তঃ ভ্রুবোঃ মধ্যে প্রাণং সম্যক্ আবেশ্য চ স তং পরং দিব্যং পুরুষম্ উপৈতি ॥ ১০

অনুবাদ। মরণকালে নিশ্চলহৃদয় সেই ব্যক্তি ভ্রূদ্বয়ের মধ্যে প্রাণকে সম্যক্ আবিষ্ট করিয়া, ভক্তি এবং যোগবলেই সেই আদিত্যমণ্ডলমধ্যবর্ত্তী পরম পুরুষকে প্রাপ্ত হইয়া থাকেন ॥ ১০

ভাষ্য। কিঞ্চ। প্রয়াণকালে মরণকালে মনসা অচলেন চলনবর্জ্জিতেন ভক্ত্যা যুক্তো ভজনং ভক্তিঃ তয়া যুক্তো যোগবলেন চৈব যোগস্য বলং যোগবলং তেন সমাধিজসংস্কারপ্রচয়জনিতচিত্তস্থৈর্য্যলক্ষণং যোগবলং তেন চ যুক্ত ইত্যর্থঃ। পূর্ব্বং হৃদয়পুণ্ডরীকে বশীকৃত্য চিত্তং তত ঊর্দ্ধগামিন্যা নাড্যা ভূমিজয়ক্রমেণ ভ্রুবোর্মধ্যে প্রাণমাবেশ্য স্থাপয়িত্বা সম্যক্ অপ্রমত্তঃ সন্ স এবং বুদ্ধিমান্ যোগী কবিং পুরাণমিত্যাদিলক্ষণং তং পরং পুরুষম্ উপৈতি প্রতিপদ্যতে দিব্যং দ্যোতনাত্মকম্ ॥ ১০

আনন্দগিরিটীকা। ইতশ্চ ভগবদনুস্মরণং সফলত্বাদনুষ্ঠেয়মিত্যাহ—কিঞ্চেতি। কদা তদনুস্মরণে প্রযত্নাতিরেকোঽভ্যর্থতে তত্রাহ—প্রয়াণকাল-ইতি। কথং তদনুস্মরণমিত্যুপকরণকলাপমপেক্ষ্যমাণং প্রত্যাহ—মনসেতি। যোঽনুস্মরেৎ স কিমুপৈতি তত্রাহ—স তমিতি। মরণকালে ক্লেশবাহুল্যেঽপি প্রাচীনাভ্যাসপ্রসাদাসাদিতবুদ্ধিবৈভবো ভগবন্তমনুস্মরন্ যথাস্মৃতমেব দেহাভিমান-নির্গমানন্তরমুপগচ্ছতীত্যর্থঃ। ভগবদনুস্মরণস্য সাধনং মনসৈবানুদ্রষ্টব্যমিতি শ্রুত্যু-পদিষ্টমাচষ্টে—মনসেতি। তস্য চঞ্চলত্বান্ন স্থৈর্য্যমীশ্বরে সিধ্যতি তৎ কথং তেন তদনুস্মরণমিত্যাশঙ্ক্যাহ—অচলেনেতি। ঈশ্বরানুস্মরণে প্রযত্নেন প্রব-র্ত্তিতং বিষয়বিমুখং তস্মিন্নেবানুস্মরণযোগ্যে পৌনঃপুন্যেন প্রবৃত্ত্যা নিশ্চলীকৃতং তত্তশ্চলনবিকলং তেনেতি ব্যাচষ্টে—চলনেতি। সংপ্রত্যনুস্মরণাধিকারিণং বিশিনষ্টি—ভক্ত্যেতি। পরমেশ্বরে পরেণ প্রেম্ণা সহিতো বিষয়ান্তরবিমুখোঽনু-স্মর্ত্তেত্যর্থঃ। যোগবলমেব স্ফোরয়তি—সমাধিজেতি। যোগঃ সমাধিঃ।

চিত্তস্য বিষয়ান্তরবৃত্তিনিরোধেন পরস্মিন্নেব স্থাপনং তস্য বলং সংস্কারপ্রচয়োধ্যেয়ৈকাগ্র্যকরণং তেন তত্রৈব স্থৈর্য্যমিত্যর্থঃ। চকারসূচিতমন্বাচষ্টে—তেন চেতি। যত্তু কয়া নাড্যোৎক্রামন্ যাতীতি তত্রাহ—পূর্ব্বমিতি। চিত্তং হি স্বভাবতো বিষয়েষু ব্যাপৃতং তেভ্যো বিমুখীকৃত্য হৃদয়ে পুণ্ডরীকাকারে পরমাত্মস্থানে যত্নতঃ স্থাপনীয়ম্। "অথ যদিদমস্মিন্" ইত্যাদিশ্রুতেস্তত্র চিত্তং বশীকৃত্য আদাবনন্তরং কর্ত্তব্যমুপদিশতি—তত ইতি। ইডাপিঙ্গলে দক্ষিণোত্তরে নাড্যৌ হৃদয়ান্নিঃসৃতে নিরুধ্য তস্মাদেব হৃদয়াগ্রাদূর্দ্ধগমনশীলয়া সুষুম্নয়া নাড্যা হার্দং প্রাণমানীয় কণ্ঠাবলম্বিতস্তনসদৃশং মাংসখণ্ডং প্রাপব্য তেনাধ্বনা ভ্রুবোর্মধ্যে তমাবেশ্য অপ্রমাদবান্ ব্রহ্মরন্ধ্রাদ্‌বিনিষ্ক্রম্য কবিং পুরাণমিত্যাদিবিশেষণং পরমপুরুষমুপগচ্ছতীত্যর্থঃ। ভূমিজয়ক্রমেণেত্যত্র ভূম্যাদীনাং পঞ্চানাং ভূতানাং জয়ো বশীকরং তস্য তস্য ভূতস্য স্বাধীনচেষ্টাবৈশিষ্ট্যং তদ্দ্বারেণেত্যেতদুচ্যতে। স তমিত্যাদি ব্যাচষ্টে—স এবমিতি ॥ ১০

অনুবাদ। প্রয়াণকালে অর্থাৎ মরণকালে নিশ্চলহৃদয়ে ভক্তিযুক্ত ও যোগবলযুক্ত হইয়া ভ্রূদ্বয়ের মধ্যে, ঊর্দ্ধগামিনী নাড়ীদ্বারা [ যোগাশ্রয় সিদ্ধি ] ভুমিজয়ক্রমে প্রাণকে আবিষ্ট করিয়া সম্যক্ অপ্রমত্ত সেই বুদ্ধিমান্ যোগী, সেই কবি পুরাণ ইত্যাদি নামের প্রতিপাদ্য পরম পুরুষকে প্রাপ্ত হইয়া থাকে, সেই পুরুষ দিব্য—অর্থ দ্যোতনাত্মা। এই শ্লোকের ভক্তিশব্দের অর্থ ভজন, যোগের বল [ এই তাৎপর্য্যে ] যোগবল [ এই শব্দটি ব্যবহৃত হইয়াছে ], সমাধিসংস্কারসমূহের দ্বারা উৎপাদিত যে চিত্তস্থৈর্য্য তাহাই এস্থলে যোগবল শব্দের অর্থ। যোগীর এই প্রকার অবস্থার পূর্ব্বে হৃদয়পুণ্ডরীকে ধারণা দ্বারা চিত্তকে বশীকৃত করিতে হয়, তাহার পর ভূমিজয় ও সুষুম্না নাড়ী দ্বারা প্রাণকে ভ্রূমধ্যে স্থাপন করিতে হয়। [ ভূমি জয় শব্দের অর্থ পঞ্চভূতের বশীকরণ ] ॥ ১০

যদক্ষরং বেদবিদো বদন্তি
বিশন্তি যদ্‌যতয়ো বীতরাগাঃ।
যদিচ্ছন্তো ব্রহ্মচর্য্যং চরন্তি
তৎ তে পদং সংগ্রহেণ প্রবক্ষ্যে ॥ ১১

অন্বয়। বেদবিদঃ যৎ অক্ষরং বদন্তি, বীতরাগা যতয়ঃ যৎ বিশন্তি, যৎ ইচ্ছন্তঃ ব্রহ্মচর্য্যং চরন্তি, তৎ পদং তে সংগ্রহেণ প্রবক্ষ্যে ॥ ১১

অনুবাদ। বেদবিদ্‌গণ যে অবিনাশি বস্তুর বর্ণনা করিয়া থাকেন, বীতরাগ সন্ন্যাসিগণ যে পদে প্রবিষ্ট হইয়া থাকেন, যাঁহাকে পাইবার ইচ্ছা করিয়া [ব্রহ্মচারিগণ] ব্রহ্মচর্য্যব্রত করিয়া থাকেন, আমি তোমাকে সংক্ষেপে সেই [ব্রহ্ম] পদ বিষয়ে প্রকৃষ্ট উপদেশ প্রদান করিতেছি॥ ১১

ভাষ্য। * পুনরপি বক্ষ্যমাণেন উপায়েন প্রতিপিৎসিতস্য ব্রহ্মণো বেদবিদ্‌-বদনাদিবিশেষণবিশেষ্যস্যাভিধানং করোতি ভগবান্। যদক্ষরং ন ক্ষরতীত্যক্ষরম্ অবিনাশি, বেদবিদো বেদার্থজ্ঞা বদন্তি। "তদ্বাএতদক্ষরং গার্গি ব্রাহ্মণা অভি-বদন্তি" ইতি শ্রুতেঃ। সর্ব্ববিশেষনিবর্ত্তকত্বেন অভিবদন্তি অস্থূলমনণু ইত্যাদি। কিঞ্চ বিশন্তি প্রবিশন্তি সম্যগ্‌দর্শনপ্রাপ্তৌ সত্যাং যদ্‌যতয়ঃ যতনশীলাঃ সন্ন্যাসিনঃ বীতরাগা বিগতো রাগঃ যেভ্যস্তে বীতরাগাঃ। যচ্চাক্ষরমিচ্ছন্তো জ্ঞাতুমিতি বাক্যশেষঃ। ব্রহ্মচর্য্যং গুরৌ চরন্তি তৎ তে পদং তদক্ষরাখ্যং পদং পদনীয়ং তে তুভ্যং সংগ্রহেণ সংগ্রহঃ সংক্ষেপঃ তেন সংক্ষেপেণ প্রবক্ষ্যে কথয়িষ্যামি॥ ১১

আনন্দগিরিটীকা। যেন কেনচিন্মন্ত্রাদিনা ধ্যানকালে ভগবদনুস্মরণে প্রাপ্তে সত্যভিধানেন নিয়ন্তৃং স্মর্ত্তব্যত্বেন প্রকৃতপরমপুরুষস্য ত্রৈবিদ্যবৃদ্ধপ্রসিদ্ধ্যা প্রামাণিকত্বমাহ—পুনরপীতি। উপায়ো বক্ষ্যমাণ ওঙ্কারঃ। অবিষয়ে প্রতীচি ব্রহ্মণি বেদার্থবিদামপি কথং বচনমিত্যাশঙ্ক্য অবিষয়ত্বমত্যক্তৈবেতি মত্বা শ্রুতি-মুদাহরতি—তদ্‌বা ইতি। তথাপি তস্মিন্নবিষয়ে সর্ব্ববিশেষশূন্যে বচনমনুচিত-মিত্যাশঙ্ক্যাহ—সর্ব্বেতি। ন কেবলং বিদ্বদনুভবসিদ্ধং যথোক্তং ব্রহ্ম কিন্তু মুক্তোপসৃপ্যতয়া মুক্তানামপি সিদ্ধমিত্যাহ—কিঞ্চেতি। কেষাং পুনঃ সন্ন্যা-সিত্বং তদাহ—বীতরাগা ইতি। জ্ঞানার্থং ব্রহ্মচর্য্যবিধানাদপি ব্রহ্ম জ্ঞেয়ত্বেন প্রসিদ্ধমিত্যাহ—যচ্চেতি। কথং তর্হি যথোক্তং ব্রহ্ম মম জ্ঞাতুং শক্যমিত্যা-কুলিতচেতসমর্জ্জুনং প্রত্যাহ—তৎ তে পদমিতি॥ ১১

অনুবাদ। যাহাকে বুঝিবার জন্য, অর্জ্জুন, সর্ব্বদা অভিলাষপর, বেদবিদ্‌গণ যাহার স্বরূপ বর্ণনা করিয়া থাকেন, ইত্যাদি নানা বিশেষণের যাহা বিশেষ্য, সেই ব্রহ্মের তত্ত্ব বক্ষ্যমাণ উপায়ের দ্বারা ভগবান্ পুনর্ব্বার প্রতিপাদন করিতে-ছেন। যাহার ক্ষরণ অর্থাৎ ধ্বংস হয়, তাহাকে 'ক্ষর' কহে; যাহা ক্ষর নহে, তাহাই 'অক্ষর'। "বেদবিৎ" বেদার্থজ্ঞ ব্যক্তিগণ যাহাকে "অক্ষর" অবিনাশী

* অত্র—"যোগমার্গানুগমনেনৈব ব্রহ্মবিদ্যামন্তরেণাপি ব্রহ্ম প্রাপ্যত ইত্যেবং প্রাপ্ত ইদমুচ্যতে" ইত্যধিকং কচিৎ দৃশ্যতে।

বলিয়া নির্দ্দেশ করিয়া থাকেন (কারণ) শ্রুতিতে এইরূপ উক্ত হইয়াছে যে, "হে গার্গি, ব্রাহ্মণগণ এই পরমাত্মাকে অক্ষর বলিয়া নির্দ্দেশ করিয়া থাকেন" অর্থাৎ পরব্রহ্ম সকলপ্রকার ভেদ বিনির্ম্মুক্ত; এই কারণ তিনি স্থূলও নহেন, সূক্ষ্মও নহেন, ইত্যাদি প্রকারে ব্রাহ্মণগণ পরব্রহ্মেরই স্বরূপ প্রতিপাদন করিয়া থাকেন। আরও 'যতি' প্রযত্নপর সংন্যাসিগণ, "বীতরাগ" (অর্থাৎ যাহাদের রাগ নিবৃত্ত হইয়াছে) হইয়া সম্যক্ জ্ঞানপ্রাপ্তির পরে যাহাতে প্রবিষ্ট হইয়া থাকেন। যে অক্ষরকে ["বুঝিবার জন্য" এই অংশটুকু বাক্যের মধ্যে পূর্ণ করিয়া লইতে হইবে] অভিলাষ করিয়া [ব্রহ্মচারিগণ] গুরুগৃহে বাস করিয়া ব্রহ্মচর্য্যের অনুষ্ঠান করিয়া থাকেন, সেই "অক্ষরনামক পদ" [চরম গন্তব্য বস্তু] আমি তোমাকে সংগ্রহে বলিতেছি—সংগ্রহ শব্দের অর্থ সংক্ষেপ অর্থাৎ সংক্ষেপে বলিতেছি ইহাই তাৎপর্য্য ॥ ১১

সর্ব্বদ্বারাণি সংযম্য মনো হৃদি নিরুধ্য চ।
মূর্দ্ধ্ন্যাধায়াত্মনঃ প্রাণমাস্থিতো যোগধারণাম্ ॥ ১২

অন্বয়। সর্ব্বদ্বারাণি সংযম্য হৃদি মনো নিরুধ্য আত্মনঃ প্রাণং মূর্দ্ধ্নি আধায় চ যোগধারণামাস্থিতঃ [ভবেৎ] ॥ ১২

অনুবাদ। সকল ইন্দ্রিয়দ্বার নিরুদ্ধ করিয়া হৃদয়পুণ্ডরীকে অন্তঃকরণকে সমাহিত করিয়া ও আত্মপ্রাণ মূর্দ্ধদেশে (মস্তকে) আহিত করিয়া [সাধক] যোগ ধারণাকে অবলম্বন করিবে ॥ ১২

ভাষ্য। "স যো হ বৈ তদ্ ভগবন্ মনুষ্যেষু প্রায়াণান্তমোঙ্কারমভিধ্যায়ীত কতমং বাব স তেন লোকং জয়তি ইতি তস্মৈ স হোবাচ এতদ্বৈ সত্যকাম পরং চাপরং চ ব্রহ্ম যদোঙ্কারঃ" ইত্যুপক্রম্য "যঃ পুনরেতং ত্রিমাত্রেণ ওমিত্যেতেনৈবাক্ষরেণ পরং পুরুষমভিধ্যায়ীত" ইত্যাদিনা বচনেন "অন্যত্র ধর্ম্মাদন্যত্রাধর্ম্মাৎ" ইতি চ উপক্রম্য "সর্ব্বে বেদা যৎপদমামনন্তি তপাংসি সর্ব্বাণি চ যদ্ বদন্তি। যদিচ্ছন্তো ব্রহ্মচর্য্যং চরন্তি তত্তে পদং সংগ্রহেণ ব্রবীমি ওঁ ইত্যেতৎ॥" ইত্যাদিভিশ্চ বচনৈঃ পরস্য ব্রহ্মণো বাচকরূপেণ প্রতিমাবৎপ্রতীকরূপেণ চ পরব্রহ্মপ্রতিপত্তিসাধনত্বেন মন্দমধ্যমবুদ্ধীনাং বিবক্ষিতস্য ওঁকারস্য উপাসনং কালান্তরে মুক্তিফলমুক্তং যত্তদেব ইহাপি "কবিং পুরাণমনুশাসিতারম্" "যদক্ষরং বেদবিদো বদন্তি" ইতি চ উপন্যস্তস্য পরস্য ব্রহ্মণঃ পূর্ব্বোক্তরূপেণ প্রতিপত্ত্যুপায়ভূতস্য ওঁকারস্য কালান্তরমুক্তিফলমুপাসনং

যোগধারণাসহিতং বক্তব্যং প্রসক্তানুপ্রসক্তঞ্চ যৎকিঞ্চিৎ ইত্যেবমর্থ উত্তরো গ্রন্থ আরভ্যতে।

সর্ব্বদ্বারাণি সর্ব্বাণি চ তানি দ্বারাণি চ সর্ব্বদ্বারাণি উপলব্ধৌ তানি সর্ব্বাণি সংযম্য সংযমনং কৃত্বা মনো হৃদি হৃদয়পুণ্ডরীকে নিরুধ্য নিরোধং কৃত্বা নিষ্প্রচারমাপাদ্য তত্র বশীকৃতেন মনসা হৃদয়াদূর্দ্ধগামিন্যা নাড্যা উর্দ্ধমারুহ্য মূর্দ্ধনি আধায় আত্মনঃ প্রাণমাস্থিতঃ প্রবৃত্তো যোগধারণাং ধারয়িতুম্॥ ১২

আনন্দগিরিটীকা। বক্ষ্যমাণেনোপায়েনেত্যুক্তং ব্যক্তীকুর্ব্বন্নোঙ্কারদ্বারা ব্রহ্মোপাসনং শ্রুত্যুক্তমনুক্রামতি—স যো হেতি। সত্যকামেনাভিধ্যানফলং জিজ্ঞাসুনা ভগবন্নিতি পিপ্পলাদঃ সম্বোধ্যাভিমুখীক্রিয়তে। নিপাতৌ তু প্রসিদ্ধমর্থমেবদ্যোতয়ন্তাবভিধ্যানস্য ফলবত্ত্বেন কর্ত্তব্যত্বমাবেদয়তঃ। মনুষ্যেষু মধ্যে স যোঽধিকৃতোমনুষ্যস্তৎপ্রসিদ্ধমভিধ্যানং যথা সিধ্যতি তথা সর্ব্ববেদসারভূতমোঙ্কারমাভিমুখ্যেন ধ্যায়ীত। তচ্চাভিধ্যানমাপ্রয়াণাদিতি ন্যায়েন মরণান্তমনুষ্ঠেয়ম্। স চৈবমনুতিষ্ঠন্ প্রকৃতেনাভিধ্যায়েন লোকানাং ভেতব্যানাং বহুত্বাৎ কতমং লোকং জয়তীতি প্রশ্নে পৃষ্টবতে সত্যকামায় পিপ্পলাদনামা কিলাচার্য্যঃ প্রতিবচনং প্রোবাচ। তত্র প্রথমং অভিধ্যেয়মোঙ্কারং পরাপরব্রহ্মত্বেন মহীকরোতি—এতদ্বা ইতি। ত্রিমাত্রেণাকারোকারমকারাত্মকেনেতি যাবৎ। যোঽভিধ্যায়ী [সঃ] তমেব যথাভিধ্যানং পুরুষমধিগচ্ছতীত্যাদি বচনেনোপাসনমোঙ্কারস্যোক্তমিত্যর্থঃ। প্রশ্নশ্রুতিবৎ কঠবল্লী চ তত্রৈবার্থে প্রবৃত্তেত্যাহ—অন্যত্রেতি। অব্যবধানেনোপনিষদাং ব্যবধানেন চ কর্ম্মশ্রুতীনাং পরস্মিন্নাত্মনি পর্য্যবসানং দর্শয়তি—সর্ব্ব ইতি। তপসামপি সর্ব্বেষাং চিত্তশুদ্ধিদ্বারা তত্রৈব পর্য্যবসানমিত্যাহ—তপাংসীতি। তস্যৈব চ জ্ঞানার্থমষ্টাঙ্গং ব্রহ্মচর্য্যং তত্র তত্র বিহিতমিত্যাহ—যদিচ্ছন্ত ইতি। তস্য পদনীয়স্য ব্রহ্মণঃ সংক্ষেপেণ কথনমোঙ্কারদ্বারকমিতি কথয়তি—ওমিত্যেতদিতি। উদাহৃতবচনানাং তাৎপর্য্যং দর্শয়তি—পরস্যেতি। তস্য বাচকরূপেণ বা তস্যৈব প্রতীকরূপেণ বা বিবক্ষিতস্যোঙ্কারস্যোপাসনং যথোক্তৈর্ব্বচনৈরুক্তমিতি সম্বন্ধঃ। নন্থ পরস্মিন্ ব্রহ্মণি তত্ত্বমস্যাদিবাক্যাদেব প্রতিপত্তিরধিকারিণো ভবিষ্যতি কিমিত্যুপাসনমোঙ্কারস্যোপন্যস্যতে তত্রাহ—পরেতি। যদ্যপি বিশিষ্টস্যাধিকারিণো বিনৈবোপাসনমুপনিষদ্ভ্যো ব্রহ্মণি প্রতিপত্তিরুৎপদ্যতে তথাপি মন্দানাং মধ্যমানাঞ্চ তদ্ধীহেতুত্বেনোঙ্কারো

* প্রচারাভাবমিত্যর্থঃ।

বিবক্ষিতঃ তচ্চোপাসনং ব্রহ্মদৃষ্ট্যা প্রতিভিরূপদিষ্টমিত্যর্থঃ। তস্য ক্রমমুক্তিফলত্বা-দনুষ্ঠেয়ত্বং সূচয়তি—কালান্তরেতি। ভবত্বেবং শ্রুতীনাং প্রবৃত্তিস্তাবতা প্রকৃতে কিমায়াতমিত্যাশঙ্ক্যাহ—উক্তং যদিতি। তদেবেহাপি বক্তব্যমিত্যুত্ত-রেণ সম্বন্ধঃ। উপাসনমেবোপাস্যোপন্যাসদ্বারা স্ফোরয়তি—কবিমিত্যাদিনা। পূর্ব্বোক্তরূপেণেত্যভিধানত্বেন প্রতীকত্বেন চেত্যর্থঃ। শ্রৌতস্যোপাসনস্যানুষ্ঠমানস্য সোপস্করত্বং সংগিরতে—যোগেতি। তর্হি কথম্—'অনন্যচেতাঃ সততম্' ইত্যাদি বক্ষ্যতে তত্রাহ—প্রসক্তেতি। ওঙ্কারোপাসনং প্রসক্তং তদনন্তরং তৎফলমনুপ্রসক্তং তদ্দ্বারা চাপুনরাবৃত্ত্যাদি বক্তব্যকোটিনিবিষ্টমিত্যর্থঃ। উক্তেঽর্থে সমনন্তরগ্রন্থমুত্থাপয়তি—ইত্যেবমর্থ ইতি।

শ্রোত্রাদীনাং কুত্র দ্বারত্বং তত্রাহ—উপলব্ধাবিতি। তেষাং সংযমনং বিষয়েষু প্রবৃত্তানাং দোষদর্শনদ্বারা তেভ্যো বৈমুখ্যাপাদনম্। কোঽয়ং মনসো হৃদয়ে নিরোধস্তত্রাহ—নিষ্প্রচারমিতি। মনসো বিষয়াকারবৃত্তিং নিরুধ্য হৃদি বশীকৃতস্য কার্য্যং দর্শয়তি—তত্রেতি। ঊর্দ্ধমিত্যত্রাপি হৃদয়াদিতি সম্বধ্যতে সর্ব্বাণ্যুপলব্ধিদ্বারাণি শ্রোত্রাদীনি সংনিরুধ্য বায়ুমপি সর্ব্বতো নিগৃহ্য হৃদয়মানীয় ততো নির্গতয়া সুষুম্নয়া কণ্ঠভ্রূমধ্যললাটক্রমেণ প্রাণং মূর্দ্ধন্যাধায় যোগধারণামারূঢ়ো ব্রহ্ম ব্যাহরন্ মাঞ্চ তদর্থমনুস্মরন্ পরমাং গতিং যাতীতি সম্বন্ধঃ॥ ১২

অনুবাদ। "হে ভগবন্, মনুষ্যগণের মধ্যে সেই যে ব্যক্তি মরণকাল পর্য্যন্ত ওঁকারের ধ্যান করিয়া থাকে, সে কোন্ লোককে জয় করিতে পারে? এই প্রশ্নের উত্তর স্বরূপ তিনি তাহাকে বলিলেন যে, হে সত্যকাম! এই যে ওঁকার, ইহা পর ও অপর"—শ্রুতি উপক্রমে এই প্রকার নির্দ্দেশ করিয়া বলিয়াছেন যে, "যে ব্যক্তি এই ত্রিমাত্র ওঁকারের দ্বারা সেই পরম পুরুষকে ধ্যান করিবে," ইত্যাদি; আবার শ্রুতির অন্যস্থানে—"যাহা ধর্ম্মের দ্বারা পাওয়া যায় না ও যাহা অধর্ম্মের দ্বারাও পাওয়া যায় না" এই প্রকার উপক্রম করিয়া পরে অভিহিত হইয়াছে যে, "সকল বেদ যে পদকে প্রকাশ করিয়া থাকে, সকল তপস্যা যাহার স্বরূপ প্রতিপাদন করে, যাহাকে পাইবার ইচ্ছায় ব্রহ্মচর্য্যের অনুষ্ঠান করিতে হয়, সেই পদ আমি তোমায় সংক্ষেপে বলিতেছি। ওঁকারই সেই পদ।" এই সকল বচন দ্বারা বুঝিতে পারা যায় যে, ওঁকার পরব্রহ্মের বাচক এবং প্রতিমাদির ন্যায় ওঁকার পরব্রহ্মের ধ্যেয়মূর্ত্তি। যাহারা মন্দবুদ্ধি অথবা মধ্যমবুদ্ধি, তাহাদের পক্ষে এইভাবে ওঁকারের উপাসনা কালান্তরে মুক্তিরূপ ফল প্রদান করিয়া থাকে। ইহাই হইলে উক্ত শ্রুতির তাৎপর্য্য এই যে বিষয়টি

বেদে উক্ত হইয়াছে, তাহাই এক্ষণে প্রতিপাদন করিবার জন্য উত্তর গ্রন্থের আরম্ভ হইতেছে। [শুধু বেদে কেন] এই গীতা শাস্ত্রেও "কবি পুরাণ ও অনুশাসিতা" "বেদবিদ্‌গণ যে অক্ষর বিষয়ে উপদেশ দেন" ইত্যাদি বাক্যে যে পরব্রহ্মের উপন্যাস করা হইয়াছে, সেই ব্রহ্মের প্রতিপত্তির সাধন ওঁকার পূর্ব্বোক্ত-প্রকারে হইয়া থাকে, সেই ওঁকারের উপাসনা কালান্তরে মুক্তিরূপফলের সাধন হয়; তাহাই এইক্ষণে যোগধারণার সহিত বলিতে হইবে এবং তাহার প্রসঙ্গে আরও কিছু বলিতে হইবে, এই কারণে উত্তর গ্রন্থের আরম্ভ করা হইতেছে।

সর্ব্বদ্বার অর্থাৎ জ্ঞানলাভের উপায়স্বরূপ ইন্দ্রিয়রূপ সকল দ্বারকে সংযত করিয়া, হৃদয়পুণ্ডরীকে মনকে নিরুদ্ধ করিয়া অর্থাৎ তাহার বিক্ষেপ বন্ধ করিয়া, সেইস্থানে বশীকৃত অন্তঃকরণের দ্বারা হৃদয় হইতে ঊর্দ্ধগামিনী নাড়ীর ভিতর দিয়া উর্দ্ধে মূর্দ্ধাদেশে আপনার প্রাণকে তুলিয়া যোগধারণা অবলম্বন করিতে প্রবৃত্ত [হইবে] ॥ ১২

ওমিত্যেকাক্ষরং ব্রহ্ম ব্যাহরন্ মামনুস্মরন্।
যঃ প্রযাতি ত্যজন্ দেহং স যাতি পরমাং গতিম্ ॥ ১৩

অন্বয়। ওঁ ইতি একাক্ষরং ব্রহ্ম ব্যাহরন্ [তথা] মাম্ অনুস্মরন্ দেহং ত্যজন্ যঃ প্রয়াতি স পরমাং গতিং যাতি ॥ ১৩

অনুবাদ। [তাহার পর] ওঁ এই একটি অক্ষররূপ ব্রহ্ম উচ্চারণ পূর্ব্বক আমাকে স্মরণ করিতে করিতে যে ব্যক্তি দেহ পরিত্যাগ করিয়া যাইতে পারেন, তিনি পরম গতি লাভ করিয়া থাকেন ॥ ১৩

ভাষ্য। তত্রৈব চ ধারয়ন্—ওমিত্যেকাক্ষরং ব্রহ্ম ব্রহ্মণোঽভিধান-ভূতমোঙ্কারং ব্যাহরন্ উচ্চারয়ন্ তদর্থভূতং মামীশ্বরম্ অনুস্মরন্ অনুচিন্তয়ন্ যঃ প্রযাতি ম্রিয়তে স ত্যজন্ পরিত্যজন্ দেহং শরীরং ত্যজন্ দেহমিতি প্রয়াণ-বিশেষণার্থং দেহত্যাগেন প্রয়াণমাত্মনো ন স্বরূপনাশেন ইত্যর্থঃ। স এবং ত্যজন্ যাতি গচ্ছতি পরমাং প্রকৃষ্টাং গতিম্ ॥ ১৩

আনন্দগিরিটীকা। যথোক্তযোগধারণার্থং প্রবৃত্তো মূর্দ্ধনি প্রাণমাধায় ধারয়ন্ কিং কুর্য্যাদিত্যাশঙ্ক্য অনন্তরশ্লোকমবতারয়তি—তত্রৈবেতি। একঞ্চ তৎ অক্ষরং চেতি একাক্ষরমোমিত্যেবং রূপং তৎকথং ব্রহ্মেতি বিশিষ্যতে তত্রাহ—ব্রহ্মণ ইতি। যঃ প্রযাতীতি মরণমুক্ত্বা ত্যজন্ দেহমিতি ব্রুবতা পুনরুক্তিরাশ্রিতা স্যাদিত্যাশঙ্ক্য বিশেষণার্থং বিবৃণোতি—দেহেতি। এবমোঙ্কারমুচ্চারয়ন্নর্থং

চাভিধ্যায়ন্ ধ্যাননিষ্ঠঃ স পুমানিত্যর্থঃ। পরমামিতি গতিবিশেষণং ক্রমমুক্তিবিবক্ষয়া দ্রষ্টব্যম্॥ ১৩

অনুবাদ। সেই স্থানেই প্রাণকে স্থাপিত করিয়া যে ব্যক্তি ওঁ এই একটি অক্ষরস্বরূপ ব্রহ্ম অর্থাৎ ব্রহ্মের বাচকশব্দটিকে উচ্চারণ করিয়া এবং সেই ওঁকারের অর্থ ঈশ্বরস্বরূপ যে আমি, সেই আমাকে চিন্তা করিতে করিতে "দেহ" শরীর পরিত্যাগ পূর্ব্বক প্রয়াণ করেন অর্থাৎ মৃত্যুলাভ করেন, এখানে দেহ পরিত্যাগ করা বিষয়ে যে কথা বলা হইল, তাহা দ্বারা মৃত্যুরই পরিচয় দেওয়া হইয়াছে; ইহার তাৎপর্য্য এই যে, দেহের সহিত সম্বন্ধনাশই আত্মার প্রয়াণ (মৃত্যু); আত্মার প্রয়াণ অর্থে স্বরূপ বিনাশ কখনই হইতে পারে না [কারণ আত্মা অবিনাশী] এই প্রকারভাবে দেহ পরিত্যাগ পূর্ব্বক যিনি প্রয়াণ করেন, তিনি "পরম" প্রকৃষ্ট গতিকে লাভ করিয়া থাকেন॥ ১৩

অনন্যচেতাঃ সততং যো মাং স্মরতি নিত্যশঃ।
তস্যাহং সুলভঃ পার্থ নিত্যযুক্তস্য যোগিনঃ॥ ১৪

অন্বয়। হে পার্থ! সততম্ অনন্যচেতাঃ [সন্] যো মাং নিত্যশঃ স্মরতি তস্য নিত্যযুক্তস্য যোগিনঃ অহং সুলভঃ॥ ১৪

অনুবাদ। হে পার্থ, সর্ব্বদা অনন্যচেতা হইয়া যিনি আমাকে স্মরণ করেন, সেই নিত্যযুক্ত যোগীর পক্ষে আমি সুলভ॥ ১৪

ভাষ্য। কিঞ্চ অনন্যচেতাঃ নান্যবিষয়ে চেতো যস্য সোঽয়মনন্যচেতা যোগী সততং সর্ব্বদা যো মাং পরমেশ্বরং স্মরতি নিত্যশঃ। সততমিতি নৈরন্তর্য্য-মুচ্যতে। নিত্যশ ইতি দীর্ঘকালত্বমুচ্যতে। ন ষণ্মাসং সংবৎসরং বা, কিং তর্হি যাবজ্জীবং নৈরন্তর্য্যেণ যো মাং স্মরতীত্যর্থঃ। তস্য যোগিনঃ অহং সুলভঃ সুখেন লভ্যঃ, পার্থ নিত্যযুক্তস্য সদা সমাহিতস্য যোগিনঃ। যত এবম্ অতঃ অনন্যচেতাঃ সন্ ময়ি সদা সমাহিতো ভবেৎ॥ ১৪

আনন্দগিরিটীকা। নন্বু বায়ুনিরোধবিধুরাণাম্ উদীরিতয়া রীত্যা স্বেচ্ছা-প্রযুক্তোৎক্রমণাসম্ভবাদ্দুর্লভা পরমা গতিরাপতেদিতি তত্রাহ—কিঞ্চেতি। ইতশ্চ ভগবদনুস্মরণে প্রযতিতব্যমিত্যর্থঃ। সততং নিত্যশ ইতি বিশেষণয়োর-পুনরুক্তত্বমাহ—সততমিত্যাদিনা। উক্তমেবাপৌনরুক্ত্যং ব্যক্তীকরোতি—নেত্যাদিনা। জিজ্ঞাসুরিচ্ছয়া দেহং ত্যজতি তদিতরস্তু কর্ম্মক্ষয়েণৈবেতি

বিশেষং বিবক্ষয়ন্নাহ—যত ইতি। অনন্যচেতসং সমাহিতচেতসং প্রতীশ্বরস্য সৌলভ্যমেবমিত্যুচ্যতে॥ ১৪

অনুবাদ। আরও "অনন্যচেতাঃ" অন্য বিষয়ে যাহার চিত্ত থাকেনা। সেই ব্যক্তিই 'অনন্যচেতাঃ'। এইরূপ অনন্যচেতাঃ হইয়া যে যোগী "সতত" সর্ব্বদা আমাকে (অর্থাৎ) পরমেশ্বরকে নিত্য স্মরণ করিয়া থাকেন। "সতত" এই শব্দের দ্বারা নৈরন্তর্য্য কথিত হইতেছে, "নিত্যশঃ" এই শব্দের অর্থ দীর্ঘকাল ব্যাপিয়া এইরূপ বুঝান হইতেছে; ছয়মাস নহে, একবৎসর নহে, কিন্তু যতদিন বাঁচিবে, ততদিন নিরন্তর যে ব্যক্তি আমাকে স্মরণ করিবে, ইহাই তাৎপর্য্য। সেই "নিত্যযুক্ত" সর্ব্বদা সমাহিত যোগীর, হে পার্থ, আমি সুলভ অর্থাৎ অনায়াসলভ্য। যে কারণ এইরূপ, এইজন্য আমাতে অনন্যচেতা হইয়া সর্ব্বদা সমাহিত হইবে॥ ১৪

মামুপেত্য পুনর্জ্জন্ম দুঃখালয়মশাশ্বতম্।
নাপ্নুবন্তি মহাত্মানঃ সংসিদ্ধিং পরমাং গতাঃ॥ ১৫

অন্বয়। মহাত্মানঃ মাম্ উপেত্য পরমাং সংসিদ্ধিং গতাঃ [সন্তঃ] দুঃখালয়ম্ অশাশ্বতং জন্ম পুনর্ন প্রাপ্নুবন্তি॥ ১৫

অনুবাদ। মহাত্মাগণ আমাকে প্রাপ্ত হইয়া পরমসিদ্ধিলাভ পূর্ব্বক আর দুঃখপূর্ণ অনিত্য জন্মলাভ করেন না॥ ১৫

ভাষ্য। তব সৌলভ্যেন কিং স্যাদিত্যুচ্যতে শৃণু তন্মম সৌলভ্যেন যদ্‌ভবতি—মামুপেত্য মাম্ ঈশ্বরমুপেত্য মদ্‌ভাবমাপদ্য পুনর্জ্জন্ম পুনরুৎপত্তিং ন প্রাপ্নুবন্তি। কিংবিশিষ্টং পুনর্জ্জন্ম ন প্রাপ্নুবন্তীতি তদ্বিশেষণমাহ—দুঃখালয়ং দুঃখানামাধ্যাত্মিকাদীনামালয়মাশ্রয়ম্। আলীয়ন্তে যস্মিন্ দুঃখানি ইতি দুঃখালয়ং জন্ম। ন কেবলং দুঃখালয়মশাশ্বতম্ অনবস্থিতস্বরূপং চ নাপ্নুবন্তীদৃশং পুনর্জ্জন্ম মহাত্মানঃ যতয়ঃ সংসিদ্ধিং মোক্ষাখ্যাং পরমাং প্রকৃষ্টাং গতাঃ প্রাপ্তাঃ। যে পুনর্মাং ন প্রাপ্নুবন্তি তে পুনরাবর্ত্তন্তে॥ ১৫

আনন্দগিরিটীকা। কিং ত্বাং প্রাপ্তাস্ত্বয্যেবাবতিষ্ঠন্তে কিংবা পুনরাবর্ত্তন্তে চন্দ্রলোকাদিবেতি সন্দেহাৎ পৃচ্ছতি—তবেতি। তত্রোত্তরশ্লোকেন নিশ্চয়ং দর্শয়তি—উচ্যত ইতি। ঈশ্বরোপগমনং ন সামীপ্যমাত্রমিতি ব্যাচষ্টে—মদ্ভাবমিতি। পুনর্জ্জন্মনোঽনিষ্টত্বং প্রশ্নদ্বারা স্পষ্টয়তি—কিমিত্যাদিনা। মহাত্মত্বং প্রকৃষ্টসত্ত্ববৈশিষ্ট্যম্। যতয়স্তস্মিন্নেবেশ্বরে সমুৎপন্নসম্যগ্‌দর্শিনো ভূত্বেতি

শেষঃ ভগবন্তমুপগতানাম্ অপুনরাবৃত্তৌ ততো বিমুখানামনুপজাতসম্যগ্ধিয়াং পুনরাবৃত্তিরর্থসিদ্ধেত্যাহ—যে পুনরিতি ॥ ১৫

অনুবাদ। তুমি সুলভ হইলে কি হয়? ইহারই উত্তর দেওয়া যাইতেছে। আমি সুলভ হইলে যাহা হয়, তাহা [ বলিতেছি ] শ্রবণ কর। আমাকে (অর্থাৎ) ঈশ্বরকে প্রাপ্ত হইয়া অর্থাৎ আমার স্বভাব প্রাপ্ত হইয়া "পুনর্জন্ম" পুনরুৎপত্তি লাভ করে না। সে পুনর্জন্ম কিরূপ, যাহাকে প্রাপ্ত হয় না? তাহার বিশেষণ বলিতেছেন, "দুঃখালয়" আধ্যাত্মিক প্রভৃতি ত্রিবিধ দুঃখের আলয়; যাহাতে সকলপ্রকার দুঃখ আলীন থাকে, সেই জন্মকেই দুঃখালয় বলা যায়। কেবল দুঃখালয়ই যে, তাহা নহে, "অশাশ্বত" অনবস্থিত-স্বভাব। যাঁহারা "মহাত্মা" যতি সংন্যাসী, তাঁহারা এই প্রকার পুনর্জন্ম প্রাপ্ত হয়েন না। [ কেন? ] যে হেতুক তাঁহারা মোক্ষনামক প্রকৃষ্টসংসিদ্ধিকে প্রাপ্ত হইয়া থাকেন। যাহারা আমাকে প্রাপ্ত না হয়, তাহারাই সংসারে পুনরাবর্ত্তন করিয়া থাকে ॥ ১৫

আব্রহ্মভুবনাল্লোকাঃ পুনরাবর্ত্তিনোঽর্জ্জুন।
মামুপেত্য তু কৌন্তেয় পুনর্জন্ম ন বিদ্যতে ॥ ১৬

অন্বয়। হে অর্জ্জুন, আব্রহ্মভুবনাৎ লোকাঃ পুনরাবর্ত্তিনঃ [ ভবন্তি ] হে কৌন্তেয়, মাম্ উপেত্য তু পুনর্জন্ম ন বিদ্যতে ॥ ১৬

অনুবাদ। হে অর্জ্জুন, ব্রহ্মলোক হইতে আরম্ভ করিয়া অধস্তন অন্যান্য সকল লোকস্থিত ব্যক্তিগণই এ সংসারে পুনর্ব্বার আবর্ত্তন করে। কিন্তু হে কৌন্তেয়, আমাকে প্রাপ্ত হইলে আর পুনর্জন্ম হয় না ॥ ১৬

ভাষ্য। কিং পুনস্ত্বত্তোঽন্যৎপ্রাপ্তাঃ পুনরাবর্ত্তন্তে? ইত্যুচ্যতে আব্রহ্ম-ভুবনাৎ ভবন্তি যস্মিন্ ভূতানি ইতি ভুবনং ব্রহ্মভুবনং ব্রহ্মলোকঃ ইত্যর্থঃ। আব্রহ্মভুবনাৎ সহ ব্রহ্মভুবনেন লোকাঃ সর্ব্বে পুনরাবর্ত্তিনঃ পুনরাবর্ত্তনস্বভাবাঃ হে অর্জ্জুন। মামেকমুপেত্য তু কৌন্তেয় পুনর্জন্ম পুনরুৎপত্তির্ন বিদ্যতে ॥ ১৬

আনন্দগিরিটীকা। "অপাম সোমমমৃতা অভূম" ইতিশ্রুতেঃ স্বর্গাদিগতানা-মপি সমানৈবানাবৃত্তিরিতি আশঙ্কতে—কিং পুনরিতি। অর্থবাদশ্রুতৌ কর্ম্মিণামমৃতত্বস্যাপেক্ষিকত্বং বিবক্ষিত্বা পরিহরতি—উচ্যত ইতি। এতেন ভূরাদিলোকচতুষ্টয়ং প্রবিষ্টানাং পুনরাবৃত্তাবপি জনাদি-লোকত্রয়ং প্রাপ্তানাম-পুনরাবৃত্তিরিতি বিভাগোক্তিরপ্রামাণিকত্বাদবহেয়েত্যবধেয়ম্। তর্হি তদ্বদেবেশ্বরং

প্রাপ্তানামপি পুনরাবৃত্তিঃ শঙ্ক্যতে নেত্যাহ—মামিতি। যাবৎসম্পাতশ্রুতিবদীশ্বরং প্রাপ্তানাং নিবৃত্তাবিদ্যানাং পুনরাবৃত্তিরপ্রামাণিকীত্যর্থঃ যস্তু স্বাভাবিকী বংশপ্রবৃত্তা চ শুদ্ধিস্তস্মৈবোক্তেঽর্থে বুদ্ধিরুদেতীতি মত্বা সম্বুদ্ধিদ্বয়ম্ ॥ ১৬

অনুবাদ। তবে তুমি ছাড়া অন্য কাহাকেও পাইলে কি পুনরাবর্ত্তন করিতে হয়? তাহারই উত্তর এই হইতেছে যে, "ব্রহ্মভুবন" যাহাতে প্রাণিগণ উৎপত্তি লাভ করে, তাহার নাম ভুবন; ব্রহ্মার (চতুরাননের) ভুবন ব্রহ্মভুবন অর্থাৎ ব্রহ্মলোক। ব্রহ্মভুবন হইতে অর্থাৎ ব্রহ্মলোকের সহিত আর সকল লোকই পুনরাবর্ত্তী অর্থাৎ পুনরাবর্ত্তনস্বভাব। হে অর্জ্জুন! আমাকে প্রাপ্ত হইয়া কিন্তু হে কৌন্তেয়, পুনরুৎপত্তি হয় না॥ ১৬

সহস্রযুগপর্য্যন্তমহর্যদ্‌ব্রহ্মণো বিদুঃ।
রাত্রিং যুগসহস্রান্তাং তেঽহোরাত্রবিদো জনাঃ॥ ১৭

অন্বয়। অহোরাত্রবিদো জনাঃ যৎ সহস্রযুগপর্য্যন্তং তদ্‌ব্রহ্মণঃ অহর্বিদুঃ [তথা] যুগসহস্রান্তাং [ব্রহ্মণো] রাত্রিং বিদুঃ॥ ১৭

অনুবাদ। অহোরাত্রবিৎ পণ্ডিতগণ জানিয়াছেন যে, ব্রহ্মার দিন এক সহস্র যুগ পর্য্যন্ত, এবং ব্রহ্মার রাত্রিও এক সহস্র যুগ পর্য্যন্ত॥ ১৭

ভাষ্য। ব্রহ্মলোকসহিতা লোকাঃ কস্মাৎ পুনরাবর্ত্তিনঃ কালপরিচ্ছিন্নত্বাৎ কথম্—সহস্রযুগপর্য্যন্তং সহস্রং যুগানি পর্য্যন্তঃ পর্য্যবসানং যস্যাহ্নঃ তদহঃ সহস্রযুগপর্য্যন্তং ব্রহ্মণঃ প্রজাপতের্বিরাজঃ বিদুঃ, রাত্রিমপি যুগসহস্রান্তাম্ অহঃপরিমাণামেব। কে বিদুরিত্যাহ তে অহোরাত্রবিদঃ কালসঙ্খ্যাবিদঃ জনাঃ ইত্যর্থঃ। যত এবং কালপরিচ্ছিন্নাস্তেঽতএব পুনরাবর্ত্তিনঃ লোকাঃ॥ ১৭

আনন্দগিরিটীকা। ব্রহ্মলোকসহিতানাং লোকানাং পুনরাবৃত্তৌ হেতুং প্রশ্নদ্বারা দর্শয়তি—ব্রহ্মেতি। উক্তমেব হেতুমাকাঙ্ক্ষাপূর্ব্বকমুত্তরশ্লোকেন সাধয়তি—কথমিত্যাদিনা। যথোক্তাহোরাত্রাবয়বমাসর্ত্ত্বয়নসম্বৎসরাবয়বশতসংখ্যায়ুরবচ্ছিন্নত্বাৎ প্রজাপতেস্তদন্তর্বর্ত্তিনামপি লোকানাং যথাযোগ্যকালপরিচ্ছিন্নত্বেন পুনরাবৃত্তিরিত্যভিপ্রেত্য ব্যাচষ্টে—সহস্রেত্যাদিনা॥ অক্ষরার্থমুক্তা তাৎপর্য্যার্থমাহ—যত ইতি॥ ১৭

অনুবাদ। ব্রহ্মলোকের সহিত সকল লোকই কেন পুনরাবর্ত্তন করে? যেহেতুক সকললোকই কালের দ্বারা পরিচ্ছিন্ন। কিরূপ কালের দ্বারা পরিচ্ছিন্ন? তাহাই বলা হইতেছে। "সহস্র যুগ পর্য্যন্ত" সহস্র যুগ যাহার পর্য্যন্ত

অর্থাৎ পর্য্যবসান, তাহার নাম 'সহস্রযুগ পর্য্যন্ত'। অহঃ অর্থাৎ দিন, ব্রহ্মা অর্থাৎ প্রজাপতি বৈরাজপুরুষের দিনের পরিমাণ এক সহস্রযুগ, তাঁহার রাত্রিরও এইরূপ যুগসহস্রপর্য্যন্ত অর্থাৎ তাঁহার দিনের যাহা পরিমাণ, রাত্রিরও সেই পরিমাণ। এই পরিমাণ কাহারা জানে? সেই অহোরাত্রবিৎ অর্থাৎ কাল-পরিমাণজ্ঞ ব্যক্তিগণ এই প্রকার ব্রহ্মার দিন ও রাত্রির পরিমাণ জানেন। যে কারণে ঐ সকল লোক কালপরিচ্ছিন্ন, এই কারণেই তাহারা পুনরাবর্ত্তনস্বভাব, ইহাই তাৎপর্য্য ॥ ১৭

অব্যক্তাদ্ব্যক্তয়ঃ সর্ব্বাঃ প্রভবন্ত্যহরাগমে।
রাত্র্যাগমে প্রলীয়ন্তে তত্রৈবাব্যক্তসংজ্ঞকে ॥ ১৮

অন্বয়। অহরাগমে সর্ব্বা ব্যক্তয়ঃ (স্থাবরজঙ্গমলক্ষণাঃ) অব্যক্তাৎ প্রভবন্তি, রাত্র্যাগমে তত্রৈব অব্যক্তসংজ্ঞকে প্রলীয়ন্তে ॥ ১৮

অনুবাদ। স্থাবরজঙ্গমাত্মক সকলব্যক্তিই সেই ব্রহ্মার দিনকালে অব্যক্ত হইতে প্রকাশিত হয় এবং রাত্রির আগমনে আবার তাহারা সেই অব্যক্তেই বিলীন হইয়া থাকে ॥ ১৮

ভাষ্য। প্রজাপতেরহনি যদ্ ভবতি রাত্রৌ চ তদুচ্যতে। অব্যক্তাৎ অব্যক্তং প্রজাপতেঃ স্বাপাবস্থা, তস্মাদব্যক্তাৎ ব্যক্তয়ঃ ব্যজ্যন্তে ইতি ব্যক্তয়ঃ স্থাবরজঙ্গমলক্ষণাঃ সর্ব্বাঃ প্রভবন্তি অভিব্যজ্যন্তে; অহ্নঃ আগমঃ অহরাগমঃ তস্মিন্ অহরাগমে কালে ব্রহ্মণঃ প্রবোধকালে তথা রাত্র্যাগমে ব্রহ্মণঃ স্বাপকালে প্রলীয়ন্তে সর্ব্বা ব্যক্তয়ঃ তত্রৈব পূর্ব্বোক্তে অব্যক্তসংজ্ঞকে ॥ ১৮

আনন্দগিরিটীকা। যৎ প্রজাপতেরহস্তদ্যুগসহস্রপরিমিতং যা চ তস্য রাত্রিঃ সাপি তথেতি কালবিদামভিপ্রায়মনুসৃত্য ব্রাহ্মস্যাহোরাত্রস্য কালপরিমাণং দর্শয়িত্বা তত্রৈব বিভজ্য কার্য্যং কথয়তি—প্রজাপতেরিতি। অব্যক্ত-মব্যাকৃতমিতি শঙ্কাং বারয়তি—অব্যক্তমিত্যাদিনা। জাতিপ্রতিযোগিভূতা ব্যক্তীর্ব্যাবর্ত্তয়তি—স্থাবরেতি। অসদুৎপত্তিপ্রসক্তিং প্রত্যাদিশতি—অভি-ব্যজ্যন্ত ইতি। পূর্ব্বোক্তমব্যক্তসংজ্ঞকং স্বাপাবস্থং ব্রহ্ম প্রজাপতিশব্দিতং তস্মিন্নিতি যাবৎ ॥ ১৮

অনুবাদ। প্রজাপতির দিবসে ও রাত্রিতে যে কার্য্য হয়, তাহাই বলা হইতেছে—প্রজাপতির নিদ্রাবস্থাকে অব্যক্ত বলা যায়, সেই অব্যক্ত হইতে সকল ব্যক্তি অর্থাৎ স্থাবর ও জঙ্গমস্বরূপ আকৃতিবিশিষ্ট বস্তু সকল উৎপন্ন

হইয়া থাকে। [কোন্ সময়ে উৎপন্ন হয়, তাহাই বলিতেছেন] দিবসের আগমনে অর্থাৎ প্রজাপতির জাগরণ কালে; এইরূপ রাত্রির আগমনে অর্থাৎ প্রজাপতির নিদ্রাকালে, সেই সকল স্থাবরজঙ্গমলক্ষণ আকৃতিবিশিষ্ট বস্তু, পূর্ব্বোক্ত অব্যক্ত-সংজ্ঞক প্রকৃতিতে বিলীন হইয়া থাকে॥ ১৮

ভূতগ্রামঃ স এবায়ং ভূত্বা ভূত্বা প্রলীয়তে।
রাত্র্যাগমেঽবশঃ পার্থ প্রভবত্যহরাগমে॥ ১৯

অন্বয়। স এবায়ং ভূতগ্রামঃ ভূত্বা ভূত্বা অবশঃ [সন্] রাত্র্যাগমে প্রলীয়তে; হে পার্থ! [পুনঃ] অহরাগমে প্রভবতি॥ ১৯

অনুবাদ। সেই এই প্রাণিসমূহ [কর্ম্মবশে] বারংবার জন্ম লাভ করিয়া ব্রহ্মার রাত্রিকাল আসিলে অবশ হইয়া আবার সেই অব্যক্তে লীন হইয়া থাকে। আবার হে পার্থ, ব্রহ্মার দিন আসিলে পুনর্ব্বার উৎপত্তি লাভ করিয়া থাকে॥ ১৯

ভাষ্য। অকৃতাভ্যাগমকৃতবিপ্রণাশদোষপরিহারার্থং বন্ধমোক্ষশাস্ত্র-প্রবৃত্তি-সাফল্যপ্রদর্শনার্থম্ অবিদ্যাদিক্লেশমূলকর্ম্মাশয়বশাচ্চ অবশো ভূতগ্রামঃ ভূত্বা ভূত্বা প্রলীয়তে ইত্যতঃ সংসারে বৈরাগ্যপ্রদর্শনার্থঞ্চেদমাহ। ভূতগ্রামঃ ভূতসমুদায়ঃ স্থাবরজঙ্গমলক্ষণো যঃ পূর্ব্বস্মিন্ কল্পে আসীৎ স এবায়ং নান্যো ভূত্বা ভূত্বা অহরাগমে, প্রলীয়তে পুনঃ পুনঃ রাত্র্যাগমে অহ্নঃ ক্ষয়ে অবশঃ অস্বতন্ত্রঃ এব পার্থ প্রভবতি অবশ এবাহরাগমে॥ ১৯

আনন্দগিরিটীকা। ননু প্রবোধকালে ব্রহ্মণো যো ভূতগ্রামো ভূত্বা তস্যৈব স্বাপকালে বিলীয়তে তস্মাদন্যো ভূয়ো ব্রহ্মণোঽহরাগমে ভূত্বা পুনঃ রাত্র্যাগমে পরবশো বিনশ্যতি, তদেবং প্রত্যবান্তরকল্পং ভূতগ্রামবিভাগো ভবেদিত্যাশঙ্ক্যানন্তরশ্লোক-তাৎপর্য্যমাহ——অকৃতেতি। প্রতিকল্পং প্রাণিনিকায়স্য ভিন্নত্বে সতি অকৃতাভ্যাগমাদিদোষপ্রসঙ্গাৎ তৎপরিহারার্থং ভূতগ্রামস্য প্রতিকল্পম্ ঐক্যমাস্থেয়মিত্যর্থঃ। যদি স্থাবরজঙ্গমলক্ষণস্য প্রাণিনিকায়স্য প্রতিকল্পমন্যথাত্বং তদৈকস্য বন্ধমোক্ষান্বয়িনোঽভাবাৎ কাণ্ডদ্বয়াত্মনো বন্ধমোক্ষার্থস্য শাস্ত্রস্য প্রবৃত্তিরফলা প্রসজ্যেত অতস্তৎ সাফল্যার্থমপি প্রতিকল্পং প্রাণিবর্গস্য নবীনত্বানুপপত্তিরিত্যাহ—বন্ধেতি। কথং পুনর্ভূতসমুদায়োঽস্বতন্ত্রঃ সন্নবশো ভূত্বা প্রবিলীয়তে তত্রাহ—অবিদ্যাদীতি। আদিশব্দেনাস্মিতারাগদ্বেষাভিনিবেশা গৃহ্যন্তে। যথোক্তং ক্লেশপঞ্চকং মূলং প্রতিলভ্য ধর্ম্মাধর্ম্মাত্মককর্ম্মরাশি-

রুস্তবতি তদ্বশাদেবাস্বতন্ত্রো ভূতসমুদায়ো জন্মবিনাশাবনুভবতীত্যর্থঃ। প্রাণিনিকারস্য জন্মনাশাভ্যাসোক্তেরর্থমাহ—ইত্যত ইতি। সংসারে বিপরিবর্ত্তমানানাং প্রাণিনামস্বাতন্ত্র্যাদবশানামেব জন্মমরণপ্রবন্ধাৎ অলমনেন সংসারেণেতি বৈতৃষ্ণ্যং তস্মিন্ প্রদর্শনীয়ং তদর্থঞ্চেদং ভূতানামহোরাত্রমাবৃত্তিবচনমিত্যর্থঃ। সমনন্তরবাক্যমিদমা পরামৃশ্যতে। রাত্র্যাগমে প্রলয়মনুভবতোঽহরাগমে চ প্রভবং প্রতিপদ্যমানস্য প্রাণিবর্গস্য তুল্যং পারবশ্যমিত্যাশয়বানাহ—অহ্ন ইতি ॥ ১৯

অনুবাদ। যে কর্ম্ম করিল না তাহার ফল লাভ হইল আর যে কর্ম্ম করিল, তাহার কোন লাভ হইল না, এইরূপ দোষকে 'কৃতনাশ' বা 'অকৃতাভ্যাগম দোষ' কহে। প্রকৃতস্থলে এইরূপ দোষ পরিহার করিবার জন্য, বন্ধ ও মোক্ষপ্রতিপাদক শাস্ত্রপাঠ করিয়া যে লোকের প্রবৃত্তি হয়, সেই প্রবৃত্তির সাফল্য প্রদর্শন করিবার জন্য, এবং অবিদ্যাদি-ক্লেশনিমিত্ত কর্ম্মাশয়ের বশে অস্বতন্ত্র প্রাণিনিচয় পুনঃ পুনঃ জন্ম লাভ করিয়া মরিয়া যায়, এই কারণে সংসারে বৈরাগ্য হয়, ইহাও প্রদর্শন করাইবার জন্য [ভগবান্] বলিতেছেন যে—"ভূতগ্রাম" প্রাণিসমুদায়, স্থাবর ও জঙ্গম এই উভয়বিধ, যাহা পূর্ব্ব কল্পে ছিল, তাহাই আবার পরিদৃশ্যমানরূপে উৎপন্ন হইয়া থাকে, অন্য নহে। দিনের আগমন হইলে এইরূপে ভূতগ্রাম উৎপন্ন হইয়া [ব্রহ্মার] রাত্রির আগমনে পুনঃ পুনঃ বিলীন হইয়া যায়। "অবশ" অস্বতন্ত্র; আবার দিবসের আগমনে সেইরূপ অবশ হইয়াই উৎপত্তি লাভ করে ॥ ১৯

পরস্তস্মাত্তু ভাবোঽন্যোঽব্যক্তোঽব্যক্তাৎ সনাতনঃ।
যঃ স সর্ব্বেষু ভূতেষু নশ্যৎসু ন বিনশ্যতি ॥ ২০

অন্বয়। তস্মাৎ অব্যক্তাৎ পরঃ তু অন্যঃ যোঽব্যক্তঃ সনাতনঃ ভাবঃ স সর্ব্বেষু ভূতেষু নশ্যৎসু ন বিনশ্যতি ॥ ২০

অনুবাদ। সেই পূর্ব্বোক্ত অব্যক্ত হইতে পর অর্থাৎ বিলক্ষণস্বরূপ যে অব্যক্ত সনাতন সত্তারূপ ভাব বিদ্যমান আছে, এই ভূতনিচয় বিনষ্ট হইলেও তাহা বিনষ্ট হয় না ॥ ২০

ভাষ্য। যদুপন্যস্তমক্ষরং তস্য প্রাপ্ত্যুপায়ো নির্দ্দিষ্ট ওমিত্যেকাক্ষরং ব্রহ্মেত্যাদিনা অথেদানীমক্ষরস্যৈব স্বরূপনির্দ্দিদিক্ষয়া ইদমুচ্যতে অনেন যোগমার্গেণ

ইদং গন্তব্যমিতি পরো ব্যতিরিক্তঃ ভিন্নঃ। কুতঃ তস্মাৎ পূর্ব্বোক্তাৎ। তুশব্দো-ঽক্ষরস্য বিবক্ষিতস্য অব্যক্তাদ্বৈলক্ষণ্যবিশেষণার্থঃ। * ভাবোঽক্ষরাখ্যং পরং ব্রহ্ম। ব্যতিরিক্তত্বে সত্যপি সালক্ষণ্যপ্রসঙ্গোঽস্তীতি তদ্বিনিবৃত্ত্যর্থমাহ অন্য ইতি। অন্যো বিলক্ষণঃ স চাব্যক্তোঽনিন্দ্রিয়গোচরঃ। পরস্তস্মাদিত্যুক্তং কস্মাৎ পুনঃ পরঃ পূর্ব্বোক্তাদ্ ভূতগ্রামবীজভূতাদবিদ্যালক্ষণাদব্যক্তাৎ। সনাতনশ্চিরন্তনঃ। যঃ স ভাবঃ সর্ব্বেষু ভূতেষু—ব্রহ্মাদিষু নশ্যৎসু ন বিনশ্যতি ॥ ২০

আনন্দগিরিটীকা। অক্ষরং ব্রহ্ম পরমমিত্যুপক্রম্য তদনুপযুক্তং কিমিদম-ন্যদুক্তমিত্যাশঙ্ক্য বৃত্তমনূদ্যানন্তরগ্রন্থসঙ্গতিমাহ—যদুপন্যস্তমিতি। অক্ষর-স্বরূপে নিদিদিক্ষিতে তস্মিন পূর্ব্বোক্তযোগমার্গস্য কথমুপযোগঃ স্যাদিত্যাশঙ্ক্য তৎপ্রাপ্ত্যুপায়ত্বেনেত্যাহ—অনেনেতি। গন্তব্যমিতি যোগমার্গোক্তি রূপযুক্তে-তিশেষঃ পূর্ব্বোক্তাদব্যক্তাদিতি সম্বন্ধঃ। পরশব্দস্য ব্যতিরিক্তবিষয়ত্বে তুশব্দেন বৈলক্ষণ্যমুক্ত্বা পুনরন্যশব্দপ্রয়োগাৎ পৌনরুক্ত্যমিত্যাশঙ্ক্যাহ—ব্যতিরিক্ত ইতি। তুনা দ্যোতিতং বৈলক্ষণ্যমন্যশব্দেন প্রকটিতম্। যতো ভিন্নেষ্বপি ভাব-ভেদেষু সালক্ষণ্যমালক্ষ্যতে ততশ্চাব্যক্তাদ্ভিন্নত্বেঽপি ব্রহ্মণস্তেন সাদৃশ্যমাশঙ্কতে তন্নিবৃত্ত্যর্থমন্যপদমিত্যর্থঃ। যদ্বা পরশব্দস্য প্রকৃষ্টবাচিনো ভাববিশেষণার্থত্বে পুনরুক্তিশঙ্কৈব নাস্তীতি দ্রষ্টব্যম্। অনাদিভাবস্যাক্ষরস্যাবিনাশিত্বমর্থসিদ্ধং সমর্থয়তে—যঃ স ভাব ইতি। সর্ব্বং হি বিনশ্যদ্বিকারজাতং পুরুষান্তং বিনশ্যতি সতু বিনাশহেত্বভাবান্ন বিনষ্টুমর্হতীত্যর্থঃ ॥ ২০

অনুবাদ। "ওমিত্যেকাক্ষরং ব্রহ্ম" ইত্যাদি শ্লোকের দ্বারা যে অক্ষরের বিষয় বলা হইয়াছে, তাহার প্রাপ্তির উপায়ও নির্দ্দিষ্ট হইয়াছে। এক্ষণে যে প্রকার যোগমার্গ দ্বারা তাঁহাকে পাওয়া যায়, তাহা বুঝাইবার অভিপ্রায়ে অগ্রে সেই ব্রহ্মের স্বরূপ নির্দ্দেশ করিবার জন্য বলিতেছেন যে—"পর" ব্যতিরিক্ত,—ভিন্ন, কাহা হইতে? সেই পূর্ব্বোক্ত (অব্যক্ত) হইতে। যাহার বিষয়ে বলিতে ইচ্ছা করা হইয়াছে, সেই ব্রহ্ম যে অব্যক্ত হইতে অত্যন্ত বিলক্ষণ তাহাই 'তু' শব্দের দ্বারা সূচিত হইতেছে। 'ভাব' অক্ষরাখ্য পরব্রহ্ম অব্যক্ত হইতে বিলক্ষণ হইলেও তাহার সহিত অব্যক্তের সালক্ষণ্য অর্থাৎ একই প্রকার লক্ষণ হইতে পারে, এই সম্ভাবনার নিরাকরণ করিবার জন্য বলিতেছেন,—"অন্য" অন্য [শব্দের অর্থ] বিলক্ষণ, সেই ব্রহ্মও যদ্যপি 'অব্যক্ত' অর্থাৎ ইন্দ্রিয়ের গোচর নহেন, সেই অব্যক্ত ব্রহ্মভূত প্রকৃতি নামে প্রসিদ্ধ যে অব্যক্ত, তাহা হইতে পর,

* বৈলক্ষণ্য প্রদর্শনার্থঃ ইতি বা পাঠঃ।

ইহা বলা হইয়াছে। কাহা হইতে পর? সেই পূর্ব্বোক্ত ভূতগ্রামের বীজভূত অবিদ্যালক্ষণ অব্যক্ত হইতে। "সনাতন" চিরন্তন। এই প্রকার যে "ভাব" তাহা ব্রহ্মাদি সকল জগৎ নষ্ট হইলেও নষ্ট হয় না॥

অব্যক্তোঽক্ষর ইত্যুক্তস্তমাহুঃ পরমাং গতিম্।
যং প্রাপ্য ন নিবর্ত্তন্তে তদ্ধাম পরমং মম॥ ২১

অন্বয়। অব্যক্তঃ অক্ষরঃ ইতি [ যো ভাবঃ ] উক্তঃ তং পরমাং গতিম্ আহুঃ। যং ( ভাবং ) প্রাপ্য ন নিবর্ত্তন্তে তৎ মম পরমং ধাম॥ ২১

অনুবাদ। যে ভাব, অব্যক্ত ও অক্ষর শব্দের দ্বারা প্রতিপাদিত হইয়াছে, তাহাকেই পরম গতি বলিয়া শাস্ত্রকারগণ নির্দ্দেশ করিয়া থাকেন। যাহা প্রাপ্ত হইলে আর পুনরাবর্ত্তন করিতে হয় না, তাহাই আমার পরম ধাম॥ ২১

ভাষ্য। অব্যক্ত ইতি। যোঽসৌ অব্যক্তঃ অক্ষর ইত্যুক্তঃ তমেবাক্ষরসংজ্ঞকম্ অব্যক্তং ভাবম্ আহুঃ পরমাং প্রকৃষ্টাং গতিম্। যং ভাবং প্রাপ্য গত্বা ন নিবর্ত্তন্তে সংসারায় তদ্ধাম স্থানং পরমং প্রকৃষ্টং মম বিষ্ণোঃ পরমং পদমিত্যর্থঃ॥ ২১

আনন্দগিরিটীকা। যথোক্তেঽব্যক্তে ভাবে শ্রুতিসম্মতিমাহ—অব্যক্ত ইতি। তস্য পরমগতিত্বং সাধয়তি—যং প্রাপ্যেতি। যোঽসাবব্যক্তো ভাবোঽত্র দর্শিতঃ সঃ "যেনাক্ষরং পুরুষং বেদ সত্যম্" ইত্যাদিশ্রুতাবক্ষর ইত্যুক্তঃ তং চাক্ষরং ভাবং পরমাং গতিং "পুরুষান্ন পরং কিঞ্চিৎ সা কাষ্ঠা সা পরা গতিঃ" ইত্যাদ্যাঃ শ্রুতয়ো বদন্তীত্যাহ—যোঽসাবিতি। পরমপুরুষস্য পরমগতিত্বমুক্তং ব্যনক্তি—যং ভাবমিতি। "তদ্বিষ্ণোঃ পরমং পদম্" ইতি শ্রুতিমত্র সংবাদয়তি— তদ্ধামেতি॥ ২১

অনুবাদ। অব্যক্ত ইত্যাদি শ্লোকের অর্থ। সেই অব্যক্তই অক্ষর বলিয়া নির্দ্দিষ্ট হইয়া থাকে, তাহাই ( সেই অক্ষর নামক অব্যক্ত ভাবই ) [ শাস্ত্রকারগণ ] "পরম" প্রকৃষ্ট গতি বলিয়া উল্লেখ* করিয়াছেন। যে ভাবকে প্রাপ্ত হইয়া লোকে আর সংসারভোগ করিতে পুনরাগমন করে না, সেই "পরম" প্রকৃষ্ট স্থানই আমার ধাম অর্থাৎ তাহাই বিষ্ণুর পরমপদ। ইহাই অর্থ॥ ২১

পুরুষঃ স পরঃ পার্থ ভক্ত্যা লভ্যস্ত্বনন্যয়া।
যস্যান্তঃস্থানি ভূতানি যেন সর্ব্বমিদং ততম্॥ ২২

অন্বয়॥ হে পার্থ, ভূতানি যস্য অন্তঃস্থানি যেন ইদং সর্ব্বং ততং, স পরঃ পুরুষঃ অনন্যয়া ভক্ত্যা লভ্যঃ॥ ২২

অনুবাদ। হে পার্থ, ভূতসমূহ যাহার অভ্যন্তরে অবস্থিত, যিনি এই নিখিল জগৎকে ব্যাপিয়া আছেন, সেই পরম পুরুষ [কেবল] অনন্যভক্তিদ্বারাই লভ্য॥ ২২

ভাষ্য। তল্লব্ধেরুপায় উচ্যতে—পুরুষঃ পুরি শয়নাৎ পূর্ণত্বাদ্‌বা স পরঃ পার্থ পরো নিরতিশয়ো যস্মাৎ পুরুষাৎ ন পরং কিঞ্চিৎ স ভক্ত্যা লভ্যস্তু জ্ঞানলক্ষণয়া অনন্যয়া আত্মবিষয়য়া। যস্য পুরুষস্যান্তঃ-স্থানি মধ্যস্থানি কার্য্যভূতানি ভূতানি! কার্য্যং হি কারণস্যান্তর্বর্ত্তি ভবতি। যেন পুরুষেণ সর্ব্বমিদং জগৎ ততং ব্যাপ্তম্ আকাশেন ইব ঘটাদি॥ ২২

আনন্দগিরিটীকা। নন্বু ব্যক্তাদতিরিক্তস্য তদ্বিলক্ষণস্য পরমপুরুষস্য প্রাপ্তৌ কশ্চিদসাধারণো হেতুরেষিতব্যো যস্মিন্ প্রেক্ষাপূর্ব্বকারী তৎপ্রেপ্সয়া প্রবৃত্তো নির্ব্বৃণোতি তত্রাহ—তল্লব্ধেরিতি। পরস্য পুরুষস্য সর্ব্বকারণত্বং সর্ব্ব-ব্যাপকত্বঞ্চ বিশেষণদ্বয়মুদাহরতি—যস্যেতি। নিরতিশয়ত্বং বিশদয়তি—যস্মা-দিতি। তুশব্দোঽবধারণার্থঃ। ভক্তির্ভজনং সেবা প্রদক্ষিণপ্রণামাদিলক্ষণা তাং ব্যাবর্ত্তয়তি—জ্ঞানেতি। উক্তায়া ভক্তের্বিষয়তো বৈশিষ্ট্যমাহ—অনন্যয়েতি। কোঽসৌ পুরুষো যদ্বিষয়া ভক্তিস্তৎপ্রাপ্তৌ পর্য্যাপ্তেত্যাশঙ্ক্যোত্তরার্দ্ধং ব্যাচষ্টে—যস্যেতি। কথম্ভূতানাং তদন্তঃস্থত্বং তত্রাহ—কার্য্যং হীতি। "স পর্য্যগাৎ" ইতি শ্রুতিমাশ্রিত্যাহ—যেনেতি॥ ২২

অনুবাদ। তাঁহাকে পাইবার উপায়, বলা হইতেছে। "পুরুষ" [দেহরূপ] পুরে শয়ন করেন বলিয়া অথবা স্বয়ং পূর্ণ বলিয়া [তাঁহাকে পুরুষ বলা যায়] হে পার্থ, সেই "পর" (অর্থাৎ) নিরতিশয় "যেহেতু তাঁহা হইতে পর অর্থাৎ শ্রেষ্ঠ কোন বস্তু নাই সেই" পুরুষ, কেবল অনন্যভক্তি (এই ভক্তি শব্দের অর্থ জ্ঞান) দ্বারাই লভ্য [হইয়া থাকেন]। (এখানে যে "অনন্য" শব্দ আছে, তাহার অর্থ আত্মবিষয়ক) এই কার্য্যস্বরূপ ভূতনিচয় যাহার "অন্তঃস্থ" মধ্যবর্ত্তী। কার্য্য কারণেরই অন্তর্নিবিষ্ট হইয়া থাকে। যে

পুরুষের দ্বারা এই সমস্ত জগৎ ঘটাদি যেমন আকাশের দ্বারা ব্যাপ্ত, সেইরূপ ব্যাপ্ত রহিয়াছে ॥ ২২

যত্র কালে ত্বনাবৃত্তিমাবৃত্তিং চৈব যোগিনঃ।
প্রযাতা যান্তি তং কালং বক্ষ্যামি ভরতর্ষভ ॥ ২৩

অন্বয়। হে ভরতর্ষভ! যোগিনঃ যত্রকালে প্রয়াতাঃ আবৃত্তিম্ অনাবৃত্তিং চ গচ্ছন্তি তং কালং বক্ষ্যামি ॥ ২৩

অনুবাদ। হে ভরতকুলশ্রেষ্ঠ, যোগিগণ যে কালে মৃত্যুলাভ করিলে এ সংসারে পুনরাবৃত্তি করেন অথবা অপুনরাবৃত্তি লাভ করিয়া থাকেন, আমি সেই কালের বর্ণন করিতেছি ॥ ২৩

ভাষ্য। প্রকৃতানাং যোগিনাং প্রণবাবেশিতব্রহ্মবুদ্ধীনাং কালান্তরমুক্তিভাজাং ব্রহ্মপ্রতিপত্তয়ে উত্তরো মার্গো বক্তব্যঃ ইতি যত্র কালে ইত্যাদি বিবক্ষিতার্থসমর্পণার্থমুচ্যতে। আবৃত্তিমার্গোপন্যাস ইতরমার্গস্তুত্যর্থঃ—যত্র কালে প্রযাতা ইতি ব্যবহিতেন সম্বন্ধঃ। যত্র যস্মিন্ কালে তু অনাবৃত্তিম্ অপুনর্জন্ম আবৃত্তিং তদ্বিপরীতাং চৈব। যোগিন ইতি যোগিনঃ কর্ম্মিণশ্চ উচ্যন্তে। কর্ম্মিণস্তু গুণতঃ 'কর্ম্মযোগেন যোগিনাম্' ইতি বিশেষণাৎ যোগিনঃ। যত্র কালে প্রযাতা মৃতা যোগিনঃ অনাবৃত্তিং যান্তি যত্র কালে চ প্রযাতা আবৃত্তিং যান্তি তং কালং বক্ষ্যামি ভরতর্ষভ ॥ ২৩

আনন্দগিরিটীকা। নমু জ্ঞানায়ত্তা পরমপুরুষপ্রাপ্তিরুক্তা ন চ জ্ঞানং মার্গমপেক্ষ্য ফলায় কল্পতে বিদুষো গত্যুৎক্রান্তিনিষেধশ্রুতেঃ তথাচ মার্গোক্তিরযুক্তেত্যাশঙ্ক্য সগুণশরণানাং তদুপদেশোঽর্থবানিত্যভিপ্রেত্যাহ—প্রকৃতানামিতি। বক্তব্য ইতি যত্রকাল ইত্যাদ্যুচ্যতে ইতি সম্বন্ধঃ। সচেদ্বক্তব্যস্তর্হি কিমিত্যধ্যাত্মাদিভাবেন সবিশেষং ব্রহ্ম ধ্যায়তাং ফলাপ্তয়ে মূর্দ্ধন্যনাড়ীসম্বন্ধে দেবযানে পথ্যুপাস্যত্বায় বক্তব্যে কালো নির্দিশ্যতে তত্রাহ—বিবক্ষিতেতি। সোঽর্থো মার্গস্তদ্ভক্তিশেষত্বেন কালোক্তিরিত্যর্থঃ। পিতৃযাণমার্গোপন্যাসস্তর্হি কিমিতি ক্রিয়তে তত্রাহ—আবৃত্তীতি। মার্গান্তরস্যাবৃত্তিফলত্বাদস্য চানাবৃত্তিফলত্বাৎ তদপেক্ষয়া মহীয়ানয়মিতি স্তুতির্ব্বিবক্ষিতেতি ভাবঃ। যোগিন ইতি ধ্যায়িনাং কর্ম্মিণাঞ্চ তন্ত্রেণাভিধানমিত্যাহ—যোগিন ইতি। কথং কর্ম্মিষু যোগিশব্দো বর্ত্ততামিত্যাশঙ্ক্যানুষ্ঠানগুণযোগাদিত্যাহ—কর্ম্মিণস্ত্বিতি। গুণতো যোগিন ইতি সম্বন্ধঃ। তত্রৈব বাক্যোপক্রমস্যানুকূল্য-

মাহ—কর্ম্মযোগেনেতি। অবশিষ্টান্যক্ষরাণি ব্যাচক্ষাণো বাক্যার্থমাহ—যত্রেতি। যোগিনো ধ্যায়িনোঽত্র বিবক্ষিতা আবৃত্তাবধিকৃতা যোগিনঃ কর্ম্মিণ ইতি বিভাগঃ ॥ ২৩

অনুবাদ। প্রণবে যাঁহারা ব্রহ্মবুদ্ধি করিয়া থাকেন, সেই সকল যোগীই-এখানে প্রকৃত যোগী; তাঁহাদের দেহপাতের পর কালান্তরে মুক্তি হইয়া থাকে। তাঁহাদের এই ব্রহ্মপ্রাপ্তির পথ উত্তর মার্গ এক্ষণে বলিতে হইবে। এই কারণেই যত্রকালে ইত্যাদি শ্লোকের দ্বারা বিবক্ষিত অর্থ প্রতিপাদন করিবার অনুকূল বস্তুর বর্ণন করা হইতেছে। আবৃত্তি মার্গের উপন্যাসদ্বারা ইতরমার্গেরই স্তুতি করা হইয়াছে। অর্থাৎ যে মার্গে গমন করিলে আর এই সংসারে ফিরিয়া আসিতে হয় না, সেই উত্তর মার্গেরই প্রশংসা করা হইতেছে—"যে কালে" ইহার "প্রয়াত" এই দূরস্থিত পদের সহিত সম্বন্ধ। "যত্র" যে কালে "অনাবৃত্তি" অপুনর্জন্ম, "আবৃত্তি" তাহার বিপরীত অর্থাৎ পুনর্জন্ম, "যোগী" এই শব্দের দ্বারা যোগী ও কর্ম্মী এই উভয়ই প্রতিপাদিত হইতেছে। কর্ম্মিগণই গুণযোগে যোগী হইয়া থাকেন। "কর্ম্মযোগের দ্বারা যোগিগণের" ইত্যাদি শ্লোকের দ্বারা কর্ম্মিগণই যে যোগী বলিয়া অভিহিত হইতে পারেন; তাহা বুঝিতে পারা যায়। [ তাৎপর্য্য এই হইতেছে যে ] যে কালে "প্রয়াত" মৃত হইয়া যোগিগণ অনাবৃত্তিকে প্রাপ্ত হইয়া থাকেন এবং যে কালে মৃত হইয়া আবৃত্তিকে প্রাপ্ত হন, হে ভরতবর্ষভ, আমি তোমাকে সেই কালের বিষয়ে এক্ষণে বলিতে উদ্যত হইতেছি ॥ ২৩

অগ্নির্জ্যোতিরহঃ শুক্লঃ ষণ্মাসা উত্তরায়ণম্।
তত্র প্রয়াতা গচ্ছন্তি ব্রহ্ম ব্রহ্মবিদো জনাঃ ॥ ২৪

অন্বয়। অগ্নিঃ জ্যোতিঃ অহঃ শুক্লঃ ষণ্মাসা উত্তরায়ণম্ [ চ ] ব্রহ্মবিদো জনাঃ প্রয়াতাঃ [ সন্তঃ ] তত্র ব্রহ্ম গচ্ছন্তি ॥ ২৪

অনুবাদ। সগুণব্রহ্মের উপাসকগণ মৃত হইলে, যথাক্রমে অগ্নি, জ্যোতিঃ, অহঃ, শুক্লপক্ষ, ষণ্মাস ও উত্তরায়ণ এই কয়জন কালাভিমানিনী দেবতাগণের দ্বারা অধিষ্ঠিত পথ অবলম্বন করিয়া ব্রহ্ম প্রাপ্ত হইয়া থাকেন ॥ ২৪

ভাষ্য। তৎ কালমাহ। অগ্নিঃ কালাভিমানিনী দেবতা, তথা জ্যোতির্দেবতৈব কালাভিমানিনী। অথবা অগ্নিজ্যোতিষী যথাশ্রুতে এব দেবতে। ভূয়সাং তু নির্দ্দেশঃ যত্র কালে তং কালমিতি আম্রবণবৎ। তথা অহর্দেবতা

অহঃ শুক্লঃ শুক্লপক্ষদেবতা। যণ্মাসা উত্তরায়ণং তত্রাপি দেবতা এব মার্গভূতা ইতি স্থিতোঽত্র ন্যায়ঃ। তত্র তস্মিন্ মার্গে প্রয়াতা মৃতা গচ্ছন্তি ব্রহ্ম ব্রহ্মবিদো ব্রহ্মোপাসনপরা জনাঃ। ক্রমেণেতি বাক্যশেষঃ। ন হি সদ্যোমুক্তিভাজাং সম্যগ্‌দর্শননিষ্ঠানাং গতিরাগতির্বা কচিদস্তি "ন তস্য প্রাণা উৎক্রামন্তি" ইতি শ্রুতেঃ। ব্রহ্মসংলীনপ্রাণা এব তে ব্রহ্মময়া ব্রহ্মভূতা এব তে। ক্রমেণ তু গচ্ছন্তি ব্রহ্ম ব্রহ্মবিদো জনাঃ॥ ২৪

আনন্দগিরিটীকা। কালপ্রাধান্যেন মার্গদ্বয়োপন্যাসমুপক্রম্য তমেব প্রধানীকৃত্য দেবযানং পন্থানমবতারয়তি—তং কালমিতি। যথোপক্রমং ব্যাখ্যায় যথাশ্রুতং ব্যাখ্যাতি—অথবেতি। কথং তর্হি দেবতানামতিনেত্রীণাং গ্রহণে কালপ্রাধান্যেন নির্দ্দেশঃ ক্রিয়তে তত্রাহ—ভূয়সাম্ভিতি। মার্গদ্বয়েঽপি কালাভিমানিন্যো দেবতাঃ কালশব্দেনোচ্যন্তে কালাভিমানিনীনাং ভূয়স্ত্বাৎ কালশব্দেন সর্ব্বাসাং দেবতানামুপলক্ষ্যত্বং বিবক্ষিত্বা কালকথনমিত্যর্থঃ। যথাম্রাণাং ভূয়স্ত্বাদ্বিদ্যমানেষ্বপি দ্রুমান্তরেষু আম্রৈরেব বনং নির্দ্দিশ্যতে তদ্বদিত্যুদাহরণমাহ—আম্রেতি। নন্বু মার্গচিহ্নানাং ভোগভূমীনাং বা তত্তচ্ছব্দৈরুপাদানসম্ভবে কিমিতি দেবতাগ্রহণম্ ইত্যাশঙ্ক্য আতিবাহিকাস্তল্লিঙ্গাদিতি ন্যায়েনোত্তরমাহ—ইতি স্থিত ইতি। তেষামগ্ন্যাদীনাং সমীপমিতি সামীপ্যে তত্রেতি সপ্তমী। ব্রহ্ম কার্য্যোপাধিং পরং বা ব্রহ্ম পরম্পরয়া মুক্ত্যালম্বনমতএব ক্রমেণেত্যুক্তম্। নির্গুণমপ্রপঞ্চং ব্রহ্মাস্মীতি বিদ্যাবতো ব্যবচ্ছিনত্তি—ব্রহ্মোপাসনেতি। নন্বু ব্রহ্মশব্দস্য মুখ্যার্থত্বার্থং পরব্রহ্মবিদামেবেয়ং গতি রুচ্যতে ন বাদর্য্যধিকরণবিরোধাদিত্যাহ—ন হীতি॥ ২৪

অনুবাদ। সেই কাল বলিতেছেন। "অগ্নিতে অভিমান যাহার আছে, সেই দেবতাই [অগ্নিশব্দের দ্বারা প্রতিপাদিত হইতেছেন;] এই প্রকার "জ্যোতিঃ" ও কালাভিমানিনী দেবতা। অথবা অগ্নি ও জ্যোতিঃ ইহাঁরা যথাশ্রুত দেবতাই। যাহা বেশী, তাহা দ্বারাই যাহা অল্প তাহার নির্দ্দেশ হয়, এই প্রকার ন্যায় আছে বলিয়া অগ্নি ও জ্যোতিঃ ইহাঁরা কালাভিমানিনী দেবতা না হইলেও, "সেই কাল বলিতেছি" এই উপক্রমে পঠিত কতকগুলি কালাভিমানিনী দেবতার মধ্যে অগ্নি ও জ্যোতির নাম করা হইয়াছে বলিয়া এই দুই দেবতাও কাল শব্দের দ্বারা প্রতিপাদিত হইয়া থাকেন। কালাভিমানিনী দেবতাই ব্রহ্মলোকপ্রাপ্তির মার্গভূত হইয়া থাকেন, এই নিয়ম অন্যত্র প্রদর্শিত হইয়াছে। যেমন আমের গাছ অধিক থাকিলে অন্য গাছ থাকিলেও লোকে আম্রবণ

বলিয়াই নির্দ্দেশ করে, এইখানেও কাল শব্দের উল্লেখও তদ্রূপ। সেইরূপ অহঃ এই শব্দের অর্থ দিনের অধিষ্ঠাত্রী দেবতা, শুক্ল শব্দের অর্থ শুক্লপক্ষাভিমানিনী দেবতা, ষণ্মাস ও উত্তরায়ণ শব্দের অর্থও তত্তদভিমানিনী দেবতা। সেই এই মার্গে ব্রহ্মবিৎ অর্থাৎ সগুণ ব্রহ্মোপাসনাপর যোগিগণ ব্রহ্ম (অর্থাৎ ব্রহ্মলোক) প্রাপ্ত হইয়া থাকেন। এই ব্রহ্মলোক প্রাপ্তি ক্রমেই হয়, ইহাই বাক্যের শেষাংশ। যাঁহারা সদ্যোমুক্তিভাক্ (সদ্যোমুক্তি-প্রাপ্তির যোগ্য) অর্থাৎ যাঁহারা সম্যগ্‌দর্শননিষ্ঠ, তাঁহাদের কোন স্থানে গমন বা আগমন সম্ভবপর নহে। কারণ, তাঁহাদের বিষয়ে শ্রুতিতে এইরূপ উল্লিখিত হইয়াছে যে, "তাঁহার প্রাণ উৎক্রান্ত হয় না"। তাঁহাদের প্রাণ ব্রহ্মে সংলীন হয়,—তাঁহারা ব্রহ্মভূত,—ব্রহ্মময়ই হইয়া যান। যাঁহারা সগুণ ব্রহ্মোপাসক, তাঁহারাই ক্রমে কর্ম্মের ফলে অগ্নি প্রভৃতি [আতিবাহিকী] দেবতাগণের অধিষ্ঠিত পথকে অবলম্বন করিয়া ব্রহ্মপ্রাপ্ত হন ॥ ২৪

ধূমো রাত্রিস্তথা কৃষ্ণঃ ষণ্মাসা দক্ষিণায়নম্।
তত্র চান্দ্রমসং জ্যোতির্যোগী প্রাপ্য নিবর্ত্ততে ॥২৫

অন্বয়। ধূমঃ রাত্রিঃ তথা কৃষ্ণঃ ষণ্মাসাঃ দক্ষিণায়নম্—তত্র চান্দ্রমসং জ্যোতিঃ প্রাপ্য যোগী নিবর্ত্ততে ॥ ২৫

অনুবাদ। ধূমাভিমানিনী দেবতা, রাত্রিদেবতা, কৃষ্ণপক্ষদেবতা ছয় মাসের দেবতা ও দক্ষিণায়ন দেবতা এই প্রকার যে মার্গক্রম আছে, সেই পথে যাইয়া কেবল কর্ম্মপর যোগী চন্দ্রলোকের ভোগ অনুভব করিয়া পুনর্ব্বার সংসারে প্রত্যাবর্ত্তন করিয়া থাকে ॥ ২৬

ভাষ্য। ধূম ইতি। ধূমো রাত্রিঃ ধূমাভিমানিনী রাত্র্যভিমানিনী চ দেবতা। তথা কৃষ্ণঃ কৃষ্ণপক্ষদেবতা। ষণ্মাসা দক্ষিণায়নমিতি চ পূর্ব্ববদ্দেবতৈব। তত্র চন্দ্রমসি ভবং চান্দ্রমসং জ্যোতিঃ ফলমিষ্টাদিকারী যোগী কর্ম্মী প্রাপ্য ভুক্ত্বা তৎক্ষয়ান্নিবর্ত্ততে ॥ ২৫

আনন্দগিরিটীকা। প্রকৃতং দেবযানং পন্থানং স্তোতুং পিতৃযাণম্ উপন্যস্যতি—ধূম ইতি। অত্রাপি মার্গচিহ্নানি ভোগভূমীশ্চ ব্যবচ্ছিদ্য আতিবাহিক-দেবতাবিষয়ত্বং ধূমাদিপদানাং বিভজতে—ধূমেত্যাদিনা। তত্রেতি সপ্তমী পূর্ব্ববদেব সামীপ্যার্থা। ইষ্টাদীত্যাদিশব্দেন পূর্ত্তদত্তে গৃহ্যেতে। কৃতাত্যয়েঽনুশয়বানিতি ন্যায়ং সূচয়তি—তৎক্ষয়াদিতি ॥ ২৫

অনুবাদ। ধূম ইত্যাদি শ্লোকের অর্থ। ধূম ও রাত্রি ( শব্দের অর্থ ) ধূমাভিমানিনী ও রাত্র্যভিমানিনী দেবতা। সেইরূপ 'কৃষ্ণ' এই শব্দের অর্থ কৃষ্ণপক্ষাভিমানিনী দেবতা। এইরূপ 'ষণ্মাস' ও 'দক্ষিণায়ন' শব্দেরও অর্থ পূর্ব্বের ন্যায় দেবতা। সেই এইপথে কেবল কর্ম্মপর যোগী ( অর্থাৎ ) "যাগাদির অনুষ্ঠানকর্ত্তা" চান্দ্রমাস জ্যোতিঃ অর্থাৎ চন্দ্রলোকোদ্ভব নিজ নিজ কর্ম্মের ফলস্বরূপ যে সুখ, তাহা ভোগ করিয়া সেই কর্ম্মের ক্ষয় হইলে পুনর্ব্বার [ এই সংসারে ] প্রত্যাবর্ত্তন করে ॥ ২৫

শুক্লকৃষ্ণে গতী হ্যেতে জগতঃ শাশ্বতে মতে।
একয়া যাত্যনাবৃত্তিমন্যয়াবর্ত্ততে পুনঃ ॥ ২৬

অন্বয়। জগতঃ এতে শুক্লকৃষ্ণে গতী শাশ্বতে মতে একয়া অনাবৃত্তিং যাতি অন্যয়া পুনঃ আবর্ত্ততে ॥ ২৬

অনুবাদ। জগতের এই শুক্ল ও কৃষ্ণ দ্বিবিধ গতি চিরন্তন বলিয়া সম্মত; এই দুইটি গতির মধ্যে একটি গতির দ্বারা অনাবৃত্তি লাভ করা যায়, আর অন্য গতিটির দ্বারা পুনরাবর্ত্তন করিতে হয় ॥ ২৬

ভাষ্য। শুক্লেতি। শুক্লকৃষ্ণে জ্ঞানপ্রকাশকত্বাৎ শুক্লা, তদভাবাৎ কৃষ্ণা। এতে শুক্লকৃষ্ণে শুক্লা চ কৃষ্ণা চ শুক্লকৃষ্ণে হি গতী জগত ইতি অধিকৃতানাং জ্ঞানকর্ম্মণোঃ, ন জগতঃ সর্ব্বস্যৈবৈতে গতী সম্ভবতঃ। শাশ্বতে নিত্যে সংসারস্য নিত্যত্বাৎ মতে অভিপ্রেতে। তত্র একয়া শুক্লয়া যাতি অনাবৃত্তিম্ অন্যয়া ইতরয়া আবর্ত্ততে পুনর্ভূয়ঃ ॥ ২৬

আনন্দগিরিটীকা। আরোহাবরোহয়োরভ্যাসবাচিনা। পুনঃশব্দেন সংসারস্যানাদিত্বং সূচ্যতে। রাত্র্যাদৌ মৃতানাং ব্রহ্মবিদামব্রহ্মপ্রাপ্তিশঙ্কানিবৃত্ত্যর্থম্ অভিমানিদেবতাগ্রহণায় মার্গয়োর্নিত্যত্বমাহ—শুক্লেতি। জ্ঞানপ্রকাশকত্বাদ্-বিদ্যাপ্রাপ্যত্বাৎ অর্চিরাদিপ্রকাশোপলক্ষিতত্বাচ্চ। শুক্লা দেবযানাখ্যা গতিস্তদ-ভাবাজ্জ্ঞানপ্রকাশকত্বাভাবাৎ ধূমাদ্যপ্রকাশোপলক্ষিতত্বাদবিদ্যাপ্রাপ্যত্বাচ্চ কৃষ্ণা পিতৃযাণলক্ষণা গতিঃ তয়োর্গত্যোঃ শ্রুতিস্মৃতিপ্রসিদ্ধ্যর্থো হিশব্দঃ। জগচ্ছব্দস্য জ্ঞানকর্ম্মাধিকৃতবিষয়ত্বেন সঙ্কোচে হেতুমাহ—ন জগত ইতি। অন্যথা জ্ঞান-কর্ম্মোপদেশানর্থক্যাদিত্যর্থঃ। তয়োর্নিত্যত্বে হেতুমাহ—সংসারস্যেতি। মার্গয়ো-র্যাবৎ সংসারভাবিত্বে ফলিতমাহ—তত্রেতি। ক্রমমুক্তিরনাবৃত্তিঃ। ভূয়ো ভোক্তব্যকর্ম্মক্ষয়ে শেষকর্ম্মবশাদিত্যর্থঃ ॥ ২৬

অনুবাদ শুক্ল ইত্যাদি শ্লোকের অর্থ। শুক্ল এবং কৃষ্ণ (এই অর্থে) শুক্লকৃষ্ণে [এই শব্দটি] ব্যবহৃত হইয়াছে। জ্ঞানের প্রকাশক বলিয়া প্রথম গতিটিকে শুক্লগতি বলা যায়, তাহা না থাকায় দ্বিতীয় গতিটিকে কৃষ্ণ বলা যায়। এই শুক্ল ও কৃষ্ণনামক গতিদ্বয় জগতের অর্থাৎ জ্ঞানমার্গ ও কর্ম্মমার্গে অধিকারী জীবগণের পক্ষে "শাশ্বত," নিত্য বলিয়া "মত" অভিপ্রেত; জগতে সকল জীবেরই ত আর দুই প্রকার গতি সম্ভবপর নহে। সংসার নিত্য, এই জন্য এই দুইটি গতিও নিত্য। এই দুইটি গতির মধ্যে একটি অর্থাৎ শুক্লগতির দ্বারা অনাবৃত্তি লাভ করে, ইতর গতিটির দ্বারা পুনরাবৃত্তি (অর্থাৎ পুনর্জ্জন্ম) লাভ করিয়া থাকে ॥ ২৬

নৈতে সৃতী পার্থ জানন্ যোগী মুহ্যতি কশ্চন।
তস্মাৎ সর্ব্বেষু কালেষু যোগযুক্তো ভবার্জ্জুন ॥ ২৭

অন্বয়। হে পার্থ! এতে সৃতী জানন্ কশ্চন্ যোগী ন মুহ্যতি; তস্মাৎ হে অর্জ্জুন! সর্ব্বেষু কালেষু যোগযুক্তো ভব ॥ ২৭

অনুবাদ। হে পার্থ, যে কোন যোগী এই দুইটি গতির বিষয় অবগত আছেন, তিনি কথনও মোহকে প্রাপ্ত হন না; অতএব হে অর্জ্জুন, তুমি সকল সময়েই যোগযুক্ত হও। ২৭

ভাষ্য। নৈতে ইতি। নৈতে যথোক্তে সৃতী মার্গৌ পার্থ জানন্ সংসারায় একা, অন্যা মোক্ষায় চেতি; যোগী ন মুহ্যতি কশ্চন কশ্চিদপি; তস্মাৎ সর্ব্বেষু কালেষু যোগযুক্তঃ সমাহিতো ভব অর্জ্জুন ॥ ২৭

আনন্দগিরিটীকা। গতেরুপাস্যত্বায় তদ্বিজ্ঞানং স্তৌতি—নৈতে ইতি। যোগস্য মোহাপোহকত্বে ফলিতমাহ—তস্মাদিতি। জ্ঞানপ্রকার মনুবদতি—সংসারায়েতি। মোক্ষায় ক্রমমুক্ত্যর্থমিত্যর্থঃ যোগী ধ্যাননিষ্ঠো গতিমপি ধ্যায়ন্নৈব মুহ্যতি কেবলং কর্ম্ম দক্ষিণমার্গপ্রাপকং কর্ত্তব্যত্বেন প্রত্যেতীত্যর্থঃ যোগস্যাপুনরাবৃত্তিফলত্বে নিত্যকর্ত্তব্যত্বং সিদ্ধমিত্যুপসংহরতি—তস্মাদিতি ॥ ২৭

অনুবাদ। নৈতে ইত্যাদি শ্লোকের অর্থ। এই যথোক্ত "সৃতী" মার্গদ্বয়কে জানিয়া—একটি মার্গ সংসারে ফিরিয়া আসিবার আর অন্যটি মোক্ষলাভের জন্য এই প্রকার জানিয়া কোন যোগী মোহপ্রাপ্ত হন না। সেই কারণে হে অর্জ্জুন, তুমি সকল সময়েই "যোগযুক্ত" সমাহিত হও ॥ ২৭

বেদেষু যজ্ঞেষু তপঃসু চৈব
দানেষু যৎ পুণ্যফলং প্রদিষ্টম্।
অত্যেতি তৎসর্ব্বমিদং বিদিত্বা
যোগী পরং স্থানমুপৈতি চাদ্যম্॥ ২৮

ইতি অষ্টমোঽধ্যায়ঃ।

অন্বয়। বেদেষু যজ্ঞেষু তপঃসু চ দানেষু চ এব যৎ পুণ্যফলং প্রদিষ্টং যোগী ইদং বিদিত্বা তৎ সর্ব্বমত্যেতি [তথা] আদ্যং পরং স্থানম্ উপৈতি চ॥ ২৮

অনুবাদ। সমুদায় বেদপাঠে, সকল যজ্ঞের সম্পাদনে, সকল তপস্যার অনুষ্ঠানে এবং সকল প্রকার দান করিলে যে পুণ্যফল হয় বলিয়া শাস্ত্রে কথিত হইয়াছে, এই পূর্ব্বোক্ত বিষয়টি জানিলে যোগী ঐ সকল পুণ্যফলেরও অতিক্রমণ করেন এবং সেই আদ্য পরম পুরুষকে প্রাপ্ত হন॥ ২৮

ভাষ্য। শৃণু যোগস্য মাহাত্ম্যং বেদেষু সম্যগধীতেষু যজ্ঞেষু চ সাদ্গুণ্যেনানুষ্ঠিতেষু তপঃসু চ সুতপ্তেষু দানেষু চ সম্যগ্‌দত্তেষু যদেতেষু পুণ্যফলং পুণ্যস্য ফলং পুণ্যফলং প্রদিষ্টং শাস্ত্রেণ অত্যেতি অতীত্য গচ্ছতি তৎসর্ব্বং ফলজাতম্ ইদং বিদিত্বা সপ্তপ্রশ্ননির্ণয়দ্বারেণ উক্তং সম্যগবধার্য্য অনুষ্ঠায় যোগী পরং প্রকৃষ্টমৈশ্বরং স্থানমুপৈতি প্রতিপদ্যতে, আদ্যম্ আদৌ ভবং কারণং ব্রহ্মেত্যর্থঃ॥ ২৮

আনন্দগিরিটীকা। শ্রদ্ধাবৃদ্ধ্যর্থং যোগং স্তৌতি—শৃণ্বিতি। পবিত্রপাণিপ্রাঙ্মুখত্বাদিসাহিত্যমধ্যয়নস্য সম্যক্ত্বম্। অঙ্গোপাঙ্গোপেতত্বম্ অনুষ্ঠানস্য সাদ্গুণ্যম্। তপসাং সুতপ্তত্বং মনোবুদ্ধ্যাদ্যৈকাগ্র্যপূর্ব্বকত্বম্। দানস্য চ সম্যক্ত্বং দেশকালপাত্রানুগুণত্বম্। ইদং বিদিত্বেত্যত্রেদং শব্দার্থমেব স্ফুটয়তি—সপ্তেতি। যদ্যপি "কিং তদ্‌ব্রহ্ম" ইত্যাদৌ "অধিযজ্ঞঃ কথং কোঽত্র" ইত্যত্র প্রশ্নদ্বয়ং প্রতিভাসানুসারেণ কৈশ্চিদুক্তং তথাপি প্রতিবচনালোচনায়াং দ্বিত্বপ্রতীত্যভাবাৎ প্রকারভেদবিবক্ষয়া চ শব্দদ্বয়স্য প্রতিনিয়তত্বান্ন সপ্তেতি বিরুধ্যতে। ন চেদং বেদনমাপাতিকং কিন্ত্বনুষ্ঠানপর্য্যন্তমিত্যাহ—সম্যগিতি। প্রকৃতো ধ্যাননিষ্ঠো যোগীত্যুচ্যতে। ঐশ্বরং বিষ্ণোঃ পরমং পদং তদেব তিষ্ঠত্যস্মিন্নশেষমিতি স্থানং যোগানুষ্ঠানাদশেষফলাতিশায়ি মোক্ষলক্ষণং ফলং ক্রমেণ লব্ধুং শক্য-

মিতি ভাবঃ। তদনেন সপ্তপ্রশ্নপ্রতিবচনেন যোগমার্গং দর্শয়তা ধ্যেয়ত্বেন তৎ-পদার্থো ব্যাখ্যাতঃ॥ ২৮

অনুবাদ। যোগের মাহাত্ম্য শ্রবণ কর—সম্যগ্‌ভাবে বেদ অধ্যয়ন করিলে, সর্ব্বাঙ্গের সহিত যজ্ঞের অনুষ্ঠান করিলে, এবং বিশেষ-ক্লেশের সহিত তীব্রতপস্যা করিলে এবং সকল প্রকার দানের যথাবিধি অনুষ্ঠান করিলে, অথবা এই সকল কার্য্য মিলিত হইয়া অনুষ্ঠিত হইলে যে পুণ্য ফল অর্থাৎ পুণ্যের ফল সুখাদি হয় বলিয়া শাস্ত্রে নির্দ্দিষ্ট আছে, এই সপ্ত প্রশ্নের নির্ণয় দ্বারা উপদিষ্ট যোগবিষয়টি জানিতে পারিলে, যোগী সেই সকল পুণ্যফলকে অতিক্রম করিয়া যান এবং এই যোগের বিষয়ে সম্যক্ প্রকার অবধারণ করিয়া অনুষ্ঠান করিলে যোগী "পরম" প্রকৃষ্ট ঈশ্বরভাবস্বরূপ স্থান প্রাপ্ত হইয়া থাকেন। ঐ স্থান 'আদ্য' আদিতে ভব অর্থাৎ কারণ ব্রহ্মস্বরূপ ইহাই অর্থ॥ ২৮

ইতি অষ্টমোঽধ্যায়ঃ সমাপ্তঃ

# অথ নবমোঽধ্যায়ঃ।

———:o:———

শ্রীভগবানুবাচ।

ইদং তু তে গুহ্যতমং প্রবক্ষ্যাম্যনসূয়বে।
জ্ঞানং বিজ্ঞানসহিতং যজ্‌জ্ঞাত্বা মোক্ষ্যসেঽশুভাৎ॥ ১

অন্বয়। শ্রীভগবান্ উবাচ। অনসূয়বে তে ইদং তু গুহ্যতমং বিজ্ঞান-সহিতং জ্ঞানং বক্ষ্যামি যজ্‌জ্ঞাত্বা অশুভাৎ মোক্ষ্যসে॥ ১

অনুবাদ। শ্রীভগবান্ বলিলেন। তুমি অসূয়াশূন্য, তোমাকে এই পরম গোপ্য বিজ্ঞানের সহিত জ্ঞান বলিতেছি, যাহা জানিলে তুমি অশুভ হইতে মুক্তিলাভ করিতে পারিবে॥ ১

ভাষ্য। অষ্টমে নাড়ীদ্বারেণ যোগঃ সগুণ উক্তঃ। তস্য চ ফলমগ্ন্যর্চ্চিরাদি-ক্রমেণ কালান্তরে ব্রহ্মপ্রাপ্তিলক্ষণমেবানাবৃত্তিরূপং নির্দ্দিষ্টম্। তত্রানেনৈব প্রকা-রেণ মোক্ষপ্রাপ্তিফলমধিগম্যতে নান্যথেতি তদাশঙ্কাব্যাবিবৃৎসয়া—ইদং ব্রহ্মজ্ঞানং বক্ষ্যমাণমুক্তং চ পূর্ব্বেষ্বধ্যায়েষু তদ্‌বুদ্ধৌ সন্নিধীকৃত্যেদমিত্যাহ। তু শব্দো বিশেষনির্দ্ধারণার্থঃ। ইদমেব সম্যগ্‌জ্ঞানং সাক্ষান্মোক্ষপ্রাপ্তিসাধনং "বাসুদেবঃ সর্ব্বমিতি" "আত্মৈবেদং সর্ব্বং" "একমেবাদ্বিতীয়ম্" ইত্যাদিশ্রুতিস্মৃতিভ্যঃ। নান্যৎ। "অথ যেঽন্যথাঽতো বিদুরন্যরাজানঃ তে ক্ষয্যলোকা ভবন্তি" ইত্যাদি-শ্রুতিভ্যশ্চ। তে তুভ্যং গুহ্যতমং গোপ্যতমং প্রবক্ষ্যামি কথয়িষ্যামি অনসূয়বে অসূয়ারহিতায়। কিং তৎ? জ্ঞানং, কিংবিশিষ্টং? বিজ্ঞানসহিতমনুভবযুক্তম্। যজ্‌জ্ঞানং জ্ঞাত্বা প্রাপ্য মোক্ষ্যসে অশুভাৎ সংসারবন্ধনাৎ॥ ১

আনন্দগিরিটীকা। অতীতেনাগামিনোঽধ্যায়স্যাগতার্থত্বং বক্তুং বৃত্তমনু-বদতি—অষ্টম ইতি। নাড়ী সুষুম্নাখ্যা ধারণাখ্যেনাঙ্গেন যুক্তো যোগো ধারণাযোগঃ। সগুণঃ সর্ব্বদ্বারসংযমনাদিঃ গুণস্তেন সহিত ইত্যর্থঃ। তৎফলোক্ত্যর্থ-মনন্তরাধ্যায়ারম্ভমাশঙ্ক্যাহ—তস্য চেতি। অগ্নিরর্চ্চিরিত্যাদিনা উপলক্ষিতেন ক্রমবতা দেবযানেন পথেতি যাবৎ। জ্ঞানানন্তরমেব যথোক্তফললাভাৎ অলমনেন

# অথ নবমোঽধ্যায়ঃ।

———ঃ০ঃ———

শ্রীভগবানুবাচ।

ইদং তু তে গুহ্যতমং প্রবক্ষ্যাম্যনসূয়বে।
জ্ঞানং বিজ্ঞানসহিতং যজ্‌জ্ঞাত্বা মোক্ষ্যসেঽশুভাৎ॥ ১

অন্বয়। শ্রীভগবান্ উবাচ। অনসূয়বে তে ইদং তু গুহ্যতমং বিজ্ঞান-সহিতং জ্ঞানং বক্ষ্যামি যজ্‌জ্ঞাত্বা অশুভাৎ মোক্ষ্যসে॥ ১

অনুবাদ। শ্রীভগবান্ বলিলেন। তুমি অসূয়াশূন্য, তোমাকে এই পরম গোপ্য বিজ্ঞানের সহিত জ্ঞান বলিতেছি, যাহা জানিলে তুমি অশুভ হইতে মুক্তিলাভ করিতে পারিবে॥ ১

ভাষ্য। অষ্টমে নাড়ীদ্বারেণ যোগঃ সগুণ উক্তঃ। তস্য চ ফলমগ্ন্যর্চ্চিরাদি-ক্রমেণ কালান্তরে ব্রহ্মপ্রাপ্তিলক্ষণমেবানাবৃত্তিরূপং নির্দ্দিষ্টম্। তত্রানেনৈব প্রকা-রেণ মোক্ষপ্রাপ্তিফলমধিগম্যতে নান্যথেতি তদাশঙ্কাব্যাবিবৃৎসয়া—ইদং ব্রহ্মজ্ঞানং বক্ষ্যমাণমুক্তং চ পূর্ব্বেষ্বধ্যায়েষু তদ্‌বুদ্ধৌ সন্নিধীকৃত্যেদমিত্যাহ। তু শব্দো বিশেষনির্দ্ধারণার্থঃ। ইদমেব সম্যগ্‌জ্ঞানং সাক্ষান্মোক্ষপ্রাপ্তিসাধনং "বাসুদেবঃ সর্ব্বমিতি" "আত্মৈবেদং সর্ব্বং" "একমেবাদ্বিতীয়ম্" ইত্যাদিশ্রুতিস্মৃতিভ্যঃ। নান্যৎ। "অথ যেঽন্যথাঽতো বিদুরন্যরাজানঃ তে ক্ষয্যলোকা ভবন্তি" ইত্যাদি-শ্রুতিভ্যশ্চ। তে তুভ্যং গুহ্যতমং গোপ্যতমং প্রবক্ষ্যামি কথয়িষ্যামি অনসূয়বে অসূয়ারহিতায়। কিং তৎ? জ্ঞানং, কিংবিশিষ্টং? বিজ্ঞানসহিতমনুভবযুক্তম্। যজ্‌জ্ঞানং জ্ঞাত্বা প্রাপ্য মোক্ষ্যসে অশুভাৎ সংসারবন্ধনাৎ॥ ১

আনন্দগিরিটীকা। অতীতেনাগামিনোঽধ্যায়স্যাগতার্থত্বং বক্তুং বৃত্তমনু-বদতি—অষ্টম ইতি। নাড়ী সুষুম্নাখ্যা ধারণাখ্যেনাঙ্গেন যুক্তো যোগো ধারণাযোগঃ। সগুণঃ সর্ব্বদ্বারসংযমনাদিঃ গুণস্তেন সহিত ইত্যর্থঃ। তৎফলোক্ত্যর্থ-মনন্তরাধ্যায়ারম্ভমাশঙ্ক্যাহ—তস্য চেতি। অগ্নিরর্চ্চিরিত্যাদিনা উপলক্ষিতেন ক্রমবতা দেবযানেন পথেতি যাবৎ। জ্ঞানানন্তরমেব যথোক্তফললাভাৎ অলমনেন

মার্গেণেত্যাশঙ্ক্যাহ—কালান্তর ইতি। অর্চ্চিরাদিমার্গেণ ব্রহ্মপ্রাপ্তৌ মুক্তেঃ মার্গায়ত্তত্বাৎ "ন তস্য" ইত্যাদিশ্রুতিবিরোধঃ স্যাদিত্যাশয়েন শঙ্কতে—তত্রেতি। বৃত্তোঽর্থঃ সপ্তম্যর্থঃ উক্তাশঙ্কানিবৃত্ত্যর্থমনন্তরাধ্যায়মুত্থাপয়তি—তদাশঙ্কেতি। সংপ্রযুক্তত্বেনাপরোক্ষত্বাভাবেঽপি পূর্ব্বোত্তরগ্রন্থালোচনয়া বুদ্ধিসন্নিধানাৎ ইদংশব্দেন ব্রহ্মজ্ঞানং গৃহীতমিত্যাহ—তদ্বুদ্ধাবিতি। প্রকৃতাদধ্যানাৎ জ্ঞানস্য বৈশিষ্ট্যাবদ্যোতী তুশব্দ ইত্যাহ—তুশব্দ ইতি। নিপাতার্থমেব স্ফুটয়তি—ইদমেবেতি। তস্মিন্নর্থে সংবাদকত্বেন শ্রুতিস্মৃতী দর্শয়তি—বাসুদেব ইতি। অদ্বৈতজ্ঞানবৎ দ্বৈতজ্ঞানমপি কেষাঞ্চিন্মোক্ষহেতুরিত্যাশঙ্ক্যাহ—নান্যদিতি। দ্বৈতজ্ঞানং মোক্ষায় ন ক্ষমমিত্যত্র শ্রুতিমুদাহরতি—অথেতি। অবিদ্যাপ্রকরণোপক্রমার্থোঽথশব্দঃ। অতোঽদ্বৈতাদন্যথা ভিন্নত্বেনেত্যর্থঃ। বিদ্বস্তত্ত্বমিতি শেষঃ। দ্বৈতস্য দুর্নিরূপত্বেন কল্পিতত্বাৎ তজ্জ্ঞানং রজ্জুসর্পাদিজ্ঞান-তুল্যত্বান্ন ক্ষেমপ্রাপ্তিহেতুরিতি চকারার্থঃ। অসূয়া গুণেষু দোষাবিষ্করণং তদ্রহিতায় জ্ঞানাধিকৃতায় ইত্যর্থঃ। জ্ঞানং ব্রহ্মচৈতন্যং তদ্বিষয়ং বা প্রমাণজ্ঞানং তস্য তেনৈব বিশেষিতত্বানুপপত্তিমাশঙ্ক্য ব্যাকরোতি— অনুভবেতি। বিজ্ঞান-মনুভবঃ সাক্ষাৎকারস্তেন সহিতমিত্যর্থঃ। উক্তজ্ঞানং প্রাপ্তস্য কিং স্যাদিত্যা-শঙ্ক্যাহ—যজ্জ্ঞানমিতি ॥ ১

অনুবাদ। অষ্টম অধ্যায়ে নাড়ীদ্বারা সগুণ ধারণাযোগ উক্ত হইয়াছে। অগ্নি ও অর্চ্চিঃ প্রভৃতি মার্গানুসারে কালান্তরে ব্রহ্ম প্রাপ্তি-লক্ষণ অপুনরাবৃত্তিরূপ ফলও ধারণাযোগের দ্বারা পাওয়া যায়, তাহাও বলা হইয়াছে। তাহার পর এই-ক্ষণে এই একই প্রকারে মোক্ষপ্রাপ্তিরূপ ফল লাভ হইতে পারে [ইহাতে অন্য কোন উপায় হয় ত নাই] এই প্রকার শঙ্কা নিবৃত্ত করিবার অভিলাষে [ভগবান্ বলিতেছেন যে] "এই" বক্ষ্যমাণ ও পূর্ব্ববর্ত্তী অধ্যায় সমূহে উক্ত যে ব্রহ্মজ্ঞান তাহাই মনে করিয়া "ইদং=এই" এই শব্দটি ব্যবহার করিয়াছেন। "তু" এই শব্দটির দ্বারা বিশেষ নির্দ্ধারণ করা হইয়াছে [ইহার তাৎপর্য্য এই যে], এই তত্ত্বজ্ঞানই সাক্ষাৎ মোক্ষপ্রাপ্তির সাধন। "বাসুদেবই সকল পদার্থ" "এই সকল বস্তু আত্মাই" "সেইআত্মা একই অদ্বিতীয়" ইত্যাদি স্মৃতি ও শ্রুতি দ্বারা ইহা প্রমাণিত হয়। "যে সকল সাধারণ নৃপতিগণ এই আত্মাতে ভেদ দৃষ্টি করিয়া থাকেন, তাঁহারা পুনরাবৃত্তি লাভ করেন" ইত্যাদি শ্রুতির দ্বারাও প্রমাণ হইতেছে যে, এই অদ্বৈত ব্রহ্মজ্ঞান ব্যতিরেকে অন্য কোন উপায়ই মোক্ষপ্রাপ্তির সাধন হইতে পারে না। "তে" তোমাকে [তুমি কেমন] "অনসূয়ু" অসূয়ারহিত,

"গুহ্যতম" গোপ্যতম "প্রবক্ষ্যামি" বলিব। কি তাহা? "জ্ঞান"; কিরূপ জ্ঞান? বিজ্ঞান সহিত অর্থাৎ অনুভবযুক্ত। যে জ্ঞানকে "জানিয়া" পাইয়া [তুমি] "অশুভ" সংসারবন্ধন হইতে মোক্ষলাভ করিবে॥ ১

রাজবিদ্যা রাজগুহ্যং পবিত্রমিদমুত্তমম্।
প্রত্যক্ষাবগমং ধর্ম্ম্যং সুসুখং কর্ত্তুমব্যয়ম্॥ ২

অন্বয়। ইদং (আত্মজ্ঞানং) রাজবিদ্যা, রাজগুহ্যম্ উত্তমং পবিত্রম্; প্রত্যক্ষাবগমং ধর্ম্ম্যং কর্ত্তুং সুসুখম্ অব্যয়ম্॥ ২

অনুবাদ। এই (আত্মজ্ঞান) সকল বিদ্যার শ্রেষ্ঠ এবং সকল প্রকার রহস্যের সার; ইহা উত্তম, পবিত্র; ইহা প্রত্যক্ষানুভব ও ধর্ম্মাবিরুদ্ধ, ইহার সম্পাদন করিতে আয়াস হয় না, ইহার ফল অবিনশ্বর॥ ২

ভাষ্য। তচ্চ রাজবিদ্যা বিদ্যানাং রাজা দীপ্ত্যতিশয়ত্বাৎ। দীপ্যতে হীয়মতিশয়েন ব্রহ্মবিদ্যা সর্ব্ববিদ্যানাম্। তথা রাজগুহ্যং গুহ্যানাং রাজা। পবিত্রং পাবনমিদমুত্তমং সর্ব্বেষাং পাবনানাং শুদ্ধিকারণমিদং ব্রহ্মজ্ঞানমুৎকৃষ্টতমম্। অনেকজন্মসহস্রসঞ্চিতমপি ধর্ম্মাধর্ম্মাদি সমূলং কর্ম্ম ক্ষণমাত্রাদ্ ভস্মীকরোতি যতঃ, অতঃ কিং তস্য পাবনত্বং বক্তব্যম্। কিঞ্চ প্রত্যক্ষাবগমং প্রত্যক্ষেণ সুখাদেরিব অবগমঃ যস্য তৎ প্রত্যক্ষাবগমম্। অনেকগুণবতোঽপি ধর্ম্মবিরুদ্ধত্বং দৃষ্টম্, ন তথা আত্মজ্ঞানং ধর্ম্মবিরোধি কিন্তু ধর্ম্ম্যং ধর্ম্মাদনপেতম্। এবমপি স্যাদ্দুঃসম্পাদ্যম্ ইত্যত আহ সুসুখং কর্ত্তুং যথা রত্নবিবেকবিজ্ঞানম্। তত্র অল্পায়াসানাং কর্ম্মণাং সুখসম্পাদ্যত্বাৎ অল্প-ফলত্বং দুষ্করাণাঞ্চ মহাফলত্বং দৃষ্টমিতি ইদং তু সুখসম্পাদ্যত্বাৎ ফলক্ষয়াদ্ ব্যেতীতিপ্রাপ্তম্ অত আহ অব্যয়ং নাস্য ফলতঃ কর্ম্মবদ্ ব্যয়োঽস্তীত্য-ব্যয়ম্ অতঃ শ্রদ্ধেয়মাত্মজ্ঞানম্॥ ২

আনন্দগিরিটীকা। তদাভিমুখ্যসিদ্ধয়ে তজ্জ্ঞানং স্তৌতি—তচ্চেতি। ব্রহ্মবিদ্যা বিদ্যানাং রাজা শ্রেষ্ঠ ইত্যত্র হেতুমাহ—দীপ্তীতি। কুতো ব্রহ্মবিদ্যায়াঃ বিদ্যান্তরেভ্যো দীপ্ত্যতিশয়িত্বং তদাহ—দীপ্যতে হীতি। দৃশ্যতে হি বিদ্বদন্ত-রেভ্যো লোকে পূজাতিরেকো ব্রহ্মবিদামিতি ভাবঃ। উৎকৃষ্টতমং শুদ্ধিকারণং ব্রহ্মজ্ঞানমিত্যেতদুপপাদয়তি—অনেকেতি। তত্র চ শ্রুতিস্মৃতী প্রমাণয়িতব্যে। ন শাস্ত্রৈকগম্যমিদং জ্ঞানং কিন্তু প্রত্যক্ষপ্রমেয়মিত্যাহ—কিঞ্চেতি। প্রত্যক্ষমবগম্য-মানমস্মিন্নিতি তথা, যদ্বা অবগম্যত ইতি অবগমঃ ফলং প্রত্যক্ষোঽবগমোঽস্যেতি দৃষ্টফলত্বং জ্ঞানস্যোচ্যতে। ধর্ম্ম্যমিত্যেতদ্ব্যাকরোতি—অনপেতমিতি। ধর্ম্মস্যৈব

তস্য ক্লেশসাধ্যত্বমাশঙ্ক্যাহ—এবমপীতি। রত্নবিষয়ং বিবেকজ্ঞানং সম্প্রয়োগাদ্যুপদেশাপেক্ষাদনায়াসেন দৃষ্টং তথেদং ব্রহ্মজ্ঞানমিত্যাহ—যথেতি। অব্যয়মিতি বিশেষণমাশঙ্কাপূর্ব্বকং বিবৃণোতি—তত্রেত্যাদিনা। ব্যবহারভূমিঃ সপ্তম্যর্থঃ। জ্ঞানস্যাক্ষয়ফলত্বে ফলিতমাহ—অত ইতি ॥ ২

অনুবাদ। সেই (আত্মজ্ঞান) "রাজবিদ্যা" বিদ্যা সকলের রাজা; কারণ ইহার দীপ্তি অপর সকল বিদ্যা হইতে অধিক। সকল বিদ্যার মধ্যে এই ব্রহ্মবিদ্যা অতিশয় দীপ্তি পাইয়া থাকে। সেইরূপ [ইহা] "রাজগুহ্য" গুহ্য অর্থাৎ রহস্যসমূহের ইহা রাজা। "পবিত্র" পাবন "উত্তম" সকল পাবন বস্তুরও শুদ্ধির কারণ এই ব্রহ্মজ্ঞান; এইজন্য ইহা উৎকৃষ্টতম পবিত্র। অনেক সহস্রজন্মের সঞ্চিত ধর্ম্মাধর্ম্মাদি যাবৎকর্ম্মই মূলের সহিত যে ব্রহ্মজ্ঞানের উদয়ে ক্ষণমাত্রেই ভস্মীভূত হয়, তাহার পবিত্রতার বিষয়ে আর কি বলা যাইতে পারে? আরও এই ব্রহ্মজ্ঞান "প্রত্যক্ষাবগম" সুখাদি বস্তুর ন্যায় যাহার অনুভব প্রত্যক্ষ হয়, তাহাকেই 'প্রত্যক্ষাবগম' কহা যায়। বহুগুণ থাকিলেও কোন কোন বস্তু ধর্ম্মবিরুদ্ধ হইতে পারে, ইহা দেখা যায়; কিন্তু, এই আত্মজ্ঞান সেই প্রকার নহে; ইহা "ধর্ম্ম্য" অর্থাৎ ধর্ম্ম হইতে অনপেত। এরূপ হইলেও হয় ত ইহার সাধন করিতে বড়ই ক্লেশ পাইতে হয়, এই প্রকার আশঙ্কার নিরাকরণ করিবার জন্য বলিতেছেন যে,—ইহা করিতে আয়াস হয় না, এইজন্য এই আত্মজ্ঞান সুসম্পাদনীয়, যেমন রত্নবিবেক জ্ঞান। সংসারে এমনও দেখিতে পাওয়া যায় যে, যে কার্য্যে আয়াস অল্প এবং যাহা সুখের সহিত সম্পাদিত হয়, সেই কর্ম্মের ফল অল্প হইয়া থাকে, আর দুষ্কর কর্ম্মসমূহের ফল মহৎ হইয়া থাকে। এই আত্মজ্ঞানও সেই নিয়মানুসারে অর্থাৎ সুখসম্পাদ্যত্ব নিবন্ধন ক্ষীণ হয় অর্থাৎ ইহার ফল বিনাশী হইতে পারে, এই প্রকার সম্ভাবনা দূর করিবার জন্য বলিতেছেন, "অব্যয়" ফলের ক্ষয়িত্বনিবন্ধন কর্ম্ম যে প্রকার বিনাশী হয়, ইহার সেই প্রকার বিনাশ হইতে পারে না, এই কারণে ইহা অব্যয়; অতএব এই আত্মজ্ঞানের প্রতি তোমার শ্রদ্ধা করা উচিত ॥ ২

অশ্রদ্দধানাঃ পুরুষা ধর্ম্মস্যাস্য পরন্তপ।
অপ্রাপ্য মাং নিবর্ত্তন্তে মৃত্যুসংসারবর্ত্মনি ॥ ৩

অন্বয়। হে পরন্তপ! অস্য ধর্ম্মস্য অশ্রদ্দধানাঃ (শ্রদ্ধা বিরহিতাঃ) পুরুষাঃ মাং অপ্রাপ্য মৃত্যুসংসারবর্ত্মনি নিবর্ত্তন্তে ॥ ৩

অনুবাদ। হে পরন্তপ! এই ধর্ম্মে যাহাদের বিশ্বাস নাই, সেই

পুরুষগণই আমাকে না পাইয়া মৃত্যুময় সংসারের পথে প্রত্যাবর্ত্তন করিয়া থাকে ॥ ৩

ভাষ্য। যে পুনঃ অশ্রদ্দধানাঃ শ্রদ্ধাবিরহিতা আত্মজ্ঞানস্য ধর্ম্মস্যাস্য স্বরূপে তৎফলে চ নাস্তিকাঃ পাপকারিণঃ অসুরাণামুপনিষদং দেহমাত্রাত্মদর্শনমেব প্রতিপন্না অসুতৃপঃ পুরুষাঃ পরন্তপ অপ্রাপ্য মাং পরমেশ্বরং মৎপ্রাপ্তৌ নৈবাশঙ্কা ইতি মৎপ্রাপ্তিমার্গসাধনভেদভক্তিমাত্রমপি অপ্রাপ্য ইত্যর্থঃ। নিবর্ত্তন্তে নিশ্চয়েন আবর্ত্তন্তে। ক? মৃত্যুসংসারবর্ত্মনি, মৃত্যুযুক্তঃ সংসারঃ মৃত্যুসংসারঃ তস্য বর্ত্ম নরক-তির্য্যগাদিপ্রাপ্তিমার্গস্তস্মিন্নেব বর্ত্তন্তে ইত্যর্থঃ ॥ ৩

আনন্দগিরিটীকা। আত্মজ্ঞানাখ্যে ধর্ম্মে শ্রদ্ধাবতাং তন্নিষ্ঠানাং পরমপদপ্রাপ্তিরুক্তা ততো বিমুখানাং সংসারপ্রাপ্তিমাহ—যে পুনরিতি। আত্মজ্ঞান-তৎ-ফলযোর্নাস্তিক্যমেব বিশিনষ্টি—পাপেতি। উক্তানামাত্মন্তরীণাং ভগবৎপ্রাপ্তি-সম্ভাবনাভাবাদপ্রাপ্য মামিত্যপ্রসক্তপ্রতিষেধঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ—মৎপ্রাপ্তাবিতি ॥ ৩

অনুবাদ। যাহারা কিন্তু "অশ্রদ্দধান" এই আত্মজ্ঞানরূপ ধর্ম্মের স্বরূপ ও ফলে শ্রদ্ধাশূন্য (অর্থাৎ) যাহারা নাস্তিক—পাপকারী—অসুরগণের উপনিষদ্ অর্থাৎ দেহমাত্রেই আত্মদর্শনকে যথার্থ বলিয়া মানিয়া লয়, সেই ইন্দ্রিয়প্রীতিনিরত পুরুষগণ আমাকে (অর্থাৎ) পরমেশ্বরকে প্রাপ্ত না হইয়া, আমার প্রাপ্তির সম্ভাবনাও নাই, কিন্তু আমার প্রাপ্তির প্রতি উপায়ের মধ্যে অন্যতম উপায় যে ভক্তিমাত্র, তাহাও না পাইয়া,—ইহাই অর্থ, নিবৃত্ত হইয়া থাকে—অর্থাৎ তাহারা নিশ্চয়ই আবর্ত্তন করে। কোথায়? এই "মৃত্যুসংসারবর্ত্মে" মৃত্যুযুক্তসংসারই মৃত্যুসংসার শব্দের অর্থ, তাহার বর্ত্ম অর্থাৎ নরক বা তির্য্যগ্ জন্ম প্রভৃতির প্রাপ্তিমার্গ—সেই মৃত্যুসংসারবর্ত্মেই তাহারা পরিবর্ত্তন করে—ইহাই অর্থ ॥ ৩

ময়া ততমিদং সর্ব্বং জগদব্যক্তমূর্ত্তিনা।
মৎস্থানি সর্ব্বভূতানি ন চাহং তেষ্ববস্থিতঃ ॥ ৪

অন্বয়। অব্যক্তমূর্ত্তিনা ময়া ইদং সর্ব্বং জগৎ ততং (ব্যাপ্তং) সর্ব্বভূতানি মৎস্থানি; ন চ অহং তেষু অবস্থিতঃ ॥ ৪

অনুবাদ আমার মূর্ত্তি অব্যক্ত; আমি এই সকল জগৎকে ব্যাপিয়া অবস্থান করিতেছি, সকল প্রাণীই আমাতে অবস্থিত রহিয়াছে—আমি কিন্তু সেই প্রাণিগণকে আশ্রয় করি না ॥ ৪

ভাষ্য। স্তুত্যা অর্জ্জুনমভিমুখীকৃত্যাহ। ময়া মম যঃ পরো ভাবস্তেন ততং ব্যাপ্তং সর্ব্বমিদং জগৎ অব্যক্তমূর্ত্তিনা ন ব্যক্তা মূর্ত্তিঃ স্বরূপং যস্য মম সোঽহমব্যক্তমূর্ত্তিঃ তেন ময়া অব্যক্তমূর্ত্তিনা করণাগোচরস্বরূপেণেত্যর্থঃ। তস্মিন্ ময়ি অব্যক্তমূর্ত্তৌ স্থিতানি মৎস্থানি সর্ব্বভূতানি ব্রহ্মাদীনি স্তম্বপর্য্যন্তানি। নহি নিরাত্মকং কিঞ্চিদ্ভূতং ব্যবহারায় অবকল্পতে অতো মৎস্থানি ময়া আত্মনা আত্মবত্বেন স্থিতানি অতো ময়ি স্থিতানি ইতি উচ্যন্তে। তেষাং ভূতানাং অহমেব আত্মা ইত্যতস্তেষু স্থিত ইতি মূঢ়বুদ্ধীনাম্ অবভাসতে, অতো ব্রবীমি ন চাহং তেষু ভূতেষু অবস্থিতঃ মূর্ত্তবৎ সংশ্লেষাভাবেন আকাশস্যাপি অন্তরতমো হ্যহম্। নহি অসংসর্গি বস্তু কচিদাধেয়ভাবেন অবস্থিতং ভবতি॥ ৪

আনন্দগিরিটীকা। স্তুতিনিন্দাভ্যাং জ্ঞাননিষ্ঠাং মহীকৃত্য জ্ঞানং ব্যাখ্যাতুমারভতে—স্তুত্যেতি। সোপাধিকস্য ব্যাপ্ত্যসম্ভবমভিপ্রেত্য বিশিনষ্টি—মমেতি। অনবচ্ছিন্নস্য ভগবদ্রূপস্য নিরুপাধিকত্বমেব সাধয়তি—করণেতি। ব্যাপ্যব্যাপকত্বেন জগতো ভগবতশ্চ পরিচ্ছেদমাশঙ্ক্যাহ—তস্মিন্নিতি। তথাপি ভগবতোভূতানাঞ্চাধারাধেয়ত্বেন ভেদঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ—ন হীতি। নিরাত্মকস্য ব্যবহারানর্হত্বে ফলিতমাহ—অত ইতি। ঈশ্বরস্য ভূতাত্মত্বে তেষু স্থিতিঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ—তেষামিতি। তস্য তেষু স্থিত্যভাবং ব্যবস্থাপয়তি—মূর্ত্তবদিতি। সংশ্লেষাভাবেঽপি কিমিতি নাধেয়ত্বমত আহ—ন হীতি॥ ৪

অনুবাদ। আত্মজ্ঞানের প্রশংসাপূর্ব্বক অর্জ্জুনকে শুনিবার জন্য প্রস্তুত করিয়া বলিতেছেন, "আমাদ্বারা" আমার যে পরভাব (অর্থাৎ পারমার্থিকসত্তা) তাহা দ্বারা এই পরিদৃশ্যমান বিশ্ব "তত" ব্যাপ্ত রহিয়াছে [আমি কি প্রকার?] "অব্যক্তমূর্ত্তি" অব্যক্ত (অর্থাৎ) ব্যক্ত নহে, "মূর্ত্তি" স্বরূপ যাহার, সেই অব্যক্তমূর্ত্তি অর্থাৎ আমার স্বরূপ ইন্দ্রিয়ের অগোচর। সেই অব্যক্তমূর্ত্তি আমাতে ব্রহ্মাদি স্তম্ব পর্য্যন্ত সকল ভূতই অবস্থান করিতেছে; কোন বস্তুই নিরাত্মক হইয়া ব্যবহারার্হ হইতে পারে না। এই কারণে সকল ভূতই আমাতে অবস্থান করিতেছে (অর্থাৎ) আমিই সকল বস্তুর আত্মা; সুতরাং আত্মস্বরূপ যে আমি সেই আমার সহিত সম্বন্ধ আছে বলিয়াই সকল বস্তু আত্মবিশিষ্ট হইয়াছে; এই জন্যই তাহারা আমাতে বর্ত্তমান আছে, ইহা বলা যাইতেছে। সেই সকল প্রাণীর আমিই আত্মা; এই কারণে,আমি তাহাদিগকে আশ্রয় করিয়া অবস্থান করিতেছি, এইরূপ মূঢ়বুদ্ধিগণ বুঝিয়া থাকে; এই জন্য আমি বলিতেছি, আমি সেই সকল প্রাণীকে অবলম্বন করিয়া অবস্থান করি না। পরিচ্ছিন্ন বস্তুর সংযোগ আছে

বলিয়া তাহা যেমন সংযুক্ত হইয়া কোন বস্তুকে অবলম্বন করিয়া থাকে, আমার কিন্তু, সেই প্রকার পরিচ্ছেদ নিবন্ধন বস্তুবিশেষের সহিত সংযোগ হইতে পারে না। কারণ, আমি আকাশেরও অন্তরতম (সুতরাং অপরিচ্ছিন্ন) যে বস্তুর সংসর্গ নাই, তাহা কখনও কোন আধারের আধেয় হইতে পারে না॥ ৪

ন চ মৎস্থানি ভূতানি পশ্য মে যোগমৈশ্বরম্।
ভূতভৃন্ন চ ভূতস্থো মমাত্মা ভূতভাবনঃ॥ ৫

অন্বয়। ভূতানি চ [অপি] ন চ মৎস্থানি, মে ঐশ্বরং যোগং পশ্য, মম আত্মা ভূতভাবনঃ ভূতভৃৎ [কিন্তু] ন চ ভূতস্থঃ [ভবতি]॥ ৫

অনুবাদ। প্রাণিনিচয়ও যে বাস্তবিক আমাতে আছে, তাহা নহে। আমার ঐশ্বরযোগ দেখ, আমার আত্মা ভূতনিচয়ের উৎপাদক; ভূতগণের ধারক, অথচ তাহাদিগকে ইহা অবলম্বন করিয়া বর্ত্তমান নহে॥৫

ভাষ্য। অতএবাসংসর্গিত্বান্মম ন চ মৎস্থানি ভূতানি ব্রহ্মাদীনি, পশ্য মে যোগং যুক্তিং ঘটনং মে মম ঐশ্বরং ঈশ্বরস্যেমং ঐশ্বরং যোগমাত্মনো যাথাত্ম্যমিত্যর্থঃ। তথাচ শ্রুতিরসংসর্গিত্বাদসঙ্গতাং দর্শয়তি "অসঙ্গো নহি সজ্জতে" ইতি। ইদং চ আশ্চর্য্যম্ অন্যৎ পশ্য ভূতভৃদসঙ্গোঽপি সন্ ভূতানি বিভর্ত্তি ন চ ভূতস্থো যথোক্তেন ন্যায়েন দর্শিতত্বাদ্ ভূতস্থত্বানুপপত্তেঃ। কথং পুনরুচ্যতেঽসৌ মমাত্মেতি, বিভজ্য দেহাদিসঙ্ঘাতং তস্মিন্নহংকারম্ অধ্যারোপ্য লোকবুদ্ধিমনুসরন্ ব্যপদিশতি মম আত্মেতি, ন পুনরাত্মন আত্মা অন্য ইতি লোকবদজানন্। তথা ভূতভাবনঃ ভূতানি ভাবয়তি উৎপাদয়তি বর্দ্ধয়তি ইতি বা ভূতভাবনঃ॥ ৫

আনন্দগিরিটীকা। পরমেশ্বরস্য ভূতেষু স্থিত্যভাবেঽপি ভূতানাং তত্র স্থিতিরাস্থিতেতি কুতোঽসঙ্গত্বং? তত্রাহ—অত এবেতি। ন চেত্যত্র চকারোঽবধারণার্থঃ। ভূতানামীশ্বরেণৈব স্থিতিরিত্যত্র হেতুমাহ—পশ্যেতি। আত্মনোঽসঙ্গত্বং স্বরূপমিত্যত্র প্রমাণমাহ—তথা চেতি। অসঙ্গশ্চেদীশ্বরস্তর্হি কথং মৎস্থানি ভূতানীত্যুক্তং কথঞ্চ তথোক্তা নচ মৎস্থানীতি তদ্বিরুদ্ধমুদীরিতমিত্যাশঙ্ক্যাহ—ইদঞ্চেতি তর্হি ভূতসম্বন্ধঃ স্যাদিতি নেত্যাহ—ন চেতি। যথোক্তেন ন্যায়েন অসঙ্গত্বেনেতি যাবৎ। অসঙ্গতয়া বস্তুতো ভূতাসম্বন্ধেঽপি কল্পনয়া তদবিরোধায় মিথো বিরোধোঽস্তীতি ভাবঃ। আত্মনঃ সকাশাদাত্মনোঽন্যত্বাযোগাৎ কুতঃ সম্বন্ধোক্তিরিত্যাশঙ্ক্যাহ

—অসাবিতি ( বিভজ্যেতি )। যথা লোকো বস্তুতত্ত্বম্ অজানন্ ভেদমারোপ্য মমায়মিতি সম্বন্ধমনুভবতি ন তথেহ সম্বন্ধব্যপদেশঃ আত্মনি স্বতো ভেদাভাবাদতো ভেদেঽসত্যেব লোকে সম্বন্ধবুদ্ধিদর্শনমনুসরন্ ভগবানাত্মনো দেহাদিসংঘাতং বিভজ্যাহঙ্কারং তস্মিন্নারোপ্য অসৌ মমাত্মেতি ভেদং ব্যপদিশতি। তথাচ সংঘাতস্য মমেতি ব্যপদেশাত্ততো নিকৃষ্টস্য স্বরূপস্যাত্মশব্দেন নির্দ্দেশান্ন ভূতস্থোঽসাবিত্যর্থঃ। পূর্ব্বোক্তাসঙ্গত্বাঙ্গীকারেণৈব আত্মা ভূতানি ভাবয়তীত্যাহ—তথেতি॥ ৫

অনুবাদ। আমার এই প্রকার অসংসর্গিত্ব আছে বলিয়াই, ব্রহ্মাদি প্রাণিনিচয়ও [ পারমার্থিক ভাবে ] আমাতে সংযুক্তরূপে অবস্থিত নহে। আমার "ঐশ্বরযোগ" দেখ, এখানে যোগশব্দের অর্থ যুক্তি—ঘটনা, যাহা ঈশ্বরের, তাহাকেই 'ঐশ্বর' বলা যায়। ঐশ্বরযোগ এই শব্দের তাৎপর্য্য পরমাত্মার যথার্থস্বরূপ। "অসঙ্গ এই কারণে আত্মা কোন বস্তুতে সক্ত নহে" এইরূপ শ্রুতিও অসংসর্গিত্ব নিবন্ধন আত্মার অসঙ্গতা প্রতিপাদন করিতেছে। এই আর একটি আশ্চর্য্যও দেখ, আমি অসঙ্গ হইয়াও প্রাণিগণের ভরণ করিয়া থাকি, অথচ আমি ভূতস্থ নহি; আমি যে কোন ভূতস্থ নহি, তাহা পূর্ব্বোক্ত যুক্তি দ্বারা প্রতিপাদিত হইয়াছে। সুতরাং আমি যে প্রাণিগণকে অবলম্বন করিয়া অবস্থান করিব, ইহা কখনই উপপন্ন হইতে পারে না। ইহা আমার আত্মা, ইহা কি প্রকারে বলা যাইতেছে ? ( অর্থাৎ ঈশ্বরই আত্মা, ঈশ্বরের আবার আত্মা কি প্রকারে হইতে পারে ? ) দেহাদি সমষ্টিকে বিভাগ করিয়া তাহার মধ্যে কোন একটিতে লৌকিক পুরুষের ন্যায় অহঙ্কারের আরোপ করিয়া লোকবুদ্ধির অনুসরণ পূর্ব্বক ভগবান্ নির্দ্দেশ করিতেছেন যে, আমার আত্মা আত্মার আর একটি আত্মা হইতে পারে না,—ইহা যেমন লোকে বুঝে না, ভগবান্ যে সেইরূপ না বুঝিয়া বলিয়াছেন, তাহা নহে। আরও [ আমার আত্মা ] "ভূতভাবন" যাহা ভূতগণকে উৎপাদন করে, অথবা তাহাদিগকে বাড়াইয়া থাকে, তাহারই নাম "ভূতভাবন॥" ৫

যথাকাশস্থিতো নিত্যং বায়ুঃ সর্ব্বত্রগো মহান্।
তথা সর্ব্বাণি ভূতানি মৎস্থানীত্যুপধারয়॥ ৬

অন্বয়।। যথা আকাশস্থিতো বায়ুঃ সর্ব্বত্রগঃ মহান্ তথা সর্ব্বাণি ভূতানি মৎস্থানি ইতি উপধারয়॥ ৬

অনুবাদ। যেমন সর্ব্বত্র বিচরণশীল মহান্ বায়ু সর্ব্বদা আকাশে অবস্থান করিতেছে, সেইরূপ সকল ভূতনিচয় সর্ব্বদা আমাতে [ অসঙ্গভাবে ] বিদ্যমান আছে, ইহা তুমি জান ॥ ৬

ভাষ্য। যথোক্তেন শ্লোকদ্বয়েন উক্তমর্থং দৃষ্টান্তেনোপপাদয়ন্নাহ—যথা লোকে আকাশস্থিত আকাশে স্থিতো নিত্যং সদা বায়ুঃ সর্ব্বত্রগচ্ছতীতি সর্ব্বত্রগো মহান্ পরিমাণতস্তথা আকাশবৎ সর্ব্বগতে ময়ি অসংশ্লেষেণৈব স্থিতানীত্যেব-মুপধারয় জানীহি ॥ ৬

আনন্দগিরিটীকা। সৃষ্টিস্থিতিসংহারাণামসঙ্গাত্মাধারত্বং 'ময়া ততমিদম্' ইত্যাদিশ্লোকদ্বয়েনোক্তোঽর্থস্তং দৃষ্টান্তেনোপপাদয়ন্নাদৌ দৃষ্টান্তমাহেতি যোজনা। সদেত্যুৎপত্তিস্থিতিসংহারকালো গৃহ্যতে। আকাশাদের্মহতোঽস্যাধারত্বং কথমিত্যা-শঙ্ক্যাহ—মহানিতি। যথা সর্ব্বগামিত্বাৎ পরিমাণতো মহান্ বায়ুরাকাশে সদা তিষ্ঠতি তথা আকাশাদীনি মহান্ত্যপি সর্ব্বাণি ভূতান্যাকাশকল্পে পূর্ণে প্রতীচ্যসঙ্গে পরস্মিন্নাত্মনি সংশ্লেষমন্তরেণ স্থিতানীত্যর্থঃ ॥ ৬

অনুবাদ। পূর্ব্বোক্ত শ্লোকদ্বয়ের দ্বারা যে ভাবে পরমার্থ বস্তুর পরিচয় দেওয়া হইয়াছে, এইক্ষণে সেই ভাবেই দৃষ্টান্তের উপন্যাস করিয়া তাহাকে বিশদ-ভাবে বুঝান হইতেছে। যেমন লোকে "আকাশস্থিত" আকাশে অবস্থিত [ হইয়াই ] "নিত্য" সর্ব্বদা বায়ু "সর্ব্বত্রগ" সর্ব্বত্র বিচরণ করিয়া থাকে, [এবং] ঐ বায়ু পরিমাণতঃ মহান্ [ ও বটে ], সেইরূপ আকাশের ন্যায় সর্ব্বগত আমাতে অসংশ্লিষ্টভাবেই [ সর্ব্বভূত ] অবস্থান করিতেছে, ইহা তুমি অবধারণ কর ॥ ৬

**সর্ব্বভূতানি কৌন্তেয় প্রকৃতিং যান্তি মামিকাম্।**
**কল্পক্ষয়ে পুনস্তানি কল্পাদৌ বিসৃজাম্যহম্ ॥ ৭**

অন্বয়। হে কৌন্তেয়! সর্ব্বভূতানি কল্পক্ষয়ে মামিকাং প্রকৃতিং যান্তি, কল্পাদৌ পুনঃ অহং তানি বিসৃজামি ॥ ৭

অনুবাদ। হে কুন্তীনন্দন! ভূতসমূহ প্রলয়কালে মদীয় প্রকৃতিতে বিলীন হয়। পুনর্ব্বার সৃষ্টিকালে আমি তাহাদিগকে সৃষ্টি করিয়া থাকি ॥ ৭

ভাষ্য। এবং বায়ুরাকাশ ইব ময়ি স্থিতানি সর্ব্বভূতানি স্থিতিকালে তানি সর্ব্বভূতানি কৌন্তেয় প্রকৃতিং ত্রিগুণাত্মিকাম্ অপরাং যান্তি মামিকাং মদীয়াং কল্পক্ষয়ে প্রলয়কালে। পুনর্ভূয়স্তানি ভূতানি উৎপত্তিকালে কল্পাদৌ বিসৃজামি উৎপাদয়ামি অহং পূর্ব্ববৎ ॥ ৭

আনন্দগিরিটীকা। আকাশে বায়্বাদিস্থিতিবদাকাশাদীনি ভূতানি স্থিতি-কালে পরমেশ্বরে স্থিতানি চেৎ তর্হি প্রলয়কালে ততোঽন্যত্র তিষ্ঠেয়ুরিত্যাশঙ্ক্যাহ—এবমিতি। প্রকৃতিশব্দস্য স্বভাব-বচনত্বং ব্যাবর্ত্তয়তি—ত্রিগুণাত্মিকামিতি। সা চাপরেয়মিতি প্রাগেব সূচিতেত্যাহ—অপরামিতি। তস্যাশ্চেশ্বরাধীনত্বেনা-স্বাতন্ত্র্যমাহ—মদীয়ামিতি। প্রলয়কালে ভূতানি যথোক্তাং প্রকৃতিং যান্তি চেদুৎপত্তিকালেঽপি ততস্তেষামুৎপত্তিরীশ্বরাধীনত্বঃ ভূতস্রষ্টেন স্যাদিত্যাশঙ্ক্যাহ—পুনরিতি ॥৭

অনুবাদ। এইরূপ বায়ু যেমন আকাশে অবস্থিতি করে, সেইরূপ স্থিতি-কালে সকল ভূতই আমাতে অবস্থিতি করিয়া থাকে, সেই ভূতসমূহ "কল্পক্ষয়ে" প্রলয়কালে "মামিকা" মদীয় ত্রিগুণাত্মিকা অপরা প্রকৃতিকে প্রাপ্ত হয়। পুনর্ব্বার সেই ভূতনিচয়কে সৃষ্টিকালে আমি পূর্ব্ববৎ উৎপাদন করিয়া থাকি ॥৭

প্রকৃতিং স্বামবষ্টভ্য বিসৃজামি পুনঃ পুনঃ।
ভূতগ্রামমিমং কৃৎস্নমবশং প্রকৃতের্বশাৎ ॥ ৮

অন্বয়। স্বাং প্রকৃতিম্ অবষ্টভ্য (বশীকৃত্য) [অহং] প্রকৃতের্বশাৎ অবশম্ ইমং কৃৎস্নং ভূতগ্রামং পুনঃ পুনঃ বিসৃজামি ॥ ৮

অনুবাদ। নিজ প্রকৃতিকে বশীভূত করিয়া প্রকৃতির বশে অবস্থিত, সুতরাং অবশ এই প্রাণিনিচয়কে আমি পুনঃ পুনঃ সৃষ্টি করিয়া থাকি ॥ ৮

ভাষ্য। এবমবিদ্যালক্ষণাং প্রকৃতিং স্বীয়াম্ অবষ্টভ্য বশীকৃত্য বিসৃজামি পুনঃ পুনঃ প্রকৃতিতঃ জাতং ভূতগ্রামং ভূতসমুদায়মিমং বর্ত্তমানং কৃৎস্নং সমগ্রমবশ-মস্বতন্ত্রম্ অবিদ্যাদিদোষৈঃ পরবশীকৃতং প্রকৃতের্বশাৎ স্বভাববশাৎ ॥৮

আনন্দগিরিটীকা। তর্হি কীদৃশী প্রকৃতিঃ সা চ কথং সৃষ্টাবুপযুক্তেত্যা-শঙ্ক্যাহ—এবমিতি। সংসারস্যানাদিত্বদ্যোতনার্থং পুনঃ পুনরিত্যুক্তম্। ভূত-সমুদায়স্যাবিদ্যাস্মিতাদিদোষপরবশত্বে হেতুমাহ—স্বভাববশাদিতি ॥৮

অনুবাদ। এই প্রকার অবিদ্যালক্ষণ স্বীয় প্রকৃতিকে বশীভূত করিয়া পুনঃ পুনঃ সেই প্রকৃতি হইতে সমুদ্ভূত এই বর্ত্তমান ভূতসমূহকে আমি সৃষ্টি করিয়া থাকি, [এই সকল ভূতসমুদায়] প্রকৃতির বশে (অর্থাৎ) স্বভাবের বশে "অবশ" অস্বতন্ত্র, অবিদ্যাদিদোষের দ্বারাই ইহারা পরবশীকৃত ॥৮

ন চ মাং তানি কর্ম্মাণি নিবধ্নন্তি ধনঞ্জয়।
উদাসীনবদাসীনমসক্তং তেষু কর্ম্মসু ॥৯

অন্বয়। হে ধনঞ্জয়, তেষু কর্ম্মসু অসক্তং, (ফলাসক্তিহীনং) উদাসীনবদ্ আসীনং তানি কর্ম্মাণি মাং ন নিবধ্নন্তি ॥৯

অনুবাদ। হে ধনঞ্জয়! সেই সকল কর্ম্মে অনাসক্ত—উদাসীনের ন্যায় আসীন আমাকে সেই কর্ম্মসমূহ বন্ধন করিতে সমর্থ হয় না ॥ ৯

ভাষ্য। তর্হি তস্য তে পরমেশ্বরস্য ভূতগ্রামং বিষমং বিদধতস্তন্নিমিত্তাভ্যাং ধর্ম্মাধর্ম্মাভ্যাং সম্বন্ধঃ স্যাদিতীদমাহ ভগবান্,—ন চ মামীশং তানি ভূতগ্রামস্য বিষমবিসর্গনিমিত্তানি কর্ম্মাণি নিবধ্নন্তি ধনঞ্জয়। তত্র কর্ম্মণামসম্বন্ধিত্বে কারণমাহ —উদাসীনবদাসীনং যথা উদাসীন উপেক্ষকস্তদ্বদাসীনং আত্মনোঽবিক্রিয়ত্বাৎ অসক্তং ফলাসঙ্গরহিতম্ অভিমানবর্জ্জিতমহং করোমীতি তেষু কর্ম্মসু। অতোঽন্যস্যাপি কর্ত্তৃত্বাভিমানাভাবঃ ফলাসঙ্গাভাবশ্চাবন্ধকারণমন্যথা কর্ম্মভির্বধ্যতে মূঢ়ঃ কোষকারবদিত্যভিপ্রায়ঃ ॥৯

আনন্দগিরিটীকা। যদি প্রাকৃতং ভূতগ্রামং স্বভাবাদবিস্যাতন্ত্রং বিষমং বিদধাসি তর্হি তব বিষমসৃষ্টিপ্রযুক্তং ধর্ম্মাদিমত্ত্বমিত্যনীশ্বরত্বাপত্তিরিতি শঙ্কতে —তর্হীতি। তত্রেতি সপ্তম্যা পরমেশ্বরো নিরুচ্যতে। ঈশ্বরস্য ফলসঙ্গাভাবাৎ কর্ত্তৃত্বাভিমানাভাবাচ্চ কর্ম্মাসম্বন্ধবদীশ্বরাদন্যস্যাপি তদুভয়াভাবো ধর্ম্মাদ্যসম্বন্ধে কারণমিত্যাহ—অতোঽন্যস্যেতি। যদি কর্ম্মসু কর্ত্তৃত্বাভিমানো বা কস্যচিৎ কর্ম্মফলসংযোগো বা * স্যাৎ তত্রাহ—অন্যথেতি ॥৯

অনুবাদ। তুমি পরমেশ্বর, নানাপ্রকার ভূতসমূহকে তুমি সৃষ্টি করিয়া থাক, তাহাই যদি হইল, তবে সেই প্রাণিসৃষ্টির নিমিত্ত ধর্ম্ম ও অধর্ম্মের সহিত তোমার সম্বন্ধ আছে, এই প্রকার শঙ্কার নিরাকরণ করিবার জন্য ভগবান্ বলিতেছেন যে, সেই প্রাণিগণের সৃষ্টিনিমিত্ত কর্ম্মনিচয় আমাকে (অর্থাৎ) ঈশ্বরকে বন্ধন করিতে পারে না, হে ধনঞ্জয়! সেই কর্ম্মের সহিত সম্বন্ধ না হওয়ার কারণ বলিতেছেন—"উদাসীনবৎ আসীন।" যেমন কোন উদাসীন [সকল বস্তুরই] উপেক্ষা করিয়া থাকে, আমিও সেই প্রকার উদাসীন। আত্মার অবিক্রিয় স্বভাব বশতঃ "অসক্ত" ফলাসঙ্গ রহিত (অর্থাৎ) "আমি করিতেছি" এই প্রকার অভিমান আমাতে নাই। [কোন্ বস্তুতে অভিমান নাই?] সেই সেই কর্ম্মেতে। এই কারণে, অন্য কোন ব্যক্তি যদি এই প্রকার কর্ত্তৃত্বাভিমান ও ফলাসঙ্গ পরিত্যাগ করিতে পারে, তবে তাহারও কর্ম্মে বন্ধন হয় না; কর্ত্তৃত্বা-

---

* 'কস্যচিৎ ফলাসঙ্গো বা' ইতি বা পাঠঃ।

ভিমান ও ফলাসঙ্গ পরিত্যাগ করিতে না পারিয়াই মূঢ় জন্তু কোষকারের (গুটি-পোকার) ন্যায় বদ্ধ হইয়া থাকে। ইহাই অভিপ্রায় ॥৯

ময়াধ্যক্ষেণ প্রকৃতিঃ সূয়তে সচরাচরম্।
হেতুনানেন কৌন্তেয় জগদ্বিপরিবর্ত্ততে ॥ ১০

অন্বয়। প্রকৃতিঃ ময়া অধ্যক্ষেণ সচরাচরং সূয়তে; হে কৌন্তেয় অনেন হেতুনা জগৎ বিপরিবর্ত্ততে ॥১০

অনুবাদ। প্রকৃতি আমার অধ্যক্ষতার বশেই এ সচরাচর বিশ্ব প্রসব করে; হে কৌন্তেয়! এই কারণেই জগৎ পরিবর্ত্তন করিতেছে ॥১০

ভাষ্য। তত্র ভূতগ্রামমিমং বিসৃজামি উদাসীনবৎ আসীনমিতিচ বিরুদ্ধমুচ্যতে ইতি তৎপরিহারার্থমাহ—ময়া সর্ব্বতো দৃশিমাত্রস্বরূপেণ অবিক্রিয়াত্মনা অধ্যক্ষেণ মম মায়া ত্রিগুণাত্মিকা অবিদ্যালক্ষণা প্রকৃতিঃ সূয়তে উৎপাদয়তি সচরাচরং জগৎ। তথাচ মন্ত্রবর্ণঃ "একো দেবঃ সর্ব্বভূতেষু গূঢ়ঃ, সর্ব্বব্যাপী সর্ব্বভূতান্তরাত্মা। কর্ম্মাধ্যক্ষঃ সর্ব্বভূতাধিবাসঃ, সাক্ষী চেতাঃ কেবলো নির্গুণশ্চ" ইতি। হেতুনা নিমিত্তেন অনেন অধ্যক্ষত্বেন কৌন্তেয় জগৎ সচরাচরং ব্যক্তাব্যক্তাত্মকং বিপরিবর্ত্ততে সর্ব্বাবস্থাসু। দৃশিকর্ম্মত্বাপত্তিনিমিত্তা হি জগতঃ সর্ব্বা প্রবৃত্তিঃ অহমিদং ভোক্ষ্যে পশ্যামীদং শৃণোমীদং সুখমনুভবামি দুঃখমনুভবামি তদর্থমিদং করিষ্যামি এতদর্থমিদং করিষ্যে ইদং জ্ঞাস্যামি ইত্যাদ্যা অবগতিনিষ্ঠা অবগত্যবসানৈব। "যো অস্যাধ্যক্ষঃ পরমে ব্যোমন্" ইত্যাদয়শ্চ মন্ত্রা এতদর্থং দর্শয়ন্তি। ততশ্চৈকস্য দেবস্য সর্ব্বাধ্যক্ষভূতচৈতন্যমাত্রস্য পরমার্থতঃ সর্ব্বভোগানভিসম্বন্ধিনোঽন্যস্য চেতনান্তরস্যাভাবে ভোক্তুরন্যস্যাভাবাৎ কিং নিমিত্তেয়ং সৃষ্টিরিত্যত্র প্রশ্নপ্রতিবচনে অনুপপন্নে। "কো অদ্ধা বেদ ক ইহ প্রবোচৎ কুত আজাতা কুত ইয়ং বিসৃষ্টিঃ।" ইত্যাদিমন্ত্রবর্ণেভ্যঃ দর্শিতং চ ভগবতা "অজ্ঞানেনাবৃতং জ্ঞানং তেন মুহ্যন্তি জন্তবঃ" ইতি ॥ ১০

আনন্দগিরিটীকা। ঈশ্বরে স্রষ্টৃত্বমৌদাসীন্যঞ্চ বিরুদ্ধমিতি শঙ্কতে—তত্রেতি। পূর্ব্বগ্রন্থঃ সপ্তম্যর্থঃ। বিরোধপরিহারার্থমুত্তরশ্লোকমবতারয়তি—তদিতি। তৃতীয়াদ্বয়ং সমানাধিকরণমিত্যভ্যুপেত্য ব্যাচষ্টে—ময়েত্যাদিনা। প্রকৃতিশব্দার্থমাহ—মমেতি। তস্যা অপি জ্ঞানত্বং ব্যাবর্ত্তয়তি—ত্রিগুণেতি। পরাভিপ্রেতং প্রধানং ব্যুদস্যতি—অবিদ্যেতি। সাক্ষিত্বে প্রমাণমাহ—তথা

চেতি। মূর্ত্তিত্রয়াত্মনো ভেদং বারয়তি—এক ইতি। অথণ্ডং জাড্যং প্রত্যাহ—দেব ইতি। আদিত্যবৎ তাটস্থ্যং প্রত্যাদিশতি—সর্ব্বভূতেষ্বিতি। কিমিতি তর্হি সর্ব্বৈর্নোপলভ্যতে তত্রাহ—গূঢ় ইতি। বুদ্ধ্যাদিবৎ পরিচ্ছিন্নত্বং ব্যবচ্ছিনত্তি—সর্ব্বব্যাপীতি। তর্হি নভোবদনাত্মকত্বং নেত্যাহ—সর্ব্বভূতেতি। তর্হি তত্র তত্র কর্ম্মতৎফলসম্বন্ধিত্বং স্যাৎ তত্রাহ—কর্ম্মেতি। সর্ব্বাধিষ্ঠানত্বমাহ—সর্ব্বেতি। সর্ব্বেষু ভূতেষু সত্তাস্ফূর্ত্তিপ্রদত্বেন সন্নিধির্ব্বাসোঽত্রোচ্যতে। ন কেবলং কর্ম্মণামেবায়মধ্যক্ষোঽপি তু তদ্দেবতামপীত্যাহ—সাক্ষীতি। দর্শনকর্ত্তৃত্ব-শঙ্কাং শাতয়তি—চেতেতি। অদ্বিতীয়ত্বং কেবলত্বম্। ধর্ম্মাধর্ম্মাদিরাহিত্যমাহ—নির্গুণ ইতি। কিং বহুনা সর্ব্ববিশেষশূন্য ইতি চকারার্থঃ। উদাসীনস্যাপি ঈশ্বরস্য সাক্ষিত্বমাত্রং নিমিত্তীকৃত্য জগদেতৎ পৌনঃপুন্যেন সর্গসংহারাবনুভবতী-ত্যাহ—হেতুনেতি। কার্য্যবৎ কারণস্যাপি সাক্ষ্যধীনা প্রবৃত্তিরিতি বক্তুং, ব্যক্তাব্যক্তাত্মকমিত্যুক্তং সর্ব্বাবস্থাস্বিত্যনেন সৃষ্টিস্থিতিসংহারাবস্থা গৃহ্যন্তে। তথাপি জগতঃ সর্গাদিভ্যো ভিন্না প্রবৃত্তিঃ স্বাভাবিকী নেশ্বরায়ত্তা ইত্যাশঙ্ক্যাহ—দৃশীতি। নহি দৃশিব্যাপ্যত্বং বিনা জড়বর্গস্য কাপি প্রবৃত্তিরিতি হিশব্দার্থঃ। তামেব প্রবৃত্তিমুদাহরতি—অহমিত্যাদিনা। ভোগস্য বিষয়োপলম্ভাভাবেঽসম্ভবাৎ নানাবিধাং বিষয়োপলব্ধিং দর্শয়তি—পশ্যামীতি। ভোগফলমিদানীং কথয়তি—সুখমিতি। বিহিত-প্রতিষিদ্ধাচরণনিমিত্তং সুখং দুঃখঞ্চেত্যাহ—তদর্থমিতি। ন চ বিমর্ষপূর্ব্বকং বিজ্ঞানং বিনানুষ্ঠানমিত্যাহ—ইদমিতি। ইত্যাস্যা প্রবৃত্তিরিতি সম্বন্ধঃ। সা চ প্রবৃত্তিঃ সর্ব্বা দৃক্‌কর্ম্মত্বমুররীকৃত্যৈব বিবৃণোতি ইত্যুক্তং নিগময়তি—অবগতীতি। তত্রৈব চ প্রবৃত্তেরবসানমিত্যাহ—অবগত্যবসানেতি। পরস্যাধ্যক্ষত্বমাত্রেণ জগচ্চেষ্টেত্যত্র প্রমাণমাহ—যোঽস্যেতি। অস্য জগতো যোঽধ্যক্ষো নির্বিকারঃ স পরমে প্রকৃষ্টে হার্দে ব্যোম্নি স্থিতো দুর্বিজ্ঞেয় ইত্যর্থঃ। ঈশ্বরস্য সাক্ষিত্বমাত্রেণ স্রষ্টৃত্বে স্থিতে ফলিতমাহ—ততশ্চেতি। কিং নিমিত্তা পরস্যেয়ং সৃষ্টির্ন তাবদ্ভোগার্থা পরস্য পরমার্থতো ভোগাসম্বন্ধিত্বাত্তস্য সর্ব্বসাক্ষিভূতচৈতন্যমাত্রত্বান্ন চান্যো ভোক্তা চেতনান্তরাভাবা-দীশ্বরস্যৈকত্বাদচেতনস্যাভোক্তৃত্বান্ন চ স্রষ্টুরপবর্গার্থা তদ্বিরোধিত্বান্নৈবং প্রশ্নো বা তদনুরূপং প্রতিবচনং বা যুক্তং পরস্য মায়ানিবন্ধনে সর্গে তস্যানবকাশত্বাদিত্যর্থঃ। পরস্যাত্মনো দুর্বিজ্ঞেয়ত্বে শ্রুতিমুদাহরতি—কো অদ্ধেতি। তস্মিন্ প্রবক্তাপি সংসারমণ্ডলে নাস্তীত্যাহ—ক ইহেতি। জগতঃ সৃষ্টিকর্ত্তৃত্বেন পরস্য জ্ঞেয়ত্বমাশঙ্ক্য কূটস্থত্বাৎ ততো ন সৃষ্টির্জাতেত্যাহ—কুত ইতি। ন হীয়ং বিবিধা সৃষ্টিরস্যাদপি

কস্মাচ্চিদুপপদ্যতে অন্যস্য বস্তুনোঽভাবাদিত্যাহ—কুত ইতি! কথং তর্হি সৃষ্টিরিত্যাশঙ্ক্যাজ্ঞানাধীনেত্যাহ—দর্শিতিশ্চেতি ॥ ১০

অনুবাদ। পূর্ব্বোক্তবাক্য সমূহের মধ্যে "আমি প্রাণিসমূহকে সৃষ্টি করি, উদাসীনের ন্যায় অবস্থিত।" পরস্পর বিরুদ্ধ এই দুইটি বাক্য ভগবান্ বলিয়া ফেলিয়াছেন, এই প্রকার আশঙ্কার নিরাকরণ করিবার জন্য [ ভগবান্ ] বলিতেছেন যে, আমি সকল স্থানেই একমাত্র জ্ঞানস্বরূপে বিরাজমান ; আমার কোন প্রকার বিকার নাই ; আমিই অধ্যক্ষরূপে প্রেরণা করি বলিয়া ; আমার মায়া ত্রিগুণাত্মিকা অবিদ্যালক্ষণা প্রকৃতি এই সচরাচর জগৎকে প্রসব করিয়া থাকে। মন্ত্ররূপ বেদেও ইহাই উক্ত হইয়াছে ; যথা—"সেই দ্যুতিময় আত্মা অদ্বিতীয়, তিনি সকল প্রাণীতে গূঢ়ভাবে অবস্থিত, তিনি সকলের ব্যাপক এবং সকল প্রাণীর অন্তরাত্মা, তিনি কর্ম্মমাত্রেরই অধ্যক্ষ, সকল ভূতই তাঁহাকেই আশ্রয় করিয়া বিদ্যমান আছে, তিনি সাক্ষী চৈতন্যস্বরূপ এক ও নির্গুণ।" এই আমার অধ্যক্ষতারূপ নিমিত্তের বশেই হে কৌন্তেয়, এই চরাচরাত্মক ব্যক্ত ও অব্যক্ত জগৎ বিপরিবর্ত্তন করিতেছে অর্থাৎ ব্যবহারিক নানা অবস্থাতে পরিবর্ত্তন করিতেছে। জগতের যতপ্রকার ব্যবহার হইতে পারে, জ্ঞানের বিষয় হয় বলিয়াই ঐ সকল ব্যবহার আছে বলিয়া স্বীকৃত হয়। "আমি ইহা ভোগ করিব, আমি ইহা দেখিতেছি, আমি ইহা শুনিতেছি, আমি সুখানুভব করিতেছি, আমি সুখের জন্য এই কার্য্য করিব, এই দুঃখনিবৃত্তির জন্য আমি ইহা করিব, ইহা জানিব" ইত্যাদি যতপ্রকার প্রবৃত্তি আছে, জ্ঞানের অবলম্বনেই ইহারা সৎ বলিয়া অঙ্গীকৃত হয় এবং জ্ঞানেতেই ইহাদের অবসান হইয়া থাকে। "এই পরিদৃশ্যমান প্রপঞ্চের যিনি অধ্যক্ষ, তিনি পরম আকাশে বিরাজমান।" এই সকল মন্ত্রভাগও এই অর্থ প্রদর্শন করিতেছে। তাহাই যদি হইল, তবে ইহা স্থির যে, সেই সর্ব্বাধ্যক্ষ দ্যোতনাত্মা কেবল চেতনস্বভাব, পরমার্থত তাঁহার কোন প্রকার ভোগের সহিত সম্বন্ধ নাই এবং তাঁহা ছাড়া অন্য কোন ভোক্তা চেতনান্তরও নাই ; সুতরাং এই সৃষ্টি কোথা হইতে আসিল ? এই প্রকার প্রশ্ন এবং ইহার উত্তর দুইটি অনুপপন্ন ( অর্থাৎ এই সৃষ্টি পরমার্থতঃ অনির্ব্বচনীয় মিথ্যা ; যাহা মিথ্যা তাহার সৃষ্টি স্থিতি বা প্রলয়ও মিথ্যা ছাড়া আর কি হইতে পারে ? তাহাই যদি হইল, তবে সৃষ্টি কর্ত্তৃত্ব-নিবন্ধন পরমাত্মার বিকার হইবার সম্ভাবনা কোথায় ? "এই সৃষ্টির তত্ত্ব পরমার্থরূপে কে বুঝে ? কেই বা জগতে এই সৃষ্টি বিষয়ে উপদেশ করিল ? এই জগৎ কোথা হইতে উৎপন্ন হইল ? কেমই বা এই সৃষ্টি

হইল।" এই সকল বেদমন্ত্রের দ্বারাও ইহা বেশ বুঝা যাইতে পারে। ভগবান্‌ও দেখাইয়াছেন যে, অজ্ঞানের দ্বারা জ্ঞান আবৃত, এই কারণেই জীবগণ মোহ প্রাপ্ত হয় ॥১০

অবজানন্তি মাং মূঢ়া মানুষীং তনুমাশ্রিতম্।
পরং ভাবমজানন্তো মম ভূতমহেশ্বরম্॥ ১১

অন্বয়। মম ভূতমহেশ্বরং পরং ভাবম্ অজানন্তো মূঢ়া মাং মানুষীং তনুম্ আশ্রিতম্ অবজানন্তি ( অবজ্ঞাং কুর্ব্বন্তি ) ॥১১

অনুবাদ। প্রাণিসমূহের উপর সর্ব্বপ্রকারে ঐশ্বর্য্যপূর্ণ আমার পরম ভাব বোধে অসমর্থ হওয়ায় অজ্ঞব্যক্তিগণ, মনুষ্যমূর্ত্তিধারী সামান্য জীব বলিয়া আমাকে অবজ্ঞা করিয়া থাকে ॥১১

ভাষ্য। এবং মাং নিত্যশুদ্ধবুদ্ধমুক্তস্বভাবং সর্ব্বজন্তুনামাত্মানমপি সন্তম্—অবজানন্তি অবজ্ঞাং পরিভবং কুর্ব্বন্তি মাং মূঢ়া অবিবেকিনো মানুষীং মনুষ্যসম্বন্ধিনীং তনুং দেহম্ আশ্রিতং মনুষ্যদেহেন ব্যবহরন্তম্ ইত্যেতৎ। পরং প্রকৃষ্টং ভাবং পরমাত্মতত্ত্বমাকাশকল্পম্ আকাশাদপি অন্তরতমমজানন্তো ভূতমহেশ্বরং সর্ব্বভূতানাং মহান্তমীশ্বরং স্বমাত্মানং ততশ্চ তস্য মমাবজ্ঞানভাবনেনাহতা বরাকাস্তে ॥১১

আনন্দগিরিটীকা। সর্ব্বাধ্যক্ষঃ সর্ব্বভূতাধিবাসো নিত্যমুক্তশ্চেৎ ত্বং তর্হি কিমিতি ত্বামেবাত্মত্বেন ভেদেন বা সর্ব্বে ন ভজন্তে তত্রাহ—এবমিতি। বিপর্য্যস্তবুদ্ধিত্বং ভগবদবজ্ঞায়াং কারণমিত্যাহ—মূঢ় ইতি। ভগবতো মনুষ্যদেহসম্বন্ধাৎ তস্মিন্ বিপর্য্যাসঃ সম্ভবতীত্যাহ—মানুষীমিতি। অস্মদাদিবদ্দেহতাদাত্ম্যাভিমানং ভগবতো ব্যাবর্ত্তয়তি—মনুষ্যেতি। ভগবন্তমবজানতামবিবেকমূলাজ্ঞানং হেতুমাহ—পরমিতি। ঈশ্বরাবজ্ঞানাৎ কিং ভবতীত্যপেক্ষায়াং তদবজ্ঞানপ্রতিবদ্ধবুদ্ধয়ঃ শোচ্যা ভবন্তীত্যাহ—ততশ্চেতি। ভগবদবজ্ঞানাদেব হেতোরবজানন্তস্তে জন্তবো বরাকাঃ শোচ্যাঃ সর্ব্বপুরুষার্থবাহ্যাঃ স্যুরিতি সম্বন্ধঃ। তত্র হেতুং সূচয়তি—তস্যেতি। প্রকৃতস্য ভগবতোঽবজ্ঞানমনাদরণং নিন্দনং বা তস্য ভাবনং পৌনঃপুন্যং তেনাহতাস্তজ্জনিতদুরিতপ্রভাবাৎ প্রতিবদ্ধবুদ্ধয় ইত্যর্থঃ ॥১১

অনুবাদ। আমার স্বভাব নিত্যমুক্ত ও নিত্যবুদ্ধ এবং আমিই সকল জীবের আত্মা, তথাপি "মূঢ়গণ" অবিবেকী জনসমূহ আমাকে "অবজ্ঞা করিয়া থাকে" পরিভূত করিয়া থাকে। "মানুষী" মনুষ্য সম্বন্ধিনী তনুকে আশ্রয়

করিলেও অর্থাৎ মনুষ্যদেহকে আশ্রয় করিয়া ব্যবহার করিলেও আমি প্রকৃত-পক্ষে "ভূতমহেশ্বর" জীবসমূহের পরমেশ্বর অর্থাৎ অন্তরাত্মা; আমার পরম "ভাব" পরমাত্মতত্ত্ব যাহা আকাশকল্প অথচ আকাশ হইতেও অন্তরতম, তাহাকে না বুঝিয়াই আমাকে মূঢ়গণ অবজ্ঞা করিয়া থাকে (অর্থাৎ) আমার প্রতি এই প্রকার অবজ্ঞাভাবনা করে বলিয়া তাহারা সংসারে অত্যন্ত অকিঞ্চন ও শোচনীয় দশাগ্রস্ত হইয়া থাকে ॥১১

মোঘাশা মোঘকর্ম্মাণো মোঘজ্ঞানা বিচেতসঃ।
রাক্ষসীমাসুরীঞ্চৈব প্রকৃতিং মোহিনীং শ্রিতাঃ ॥ ১২

অন্বয়। [যে মাম্ অবজানন্তি তে] রাক্ষসীম্ অসুরীং চ মোহিনীং প্রকৃতিম্ এব শ্রিতাঃ (আশ্রিতাঃ সন্তঃ) মোঘাশাঃ (নিষ্ফলাশাঃ) মোঘকর্ম্মাণো মোঘজ্ঞানা বিচেতসঃ [চ] [ভবন্তি] ॥ ১২

অনুবাদ। [যাহারা আমাকে অবজ্ঞা করে তাহারা] মোহকারিণী রাক্ষসী ও আসুরী প্রকৃতিকেই আশ্রয় করে; তাহাদের আশা নিষ্ফল হয়, তাহাদের কার্য্য সফল হয় না, তাহাদের জ্ঞানও নিষ্প্রয়োজন হয় এবং তাহারা বিকৃতচিত্ত হইয়া থাকে ॥১১

ভাষ্য। কথম্?—মোঘাশা বৃথা আশা আশিষো যেষাং তে মোঘাশাঃ। তথা মোঘকর্ম্মাণো যানি চ অগ্নিহোত্রাদীনি তৈরনুষ্ঠীয়মানানি কর্ম্মাণি তানি চ তেষাং ভগবতঃ পরিভবাৎ স্বাত্মভূতস্য অবজ্ঞানাৎ মোঘান্যেব নিষ্ফলান্যেব কর্ম্মাণি ভবন্তি ইতি মোঘকর্ম্মাণঃ। তথা মোঘজ্ঞানা জ্ঞানমপি তেষাং নিষ্ফলমেব স্যাৎ। বিচেতসঃ বিগতবিবেকাশ্চ তে ভবন্তীত্যভিপ্রায়ঃ। কিঞ্চ তে ভবন্তি রাক্ষসীং রক্ষসামেব প্রকৃতিং স্বভাবম্, আসুরীম্ অসুরাণাঞ্চ প্রকৃতিং মোহিনীং মোহকরীং দেহাত্মবাদিনীং শ্রিতা আশ্রিতাশ্ছিন্ধি ভিন্ধি পিব খাদ পরস্বমপহর ইত্যেবং বদন-শীলাঃ ক্রূরকর্ম্মাণো ভবন্তীত্যর্থঃ; "অসুর্য্যা নাম তে লোকাঃ" ইতিশ্রুতেঃ ॥১২

আনন্দগিরিটীকা। ভগবন্তমবজানতাং প্রশ্নপূর্ব্বকং শোচ্যত্বং বিশদয়তি—কথমিতি। ভগবন্নিন্দাপরাণাং ন কাচিদপি প্রার্থনা অর্থবতীত্যাহ—বৃথেতি। নন্বু ভগবন্তং নিন্দতোঽপি নিত্যং নৈমিত্তিকং বা কর্ম্মানুতিষ্ঠন্তি তদনুষ্ঠানাচ্চ তেষাং প্রার্থনাঃ সার্থা ভবিষ্যন্তীতি নেত্যাহ—তথেতি। পরিভবস্তিরস্করণম্। অবজ্ঞান-মনাদরণম্। তেষামপি শাস্ত্রার্থজ্ঞানবতাং তদ্দ্বারা প্রার্থনার্থবত্ত্বমিত্যাশঙ্ক্যাহ—তথা মোঘেতি। তথাপি যৌক্তিকবিবেকবশাৎ তৎপ্রার্থনাসাফল্যমিত্যাশঙ্ক্যাহ—

বিচেতস ইতি। ন কেবলমুক্তবিশেষণবত্ত্বমেব তেষাং কিন্তু বর্ত্তমানদেহপাতাদনন্তরং তত্তদতিক্রূরযোনিপ্রাপ্তিশ্চ নিশ্চিতেত্যাহ—কিঞ্চেতি। মোহকরীমিতি প্রকৃতিদ্বয়েঽপি তুল্যং বিশেষণং, ছিন্ধি ভিন্ধি পিব খাদেতি প্রাণিহিংসারূপো রক্ষসাং স্বভাবোঽসুরাণাং স্বভাবস্তু ন দেহি ন জুহুধি পরস্বমপহরেত্যাদিরূপঃ। মোহো মিথ্যাজ্ঞানম্। উক্তমেব স্ফুটয়তি—ছিন্ধীতি ॥ ১২

অনুবাদ। কেন [ তাহারা এমন শোচনীয় দশাগ্রস্ত হয় ]? 'মোঘাশা' বৃথা যাহাদের 'আশা' অভিলাষঃ তাহাদিগকে মোঘাশ বলা যায় [ ঐ সকল ব্যক্তির আশাও বৃথা হয় ] সেইরূপ তাহারা মোঘকর্ম্মা হইয়া থাকে, আমাকে অর্থাৎ তাহাদের পরমাত্মাকে অবজ্ঞা করে বলিয়া তাহাদের অগ্নিহোত্র প্রভৃতি কর্ম্মসমূহও নিষ্ফল হয়, সুতরাং তাহারা মোঘকর্ম্মা হইয়া থাকে। সেই প্রকার তাহারা 'মোঘজ্ঞান' নিষ্ফলজ্ঞান হয়, তাহাদের জ্ঞানও নিষ্ফল হইয়া থাকে। তাহারা বিচেতা হয়, তাহাদের সদসৎ বিবেক থাকে না, ইহাই অভিপ্রায়। আরও তাহারা 'রাক্ষসী' রাক্ষসগণের 'প্রকৃতি' স্বভাবকে প্রাপ্ত হয় এবং আসুরী অসুরগণের প্রকৃতিকেও প্রাপ্ত হয়। এই রাক্ষসী ও আসুরী প্রকৃতি 'মোহিনী' মোহকারী—অর্থাৎ ইহা দেহেতে আত্মবুদ্ধি [ -রূপ যে মোহ তাহা ] করিয়া থাকে, এই প্রকার স্বভাবের বশবর্ত্তী হইয়া তাহারা 'ছিন্ন কর, ভিন্ন কর, পান কর, ভোজন কর, পরের ধন অপহরণ কর, এই প্রকার বলিতে আরম্ভ করিয়া জগতে সকল প্রকার ক্রূরকর্ম্মে প্রবৃত্ত হইয়া থাকে; ইহাই অর্থ। শ্রুতিতেও কথিত আছে যে, তাহারা 'জ্ঞানহীন লোক প্রাপ্ত হয়' ॥১২

মহাত্মানস্তু মাং পার্থ দৈবীং প্রকৃতিমাশ্রিতাঃ।
ভজন্ত্যনন্যমনসো জ্ঞাত্বা ভূতাদিমব্যয়ম্ ॥ ১৩

অন্বয়। হে পার্থ, দৈবীং প্রকৃতিমাশ্রিতা মহাত্মানঃ মাং ভূতাদিম্ অব্যয়ং জ্ঞাত্বা অনন্যমনসঃ [ সন্তঃ ] ভজন্তে ॥১৩

অনুবাদ। হে পার্থ! দৈবী প্রকৃতির আশ্রয় মহাত্মাগণ আমাকে ভূতসমূহের আদি ও ব্যয়রহিত ( অবিনাশী ) জানিয়া অনন্তচেতা হইয়া আমাকে ভজনা করেন ॥১৩

ভাষ্য। যে পুনঃ শ্রদ্দধানা ভগবদ্ভক্তিলক্ষণে মোক্ষমার্গে প্রবৃত্তা মহাত্মানস্ত্বক্ষুদ্রচিত্তা মামীশ্বরং পার্থ দৈবীং দেবানাং প্রকৃতিং শম-দম-দয়া-শ্রদ্ধাদিলক্ষণাম্

আশ্রিতাঃ সন্তো ভজন্তি সেবন্তে অনন্যমনসঃ অনন্যচিত্তা জ্ঞাত্বা ভূতাদিং ভূতানাং বিয়দাদীনাং প্রাণিনাঞ্চ আদিং কারণমব্যয়ম্ ॥১৩

আনন্দগিরিটীকা। কে পুনর্ভগবন্তং ভজন্তে তানাহ—যে পুনরিতি। মহান্ প্রকৃষ্টো যজ্ঞাদিভিঃ শোধিত আত্মা সত্ত্বং যেষামিতি ব্যুৎপত্তিমাশ্রিত্যাহ—অক্ষুদ্রেতি। তুশব্দোঽবধারণে। প্রকৃতিং বিশিনষ্টি—শমেতি। অন্যস্মিন্ প্রত্যগ্‌ভূতে ময়ি পরস্মিন্নেব মনো যেষামিতি ব্যুৎপত্ত্যা ব্যাকরোতি—অনন্যচিত্তা ইতি। অজ্ঞাতে সেবানুপপত্তেঃ শাস্ত্রোপপত্তিভ্যামাদৌ জ্ঞাত্বা ততঃ সেবন্তে ইত্যাহ—জ্ঞাত্বেতি। অব্যয়মবিনাশিনম্ ॥ ১৩

অনুবাদ। যাহারা কিন্তু শ্রদ্ধাসম্পন্ন এবং ভগবদ্‌ভক্তিরূপ মোক্ষমার্গে প্রবৃত্ত—[ সেই সকল ] 'মহাত্মা' অক্ষুদ্রচিত্ত ব্যক্তিগণ 'দৈবী' দেবতাগণের 'প্রকৃতি' অর্থাৎ শম দম-দয়া-শ্রদ্ধাদিলক্ষণ স্বভাব প্রাপ্ত [ হইয়া এবং ] 'অনন্যমনাঃ' অনন্যচিত্ত হইয়া আমাকে ( অর্থাৎ ) ঈশ্বরকে 'ভূতগণের' আকাশাদির ও প্রাণিগণের 'আদি' কারণ ও অব্যয় জানিয়া 'ভজনা' সেবা করিয়া থাকে ॥১৩

সততং কীর্ত্তয়ন্তো মাং যতন্তশ্চ দৃঢ়ব্রতাঃ ।
নমস্যন্তশ্চ মাং ভক্ত্যা নিত্যযুক্তা উপাসতে ॥ ১৪

অন্বয়। মাং সততং কীর্ত্তয়ন্তঃ যতন্তঃ ( যতমানাঃ ) দৃঢ়ব্রতা মাং নমস্যন্তশ্চ ভক্ত্যা নিত্যযুক্তাঃ উপাসতে ॥১৪

অনুবাদ। সর্ব্বদা আমার কীর্ত্তন করিয়া থাকেন ও দৃঢ়ব্রত হইয়া [ জ্ঞানলাভের জন্য ] প্রযত্ন করিয়া থাকেন—ভক্তিপূর্ব্বক সর্ব্বদা আমাকে নমস্কার করিয়া থাকেন—এই ভাবেই নিত্যযুক্ত হইয়া সাধকগণ আমার উপাসনা করিয়া থাকেন ॥১৪

ভাষ্য। কথং ?—সততং সর্ব্বদা ভগবন্তং ব্রহ্মস্বরূপং মাং কীর্ত্তয়ন্তো যতন্তশ্চ ইন্দ্রিয়োপসংহারশমদমদয়াহিংসাদিলক্ষণৈঃ ধর্ম্মৈঃ প্রযতন্তশ্চ দৃঢ়ব্রতাঃ দৃঢ়ং স্থিরমচাঞ্চল্যং ব্রতং যেষাং তে দৃঢ়ব্রতা নমস্যন্তশ্চ মাং হৃদয়েশয়মাত্মানং ভক্ত্যা নিত্যযুক্তাঃ সন্ত উপাসতে সেবন্তে ॥১৪

আনন্দগিরিটীকা। ভজনপ্রকারং পৃচ্ছতি—কথমিতি। তৎপ্রকারমাহ—সততমিতি। সর্ব্বদেতি শ্রবণাবস্থা গৃহ্যতে, কীর্ত্তনং বেদান্তশ্রবণং প্রণবজপশ্চ। ব্রতং ব্রহ্মচর্য্যাদি। নমস্যন্তো মাং প্রতি চেতসা প্রহ্বীভবন্তো ভক্ত্যা পরেণ প্রেম্ণা নিত্যযুক্তাঃ সদা সংযুক্তাঃ ॥১৪

অনুবাদ। কি প্রকারে? [ তাহারা উপাসনা করিয়া থাকে তাহাই বলা হইতেছে ] 'সতত' সর্ব্বদা আমাকে ( অর্থাৎ ) ব্রহ্মস্বরূপ ভগবান্‌কে কীর্ত্তিত করিতে করিতে [ এবং ] যত্নপর হইয়া ( অর্থাৎ ) ইন্দ্রিয়ের প্রত্যাহার, শম, দম, দয়া ও অহিংসাদি রূপ ধর্ম্মদ্বারা [ চিত্তশুদ্ধি লাভ করিবার জন্য ] প্রযত্নপরায়ণ হইয়া—[ এবং ] "দৃঢ়ব্রত" দৃঢ় স্থির অর্থাৎ চাঞ্চল্যরহিত ব্রতের অনুষ্ঠান যাহারা করে, তাহারাই 'দৃঢ়ব্রত'। এইরূপ দৃঢ়ব্রত হইয়া সকলের হৃদয়স্থিত আত্মস্বরূপ আমাকে [ সর্ব্বদা ] নমস্কার করিতে করিতে নিত্যযুক্তগণ [ যোগিগণ ] আমার উপাসনা করিয়া থাকেন ॥১৪

জ্ঞানযজ্ঞেন চাপ্যন্যে যজন্তো মামুপাসতে।
একত্বেন পৃথক্ত্বেন বহুধা বিশ্বতোমুখম্ ॥ ১৫

অন্বয়। অপিচ অন্যে জ্ঞানযজ্ঞেন যজন্তঃ মাম্ উপাসতে [ কেচন ] একত্বেন [ কেচন ] পৃথক্ত্বেন [ কেচন ] বহুধা বিশ্বতোমুখম্ [ মামুপাসতে ইতি শেষঃ ] ॥ ১৫

অনুবাদ। জ্ঞানযজ্ঞদ্বারা পূজা করিয়া কোন কোন ব্যক্তি আমার উপাসনা করিয়া থাকেন, সেই জ্ঞান কাহারও এক অদ্বিতীয় ব্রহ্মবিষয়ক, কেহ বা চন্দ্র সূর্য্য প্রভৃতি নানা আকারে ভাবিয়া উপাসনা করেন, কেহ বা বহুভাবে অবস্থিত সর্ব্বব্যাপক ভাবিয়াও আমার উপাসনা করিয়া থাকেন ॥১৫

ভাষ্য। তে কেন কেন প্রকারেণ উপাসতে? ইত্যুচ্যতে—জ্ঞানযজ্ঞেন জ্ঞানমেব ভগবদ্বিষয়ং যজ্ঞস্তেন জ্ঞানযজ্ঞেন যজন্তঃ পূজয়ন্তো মামীশ্বরং চাপ্যন্যে অন্যামুপাসনাং পরিত্যজ্য উপাসতে। তচ্চ জ্ঞানম্ একত্বেন একমেব পরং ব্রহ্ম ইতি পরমার্থদর্শনেন যজন্ত উপাসতে। কেচিচ্চ পৃথক্ত্বেন আদিত্যচন্দ্রাদিভেদেন স এব ভগবান্ বিষ্ণুরাদিত্যাদিরূপেণাবস্থিত ইতি উপাসতে। কেচিদ্ বহুধা অবস্থিতঃ স এব ভগবান্ বিশ্বতোমুখঃ সর্ব্বতোমুখঃ বিশ্বরূপ ইতি তং বিশ্বরূপং সর্ব্বতোমুখং বহুধা বহুপ্রকারেণ উপাসতে ॥ ১৫

আনন্দগিরিটীকা। উপাসনপ্রকারভেদপ্রতিপিৎসয়া পৃচ্ছতি—তে কেনেতি। তৎপ্রকারভেদোদীরণার্থং শ্লোকমবতারয়তি—উচ্যত ইতি। ইজ্যতে পূজ্যতে পরমেশ্বরোহনেনেতি প্রকৃতে জ্ঞানে যজ্ঞশব্দঃ। ঈশ্বরঞ্চেতি চকারোহবধারণে। দেবতান্তরধ্যানত্যাগমপিশব্দসূচিতং দর্শয়তি—অন্যামিতি। অন্যে চ ব্রহ্মনিষ্ঠামিতি যাবৎ। জ্ঞানযজ্ঞমেব বিভজতে—তচ্চেতি। উত্তমাধি-

কারিণামুপাসনমুক্ত্বা মধ্যমানাম্ অধিকারিণাম্ উপাসনপ্রকারমাহ—কোচচ্চেতি। তেষামেব প্রকারান্তরেণোপাসনমুদীরয়তি—কেচিদিতি। বহুপ্রকারেণাদ্যাদি-ত্যাদিরূপেণেতি যাবৎ ॥১৫

অনুবাদ। তাঁহারা কোন্ কোন্ প্রকারে উপাসনা করিয়া থাকেন? তাহাই বলা হইতেছে, "জ্ঞানযজ্ঞের দ্বারা" ভগবদ্‌বিষয় জ্ঞানই যজ্ঞ [ বলিয়া উক্ত হইয়াছে ] সেই জ্ঞানরূপ যজ্ঞের দ্বারা পূজা করিয়া এবং অন্য প্রকার উপাসনা পরিত্যাগ করিয়া কোন কোন সাধকগণ আমার উপাসনা করিয়া থাকেন। সেই জ্ঞান [ কি প্রকার হয়? ] একত্ব প্রকারে অর্থাৎ একমাত্র পরব্রহ্মই সৎ এইরূপ পরমার্থ দৃষ্টি দ্বারাই তাঁহারা ( তাঁহাদের মধ্যে কেহ কেহ ) আমার পূজা করিয়া উপাসনা করিয়া থাকেন। কোন কোন সাধক পৃথক্‌ভাবে ( অর্থাৎ ) আদিত্য বা চন্দ্রাদিভেদে [ আমার ] উপাসনা করিয়া থাকেন—একই সেই ভগবান্ বিষ্ণু আদিত্যাদি নানারূপে অবস্থিত আছেন—ইহাই ভাবিয়া তাঁহারা [ আমার ] উপাসনা করিয়া থাকেন। আবার কোন কোন সাধক ভাবিয়া থাকেন যে, নানারূপ নানাপ্রকারে অবস্থিত হইলেও সেই একমাত্র ভগবান্ বিষ্ণুই "বিশ্বতো-মুখ" সর্ব্বতোমুখ অর্থাৎ বিশ্বরূপ অর্থাৎ তাঁহারা সেই সর্ব্বতোমুখ বহুভাবে অবস্থিত ভগবান্‌কে বহুপ্রকারে উপাসনা করিয়া থাকেন ॥১৫

অহং ক্রতুরহং যজ্ঞঃ স্বধাহমহমৌষধম্।
মন্ত্রোঽহমহমেবাজ্যমহমগ্নিরহং হুতম্ ॥ ১৬

অন্বয়। অহং ক্রতুঃ, অহং যজ্ঞঃ, অহং স্বধা, অহম্ ঔষধম্, অহং মন্ত্রঃ, অহমেব আজ্যম্, অহম্ অগ্নিঃ, অহং হুতম্ [চ] ॥ ১৬

অনুবাদ। আমি ক্রতু, আমি যজ্ঞ, আমি স্বধা, আমি ঔষধ, আমি মন্ত্র, আমিই ঘৃত, আমি অগ্নি এবং আমি হোম ॥১৬

ভাষ্য। যদি বহুভিঃ প্রকারৈরুপাসতে কথং ত্বামেব উপাসতে ইত্যত আহ —অহং ক্রতুঃ শ্রৌতকর্ম্মভেদঃ অহমেব। অহং যজ্ঞঃ স্মার্ত্তঃ। কিঞ্চ স্বধা অন্নম্ অহং যৎ পিতৃভ্যো দীয়তে। অহমৌষধং সর্ব্বপ্রাণিভির্যদদ্যতে তৎ ঔষধশব্দবাচ্যম্ অথবা স্বধেতি সর্ব্বপ্রাণিসাধারণমন্নম্, ঔষধমিতি ব্যাধ্যুপশমার্থং ভেষজম্। মন্ত্রোঽহং যেন পিতৃভ্যো দেবতাভ্যশ্চ হবির্দীয়তে। অহমেব আজ্যং হবিশ্চাহম্ অগ্নির্যস্মিন্ হূয়তে সোঽগ্নিরহমেব। অহং হুতং হবনকর্ম্ম চ ॥১৬

আনন্দগিরিটীকা। ভগবদেকবিষয়মুপাসনং তর্হি ন সিধ্যতীতি শঙ্কতে

—যদীতি। প্রকারভেদমাদায় ধ্যায়ন্তোঽপি ভগবন্তমেব ধ্যায়ন্তি তত্ত সর্ব্বাত্মকত্বাদিত্যাহ—অত আহেতি। ক্রতুযজ্ঞশব্দয়োরনয়োরপৌনরুক্ত্যং দর্শয়ন্ ব্যাচষ্টে শ্রৌত ইতি। ক্রিয়াকারকফলজাতং ভগবদতিরিক্তং নাস্তীতি সমুদায়ার্থঃ ॥১৬

অনুবাদ। যদি অনেক প্রকারে [ তাঁহারা ] উপাসনা করিয়া থাকেন, তবে তোমাকেই যে উপাসনা করেন, ইহা কিরূপে সঙ্গত হয় ? এই প্রশ্নের উত্তর স্বরূপ বলা হইতেছে যে—আমি ক্রতু। আমি যজ্ঞ ( অর্থাৎ ) বেদবিহিত [ যে ] কর্ম্মবিশেষ, আমিই সেই ক্রতু। আমি যজ্ঞ ( অর্থাৎ ) স্মৃতিবিহিত [ যজ্ঞনামক ] কর্ম্মবিশেষ। আরও আমি "স্বধা" যাহা পিতৃগণের উদ্দেশে অর্পিত হয় সেই অন্নই [ স্বধা শব্দের অর্থ ]; আমিই 'ঔষধ' সকল প্রাণী যাহা ভক্ষণ করে, তাহাই ঔসধ-শব্দ-বাচ্য; অথবা স্বধা শব্দের অর্থ সর্ব্বপ্রাণিসাধারণের অন্ন; ব্যাধির শান্তির জন্য যে ভেষজ ব্যবহৃত হয়, তাহাই ঔষধ শব্দের অর্থ। যে বাক্য পাঠ করিয়া দেবতা ও পিতৃগণের উদ্দেশে হবিঃ প্রদান করা যায়, সেই বাক্যকে "মন্ত্র" কহে, আমিই সেই মন্ত্র। আমিই "আজ্য" হবিঃ, যাহাতে হবন করা যায়, সেই অগ্নিও আমিই, আর যে হোমক্রিয়া, তাহাও আমিই ॥ ১৬

পিতাহমস্য জগতো মাতা ধাতা পিতামহঃ।
বেদ্যং পবিত্রমোঙ্কার ঋক্ সাম যজুরেবচ ॥ ১৭

অন্বয়। অহম্ অস্য জগতঃ পিতা, মাতা, ধাতা, পিতামহঃ [ চ ] [ তথা অহমেব ] পবিত্রং বেদ্যম্ ওঙ্কারঃ, ঋক্, সাম, যজুরেবচ ॥ ১৭

অনুবাদ। আমি এই জগতের পিতা মাতা ধাতা ও পিতামহ এবং আমিই পবিত্র ও বেদ্য ওঁকার, আমি ঋক্ যজুঃ ও সাম ॥ ১৭

ভাষ্য। কিঞ্চ, পিতা জনয়িতা অহম্ অস্য জগতঃ, মাতা জনয়িত্রী, ধাতা কর্ম্মফলস্য প্রাণিভ্যো বিধাতা, পিতামহঃ পিতুঃ পিতা, বেদ্যং বেদিতব্যং পবিত্রং পাবনম্ ওঁকারশ্চ ঋক্ সাম যজুরেব চ ॥ ১৭

আনন্দগিরিটীকা। ইতশ্চ ভগবতঃ সর্ব্বাত্মকত্বমনুসন্তব্যমিত্যাহ—কিঞ্চেতি। পবিত্রং পূয়তেঽনেনেতি ব্যুৎপত্ত্যা পরিশুদ্ধিকারণং পুণ্যং কর্ম্মেত্যাহ—পাবনমিতি। বেদিতব্যে ব্রহ্মণি বেদনসাধনমোঙ্কারস্তত্র প্রমাণমৃগাদি। চকারাদথর্ব্বাঙ্গিরসো গৃহ্যন্তে ॥ ১৭

অনুবাদ। আরও আমি এই জগতের "পিতা" জনক, "মাতা" জননী [আমি] "ধাতা" প্রাণিগণের উদ্দেশে কর্ম্ম সকলের ফলবিভাগকর্ত্তা, ও "পিতামহ" পিতারও পিতা; [আমি] "পবিত্র" পাবন ও "বেদ্য" জ্ঞাতব্য ওঁকার, [আমিই] ঋক্ যজুঃ ও সাম॥ ১৭

*গতির্ভর্ত্তা প্রভুঃ সাক্ষী নিবাসঃ শরণং সুহৃৎ।*

**প্রভবঃ প্রলয়ঃ স্থানং নিধানং বীজমব্যয়ম্॥ ১৮**

অন্বয়। [অহং] গতিঃ ভর্ত্তা প্রভুঃ সাক্ষী নিবাসঃ শরণং সুহৃৎ প্রভবঃ প্রলয়ঃ স্থানং নিধানং [তথা] অব্যয়ং বীজম্॥ ১৮

অনুবাদ। [আমিই] গতি, ভর্ত্তা, প্রভু, সাক্ষী, নিবাস, শরণ, সুহৃৎ, প্রভব, প্রলয়, স্থান, নিধান ও অব্যয় বীজ॥ ১৮

ভাষ্য। কিঞ্চ গতিঃ কর্ম্মফলং, ভর্ত্তা পোষ্টা, প্রভুঃ স্বামী, সাক্ষী প্রাণিনাং কৃতাকৃতস্য, নিবাসো যস্মিন্ প্রাণিনো নিবসন্তি, শরণমার্ত্তানাং মৎ-প্রপন্নানাম্ আর্ত্তিহরঃ, সুহৃৎ প্রত্যুপকারনিরপেক্ষঃ সন্ উপকারী, প্রভবঃ উৎপত্তি-র্জগতঃ, প্রলয়ঃ প্রলীয়তে যস্মিন্ ইতি। তথা স্থানং তিষ্ঠত্যস্মিন্ ইতি। নিধানং নিক্ষেপঃ কালান্তরোপভোগ্যং প্রাণিনাং, বীজং প্ররোহকারণং প্ররোহধর্ম্মিণাম্। অব্যয়ং যাবৎসংসারভাবিত্বাৎ অব্যয়ম্। নহ্যবীজং কিঞ্চিৎ প্ররোহতি। নিত্যং চ প্ররোহদর্শনাৎ বীজসন্ততির্ন ব্যেতীতি গম্যতে॥১৮

আনন্দগিরিটীকা। ভগবতঃ সর্ব্বাত্মকত্বে হেত্বন্তরমাহ—কিঞ্চেতি। গম্যত ইতি প্রকৃতিবিলয়পর্য্যন্তং কর্ম্মফলং গতিরিত্যাহ—কর্ম্মেতি পোষ্টা কর্ম্মফলস্যৈব প্রদাতা। কার্য্যকারণপ্রপঞ্চস্যাধিষ্ঠানমিত্যাহ—নিবাস ইতি। শীর্য্যতে দুঃখমস্মিন্নিতি ব্যুৎপত্তিমাশ্রিত্যাহ—শরণমিতি। প্রভবত্যস্মাজ্জগদিতি ব্যুৎপত্তিমাদায়োক্তম্—উৎপত্তিরিতি। কারণস্য কথমব্যয়ত্বমিত্যাশঙ্ক্যাহ—যাবদিতি। কারণমন্তরেণাপি কার্য্যং কদাচিদুদেষ্যতি কিং কারণেনেত্যাশঙ্ক্যাহ—ন হীতি। মাভূৎ তর্হি সংসারদশায়ামেব কার্য্যোৎপত্তিরিত্যাশঙ্ক্যাহ—নিত্যং চেতি। কারণব্যক্তের্নাশমঙ্গীকৃত্য তদন্ততমব্যক্তিশূন্যত্বং পূর্ব্বকালস্য নাস্তীতি সিদ্ধবৎকৃত্য বিশিনষ্টি—বীজেতি॥১৮

অনুবাদ। আরও [আমি] "গতি" কর্ম্মফল, "ভর্ত্তা" পোষণকারী, "প্রভু" স্বামী, "সাক্ষী" প্রাণিগণের কৃত ও অকৃত কর্ম্মের দ্রষ্টা, "নিবাস" যাহাতে প্রাণিগণ নিবাস করে [তাহাকেই নিবাস কহে], "শরণ" আর্ত্ত হইয়া যাহারা

আমার আশ্রয় গ্রহণ করে, তাহাদের আর্ত্তিকে আমি হরণ করি, "সুহৃৎ" প্রত্যুপকার-নিরপেক্ষ উপকারকারী, "প্রভব" জগতের উৎপত্তি, "প্রলয়" যাহাতে [জগৎ] প্রলীন হয়। এইরূপ [আমি] "স্থানং" যাহাতে অবস্থান করে [তাহার নাম 'স্থান'], "নিধান" প্রাণিগণের কালান্তরে উপভোগ্য ফলসমূহ নিক্ষেপ করা যায় যে স্থানে, [তাহাকে 'নিধান' বলে], "বীজ" প্ররোহধর্ম্মি জগতের প্ররোহের কারণ, "অব্যয়" যতদিন সংসার, ততদিন [সেই বীজ] বিদ্যমান বলিয়া অব্যয়, এই জগতে বীজ না থাকিলে প্ররোহ হইবার সম্ভাবনা নাই। প্রত্যহই সংসারে প্ররোহ দেখা যায় বলিয়া সংসারের বীজও অব্যয়, ইহা বুঝা যায় ॥১৮

তপাম্যহমহং বর্ষং নিগৃহ্ণাম্যুৎসৃজামি চ।
অমৃতঞ্চৈব মৃত্যুশ্চ সদসচ্চাহমর্জ্জুন ॥ ১৯

**অন্বয়**। অহং তপামি, অহং বর্ষম্ নিগৃহ্ণামি, অহম্ উৎসৃজামি, [অহং] অমৃতং মৃত্যুঃ চ হে অর্জ্জুন, অহং সৎ অসচ্চ ॥ ১৯

**অনুবাদ**। আমি তাপ দিয়া থাকি, আমিই বৃষ্টি, আমিই গ্রহণ করি, আমিই [বর্ষাকালে] উৎসর্গ (ত্যাগ) করি, আমিই অমৃত ও মৃত্যু, হে অর্জ্জুন, আমিই সৎ ও অসৎ ॥ ১৯

**ভাষ্য**। কিঞ্চ তপামি অহং আদিত্যো ভূত্বা কৈশ্চিৎ রশ্মিভিরুল্বণৈঃ অহং বর্ষং কৈশ্চিৎ রশ্মিভিঃ, উৎসৃজামি উৎসৃজ্য পুনর্নিগৃহ্ণামি কৈশ্চিৎ রশ্মিভিরষ্টভির্মাসৈঃ পুনরুৎসৃজামি প্রাবৃষি। অমৃতং চৈব দেবানাং, মৃত্যুশ্চ মর্ত্ত্যানাম্। সৎ যস্য যৎসম্বন্ধিতয়া বিদ্যমানং তদ্‌বিপরীতমসৎ চৈবাহমর্জ্জুন। ন পুনরত্যন্তমেবাসদ্ ভগবান্ স্বয়ং কার্য্যকারণে বা সদসতী। যে পূর্ব্বোক্তৈরনুবৃত্তিপ্রকারৈরেকত্বপৃথক্ত্বাদিবিজ্ঞানৈর্যজ্ঞৈঃ মাং পূজয়ন্ত উপাসতে জ্ঞানবিদস্তে যথাবিজ্ঞানং মামেব প্রাপ্নুবন্তি ॥১৯

**আনন্দগিরিটীকা**। ইতশ্চ সর্ব্বাত্মত্বে ভগবতো ন বিবদিতব্যমিত্যাহ—কিঞ্চেতি। "আদিত্যাজ্জায়তে বৃষ্টিঃ"ইতি স্মৃতিমবষ্টভ্য ব্যাচষ্টে—কৈশ্চিদিতি। বর্ষোৎসর্গনিগ্রহাবেকস্মৈকস্মিন্ কালে বিরুদ্ধৌ ইত্যাশঙ্ক্যাহ—অষ্টভিরিতি। ঋতুভেদেন বর্ষস্য নিগ্রহোৎসর্গাবেককর্ত্তৃকাববিরুদ্ধাবিত্যর্থঃ। যস্য কারণস্য সম্বন্ধিত্বেন যৎকার্য্যমভিব্যজ্যতে তদিহ সদিত্যুচ্যতে, কারণসম্বন্ধেনানভিব্যক্তং কারণমেব অনভিব্যক্তনামরূপমসদিতি ব্যবহ্রিয়তে তদেতদাহ—সদিতি। শূন্য-

বাদং বুদন্তি—ন পুনরিতি। ভগবতোঽত্যন্তাসত্ত্বে কার্য্যকারণকল্পনা নিরধিষ্ঠানা ন তিষ্ঠেদিত্যর্থঃ। তর্হি যথাশ্রুতং কার্য্যস্ত সত্ত্বং কারণস্ত চাসত্ত্বমাস্থেয়মিত্যাশঙ্ক্য বাশব্দেন নিষেধতি—কার্য্যেতি। তর্হি কার্য্যস্তাত্যন্তিকং সত্ত্বং বাচারম্ভণশ্রুতের্নাপীতরস্তাত্যন্তিকম্ অসত্ত্বং "কুতস্তু খলু" ইত্যাদিশ্রুতেরিত্যর্থঃ। উক্তৈর্জ্ঞানযজ্ঞৈর্ভগবদভিধ্যানাভিনিবিষ্টবুদ্ধীনাং কিং ফলমিত্যাশঙ্ক্য সত্যো বা ক্রমেণ বা মুক্তিরিত্যাহ—যে ইতি ॥১৯

অনুবাদ। আরও, আমি আদিত্য হইয়া কতকগুলি তীব্ররশ্মি দ্বারা বর্ষণ করিয়া থাকি। আমিই জল বিসর্জ্জন করিয়া আবার ঐ জলরাশি আটমাসে শোষণ করিয়া লই এবং বর্ষাকালে [ পুনরায় ] আবার তাই বর্ষণ করিয়া থাকি। আমি দেবগণের পক্ষে অমৃত ও মর্ত্ত্যগণের পক্ষে মৃত্যু। আমি সৎ, যে কারণে সম্বন্ধিরূপে যে কার্য্য বিদ্যমান থাকে, সেই কারণে তখন সেই কার্য্যকে সৎ বলা যায়। কার্য্য যখন কারণে অনভিব্যক্ত অবস্থায় থাকে, তখন তাহাকে অসৎ বলা যায়। ভগবান্ ত আর একবারে অসৎ নহেন; অথবা সৎ এই শব্দের অর্থ কারণ, অসৎ এই শব্দের অর্থ কার্য্য; হে অর্জ্জুন, আমি সৎ ও অসৎ এই উভয়স্বরূপ। পূর্ব্বে উপাসনার যে প্রকার রীতি বর্ণিত হইয়াছে, সেই রীতি অনুসারে (অর্থাৎ নিজ নিজ সামর্থ্যানুসারে) একত্ব রূপে বা পৃথক্‌রূপে ভাবনারূপ জ্ঞানময় যজ্ঞের দ্বারা পূজা করিয়া যাহারা আমার উপাসনা করে, তাহাদিগকে 'জ্ঞানবিৎ' কহে। সেই জ্ঞানবিদ্‌গণ নিজ নিজ বিজ্ঞানানুসারে আমাকেই প্রাপ্ত হইয়া থাকে ॥১৯

ত্রৈবিদ্যা মাং সোমপাঃ পূতপাপা
যজ্ঞৈরিষ্ট্বা স্বর্গতিং প্রার্থয়ন্তে।
তে পুণ্যমাসাদ্য সুরেন্দ্রলোক-
মশ্নন্তি দিব্যান্ দিবি দেবভোগান্ ॥২০

অন্বয়। ত্রৈবিদ্যাঃ সোমপাঃ পূতপাপাঃ যজ্ঞৈঃ মাম্ ইষ্ট্বা স্বর্গতিং প্রার্থয়ন্তে; তে পুণ্যং সুরেন্দ্রলোকম্ আসাদ্য দিবি দিব্যান্ দেবভোগান্ অশ্নন্তি ॥২০

অনুবাদ। ঋক্ যজুঃ ও সামবেদবিৎ সোমযাগকারী ও বিগতপাপ ব্যক্তিগণ যজ্ঞসমূহের দ্বারা আমারই উপাসনা করিয়া স্বর্গে যাইতে অভিলাষ করেন। তাঁহারা পবিত্র সুরেন্দ্রলোক প্রাপ্ত হইয়া স্বর্গে দিব্য দেবভোগসমূহের উপভোগ করিয়া থাকেন ॥২০

ভাষ্য। যে পুনরজ্ঞাঃ কামকামাঃ—ত্রৈবিদ্যাঃ ঋগ্‌যজুঃসামবিদঃ মাং বস্বাদিদেবরূপিণং সোমপাঃ সোমং পিবন্তি ইতি সোমপাঃ তেনৈব সোমপানেন পূতপাপাঃ শুদ্ধকিল্বিষা যজ্ঞৈঃ অগ্নিষ্টোমাদিভিঃ ইষ্ট্বা পূজয়িত্বা স্বর্গতিং স্বর্গগমনং স্বর্গতিস্তাং প্রার্থয়ন্তে। তে চ পুণ্যং পুণ্যফলম্ আসাদ্য সুরেন্দ্রলোকং শতক্রতোঃ স্থানং অশ্নন্তি ভুঞ্জতে দিব্যান্ দিবি ভবান্ দেবভোগান্ দেবানাং ভোগাস্তান্॥২০

আনন্দগিরিটীকা। ভগবদ্ভক্তানামপি নিষ্কামানামেব মুক্তিরিতি দর্শয়িতুং সকামানাং পুংসাং সংসারমবতারয়তি—যে পুনরিতি। তিস্রো বিদ্যা অধীয়তে বিদন্তীতি বা তে ত্রৈবিদ্যা বেদবিদস্তদাহ—ঋগিতি। বস্বাদীত্যাদিশব্দেন সবনত্রয়েশানাদিত্যা রুদ্রাশ্চ গৃহ্যন্তে। শুদ্ধকিল্বিষা নিরস্তপাপা ইতি যাবৎ॥২০

অনুবাদ। যাহারা জ্ঞানহীন [ সুতরাং ] কামকামী [ তাহাদের অবস্থা কিরূপ, তাহাই বর্ণিত হইতেছে ] "ত্রৈবিদ্যা" ঋক্ যজুঃ ও সামবেদবিৎ 'সোমপ' যাহারা সোম পান করে, তাহাদিগকে সোমপ বলা যায় ; এবং [ বিহিত ] সোম পানের দ্বারা 'পূতপাপ' পাপবিনির্ম্মুক্ত হইয়া [ তাহারা ] অগ্নিষ্টোম প্রভৃতি নানাবিধ যজ্ঞের দ্বারা 'আমাকে' [বসু প্রভৃতি দেবরূপীকে] পূজা করিয়া 'স্বর্গতি' স্বর্গগমন অভিলাষ করিয়া থাকে এবং তাহারাই পুণ্য অর্থাৎ নিজ পুণ্যের ফল স্বরূপ সুরেন্দ্রলোক অর্থাৎ ইন্দ্রপদকে প্রাপ্ত হইয়া স্বর্গে দিব্য অর্থাৎ স্বর্গীয় দেবগণের ভোগ্য অপ্রাকৃত বস্তু সমূহের উপভোগ করিয়া থাকে॥২০

তে তং ভুক্ত্বা স্বর্গলোকং বিশালং
ক্ষীণে পুণ্যে মর্ত্ত্যলোকং বিশন্তি।
এবং ত্রয়ীধর্ম্মমনুপ্রপন্না *
গতাগতং কামকামালভন্তে॥২১

অন্বয়। তে তং বিশালং স্বর্গলোকং ভুক্ত্বা পুণ্যে ক্ষীণে [সতি] মর্ত্ত্যলোকং বিশন্তি ; এবং কামকামাঃ [জনাঃ] ত্রয়ীধর্ম্মম্ অনুপ্রপন্নাঃ গতাগতং লভন্তে॥২১

অনুবাদ। তাহারা বিশালস্বর্গলোক ভোগ করিয়া পুণ্যক্ষয়ে [ আবার ] মর্ত্ত্যলোকে প্রবেশ করে এইরূপ বেদোক্ত [ কাম্য ] ধর্ম্মকে যাহারা আশ্রয় করে, সেই সকল কামকামী ব্যক্তি এই প্রকারেই গমনাগমন করিয়া থাকে॥২১

* এবং ত্রৈধর্ম্ম্যমনুপ্রপন্না ইতি ভাষ্যকৃৎ সম্মতঃ পাঠঃ।

ভাষ্য। তে তমিতি। তে তং স্বর্গলোকং বিশালং বিস্তীর্ণং ক্ষীণে পুণ্যে মর্ত্ত্যলোকমিমং বিশন্তি আবিশন্তি। এবং হি যথোক্তেন প্রকারেণ ত্রৈধর্ম্ম্যং কেবলং বৈদিকং কর্ম্ম অনুপ্রপন্না গতাগতং গতং চ আগতঞ্চ গতাগতং গমনাগমনং কামকামাঃ কামান্ কাময়ন্তে ইতি কামকামা লভন্তে গতাগতমেব নতু স্বাতন্ত্র্যং ক্বচিৎ লভন্তে ইত্যর্থঃ ॥২১

আনন্দগিরিটীকা। তর্হি স্বর্গপ্রাপ্তিরপি ভগবৎপ্রাপ্তিতুল্যা ইত্যাশঙ্ক্যাহ—তে তমিতি। পুণ্যে স্বর্গপ্রাপ্তিহেতাবিতি যাবৎ, প্রসিদ্ধ্যর্থো হি-শব্দঃ, ত্রয়াণাং হৌত্রাদীনাং বেদত্রয়বিহিতানাং ধর্ম্মাণাং সমাহারস্ত্রিধর্ম্মং তদেব ত্রৈধর্ম্ম্যং তদনুপ্রপন্নাস্তদনুগতা ইতি যাবৎ। কামকামানাং গমনাগমনদ্বারা কামিতফলাপ্তিশ্চেদিষ্টমেব চেষ্টিতমিত্যাশঙ্ক্যাহ—গতেতি ॥২১

অনুবাদ। "তে তম্" ইত্যাদি শ্লোকের অর্থ—তাহারা সেই "বিশাল" বিস্তীর্ণ স্বর্গলোক ভোগ করিয়া পুণ্য ক্ষীণ হইলে, এই মর্ত্ত্যলোকে পুনর্ব্বার প্রবেশ করিয়া থাকে। এইরূপ যথোক্ত প্রকারে "ত্রৈধর্ম্ম্য" কেবল [ জ্ঞানহীন ] বৈদিক ধর্ম্ম [ কর্ম্ম ] আশ্রয় করিয়া "গতাগত" গত আগত ( অর্থাৎ ) গমনাগমন লাভ করিয়া থাকে অর্থাৎ স্বাতন্ত্র্য লাভ করিতে পারে না। [ কাহারা ? ] কামকামিগণ, যাহারা কামকে ( অর্থাৎ ভোগ্যবস্তুকেই ) কামনা করে, তাহাদিগকেই "কামকামী" বলা যায় ॥২১

অনন্যাশ্চিন্তয়ন্তো মাং যে জনাঃ পর্য্যুপাসতে।
তেষাং নিত্যাভিযুক্তানাং যোগক্ষেমং বহাম্যহম্ ॥ ২২

অন্বয়। যে জনাঃ অনন্যাঃ চিন্তয়ন্তঃ মাং পর্য্যুপাসতে নিত্যাভিযুক্তানাং তেষাম্ অহং যোগক্ষেমং বহামি ॥২২

অনুবাদ। যাহারা অন্য কার্য্য হইতে বিরত ও অনবরত ধ্যানপরায়ণ হইয়া সর্ব্বদা আমার উপাসনা করিয়া থাকে, সেইনিত্যাভিযুক্ত ব্যক্তিগণের যোগ ও ক্ষেম আমিই সম্পাদন করিয়া থাকি ॥২২

ভাষ্য। যে পুনর্নিষ্কামাঃ সম্যগ্দর্শিনঃ 'অনন্যাঃ' অপৃথগ্‌ভূতাঃ পরং দেবং নারায়ণম্ আত্মত্বেন গতাঃ সন্তশ্চিন্তয়ন্তো মাং যে জনাঃ সন্ন্যাসিনঃ পর্য্যুপাসতে তেষাং পরমার্থদর্শিনাং নিত্যাভিযুক্তানাং সততাভিযোগিনাং যোগক্ষেমং যোগঃ অপ্রাপ্তস্য প্রাপণং ক্ষেমস্তদ্রক্ষণং তদুভয়ং বহামি প্রাপয়ামি অহম্। "জ্ঞানী ত্বাত্মৈব মে মতং' 'স চ মম প্রিয়ঃ' যস্মাৎ তস্মাৎ তে মমাত্মভূতাঃ প্রিয়াশ্চেতি। নন্বন্যেষা-

ণপি ভক্তানাং যোগক্ষেমং বহত্যেব ভগবান্। সত্যমেব বহত্যেব। কিং ত্বয়ং বিশেষোঽন্যে যে ভক্তাঃ তে স্বাত্মানং স্বয়মপি যোগক্ষেমমীহন্তে অনন্যদর্শিনস্তু নাত্মার্থং যোগক্ষেমমীহন্তে। ন হি তে জীবিতে মরণে বা আত্মনো গৃদ্ধিং কুর্ব্বন্তি কেবলমেব ভগবচ্ছরণাস্তে। অতো ভগবানেব তেষাং যোগক্ষেমং বহতীতি ॥২২

আনন্দগিরিটীকা ফলমনভিসন্ধায় ত্বামেবারাধয়তাং সম্যগ্‌দর্শননিষ্ঠানামত্যন্তনিষ্কামানাং কথং যোগক্ষেমৌ স্যাতামিত্যাশঙ্ক্যাহ—যে পুনরিতি। তেষাং যোগক্ষেমং বহামীত্যুত্তরত্র সম্বন্ধঃ। যেভ্যোঽন্যো ন বিদ্যত ইতি ব্যুৎপত্তিমাশ্রিত্যাহ—অপৃথগিতি। কার্য্যস্যেব কারণে তাদাত্ম্যং ব্যাবর্ত্তয়তি—পরমিতি। অহমেব বাসুদেবঃ সর্ব্বাত্মা ন মত্তোঽন্যৎ কিঞ্চিদস্তীতি জ্ঞাত্বা তমেব প্রত্যঞ্চং সদা ধ্যায়ন্ত ইত্যাহ—চিন্তয়ন্ত ইতি। প্রাকৃতান্ ব্যাবর্ত্ত্য মুখ্যানধিকারিণো নির্দ্দিশতি—সংন্যাসিন ইতি। পর্য্যুপাসতে পরিতঃ সর্ব্বতোঽনবচ্ছিন্নতয়া পশ্যন্তীত্যর্থঃ। নিত্যাভিযুক্তানাং নিত্যমনবরতমাদরেণ ধ্যানে ব্যাপৃতানামিত্যাহ—সততেতি। যোগশ্চ ক্ষেমশ্চ যোগক্ষেমম্। তত্রাপুনরুক্তমর্থমাহ—যোগ ইতি। কিমর্থং পরমার্থদর্শিনাং যোগক্ষেমং বহসীত্যাশঙ্ক্যাহ—জ্ঞানী ত্বিতি। অতস্তেষাং যোগক্ষেমং বহামি ইতি সম্বন্ধঃ। সম্যগ্‌দর্শননিষ্ঠানামেব যোগক্ষেমং বহতি ভগবানিতি বিশেষণমমৃষ্যমাণঃ শঙ্কতে—নন্বিতি। অন্যেষামপি ভক্তানাং ভগবান্ যোগক্ষেমং বহতীত্যেতদঙ্গীকরোতি—সত্যমিতি। তর্হি ভক্তেষু জ্ঞানিষু চ বিশেষো নাস্তীতি পৃচ্ছতি—কিং ত্বিতি। তত্র বিশেষং প্রতিজ্ঞায় বিবৃণোতি—অয়মিত্যাদিনা। যোগক্ষেমমুদ্দিশ্য স্বয়মীহন্তে চেষ্টাং কুর্ব্বন্তীতি যাবৎ। আত্মবিদাং স্বার্থং যোগক্ষেমমুদ্দিশ্য চেষ্টাভাবং স্পষ্টয়তি—ন হীতি। গৃদ্ধিরপেক্ষা কামনা তামিত্যেতৎ। জ্ঞানিনাং তর্হি সর্ব্বত্রানাস্থেত্যাশঙ্ক্যাহ—কেবলমিতি। তেষাং তদেকশরণত্বে ফলিতমাহ—অত ইতি। ইতিশব্দো বিশেষশব্দেন সম্বধ্যতে ॥২২

অনুবাদ। যাঁহারা কিন্তু নিষ্কাম ও তত্ত্বদর্শী [ তাঁহাদের স্বরূপ বর্ণিত হইতেছে যে ] 'অনন্য' যাঁহারা [ পরমাত্মা হইতে ] আপনাকে পৃথক বলিয়া বোধ না করেন, তাঁহাদিগকে 'অনন্য' কহে অর্থাৎ ভগবান্ নারায়ণকে যাঁহারা আত্মভাবে প্রাপ্ত হইয়াছেন, তাঁহারাই অনন্য। যে সকল অনন্য সন্ন্যাসিগণ অনবরত চিন্তাপর হইয়া আমারই উপাসনা করেন, সেই পরমার্থদর্শী ও 'নিত্যাভিযুক্ত' অর্থাৎ অনবরত আদরের সহিত আমার ধ্যাননিরত ব্যক্তিগণের, যোগ ও ক্ষেমের

সম্পাদন আমিই করিয়া থাকি। যাহা নাই, এমন অভিলষিতবস্তুর প্রথম প্রাপ্তিকে 'যোগ' কহা যায়; সেই লব্ধ বস্তুর প্রতিপালনকে 'ক্ষেম' কহা যায়। জ্ঞানী আমার আত্মা, ইহা আমার মত; যে কারণে সেই আমার প্রিয়, সেই কারণে ঐ সকল সাধকগণ আমার আত্মভূত; সুতরাং প্রিয়ই হইয়া থাকেন। এই স্থানে এই প্রকার শঙ্কা করা যাইতে পারে যে, অন্যভক্তগণেরও ত ভগবান্ই যোগক্ষেম সম্পাদন করিয়া থাকেন। সত্য ভগবান্ই তাহাদের যোগক্ষেম বহন করেন বটে, বিশেষ এই যে—অন্য যাহারা (পৃথক্দর্শী) ভক্ত, তাহারা নিজের ভোগের ইচ্ছায় নিজেই আপনার আপনার যোগক্ষেম সম্পাদন করিবার জন্য প্রয়াস করিয়া থাকে। কিন্তু যাঁহারা অপৃথগ্দর্শী, তাঁহারা কখনও নিজের ভোগের ইচ্ছায় যোগক্ষেম সম্পাদনের চেষ্টা করেন না। কি জীবনে, কি মরণে, সকল অবস্থাতেই তাঁহারা আপনার ভোগ কামনা করেন না, কারণ, তাঁহারা সকল সময়ই একমাত্র ভগবানকেই আশ্রয় করিয়া থাকেন। এইজন্য ভগবান্ও তাঁহাদের যোগক্ষেম বহন করিয়া থাকেন ॥২২

যেঽপ্যন্যদেবতাভক্তা যজন্তে শ্রদ্ধয়ান্বিতাঃ।
তেঽপি মামেব কৌন্তেয় যজন্ত্যবিধিপূর্ব্বকম্ ॥২৩

অন্বয়। যেঽপি অন্যদেবতাভক্তাঃ শ্রদ্ধয়া (আস্তিক্যবুদ্ধ্যা) অন্বিতাঃ [সন্তঃ] যজন্তে (পূজয়ন্তে) হে কৌন্তেয় তেঽপি অবিধিপূর্ব্বকং (অজ্ঞানপূর্ব্বকং) মামেব যজন্তি ॥২৩

অনুবাদ। যাহারা অন্য দেবতার ভক্ত অথচ শ্রদ্ধার সহিত [অন্য দেবতার] উপাসনা করিয়া থাকে, হে কৌন্তেয় তাহারাও অবিধিপূর্ব্বক আমারই উপাসনা করিয়া থাকে ॥২৩

ভাষ্য। নন্বন্যা অপি দেবতাস্ত্বমেব চেৎ ত্বদ্ভক্তাশ্চ ত্বামেব যজন্তে সত্যমেবং যেঽপি অন্যদেবতাভক্তা অন্যাসু দেবতাসু ভক্তা অন্যদেবতাভক্তাঃ সন্তো যজন্তে পূজয়ন্তে শ্রদ্ধয়া আস্তিক্যবুদ্ধ্যা অন্বিতা অনুগতাস্তেঽপি মামেব কৌন্তেয় যজন্তি অবিধিপূর্ব্বকম্ অবিধিরজ্ঞানং অজ্ঞানপূর্ব্বকং যজন্তে ইত্যর্থঃ ॥২৩

আনন্দগিরিটীকা। তত্তদ্দেবতাত্মনা পরস্যৈবাত্মনঃ স্থিত্যভ্যুপগমাৎ দেবতান্তরপরাণামপি ভগবচ্ছরণত্বাবিশেষাৎ তদেকনিষ্ঠত্বমকিঞ্চিৎকরমিতি মন্বানঃ শঙ্কতে—নন্বিতি। উক্তমঙ্গীকৃত্য পরিহরতি সত্যমিত্যাদিনা। দেবতান্তর-

যাজিনাং ভগবদ্‌যাজিভ্যো বিশেষমাহ—অবিধীতি। তদ্‌ ব্যাকরোতি—অবিধিরিতি॥ ২৩

অনুবাদ। [এই প্রকার শঙ্কা হইতে পারে যে], তুমিই যখন অন্য সকল দেবতার স্বরূপ, তখন যে কোন ব্যক্তি যাহারই উপাসনা করুক না কেন, সকলেই ত তোমার ভক্ত [এবং তোমারই উপাসনা করিয়া থাকে]। সত্যবটে [এই প্রকারে তাহারা আমারই উপাসনা করিয়া থাকে, কিন্তু. বিশেষ এই যে] যাহারা অন্য দেবতার ভক্ত হইয়া শ্রদ্ধা অর্থাৎ আস্তিক্যবুদ্ধিসমন্বিত হইয়া থাকে, হে কৌন্তেয়, তাহারাও অবিধিপূর্ব্বক আমারই উপাসনা করিয়া থাকে। এই স্থানে অবিধি শব্দের অর্থ অজ্ঞান অর্থাৎ তাহারা অজ্ঞানপূর্ব্বক আমারই উপাসনা করিয়া থাকে॥২৩

অহং হি সর্ব্বযজ্ঞানাং ভোক্তা চ প্রভুরেব চ।
নতু মামভিজানন্তি তত্ত্বেনাতশ্চ্যবন্তি তে॥ ২৪

অন্বয়। হি অহং সর্ব্বযজ্ঞানাং ভোক্তা চ প্রভুরেব চ; [তে] মাং তত্ত্বেন ন অভিজানন্তি অতঃ চ্যবন্তি॥২৪

অনুবাদ। আমি সকল প্রকার যজ্ঞের ভোক্তা ও প্রভু; [তাহারা] যথার্থরূপে আমাকে জানে না, এই কারণেই তাহারা [শ্রেয়ঃ পথ হইতে] ভ্রষ্ট হইয়া থাকে॥২৪

ভাষ্য। কস্মাৎ তে অবিধিপূর্ব্বকং যজন্তে ইত্যুচ্যতে যস্মাৎ—অহং হি সর্ব্বযজ্ঞানাং শ্রৌতানাং স্মার্ত্তানাং চ সর্ব্বেষাং যজ্ঞানাং দেবতাত্মত্বেন ভোক্তা চ প্রভুরেব চ। মৎস্বামিকো হি যজ্ঞঃ "অধিযজ্ঞোঽহমেবাত্র" ইতি হি উক্তম্। তথা ন তু মামভিজানন্তি তত্ত্বেন যথার্বৎ। অতশ্চ অবুদ্ধিপূর্ব্বকমিষ্ট্বা যাগফলাচ্চ্যবন্তি প্রচ্যবন্তে তে॥২৪

আনন্দগিরিটীকা। নন্থ বস্বাদিত্যেন্দ্রাদিজ্ঞানপূর্ব্বকমেব তদ্ভক্তাস্তদ্‌যাজিনো ভবন্তীতি কথমবিধিপূর্ব্বকং তেষাং যজনমিতি শঙ্কতে—কস্মাদিতি। দেবতান্তরযাজিনাং যজনমবিধিপূর্ব্বকমিত্যত্র হেত্বর্থত্বেন শ্লোকদ্বয়মুত্থাপয়তি—উচ্যত ইতি। সর্ব্বেষাং দ্বিবিধানাং যজ্ঞানাং বস্বাদিদেবতাত্বেন অহমেব ভোক্তা স্বেনান্তর্য্যামিরূপেণ প্রভুশ্চাহমেবেতি, প্রসিদ্ধমেতদিতি হিশব্দঃ। প্রভুরেব চেত্যুক্তং বিবৃণোতি—মৎস্বামিকো হীতি। তত্র পূর্ব্বাধ্যায়গতবাক্যং প্রমাণয়তি—অধিযজ্ঞোঽহমিতি। তথাপি দেবতান্তরযাজিনাং যজনমবিধিপূর্ব্বক-

মিতি কুতঃ সিদ্ধং তত্রাহ—তথেতি। মমৈব যজ্ঞেষু ভোক্তৃত্বে প্রভুত্বে চ সতীতি যাবৎ। তয়োর্ভোক্তৃপ্রভ্বোর্ভাবস্তত্ত্বং তেন ভোক্তৃত্বেন প্রভুত্বেন চ মাং যথাবদব্রতো ন জানন্তি অতো ভোক্তৃত্বাদিনা মমাজ্ঞানান্ময়ি অনর্পিতকর্ম্মাণশ্চ্যবন্তে কর্ম্মফলাদিত্যাহ—অতশ্চেতি ॥২৪

অনুবাদ। কেন এই কথা বলা হইল যে তাহারা অবুদ্ধিপূর্ব্বক যজ্ঞ করিয়া থাকে? তাহার উত্তর এই যে,—যে কারণে আমি বেদবিহিত ও ধর্ম্মশাস্ত্র বিহিত সকল প্রকার যজ্ঞের ভোক্তা এবং প্রভু। আমি দেবতা রূপে যজ্ঞের ভোক্তা 'অধিযজ্ঞোঽহমেবাত্র' এই শ্লোকে ইহাই বলা হইয়াছে যে, আমিই যজ্ঞের অধিষ্ঠাতা প্রভু। কারণ, আমিই যজ্ঞের স্বামী। [অন্য দেবতাভক্তগণ] আমাকে যথার্থ ভাবে জানিতে পারে না, এই জন্যই তাহারা অবুদ্ধিপূর্ব্বক উপাসনা করিয়াও উপাসনার সম্যক্ ফল হইতে প্রচ্যুত হইয়া থাকে ॥২৪

যান্তি দেবব্রতা দেবান্ পিতৄন্ যান্তি পিতৃব্রতাঃ।
ভূতানি যান্তি ভূতেজ্যা যান্তি মদ্‌যাজিনোঽপি মাম্ ॥২৫

অন্বয়। দেবব্রতাঃ দেবান্ যান্তি, পিতৃব্রতাঃ পিতৄন্ যান্তি, ভূতেজ্যাঃ ভূতানি যান্তি, মদ্‌যাজিনোঽপি মাং যান্তি ॥২৫

অনুবাদ। দেবোপাসকগণ দেবগণকে প্রাপ্ত হয়। যাহারা পিতৃগণের উপাসক, তাহারা পিতৃগণকে প্রাপ্ত হয়। যাহারা ভূতোপাসক তাহারা ভূতনিচয়কে প্রাপ্ত হয়, আর যাহারা আমার উপাসনা করে, তাহারা আমাকেই প্রাপ্ত হইয়া থাকে ॥২৫

ভাষ্য। যেঽপ্যন্যদেবতাভক্তিমত্ত্বেন অবিধিপূর্ব্বকং যজন্তে তেষামপি যাগফলমবশ্যম্ভাবি, কথম্?—যান্তি গচ্ছন্তি দেবব্রতা দেবেষু ব্রতং নিয়মো ভক্তিশ্চ যেষাং তে দেবব্রতা দেবান্ যান্তি। পিতৄন্ অগ্নিষ্বাত্তাদীন যান্তি পিতৃব্রতাঃ শ্রাদ্ধাদিক্রিয়াপরাঃ পিতৃভক্তাঃ। ভূতানি বিনায়কমাতৃগণচতুঃষষ্টিযোগিন্যাদীনি * যান্তি ভূতেজ্যাঃ ভূতানাং পূজকাঃ। যান্তি মদ্‌যাজিনো মদ্‌যজনশীলা বৈষ্ণবাঃ মামেব। সমানেঽপ্যায়াসে মামেব ন ভজন্তে অজ্ঞানাৎ। তেন তেঽল্পফলভাজো ভবন্তীত্যর্থঃ ॥২৫

আনন্দগিরিটীকা। যস্ত্বন্যদেবতাভক্তা ভগবত্তত্ত্বাজ্ঞানাৎ কর্ম্মফলাচ্চ্যবন্তে

* চতুর্ভগিন্যাদীনি—ইতি বা পাঠঃ

তর্হি তেষাং দেবতান্তরযজনমকিঞ্চিৎকরমিত্যাশঙ্ক্যাহ—যেঽপীতি। দেবতান্তর-যাজিনামনাবৃত্তিফলাভাবেঽপি তত্তদ্দেবতাযাগানুরূপফলপ্রাপ্তির্ধ্রৌব্যান্ন তদকিঞ্চিৎ-করমিত্যর্থঃ। দেবতান্তরযাজিনামাবশ্যকতৎফলমাশঙ্কাপূর্ব্বকমুদাহরতি—কথমি ত্যাদিনা। নিয়মো বল্যুপহারপ্রদক্ষিণপ্রহ্বীভাবাদিরিত্যর্থঃ। দেবতান্তরারা-ধনস্যান্তবৎফলমুক্ত্বা ভগবদারাধনস্যানন্তফলত্বমাহ—যান্তীতি। ভগবদারাধন-স্যানন্তফলত্বে দেবতান্তরারাধনং ত্যক্ত্বা ভগবদারাধনমেব যুক্তমায়াসসাম্যাৎ ফলাতিরেকাচ্চেত্যাশঙ্ক্যাহ—সমানেঽপীতি। অজ্ঞানাধীনত্বেন দেবতান্তরা-রাধনবতাং ফলতো ন্যূনতাং দর্শয়তি—তেনেতি॥ ২৫

অনুবাদ। যাহারা ভক্তিমান্ অথচ অবিধি পূর্ব্বক অন্য দেবতার উপাসনা করে, তাহাদেরও যাগফল অবশ্যম্ভাবি। কেন? [এরূপ হয়? তাহা বলা যাইতেছে যে]—"দেবব্রত" দেবতাগণের প্রীতির উদ্দেশে ব্রত নিয়ম অর্থাৎ দেবতার প্রতি ভক্তি যাহারা করে, তাহাদিগকে 'দেবব্রত' কহা যায়; যাহারা দেবব্রত, তাহারা [নিজ নিজ ইষ্ট] দেবগণকে প্রাপ্ত হইয়া থাকে। যাহারা "পিতৃব্রত" শ্রাদ্ধাদি ক্রিয়া-পরায়ণ, তাহারা অগ্নিষাত্তাদি নামে প্রসিদ্ধ পিতৃ-গণকে প্রাপ্ত হয়। এইরূপ যাহারা ভূতগণ (অর্থাৎ) বিনায়ক, মাতৃগণ ও চতুঃষষ্টি যোগিনী প্রভৃতিকে উপাসনা করে, তাহারাও ভূতগণকেই প্রাপ্ত হয়। কিন্তু যাহারা আমার উপাসনা করে, তাহারা আমাকেই প্রাপ্ত হয়। তাহাদিগকেই 'বৈষ্ণব' বলে। [অন্য দেবতার পূজার জন্য যে প্রয়াস, আমার পূজাতে সেই প্রকারই প্রয়াস] প্রয়াস সমান হইলেও লোক অজ্ঞান বশতঃ আমাকে ভজনা করে না; সুতরাং, তাহারা অল্প ফল লাভ করিয়া থাকে॥ ২৫

পত্রং পুষ্পং ফলং তোয়ং যো মে ভক্ত্যা প্রযচ্ছতি।
তদহং ভক্ত্যুপহৃতম্ অশ্নামি প্রযতাত্মনঃ॥ ২৬

অন্বয়। যো ভক্ত্যা মে পত্রং পুষ্পং ফলং তোয়ং [বা] প্রযচ্ছতি, প্রযতাত্মনঃ [তস্য] ভক্ত্যুপহৃতং তৎ অহম্ অশ্নামি॥ ২৬

অনুবাদ। ভক্তি-পূর্ব্বক যে কোন ব্যক্তি আমাকে পত্র পুষ্প ফল বা জল [যাহা কিছু] অর্পণ করে, সেই প্রযতাত্মা ব্যক্তির ভক্তিপূর্ব্বক উপহৃত সেই সকল দ্রব্য আমি ভক্ষণ করিয়া থাকি॥ ২৬

ভাষ্য। ন কেবলং মদ্ভক্তানাম্ অনাবৃত্তিলক্ষণমনন্তফলং সুখারাধন-

শ্চাহং কথং—পত্রং পুষ্পং ফলং তোয়মুদকং যো মে মহ্যং ভক্ত্যা প্রযচ্ছতি তদহং পত্রাদি ভক্ত্যা উপহৃতং ভক্তিপূর্ব্বকং প্রাপিতং ভক্ত্যুপহৃতমশ্নামি গৃহ্লামি প্রযতাত্মনঃ শুদ্ধবুদ্ধেঃ ॥ ২৬

আনন্দগিরিটীকা। অনন্তফলত্বাদ্ভগবদারাধনমেব কর্ত্তব্যমিত্যুক্তং সুকরত্বাচ্চ তথেত্যাহ—ন কেবলমিতি। ভগবদারাধনস্য সুকরত্বমেব প্রশ্নপূর্ব্বকং প্রপঞ্চয়তি—কথমিত্যাদিনা। যদ্ধি পুষ্পাদিকং ভক্তিপূর্ব্বকং মদর্থমর্পিতং তেনাহং শুদ্ধচেতাঃ তপস্বী মামারাধয়তীত্যহম্ অবধারযামীত্যাহ—পত্রমিত্যাদিনা। ২৬

অনুবাদ। কেবল যে আমার ভক্তগণের নির্ব্বাণরূপ অনন্ত ফললাভ হয়, তাহাই নহে; আমার উপাসনাও কিন্তু বড় সুলভ [ইহাই বলা যাইতেছে] পত্র পুষ্প ফল "তোয়" জল [প্রভৃতি যাহা কিছু হউক না কেন] যে আমাকে ভক্তির সহিত অর্পণ করিবে, সেই "প্রযতাত্মা" অর্থাৎ শুদ্ধবুদ্ধির প্রদত্ত [সেই সকল পত্র প্রভৃতি] "ভক্ত্যুপহৃত" ভক্তির সহিত উপহৃত [বস্তুগুলি] আমি "ভক্ষণ"—গ্রহণ করিয়া থাকি ॥২৬

যৎ করোষি যদশ্নাসি যজ্জুহোষি দদাসি যৎ।
যৎ তপস্যসি কৌন্তেয় তৎ কুরুষ্ব মদর্পণম্ ॥২৭

অন্বয়। হে কৌন্তেয়! যৎ করোষি যৎ অশ্নাসি (ভক্ষয়সি) যৎ জুহোষি যৎ দদাসি যৎ তপস্যসি তৎ মদর্পণং কুরুষ্ব ॥২৭

অনুবাদ। হে কুন্তীনন্দন, তুমি যাহা কর, যাহা ভোজন কর, যে হোম কর, যে দান কর ও যে তপস্যা কর, সে সকলই আমাতে অর্পণ কর ॥২৭

ভাষ্য। যত এবমতঃ—যৎ করোষি, স্বতঃপ্রাপ্তং যৎ অশ্নাসি, যচ্চ জুহোষি, হবনং নির্ব্বর্ত্তয়সি শ্রৌতং স্মার্ত্তং বা, যৎ দদাসি প্রযচ্ছসি ব্রাহ্মণাদিভ্যো হিরণ্যান্নাজ্যাদি, যৎ তপস্যসি তপশ্চরসি, কৌন্তেয় তৎ কুরুষ্ব মদর্পণং মৎসমর্পণম্ ॥২৭

আনন্দগিরিটীকা। তদারাধনস্য সুকরত্বে তদেবাবশ্যকমিত্যাহ—যত ইতি। স্বতঃ শাস্ত্রাদৃতেঃ প্রাপ্তং গমনাদীতি যাবৎ যদশ্নাসি যৎ কঞ্চিদ্ভোগং ভুঙক্ষে। হবনস্য স্বতন্ত্রং বারয়তি—শ্রৌতমিতি। মৎসমর্পণং তৎসর্ব্বং মহ্যং সমর্পয়েত্যর্থঃ ॥২৭

অনুবাদ। যে কারণ এইরূপ, সেই জন্য তুমি যাহা কর (অর্থাৎ) স্বতঃ (গমনাদি), যাহা ভক্ষণ কর, যে শ্রৌত অথবা স্মার্ত্ত হোম কর, যে স্বর্ণঅন্ন ঘৃতাদি

ব্রাহ্মণদিগকে দান করিয়া থাক এবং যাহা কিছু তপস্যাচরণ কর, তাহা [ সকলই ] আমাতে সমর্পণ কর ॥২৭

শুভাশুভফলৈরেবং মোক্ষ্যসে কর্ম্মবন্ধনৈঃ।
সন্ন্যাসযোগযুক্তাত্মা বিমুক্তো মামুপৈষ্যসি ॥ ২৮

অন্বয়। এবং [ সতি ] শুভাশুভফলৈঃ কর্ম্মবন্ধনৈঃ মোক্ষ্যসে [ তথা ] সন্ন্যাসযোগযুক্তাত্মা বিমুক্তো মাম্ উপৈষ্যসি ॥ ২৮

অনুবাদ। শুভ এবং অশুভ ফলের হেতু কর্ম্মবন্ধন হইতে এই ভাবে [ কর্ম্ম করিলে ] তুমি মুক্ত হইতে পারিবে। [ এই প্রকার ] সন্ন্যাসযোগযুক্তাত্মা ও বিমুক্ত হইয়া আমাকে লাভ করিবে ॥ ২৮

ভাষ্য। এবং কুর্ব্বতস্তব যদ্ভবতি তচ্ছৃণু। শুভাশুভফলৈঃ শুভাশুভে ইষ্টানিষ্টে ফলে যেষাং তানি শুভাশুভফলানি কর্ম্মাণি তৈঃ শুভাশুভফলৈঃ কর্ম্মবন্ধনৈঃ কর্ম্মাণি এব বন্ধনানি তৈঃ কর্ম্মবন্ধনৈঃ এবং মৎসমর্পণং কুর্ব্বন্ মোক্ষ্যসে। সোঽয়ং সন্ন্যাসযোগো নাম সন্ন্যাসশ্চাসৌ মৎসমর্পণতয়া কর্ম্মত্বাদ্ যোগশ্চাসৌ ইতি তেন সন্ন্যাসযোগেন যুক্ত আত্মা অন্তঃকরণং যস্য তব স ত্বং সন্ন্যাসযোগযুক্তাত্মা সন্ বিমুক্তঃ কর্ম্মবন্ধনৈঃ জীবন্নেব পতিতে চাস্মিন্ শরীরে মামুপৈষ্যসি আগমিষ্যসি ॥ ২৮

আনন্দগিরিটীকা। কিমতো ভবতি তদাহ—এবমিতি। ভগবদর্পণবুদ্ধ্যা সর্ব্বকর্ম্ম কুর্ব্বতো জীবন্মুক্তস্য প্রারব্ধকর্ম্মাবসানে বিদেহকৈবল্যমাবশ্যকমিত্যাহ—শুভেত্যাদিনা। ভগবদর্পণকারণামুক্তিঃ সংন্যাসযোগাচ্চেতি সাধনদ্বয়শঙ্কাং শাতয়তি—সোঽয়মিতি ॥২৮

অনুবাদ। এই প্রকার কর্ম্ম করিতে করিতে তোমার কি হইবে, তাহা শুন। শুভ ও অশুভ ( অর্থাৎ ) ইষ্ট ও অনিষ্ট ফল যাহাদের হয়, তাহাদের নাম 'শুভাশুভ ফল'। শুভাশুভফল বলিলে কর্ম্মই বুঝায়। সেই কর্ম্মই বন্ধন স্বরূপ হইয়া থাকে এবং এই প্রকারে আমাতে কর্ম্ম সমর্পণ করিয়া চলিলে সেই শুভাশুভ ফল কর্ম্মবন্ধন হইতে মোক্ষলাভ করিবে। এই সেই সন্ন্যাসযোগ অর্থাৎ ইহা সন্ন্যাস হইয়াও যোগ; কারণ, আমাকে ফলার্পণ করিয়া কর্ম্মানুষ্ঠানই ইহার স্বরূপ। সেই সন্ন্যাসযোগের সহিত যাহার "আত্মা" অন্তঃকরণ যুক্ত হইয়া থাকে, তাহাকে 'সন্ন্যাসযোগযুক্তাত্মা' কহা যায়; তুমি এইরূপ সন্ন্যাসযোগযুক্তাত্মা ও কর্ম্মবন্ধন

হইতে জীবিতাবস্থাতেই বিমুক্তি লাভ করিয়া, পরে এই দেহ পতিত হইলে, আমাকে প্রাপ্ত হইবে ( অর্থাৎ ) মদ্‌ভাবকে লাভ করিবে ॥২৮

সমোঽহং সর্ব্বভূতেষু ন মে দ্বেষ্যোঽস্তি ন প্রিয়ঃ।
যে ভজন্তি তু মাং ভক্ত্যা ময়ি তে তেষু চাপ্যহম্ ॥২৯

অন্বয়। অহং সর্ব্বভূতেষু সমঃ; মে দ্বেষ্যো নাস্তি [ তথা ] প্রিয়ো ন [ অস্তি ] যে তু মাং ভক্ত্যা ভজন্তি ময়ি তে তেষু চ অহমপি ॥২৯

অনুবাদ। আমি সকল ভূতেই সমান, আমার দ্বেষ্য বা প্রিয় নাই। যে সকল ব্যক্তি ভক্তিপূর্ব্বক আমাকে ভজনা করে, তাহাদিগের আত্মাতে আমার সত্তা প্রকাশ পায় এবং তাহারাও আমাতে বিদ্যমান থাকে ॥২৯

ভাষ্য। রাগদ্বেষবান্ তর্হি ভগবান্ যতো ভক্তানেবানুগৃহ্লাতি নেতরান্ ইতি তন্ন—সমস্তুল্যোঽহং সর্ব্বভূতেষু ন মে দ্বেষ্যোঽস্তি ন প্রিয়ঃ, অগ্নিবদহং দূরস্থানাং যথাগ্নিঃ শীতং নাপনয়তি সমীপমুপসর্পতামপনয়তি তথাহং ভক্তানমুগৃহ্লামি নেতরান্। যে ভজন্তি তু মামীশ্বরং ভক্ত্যা, ময়ি তে স্বভাবত এব ন মম রাগনিমিত্তঃ ময়ি বর্ত্তন্তে। তেষু চাপ্যহং স্বভাবত এব বর্ত্তে নেতরেষু নৈতাবতা তেষু দ্বেষো মম ॥ ২৯

আনন্দগিরিটীকা। ভগবতো রাগদ্বেষবত্ত্বেনানীশ্বরত্বমাশঙ্কাং পরিহরতি—রাগেত্যাদিনা। তর্হি ভগবদ্ভজনমকিঞ্চিৎকরমিত্যাশঙ্ক্যাহ—অগ্নিবদিতি। তৎ প্রপঞ্চয়তি—যথেতি। ভক্তানভক্তাংশ্চ অনুগৃহ্নতোঽননুগৃহ্নতশ্চ ভগবতো ন কথং রাগাদিমত্ত্বমিত্যাশঙ্ক্যাহ—যে ভজন্তীতি। যে হি বর্ণাশ্রমাদিধর্ম্মৈর্মাং ভজন্তি তে তেনৈব ভজনেনাচিন্ত্যমাহাত্ম্যেন পরিশুদ্ধবুদ্ধয়ো ময়ি মৎসমীপে বর্ত্তন্তে মদভিব্যক্তিযোগ্যচিত্তা ভবন্তি। তুশব্দোঽস্য বিশেষস্য দ্যোতনার্থঃ। তেষু চ সমীপে সমক্ষং তেষামহমপি স্বভাবতো বর্ত্তমানস্তদনুগ্রহপরো ভবামি। যথা ব্যাপকমপি সাবিত্রং তেজঃ স্বচ্ছে দর্পণাদৌ প্রতিফলতি তথা পরমেশ্বরোঽবর্জ্জনীয়তয়া ভক্তিনিরস্তসমস্তকলুষসত্ত্বেষু সন্নিধত্তে দৈবীং প্রকৃতিমাশ্রিতানাং মাং ভজন্তীত্যুক্তত্বাদিত্যর্থঃ ॥ ২৯

অনুবাদ। তাহা হইলে ভগবানেরও রাগ ও দ্বেষ আছে; যে হেতু তিনি ভক্তগণের প্রতিই অনুগ্রহ করেন, অন্যের প্রতি করেন না, ইহা ঠিক নহে, কারণ—আমি সকল ভূতেই সমান। আমার দ্বেষ্যও নাই, প্রিয়ও নাই; আমার স্বভাব অগ্নির ন্যায়। অগ্নি যেমন দূরস্থ ব্যক্তিগণের

শীত অপহরণ করে না, কিন্তু, সমীপে আগমনকারিগণের শীত নাশ করে, সেই রূপ আমার স্বভাব এই যে আমি ভক্তগণের প্রতি অনুগ্রহ করি; অন্যের প্রতি করি না। আমি ঈশ্বর, আমাকে ভক্তি-পূর্ব্বক যাহারা ভজনা করে, স্বভাবতঃই আমাতে তাহারা থাকে; আমি ভালবাসি বলিয়া যে তাহারা আমাতে থাকে, তাহা নহে। সেইরূপ তাহাদিগের মধ্যেও আমি স্বভাবতঃ থাকি, অন্যের মধ্যে থাকি না, ইহাই হইল আমার স্বভাব। ইহা দ্বারা [ইহা বুঝা উচিত] নহে যে, অন্যের প্রতি আমার বিদ্বেষ আছে ॥ ২৯

অপি চেৎ সুদুরাচারো ভজতে মামনন্যভাক্।
সাধুরেব স মন্তব্যঃ সম্যগ্ব্যবসিতো হি সঃ ॥ ৩০

অন্বয়। সুদুরাচারোঽপি চেৎ অনন্যভাক্ [সন্] মাং ভজতে, স সাধুরেব মন্তব্যঃ; হি (যতঃ) সঃ সম্যগ্ব্যবসিতঃ ॥৩০

অনুবাদ। অত্যন্ত দুরাচার ও যদি অনন্যভাক্ হইয়া আমাকে ভজনা করে, তাহা হইলে তাহাকে সাধু বলিয়াই বিবেচনা করা উচিত; যেহেতু, যে ব্যক্তি সম্যগ্ ব্যবসিত (অর্থাৎ তাহার নিশ্চয়টি সাধু) ॥৩০

ভাষ্য। শৃণ্ মদ্ভক্তের্মাহাত্ম্যম্—অপি চেৎ যদ্যপি সুষ্ঠু দুরাচারঃ সুদুরাচারঃ অতীবকুৎসিতাচারোঽপি ভজতে মামনন্যভাক্ অনন্যভক্তিঃ সন্, সাধুরেব সম্যগ্বৃত্ত এব স মন্তব্যঃ জ্ঞাতব্যঃ সম্যগ্ যথাবৎ ব্যবসিতো হি যস্মাৎ সাধুনিশ্চয়ঃ সঃ ॥৩০

আনন্দগিরিটীকা। প্রকৃতাং ভগবদ্ভক্তিং স্তুবন্ পাপীয়সামপি তত্রাধিকারোঽস্তীতি সূচয়তি—শৃণ্বিতি। সম্যগ্বৃত্ত এব ভগবদ্ভক্তো জ্ঞাতব্য ইত্যত্র হেতুমাহ—সম্যগিতি ॥৩০

অনুবাদ। আমার ভক্তির মাহাত্ম্য শ্রবণ কর;—যদ্যপি "সুদুরাচার" অর্থাৎ অত্যন্ত কুৎসিতাচার হইয়াও আমাকে ভজনা করে [কেমন হইয়া ভজনা করে?] "অনন্যভাক্" অনন্যভক্তি—[তাহা হইলে সেই ব্যক্তিকে] "সাধু" সম্যক্চরিত্র বলিয়া মানিবে (অর্থাৎ) বুঝিবে। কারণ, ঐ ব্যক্তির "ব্যবসায়" অর্থাৎ নিশ্চয় সাধু ॥৩০

ক্ষিপ্রং ভবতি ধর্ম্মাত্মা শশ্বচ্ছান্তিং নিযচ্ছতি।*
কৌন্তেয় প্রতিজানীহি ন মে ভক্তঃ প্রণশ্যতি ॥ ৩১

---

* নিগচ্ছতি ইতি বা পাঠঃ।

অন্বয়। [সঃ] ক্ষিপ্রং (শীঘ্রং) ধর্ম্মাত্মা ভবতি, শশ্বৎ (নিত্যং) শান্তিং নিগচ্ছতি, (প্রাপ্নোতি) হে কৌন্তেয় প্রতিজানীহি (প্রতিজ্ঞাং কুরু) মে ভক্তঃ ন প্রণশ্যতি ॥৩১

অনুবাদ। [সেই, ব্যক্তি] শীঘ্রই ধর্ম্মাত্মা হয়, সর্ব্বদা শান্তিকে লাভ করিয়া থাকে—হে কুন্তীনন্দন—তুমি প্রতিজ্ঞা [করিয়া ঘোষণা] কর যে, আমার ভক্ত কখনও প্রনষ্ট হয় না ॥৩১

ভাষ্য। উৎসৃজ্য চ বাহ্যাং দুরাচারতামন্তঃসম্যগ্‌ব্যবসায়সামর্থ্যাৎ ক্ষিপ্রং শীঘ্রং ভবতি ধর্ম্মাত্মা ধর্ম্মচিত্ত এব শশ্বৎ নিত্যং শান্তিং চোপশমং নিগচ্ছতি প্রাপ্নোতি। শৃণু পরমার্থং কৌন্তেয় প্রতিজানীহি নিশ্চিতাং প্রতিজ্ঞাং কুরু ন মে মম ভক্তঃ ময়ি সমর্পিতান্তরাত্মা মদ্‌ভক্তঃ প্রণশ্যতি ইতি ॥ ৩১

আনন্দগিরিটীকা। হেত্বর্থমেব প্রপঞ্চয়তি—উৎসৃজ্যেতি। ভগবন্তং ভজমানস্য কথং দুরাচারতা পরিত্যক্তা ভবতীত্যাশঙ্ক্যাহ—ক্ষিপ্রমিতি। সতি দুরাচারে কথং ধর্ম্মচিত্তত্বং তদাহ—শশ্বদিতি। উপশমো দুরাচারাদুপরমঃ। কিমিতি ত্বদ্ভক্তস্য দুরাচারাদুপরতিরুচ্যতে দুরাচারোপহতচেতস্তয়া কিমিত্যসৌ ন নঙ্‌ক্ষ্যতীত্যাশঙ্ক্যাহ—শৃণ্বিতি ॥ ৩১

অনুবাদ। বাহ্য দুরাচারতাকে পরিত্যাগ করিয়া আন্তরিক সাধু নিশ্চয়ের সামর্থ্যে [সেই ব্যক্তি] শীঘ্র "ধর্ম্মাত্মা" ধর্ম্মচিত্তই হইয়া থাকে [এবং] নিত্য শান্তিকে প্রাপ্ত হয়। হে কুন্তীনন্দন! তুমি পরমার্থ শ্রবণ কর। [তুমি লোক মধ্যে] এই নিশ্চিত প্রতিজ্ঞা কর যে, আমার ভক্ত (অর্থাৎ) আমাতে যাহার অন্তরাত্মা সমর্পিত হইয়াছে, সে কোন অবস্থাতেই প্রনষ্ট হয় না ॥৩১

মাং হি পার্থ ব্যপাশ্রিত্য যেঽপি স্যুঃ পাপযোনয়ঃ।
স্ত্রিয়ো বৈশ্যাস্তথা শূদ্রাস্তেঽপি যান্তি পরাং গতিম্ ॥ ৩২

অন্বয়। হে পার্থ! যে পাপযোনয়ঃ স্ত্রিয়ঃ বৈশ্যাঃ তথা শূদ্রা অপি মাং হি ব্যপাশ্রিত্য স্যুঃ তেঽপি পরাং গতিং যান্তি ॥৩২

অনুবাদ। হে পার্থ যে সকল পাপযোনি (পাপজন্মা) স্ত্রী বৈশ্য অথবা শূদ্রগণ আমাকে আশ্রয় করিয়া থাকে, তাহারাও পরমগতি লাভ করিয়া থাকে ॥৩২

ভাষ্য। কিঞ্চ মাং হীতি। মাং হি যস্মাৎ পার্থ ব্যপাশ্রিত্য মামাশ্রয়ত্বেন

গৃহীত্বা যেঽপি স্যুঃ ভবেয়ুঃ পাপযোনয়ঃ পাপা যোনির্যেষাং তে পাপযোনয়ঃ পাপ-জন্মানঃ। কে তে? ইত্যাহ—স্ত্রিয়ো বৈশ্যাস্তথা শূদ্রাস্তেঽপি যান্তি পরাং প্রকৃষ্টাং গতিম্ ॥৩২

আনন্দগিরিটীকা। ইতশ্চ ভগবদ্ভক্তির্বিধাতব্যেত্যাহ—কিঞ্চেতি। ন মে ভক্তঃ প্রণশ্যতীত্যত্র হেতুমাচক্ষাণো, ভক্ত্যধিকারে জাতিনিয়মো নাস্তীত্যাহ—মাং হীতি ॥৩২

অনুবাদ। আরও [ শুন ] হে পার্থ—আমাকে আশ্রয়রূপে গ্রহণ করিয়া—যে সকল "পাপযোনি" অর্থাৎ পাপজন্মা অবস্থিতি করে, তাহারা কে?—স্ত্রী-জাতি, বৈশ্য ও শূদ্র। [ যেহেতু তাহারা আমাকে আশ্রয় করে, এই জন্য ] তাহারাও প্রকৃষ্ট গতি লাভ করিয়া থাকে ॥ ৩২

কিং পুন র্ব্রাহ্মণাঃ পুণ্যা ভক্তা রাজর্ষয়স্তথা।
অনিত্যমসুখং লোকমিমং প্রাপ্য ভজস্ব মাম্ ॥৩৩

অন্বয়। কিং পুনঃ পুণ্যাঃ ভক্তাঃ [ চ ] ব্রাহ্মণা রাজর্ষয়ঃ তথা [ গতিং যান্তি ইতি বক্তব্যম্ ] ইমং লোকম্ অনিত্যম্ অসুখং প্রাপ্য মাং ভজস্ব ॥৩৩

অনুবাদ। [ যাহারা জন্মতঃই পবিত্র ] সেই সকল ভক্ত ব্রাহ্মণ ও রাজর্ষিগণ যদি আমাকে আশ্রয় করেন, তবে তাঁহারা যে প্রকৃষ্টগতি প্রাপ্ত হন, তাহা আর কি বলিতে হইবে? [ অতএব ] এই অনিত্য ও সুখহীন মনুষ্যলোক প্রাপ্ত হইয়া আমাকে ভজনা কর ॥ ৩৩

ভাষ্য। কিং পুনরিতি। কিং পুনর্ব্রাহ্মণাঃ পুণ্যাঃ পুণ্যযোনয়ঃ ভক্তাঃ রাজর্ষয়ঃ রাজানশ্চ তে ঋষয়শ্চেতি রাজর্ষয়ঃ। যত এবমতঃ অনিত্যং ক্ষণভঙ্গুরম্ অসুখং চ সুখবর্জ্জিতম্ ইমং মনুষ্যলোকং প্রাপ্য পুরুষার্থসাধনং মনুষ্যত্বং লব্ধ্বা ভজস্ব সেবস্ব মাম্ ॥৩৩

আনন্দগিরিটীকা। যদি পাপযোনিঃ পাপাচারশ্চ পরাং গতিং গচ্ছতি তর্হি কিমুত্তমজাতিনিমিত্তেন সংন্যাসাদিনা কিংবা সদ্বৃত্তেনেত্যাশঙ্ক্যাহ—কিং পুনরিতি। উত্তমজাতিমতাং ব্রাহ্মণাদীনামতিশয়েন পরা গতির্যতো লভ্যতে অতো ভগবদ্ভজনং তৈঃ একান্তেন বিধাতব্যমিত্যাহ—যত ইতি। মনুষ্যদেহাতি-রিক্তেষু পশ্বাদিদেহেষু ভগবদ্ভজনযোগ্যতাভাবাৎ প্রাপ্তে মনুষ্যত্বে মদ্ভজনে প্রবর্তি-তব্যমিত্যাহ—দুর্লভমিতি ॥৩৩

**অনুবাদ।** কিং পুনরিত্যাদি শ্লোকের অর্থ। [তাহাদের সম্বন্ধে] আর কি বলিতে হইবে? [যাহারা] "পুণ্য" পুণ্যযোনি ব্রাহ্মণ [ও] ভক্তিসম্পন্ন রাজর্ষি, যাহারা রাজা হইয়া ঋষি, তাহাদিগকে রাজর্ষি কহা যায়। যে কারণ এইরূপ, এই জন্য "অনিত্য" ক্ষণভঙ্গুর "অসুখ" সুখবর্জিত এই "লোক" মনুষ্য-লোক পাইয়া (অর্থাৎ) পুরুষার্থসাধন দুর্লভ মনুষ্যজন্ম লাভ করিয়া, আমাকে ভজনা কর ।।৩৩

মন্মনা ভব মদ্ভক্তো মদ্যাজী মাং নমস্কুরু।
মামেবৈষ্যসি যুক্ত্বৈবমাত্মানং মৎপরায়ণঃ ॥ ৩৪

ইতি নবমোঽধ্যায়ঃ।

**অন্বয়।** মন্মনা ভব, মদ্ভক্তঃ [ভব], মদ্যাজী [ভব], মাং নমস্কুরু। এবং যুক্ত্বা মৎপরায়ণঃ সন্ আত্মানং মামেব এষ্যসি ॥ ৩৪

**অনুবাদ।** আমাতে মন সমর্পণ কর, আমার ভক্ত হও, আমার উদ্দেশে যজ্ঞ কর এবং আমাকে নমস্কার কর। এই প্রকার যোগ সাধন পূর্ব্বক মৎপরায়ণ হইয়া আত্মভূত আমাকে প্রাপ্ত হইবে ।।৩৪

**ভাষ্য।** কথম্?—ময়ি মনো যস্য স ত্বং মন্মনা ভব। তথা মদ্ভক্তো ভব। মদ্যাজী মদ্যজনশীলো ভব। মামেব চ নমস্কুরু মামেব ঈশ্বরমেষ্যসি আগমিষ্যসি যুক্ত্বা সমাধায় চিত্তম্। এবমাত্মানম্—অহং হি সর্ব্বেষাং ভূতানামাত্মা পরা চ গতিঃ পরময়নং তং মাং এবম্ভূতমেষ্যসি ইত্যতীতেন পদেন সম্বন্ধঃ। মৎপরায়ণঃ সন্নিত্যর্থঃ ।।৩৪

**আনন্দগিরিটীকা।** ভগবদ্ভক্তেরিত্থম্ভাবং পৃচ্ছতি—কথমিতি। ঈশ্বর-ভজনে ইতিকর্ত্তব্যতাং দর্শয়তি—মন্মনা ইতি। এবং ভগবন্তং ভজমানস্য মম কিং স্যাদিত্যাশঙ্ক্যাহ—মামেবেতি। সমাধায় ভগবত্যেবেতি শেষঃ। এবমাত্মান-মিত্যেতদ্বিবৃণোতি—অহং হীতি। অহমেব পরময়নং তবেতি মৎপরায়ণ-স্তথাভূতঃ সন্ মামেবাত্মানমেষ্যসীতি সম্বন্ধঃ। তদেবং মধ্যমানাং ধ্যেয়ং নিরূপ্য নবমেন অধমানামারাধ্যাভিধানমুখেন নিজেন পারমার্থিকেন রূপেণ প্রত্যক্ত্বেন জ্ঞানং পরমেশ্বরস্য পরমারাধনমিত্যভিদধতা সোপাধিকং তৎপদবাচ্যং নিরুপাধিকঞ্চ তৎপদলক্ষ্যং ব্যাখ্যাতম্ ।।৩৪

**অনুবাদ।** কি প্রকারে?—মন্মনা হও (অর্থাৎ) আমাতে মনকে

নিবেশিত কর। সেইরূপ আমার ভক্ত হও। "মদ্‌যাজী" আমার উদ্দেশে যাগ-কর্ম্মনিরত হও। আমাকেই নমস্কার কর। [ এই প্রকার করিলে ] আমাকে ( অর্থাৎ ) পরমেশ্বরকে প্রাপ্ত হইবে। [ কি করিয়া? ] এই প্রকারে মনকে সমাহিত করিয়া। এইরূপে আত্মাকেও প্রাপ্ত হইবে; আমিই সকল ভূতের আত্মা, পরা গতি ও প্রকৃষ্টরূপ "অয়ন" আশ্রয়। সেই "সর্ব্বাত্মভূত" আমাকে প্রাপ্ত হইবে, এই অতীত পদের সহিত সম্বন্ধ [ করিয়া ব্যাখ্যা করিতে ] হইবে [ কিরূপ হইতে হইবে? তাহাই বলিতেছেন ] "মৎপরায়ণ—" ( অর্থাৎ ) অনন্যশরণ ॥৩৪

ইতি নবমোঽধ্যায়ঃ সমাপ্তঃ।

# অথ দশমোঽধ্যায়ঃ।

—·—✻•✻—·—

শ্রীভগবানুবাচ—

ভূয় এব মহাবাহো শৃণু মে পরমং বচঃ।
যৎ তেঽহং প্রীয়মাণায় বক্ষ্যামি হিতকাম্যয়া ॥১

**অন্বয়।** শ্রীভগবান্ উবাচ। হে মহাবাহো ভূয় এব মে পরমং বচঃ শৃণু; যৎ প্রীয়মাণায় তে অহং হিতকাম্যয়া বক্ষ্যামি ॥১

**অনুবাদ।** শ্রীভগবান্ কহিলেন, হে মহাবাহো, তোমার [ মদ্‌বাক্য শ্রবণে ] প্রীতি হইয়াছে [ এই কারণ ] তোমার মঙ্গলের কামনায় আমি যে বাক্য বলিব [ তুমি ] আমার সেই উৎকৃষ্ট বাক্য পুনর্ব্বার শ্রবণ কর ॥১

**ভাষ্য।** সপ্তমেঽধ্যায়ে ভগবতস্তত্ত্বং বিভূতয়শ্চ প্রকাশিতা নবমে চ। অথেদানীং যেষু যেষু ভাবেষু চিন্ত্যো ভগবান্, তে ভাবা বক্তব্যাঃ। তত্ত্বং চ ভগবতো বক্তব্যমুক্তমপি দুর্ব্বিজ্ঞেয়ত্বাৎ ইত্যতঃ—ভূয় এব ভূয়ঃ পুনঃ হে মহাবাহো, মে মদীয়ং পরমং প্রকৃষ্টং নিরতিশয়বস্তুনঃ প্রকাশকং বচো বাক্যং, যৎ পরমং তে তুভ্যং প্রীয়মাণায় মদ্‌বচনাৎ প্রীয়সে ত্বমতীবামৃতমিব পিবন্। ততো বক্ষ্যামি হিতকাম্যয়াহিতেচ্ছয়া ॥১

**আনন্দগিরিটীকা।** অধ্যায়দ্বয়ে সিদ্ধমর্থং সংক্ষেপতোঽনুভাষতে—সপ্তম ইতি। তত্ত্বং সোপাধিকং নিরুপাধিকঞ্চ বিভূতয়ঃ সবিশেষনির্ব্বিশেষ-রূপপ্রতিপত্ত্যুপযোগিনঃ। উত্তরাধ্যায়স্যাধ্যায়দ্বয়েন সম্বন্ধং বদন্নধ্যায়ান্তর-মবতারয়তি—অথেতি। বক্তব্যাঃ সবিশেষধ্যানে নির্ব্বিশেষপ্রতিপত্তৌ চ শেষত্বেনেতি শেষঃ। ননু সবিশেষং নির্ব্বিশেষঞ্চ ভগবতোরূপং প্রাগেব তত্র তত্রোক্তং তৎ কিমিতি পুনরুচ্যতে তত্রাহ—উক্তমপীতি। তদ্‌যদি তত্র তত্র তত্ত্বমুক্তং তথাপি পুনর্ব্বক্তব্যং দুর্ব্বিজ্ঞেয়ত্বাদিতি যতো মন্যতেঽত ইতি যোজনা। প্রকৃষ্টত্বং বচসঃ স্পষ্টয়তি—নিরতিশয়েতি। তদেব বচো বিশিনষ্টি—যৎপরমমিতি। সকৃদুক্তেরর্থসিদ্ধেরসকৃদুক্তিরনর্থিকেত্যাশঙ্ক্যাহ—প্রীয়মাণা,

য়েতি। ততো বক্ষ্যামি ইতি তুভ্যমিতি পূর্ব্বেণ সম্বন্ধঃ। হিতকাম্যয়া হিতং দুর্ব্বিজ্ঞেয়ং তত্ত্বজ্ঞানম্ ॥১

অনুবাদ। সপ্তম এবং নবম অধ্যায়ে ভগবানের তত্ত্ব ও বিভূতি প্রকাশিত হইয়াছে। অনন্তর এইক্ষণে যে যে বস্তুতে ভগবান্‌কে চিন্তা করিতে হইবে, সেই সকল বস্তুর পরিচয় দিতে হইবে। এবং ভগবানের তত্ত্ব উক্ত হইলেও অত্যন্ত দুর্জ্ঞেয় বলিয়া [ এই অধ্যায়ে ] পুনর্ব্বার তাহা কথিত হইবে। "ভূয়" পুনর্ব্বার, হে মহাবাহো! আমার 'পরম' প্রকৃষ্ট—নিরতিশয় বস্তুর প্রকাশক যে বাক্য তাহা তুমি শ্রবণ কর। তুমি আমার বাক্যে, [ লোকে ] অমৃত পান করিয়া যেমন অতীব প্রীতি লাভ করে, সেইরূপ প্রীতি লাভ করিতেছ। এই জন্য তোমাকে পরম বাক্য বলা যাইতেছে, [ তাহা শ্রবণ কর ] তোমার হিতের ইচ্ছায় [ আমি ইহা বলিতেছি ] ॥১

ন মে বিদুঃ সুরগণাঃ প্রভবং ন মহর্ষয়ঃ।
অহমাদির্হি দেবানাং মহর্ষীণাঞ্চ সর্ব্বশঃ ॥২

অন্বয়। সুরগণাঃ ( ব্রহ্মাদয়ঃ ) মহর্ষয়ঃ ( ভৃগ্বাদয়শ্চ ) মে প্রভবং ( উৎপত্তিং ) ন বিদুঃ ( জানন্তি ), হি ( যস্মাৎ ) অহং দেবানাং মহর্ষীণাঞ্চ সর্ব্বশঃ ( সর্ব্বপ্রকারৈঃ ) আদিঃ ( কারণম্ ) ॥২

অনুবাদ। সুরগণ ও মহর্ষিগণ আমার [ কোথা হইতে ও কিরূপে ] উৎপত্তি হয়, তাহা অবগত নহেন; যেহেতু আমি দেবগণ ও মহর্ষিগণের সর্ব্ব প্রকারেই আদি অর্থাৎ কারণ ॥২

ভাষ্য। কিমর্থমহং বক্ষ্যামীত্যত আহ—ন মে বিদুঃ ন জানন্তি সুরগণাঃ ব্রহ্মাদয়ঃ। কিং তে ন বিদুঃ? মম প্রভবং প্রভুশক্ত্যতিশয়ম্, অথবা প্রভবং প্রভবনম্ উৎপত্তিম্। নাপি মহর্ষয়ো ভৃগ্বাদয়ো বিদুঃ। কস্মাৎ তে ন বিদুরিত্যুচ্যতে—অহমাদিঃ কারণং হি যস্মাৎ দেবানাং মহর্ষীণাঞ্চ সর্ব্বশঃ সর্ব্বপ্রকারৈঃ ॥২

আনন্দগিরিটীকা। কশ্চিদন্যোঽপি পরমং বচো মহ্যং বক্ষ্যতি তেন চ মম তত্ত্বজ্ঞানং ভবিষ্যত্যতো ভগবদ্বচনমকিঞ্চিৎকরমিতি শঙ্কিত্বা পরিহরতি—কিমর্থমিত্যাদিনা। ইন্দ্রাদয়ো ভৃগ্বাদয়শ্চ ভগবৎপ্রভাবং ন বিদন্তীত্যত্র প্রশ্নপূর্ব্বকং হেতুমাহ—কস্মাদিতি। নিমিত্তত্বেনোপাদানত্বেন চ যতো দেবাদীনাং ভগবানেব হেতুরতস্তদ্বিকারাস্তে ন তস্য প্রভাবং বিদুরিত্যর্থঃ ॥২

অনুবাদ। কেন আমি বলিব ?—ইহার উত্তর বলা হইতেছে যে, "সুরগণ" ব্রহ্মাদি দেবগণ আমায় জানেন না। তাঁহারা কি জানেন না ? আমার "প্রভব" প্রভাব (অর্থাৎ প্রভুশক্তির আতিশয্য অথবা প্রভব শব্দের অর্থ প্রভবন—উৎপত্তি। ভৃগু প্রভৃতি মহর্ষিগণও জানেন না। কেন ? ইহার উত্তর বলা হইতেছে যে, যেহেতু, আমি দেবগণ ও মহর্ষিগণের সকল প্রকারেই কারণ ॥২

যো মামজমনাদিঞ্চ বেত্তি লোকমহেশ্বরম্।
অসংমূঢ়ঃ স মর্ত্ত্যেষু সর্ব্বপাপৈঃ প্রমুচ্যতে ॥ ৩

অন্বয়। যঃ অসম্মূঢ়ঃ [ সন ] মাম্ অজম্ অনাদিং সর্ব্বলোকমহেশ্বরং বেত্তি স মর্ত্ত্যেষু সর্ব্বপাপৈঃ প্রমুচ্যতে ॥৩

অনুবাদ। যে ব্যক্তি মোহ-পরবশ না হইয়া আমাকে অনাদি [ অতএব ] জন্ম-রহিত [এবং] সকল লোকেরই পরমেশ্বর এই বলিয়া বুঝিয়া থাকে, মর্ত্ত্যগণের মধ্যে সে ব্যক্তি সকল পাপ হইতে মুক্তিলাভ করিয়া থাকে ॥৩

ভাষ্য। কিঞ্চ—যো মামজমনাদিঞ্চ যস্মাৎ অহমাদির্দেবানাং মহর্ষীণাঞ্চ ন মমাস্য আদির্বিদ্যতে, অতোঽহমজোঽনাদিশ্চ, অনাদিত্বমজত্বে হেতুঃ, তং মামজমনাদিঞ্চ যো বেত্তি বিজানাতি। লোকমহেশ্বরং লোকানাং মহান্তমীশ্বরং তুরীয়মজ্ঞানতৎকার্য্যবর্জ্জিতম্ অসংমূঢ়ঃ সম্মোহবর্জ্জিতঃ স মর্ত্ত্যেষু মনুষ্যেষু সর্ব্বপাপৈঃ সর্ব্বৈঃ পাপৈঃ মতিপূর্ব্বামতিপূর্ব্বকৃতৈঃ প্রমুচ্যতে প্রমোক্ষ্যতে ॥ ৩

আনন্দগিরিটীকা। ইতশ্চ কশ্চিদেব ভগবৎপ্রভাবং বেত্তীত্যাহ—কিঞ্চেতি। কোঽসৌ প্রভাবো ভগবতো যং বহবো ন বিদুরিত্যপেক্ষায়াং পারমার্থিকং প্রভাবং তদধীনফলঞ্চ কথয়তি—যো মামিতি। পদদ্বয়াপৌনরুক্ত্যমাহ—অনাদিত্বমিতি ॥৩

অনুবাদ। আরও [ বলি শুন ] যে কারণ, আমি দেবগণ ও মহর্ষিগণের আদি এবং আমার আদি ( কারণ ) কেহই নাই, সেই জন্য আমি অজ ও অনাদি, আমার আদি কেহই নাই বলিয়াই আমি অজ ( জন্মরহিত ) ; সেই অনাদি এবং জন্ম-রহিত আমাকে যে ব্যক্তি "অসংমূঢ়ঃ" সম্মোহবর্জ্জিত হইয়া লোকমহেশ্বর বলিয়া জানিয়া থাকে, লোকমহেশ্বর শব্দের অর্থ লোকসমূহের মহান্ ঈশ্বর (অর্থাৎ) সেই তুরীয়, অর্থাৎ অজ্ঞান এবং তাহার কার্য্যের সহিত অসম্বদ্ধ ( ব্রহ্ম ) সে ব্যক্তি "মর্ত্ত্য" মনুষ্যগণের মধ্যে [থাকিয়াও] জ্ঞানকৃত বা অজ্ঞানকৃত সকল প্রকার পাপ হইতে মুক্তিলাভ করিবে ॥৩

বুদ্ধির্জ্ঞানমসম্মোহঃ ক্ষমা সত্যং দমঃ শমঃ।
সুখং দুঃখং ভবোঽভাবো ভয়ঞ্চাভয়মেব চ ॥ ৪
অহিংসা সমতা তুষ্টিস্তপো দানং যশোঽযশঃ।
ভবন্তি ভাবা ভূতানাং মত্ত এব পৃথগ্বিধাঃ ॥ ৫

অন্বয়। মত্তএব ভূতানাং বুদ্ধিঃ জ্ঞানম্ অসম্মোহঃ, ক্ষমা, সত্যং, দমঃ, শমঃ, সুখং, দুঃখং ভবঃ, অভাবঃ, ভয়ং চ অভয়ম্ এব চ অহিংসা, সমতা, তুষ্টিঃ, তপঃ, দানং, যশঃ, অযশঃ, [ চ ইত্যেতে ] পৃথগ্‌বিধা ভাবা ভবন্তি ॥ ৪-৫

অনুবাদ। আমা হইতেই প্রাণিগণের বুদ্ধি জ্ঞান, অসম্মোহ, ক্ষমা, সত্য, দম, শম, সুখ, দুঃখ, ভব, অভাব, ভয়,, অভয়, অহিংসা, সমতা, তুষ্টি, তপঃ, দান, যশঃ ও অযশঃ এই সকল নানাবিধ ভাব উদিত হইয়া থাকে ॥৪-৫

ভাষ্য। ইতশ্চাহং মহেশ্বরো লোকানাম্—বুদ্ধিরন্তঃকরণস্য সূক্ষ্মাদ্যর্থাববোধনসামর্থ্যম্। তদ্বন্তং বুদ্ধিমান্ ইতি হি বদন্তি। জ্ঞানমাত্মাদিপদার্থানমববোধঃ। অসম্মোহঃ প্রত্যুৎপন্নেষু বোদ্ধব্যেষু বিবেকপূর্ব্বিকা প্রবৃত্তিঃ। ক্ষমা আক্রুষ্টস্য তাড়িতস্য বা অবিকৃতচিত্ততা। সত্যং যথাদৃষ্টস্য যথাশ্রুতস্য চ আত্মানুভবস্য পরবুদ্ধিসংক্রান্তয়ে তথৈবোচ্চার্য্যমাণা বাক্ সত্যমুচ্যতে। দমো বাহ্যেন্দ্রিয়োপশমঃ। শমোঽন্তঃকরণস্য। সুখমাহ্লাদঃ। দুঃখং সন্তাপঃ। ভবঃ উদ্ভবঃ। অভাবস্তদ্বিপর্য্যয়ঃ। ভয়ং চ ত্রাসঃ। অভয়মেব চ তদ্বিপরীতম্।

অহিংসেতি। অহিংসা অপীড়া প্রাণিনাম্। সমতা সমচিত্ততা। তুষ্টিঃ সন্তোষঃ পর্য্যাপ্তবুদ্ধির্লাভেষু। তপ ইন্দ্রিয়সংযমপূর্ব্বকং শরীরপীড়নম্। দানং যথাশক্তি সংবিভাগঃ। যশো ধর্ম্মনিমিত্তা কীর্ত্তিঃ। অযশস্ত্বধর্ম্মনিমিত্তাঽকীর্ত্তিঃ। ভবন্তি ভাবা যথোক্তা বুদ্ধ্যাদয়ো ভূতানাং প্রাণিনাং মত্ত এবেশ্বরাৎ পৃথগ্‌বিধাঃ নানাবিধাঃ স্বকর্ম্মানুরূপেণ ॥৪-৫

আনন্দগিরিটীকা। ভগবতো লোকমহেশ্বরত্বে হেত্বন্তরমাহ—ইতশ্চেতি। মুমুক্ষুভিরারাধ্যত্বসিদ্ধয়ে বন্ধমোক্ষসাধনং পুরস্কৃত্যাশেষজগৎপ্রকৃত্যধিষ্ঠাতৃত্বলক্ষণং সোপাধিকং ভগবৎপ্রভাবমভিধত্তে—বুদ্ধিরিতি। সূক্ষ্মাদীত্যাদিশব্দেন সূক্ষ্মতরঃ সূক্ষ্মতমশ্চার্থো গৃহ্যতে। উক্তং সামর্থ্যং বুদ্ধিরিত্যস্মিন্নর্থে প্রসিদ্ধং প্রমাণয়তি—তদ্বন্তমিতি। আত্মাদীতি তদববোধবন্তং হি জ্ঞানিনং বদন্তি। অন্তঃকরণস্যোপশমো বিষয়েভ্যো ব্যাবৃত্তিরিতি শেষঃ ॥

আনন্দগিরিটীকা। যথাশক্তীতি। পাত্রে শ্রদ্ধয়া স্বশক্তিমনতিক্রম্যার্থানাং দেশকালানুগুণ্যেন প্রতিপাদনমিত্যর্থঃ। উক্তানাং বুদ্ধ্যাদীনাং সাপ্রমাণামীশ্বরাদুৎপত্তিং প্রতিজানীতে—ভবন্তীতি। নানাবিধত্বে হেতুমাহ—স্বকর্ম্মেতি। কথঞ্চিদপি তেষামাত্মাতিরেকেণাভাবান্মত্ত এবেত্যুক্তম্ ॥৪-৫

অনুবাদ। এই কারণেও আমি লোকসমূহের মহেশ্বর—[ যে কারণ ] আমা হইতেই প্রাণিগণের বুদ্ধিপ্রভৃতি [ বক্ষ্যমাণ ] নানা প্রকার ভাব সমূহ কর্ম্মানুসারে উৎপত্তি লাভ করে [ সেই সকল ভাব কি, তাহাই বলিতেছেন যে ] "বুদ্ধি" মনের সূক্ষ্মাদি দুর্জ্ঞেয় বস্তুনিচয়ের বোধানুকূল শক্তি ; কারণ, এই শক্তি যাহার আছে, তাহাকেই লোকে 'বুদ্ধিমান্' বলে। "জ্ঞান" আত্মাদি পদার্থের বিশেষ বোধ। "অসম্মোহ" বোধের যোগ্য বিষয় উপস্থিত হইলে তাহা বুঝিয়া বিবেকপূর্ব্বক কার্য্যে প্রবৃত্তি। "ক্ষমা" কেহ আক্রোশ করিলে বা তাড়না করিলে মনের অবিকার। "সত্য" নিজে যে ভাবে কোন বিষয় দেখা যায় বা শুনা যায়, ঠিক সেই ভাবে সেই বিষয়টি অপরকেও বুঝাইবার জন্য যে বাক্যের উচ্চারণ করা যায়, তাহাকেই 'সত্য' বলা যায়। "দম" বহিরিন্দ্রিয়ের নিগ্রহ ; "শম" অন্তরিন্দ্রিয়ের নিগ্রহ। "সুখ" আহ্লাদ। "দুঃখ" সন্তাপ। "ভব" উৎপত্তি। "অভাব" উৎপত্তির বিপর্য্যয়। 'ভয়' ত্রাস। 'অভয়' ভয়ের বিপরীত।

[ অহিংসা ইত্যাদি শ্লোকের অর্থ ] 'অহিংসা' প্রাণিগণকে পীড়া না দেওয়া। 'সমতা' সমচিত্ততা। 'তুষ্টি' সন্তোষ—যাহা কিছু পাওয়া যায়, তাহাতেই পর্য্যাপ্ত বুদ্ধি। 'তপঃ' ইন্দ্রিয়-সংযমপূর্ব্বক শরীরকে পীড়ন করা। 'দান' যথাশক্তি, অপরকে স্বীয় ধন বিতরণ। 'যশঃ' ধর্ম্মনিমিত্ত কীর্ত্তি। 'অযশঃ' অধর্ম্মাচরণনিবন্ধন নিন্দা—পূর্ব্বোক্ত বুদ্ধ্যাদি নানাবিধ ভাবসমূহ, ঈশ্বর যে আমি, সেই আমা হইতে প্রাণিগণের কর্ম্মানুসারে হইয়া থাকে ॥৪-৫

মহর্ষয়ঃ সপ্ত পূর্ব্বে চত্বারো মনবস্তথা।
মদ্ভাবা মানসা জাতা যেষাং লোক ইমাঃ প্রজাঃ ॥৬

অন্বয়। মদ্ভাবাঃ পূর্ব্বে ( অতীত-কাল-সম্বন্ধিনঃ ) সপ্ত ( ভৃগ্বাদয়ঃ ) মহর্ষয়ঃ তথা চত্বারঃ মনবঃ মানসা জাতাঃ, যেষাং লোক ইমাঃ প্রজাঃ ॥৭

অনুবাদ। আমার প্রতি দৃঢ়ভক্তিসম্পন্ন পূর্ব্ববর্ত্তী সাত জন মহর্ষি এবং চারিজন মনু আমারই মন হইতে উৎপন্ন হইয়াছেন। এই পরিদৃশ্যমান লোকে স্থাবর ও জঙ্গম এই উভয় প্রকার জীবই তাহাদের প্রজা ॥৬

ভাষ্য। কিঞ্চ মহর্ষয়ঃ সপ্ত ভৃগ্বাদয়ঃ পূর্ব্বেঽতীতকালসম্বন্ধিনশ্চত্বারঃ মনবস্তথা সাবর্ণা ইতি প্রসিদ্ধাঃ। তে চ মদ্ভাবা মদ্গতভাবনা বৈষ্ণবেন সামর্থ্যেনোপেতাঃ মানসা মনসৈবোৎপাদিতা, মত্তো জাতা উৎপন্না যেষাং মনূনাং মহর্ষীণাং চ সৃষ্টির্লোক ইমাঃ স্থাবরজঙ্গমাত্মকাঃ প্রজাঃ ॥৬

আনন্দগিরিটীকা। ন কেবলং ভগবতঃ সর্ব্বপ্রকৃতিত্বমেব কিন্তু সর্ব্বজ্ঞত্বসর্ব্বেশ্বরত্বরূপমধিষ্ঠাতৃত্বমপীত্যাহ—কিঞ্চেতি। আদ্যা ভৃগ্বাদয়ো বশিষ্ঠান্তাঃ সর্ব্বজ্ঞা বিদ্যাসংপ্রদায়প্রবর্ত্তকাঃ তথেতি মনূনামপি পূর্ব্বত্বেনাদ্যত্বমনুকৃষ্যতে। কে তে মনবস্তত্রাহ—সাবর্ণা ইতীতি। প্রসিদ্ধাঃ পুরাণেষু প্রজানাং পালকাঃ স্বয়মীশ্বরাশ্চেতি শেষঃ। মহর্ষীণাং মনূনাঞ্চ তুল্যং বিশেষণং—তে চেতি। ময়ি সর্ব্বজ্ঞে সর্ব্বেশ্বরে গতা ভাবনা যেষাং তে তথা। ভাবনাফলমাহ—বৈষ্ণবেনেতি। বৈষ্ণব্যা শক্ত্যাধিষ্ঠিতত্বেন জ্ঞানৈশ্বর্য্যবন্ত ইত্যর্থঃ। তেষাং জন্মনো বৈশিষ্ট্যমাচষ্টে—মানসা ইতি। মন্বাদীনেব বিশিনষ্টি—যেষামিতি। বিদ্যয়া জন্মনা চ সন্ততিভূতা মন্বাদীনামস্মিন্ লোকে সর্ব্বাঃ প্রজা ইত্যর্থঃ ॥৬

অনুবাদ। আরও [ বলি শুন ] ভৃগু প্রভৃতি সাত জন মহর্ষি এবং সাবর্ণ নামে প্রসিদ্ধ চারিজন মনু [ ইহাঁরা সকলেই ] পূর্ব্বকালবর্ত্তী [ এবং ] "মদ্ভাব" মদ্ভাবনাপর, বৈষ্ণবীশক্তিসম্পন্ন ও সকলেই আমার মন হইতে উৎপন্ন হইয়াছেন। যে মনুগণ ও মহর্ষিগণের সৃষ্টি—এই লোকে স্থাবর ও জঙ্গম এই উভয়বিধ প্রজা ॥৬

এতাং বিভূতিং যোগঞ্চ মম যো বেত্তি তত্ত্বতঃ।
সোঽবিকম্পেন * যোগেন যুজ্যতে নাত্র সংশয়ঃ ॥৭

অন্বয়। যঃ মম এতাং বিভূতিং যোগঞ্চ তত্ত্বতঃ বেত্তি, সঃ অবিকম্পেন যোগেন যুজ্যতে [ইতি]; অত্র সংশয়ঃ ন [ অস্তি ] ॥৭

অনুবাদ। যে ব্যক্তি আমার এই বিভূতি ও যোগকে যথার্থভাবে জানিতে পারেন, তিনি দৃঢ়যোগযুক্ত হন, এই বিষয়ে কোন সন্দেহ নাই ॥৭

ভাষ্য। এতামিতি। এতাং যথোক্তাং বিভূতিং বিস্তারং যোগং চ যুক্তিং চ আত্মনো ঘটনম্ অথবা যোগৈশ্বর্য্যসামর্থ্যং সর্ব্বজ্ঞত্বং যোগজং যোগ

---

* "সোঽবিকল্পেন" ইতি পাঠঃ ক্বচিৎ দৃশ্যতে।

উচ্যতে। মম মদীয়ং যো বেত্তি তত্ত্বতস্তত্ত্বেন যথাবদিত্যেতৎ। সোঽবিকম্পেন অপ্রচলিতেন। যোগেন সম্যগ্‌দর্শনস্থৈর্য্যলক্ষণেন যুজ্যতে সংবধ্যতে, নাত্র সংশয়ঃ নাস্মিন্নর্থে সংশয়োঽস্তি ॥৭

আনন্দগিরিটীকা। সোপাধিকং প্রভাবং ভগবতো দর্শয়িত্বা তজ্জ্ঞানফলমাহ—এতামিতি। বুদ্ধ্যাদ্যুপাদানত্বেন বিবিধা ভূতির্ভবনং বৈভবং সর্ব্বাত্মকত্বং তদাহ—বিস্তারমিতি। ঈশ্বরস্য তত্তদর্থসম্পাদনসামর্থ্যং যোগস্তদাহ—আত্মন ইতি। যোগস্তৎফলমৈশ্বর্য্যং সর্ব্বজ্ঞত্বং সর্ব্বেশ্বরত্বঞ্চ মদীয়ং শক্তিজ্ঞানলেশমাশ্রিত্য মন্বাদয়ো ভৃগ্বাদয়শ্চেশতে জানতে চ তদাহ—অথবেতি। যথা তৌ বিভূতি-যোগৌ তথা নিরঙ্কুশত্বেনেতি বেদনস্য নিরঙ্কুশত্বং দর্শয়তি—যথাবদিতি। সোপাধিকং জ্ঞানং নিরুপাধিকজ্ঞানে দ্বারমিত্যাহ—সোঽবিকম্পেনেতি। উক্তেঽর্থে প্রতিবন্ধাভাবমাহ—নাস্মিন্নিতি ॥৭

অনুবাদ। এতান্ ইত্যাদি শ্লোকের অর্থ এই (অর্থাৎ) পূর্ব্বে যে প্রকার বলা হইল, আমার 'বিভূতি' বিস্তার (অর্থাৎ বিভুতা) এবং 'যোগ' যুক্তি—আমার আত্মঘটনা, অথবা যোগের দ্বারা উৎপাদিত যোগৈশ্বর্য্যসামর্থ্য (অর্থাৎ) সর্ব্বজ্ঞত্ব প্রভৃতিই এইস্থলে যোগশব্দ দ্বারা প্রতিপাদিত হইল। যিনি আমার এই বিভূতি ও যোগকে 'তত্ত্বতঃ' যথাযথরূপে জানেন, তিনি অবিকম্পিত যোগ অর্থাৎ তত্ত্বজ্ঞানস্থৈর্য্য লাভ করিতে পারেন, এই বিষয়ে কোন সংশয় নাই ॥ ৭

অহং সর্ব্বস্য প্রভবো মত্তঃ সর্ব্বং প্রবর্ত্ততে।
ইতি মত্বা ভজন্তে মাং বুধা ভাবসমন্বিতাঃ ॥৮

অন্বয়। ভাবসমন্বিতাঃ বুধাঃ "অহং সর্ব্বস্য প্রভবঃ (উৎপত্তিঃ) মত্তঃ সর্ব্বং প্রবর্ত্ততে" ইতি মত্বা মাং ভজন্তে ॥৭

অনুবাদ। "আমি (বাসুদেব) সকল পদার্থের উৎপত্তিহেতু এবং সকল জগৎও আমা হইতে প্রবর্ত্তিত হয়" এই প্রকার বিবেচনা করিয়া ভক্তিমান্ পণ্ডিত-গণ আমাকে ভজনা করিয়া থাকেন ॥৮

ভাষ্য। কীদৃশেন অবিকম্পেন যোগেন যুজ্যতে ইত্যুচ্যতে। অহং পরং ব্রহ্ম বাসুদেবাখ্যং সর্ব্বস্য জগতঃ প্রভবঃ উৎপত্তিঃ মত্ত এব স্থিতিনাশক্রিয়াফলোপভোগলক্ষণং বিক্রিয়ারূপং সর্ব্বং জগৎ প্রবর্ত্ততে ইত্যেবং মত্বা ভজন্তে সেবন্তে মাং বুধা অবগততত্ত্বার্থা ভাবসমন্বিতা ভাবো ভাবনা পরমার্থতত্ত্বাভিনিবেশস্তেন সমন্বিতাঃ সংযুক্তা ইত্যর্থঃ ॥৮

আনন্দগিরিটীকা। কথং তাবকবিভূত্যৈশ্বর্য্যজ্ঞানযুক্তযোগস্য হেতুরিতি মত্বা পৃচ্ছতি—কীদৃশেনেতি। উক্তজ্ঞানমাহাত্ম্যং প্রতিষ্ঠিতা ভগবন্নিষ্ঠা সিধ্যতীত্যাহ—উচ্যতে ইতি। প্রভবত্যস্মাদিতি প্রভবঃ সর্ব্বপ্রকৃতিঃ সর্ব্বাত্মেত্যাহ—উৎপত্তিরিতি। সর্ব্বজ্ঞাৎ সর্ব্বেশ্বরাদ্মত্তো নিমিত্তাৎ সর্গস্থিতিনাশাদি ভবতি ময়া চান্তর্যামিনা প্রের্য্যমাণং সর্ব্বং যথাস্বং মর্য্যাদামনতিক্রম্য চেষ্টতে তদাহ—মত্ত ইতি। ইত্থং মম সর্ব্বাত্মত্বং সর্ব্বপ্রকৃতিত্বং সর্ব্বেশ্বরত্বং সর্ব্বজ্ঞত্বঞ্চ মহিমানং জ্ঞাত্বা মধ্যেব নিষ্ঠাবন্তো ভবন্তীত্যাহ—ইত্যেবমিতি। সংসারাসারতাজ্ঞানবতাং ভগবদ্ভজনেঽধিকারং দ্যোতয়তি—অবগতেতি। পরমার্থতত্ত্বে পূর্ব্বোক্তরীত্যা জ্ঞাতে প্রেমাদরাবভিনিবেশাখ্যৌ ভবতস্তেন সংযুক্তত্বঞ্চ ভগবদ্ভজনে ভবতি হেতুরিত্যাহ—ভাবেতি ॥৮

অনুবাদ। কীদৃশ অবিকম্প যোগ দ্বারা যুক্ত হয়, তাহাই বলা হইতেছে যে, "আমি" বাসুদেবাখ্য পরব্রহ্মই সকল জগতের "প্রভব" উৎপত্তি, এবং আমা হইতেই স্থিতি বিনাশ ও ক্রিয়াকলভোগরূপ বিকারময় সকল জগৎ প্রবর্ত্তিত হইয়া থাকে,—এই প্রকার ভাবিয়া আমাকে ভজনা করিয়া থাকে [ কে ভজনা করে ? ] "বুধগণ" তত্ত্বজ্ঞানিগণ ; [ তাঁহারা কি প্রকার ? ] "ভাবসমন্বিত" ভাব শব্দের অর্থ ভাবনা—পরমার্থ তত্ত্বে অভিনিবেশ। তাহা যাঁহাদের আছে, তাঁহারাই ভাবসমন্বিত। ইহাই তাৎপর্য্য ।৮

মচ্চিত্তা মদ্গতপ্রাণা বোধয়ন্তঃ পরস্পরম্।
কথয়ন্তশ্চ মাং নিত্যং তুষ্যন্তি চ রমন্তি চ ॥৯

অন্বয়। মচ্চিত্তাঃ মদ্গতপ্রাণাঃ পরস্পরং মাং বোধয়ন্তঃ কথয়ন্তশ্চ নিত্যং তুষ্যন্তি চ রমন্তি চ ॥৯

অনুবাদ। [ সেই বুধগণ ] মদ্গতহৃদয় ও মদ্গতপ্রাণ এবং পরস্পর আমার বিষয়ে উপদেশ প্রদান পূর্ব্বক এবং আমারই গুণ কীর্ত্তনাদি করিয়া পরিতুষ্টি লাভ করিয়া থাকেন এবং পরম গতি লাভ করিয়া থাকে ন॥৯

ভাষ্য। কিঞ্চ—মচ্চিত্তাঃ ময়ি চিত্তং যেষাং তে মচ্চিত্তা মদ্গতপ্রাণাঃ মাং গতাঃ প্রাপ্তাশ্চক্ষুরাদয়ঃ প্রাণা যেষাং তে মদ্গতপ্রাণা ময্যুপসংহৃতকরণা ইত্যর্থঃ। অথবা মদ্গতপ্রাণা মদ্গতজীবনা ইত্যেতৎ। বোধয়ন্তঃ পরস্পরম্ অন্যোন্যং কথয়ন্তো জ্ঞানবলবীর্য্যাদিধর্ম্মৈর্বিশিষ্টং মাং, তুষ্যন্তি চ পরিতোষমুপযান্তি রমন্তি চ রতিং প্রাপ্নুবন্তি প্রিয়সংগত্যেব ॥৯

আনন্দগিরিটীকা। ন কেবলমুক্তমেব ভগবদ্ভজনে সাধনান্তরমস্তীত্যাহ—কিঞ্চেতি। ঈশ্বরাৎ প্রতীচঃ প্রাগুক্তাদন্যত্র চিত্তপ্রচাররাহিত্যং ভগবদ্ভজনোপায়মাহ—ময়ীতি। চক্ষুরাদীনাং ভগবত্যপ্রাপ্তিস্তদগোচরত্বাৎ তত্রেত্যাশঙ্ক্যাহ—ময্যুপসংহৃতেতি। ভগবদতিরেকেণ জীবনেঽপি নাদরস্তদপি মধ্যেবার্পিতং ভক্তানামিত্যাহ—অথবেতি। আচার্য্যেভ্যঃ শ্রুত্বা বাদকথয়া পরস্পরং ভগবন্তং সব্রহ্মচারিণো বোধয়ন্তি তদপি ভগবদ্ভজনসাধনমিত্যাহ—বোধয়ন্ত ইতি। আগমোপপত্তিভ্যাং ভগবন্তমেব বিশিষ্টধর্ম্মাণং শিষ্যেভ্যো গুরবো ব্যপদিশন্তি তদপি ভগবদ্ভজনমেবেত্যাহ—কথয়ন্ত ইতি। ভক্তানাং তুষ্টিরতী স্বরসতঃ স্যাতামিত্যাহ—তুষ্যন্তীতি। মনোরথপূর্ত্ত্যা রতিপ্রাপ্তৌ কামুকসম্মতমুদাহরণমাহ—প্রিয়েতি ॥৯

অনুবাদ। আরও [ বলি শুন ] "মচ্চিত্ত" আমাতেই যাঁহাদের চিত্ত সংলগ্ন থাকে, তাঁহারা মচ্চিত্ত ; "মদ্গতপ্রাণ," যাঁহাদের প্রাণ অর্থাৎ চক্ষুঃপ্রভৃতি ইন্দ্রিয়নিচয় আমাকেই প্রাপ্ত হইয়া রহিয়াছে অর্থাৎ আমাতেই যাঁহাদের ইন্দ্রিয়-বৃত্তি উপসংহৃত হইয়া থাকে, তাঁহাদিগকেই 'মদ্গতপ্রাণ' কহা যায়। অথবা মদ্গতপ্রাণ এই শব্দের অর্থ 'মদ্গতজীবন'। [ এই প্রকার বিশেষণ-যুক্ত পণ্ডিতগণ ] আমাকেই পরস্প। ( মিলিত হইয়া পরস্পরের ) বোধ বিষয় করাইয়া থাকেন এবং বলবীর্য্য জ্ঞান প্রভৃতি ধর্ম্মের আশ্রয়ভূত যে আমি, সেই আমারই কথা পরস্পর কহিয়া থাকেন, [ এইরূপে ] তাঁহারা পরম পরিতোষ প্রাপ্ত হইয়া থাকেন এবং [ স্ত্রীগণ ] প্রিয়-সমাগমে যেরূপ রতি-লাভ করিয়া থাকে, সেইরূপ উৎকট প্রীতিরূপ রতিকে লাভ করিয়া থাকেন ॥৯

তেষাং সততযুক্তানাং ভজতাং প্রীতিপূর্ব্বকম্।
দদামি বুদ্ধিযোগং তং যেন মামুপযান্তি তে ॥ ১০

অন্বয়। প্রীতি-পূর্ব্বকং ভজতাং সততযুক্তানাং তেষাং তং বুদ্ধিযোগং দদামি যেন তে মাম্ উপযান্তি ॥ ১০

অনুবাদ। প্রীতিপূর্ব্বক ভজনাপর সেই সততযুক্ত সাধকগণকে আমি সেই বুদ্ধিযোগ দান করিয়া থাকি, যাহার দ্বারা তাঁহারা আমাকে প্রাপ্ত হইয়া থাকেন ॥১০

ভাষ্য। যে যথোক্তপ্রকারৈর্ভজন্তে মাং ভক্তাঃ সন্তঃ—তেষাং সতত-

পার্থ "শতশঃ" ও "সহস্রশঃ" অর্থাৎ অনেক প্রকার আমার রূপনিবহ তুমি দর্শন কর। সেই সকল রূপ [ কেমন? ] "নানাবিধ" বহুপ্রকার, "দিব্য" স্বর্গীয় অর্থাৎ অপ্রাকৃত, এবং "নানাবর্ণাকৃতি" বর্ণ শব্দের অর্থ নীলপীতাদি স্বরূপ অনেক রঙ্, আকৃতি শব্দের অর্থ অবয়ববিন্যাস, সেই বর্ণ ও আকৃতি নানা প্রকার ভাবে যে সকল রূপে বিদ্যমান আছে, তাহাদিগকে 'নানাবর্ণাকৃতি' কহে ॥ ৫

পশ্যাদিত্যান্ বসূন্ রুদ্রান্ অশ্বিনৌ মরুতস্তথা।
বহূন্যদৃষ্টপূর্ব্বাণি পশ্যাশ্চর্য্যাণি ভারত ॥ ৬

অন্বয়। আদিত্যান্ বসূন্ রুদ্রান্ অশ্বিনৌ তথা মরুতঃ পশ্য; হে ভারত! বহূনি অদৃষ্টপূর্ব্বাণি আশ্চর্য্যাণি পশ্য ॥ ৬

অনুবাদ। [ আমার দেহের মধ্যে ] দ্বাদশ আদিত্য, অষ্টবসু, একাদশ রুদ্র, অশ্বিনীকুমারদ্বয়, মরুৎ এই নামে প্রসিদ্ধ দেবগণ এবং অনেক অদৃষ্টপূর্ব্ব আশ্চর্য্য বস্তুসমূহও দর্শন কর ॥ ৬

ভাষ্য। পশ্যাদিত্যানিতি। পশ্য আদিত্যান্ দ্বাদশ, বসূন্ অষ্টৌ, রুদ্রান্ একাদশ, অশ্বিনৌ দ্বৌ, মরুতঃ সপ্তসপ্তগণা যে তান্ তথা বহূনি অপি অদৃষ্টপূর্ব্বাণি মনুষ্যলোকে ত্বয়া ত্বত্তোঽন্যেন বা কেনচিৎ, পশ্য আশ্চর্য্যাণি অদ্ভুতানি ভারত ॥ ৬

আনন্দগিরিটীকা। দিব্যানি রূপাণি পশ্যেত্যুক্তং তান্যেব লেশতোঽনুক্রামতি—পশ্যাদিত্যানিতি। তান্ মরুতস্তথা পশ্যেতি সম্বন্ধঃ। নানাবিধানীত্যুক্তং তদেব স্ফুটয়তি—বহূনীতি। অদৃষ্টপূর্ব্বাণি পূর্ব্বমদৃষ্টানি নানাবর্ণাকৃতীনীত্যুক্তং ব্যনক্তি—আশ্চয্যাণীতি ॥ ৬

অনুবাদ। পশ্যাদিত্যান্ ইত্যাদি শ্লোকের অর্থ। "পশ্য" দেখ [ কি? ] আদিত্য অর্থাৎ দ্বাদশ আদিত্য, রুদ্র [ইহারা] একাদশ, বসু [ ইহারা ] আটজন, অশ্বী [ ইহারা ] দুই জন, মরুৎ [ ইহারা ] এক এক দলে সাতজন [ করিয়া থাকেন ], মোট ইহাদের সাতটি দল আছে [ অর্থাৎ সর্ব্বসমেত ইহাঁরা উনপঞ্চাশৎ দেবতা ] সেই মরুদ্গণকেও দেখ। এই প্রকার তুমি বা তুমি ভিন্ন অন্য কোন মনুষ্য যাহা কখন দেখে নাই, এইরূপ অনেক "আশ্চর্য্য" অদ্ভুত বস্তুনিচয়ও তুমি দর্শন কর ॥ ৬

ইহৈকস্থং জগৎ কৃৎস্নং পশ্যাদ্য সচরাচরম্।
মম দেহে গুড়াকেশ যচ্চান্যদ্ দ্রষ্টুমিচ্ছসি ॥ ৭

অন্বয়ঃ। হে গুড়াকেশ! ইহ মম দেহে একস্থং সচরাচরং কৃৎস্নং জগৎ পশ্য, যচ্চ অন্যৎ দ্রষ্টুমিচ্ছসি [ তদপি পশ্য ] ॥ ৭

অনুবাদ। হে নিদ্রাজয়কারিন্, এই আমার দেহে সচরাচর সকল বিশ্ব একত্র সমাবেশিত রহিয়াছে দেখ এবং অন্য যাহা কিছু দেখিতে ইচ্ছা কর, তাহাও দেখ ॥ ৭

ভাষ্য। ন কেবলমেতাবদেব। ইহৈকস্থং একস্মিন্ স্থিতং জগৎ কৃৎস্নং সমস্তং পশ্যাদ্য ইদানীং সচরাচরং সহ চরেণ অচরেণ চ বর্ত্ততে মম দেহে গুড়াকেশ যচ্চান্যৎ জয়পরাজয়াদি যৎ শঙ্কসে "যদ্বা জয়েম যদি বা নো জয়েয়ুঃ" ইতি যদবোচঃ তদপি দ্রষ্টুং যদীচ্ছসি ॥ ৭

আনন্দগিরিটীকা। ন কেবলমাদিত্যবস্বাদ্যেব মদ্রূপং ত্বয়া দ্রষ্টুং শক্যং কিন্তু সমস্তং জগদপি মদ্দেহস্থঃ দ্রষ্টুমর্হসীত্যাহ—নেত্যাদিনা। সপ্তমীদ্বয়ং মিথঃ সম্বধ্যতে সমাসান্তর্গতাপি সপ্তমী তত্রৈবান্বিতা ; যদীচ্ছসি তর্হি ইহৈব পশ্যেতি সম্বন্ধঃ ॥৭

অনুবাদ। কেবল যে ইহাই তাহা নহে [ আরও বলি শুন ] এই সচরাচর অর্থাৎ স্থাবর ও জঙ্গমের সহিত বর্ত্তমান এই সমুদয় বিশ্ব আমার এই দেহে বিদ্যমান রহিয়াছে, ইহা তুমি দেখ [ কিরূপে আছে ? ] তাহাই বলিতেছেন "একস্থ" এক [ আমার দেহকেই ] আশ্রয় করিয়া রহিয়াছে আর কিছু ( অর্থাৎ ) জয় পরাজয়াদি [ যাহা ] তুমি শঙ্কা করিতেছ, কারণ পূর্ব্বেই তুমি শঙ্কা করিয়াছ, যে আমরা বিজয়ী হইব বা হইতে পারিব না ? ইত্যাদি আমার এই দেহে তুমি যদি দেখিতে ইচ্ছা কর [ তাহা হইলে, তাহাও তুমি দেখিতে পাইবে ] ॥৮

ন তু মাং শক্যসে দ্রষ্টুমনেনৈব স্বচক্ষুষা।
দিব্যং দদামি তে চক্ষুঃ পশ্য মে যোগমৈশ্বরম্ ॥৮

অন্বয়। অনেন স্বচক্ষুষা মাং দ্রষ্টুং তু [ ত্বং ] নৈব শক্যসে [অহং] তে দিব্যং চক্ষুঃ দদামি মে ঐশ্বরং যোগং পশ্য ॥৮

অনুবাদ। তুমি তোমার এই [ লৌকিক ] চক্ষুর দ্বারা আমাকে দেখিতে সমর্থ হইবে না। তোমাকে দিব্য চক্ষু দিতেছি। আমার ঐশ্বরিক যোগসামর্থ্য অবলোকন কর ॥৮

ভাষ্য। কিঞ্চ ন তু মামিতি। ন তু মাং শক্যসে ন স্বকীয়েন চক্ষুষা মাং বিশ্বরূপধরং শক্যসে দ্রষ্টুমনেন প্রাকৃতেন স্বচক্ষুষা স্বকীয়েন চক্ষুষা যেন তু

শক্যসে দ্রষ্টুং দিব্যেন তদ্দিব্যং দদামি তে তুভ্যং চক্ষুস্তেন পশ্য মে মম যোগমৈশ্বরং ঈশ্বরস্য মমৈশ্বরং যোগং যোগশক্ত্যতিশয়মিত্যর্থঃ ॥৮

**আনন্দগিরিটীকা।** মন্তসে যদীত্যুক্তমনুবদতি—কিন্ত্বিতি। সপ্রপঞ্চমনবচ্ছিন্নং মাং স্বচক্ষুষা ন শক্নোষি দ্রষ্টুমিত্যাহ—ন ত্বিতি। কথং তর্হি ত্বাং দ্রষ্টুং শক্নুয়ামিত্যাশঙ্ক্যাহ—যেনেতি। দিব্যস্য চক্ষুষো বক্ষ্যমাণযোগশক্ত্যতিশয়দর্শনে বিনিযোগং দর্শয়তি—তেনেতি ॥৮

**অনুবাদ।** ন তু মাম্ ইত্যাদি শ্লোকের অর্থ। কিন্তু "প্রাকৃত" স্বাভাবিক এই নিজ চক্ষু দ্বারা "বিশ্বরূপধর" বিশ্বরূপধারী আমাকে দেখিতে সমর্থ হইবে না। যে দিব্যচক্ষু দ্বারা আমাকে দেখিতে সমর্থ হইবে, আমি তোমাকে সেই দিব্যচক্ষু দিতেছি, তদ্দ্বারা আমার "ঐশ্বরযোগ" দেখ। ঈশ্বরস্বরূপ আমার মহান্ যোগশক্তির অতিশয় [ অলৌকিক শক্তিসমূহ ] দেখ ॥৮

সঞ্জয় উবাচ।

এবমুক্ত্বা ততো রাজন্ মহাযোগেশ্বরো হরিঃ।
দর্শয়ামাস পার্থায় পরমং রূপমৈশ্বরম্ ॥৯

**অন্বয়।** সঞ্জয়ঃ উবাচ—( হে) রাজন্, মহাযোগেশ্বরো হরিঃ এবম্ উক্ত্বা ততঃ পার্থায় পরমম্ ঐশ্বরং রূপং দর্শয়ামাস ॥৯

**অনুবাদ।** সঞ্জয় কহিলেন, হে রাজন্, সেই মহান্ ও যোগীদিগের প্রভু হরি এইরূপ বলিয়া তৎপরে অর্জ্জুনকে স্বীয় পরম ঐশ্বরিক রূপ দেখাইলেন ॥৯

**ভাষ্য।** এবং তং যথোক্তপ্রকারেণোক্ত্বা ততোঽনন্তরং রাজন্ ধৃতরাষ্ট্র মহাংশ্চাসৌ যোগেশ্বরশ্চ মহাযোগেশ্বরো হরির্নারায়ণঃ দর্শয়ামাস দর্শিতবান্ পার্থায় পৃথাসুতায় পরমং রূপং বিশ্বরূপমৈশ্বরম্ ॥৯

**আনন্দগিরিটীকা।** ইমং বৃত্তান্তং ধৃতরাষ্ট্রায় সঞ্জয়ো নিবেদিতবানিত্যাহ—সঞ্জয় ইতি। মদীয়ং বিশ্বরূপাখ্যং রূপং ন প্রাকৃতেন চক্ষুষা নিরীক্ষিতুং ক্ষমং কিন্তু দিব্যেন ইত্যাদি যথোক্তপ্রকারঃ। অনন্তরং দিব্যচক্ষুষঃ প্রদানাদিতিশেষঃ, হরত্যবিদ্যাং সকার্য্যামিতি হরিঃ। যদীশ্বরস্য মায়োপহিতস্য পরমমুৎকৃষ্টং রূপং তদ্দর্শয়াম্বভূবেত্যাহ—পরমমিতি ॥৯

**অনুবাদ।** এইরূপে অর্থাৎ পূর্ব্বে যেরূপ বলা হইয়াছে, সেইভাবে বলিয়া তৎপরে হে "রাজন্" ধৃতরাষ্ট্র, "মহাযোগেশ্বর"—[ ইনি ] মহান্ও [ বটেন ] এবং যোগেশ্বরও ( যোগ অর্থে এখানে যোগী, তাঁহাদের ঈশ্বর অর্থাৎ প্রভু ) [ বটেন ],

এই অর্থে মহাযোগেশ্বর শব্দ এখানে ব্যবহৃত হইয়াছে] "হরি" নারায়ণ "পার্থকে" পৃথাপুত্রকে ( অর্জ্জুনকে )পরম ঐশ্বররূপ অর্থাৎ বিশ্বরূপ দেখাইলেন ॥৮

অনেকবক্ত্রনয়নমনেকাদ্ভুতদর্শনম্।
অনেকদিব্যাভরণং দিব্যানেকোদ্যতায়ুধম্ ॥১০
দিব্যমাল্যাম্বরধরং দিব্যগন্ধানুলেপনম্।
সর্ব্বাশ্চর্য্যময়ং দেবমনন্তং বিশ্বতোমুখম্ ॥১১

অন্বয়। [কীদৃশং তৎ রূপম্?] অনেকবক্ত্রনয়নম্ অনেকাদ্ভুতদর্শনম্ অনেকদিব্যাভরণং দিব্যানেকোদ্যতায়ুধং দিব্যমাল্যাম্বরধরং দিব্যগন্ধানুলেপনং সর্ব্বাশ্চর্য্যময়ং দেবম্ অনন্তং বিশ্বতোমুখম্ ॥১০—১১

অনুবাদ। [কেমন রূপ দেখাইয়াছিলেন?] অনেকবদন ও নয়ন বিশিষ্ট, বহু বিস্ময়কর দর্শন, অসংখ্য স্বর্গীয় আভরণ-শোভিত ও অনেক অভ্যুদ্যত দিব্য আয়ুধনিচয়ে পরিশোভিত, সেই দেহে দিব্য বস্ত্র ও মাল্য বিদ্যমান ছিল, স্বর্গীয় গন্ধদ্রব্য দ্বারা উহা অনুলিপ্ত, জগতের সকল প্রকার বিস্ময়জনক বস্তুনিচয় ঐ দেহে বিরাজ করিতেছিল। ঐ দেহ দীপ্তিশালী, উহা অনন্ত এবং বিশ্বতোমুখ ॥১০—১১

ভাষ্য। অনেকেতি। "অনেকবক্ত্রনয়নম্" অনেকানি বক্ত্রাণি নয়নানি চ যস্মিন্ তৎ অনেকবক্ত্রনয়নম্। "অনেকাদ্ভুতদর্শনম্" অনেকানি অদ্ভুতানি বিস্মাপকানি দর্শনানি যস্মিন্ রূপে তদনেকাদ্ভুতদর্শনম্। তথা "অনেকদিব্যাভরণম্" অনেকানি দিব্যানি আভরণানি যস্মিন্ তদনেকদিব্যাভরণম্। তথা "দিব্যানেকোদ্যতায়ুধম্" দিব্যানি অনেকানি উদ্যতানি আয়ুধানি যস্মিন্ তৎ দিব্যানেকোদ্যতায়ুধম্। দর্শয়ামাসেতি পূর্ব্বেণ সম্বন্ধঃ ॥

কিঞ্চ "দিব্যমাল্যাম্বরধরম্" দিব্যানি মাল্যানি পুষ্পাণি অম্বরাণি বস্ত্রাণি চ ধ্রিয়ন্তে যেন ঈশ্বরেণ তৎ দিব্যমাল্যাম্বরধরম্। "দিব্যগন্ধানুলেপনম্" দিব্যং গন্ধানুলেপনং যস্য তং দিব্যগন্ধানুলেপনম্। "সর্ব্বাশ্চর্য্যময়ং" সর্ব্বাশ্চর্য্যপ্রায়ং দেবম্ "অনন্তং" নাস্যান্তোঽস্তীত্যনন্তস্তং 'বিশ্বতোমুখং সর্ব্বতোমুখং সর্ব্বভূতাত্মত্বাৎ দর্শয়ামাস অর্জ্জুনো দদর্শ ইতি বা অধ্যাহ্রিয়তে ॥১০—১১

আনন্দগিরিটীকা। তদেব রূপং বিশিনষ্টি—অনেকেতি। দিব্যানি আভরণাদীনি হারকেয়ূরাদীনি ভূষণানি উদ্যতানি উচ্ছ্রিতানি ॥১০

উক্তরূপবন্তং ভগবন্তং প্রকারান্তরেণ বিশিনষ্টি—কিঞ্চেতি। [ অর্জুন ইতি ] অধ্যাহারেঽপি পদসংঘটনাসম্ভবাৎ ॥১১

অনুবাদ। অনেক ইত্যাদি শ্লোকের অর্থ। "অনেকবক্ত্রনয়ন" মুখ ও নয়ন যে যে দেহে অনেক, তাহাকে 'অনেকবক্ত্রনয়ন' বলা যায়। "অনেকাদ্ভুতদর্শন" যে দেহে অনেক বিস্ময়জনক দর্শনীয় বস্তু বিদ্যমান আছে, তাহাকে 'অনেকাদ্ভুতদর্শন' বলা যায়। "অনেকদিব্যাভরণ" যে রূপে অনেক স্বর্গীয় অলঙ্কার আছে, তাহাকে 'অনেকদিব্যাভরণ' বলা যায়। সেইরূপ "দিব্যানেকোদ্যতায়ুধ" অনেক দিব্য অস্ত্র যে দেহে সর্ব্বদা উদ্যত করিয়া রাখা হইয়াছে, তাহাকে 'দিব্যানেকোদ্যতায়ুধ' বলা যায়। এই প্রকার রূপ "দেখাইয়াছিলেন" এই পূর্ব্ব-শ্লোকস্থ ক্রিয়ার সহিত অন্বয় করিতে হইবে।

আরও 'দিব্যমাল্যাম্বরধর' যে ঈশ্বর দিব্য 'মাল্য' পুষ্পরাশি ও 'অম্বর' বস্ত্রনিচয় ধারণ করিয়া থাকেন, তাঁহাকে 'দিব্যমাল্যাম্বরধর' বলা যায়। 'দিব্যগন্ধানুলেপন' যাঁহার গন্ধানুলেপনও স্বর্গীয়, তাঁহাকে 'দিব্যগন্ধানুলেপন' বলা যায়। 'সর্ব্বাশ্চর্য্য-ময়' সকল প্রকার আশ্চর্য্য পদার্থে পরিপূর্ণ, 'দেব' দীপ্তিময়, 'বিশ্বতোমুখ' অর্থ যে দেহে মুখ সকল দিকেই আছে, তাহাকে 'বিশ্বতোমুখ' বলা যায়। তিনি যে কারণ সকল ভূতের আত্মা, এই কারণে [ তিনি বিশ্বতোমুখ ] এই প্রকার রূপ 'দেখাইয়াছিলেন' কিংবা অর্জ্জুন এই প্রকার 'দেখিয়াছিলেন' এইপ্রকার ক্রিয়ার অধ্যাহার করিয়া ইহার অন্বয় করিতে হইবে ॥১০—১১

দিবি সূর্য্যসহস্রস্য ভবেদ্ যুগপদুত্থিতা।
যদি ভাঃ সদৃশী সা স্যাদ্ ভাসস্তস্য মহাত্মনঃ ॥১২

অন্বয়। যদি দিবি সূর্য্যসহস্রস্য ভাঃ যুগপদ্ উত্থিতা ভবেৎ, তদা সা ভাঃ তস্য মহাত্মনো ভাসঃ সদৃশী স্যাৎ ॥১২

অনুবাদ। যদি আকাশে যুগপৎ সহস্র সূর্য্যের প্রভা উত্থিত হয়, তবে সেই প্রভা সেই মহাত্মার প্রভার সদৃশ হইতে পারে ॥১২

ভাষ্য। যা পুনর্ভগবতো বিশ্বরূপস্য ভাস্তস্যা উপমা উচ্যতে-দিবি অন্তরীক্ষে তৃতীয়স্যাং বা দিবি সূর্য্যাণাং সহস্রং সূর্য্যসহস্রং তস্য যুগপদুত্থিতস্য যা যুগপদুত্থিতা ভাঃ সা যদি সদৃশী স্যাৎ তস্য মহাত্মনঃ বিশ্বরূপস্য ভাসঃ যদি বা ন স্যাৎ ততোঽপি বিশ্বরূপস্য ভা অতিরিচ্যতে ইত্যভিপ্রায়ঃ ॥১২

আনন্দগিরিটীকা। নম্নু প্রকৃতস্য ভগবতো রূপস্য দীপ্তিরস্তি ন বা রূচেৎ

কাষ্ঠাদিসাম্যং যত্তস্তি কীদৃশী সেত্যাশঙ্ক্যাহ—যা পুনরিতি। সা যদি স্যাৎ তস্যাস্তু সদৃশী সেতি যোজনা। অসম্ভাবিতাভ্যুপগমার্থো যদিশব্দঃ, স্যাচ্ছব্দো নিশ্চয়ার্থঃ। সা কথং সদৃশী সম্ভবতি ন তু কথঞ্চিদেবেতি বিবক্ষিত্বাহ—যদি বেতি ॥১২

অনুবাদ। সেই বিশ্বরূপ ভগবানের যে প্রভা, তাহার উপমা দেওয়া যাইতেছে। 'দিবি' এই শব্দটির অর্থ অন্তরীক্ষে অথবা দ্যৌঃ এই নামে প্রসিদ্ধ সর্ব্বোপরি স্থিত তৃতীয় আকাশে; সহস্র সূর্য্য যদি এককালে উত্থিত হয় এবং সেই সহস্র সূর্য্যের রশ্মিনিচয় যদি এক সঙ্গে (একস্থানে) উদিত হয়, তাহা হইলে সেই (সহস্র সূর্য্যের যুগপদুত্থিত) রশ্মিনিচয়, সেই মহাত্মা বিশ্বরূপের প্রভার যদি সমান হয়, অথবা হয়ই না অর্থাৎ তাহা হইতেও বিশ্বরূপের প্রভা অতিরিক্ত হয়, তাহাই তাৎপর্য্য ॥১২

তত্রৈকস্থং জগৎ কৃৎস্নং প্রবিভক্তমনেকধা।
অপশ্যদ্ দেবদেবস্য শরীরে পাণ্ডবস্তদা ॥১৩

অন্বয়। তদা পাণ্ডবঃ (অর্জ্জুনঃ) দেবদেবস্য তত্র শরীরে অনেকধা প্রবিভক্তং কৃৎস্নং (সমগ্রং) জগৎ একস্থম্ অপশ্যৎ ॥১৩

অনুবাদ। সেই সময়ে পাণ্ডব [অর্জ্জুন] সেই দেবদেবের শরীরে নানা প্রকারে বিভক্ত সকল জগৎ একত্র অবস্থিত দেখিয়াছিলেন ॥ ১৩

ভাষ্য। কিঞ্চ তত্র তস্মিন্ বিশ্বরূপে একস্মিন্ স্থিতং একস্থং জগৎ কৃৎস্নং প্রবিভক্তমনেকধা দেবপিতৃমনুষ্যাদিভেদৈরপশ্যৎ দৃষ্টবান্ দেবদেবস্য হরেঃ শরীরে পাণ্ডবোঽর্জ্জুনস্তদা ॥ ১৩

আনন্দগিরিটীকা। ন কেবলমুক্তমেবার্জ্জুনো দৃষ্টবান্ কিন্তু তত্রৈব বিশ্বরূপে সর্ব্বং জগদেকস্মিন্নবস্থিতমনুভূতবানিত্যাহ—কিঞ্চেতি। তদা বিশ্বরূপস্য ভগবদ্রূপস্য দর্শনং দর্শয়ামীত্যর্থঃ ॥ ১৩

অনুবাদ। আরও, সেই বিশ্বরূপ দেবদেব হরির শরীরে সেই সময়ে দেব পিতৃ ও মনুষ্যাদি নানারূপে প্রবিভক্ত সমগ্র জগৎকে "পাণ্ডব" অর্জ্জুন একস্থানেই অবস্থিত দেখিতে পাইয়াছিলেন ॥ ১৩

ততঃ স বিস্ময়াবিষ্টো হৃষ্টরোমা ধনঞ্জয়ঃ।
প্রণম্য শিরসা দেবং কৃতাঞ্জলিরভাষত ॥ ১৪

অন্বয় । ততঃ বিস্ময়াবিষ্টঃ হৃষ্টরোমা স ধনঞ্জয়ঃ কৃতাঞ্জলিঃ সন্ দেবং শিরসা প্রণম্য অভাষত ॥ ১৪

অনুবাদ । তাহার পর বিস্ময়াবিষ্ট রোমাঞ্চিতাঙ্গ অর্জ্জুন কৃতাঞ্জলি হইয়া সেই দেবকে মস্তক অবনত করিয়া নমস্কার পূর্ব্বক বলিলেন ॥ ১৪

ভাষ্য । তত ইতি। ততস্তং দৃষ্ট্বা স বিস্ময়েনাবিষ্টো বিস্ময়াবিষ্টো হৃষ্টানি রোমাণি যস্য সোঽয়ং হৃষ্টরোমা চাভবৎ ধনঞ্জয়ঃ প্রণম্য প্রকর্ষেণ নমনং কৃত্বা প্রহ্বীভূতঃ সন্ শিরসা দেবং বিশ্বরূপধরং কৃতাঞ্জলির্নমস্কারার্থং সংপুটীকৃতহস্তঃ সন্নভাষত উক্তবান্ ॥ ১৪

আনন্দগিরিটীকা । বিশ্বরূপধরস্য ভগবতস্তস্মিন্ একীভূতজগতশ্চ উক্তবিশেষণস্য দর্শনানন্তরং কিমকরোদিত্যপেক্ষায়ামাহ—তত ইতি। আশ্চর্য্যবুদ্ধির্বিস্ময়ঃ রোম্নাং হৃষ্টত্বং পুলকিতত্বং প্রকর্ষো ভক্তিশ্রদ্ধয়োরতিশয়ঃ ॥ ১৪

অনুবাদ । ততঃ ইত্যাদি শ্লোকের ব্যাখ্যা—অনন্তর তাঁহাকে (ভগবান্‌কে) দেখিয়া তিনি (অর্জ্জুন) বিস্ময়ে অভিভূত হইয়া, যাহার রোম সকল হৃষ্ট, তাহাকে 'হৃষ্টরোমা' বলা যায় ; ধনঞ্জয় হৃষ্টরোমা হইয়া প্রণাম করিয়া বিনীত হইয়া দেব বিশ্বরূপধারীকে ( ভগবান্‌কে ) কৃতাঞ্জলি ( বদ্ধাঞ্জলি ) অর্থাৎ নমস্কার জন্য সম্পুটীকৃতহস্ত হইয়া বলিতে লাগিলেন ॥ ১৪

অর্জ্জুন উবাচ ।

পশ্যামি দেবাংস্তব দেব দেহে, সর্ব্বাংস্তথা ভূতবিশেষসঙ্ঘান্ ।
ব্রহ্মাণমীশং কমলাসনস্থ-, মৃষীংশ্চ সর্ব্বানুরগাংশ্চ দিব্যান্ ॥ ১৫

অন্বয় । অর্জ্জুনঃ উবাচ—হে দেব তব দেহে সর্ব্বান্ তথা ভূতবিশেষসঙ্ঘান্ ব্রহ্মাণম্ ঈশং কমলাসনস্থং সর্ব্বান্ দিব্যান্ ঋষীন্ উরগাংশ্চ পশ্যামি ॥ ১৫

অনুবাদ । অর্জ্জুন কহিলেন—হে দেব ! আমি আপনার দেহে সকল দেবতা, সকল প্রকার জীবগণ, ঈশ্বর কমলাসনস্থিত ব্রহ্মা, সকল দিব্য ঋষি ও উরগগণকে দেখিতেছি ॥১৫

ভাষ্য । কথং যত্ত্বয়া দর্শিতং বিশ্বরূপং তদহং পশ্যামীতি স্বানুভবমাবিষ্কুর্ব্বন্ ( অর্জ্জুন উবাচ ) পশ্যামি উপলভে, হে দেব ! তব দেহে দেবান্ সর্ব্বান্ তথা ভূতবিশেষসঙ্ঘান্ ভূতবিশেষাণাং স্থাবরজঙ্গমানাং নানাসংস্থানবিশেষাণাং সঙ্ঘাঃ ভূতবিশেষসঙ্ঘাস্তান্ । কিঞ্চ ব্রহ্মাণং চতুর্মুখম্ ঈশম্ ঈশিতারং প্রজানাং ;

কমলাসনস্থং পৃথিবীপদ্মমধ্যে মেরুকর্ণিকাসনস্থমিত্যর্থঃ। ঋষীংশ্চ বশিষ্ঠাদীন্ সর্বানুরগাংশ্চ বাসুকিপ্রভৃতীন্ দিব্যান্ দিবি ভবান্ ॥১৫

আনন্দগিরিটীকা। কথং ভগবন্তং প্রত্যর্জ্জুনো ভাষিতবানিতি পৃচ্ছতি—কথমিতি। তৎপ্রশ্নমপেক্ষিতং পূরয়ন্নবতারয়তি—যত্ত্বয়েতি। ভূতবিশেষসংঘাতেষু দেবতানামন্তর্ভাবেঽপি—পৃথক্ করণমুৎকৃষ্টাদ্‌ব্রহ্মণঃ সর্বদেবতাত্মত্বেঽপি তেভ্যো ভেদকথনং তদুৎপাদকত্বাদিতি মত্বাহ—কিঞ্চেতি। ঋষীণামুরগাণাঞ্চ কিঞ্চিদ্বৈষম্যাৎ পৃথক্ত্বম্; দিব্যানিত্যুভয়েষাং বিশেষণম্ ॥১৫

অনুবাদ। কেননা?—তুমি যে প্রকার বিশ্বরূপ দেখাইলে, আমি তাহা স্পষ্ট দেখিতে পাইতেছি [ এই কথা অর্জ্জুন বলিতেছেন যে ] হে দেব, তোমার দেহে সকল দেবগণকেই আমি দেখিতেছি ( অর্থাৎ ) অনুভব করিতেছি। সেই প্রকার আরও সকল "ভূতবিশেষসঙ্ঘ"কে [ ও দেখিতেছি ] "ভূতবিশেষ' অর্থাৎ স্থাবর ও জঙ্গমাত্মক নানা আকারবিশিষ্ট প্রাণিবিশেষ, তাহাদেরও সঙ্ঘ অর্থাৎ সমূহকে 'ভূতবিশেষসঙ্ঘ' বলা যায়। আরও চতুর্ম্মুখ প্রজাগণের ঈশ্বর ব্রহ্মাকেও দেখিতে পাইতেছি। ঐ ব্রহ্মা "কমলাসনস্থ" পৃথিবীপদ্মমধ্যে মেরুরূপ কর্ণিকাসনে যিনি অবস্থান করেন, তাঁহাকে 'কমলাসনাস্থ' বলা যায়। ঐরূপ বশিষ্ঠাদি ঋষিগণ এবং বাসুকি প্রভৃতি 'দিব্য' স্বর্গীয় উরগগণকেও দেখিতে পাইতেছি ॥১৫

অনেকবাহূদরবক্ত্রনেত্রং, পশ্যামি ত্বা * সর্ব্বতোঽনন্তরূপম্।
নান্তং ন মধ্যং ন পুনস্তবাদিং, পশ্যামি বিশ্বেশ্বর বিশ্বরূপ ॥১৬

অন্বয়। হে বিশ্বেশ্বর বিশ্বরূপ অনন্তবাহূদরবক্ত্রনেত্রং অনন্তরূপং ত্বা সর্বতঃ পশ্যামি; তব অন্তং ন পশ্যামি ন মধ্যং ন পুনরাদিং [ পশ্যামি ] ॥১৬

অনুবাদ। হে বিশ্বেশ্বর হে বিশ্বরূপ, আমি সকলদিকেই তোমাকে দেখিতে পাইতেছি। তোমার বাহু উদর ও নেত্র অনেক; তোমার আকার অনন্ত। আমি তোমার আদি, মধ্য ও অন্ত দেখিতেছি না ॥১৬

ভাষ্য। 'অনেকবাহূদরবক্ত্রনেত্রম্' অনেকে বাহব উদরাণি বক্ত্রাণি নেত্রাণি চ যস্য তব স ত্বম্ অনেকবাহূদরবক্ত্রনেত্রস্তম্ অনেকবাহূদরবক্ত্রনেত্রং পশ্যামি ত্বা ত্বাং সর্বতঃ সর্বত্র অনন্তরূপং অনন্তানি রূপাণি অস্য ইত্যনন্তরূপস্তম্ অনন্তরূপং নান্তম্ অন্তোঽবসানং ন মধ্যং মধ্যং নাম দ্বয়োঃ কোট্যোরন্তরং ন

---

* পশ্যামি ত্বাং সর্ব্বতোঽনন্তরূপমিতি বা পাঠঃ।

'পুনস্তবাদিং তব দেবস্য নান্তং পশ্যামি ন মধ্যং পশ্যামি ন পুনরাদিং পশ্যামি হে বিশ্বেশ্বর হে বিশ্বরূপ ॥১৬

আনন্দগিরিটীকা। যত্র ভগবদ্দেহে সর্ব্বমিদং দৃষ্টং তমেব বিশিনষ্টি—অনেকেতি। আদিশব্দেন মূলমুচ্যতে। নান্তং ন মধ্যমিত্যত্রাপি পশ্যামীত্যস্য প্রত্যেকং সম্বন্ধং সূচয়তি—নান্তং পশ্যামীতি ॥১৬

অনুবাদ। 'অনেকবাহূদরবক্ত্রনেত্র' যে তোমার বাহু উদর মুখ ও নয়নসমূহ অনেক, সেই তুমি 'অনেকবাহূদরবক্ত্রনেত্র', তোমাকে অনেকবাহূদরবক্ত্রনেত্র দেখিতেছি; 'সর্ব্বতঃ' সর্ব্বত্র 'অনন্তরূপ' যাহার রূপের অন্ত নাই, সে 'অনন্তরূপ' তোমাকে অনন্তরূপই দেখিতেছি। অন্ত [ অর্থে ] অবসান, মধ্য [ অর্থে ] দুইটি সীমার অন্তর প্রদেশ; আমি তোমার অন্তর দেখিতেছি না, মধ্য দেখিতেছি না, আদিও দেখিতেছি না, হে বিশ্বেশ্বর, হে বিশ্বরূপ ॥১৬

কিরীটিনং গদিনং চক্রিণঞ্চ, তেজোরাশিং সর্ব্বতো দীপ্তিমন্তম্।
পশ্যামি ত্বাং দুর্নিরীক্ষ্যং সমন্তাৎ, দীপ্তানলার্কদ্যুতিমপ্রমেয়ম্ ॥১৭

অন্বয়। কিরীটিনং গদিনং চক্রিণং তেজোরাশিং সর্ব্বতো দীপ্তিমন্তং দুর্নিরীক্ষ্যং দীপ্তানলার্কদ্যুতিম্ অপ্রমেয়ং সমন্তাৎ পশ্যামি ॥১৭

অনুবাদ। আমি তোমাকে সকল দিকেই দেখিতেছি। তুমি কিরীটধারী, তুমি গদাপাণি, তোমার হস্তে চক্র, তুমি সর্ব্বদিকে দীপ্তিমান্ তেজোরাশি; তোমার দ্যুতি সূর্য্য ও অনলের ন্যায় প্রদীপ্ত, তুমি যে কত বড়, তাহার ইয়ত্তা করা যায় না ॥১৭

ভাষ্য। কিরীটিনং কিরীটঃ নাম শিরোভূষণবিশেষস্তদ্‌যস্যাস্তি স কিরীটী তং কিরীটিনং তথা গদিনং গদা যস্য বিদ্যতে ইতি গদী তং গদিনং তথা চক্রিণং চক্রমস্যাস্তি ইতি চক্রী তং চক্রিণং চ। তেজোরাশিং তেজঃপুঞ্জং সর্ব্বতো দীপ্তিমন্তং সর্ব্বতো দীপ্তির্যস্যাস্তি স সর্ব্বতো দীপ্তিমান্ তং সর্ব্বতো দীপ্তিমন্তং পশ্যামি ত্বাং দুর্নিরীক্ষ্যং দুঃখেন নিরীক্ষ্যো দুর্নিরীক্ষস্তং দুর্নিরীক্ষ্যং সমন্তাৎ সমন্ততঃ সর্ব্বত্র দীপ্তানলার্কদ্যুতিং দীপ্তাবনলার্কৌ তয়োর্দ্যুতিরিব দ্যুতিস্তেজো যস্য তব স ত্বং দীপ্তানলার্কদ্যুতিঃ তং ত্বাং দীপ্তানলার্কদ্যুতিম্। অপ্রমেয়ং ন প্রমেয়মপ্রমেয়ং অশক্যপরিচ্ছেদমিত্যর্থঃ ॥ ১৭

আনন্দগিরিটীকা। বিশ্বরূপবন্তং ভগবন্তমেব প্রকারান্তরেণ প্রপঞ্চয়তি—কিরীটিনমিতি। পরিচ্ছিন্নত্বং ব্যাবর্ত্তয়তি—সর্ব্বত ইতি। দুর্নিরীক্ষ্যং পশ্যামীত্য-

ষিকারিভেদাদবিরুদ্ধম্। পুরতো বা পৃষ্ঠতো বা পার্শ্বতো বা নাস্ত দর্শনং কিন্তু সর্ব্বত্রেত্যাহ—সমন্তত ইতি। দীপ্তিমত্ত্বং দৃষ্টান্তেন স্পষ্টয়তি—দীপ্তেতি ॥১৭

অনুবাদ। 'কিরীটিনং' [ এই শব্দটির অর্থ ] কিরীট ( অর্থাৎ ) মস্তকের ভূষণবিশেষ; তাহা যাহার আছে, তাহাকে 'কিরীটী' কহা যায়, সেই তাহাকে [ এই অর্থে ] কিরীটিনং এই শব্দটি প্রযুক্ত হইয়াছে। সেই প্রকারে 'গদিনং' এই শব্দের অর্থ এই যে, যাহার গদা আছে, তাহাকে; সেইরূপ 'চক্রিণং' ইহার অর্থ এই যে, যাহার চক্র আছে, তাহাকে, [ তোমাকে এইরূপে আমি দেখিতেছি ] "তেজোরাশি' অর্থাৎ তুমি তেজঃপুঞ্জ এবং 'সর্ব্বতোদীপ্তিমান্' যাহার সকলদিকে দীপ্তি ছড়াইয়া পড়িয়াছে, তাহার নাম 'সর্ব্বতোদীপ্তিমান্', তুমি সর্ব্বতোদীপ্তিমান্ [ তোমাকে সেইরূপেই আমি দেখিতেছি ] তুমি 'দীপ্তানলার্কদ্যুতি' [ ইহার অর্থ এই যে ] দীপ্ত অনল ও অর্ক ( অগ্নি ও সূর্য্য ) এই অর্থে দীপ্তানলার্ক এই শব্দটি ব্যবহৃত হইয়াছে, সেই দীপ্তানলার্কের ন্যায় যাহার দ্যুতি, তাহাকে দীপ্তানলার্কদ্যুতি বলা যায় [ তোমাকে আমি দীপ্তানলার্কদ্যুতিরূপে দেখিতেছি, ইহাই তাৎপর্য্য ] 'অপ্রমেয়' যে প্রমেয় নহে অর্থাৎ যাহার সীমা নাই, সেই অপ্রমেয়। তুমি অপ্রমেয় [ ইহাও আমি দেখিতেছি ] ইহাই অর্থ ॥১৭

ত্বমক্ষরং পরমং বেদিতব্যং, ত্বমস্য বিশ্বস্য পরং নিধানম্।
ত্বমব্যয়ঃ শাশ্বতধর্ম্মগোপ্তা, সনাতনস্ত্বং পুরুষো মতো মে ॥১৮

অন্বয়। ত্বং পরমং বেদিতব্যম্ অক্ষরম্। ত্বম্ অস্য বিশ্বস্য পরং নিধানম্, ত্বম্ অব্যয়ঃ, শাশ্বতধর্ম্মগোপ্তা [ চ ] ত্বং সনাতনঃ পুরুষো মে মতঃ ॥১৮

অনুবাদ। তুমিই পরম জ্ঞাতব্য অক্ষর ( অবিনাশি ব্রহ্ম ); তুমিই এই বিশ্বের সর্ব্বশ্রেষ্ঠ আশ্রয়, তুমি অব্যয়, তুমিই সনাতন ধর্ম্মের রক্ষাকর্ত্তা, আমার বিবেচনায় তুমিই একমাত্র সনাতন পুরুষ ॥১৯

ভাষ্য। ইত এব তে যোগশক্তিদর্শনাদনুমিনোমি, ত্বমক্ষরং ন ক্ষরতীতি পরমং ব্রহ্ম বেদিতব্যং জ্ঞাতব্যং মুমুক্ষুভিঃ। ত্বম্ অস্য বিশ্বস্য সমস্তস্য জগতঃ পরং প্রকৃষ্টং নিধানং নিধীয়তেঽস্মিন্ ইতি নিধানং পর আশ্রয় ইত্যর্থঃ। কিঞ্চ ত্বম্ অব্যয়ঃ ন তব ব্যয়ো বিদ্যত ইত্যব্যয়ঃ, শাশ্বতধর্ম্মগোপ্তা শশ্বদ্ভবঃ শাশ্বতঃ নিত্যঃ ধর্ম্মস্তস্য গোপ্তা শাশ্বতধর্ম্মগোপ্তা সনাতনশ্চিরন্তনস্ত্বং পুরুষঃ পরমো মতোঽভিপ্রেতো মে মম ॥১৮

আনন্দগিরিটীকা। সপ্রপঞ্চে ভগবদ্রূপে প্রকৃতে প্রকরণাবিরুদ্ধং ত্বমক্ষর-

মিত্যাদি নিরুপাধিকবচনমিত্যাশঙ্ক্যাহ—ইতএবেতি। যোগশক্তিরৈশ্বর্য্যাতিশয়ঃ, ন ক্ষরতীতি নিষ্প্রপঞ্চত্বমুচ্যতে, পরমপুরুষার্থত্বাৎ পরমার্থত্বাচ্চ জ্ঞাতব্যম্। যস্মিন্ দ্যৌঃ পৃথিবীত্যাদৌ প্রপঞ্চায়তনস্যৈব ততো নিকৃষ্টস্য জ্ঞাতব্যত্বশ্রবণাৎ কুতো ব্রহ্মণো জ্ঞাতব্যত্বং তত্রাহ—ত্বমস্যেতি। নিষ্প্রপঞ্চস্য ব্রহ্মণো জ্ঞেয়ত্বে হেত্বন্তরমাহ—কিঞ্চেতি। অবিনাশিত্বাৎ তবৈ জ্ঞাতব্যত্বাদতিরিক্তস্য নাশিত্বেন হেয়ত্বাদিত্যর্থঃ, জ্ঞানকর্ম্মাত্মনো ধর্ম্মস্য নিত্যত্বং বেদপ্রমাণকত্বং ধর্ম্মসংস্থাপনার্থায় সম্ভবামীত্যুক্তত্বাদ্ গোপ্তা রক্ষিতা ॥১৮

অনুবাদ। তুমি এই যে যোগশক্তি দর্শন করাইলে, ইহা দ্বারা আমি অনুমান করিতেছি যে, তুমি 'অক্ষর'; যাহার ক্ষরণ হয় না, সেই বস্তু 'অক্ষর'; তুমি 'পরম' পর ( ব্রহ্ম ); 'বেদিতব্য' অর্থাৎ মুমুক্ষুগণের তুমিই একমাত্র জ্ঞাতব্য ( পরব্রহ্ম ); তুমি এই বিশ্বের অর্থাৎ সমস্ত জগতের একমাত্র পরম "নিধান"; যাহাতে পদার্থ সকল নিহিত হয়, তাহার নাম 'নিধান'; তুমিই পরম নিধান অর্থাৎ প্রকৃষ্ট আশ্রয়। আরও তুমি অব্যয় অর্থাৎ তোমার ব্যয় নাই; সুতরাং তুমি অব্যয়; এবং তুমিই 'শাশ্বতধর্ম্মগোপ্তা' যে ধর্ম্ম সর্ব্বদা বিদ্যমান থাকে, তাহাকে 'শাশ্বত' ( অর্থাৎ ) নিত্য ধর্ম্ম কহে, সেই শাশ্বত ধর্ম্মের যিনি রক্ষা করেন, তিনিই 'শাশ্বতধর্ম্মগোপ্তা' এবং তুমিই সেই 'সনাতন' চিরন্তন পরম পুরুষ ( অর্থাৎ অদ্বিতীয় ব্রহ্ম )— ইহাই আমার অভিপ্রায় ॥১৮

অনাদিমধ্যান্তমনন্তবীর্য্য,-মনন্তবাহুং শশিসূর্য্যনেত্রম্।
পশ্যামি ত্বাং দীপ্তহুতাশবক্ত্রং, স্বতেজসা বিশ্বমিদং তপন্তম্ ॥ ১৯

অন্বয়। অনাদিমধ্যান্তম্ অনন্তবীর্য্যম্ অনন্তবাহুং শশিসূর্য্যনেত্রং দীপ্তহুতাশবক্ত্রং স্বতেজসা ইদং বিশ্বং তপন্তং ত্বাং পশ্যামি ॥১৯

অনুবাদ। তোমার আদি মধ্য বা অন্ত নাই। তোমার পরাক্রম অনন্ত; চন্দ্র ও সূর্য্য তোমার নেত্র; প্রদীপ্ত হুতাশনই তোমার বদন; আমি দেখিতেছি যে, তুমিই নিজতেজের দ্বারা এই বিশ্বকে সন্তাপিত করিতেছ ॥১৯

ভাষ্য। কিঞ্চ, অনাদিমধ্যান্তম্ আদিশ্চ মধ্যঞ্চ অন্তশ্চ ন বিদ্যতে যস্য সোঽয়ম্ অনাদিমধ্যান্তঃ তং ত্বামনাদিমধ্যান্তম্ অনন্তবীর্য্যং ন তব বীর্য্যস্যান্তোঽস্তীতি অনন্তবীর্য্যস্তং ত্বামনন্তবীর্য্যম্ তথা অনন্তবাহুম্ অনন্তা বাহবো যস্য তব স ত্বমনন্তবাহুস্তং ত্বামনন্তবাহুম্ শশিসূর্য্যনেত্রম্ শশিসূর্য্যৌ নেত্রে যস্য তব স ত্বং শশিসূর্য্যনেত্রস্তং ত্বাং শশিসূর্য্যনেত্রং চন্দ্রাদিত্যনয়নং পশ্যামি ত্বাং দীপ্তহুতাশ-

বক্ত্রং দীপ্তশ্চাসৌ হুতাশশ্চ স বক্ত্রং যস্য তব স ত্বং দীপ্তহুতাশবক্ত্রং তং ত্বাং দীপ্তহুতাশবক্ত্রং স্বতেজসা বিশ্বমিদং তপন্তং তাপয়ন্তম্ ॥ ১৯

আনন্দগিরিটীকা। ভগবতো বিশ্বরূপাখ্যং রূপমেব পুনর্ব্বিবৃণোতি—কিঞ্চেতি। হুতমশ্নাতীতি হুতাশো বহ্নিঃ ॥ ১৯

অনুবাদ। [আরও দেখিতেছি যে তুমি] "অনাদিমধ্যান্ত" যে তোমার আদি মধ্য ও অন্ত নাই, সেই তুমি 'অনাদিমধ্যান্ত', সেই অনাদিমধ্যান্ত তোমাকে [দেখিতেছি]। "অনন্তবীর্য্য," যে তোমার বীর্য্যের অন্ত নাই সেই তুমি 'অনন্তবীর্য্য' তোমাকে [দেখিতেছি]। সেইরূপ "অনন্তবাহু" যে তোমার বাহুসমূহ অনন্ত, সেই তুমি, 'অনন্তবাহু' তোমাকে [দেখিতেছি]। "শশিসূর্য্যনেত্র" যে তোমার নেত্রদ্বয় চন্দ্র ও সূর্য্য, সেই তুমি 'শশিসূর্য্যনেত্র' সেই চন্দ্রসূর্য্যনয়ন তোমাকে [দেখিতেছি]। "দীপ্তহুতাশবক্ত্র" দীপ্ত হুতাশ অর্থাৎ অগ্নি তোমার বক্ত্র (অর্থাৎ) মুখ, সেই তুমি 'দীপ্তহুতাশবক্ত্র' সেই দীপ্তহুতাশবক্ত্র তুমি তোমার নিজেরই তেজের দ্বারা এই বিশ্বকে প্রতপ্ত করিতেছ, ইহা আমি দেখিতেছি ॥১৯

দ্যাবাপৃথিবোরিদমন্তরং হি, ব্যাপ্তং ত্বয়েকেন দিশশ্চ সর্ব্বাঃ।
দৃষ্ট্বাঽদ্ভুতং রূপমিদং তবোগ্রং, লোকত্রয়ং প্রব্যথিতং মহাত্মন্ ॥২০

অন্বয়। [হে] মহাত্মন্, ত্বয়া হি একেন ইদং দ্যাবাপৃথিব্যোরন্তরং ব্যাপ্তং, সর্ব্বা দিশশ্চ [ব্যাপ্তাঃ]। তব ইদম্ অদ্ভুতম্ উগ্রং রূপং দৃষ্ট্বা লোকত্রয়ং প্রব্যথিতম্ ॥ ২০

অনুবাদ। হে মহাত্মন্, তুমি একাকীই যেহেতু এই দ্যুলোক ও পৃথিবীর মধ্যভাগ ব্যাপিয়া অবস্থান করিতেছ, এবং সকলদিক্ [ও তুমি ব্যাপিয়া রহিয়াছ] সেই হেতু তোমার এই অদ্ভুত অথচ ভয়ঙ্কর রূপ বিলোকন করিয়া ত্রিলোক [ত্রিলোকীস্থ জনগণ] ব্যথা পাইতেছে ॥ ২০

ভাষ্য। দ্যাবাপৃথিব্যোরিদমন্তরং হ্যন্তরীক্ষং ব্যাপ্তং ত্বয়া একেন বিশ্বরূপধরেণ দিশশ্চ সর্ব্বা ব্যাপ্তাঃ দৃষ্ট্বা উপলভ্য অদ্ভুতং বিস্মাপকং রূপমিদং তবোগ্রং ক্রূরং লোকানাং ত্রয়ং প্রব্যথিতং ভীতং প্রচলিতং বা মহাত্মন্ অক্ষুদ্রস্বভাব ॥ ২০

আনন্দগিরিটীকা। প্রকৃতভগবদ্রূপস্য ব্যাপ্তিং ব্যনক্তি—দ্যাবাপৃথিব্যোরিদমিতি। তস্যৈব ভয়ঙ্করত্বমাচষ্টে—দৃষ্ট্বেতি ॥ ২০

অনুবাদ। দ্যৌ এবং পৃথিবীর এই অন্তর অর্থাৎ অন্তরীক্ষকে তুমি একাই ব্যাপিয়া রহিয়াছ এবং দিক্‌সমূহও তুমি ব্যাপিয়া রহিয়াছ। তোমার "অদ্ভুত"

বিস্ময়জনক এবং "উগ্র" ক্রূর এই প্রকার রূপ দেখিয়া এই "লোকত্রয়" তিনটি লোক (অর্থাৎ স্বর্গ মর্ত্ত্য ও রসাতল) "প্রব্যথিত" অর্থাৎ ভীত বা প্রচলিত হইতেছে। হে মহাত্মন্ (অর্থাৎ) অক্ষুদ্রস্বভাব॥ ২০

**অমী হি ত্বাং সুরসঙ্ঘা বিশন্তি, কেচিদ্ভীতাঃ প্রাঞ্জলয়ো গৃণন্তি।**
**স্বস্তীত্যুক্ত্বা মহর্ষিসিদ্ধসঙ্ঘাঃ, স্তুবন্তি ত্বাং স্তুতিভিঃ পুষ্কলাভিঃ॥২১**

অন্বয়। অমী সুরসঙ্ঘাস্ত্বাং বিশন্তি, কেচিৎ [সুরসঙ্ঘাঃ] ভীতাঃ প্রাঞ্জলয়ঃ [সন্তঃ] ত্বাং গৃণন্তি (স্তুবন্তি)। মহর্ষিসিদ্ধসঙ্ঘাঃ স্বস্তি ইত্যুক্ত্বা পুষ্কলাভিঃ (প্রচুরাভিঃ) স্তুতিভিঃ ত্বাং স্তুবন্তি॥ ২১

অনুবাদ। এই কতকগুলি দেবতা তোমার মধ্যে প্রবিষ্ট হইতেছেন, আবার কতকগুলি দেবতা ভয় পাইয়া ও বদ্ধাঞ্জলি হইয়া তোমার স্তুতি করিতেছেন; মহর্ষি ও সিদ্ধগণ স্বস্তি এই শব্দোচ্চারণপূর্ব্বক অখণ্ড স্তুতিনিবহের দ্বারা তোমারই গুণ কীর্ত্তন করিতেছেন॥ ২১

ভাষ্য। অথাধুনা পুরা "যদ্বা জয়েম যদি বা নো জয়েয়ুঃ" ইত্যর্জ্জুনস্য সংশয় আসীৎ তন্নির্ণয়ায় পাণ্ডবজয়মৈকান্তিকং দর্শয়ামীতি প্রবৃত্তো ভগবান্ তং পশ্যন্নাহ-কিঞ্চ অমী হি যুধ্যমানা যোদ্ধারঃ ত্বা ত্বাং সুরসঙ্ঘা যেঽত্র ভূভারহরণায়াবতীর্ণা বস্বাদিদেবসঙ্ঘা মনুষ্যসংস্থানাস্ত্বাং বিশন্তি প্রবিশন্তো দৃশ্যন্তে। তত্র কেচিদ্ভীতাঃ প্রাঞ্জলয়ঃ সন্তঃ গৃণন্তি স্তুবন্তি ত্বামন্যে পলায়নেঽপ্যশক্তাঃ সন্তঃ যুদ্ধে প্রত্যুপস্থিতে উৎপাতাদিনিমিত্তান্যুপলক্ষ্য স্বস্ত্যস্তু জগত ইত্যুক্ত্বা মহর্ষিসিদ্ধসঙ্ঘাঃ মহর্ষীণাং সিদ্ধানাঞ্চ সঙ্ঘাঃ স্তুবন্তি ত্বাং স্তুতিভিঃ পুষ্কলাভিঃ সম্পূর্ণাভিঃ॥ ২১

আনন্দগিরিটীকা। অমী হীত্যাদি সমনন্তরগ্রন্থস্য তাৎপর্য্যমাহ—অথেতি। তং ভগবন্তং পাণ্ডবজয়মৈকান্তিকং দর্শয়ন্তং পশ্যন্নর্জুনো ব্রবীতীত্যাহ—তং পশ্যন্নিতি। বিশ্বরূপস্যৈব প্রপঞ্চনার্থমনন্তরগ্রন্থজাতমিতি দর্শয়তি—কিঞ্চেতি অসুরসঙ্ঘা ইতি পদং স্থিত্বা ভূভারভূতা দুর্য্যোধনাদয়স্ত্বাং বিশন্তীত্যপি চ বক্তব্যম্ উভয়োরপি সেনয়োরবস্থিতেষু যোদ্ধৃকামেষবান্তরবিশেষণমাহ—তত্রেতি। সমরভূমৌ সমাগতানাং দ্রষ্টুকামানাং নারদপ্রভৃতীনাং বিশ্ববিনাশমাশঙ্কমানানাং তৎ পরিজিহীর্ষতাং স্তুতিপদেষু ভগবদ্বিষয়েষু প্রবৃত্তিপ্রকারং দর্শয়তি—স্বস্তি-ইতি॥ ২১

অনুবাদ। একণে "আমরা জয়ী হইব বা আমাদিগকে [তাহারা] জয় করিবে?" এইপ্রকার যে সংশয় অর্জ্জুনের হইয়াছিল, তাহার নির্ণয়ার্থ "পাণ্ডবের

জয় যে অবশ্যম্ভাবী, তাহা দেখাইব," এই ভাবে ভগবান্ প্রবৃত্ত হইলেন। তাহা দেখিয়া অর্জ্জুন আরও বলিতেছেন, যে,—এই যুদ্ধে প্রবৃত্ত যোদ্ধৃগণ [ইহারা] দেবসমূহ (অর্থাৎ) ভূমির ভারহরণ করিবার জন্য যে সকল বসু প্রভৃতি দেবগণ অবতীর্ণ হইয়াছেন, তাঁহারাই মনুষ্য আকার ধারণ পূর্ব্বক [যুদ্ধে প্রবৃত্ত হইয়াছেন ও] এক্ষণে তাঁহারাই "ত্বা" তোমার দেহেতে প্রবিষ্ট হইতেছেন, ইহা দেখা যাইতেছে। তাঁহাদের মধ্যে [আবার] কেহ বা ভীত হইয়া অঞ্জলিবদ্ধসহকারে তোমার গুণবর্ণনা করিতেছেন। [আবার] পলায়নে অসমর্থ হইয়া [এবং] এই উপস্থিত যুদ্ধে উৎপাতাদি নানা ভয়নিমিত্ত দর্শন করিয়া "জগতের মঙ্গল হউক" এই কথা উচ্চারণ পূর্ব্বক তাঁহারা অন্যান্য মহর্ষি ও সিদ্ধগণ সম্পূর্ণরূপে নানাবিধ স্তুতি দ্বারা তোমার সন্তোষ উৎপাদন করিবার জন্য প্রযত্ন করিতেছেন॥ ২১

রুদ্রাদিত্যা বসবো যে চ সাধ্যা, বিশ্বেঽশ্বিনৌ মরুতশ্চোষ্মপাশ্চ।
গন্ধর্ব্বযক্ষাসুরসিদ্ধসঙ্ঘা, বীক্ষন্তে ত্বাং বিস্মিতাশ্চৈব সর্ব্বে॥ ২২

অন্বয়। যে রুদ্রাদিত্যা বসবঃ সাধ্যাঃ বিশ্বে (দেবাঃ) মরুতঃ উষ্মপাঃ চ গন্ধর্ব্বযক্ষাসুরসিদ্ধসঙ্ঘাশ্চ [তে] সর্ব্বে বিস্মিতা এব ত্বাং বীক্ষন্তে॥ ২২

অনুবাদ। যে সকল রুদ্র, আদিত্য, বসু, সাধ্য, বিশ্ব, অশ্বিনীকুমারদ্বয়, মরুৎ নামক দেবতাগণ এবং উষ্মপানামক পিতৃগণ [আছেন] তাঁহারা এবং গন্ধর্ব্ব, যক্ষ, অসুর ও সিদ্ধগণ সকলেই বিস্মিত হইয়া তোমাকে দেখিতেছেন॥ ২২

ভাষ্য। কিঞ্চান্যৎ রুদ্রাদিত্যা বসবো যে চ সাধ্যা রুদ্রাদয়ঃ গণাঃ, বিশ্বে, অশ্বিনৌ চ দেবৌ, মরুতশ্চ, উষ্মপাশ্চ পিতরঃ, গন্ধর্ব্বযক্ষাসুরসিদ্ধসঙ্ঘাঃ গন্ধর্ব্বা হাহাহুহুপ্রভৃতয়ঃ যক্ষাঃ কুবেরাদয়ঃ অসুরা বিরোচনপ্রভৃতয়ঃ সিদ্ধাঃ কপিলাদয়ঃ তেষাং সঙ্ঘাঃ গন্ধর্ব্বযক্ষাসুরসিদ্ধসঙ্ঘাঃ তে বীক্ষন্তে পশ্যন্তি ত্বা ত্বাং বিস্মিতা বিস্ময়মাপন্নাঃ সন্তস্তে সর্ব্ব এব॥ ২২

আনন্দগিরিটীকা। দৃশ্যমানস্য ভগবদ্রূপস্য বিস্ময়করত্বে হেত্বন্তরমাহ—কিঞ্চেতি। ত এবোক্তা রুদ্রাদয়ঃ সর্ব্বে বিস্ময়মাপন্নাস্ত্বাং পশ্যন্তীতি সম্বন্ধঃ॥২২

অনুবাদ। আরও রুদ্র ও আদিত্যগণ, বসু ও সাধ্যনামক দেবগণ, বিশ্বদেবগণ ও অশ্বিনীকুমারদ্বয়, মরুৎসংজ্ঞাধারী দেবগণ ও উষ্মপানামধারী পিতৃগণ,—এবং হাহা ও হুহু নামক গন্ধর্ব্বগণ, কুবের প্রভৃতি যক্ষগণ, বিরোচন

প্রমুখ অসুরগণ ও কপিল প্রভৃতি সিদ্ধগণ [ এই সকল দেবতাদিগের সমূহ একত্র হইয়া ] বিস্ময়সহকারে সকলেই তোমাকে দেখিতেছেন॥ ২২

রূপং মহৎ তে বহুবক্ত্রনেত্রং, মহাবাহো বহুবাহূরুপাদম্।
বহূদরং বহুদংষ্ট্রাকরালং, দৃষ্ট্বা লোকাঃ প্রব্যথিতাস্তথাহম্॥ ২৩

অন্বয়। হে মহাবাহো, তে বহুবক্ত্রনেত্রং বহুবাহূরুপাদং বহূদরং বহুদংষ্ট্রাকরালং মহৎ রূপং দৃষ্ট্বা লোকাঃ তথা অহং চ প্রব্যথিতাঃ॥২৩

অনুবাদ। হে মহাবাহো এই বহু মুখ ও নয়নযুক্ত, অনেক বাহু, উরু ও পাদযুক্ত, অসংখ্য উদরযুক্ত এবং বহুদন্ত-সমষ্টিতে ভয়ঙ্কর তোমার এ প্রকাণ্ড বপুঃ দেখিয়া এই সকল লোক এবং আমিও নিতান্ত প্রব্যথিত হইতেছি॥২৩

ভাষ্য। যস্মাৎ রূপং মহদতিপ্রমাণং তে তব বহুবক্ত্রনেত্রং বহূনি বক্ত্রাণি মুখানি নেত্রাণি চক্ষুংষি যস্মিন্ তদ্রূপং বহুবক্ত্রনেত্রং হে মহাবাহো বহুবাহূরুপাদম্ বহবঃ বাহবঃ উরবঃ পাদাশ্চ যস্মিন্ রূপে তদ্ বহুবাহূরুপাদম্ কিঞ্চ বহূদরং বহুদংষ্ট্রাকরালং বহুভিঃ দংষ্ট্রাভিঃ করালং বিকৃতং বহুদংষ্ট্রাকরালং দৃষ্ট্বা রূপম্ ঈদৃশং লোকাঃ প্রাণিনঃ প্রব্যথিতাঃ প্রচলিতা ভয়েন তথাহমপি॥২৩

আনন্দগিরিটীকা। লোকত্রয়ং প্রব্যথিতমিত্যুক্তমুপসংহরতি—যস্মাদিতি। ঈদৃশং যস্মাৎ তে রূপং তস্মাত্বাং দৃষ্ট্বেতি যোজনা। ভয়েন লৌকিকবদহমপি ব্যথিতো ব্যথাং পীড়াং দেহেন্দ্রিয়প্রচলনং প্রাপ্তোঽস্মীত্যাহ—তথেতি॥ ২৩

অনুবাদ। যে কারণ—তোমার এইরূপ (শরীর) "মহৎ" অতি বৃহৎ [ এবং ] "বহুবক্ত্রনেত্র" বহু (অর্থাৎ) অনেক "বক্ত্র" মুখ এবং "নেত্র" চক্ষুঃ যে রূপে আছে, তাহা 'বহুবক্ত্রনেত্র', হে মহাবাহো [ এবং ঐরূপ ] "বহুবাহূরুপাদ যে রূপে অনেক 'বাহু উরু' এবং পাদ আছে, তাহাই 'বহুবাহূরুপাদ' এবং "বহূদর" (অর্থাৎ) অসংখ্য উদর যে রূপে বিদ্যমান আছে, তাহা 'বহূদর,' এবং বহুদংষ্ট্রাকরাল অর্থাৎ অসংখ্য দন্তরাজি দ্বারা "করাল" বিকৃত [ ভয়ঙ্কর ] এই প্রকার তোমার ভয়ঙ্কর রূপ দেখিয়া "লোক" লৌকিক প্রাণিগণ এবং আমিও "প্রব্যথিত" ভয়ে প্রচলিত হইতেছি॥২৩

নভঃস্পৃশং দীপ্তমনেকবর্ণং, ব্যাত্তাননং দীপ্তবিশালনেত্রম্।
দৃষ্ট্বা হি ত্বাং প্রব্যথিতান্তরাত্মা, ধৃতিং ন বিন্দামি শমং চ বিষ্ণো॥২৪

অন্বয়। হে বিষ্ণো, নভঃস্পৃশং দীপ্তম্ অনেকবর্ণং ব্যাত্তাননং, দীপ্তবিশালনেত্রং ত্বাং দৃষ্ট্বা প্রব্যথিতান্তরাত্মা [ অহং ] ধৃতিং শমং চ ন বিন্দামি॥ ২৪

অনুবাদ। হে বিষ্ণো, তোমার দেহ গগনস্পর্শী এবং দীপ্তিমান্, তোমার বর্ণ অনেকপ্রকার, তুমি মুখব্যাদান করিয়া রহিয়াছ; তোমার নেত্র অতি বিস্তৃত ও দীপ্তিময়; তোমাকে দেখিয়া আমার অন্তরাত্মা ব্যথা পাইতেছে; আমি ধৈর্য্য ও শান্তিলাভ করিতে পারিতেছি না॥ ২৪

ভাষ্য। নভঃস্পৃশং দ্যুস্পৃশমিত্যর্থঃ দীপ্তং প্রজ্বলিতমনেকবর্ণম্ অনেকে বর্ণা ভয়ঙ্করা নানাসংস্থানা যস্মিন্ ত্বয়ি তং ত্বামনেকবর্ণং ব্যাত্তাননং ব্যাত্তানি বিবৃতানি আননানি মুখানি যস্মিন্ ত্বয়ি তং ত্বাং ব্যাত্তাননং দীপ্তবিশালনেত্রং দীপ্তানি প্রজ্বলিতানি বিশালানি বিস্তীর্ণানি নেত্রাণি যস্মিংস্ত্বয়ি তং ত্বাং দীপ্তবিশালনেত্রং দৃষ্ট্বা হি ত্বাং প্রব্যথিতান্তরাত্মা প্রব্যথিতঃ প্রভীতোঽন্তরাত্মা মনো যস্য মম সোঽহং প্রব্যথিতান্তরাত্মা সন্ ধৃতিং ধৈর্য্যং ন বিন্দামি ন লভে শমং চ উপশমং মনস্তুষ্টিং হে বিষ্ণো॥ ২৪

আনন্দগিরিটীকা। অর্জ্জুনস্য বিশ্বরূপদর্শনেন ব্যথিতত্বে হেতুমাহ—তত্রেতি॥২৪

অনুবাদ। "নভঃস্পৃশ্" অর্থাৎ গগনস্পর্শী—'দীপ্ত' প্রজ্বলিত 'অনেকবর্ণ' অর্থাৎ ভয়দায়ক বিচিত্রাকার রূপ যাহার আছে, তাহার নাম 'অনেকবর্ণ'—তুমি সেই অনেকবর্ণ, 'ব্যাত্তানন' ব্যাত্ত অর্থাৎ বিবৃত হইয়াথে আননসমূহ অর্থাৎ মুখনিচয় যে তোমার সেই তুমি 'ব্যাত্তানন'; 'দীপ্তবিশালনেত্র' 'দীপ্ত' প্রজ্বলিত 'বিশাল' বিস্তৃত হয় নেত্রসমূহ যে তোমার, সেই তুমি 'দীপ্তবিশালনেত্র' এই প্রকার (বিচিত্রাকার) তোমাকে দেখিয়া হে বিষ্ণো, আমি 'প্রব্যথিতান্তরাত্মা' যাহার 'অন্তরাত্মা' মন প্রব্যথিত, অতিশয় ভয়যুক্ত হইয়াছে, সেই আমি 'প্রব্যথিতান্তরাত্মা' [হইতেছি] এবং "ধৃতি" ধৈর্য্য লাভ করিতে পারিতেছি না ও "শম" উপশম অর্থাৎ মনস্তুষ্টিও [লাভ করিতে পারিতেছি না]॥ ২৪

দংষ্ট্রাকরালানি চ তে মুখানি, দৃষ্ট্বৈব কালানলসন্নিভানি।
দিশো ন জানে ন লভে চ শর্ম্ম, প্রসীদ দেবেশ জগন্নিবাস॥ ২৫

অন্বয়। দংষ্ট্রাকরালানি কালানলসন্নিভানি তে মুখানি দৃষ্ট্বা দিশো ন জানে ন চ শর্ম্ম লভে, হে দেবেশ জগন্নিবাস প্রসীদ॥ ২৫

অনুবাদ। তোমার মুখসমূহ দংষ্ট্রারাজি দ্বারা অতি ভয়ঙ্কর বলিয়া বোধ হইতেছে। ঐ মুখ সকল যেন প্রলয়কালীন হুতাশনের ন্যায় জ্বলিতেছে।

ঐ সকল মুখ দেখিয়া আমি দিগ্‌ভ্রান্ত হইয়াছি, আমি কিছুতেই সুখ পাইতেছি না। হে দেবেশ! হে জগন্নিবাস! তুমি প্রসন্ন হও॥ ২৫

ভাষ্য। কস্মাৎ? দংষ্ট্রাকরালানি দংষ্ট্রাভিঃ করালানি বিকৃতানি তে তব মুখানি দৃষ্ট্বৈব উপলভ্য কালানলসন্নিভানি প্রলয়কালে লোকানাং দাহকোঽগ্নিঃ কালানলস্তৎসন্নিভানি কালানলসদৃশানি দৃষ্ট্বেত্যেতৎ দিশঃ পূর্ব্বাপরবিবেকেন ন জানে দিঙ্মূঢ়ো জাতোঽস্মি অতো ন লভে চ নোপলভে চ শর্ম্ম সুখমতঃ প্রসীদ প্রসন্নো ভব হে দেবেশ জগন্নিবাস॥ ২৫

আনন্দগিরিটীকা। দৃশ্যমানেঽপি ভগবদ্দেহে পরিতোষাস্তভাবে কারণান্তরং প্রশ্নপূর্ব্বকমাহ—কস্মাদিতি। দৃষ্ট্বৈবেত্যেবকারেণ প্রাপ্তির্ব্যাবর্ত্ত্যতে॥ ২৫

অনুবাদ। কি কারণে?—"দংষ্ট্রাকরাল" দন্তরাজি দ্বারা করাল অর্থাৎ বিকৃত তোমার মুখসমূহকে দর্শন করিয়া; [কিরূপ মুখ?] "কালানলসন্নিভ" প্রলয়কালে লোকসমূহদাহকারী যে অগ্নি, তাহাকে 'কালানল' কহে, সেই কালানলের সন্নিভ অর্থাৎ সদৃশ [তোমার মুখ] দেখিয়া এই দিক্‌টি পূর্ব্ব এইটি পশ্চিম এই প্রকার পৃথক্‌ভাবে আমি দিক্‌সমূহকে বুঝিতে পারিতেছি না অর্থাৎ আমি [ভয়ে] দিঙ্মূঢ় হইয়াছি এবং "শর্ম্ম" সুখ লাভ করিতে পারিতেছি না। হে দেবেশ, হে জগন্নিবাস, তুমি প্রসন্ন হও॥ ২৫

অমী চ ত্বাং ধৃতরাষ্ট্রস্য পুত্রাঃ, সর্ব্বে সহৈবাবনিপালসঙ্ঘৈঃ।
ভীষ্মো দ্রোণঃ সূতপুত্রস্তথাঽসৌ, সহাস্মদীয়ৈরপি যোধমুখ্যৈঃ॥২৬

অন্বয়। অমী ধৃতরাষ্ট্রস্য পুত্রাঃ সর্ব্বে [এব] অবনিপালসঙ্ঘৈঃ (রাজগণৈঃ) সহ [তথা] ভীষ্মঃ দ্রোণঃ অসৌ সূতপুত্রশ্চ (কর্ণশ্চ) অস্মদীয়ৈঃ যোধমুখ্যৈঃ সহ ত্বাং [বিশন্তি]॥ ২৬

অনুবাদ। ঐ ধৃতরাষ্ট্রের পুত্র সকল অবনিপালগণের সহিত তোমার মধ্যে প্রবেশ করিতেছে এবং ঐ ভীষ্ম ঐ দ্রোণ এবং ঐ সূতপুত্রও আমাদের পক্ষের প্রধান প্রধান যোদ্ধৃশ্রেষ্ঠগণের সহিত তোমাতে মিশিয়া যাইতেছে॥ ২৬

ভাষ্য। যেভ্যো মম পরাজয়াশঙ্কা আসীৎ সা চাপগতা; যতঃ অমী চ ত্বাং ধৃতরাষ্ট্রপুত্রাঃ দুর্য্যোধনপ্রভৃতয়ঃ "ত্বরমাণা বিশন্তি" ইতি ব্যবহিতেন সম্বন্ধঃ সর্ব্বে সহৈব সংহতা অবনিপালসঙ্ঘৈঃ অবনিং পৃথ্বীং পালয়ন্তি ইতি অবনিপালাস্তেষাং সঙ্ঘৈঃ। কিঞ্চ ভীষ্মঃ দ্রোণঃ সূতপুত্রঃ কর্ণঃ তথাসৌ, সহাস্মদীয়ৈরপি ধৃষ্টদ্যুম্ন-প্রভৃতিভিঃ যোধমুখ্যৈঃ প্রধানৈঃ সহ॥ ২৬

আনন্দগিরিটীকা। অস্মাকং জয়ং পরেষাং পরাজয়ঞ্চ দিদৃক্ষুং পশ্যামি

ইত্যাহ—যেভ্য ইতি। তত্র হেতুত্বেন শ্লোকমবতারয়তি—যত ইতি। ন কেবলং দুর্য্যোধনাদীনামেব পরাজয়ঃ কিন্তু ভীষ্মাদীনামপীত্যাহ—কিঞ্চেতি॥ ২৬

অনুবাদ। যাহাদের নিকট হইতে আমার পরাজয়ের আশঙ্কা ছিল, এক্ষণে সেই আশঙ্কা অপগত হইয়াছে, কারণ [তাহারা অর্থাৎ] ধৃতরাষ্ট্রের পুত্রগণ [অর্থাৎ] দুর্য্যোধন প্রভৃতি অবনিপতিগণের সহিত "ত্বরাযুক্ত হইয়া তোমার দেহের মধ্যে প্রবেশ করিতেছে" এই ব্যবহিত ব্যক্যাংশের সহিত ইহার অন্বয় করিতে হইবে; অবনি অর্থাৎ পৃথিবীকে যাহারা পালন করে, তাহাদিগকে 'অবনিপাল' কহে, তাহাদের সঙ্ঘ অর্থাৎ সমূহ এই অর্থে অবনিপালসঙ্ঘ এই শব্দটি প্রযুক্ত হইয়াছে। আরও ভীষ্ম, দ্রোণঃ এবং সূতপুত্র কর্ণ ইহারাও আমাদের পক্ষের যোদ্ধ্প্রধান ধৃষ্টদ্যুম্ন প্রভৃতির সহিত [তোমার দেহে প্রবেশ করিতেছে] "যোধমুখ্য" যোধশব্দের অর্থ যোদ্ধা, তাহাদের প্রধান পুরুষগণকে 'যোধমুখ্য' বলা যায়॥ ২৬

বক্ত্রাণি তে ত্বরমাণা বিশন্তি, দংষ্ট্রাকরালানি ভয়ানকানি।
কেচিদ্বিলগ্না দশনান্তরেষু, সংদৃশ্যন্তে চূর্ণিতৈরুত্তমাঙ্গৈঃ॥ ২৭

অন্বয়। ত্বরমাণাঃ [এতে দুর্যোধনাদয়ঃ] তে দংষ্ট্রাকরালানি ভয়ানকানি বক্ত্রাণি বিশন্তি, কেচিৎ দশনান্তরেষু বিলগ্না চূর্ণিতৈরুত্তমাঙ্গৈঃ সংদৃশ্যন্তে॥ ২৭

অনুবাদ। [এই সকল দুর্য্যোধন প্রভৃতি] ত্বরায় সহিত তোমার দংষ্ট্রাবিষম ভয়ানক মুখনিবহের মধ্যে প্রবিষ্ট হইতেছে, কেহবা তোমার দশনরাজি মধ্যে বিলগ্ন রহিয়াছে, উহাদের মস্তকসকল [তোমার দন্তাঘাতে] চূর্ণিত হইয়া গিয়াছে॥ ২৭

ভাষ্য। বক্ত্রাণি মুখানি তে তব ত্বরমাণাস্ত্বরাযুক্তাঃ সন্তো বিশন্তি কিং বিশিষ্টানি মুখানি? দংষ্ট্রাকরালানি ভয়ানকানি ভয়ঙ্করাণি। কিঞ্চ কেচিৎ মুখানি প্রবিষ্টানাং মধ্যে বিলগ্না দশনান্তরেষু দন্তান্তরেষু মাংসমিব ভক্ষিতং সংদৃশ্যন্তে উপলভ্যন্তে চূর্ণিতৈশ্চূর্ণীকৃতৈরুত্তমাঙ্গৈঃ শিরোভিঃ॥ ২৭

আনন্দগিরিটীকা। ভগবদ্রূপস্তোত্রপ্রসঙ্গে হেত্বন্তরমাহ—কিঞ্চেতি। প্রবিষ্টানাং মধ্যে কেচিদিতি সম্বন্ধঃ॥ ২৭

অনুবাদ। "ত্বরমাণ" ত্বরাযুক্ত হইয়া [ইহারা] "তে" তোমার "বক্ত্র" মুখের মধ্যে প্রবিষ্ট হইতেছে। কিরূপ মুখ? "দংষ্ট্রাকরাল" ও "ভয়ানক" ভয়ঙ্কর! আরও তোমার মুখের মধ্যে যাহারা প্রবিষ্ট হইতেছে, তাহাদের মধ্যেই

কেহ কেহ তোমার "দশনান্তর" দন্তসমূহের মধ্যে ভক্ষিত মাংসখণ্ডের ন্যায় লাগিয়া রহিয়াছে, এইরূপ দেখা যাইতেছে। তাহাদের "উত্তমাঙ্গ" মস্তকসমূহ [ দন্তাঘাতে ] "চূর্ণিত" চূর্ণীকৃত হইতেছে ॥ ২৭

যথা নদীনাং বহবোঽম্বুবেগাঃ, সমুদ্রমেবাভিমুখা দ্রবন্তি।
তথা তবামী নরলোকবীরা, বিশন্তি বক্ত্রাণ্যভিবিজ্বলন্তি ॥ ২৮

অন্বয়। যথা বহবো নদীনাং অম্বুবেগাঃ সমুদ্রম্ এব অভিমুখাঃ [ সন্তঃ ] দ্রবন্তি, তথা অমী নরলোকবীরা অভিবিজ্বলন্তি তব বক্ত্রাণি বিশন্তি ॥ ২৮

অনুবাদ। যেমন নদীগণের অনেক জলবেগ সমুদ্রের অভিমুখে ধাবমান হয়, তাহাতে বেগের সহিত প্রবিষ্ট হয়। সেইরূপ এই সকল মনুষ্যবীরগণ তোমার ঐ প্রদীপ্ত মুখনিবহ মধ্যে প্রবেশ করিতেছে ॥ ২৮

ভাষ্য। কথং প্রবিশন্তি মুখানি ইত্যাহ যথা নদীনাং স্রবন্তীনাং বহবোঽনেকে অম্বূনাং বেগা অম্বুবেগাস্ত্বরাবিশেষাঃ সমুদ্রমেবাভিমুখা প্রতিমুখা দ্রবন্তি প্রবিশন্তি তথা তদ্বৎ তব অমী ভীষ্মাদয়ঃ নরলোকবীরা মনুষ্যলোকশূরা বিশন্তি বক্ত্রাণি অভিবিজ্বলন্তি প্রকাশমানানি ॥২৮

আনন্দগিরিটীকা। উভয়োরপি সেনয়োরবস্থিতানাং রাজ্ঞাং ভগবন্মুখপ্রবেশনং নিদর্শনেন বিশদয়তি—কথমিত্যাদিনা ॥ ২৮

অনুবাদ। কিরূপে মুখের মধ্যে প্রবেশ করিতেছে, তাহাই বলিতেছেন। যেমন "নদী" স্রোতস্বতীগণের "বহু" অনেক "অম্বুবেগ" জলের "বেগ" ত্বরাবিশেষে অভিমুখ হইয়া সমুদ্রে প্রবেশ করিয়া থাকে, "তথা" সেইরূপ এই ভীষ্মপ্রভৃতি "নরলোকবীর" মনুষ্যলোকের শূরগণ সর্ব্বতঃ প্রকাশমান তোমার মুখসমূহের মধ্যে প্রবেশ করিতেছে ॥ ২৮

যথা প্রদীপ্তং জ্বলনং পতঙ্গা, বিশন্তি নাশায় সমৃদ্ধবেগাঃ।
তথৈব নাশায় বিশন্তি লোকা,স্তবাপি বক্ত্রাণি সমৃদ্ধবেগাঃ ॥ ২৯

অন্বয়। যথা সমৃদ্ধবেগাঃ পতঙ্গা নাশায় প্রদীপ্তং জ্বলনং বিশন্তি, তথা সমৃদ্ধবেগা লোকা নাশায় তবাপি বক্ত্রাণি বিশন্তি এব ॥ ২৯

অনুবাদ। যেমন পতঙ্গগণ স্বীয় বিনাশের জন্য অত্যন্তবেগে প্রদীপ্ত বহ্নিতে প্রবিষ্ট হয়, সেইরূপই লোকসমূহও তোমার মুখমধ্যে বিনাশের জন্য অতি বেগে প্রবেশ করিতেছে।২৯

ভাষ্য। তে কিমর্থং প্রবিশন্তি কথং চ ইত্যাহ। যথা প্রদীপ্তং জ্বলনমগ্নিং পতঙ্গাঃ পক্ষিণঃ বিশন্তি নাশায় সমৃদ্ধবেগাঃ সমৃদ্ধ উদ্ভূতো বেগো গতির্যেষাং তে সমৃদ্ধবেগাঃ তথৈব নাশায় বিশন্তি লোকাঃ প্রাণিনঃ তবাপি বক্ত্রাণি সমৃদ্ধবেগাঃ ॥২৯

আনন্দগিরিটীকা। প্রবেশপ্রয়োজনং তৎপ্রকারবিশেষঞ্চোদাহরণান্তরেণ স্ফোরয়তি—তে কিমর্থমিত্যাদিনা ॥২৯

অনুবাদ। তাহারা কেন এবং কি প্রকারেই বা প্রবেশ করে? তাহাই বলিতেছেন যে, যেমন প্রদীপ্ত "জ্বলন" অগ্নির মধ্যে "সমৃদ্ধবেগ" সমৃদ্ধগতি "পতঙ্গ" পক্ষিগণ "নাশ" অর্থাৎ বিনাশের জন্যই প্রবেশ করে, সেইরূপ তাহারাও সমৃদ্ধবেগ হইয়া বিনাশের জন্যই তোমার মুখসমূহমধ্যে প্রবেশ করিতেছে ॥২৯

লেলিহ্যসে গ্রসমানঃ সমন্তা, ল্লোকান্ সমগ্রান্ বদনৈর্জ্বলদ্ভিঃ।
তেজোভিরাপূর্য্য জগৎ সমগ্রং, ভাসস্তবোগ্রাঃ প্রতপন্তি বিষ্ণো ॥৩০

অন্বয়। সমন্তাৎ জ্বলদ্ভির্বদনৈর্গ্রসমানঃ [ত্বং] লোকান্ লেলিহ্যসে; হে বিষ্ণো তব উগ্রা ভাসঃ তেজোভিঃ সমগ্রং জগৎ আপূর্য্য প্রতপন্তি ॥ ৩০

অনুবাদ। তুমি চারিদিকে প্রজ্বলিত বদনমণ্ডলের দ্বারা লোকনিবহকে গ্রাস করিবার জন্য বারংবার লেহন করিতেছ; হে বিষ্ণো, তোমার ভয়ঙ্কর প্রভারাশি সকল জগৎকে তেজোরাশি দ্বারা আচ্ছন্ন করিয়া প্রতপ্ত করিতেছে ॥৩০

ভাষ্য। ত্বং পুনঃ লেলিহ্যস ইতি। লেলিহ্যসে আস্বাদয়সি গ্রসমানোঽন্তঃ প্রবেশয়ন্ সমন্তাৎ সমন্ততো লোকান্ সমগ্রান্ বদনৈর্বক্ত্রৈর্জ্বলদ্ভির্দীপ্যমানৈস্তেজোভিরাপূর্য্য সংব্যাপ্য জগৎ সমগ্রং সহাগ্রেণ সমস্তমিত্যেতৎ; কিঞ্চ ভাসো দীপ্তয়স্তবোগ্রাঃ ক্রূরাঃ প্রতপন্তি প্রতাপং কুর্ব্বন্তি হে বিষ্ণো ব্যাপনশীল ॥৩০

আনন্দগিরিটীকা। যোদ্ধুকামানাং রাজ্ঞাং ভগবন্মুখপ্রবেশপ্রকারং প্রদর্শ্য তস্যাং দশায়াং ভগবতস্তদ্ভাসাঞ্চ প্রবৃত্তিপ্রকারং প্রত্যায়য়তি—ত্বং পুনরিতি। ভগবৎপ্রবৃত্তিমেব প্রত্যায্য তদীয়ভাসাং প্রবৃত্তিং প্রকটয়তি—কিঞ্চেতি ॥৩০

অনুবাদ। [তুমি] দীপ্যমান বদনসমূহ দ্বারা, চতুর্দ্দিকে সমস্ত লোককে নিজ অভ্যন্তরে প্রবেশ করাইয়া আস্বাদন করিতেছ। হে বিষ্ণো ব্যাপনশীল, তেজের দ্বারা, "সমগ্র" অগ্রের সহিত বর্ত্তমান অর্থাৎ সমস্ত জগৎকে "আপূর্য্য"

ব্যাপ্ত করিয়া [ রহিয়াছ ] অপরন্তু তোমার "উগ্র" অর্থাৎ ক্রূর দীপ্তিরাশি [ জগৎকে ] প্রকৃষ্টরূপে তাপ দিতেছে ॥৩০

**আখ্যাহি মে কো ভবানুগ্ররূপো, নমোঽস্তু তে দেববর প্রসীদ।**
**বিজ্ঞাতুমিচ্ছামি ভবন্তমাদ্যং, ন হি প্রজানামি তব প্রবৃত্তিম্ ॥৩১**

অন্বয়। কো ভবান্ উগ্ররূপঃ [ ইতি ] মে আখ্যাহি; হে দেববর! তে নমোঽস্তু প্রসীদ; আদ্যং ভবন্তং বিজ্ঞাতুম্ ইচ্ছামি তব প্রবৃত্তিং হি [ যতঃ ] ন প্রজানামি ॥৩১

অনুবাদ। এই ভয়ানকরূপ আপনি কে? ইহা আমাকে বলুন। হে দেবশ্রেষ্ঠ, তোমাকে নমস্কার করি, তুমি প্রসন্ন হও, আদিপুরুষ আপনাকে বিশেষরূপে জানিতে ইচ্ছা করি। আপনার চেষ্টা কি, তাহা আমি ভাল করিয়া বুঝিতে পারি না ॥৩১

ভাষ্য। যত এবমুগ্রস্বভাবঃ অতঃ আখ্যাহি কথয় মে মহ্যং কো ভবান্ উগ্ররূপঃ ক্রূরাকারঃ। নমঃ অস্তু তে তুভ্যং হে দেববর দেবানাং প্রধান, প্রসীদ প্রসাদং কুরু, বিজ্ঞাতুং বিশেষেণ জ্ঞাতুম্ ইচ্ছামি ভবন্তমাদ্যং আদৌ ভবমাদ্যম্। ন হি যস্মাৎ প্রজানামি তব ত্বদীয়াং প্রবৃত্তিং চেষ্টাম্ ॥ ৩১

আনন্দগিরিটীকা। ভগবদ্রূপস্যার্জ্জুনেন দৃষ্টপূর্ব্বত্বাৎ তস্য তস্মিন্ন জিজ্ঞাসেত্যাশঙ্ক্যাহ—যতইতি। উপদেশং শুশ্রূষমাণে নোপদেশকর্ত্তুঃ প্রহ্বীভবনং কর্ত্তব্যমিতি সূচয়তি—নমোঽস্ত্বিতি। ক্রৌর্য্যত্যাগং সমর্থয়তে—প্রসাদমিতি। ত্বমেব মাং জানীষে কিমর্থমিত্থমিদানীমর্থয়সে মদীয়াং চেষ্টাং দৃষ্ট্বা তথৈব প্রতিপদ্যস্বেত্যাশঙ্ক্যাহ—ন হীতি ॥ ৩১

অনুবাদ। যে কারণ আপনি এত উগ্রস্বভাব, সেই কারণ বলুন "মে" আমার কাছে কে আপনি "উগ্ররূপ" ক্রূরাকার, তোমাকে নমস্কার করি। হে "দেববর"! দেবগণের প্রধান! প্রসন্ন হও অনুগ্রহ কর "আদ্য" সকলের আদিতে উৎপন্ন আপনাকে বিশেষ করিয়া জানিতে ইচ্ছা করি, যে কারণ আমি আপনার "প্রবৃত্তি" চেষ্টা বুঝিতেছি না ॥ ৩১

শ্রীভগবানুবাচ।

**কালোঽস্মি লোকক্ষয়কৃৎ প্রবৃদ্ধো, লোকান্ সমাহর্ত্তুমিহ প্রবৃত্তঃ।**
**ঋতেঽপি ত্বা ন ভবিষ্যন্তি সর্ব্বে, যেঽবস্থিতাঃ প্রত্যনীকেষু যোধাঃ ॥৩২**

অন্বয়। শ্রীভগবান্ উবাচ—লোকক্ষয়কৃৎ প্রবৃদ্ধঃ কালোঽহম্ ইহ লোকান্ সমাহর্ত্তুং প্রবৃত্তোঽস্মি। প্রত্যনীকেষু যে যোধাঃ অবস্থিতা [তে] সর্ব্বেঽপি ত্বামৃতে (ত্বাং বিনাপি) ন ভবিষ্যন্তি ॥ ৩২

অনুবাদ। শ্রীভগবান্ কহিলেন,—আমি কাল; লোক ক্ষয় করাই আমার স্বভাব। আমি অতি পুরাতন। এই লোকসকলকে সংহার করিবার জন্যই আমি উদ্যত হইয়াছি। এই প্রতিপক্ষ সেনার মধ্যে যে সকল যোদ্ধৃবর্গ অবস্থিত আছে, তাহারা সকলেই [এই যুদ্ধে] বিনষ্ট হইবে, কেবল তুমি বিনষ্ট হইবে না ॥ ৩২

ভাষ্য। কালোঽস্মীতি। কালোঽস্মি লোকক্ষয়কৃৎ লোকানাং ক্ষয়ং করোতীতি লোকক্ষয়কৃৎ প্রবৃদ্ধো বৃদ্ধিং গতঃ। যদর্থং প্রবৃদ্ধস্তচ্ছৃণু লোকান্ সমাহর্ত্তুং সংহর্ত্তুমিচ্ছন্ ইহ অস্মিন্ কালে প্রবৃত্তঃ। ঋতেঽপি বিনাপি ত্বা ত্বাং ন ভবিষ্যন্তি ভীষ্মদ্রোণকর্ণ প্রভৃতয়ঃ সর্ব্বে যেভ্যস্তবাশঙ্কা যেঽবস্থিতাঃ প্রত্যনীকেষু অনীকমনীকং প্রতি তেষু প্রত্যনীকেষু প্রতিপক্ষভূতেষু অনীকেষু যোধাঃ যোদ্ধারঃ ॥ ৩২

আনন্দগিরিটীকা। যদর্থা চ স্বপ্রবৃত্তিঃ তৎসর্ব্বং ভগবানুক্তবানিত্যাহ—শ্রীভগবানিতি। কালঃ ক্রিয়াশক্ত্যুপহিতঃ পরমেশ্বরঃ অস্মিন্নিতি বর্ত্তমান-যুদ্ধোপলক্ষিতত্বং কালস্য বিবক্ষিতম্। লোকসংহারার্থং ত্বৎপ্রবৃত্তাবপি নাসা-বর্থবতী প্রতিপক্ষাণাং ভীষ্মাদীনাং মৎপ্রবৃত্তিং বিনা সংহর্ত্তুমশক্যত্বাদিত্যা-শঙ্ক্যাহ—ঋতেঽপীতি ॥ ৩২

অনুবাদ। কালোঽস্মীতি [শ্লোকের অর্থ] আমি কাল হই "লোকক্ষয়কৃৎ" লোক সকলের ক্ষয় করিয়া থাকি যে, সেই লোক-ক্ষয়কৃৎ [আমি] এবং "প্রবৃদ্ধ" বৃদ্ধি পাইতেছি। কেন বৃদ্ধি পাইতেছি? তাহার কারণ লোকসকলকে সংহার করিবার জন্য, অর্থাৎ সংহার করিবার ইচ্ছায় আমি প্রবৃত্ত। "প্রত্যনীক" অর্থাৎ প্রতিপক্ষ সেনাদলের মধ্যে যে সকল ভীষ্ম দ্রোণ প্রভৃতি বীরযোদ্ধৃগণ আছেন এবং তুমি যাহাদের নিকটে পরাজয়ের আশঙ্কা করিতেছ, তুমি ছাড়া তাহারা কেহই থাকিবে না ॥ ৩২

তস্মাৎ ত্বমুত্তিষ্ঠ যশো লভস্ব, জিত্বা শত্রূন্ ভুঙ্ক্ষ্ব রাজ্যং সমৃদ্ধম্।
ময়ৈবৈতে নিহতাঃ পূর্ব্বমেব, নিমিত্তমাত্রং ভব সব্যসাচিন্ ॥ ৩৩

অন্বয়। তস্মাৎ ত্বম্ উত্তিষ্ঠ যশঃ লভস্ব; শত্রূন্ জিত্বা সমৃদ্ধং রাজ্যং ভুঙ্ক্ষ্ব হে সব্যসাচিন্ এতে পূর্ব্বমেব ময়ৈব নিহতাঃ, ত্বং নিমিত্তমাত্রং ভব ॥ ৩৩

অনুবাদ। সে কারণ তুমি উঠ, কীর্ত্তি লাভ কর; শত্রুনিকরকে বধ করিয়া সমৃদ্ধ রাজ্য ভোগ কর, আমিই ইহাদিগকে মারিয়া রাখিয়াছি। হে সব্যসাচিন্, তুমি নিমিত্তমাত্র হও॥ ৩৩

ভাষ্য। যস্মাদেবং তস্মাৎ ত্বমুত্তিষ্ঠ ভীষ্মদ্রোণপ্রভৃতয়োঽতিরথা অজেয়া দেবৈরপ্যর্জ্জুনেন জিতা ইতি যশো লভস্ব, কেবলং পুণ্যৈর্হি তৎ প্রাপ্যতে, জিত্বা শত্রূন্ দুর্য্যোধনপ্রভৃতীন্ ভুঙ্‌ক্ষ রাজ্যং সমৃদ্ধমসপত্নমকণ্টকম্। ময়ৈবৈতে নিহতা নিশ্চয়েন হতাঃ প্রাণৈর্বিয়োজিতাঃ পূর্ব্বমেব। নিমিত্তমাত্রং ভব ত্বং হে সব্যসাচিন্ সব্যেন বামেনাপি হস্তেন শরাণাং ক্ষেপাৎ সব্যসাচীত্যুচ্যতে অর্জ্জুনঃ॥ ৩৩

আনন্দগিরিটীকা। তবৌদাসীন্যেঽপি প্রতিকূলানীকস্থা মৎপ্রাতিকূল্যাদেব ন ভবিষ্যন্তীত্যেবং যস্মান্নিশ্চিতং তস্মাৎ ত্বদৌদাসীন্যমকিঞ্চিৎকরমিত্যাহ—যস্মাদিতি। উত্তিষ্ঠ যুদ্ধায় উন্মুখীভবেত্যর্থঃ। যশোলাভমভিনয়তি—ভীষ্মেতি। কিং তেনাপুমর্থেনেত্যাশঙ্ক্যাহ—পুণ্যৈরিতি। রাজ্যভোগেঽপেক্ষিতে কিমনপেক্ষিতেনেত্যাশঙ্ক্যাহ—জিত্বেতি। ভীষ্মাদিষ্বতিরথেষু সৎসু কুতো জয়াশঙ্কা ইত্যাশঙ্ক্যাহ—ময়ৈবৈত ইতি। তর্হি মৃতমারণার্থং ন মে প্রবৃত্তিস্তত্রাহ—নিমিত্তেতি। সব্যসাচিপদং বিভজতে—বামেনেতি॥৩৩

অনুবাদ। সেই হেতু তুমি উঠ, ভীষ্ম দ্রোণ প্রভৃতি অতিরথ বীরগণ দেবগণেরও অজেয়, অথচ অর্জ্জুন তাহাদিগকে জয় করিয়াছেন, এই প্রকার কীর্ত্তি তুমি লাভ কর। এই প্রকার কীর্ত্তি বহু পুণ্যের দ্বারাই প্রাপ্ত হওয়া যায়। আমিই ইহাদিগকে নিহত করিয়াছি অর্থাৎ নিশ্চয়ই মারিয়া রাখিয়াছি—প্রাণবিহীন করিয়া রাখিয়াছি; তুমি নিমিত্তমাত্র হও। হে সব্যসাচিন্ সব্য অর্থাৎ বাম হস্তের দ্বারাও যে শরক্ষেপ করিতে পারে, তাহাকে সব্যসাচী কহে; অর্জ্জুনও তাহা করিতে পারিতেন বলিয়া তাঁহার সম্বোধন হইয়াছে, সব্যসাচিন্॥৩৩

দ্রোণঞ্চ ভীষ্মঞ্চ জয়দ্রথঞ্চ, কর্ণং তথাঽন্যানপি যোধবীরান্।
ময়া হতাংস্ত্বং জহি মা ব্যথিষ্ঠা, যুধ্যস্ব জেতাঽসি রণে সপত্নান্॥৩৪

অন্বয়। ত্বং ময়া হতান্ দ্রোণং চ ভীষ্মং চ জয়দ্রথং চ কর্ণং তথা অন্যান্ অপি যোধবীরান্ জহি, মা ব্যথিষ্ঠাঃ, যুধ্যস্ব রণে সপত্নান্ জেতা অসি॥৩৪

অনুবাদ। দ্রোণ ভীষ্ম জয়দ্রথ কর্ণ এবং অন্যান্য বীর যোদ্ধৃগণকে আমিই মারিয়া রাখিয়াছি, তুমি তাহাদিগকেই নিহত কর; তুমি ব্যথিত

হইও না, (ভয় পাইও না) যুদ্ধকর, এ যুদ্ধে তুমি শত্রুগণকে [ নিশ্চয়ই ] পরাজিত করিবে ॥৩৪

ভাষ্য। দ্রোণঞ্চেতি, দ্রোণং চ যেষু যেষু যোধেষু অর্জ্জুনস্তাশঙ্কা তাংস্তান্ ব্যপদিশতি ভগবান্ ময়া হতানিতি। তত্র দ্রোণভীষ্ময়োস্তাবৎ প্রসিদ্ধমাশঙ্কা-কারণং দ্রোণো ধনুর্ব্বেদাচার্য্যঃ দিব্যাস্ত্রসম্পন্ন আত্মনশ্চ বিশেষতো গুরুর্গরিষ্ঠো ভীষ্মঃ স্বচ্ছন্দমৃত্যুর্দিব্যাস্ত্রসম্পন্নশ্চ পরশুরামেণ দ্বন্দ্বযুদ্ধমগমন্ন চ পরাজিতঃ। তথা জয়দ্রথঃ—যস্য পিতা তপশ্চরতি মম পুত্রস্য শিরো ভূমৌ পাতয়িষ্যতি যঃ তস্যাপি শিরঃ পতিষ্যতি ইতি। কর্ণোঽপি বাসবদত্তয়া শক্ত্যা ত্বমোঘয়া সম্পন্নঃ সূর্য্য-পুত্রঃ কানীনঃ অতস্তন্নাম্নৈব নির্দ্দেশঃ। ময়াহতাংস্ত্বং জহি নিমিত্তমাত্রেণ, মা ব্যথিষ্ঠাস্তেভ্যো ভয়ং মা কার্ষীর্যুধ্যস্ব জেতাসি দুর্য্যোধনপ্রভৃতীন্ রণে যুদ্ধে সপত্নান্ শত্রূন্ ॥৩৪

আনন্দগিরিটীকা। ময়ৈবেত্যাদিনোক্তং প্রপঞ্চয়তি—দ্রোণঞ্চেতি। কিমিতি কতিচিদেবাত্র দ্রোণাদয়ো গণ্যন্তে তত্রাহ—যেম্বিতি। দ্রোণাদিষু কুতঃ শঙ্কেত্যাশঙ্ক্য দ্বয়োঃ শঙ্কানিমিত্তমাহ—তত্রেত্যাদিনা। জয়দ্রথেঽপি শঙ্কানিমিত্তমাহ—তথেতি। দিব্যাস্ত্রসম্পন্ন ইতি সম্বন্ধঃ। তত্র শঙ্কায়াং কারণান্তরমাহ—যস্যেতি। কর্ণেঽপি তৎকারণং কথয়তি—কর্ণোঽপীতি। পূর্ব্ববদেব সম্বন্ধঃ। হেত্বন্তরমাহ—বাসবেতি। সা খল্বমোঘা পুরুষমেকমত্যন্ত-সমর্থং ঘাতয়িত্বৈব নিবর্ত্ততে। জন্মনাপি তস্য শঙ্কনীয়ত্বমাহ—সূর্য্যেতি। কুন্তী হি কন্যাবস্থায়াং মন্ত্রপ্রভাবং জ্ঞাতুমাদিত্যমাজুহাব। ততস্তস্যামেবাবস্থায়াময়-মুদ্ভূব তদাহ—কানীন ইতি। এতদেবাভিপ্রেত্য কর্ণগ্রহণমিত্যাহ—যত ইতি। উক্তেষন্যেষু চ ন ত্বয়া শঙ্কিতব্যমিত্যাহ—ময়েতি ॥৩৪

অনুবাদ। দ্রোণঞ্চ ইত্যাদি শ্লোকের অর্থ। দ্রোণ—যে যে বীরের উপর অর্জ্জুনের আশঙ্কা তাহাদেরই নাম নির্দ্দেশ করিয়া (ভগবান্) বলিতেছেন যে, তাহাদিগকে আমি নিহত করিয়াছি। তাহাদের মধ্যে দ্রোণ এবং ভীষ্ম যে আশঙ্কার কারণ তাহা প্রসিদ্ধই ছিল—কারণ দ্রোণ ধনুর্ব্বেদের আচার্য্য, দিব্যাস্ত্র-সম্পন্ন এবং বিশেষতঃ সাক্ষাৎ গুরু ছিলেন। ভীষ্ম—বিশেষতঃ পূজ্য তাঁহার মৃত্যুও তাঁহারই ইচ্ছার উপর নির্ভর করিত, অনেক দিব্য অস্ত্রও তাঁহার অধিকৃত ছিল, তিনি পরশুরামের সহিত দ্বন্দ্ব যুদ্ধ করিয়াছিলেন অথচ পরাজিত হয়েন নাই। সেইরূপ জয়দ্রথও ভয়ের কারণ [ ছিলেন, কারণ, ] জয়দ্রথের পিতা এইরূপ বরের জন্য তপস্যা করিতেছিলেন যে, যে আমার পুত্রের মস্তক ভূমিতে

ফেলিবে তাহার মস্তকও তৎক্ষণাৎ ভূমিতে পতিত হইবে। কর্ণও ইন্দ্রপ্রদত্ত অমোঘ শক্তি ধারণ করিতেন এবং তিনি সূর্য্যের পুত্র ছিলেন। কুন্তীর যখন বিবাহ হয় নাই, সেই সময় কর্ণ তাঁহার গর্ভে জন্মগ্রহণ করিয়াছিলেন এই জন্য [ ভগবান্ ] তাঁহার নাম ধরিয়াই নির্দ্দেশ করিলেন। এই সকল দ্রোণ প্রভৃতিকে আমিই নিহত করিয়া রাখিয়াছি, তুমি নিমিত্ত মাত্র হইয়া ইহাদিগকে বধ কর। তুমি ব্যথিত হইও না। এই যুদ্ধে তুমি দুর্য্যোধন প্রভৃতি শত্রুবর্গকে জয় করিতে পারিবে, সুতরাং তাহাদিগের নিকট ভীত হইও না॥ ৩৪

সঞ্জয় উবাচ।

এতচ্ছ্রুত্বা বচনং কেশবস্য, কৃতাঞ্জলির্বেপমানঃ কিরীটী।
নমস্কৃত্বা ভূয় এবাহ কৃষ্ণং, সগদ্গদং ভীতভীতঃ প্রণম্য ॥৩৫

অন্বয়। সঞ্জয়ঃ উবাচ—কেশবস্য এতৎবচনং শ্রুত্বা বেপমানঃ স কিরীটী কৃতাঞ্জলিঃ সন্ নমস্কৃত্বা তথা ভীতভীতঃ স ভূয় এব প্রণম্য চ কৃষ্ণং সগদ্গদং আহ ॥৩৫

অনুবাদ। সঞ্জয় বলিলেন, কেশবের এই বাক্য শ্রবণ করিয়া কম্পমান অর্জ্জুন কৃতাঞ্জলি হইয়া ভগবান্‌কে নমস্কার করিলেন। তিনি আবার অত্যন্ত ভীত হইয়া—আবার প্রণাম করিয়া, গদগদকণ্ঠে তাঁহাকে এইরূপ বলিতে লাগিলেন ॥৩৫

ভাষ্য। এতচ্ছ্রুত্বেতি। এতচ্ছ্রুত্বা বচনং কেশবস্য পূর্ব্বোক্তং কৃতাঞ্জলিঃ সন্ বেপমানঃ কম্পমানঃ কিরীটী নমস্কৃত্বা ভূয়ঃ পুনরেব আহ উক্তবান্ কৃষ্ণং সগদ্গদং ভয়াবিষ্টস্য দুঃখাভিঘাতাৎ স্নেহাবিষ্টস্য চ হর্ষোদ্ভবাৎ অশ্রুপূর্ণনেত্রত্বে সতি শ্লেষ্মণা কণ্ঠাবরোধঃ ততশ্চ বাচোঽপাটবং মন্দশব্দত্বং যৎ স গদ্গদঃ তেন সহ বর্ত্ততে ইতি সগদ্গদং বচনমাহেতি বচনক্রিয়াবিশেষণমেতৎ। ভীতভীতঃ পুনঃপুনর্ভয়াবিষ্টচেতাঃ সন্ প্রণম্য প্রহ্বীভূত্বা আহ ইতি ব্যবহিতেন সম্বন্ধঃ। অত্রাবসরে সঞ্জয়বচনং সাভিপ্রায়ম্। কথং? দ্রোণাদিষু অর্জ্জুনেন নিহতেষু অজেয়েষু চতুর্ষু নিরাশ্রয়ো দুর্য্যোধনো নিহত এবেতি মত্বা ধৃতরাষ্ট্রঃ জয়ং প্রতি নিরাশঃ সন্ সন্ধিং করিষ্যতি ততঃ শান্তিরুভয়েষাং ভবিষ্যতি ইতি। তদপি নাশ্রৌষীৎ ধৃতরাষ্ট্রো ভবিতব্যবশাৎ ॥৩৫

আনন্দগিরিটীকা। পরাজয়ভয়াৎ করিষ্যতি সন্ধিমিতি বুদ্ধ্যা সঞ্জয়োরাজ্ঞে বৃত্তান্তমুক্তবানিত্যাহ—সঞ্জয় ইতি। পূর্ব্বোক্তবচনং কালোঽস্মীত্যাদি

বিশ্বরূপদর্শনদশায়ামর্জুনস্ত ভগবতা সংবাদবচনং কিমিতি সঞ্জয়ো রাজ্ঞে ব্যজিজ্ঞপদিত্যাশঙ্ক্য তদুক্তেস্তাৎপর্য্যমাহ—অত্রেতি। তমেবাভিপ্রায়ং প্রশ্নদ্বারা বিশদয়তি —কথমিত্যাদিনা। তর্হি সঞ্জয়বচনং শ্রুত্বা কিমিতি রাজা সন্ধিং ন কারয়ামাসেতি তত্রাহ—তদপীতি ॥ ৩৫

অনুবাদ। এতচ্ছ্রুত্বা ইত্যাদি শ্লোকের অর্থ। এই পূর্ব্বোক্ত কেশবের বাক্য শুনিয়া কৃতাঞ্জলি ও কম্পমান হইয়া "কিরীটী" অর্জ্জুন নমস্কার পূর্ব্বক পুনর্ব্বার কৃষ্ণকে এই কথা বলিয়াছিলেন। তাঁহার কথা ভয়ে গদ্‌গদ হইয়া পড়িয়াছিল [ গদ্‌গদ শব্দের অর্থ কি ? ] যে ভয়ব্যাকুল তাহার দুঃখাভিভবে— এবং যে স্নেহময়, তাহার হর্ষের আবেগে—নেত্র অশ্রুসিক্ত হয় ও শ্লেষ্মার দ্বারা কণ্ঠাবরোধ হয় ; সুতরাং বাগিন্দ্রিয়ের সামর্থ্য কমিয়া যায় এইরূপ অবস্থায় যে কণ্ঠ হইতে [ বিকৃত ভাবে ] মন্দ শব্দ বহির্গত হয়, তাহাকেই 'গদ্‌গদ' কহা যায়। অর্জ্জুনের যে বাক্য সে সময় উচ্চারিত হইয়াছিল তাহা গদগদের সহিতই হইয়াছিল বলিয়া উহারই বিশেষণ হইতেছে "সগদ্‌গদং" ; তিনি ভীত ভীত অর্থাৎ অত্যন্ত-ভয়াবিষ্টচেতা হইয়া নমস্কার পূর্ব্বক অতি বিনীতভাবে বলিলেন [ এই অন্বয়টি একটু দুরান্বয় হইল ] এই সময়ে সঞ্জয়ের বচনে একটা অভিপ্রায় আছে ; কিরূপ ? "দ্রোণ ভীষ্ম কর্ণ ও জয়দ্রথ এই চারিজন মহাবীরের বিনাশ হইলে দুর্য্যোধন নিরাশ্রয় হইবে এবং [ নিশ্চয়ই ] বিনষ্ট হইবে" এই প্রকার বিবেচনা করিয়া ধৃতরাষ্ট্র জয় সম্বন্ধে নিরাশ হইয়া হয় ত সন্ধির প্রস্তাব করিতে বাধ্য হইবেন এবং তাহা হইলে উভয় পক্ষেই শান্তি স্থাপিত হইবে ; এই প্রকার মনে করিয়াই সঞ্জয় এই সকল কথা বলিয়াছিলেন ; কিন্তু ভবিতব্যবশে ধৃতরাষ্ট্র, সঞ্জয়ের এই কথায়ও কর্ণপাত করেন নাই ॥৩৫

অর্জ্জুন উবাচ।

স্থানে হৃষীকেশ তব প্রকীর্ত্ত্যা, জগৎ প্রহৃষ্যত্যনুরজ্যতে চ।
রক্ষাংসি ভীতানি দিশো দ্রবন্তি, সর্ব্বে নমস্যন্তি চ সিদ্ধসঙ্ঘাঃ ॥৩৬

অন্বয়। অর্জ্জুনঃ উবাচ—হে হৃষীকেশ, তব প্রকীর্ত্ত্যা যৎ জগৎ প্রহৃষ্যতি অনুরজ্যতে চ তৎ স্থানে ( যুক্তমেব ) ; [ তথা ] রক্ষাংসি ভীতানি দিশো দ্রবন্তি, সর্ব্বে সিদ্ধসঙ্ঘাশ্চ নমস্যন্তি [ তদপি যুক্তমেব ] ॥ ৩৬

অনুবাদ। অর্জ্জুন কহিলেন—হে হৃষীকেশ, তোমার গুণ কীর্ত্তনে যে জগৎ

আনন্দ অনুভব করে ও তোমার প্রতি অনুরক্ত হয়, তাহা সমুচিতই বটে, এবং রাক্ষসগণ ভীত হইয়া যে চারি দিকে পলায়ন করে এবং সিদ্ধগণ যে নমস্কার করেন, তাহাও সমুচিত ॥ ৩৬

ভাষ্য। স্থানে ইতি। স্থানে যুক্তং, কিং তৎ? তব প্রকীর্ত্ত্যা ত্বন্মাহাত্ম্য-কীর্ত্তনেন শ্রুতেন, হে হৃষীকেশ! যৎ জগৎ প্রহৃষ্যতি প্রহর্ষমুপৈতি তৎ স্থানে যুক্তমিত্যর্থঃ। অথবা বিষয়বিশেষণং স্থানে ইতি যুক্তো হর্ষাদিবিষয়ো ভগবান্। যত ঈশ্বরঃ সর্ব্বাত্মা সর্ব্বভূতসুহৃচ্চেতি তথা অনুরজ্যতে অনুরাগঞ্চ উপৈতি তচ্চ বিষয় ইতি ব্যাখ্যেয়ম্। কিং চ রক্ষাংসি ভীতানি ভয়াবিষ্টানি দিশো দ্রবন্তি গচ্ছন্তি তচ্চ স্থানে বিষয়ে। সর্ব্বে নমস্যন্তি নমস্কুর্ব্বন্তি চ সিদ্ধসংঘাঃ সিদ্ধানাং সমুদায়াঃ কপিলাদীনাং তচ্চ স্থানে ॥ ৩৬

আনন্দগিরিটীকা। কিং তদর্জ্জুনো ভগবন্তং প্রতি সগদ্গদং বচনমুক্ত-বানিতি তদাহ—অর্জ্জুন ইতি বিষয়বিশেষণত্বমেব ব্যনক্তি—যুক্ত ইতি। ভগবতো হর্ষাদিবিষয়ত্বং যুক্তমিত্যত্র হেতুমাহ—যত ইতি। তব প্রকীর্ত্ত্যা হর্ষবদনুরাগঞ্চ গচ্ছতি জগদিত্যাহ—তথেতি। তচ্চেত্যনুরাগগমনম্। রক্ষঃসু জগদেকদেশভূতেষু প্রতিপক্ষেষু কুতো জগতো ভগবতি হর্ষানুরাগাবিত্যা-শঙ্ক্যাহ—কিঞ্চেতি। ইতশ্চ জগতো ভগবতি হর্ষাদিযুক্তমিত্যাহ—সর্ব্ব ইতি ॥ ৩৬

অনুবাদ। স্থানে ইত্যাদি শ্লোকের অর্থ "স্থানে" অর্থাৎ উচিত; কি উচিত তাহাই বলিতেছেন, তোমার প্রকীর্ত্তিতে অর্থাৎ তোমার মাহাত্ম্য কীর্ত্তন ও শ্রবণ করিয়া, যে জগৎ প্রহর্ষ লাভ করে, তাহা স্থানে অর্থাৎ উচিতই বটে—তথা স্থানে এই শব্দটি প্রহর্ষের বিশেষণ নয়, কিন্তু প্রহর্ষের বিষয় যে ভগবান্ তাঁহারই বিশেষণ। তাৎপর্য্য এই যে, ভগবান্ লোক সকলের হর্ষের উপযুক্ত বিষয়। আরও সেই সকল জগৎ যে তোমার প্রতি অনুরক্ত হয় তাহাও উচিত, অথবা (পূর্ব্ববৎ) ভগবান্‌ই লোকানুরাগের উপযুক্ত বিষয়, এই প্রকার অর্থও হইতে পারে। আরও রাক্ষসগণ যে ভীত হইয়া অর্থাৎ ভয়াবিষ্ট হইয়া চারিদিকে পলায়ন করে, তাহাও উচিত বটে এবং কপিলাদি সিদ্ধগণের সংঘ অর্থাৎ সমুদায়ও যে আপনাকে নমস্কার করেন, তাহাও উচিতই বটে ॥ ৩৬

**কস্মাচ্চ তে ন নমেরন্ মহাত্মন্, গরীয়সে ব্রহ্মণোঽপ্যাদিকর্ত্রে।**
**অনন্ত দেবেশ জগন্নিবাস, ত্বমক্ষরং সদসত্তৎ পরং যৎ ॥ ৩৭**

অন্বয়। হে মহাত্মন্ ব্রহ্মণোঽপি গরীয়সে আদিকর্ত্রে [ তুভ্যং ] তে [ সিদ্ধসঙ্ঘাঃ ] কস্মাৎ ন নমেরন্ হে অনন্ত! হে দেবেশ! হে জগন্নিবাস ত্বং অক্ষরং ত্বমেব সৎ অসৎ যৎ তৎপরং সদসদতীতং তৎ অপি ত্বমেব ॥ ৩৭

অনুবাদ। হে মহাত্মন্ আপনি চতুরানন ব্রহ্মা হইতেও গরীয়ান্, কারণ আপনিই আদিকর্ত্তা। আপনাকে সেই কপিলাদি সিদ্ধগণ কেন নমস্কার না করিবেন? হে অনন্ত, হে দেবেশ, হে জগদাধার, আপনি অবিনাশী, আপনিই কার্য্য এবং আপনিই কারণ। এবং কার্য্য ও কারণ ব্যতিরিক্ত যে বস্তু আছে, আপনিই সেই বস্তু ॥ ৩৭

ভাষ্য। ভগবতো হর্ষাদি বিষয়ত্বে হেতুং দর্শয়তি। কস্মাচ্চ হেতোস্তে তুভ্যং ন নমেরন্ নমস্কূর্য্যুঃ হে মহাত্মন্ গরীয়সে গুরুতরায় যতো ব্রহ্মণো হিরণ্যগর্ভস্যাপি আদিকর্ত্তা কারণম্ অতস্তস্মাদাদিকর্ত্রে কথমেতে ন নমস্কুর্য্যুরতো হর্ষাদীনাং নমস্কারস্য চ স্থানং ত্বমর্হো বিষয় ইত্যর্থঃ। হে অনন্ত দেবেশ জগন্নিবাস ত্বমক্ষরং তৎপরং যদ্ বেদান্তেষু শ্রূয়তে কিং তৎ সদসৎ, সৎ বিদ্যমানং অসচ্চ যত্র নাস্তি ইতি বুদ্ধিঃ তে উপধানভূতে সদসতী যস্য অক্ষরস্য যদ্দ্বারেণ সদসদিত্যুপচর্য্যতে। পরমার্থতস্তু সদসতঃ পরং তদ্ যদক্ষরং বেদবিদো বিদন্তি তৎ ত্বমেব নান্যদিতি অভিপ্রায়ঃ ॥ ৩৭

আনন্দগিরিটীকা। উক্তেঽর্থে হেত্বর্থত্বেনোত্তরশ্লোকমবতারয়তি—ভগবত-ইতি। মহাত্মত্বমক্ষুদ্রচেতস্ত্বম্। গুরুতরত্বান্নমস্কারাদিযোগ্যত্বমাহ—গুরুতরায়েতি। তত্রৈব হেত্বন্তরমাহ—যতইতি। মহাত্মত্বাদিহেতূনামুক্তানাং ফলমাহ—অতইতি। তত্রৈব হেত্বন্তরাণি সূচয়তি—হে অনন্তেতি। অনবচ্ছিন্নত্বং সর্ব্বদেবনিয়ন্তৃত্বং সর্ব্বজগদাশ্রয়ত্বঞ্চ তব নমস্কারাদিযোগ্যত্বে কারণমিত্যর্থঃ। তত্রৈব হেত্বন্তরমাহ—ত্বমিতি। তত্র মানমাহ—যদিতি। কথমেকস্যৈব সদসদ্রূপত্বং তত্রাহ—তে ইতি। কথং সতোঽসতশ্চাক্ষরং প্রত্যুপাধিত্বং তদাহ—যদ্দ্বারেণেতি। তৎপরং যদিত্যেতদ্ব্যাচষ্টে—পরমার্থতস্ত্বিতি। অনন্তত্বাদিনা ভগবতো নমস্কারাদিযোগ্যত্বমুক্তম্ ॥ ৩৭

অনুবাদ। হে মহাত্মন্ কি কারণে ইহারা তোমাকে নমস্কার না করিবে? তুমি গরীয়ান্ অর্থাৎ গুরুতর, যে হেতু তুমি 'ব্রহ্মা' হিরণ্যগর্ভেরও প্রথম উৎপাদক [ এই কারণে তোমাকে নমস্কার করা উচিত ইহাই তাৎপর্য্য ] এই জন্যই তুমি নমস্কার ও হর্ষের স্থান অর্থাৎ উপযুক্ত পাত্র, ইহাই অর্থ। হে অনন্ত, হে দেবেশ, হে জগন্নিবাস, তুমিই সেই পর অক্ষর যাহা বেদান্তবাক্যসমূহে শ্রুত

হয়। তাহা কি? তাহা সৎ ও অসৎ। সৎ এই শব্দটির অর্থ বর্ত্তমান অর্থাৎ ভাববস্তু, অসৎ এই শব্দটির অর্থ তাহা—যাহাকে অবলম্বন করিয়া, নাই এই প্রকার বুদ্ধি হয় [ অর্থাৎ নাই বলিলে আমরা যাহা বুঝি, তাহাকেই লোকে অসৎ বলিয়া থাকে ] সেই সৎ ও অসৎ এই দুই প্রকার পদার্থ যে ব্রহ্মের উপাধিস্বরূপ, সেই পরব্রহ্মই এই স্থানে সৎ ও অসৎ এই দুইটি শব্দের দ্বারা নির্দ্দিষ্ট হইতেছে। বাস্তবিক ধরিতে গেলে সৎ এবং অসৎ হইতে যাহাকে ভিন্ন বলিয়া বেদবিদ্গণ নির্দ্দেশ করিয়া থাকেন, সেই বস্তু তুমি ছাড়া অন্য কিছুই নহে, ইহাই অভিপ্রায়॥ ৩৭

ত্বমাদিদেবঃ পুরুষঃ পুরাণ, স্ত্বমস্য বিশ্বস্য পরং নিধানম্।
বেত্তাসি বেদ্যঞ্চ পরং চ ধাম, ত্বয়া ততং বিশ্বমনন্তরূপ॥ ৩৮

অন্বয়। ত্বং আদিদেবঃ, ত্বং পুরাণঃ পুরুষঃ, ত্বম্ অস্য বিশ্বস্য পরং নিধানং, ত্বং বেত্তা অসি, ত্বং বেদ্যং পরং ধাম অসি, ত্বয়া হে অনন্তরূপ বিশ্বং ততম্॥ ৩৮

অনুবাদ। তুমি আদিদেব, তুমি পুরাতন পুরুষ, তুমিই এই বিশ্বের একমাত্র আশ্রয়, তুমিই বেত্তা আবার তুমি সেই বেদ্য পরম ধাম; হে অনন্তরূপ তুমি এই জগৎকে সর্ব্বপ্রকারে ব্যাপিয়া রহিয়াছ॥ ৩৮

ভাষ্য। পুনরপি স্তৌতি। ত্বমাদিদেবঃ জগতঃ স্রষ্টৃত্বাৎ, পুরুষঃ পুরি শয়নাৎ, পুরাণশ্চিরন্তনঃ ত্বমেবাস্য বিশ্বস্য পরং প্রকৃষ্টং নিধানং নিধীয়তেঽস্মিন্ জগৎ সর্ব্বং মহাপ্রলয়াদাবিতি। কিং চ বেত্তাসি বেদিতাসি সর্ব্বস্যৈব বেদ্যজাতস্য যচ্চ বেদ্যং বেদনার্হং তচ্চাসি। পরং চ ধাম পরমং পদং বৈষ্ণবম্। ত্বয়া ততং ব্যাপ্তং বিশ্বং সমস্তমনন্তরূপ! অন্তো ন বিদ্যতে তব রূপাণাম্॥ ৩৮

আনন্দগিরিটীকা। সম্প্রতি জগৎস্রষ্টৃত্বাদিনাপি তদ্যোগ্যত্বমস্তীতি স্তুতি-দ্বারা দর্শয়তি—পুনরপীতি। জগতঃ স্রষ্টা পুরুষো হিরণ্যগর্ভ ইতি পক্ষং প্রত্যাহ—পুরাণ ইতি। স্রষ্টৃত্বং নিমিত্তমেবেতি তটস্থেশ্বরবাদিনস্তান্ প্রত্যুক্তং—ত্বমেবেতি। মহাপ্রলয়াদাবিত্যাদিপদমবান্তরপ্রলয়ার্থম্। ঈশ্বরস্তো-ভয়থা কারণত্বং সর্ব্বজ্ঞত্বেন সাধয়তি—কিঞ্চেতি। বেদ্যবেদিতৃভাবেন অদ্বৈ-তানুপপত্তিমাশঙ্ক্যাহ—যচ্চেতি। মুক্ত্যালম্বনস্য ব্রহ্মণোঽর্থান্তরত্বং আশঙ্কি-ত্বোক্তং—পরঞ্চেতি। যৎ পরমং পদং তদপি চ ত্বমেবেতি সম্বন্ধঃ। তস্য পূর্ণত্বমাহ—ত্বয়েতি। ব্যাপ্যব্যাপকত্বেন ভেদং শঙ্কিত্বা কল্পিতত্বাত্তস্য নৈব-মিত্যাহ—অনন্তেতি॥ ৩৮

অনুবাদ। পুনর্ব্বার অর্জ্জুন স্তুতি করিতেছেন তুমিই আব তুমিই জগতের সৃষ্টিকর্ত্তা; তুমি পুরুষ, কারণ, দেহরূপ পুরীতে তুমিই শয়ন করিয়া থাক। তুমি পুরাণ অর্থাৎ চিরন্তন। তুমিই এই বিশ্বের 'পর' অর্থাৎ প্রকৃষ্ট নিধান; যাহাতে প্রলয়াদি কালে সমুদয় জগৎ নিহিত থাকে, তাহারই নাম 'নিধান'। আরও তুমিই বেত্তা অর্থাৎ জগতের যাবতীয় বস্তুনিচয়ের একমাত্র জ্ঞাতা [ অর্থাৎ তুমি সর্ব্বজ্ঞ ]; যাহা "বেদ্য" জানিবার যোগ্য বস্তু, তাহাও তুমি; হে অনন্তরূপ! কারণ, তোমার যে কতরূপ তাহার অন্ত নাই, তুমিই সেই পরমধাম অর্থাৎ বৈষ্ণবপদ ॥ ৩৮

বায়ুর্যমোঽগ্নির্বরুণঃ শশাঙ্কঃ, প্রজাপতিস্ত্বং প্রপি[illegible]মহশ্চ।
নমো নমস্তেঽস্তু সহস্রকৃত্বঃ, পুনশ্চ ভূয়োঽপি নমো [illegible]মস্তে ॥ ৩৯

অন্বয়। ত্বং বায়ুঃ, ত্বং যমঃ, ত্বম্ অগ্নি, ত্বং বরুণঃ, ত্বং শশাঙ্কঃ, ত্বং প্রজাপতিঃ, ত্বং প্রপিতামহশ্চ। তে (তুভ্যং) সহস্রকৃত্বঃ (সহস্রশঃ) নমঃ অস্তু; তে নমঃ, [তে] পুনঃ নমঃ [তে] ভূয়োঽপি নমঃ অস্তু ॥ ৩৯

অনুবাদ। তুমি বায়ু, তুমি যম, তুমি বরুণ, তুমি চন্দ্র, তুমি প্রজাপতি, তুমি প্রপিতামহ, তোমাকে সহস্রবার নমস্কার করি; পুনর্ব্বার তোমাকে নমঃ, আবার তোমাকে নমস্কার করি। ৩৯

ভাষ্য। কিঞ্চ বায়ুস্ত্বং যমশ্চাগ্নির্বরুণোঽপাংপতিঃ শশাঙ্কশ্চন্দ্রমাঃ প্রজাপতিস্ত্বং কশ্যপাদিঃ, প্রপিতামহঃ পিতামহস্যাপি পিতা ব্রহ্মণোঽপি পিতা ইত্যর্থঃ। নমো নমস্তে তুভ্যম্ অস্তু সহস্রকৃত্বঃ পুনশ্চ ভূয়োঽপি নমো নমস্তে। বহুশো নমস্কারক্রিয়াভ্যাসাবৃত্তিগণনং কৃত্বসুচোচ্যতে। পুনশ্চ ভূয়োঽপি ইতি শ্রদ্ধাভক্ত্যতিশয়াদপরিতোষমাত্মনো দর্শয়তি ॥ ৩৯

আনন্দগিরিটীকা। তস্য সর্ব্বাত্মত্বে হেত্বন্তরমাহ—কিঞ্চেতি। কশ্যপাদি-রিত্যাদিশব্দেন বিরাটদক্ষাদয়ো গৃহ্যন্তে। পিতামহো ব্রহ্মা তস্য পিতা সূত্রাত্মা অন্ত-র্য্যামী চেত্যাহ—ব্রহ্মণোঽপীতি। সর্ব্বা দেবতাত্বমেবেত্যুক্তে ফলিতমাহ—নম ইতি। সহস্রকৃত্বইতি কৃত্বসুচো বিবক্ষিতমর্থমাহ—বহুশইতি। পুনরুক্তি-তাৎপর্য্যমাহ—পুনশ্চেতি। শ্রদ্ধাভক্ত্যোরতিশয়াৎ কৃতেঽপি নমস্কারে পরিতোষা-ভাবো বুদ্ধেরাত্মনোঽলংপ্রত্যয়রাহিত্যং তদ্দর্শনার্থং পুনরুক্তিরিত্যর্থঃ ॥৩৯

অনুবাদ। আরও [স্তুতি করিতেছেন যে] তুমিই বায়ু, যম, অগ্নি ও

বরুণ অর্থাৎ সকল জলের অধিপতি, তুমি শশাঙ্ক অর্থাৎ চন্দ্রমাঃ, তুমিই কশ্যপাদি প্রজাপতি, তুমি প্রপিতামহ অর্থাৎ পিতামহেরও পিতা—ব্রহ্মারও পিতা। তোমাকে নমস্কার—নমস্কার, তোমাকে সহস্রবার নমস্কার করি, আবার [ বলি ] তোমাকে প্রচুর নমস্কার। "সহস্রকৃত্বঃ" এই শব্দটি সহস্রশব্দের উত্তর কৃত্বসুচ্ নামে তদ্ধিত প্রত্যয় হইতে নিষ্পন্ন হইয়াছে। কৃত্বসুচ এই প্রত্যয়ের অর্থ এই স্থানে নমস্কার বাহুল্যের পুনঃ পুনঃ অনুষ্ঠান রূপ আবৃত্তি। এই প্রকার পুনঃ পুনঃ নমস্কার করিয়া করিয়া অর্জ্জুন ভগবানের প্রতি নিজের শ্রদ্ধা ও ভক্তির আতিশয্য দেখাইতেছেন এবং তাঁহাকে বারংবার নমস্কার করিয়াও যে তৃপ্তি হইতেছে না তাহাই দেখাইতেছেন ॥৩৯

নমঃ পুরস্তাদথ পৃষ্ঠতস্তে, নমোঽস্তু তে সর্ব্বত এব সর্ব্ব।
অনন্তবীর্য্যামিতবিক্রমস্ত্বং, সর্ব্বং সমাপ্নোষি ততোঽসি সর্ব্বঃ ॥৪০

অন্বয়। তে ( তুভ্যং ) পুরস্তাৎ নমঃ ; পৃষ্ঠতঃ নমঃ ; হে সর্ব্ব ! সর্ব্বত এব তে নমোঽস্তু ; ত্বম্ অনন্তবীর্য্যামিতবিক্রমঃ, ত্বং [ যতঃ ] সর্ব্বং সমাপ্নোষি ততঃ সর্ব্বোঽসি ॥৪০

অনুবাদ। তোমাকে সম্মুখে নমস্কার করি, তোমাকে পশ্চাৎদিকে নমস্কার করি ; হে সর্ব্বস্বরূপ ! আমি তোমাকে সকল দিকেই নমস্কার করি, তোমার বীর্য্যের অন্ত নাই, তোমার পরাক্রমেরও সীমা নাই। যেহেতু তুমি সকল বস্তুকেই ব্যাপিয়া রহিয়াছ, এই জন্যই তুমি সর্ব্বস্বরূপ ॥৪০

ভাষ্য। তথা নমঃ পুরস্তাৎ পূর্ব্বস্যাং দিশি তুভ্যমথ পৃষ্ঠতস্তে পৃষ্ঠতোঽপি চ তে। নমোঽস্তু তে সর্ব্বত এব সর্ব্বাসু দিক্ষু সর্ব্বত্র স্থিতায় হে সর্ব্ব ! অনন্তবীর্য্যামিতবিক্রমঃ অনন্তং বীর্য্যং যস্য অমিতো বিক্রমশ্চ বীর্য্যং সামর্থ্যং বিক্রমঃ পরাক্রমঃ। বীর্য্যবান্ অপি কশ্চিৎ শস্ত্রাবিষয়ে ন পরাক্রমতে মন্দপরাক্রমো বা। ত্বং তু অনন্তবীর্য্যঃ অমিতবিক্রমশ্চ ইত্যনন্তবীর্য্যামিতবিক্রমঃ সর্ব্বং সমস্তং জগৎ সমাপ্নোষি সম্যক্ একেন আত্মনা ব্যাপ্নোষি যতস্তস্মাদসি ভবসি সর্ব্বঃ, ত্বয়া বিনাভূতং ন কিঞ্চিদস্তি ইত্যর্থঃ ॥৪০

আনন্দগিরিটীকা। বিধান্তরেণ ভগবন্তং স্তুত্বা নমস্কুর্ব্বন্নভিমুখীকরোতি —তথেতি। যস্যাং দিশি সবিতোদেতি সা পূর্ব্বা দিগুচ্যতে তস্যাং ব্যবস্থিত-সর্ব্বং ত্বমেব তস্মৈ তে তুভ্যং নমোঽস্ত্বিত্যাহ—নমইতি। অথশব্দঃ সমুচ্চয়ে।

পশ্চাদপি স্থিতং সর্ব্বং ত্বমেব তস্মৈ তে তুভ্যং নমোঽস্ত্বিত্যাহ—অথেতি। কিং বহুনা যাবত্যো দিশস্তত্র সর্ব্বং যদ্বর্ত্ততে তদশেষং ত্বমেব তস্মৈ তুভ্যং প্রহ্বীভাবঃ স্তাদিত্যাহ—নমোঽস্ত্বিতি। ফলিতং সর্ব্বাত্মত্বং সূচয়তি—হে সর্ব্বেতি। বীর্য্যবিক্রময়োর্ন পৌনরুক্ত্যমিত্যাহ—বীর্য্যমিত্যাদিনা। বীর্য্যবতো বিক্রমাব্যভিচারাদর্থপৌনরুক্ত্যমাশঙ্ক্যাহ—বীর্য্যবানিতি। ভগবতি লোকতো বিশেষমাহ—ত্বংত্বিতি। উক্তং সর্ব্বাত্মত্বং প্রপঞ্চয়তি—সর্ব্বমিতি। সপ্রপঞ্চত্বং বারয়তি—ত্বয়েতি॥ ৪০

অনুবাদ। সেইরূপেই তোমাকে পূর্ব্বদিকে নমস্কার করিতেছি এবং পৃষ্ঠদেশেও তোমাকে নমস্কার করিতেছি, তুমি সকল দিকে সর্ব্ব স্থানে অবস্থিত; সুতরাং সকল দিকেই তোমার প্রতি নমস্কার হউক। হে সর্ব্ব, তুমি "অনন্তবীর্য্যামিতবিক্রম" যাহার বীর্য্যের অন্ত নাই এবং যাহার বিক্রমেরও সীমা নাই, সেই অনন্তবীর্য্য ও অমিত-বিক্রম, বীর্য্য শব্দের অর্থ সামর্থ্য এবং বিক্রম শব্দের অর্থ পরাক্রম; জগতে এমন অনেক লোক আছে, যাহার সামর্থ্য আছে বটে, কিন্তু অস্ত্রব্যবহার কালে পরাক্রম নাই; তুমি কিন্তু অনন্তবীর্য্য ও অমিতপরাক্রম; এই জন্য তোমার নাম " অনন্তবীর্য্যামিতবিক্রম" তুমি নিজস্বরূপ এই সকল জগৎকে ব্যাপিয়া রহিয়াছ; সেইজন্যই তুমি সর্ব্ব, অর্থাৎ এ সংসারে এমন কোন বস্তুই নাই যাহা তোমা ছাড়া হইয়া থাকিতে পারে॥ ৪০

সখেতি মত্বা প্রসভং যদুক্তং, হে কৃষ্ণ হে যাদব হে সখেতি।
অজানতা মহিমানং তবেদং, ময়া প্রমাদাৎ প্রণয়েন বাপি॥ ৪১

অন্বয়। সখা ইতি মত্বা [ ময়া ] হে কৃষ্ণ, হে যাদব, হে সখে, ইতি প্রসভং যদুক্তং [ কিংভূতেন ময়া ? ] ইদং ( বিশ্বং ) তব মহিমানম্ অজানতা [ তথা ] প্রমাদাৎ প্রণয়েন বা যদুক্তম্॥ ৪১

অনুবাদ। [ এই বিশ্ব তোমারই মহিমা ইহা আমি জানিতে পারি নাই; কিন্তু ] তুমি আমার সখা ইহাই বুঝিয়া প্রমাদ বা প্রণয়ের বশে আমি হঠাৎ তোমাকে হে কৃষ্ণ! হে যাদব! ও সখে! ইত্যাদি যাহা কিছু বলিয়াছি॥ ৪১

ভাষ্য। যতোঽহং ত্বন্মাহাত্ম্যাপরিজ্ঞানাপরাধী অতঃ—সখা সমানবয়া ইতি মত্বা জ্ঞাত্বা বিপরীতবুদ্ধ্যা প্রসভম্ অভিভূয় প্রসহ্য যদুক্তং হে কৃষ্ণ হে যাদব হে সখেতি চাজানতা অজ্ঞানিনা মূঢ়েন। কিমজানতা ইত্যাহ মহিমানং মাহাত্ম্যং

*তবেদমীশ্বরস্য বিশ্বরূপম্ তবেদং মহিমানম্ অজানতা ইতি বৈয়ধিকরণ্যেন সম্বন্ধঃ।* তবেমমিতি পাঠঃ যদ্যস্তি তদা সামানাধিকরণ্যেন অন্বয়ঃ। ময়া প্রমাদাৎ বিক্ষিপ্ত-চিত্ততয়া প্রণয়েন বাপি প্রণয়ো নাম স্নেহনিমিত্তো বিশ্রম্ভঃ। তেনাপি কারণেন যদুক্তবানস্মি ॥৪১

আনন্দগিরিটীকা। অজ্ঞাননিমিত্তমপরাধং ক্ষমাপয়তি—যতইতি। ইদং শব্দার্থমাহ—বিশ্বরূপমিতি। ন হীদমিত্যস্য মহিমানমিত্যস্য চ সামানাধি-করণ্যং লিঙ্গব্যত্যয়াদিত্যাহ—তবেতি। পাঠান্তরসম্ভাবনায়াং সামানাধিকরণ্যো-পপত্তিমাহ—তবেত্যাদিনা। যদুক্তবানস্মি তদহং ক্ষাময়ে ত্বামিতি সম্বন্ধঃ ॥৪১

অনুবাদ। যে কারণ আমি তোমার মাহাত্ম্য জানি না, সুতরাং আমি অপরাধ করিয়াছি, এইজন্যই [ বলিতেছি যে ] সখা অর্থাৎ বয়স্য এই প্রকার ভাবিয়া অর্থাৎ বিপরীত বুদ্ধির বশে ও হঠাৎ অভিভব করিয়া যাহা বলিয়াছি "হে কৃষ্ণ হে যাদব ও হে সখে" ইত্যাদি [ সেই সকল উক্তি কিন্তু ] না জানিয়াই [ হইয়াছে ]। কি না জানিয়া? [ তাহাই বলিতেছেন ] তোমার "মহিমা" মাহাত্ম্যই অর্থাৎ এই বিশ্বরূপ এই বিশ্বরূপময় তোমার মাহাত্ম্য না জানিয়া [ইহাই তাৎপর্য্য]; এই 'ইদং' শব্দটি ক্লীবলিঙ্গ এবং 'মহিমানং' এই পদটি পুংলিঙ্গের দ্বিতীয়ার একবচন; সুতরাং ইহাদের মধ্যে যে পরস্পর অন্বয় হইতেছে, তাহাকে বৈয়ধিকরণ্যে অন্বয় হইল ইহা বুঝিতে হইবে। যদি কোন পুস্তকে 'মহিমানং তবেমং" এই প্রকার পাঠ থাকে, তাহা হইলে 'ইমং' এই [ বিশেষণ বা বিশেষ্য ] পদটিতে পুংলিঙ্গের দ্বিতীয়ার একবচন থাকায় 'মহিমানং' এই পদটির সহিত উহার যে অন্বয় হইবে, তাহাকে সামানাধিকরণ্যেরই অন্বয় বলা যাইতে পারে; [ কারণ দুইটি পদে তুল্য বিভক্তি থাকিয়া অন্বয় হইলে বৈয়াকরণগণ ঐ অন্বয়কে সামানাধিকরণ্যের অন্বয় বলিয়া থাকেন; এইরূপ অন্বয় ভিন্ন আর সকল প্রকার অন্বয়কে তাঁহারা বৈয়ধিকরণ্যের অন্বয় বলিয়া থাকেন ]; আমি "প্রমাদ" অর্থাৎ চিত্তবিক্ষেপবশতঃ অথবা "প্রণয়" স্নেহনিবন্ধন বিশ্বাসের বশে ও যাহা কিছু বলিয়া বসিয়াছি ॥৪১

যচ্চাবহাসার্থমসৎকৃতোঽসি, বিহারশয্যাসনভোজনেষু।
একোঽথবাপ্যচ্যুত তৎসমক্ষং, তৎ ক্ষাময়ে ত্বামহমপ্রমেয়ম্॥৪২

অন্বয়। হে অচ্যুত, বিহারশয্যাসনভোজনেষু একঃ [ সন্ ] অবহাসার্থং ত্বং

ময়া যৎ অসৎকৃতোঽসি অথবা সমক্ষং [ জনানামিতিশেষঃ ] যৎ অসৎকৃতশ্চাসি তৎ সর্ব্বং অহম্ অপ্রমেয়ং ত্বাং ক্ষাময়ে ॥৪২

অনুবাদ। হে অচ্যুত! ইহা ছাড়াও পাদচারণকালে, শয়নে, আসনে ও ভোজনকালে একাকী তোমাকে [ লোকজনের অসমক্ষে ] আমি পরিহাসপ্রসঙ্গে অন্যায় কথা বলিয়া বা অন্যায় ব্যবহার করিয়া যে অসৎকার করিয়াছি বা লোকের সমক্ষেও ঐ প্রকার ব্যবহারের দ্বারা তোমার প্রতি যে অনুচিত আচরণ করিয়াছি, অদ্য আমি তোমার নিকট তাহার জন্য ক্ষমা প্রার্থনা করিতেছি ॥৪২

ভাষ্য।—যচ্চেতি। যচ্চ অবহাসার্থং পরিহাসপ্রয়োজনায়, অসৎকৃতঃ পরিভূতঃ অসি, ভবসি, ক্ব? বিহারশয্যাসনভোজনেষু বিহরণং বিহারঃ পাদব্যাপারঃ, শয়নং শয্যা, আসনম্ আস্থায়িকা, ভোজনমদনম্, ইতি এতেষু বিহারশয্যাসনভোজনেষু—একঃ পরোক্ষঃ সন্ অসৎকৃতোঽসি পরিভূতোঽসি অথবাঽপি হে অচ্যুত! তৎসমক্ষং তচ্ছব্দঃ ক্রিয়াবিশেষণার্থঃ, প্রত্যক্ষং বা অসৎকৃতোঽসি তৎসর্ব্বম্ অপরাধজাতং ক্ষাময়ে ক্ষমাং কারয়ে ত্বাম্ অহম্ অপ্রমেয়ং প্রমাণাতীতম্ ॥ ৪২

আনন্দগিরিটীকা। যদযুক্তমুক্তং তৎ ক্ষন্তব্যমিত্যেব ন কিন্তু যৎ পরীহাসার্থং ক্রীড়াদিষু ত্বয়ি তিরস্করণং কৃতং তদপি সোঢ়ব্যমিত্যাহ—যচ্চেতি। বিহরণং ক্রীড়া ব্যায়ামো বা শয়নং তল্পাদিকম্ আস্থায়িকা আসনং সিংহাসনাদে-রূপলক্ষণম্ এতেষু বিষয়ভূতেষিতি যাবৎ। একশব্দো রহসি স্থিতমেকাকিনং কথয়তীত্যাহ—পরোক্ষঃ সন্নিতি। প্রত্যক্ষং পরোক্ষং বা তদসৎকরণং পরিভবনং যথা স্যাৎ তথা যন্ময়া ত্বম্ অসৎকৃতোঽসি তৎ সর্ব্বমিতি যোজনামঙ্গী-কৃত্যাহ—তচ্ছব্দ ইতি। ক্ষমা কারয়িতব্যেত্যত্রাপরিমিতত্বং হেতুমাহ—অপ্রমেয়মিতি ॥ ৪২

অনুবাদ। যচ্চ ইত্যাদি শ্লোকের অর্থ। অবহাস অর্থাৎ পরিহাসমাত্র প্রয়োজনের জন্য তোমাকে আমি যে অসৎকৃত অর্থাৎ পরিভূত করিয়াছি, কোথায়? বিহার, শয্যা, আসন ও ভোজন এই কয়স্থলে; বিহার শব্দের অর্থ বিহরণ—চরণ-ব্যাপার অর্থাৎ পাদচারণ, শয্যা—শুইবার স্থান, আসন,—বসিবার স্থান, ভোজন—আহার করা, এই কয়টি ব্যাপারে এক অর্থাৎ তুমি যখন লোকের সাক্ষাতে ছিলে না, সেই সময় তোমাকে পরিহাস প্রসঙ্গে যাহা কিছু অসৎকৃত করিয়াছি অথবা সাক্ষাৎ অর্থাৎ লোকসমক্ষে যাহা কিছু পরিভব করিয়াছি তাহা অর্থাৎ সেই পরিভব করারূপ আমার গুরুতর অপরাধনিচয়কে যাহাতে তুমি

ক্ষমা করা, তাহার জন্য আমি তোমার নিকটে ক্ষমা প্রার্থনা করিতেছি; তুমি অপ্রমেয় অর্থাৎ প্রমাণের অগোচর ॥ ৪২

পিতাঽসি লোকস্য চরাচরস্য, ত্বমস্য পূজ্যশ্চ গুরুর্গরীয়ান্।
ন ত্বৎসমোঽস্ত্যভ্যধিকঃ কুতোঽন্যো, লোকত্রয়েঽপ্যপ্রতিমপ্রভাব॥৪৩

অন্বয়।। হে অপ্রতিমপ্রভাব! ত্বং চরাচরস্য লোকস্য পিতা অসি; ত্বম্ অস্য (চরাচরস্য) পূজ্যঃ, গুরুঃ, অসি; [তথা] গরীয়ান্ চ অসি। লোকত্রয়ে ত্বৎসমঃ ন অস্তি, অধিকঃ কুতঃ [অস্তি অপিতু নৈবাস্তি] ॥ ৪৩

অনুবাদ। হে অপ্রমেয়-প্রভাব! তুমি এই চরাচর লোকের পিতা; তুমি ইহার পূজনীয় গুরু, অথবা তুমি গুরু হইতেও উৎকৃষ্টতর; ত্রিভুবনে কেহই তোমার সমান নাই; তোমার অপেক্ষা অধিক আর কে হইতে পারে? ॥৪৩

ভাষ্য। পিতাঽসি জনয়িতাঽসি; লোকস্য প্রাণিজাতস্য চরাচরস্য স্থাবরজঙ্গমস্য, ন কেবলং ত্বমস্য জগতঃ পিতা, পূজ্যশ্চ পূজার্হশ্চ, যতো গুরুঃ গরীয়ান্ গুরুতরঃ, কস্মাৎ গুরুতরত্বমিত্যাহ ন ত্বৎসমঃ ত্বত্তুল্যঃ অন্যঃ অস্তি নহীশ্বরদ্বয়ং সম্ভবতি অনেকেশ্বরত্বে ব্যবহারানুপপত্তেঃ। ত্বৎসম এব তাবদন্যো ন সম্ভবতি, কুত এবান্যোঽভ্যধিকঃ স্যাৎ। লোকত্রয়েঽপি সর্ব্বস্মিন্ অপ্রতিমপ্রভাব প্রতিমীয়তে যয়া যা প্রতিমা ন বিদ্যতে প্রতিমা যস্য তব প্রভাবস্য স ত্বম্ অপ্রতিম-প্রভাবঃ হে অপ্রতিমপ্রভাব নিরতিশয়প্রভাব ইত্যর্থঃ ॥ ৪৩

আনন্দগিরিটীকা। গুণাধিক্যাৎ পূজার্হত্বং ধর্ম্মাত্মজ্ঞানসম্প্রদায়প্রবর্ত্ত-কত্বেন শিক্ষয়িতৃত্বাৎ গুরুত্বং গুরূণামপি সূত্রাদীনাং গুরুত্বাদ্গরীয়স্ত্বং তদেব প্রশ্নদ্বারা সাধয়তি—কস্মাদিতি। ঈশ্বরান্তরং তুল্যং ভবিষ্যতীত্যাশঙ্ক্যাহ—ন হীতি। ঈশ্বরভেদে প্রত্যেকং স্বাতন্ত্র্যাৎ তদৈকমত্যে হেত্বভাবাৎ নানামতিত্বে চৈকস্য সিসৃক্ষায়ামন্যস্য সংজিহীর্ষাসম্ভবাদ্ব্যবহারলোপাদযুক্তমীশ্বরনানাত্বমিত্যর্থঃ। অভ্যধিকাসত্ত্বং কৈমুতিকন্যায়েন দর্শয়তি—ত্বৎ সমইতি। তত্র হেতুমবতার্য্য ব্যাকরোতি—অপ্রতিমেত্যাদিনা ॥ ৪৩

অনুবাদ। চরাচর অর্থাৎ স্থাবর ও জঙ্গম এই দ্বিবিধ "লোকের" প্রাণিগণের তুমিই পিতা [অর্থাৎ] জন্মদাতা; কেবল যে তুমি এই জগতের পিতা, তাহা নহে; তুমি এই জগতের "পূজ্য" পূজার যোগ্য গুরু; [শুধু গুরু নহ] গুরু হইতেও গুরুতর; কেন তুমি সর্ব্বাপেক্ষা গুরুতর? তাহাই বলা যাইতেছে যে, তোমার

সদৃশ এ জগতে কেহই নাই ; তাহার কারণ এই যে, এক জগতে দুইটি ঈশ্বর থাকিতে পারেন না ; যে হেতু দুইটি ঈশ্বর হইলে সকল প্রকার ব্যবহারেরই লোপ হইয়া উঠে। যখন কেহ তোমার সমানই হইতে পারে না, তখন তোমা অপেক্ষা অধিক কেহ হইবে কি প্রকারে? তুমি "অপ্রতিমপ্রভাব" যাহার সহিত কোন বস্তুর সাদৃশ্য দেওয়া যায়, তাহার নাম 'প্রতিমা'; যাহার প্রভাবের প্রতিমা নাই, তাহাকেই 'অপ্রতিমপ্রভাব' বলা যায় ; তুমি অপ্রতিমপ্রভাব অর্থাৎ তোমার প্রভাব অপরিসীম। ইহাই তাৎপর্য্য ॥৪৩

তস্মাৎ প্রণম্য প্রণিধায় কায়ং, প্রসাদয়ে ত্বামহমীশমীড্যম্।
পিতেব পুত্রস্য সখেব সখ্যুঃ, প্রিয়ঃ প্রিয়ায়ার্হসি দেব সোঢ়ুম্ ॥৪৪

অন্বয়। তস্মাৎ কায়ং প্রণিধায় প্রণম্য ঈড্যম্ ঈশং ত্বাম্ অহং প্রসাদয়ে ; পিতা পুত্রস্যেব সখা সখ্যুরিব প্রিয়ঃ প্রিয়ায়া ইব [অপরাধং] দেব সোঢ়ুম অর্হসি ॥ ৪৪

অনুবাদ। সেই কারণে আমি নতদেহে প্রণাম করিয়া তোমাকে প্রসন্ন করিতেছি ; তুমিই স্তুতির পাত্র [ কারণ তুমি ঈশ্বর ]—পিতা যেমন পুত্রের—সখা যেমন সখার—প্রিয় যেমন প্রিয়ার অপরাধ ক্ষমা করিয়া থাকে, তুমিও আমার অপরাধ সেইরূপে ক্ষমা করিও ॥ ৪৪

ভাষ্য। যত এবং তস্মাৎ প্রণম্য নমস্কৃত্য প্রণিধায় নীচৈর্ধৃত্বা কায়ং শরীরং প্রসাদয়ে, প্রসাদং কারয়ে, ত্বামহম্ ঈশম্ ঈশিতারম্ ঈড্যং স্তুত্যম্। ত্বং পুনঃ পুত্রস্যাপরাধং পিতা যথা ক্ষমতে সর্ব্বং সখেব চ সখ্যুঃ অপরাধং যথা বা প্রিয়ায়া অপরাধং প্রিয়ঃ ক্ষমতে এবমর্হসি হে দেব সোঢ়ুং প্রসহিতুং ক্ষন্তু মিত্যর্থঃ ॥ ৪৪

আনন্দগিরিটীকা। নিরতিশয়প্রভাবং হেতুকৃত্যাপ্রতিমেত্যাদিনা প্রসাদয়ে প্রণামপূর্ব্বকং ত্বামিত্যাহ—যত ইতি। প্রসাদনানন্তরং ভগবতা কর্ত্তব্যং প্রার্থয়তে—ত্বং পুনরিতি। প্রিয়ইব প্রিয়ায়া ইতীবকারোঽনুষজ্যতে প্রিয়ায়াহ সীতি ছান্দসঃ সন্ধিঃ। ক্ষন্তুং মদপরাধজাতনিতি শেষঃ ॥ ৪৪

অনুবাদ। যেহেতু এই প্রকার তুমি, সেই কারণেই আমি "কায়" দেহকে প্রণিহিত করিয়া অর্থাৎ নত করিয়া তোমাকে প্রসন্ন করিতেছি ; তুমি ঈশ অর্থাৎ জগতের নিয়ন্তা এবং তুমি "ঈড্য" স্তুতির পাত্র। তুমি কিন্তু দেব, যেমন পিতা পুত্রের অপরাধকে সহিয়া থাকেন যেমন সখা সখার অপরাধ ক্ষমা করেন এবং যেমন কান্ত কান্তার অপরাধ মার্জ্জনা করিয়া থাকেন, সেইরূপ আমার সকল প্রকার অপরাধ সহ্য করিও অর্থাৎ ক্ষমা করিও ॥ ৪৪

অদৃষ্টপূর্ব্বং হৃষিতোঽস্মি দৃষ্ট্বা, ভয়েন চ প্রব্যথিতং মনো মে।
তদেব মে দর্শয় দেব রূপং, প্রসীদ দেবেশ জগন্নিবাস ॥ ৪৫

অন্বয়। অদৃষ্টপূর্ব্বং রূপং দৃষ্ট্বা হৃষিতোঽস্মি, ভয়েন মে মনঃ প্রব্যথিতঞ্চ; হে দেব, মে তদেব রূপং দর্শয়; হে দেবেশ হে জগন্নিবাস প্রসীদ ॥ ৪৫

অনুবাদ। তোমার এই অদৃষ্টপূর্ব্ব রূপ দেখিয়া আমি হৃষ্ট হইয়াছি, অথচ আমার মন ভয়ে ব্যথিত হইতেছে; হে দেব! আমাকে আবার তোমার সেইরূপ দেখাও; হে দেবেশ, হে জগন্নিবাস, তুমি প্রসন্ন হও ॥ ৪৫

ভাষ্য। অদৃষ্টপূর্ব্বমিতি, অদৃষ্টপূর্ব্বং ন কদাচিদপি দৃষ্টপূর্ব্বমিদং বিশ্বরূপং তব ময়া অন্যৈর্বা। তদহং দৃষ্ট্বা হৃষিতোঽস্মি ভয়েন চ প্রব্যথিতং মনো মে, অতঃ তদেব মে মম দর্শয় হে দেব রূপং যৎ মৎসখং প্রসীদ দেবেশ জগন্নিবাস জগতো নিবাসো জগন্নিবাসঃ হে জগন্নিবাস ॥ ৪৫

আনন্দগিরিটীকা। হেতূক্তিপূর্ব্বকং বিশ্বরূপোপসংহারং প্রার্থয়তে—অদৃষ্টেতি। হৃষিতো হৃষ্টস্তুষ্ট ইতি যাবৎ। ভয়েন তদ্ধেতুবিকৃতদর্শনেনেত্যর্থঃ॥৪৫

অনুবাদ। অদৃষ্টপূর্ব্বম্ ইত্যাদি শ্লোকের অর্থ। "অদৃষ্টপূর্ব্ব" আমি কিংবা অন্য কেহ যাহা পূর্ব্বে দেখে নাই, তাহাই অদৃষ্টপূর্ব্ব; তোমার এই অদৃষ্টপূর্ব্ব বিশ্বরূপ দেখিয়া আমি হৃষিত হইয়াছি, অথচ আমার মন ভয়ে প্রব্যথিত হইতেছে; এই কারণে তুমি আমাকে তোমার সেই রূপ (অর্থাৎ যে রূপকে আমি আমার সখা বলিয়া জানি) পুনর্ব্বার দেখাও; হে দেব, হে জগন্নিবাস, তুমি প্রসন্ন হও; জগৎ যাহাকে আশ্রয় করিয়া আছে, তাঁহারই নাম, জগন্নিবাস, জগন্নিবাস ইহা ভগবানের সম্বোধন ॥ ৪৫

কিরীটিনং গদিনং চক্রহস্তম্, ইচ্ছামি ত্বাং দ্রষ্টুমহং তথৈব।
তেনৈব রূপেণ চতুর্ভুজেন, সহস্রবাহো ভব বিশ্বমূর্ত্তে ॥ ৪৬

অন্বয়। অহং ত্বাং তথৈব কিরীটিনং গদিনং চক্রহস্তং চ দ্রষ্টুম ইচ্ছামি; হে সহস্রবাহো হে বিশ্বমূর্ত্তে ত্বং তেনৈব চতুর্ভুজেন রূপেণ ভব (আবির্ভব) ॥৪৬

অনুবাদ। আমি তোমাকে সেই প্রকার পূর্ব্বের ন্যায় কিরীটভূষিত, গদাধারী এবং চক্রহস্ত দেখিতে চাহি; হে বিশ্বমূর্ত্তে, যে সহস্রবাহো, তুমি আবার পূর্ব্বের ন্যায় সেই নিজ চতুর্ভুজরূপে আবির্ভূত হও ॥ ৪৬

ভাষ্য। কিরীটিনমিতি, কিরীটিনং কিরীটবন্তং তথা গদিনং গদাবন্তং

চক্রহস্তমিচ্ছামি ত্বাং প্রার্থয়ে ত্বাং দ্রষ্টুমহং তথৈব পূর্ব্ববদিত্যর্থঃ। যত এবং তস্মাৎ তেনৈব রূপেণ বসুদেবপুত্ররূপেণ চতুর্ভুজেন, সহস্রবাহো বার্ত্তমানিকেন বিশ্বরূপেণ, ভব বিশ্বমূর্ত্তে, উপসংহৃত্য বিশ্বরূপং তেনৈব রূপেণ বসুদেবপুত্ররূপেণ ভব ইত্যর্থঃ ॥৪৬

আনন্দগিরিটীকা। তদেব দর্শয়েত্যুক্তং কিং তদিত্যপেক্ষায়ামাহ—কিরীটিনমিতীতি। চক্রং হস্তে যস্য তমিতি ব্যুৎপত্তিং গৃহীত্বাহ—চক্রেতি। মদীয়েচ্ছাফলপর্য্যন্তা কর্ত্তব্যেত্যাহ—যত ইতি। চতুর্ভুজত্বে কথং সহস্রবাহুত্বং তত্রাহ—বার্ত্তমানিকেনেতি। সতি বিশ্বরূপে কথং পূর্ব্বরূপভাক্ত্বং তত্রাহ—উপসংহৃত্যেতি ॥৪৬

অনুবাদ। কিরীটিনম্ ইত্যাদি শ্লোকের অর্থ "কিরীটী" কিরীটবান্ [ মুকুট-শোভিত ] "গদী", গদাধারী এবং চক্রহস্ত তুমি যেমন পূর্ব্বে ছিলে, এখন আমি তোমাকে সেইরূপেই দেখিতে ইচ্ছা করি অর্থাৎ আমি তোমার সেই রূপ আবার দেখিবার জন্য প্রার্থনা করি। যেহেতু আমার এইরূপ প্রার্থনা, সেই জন্য হে সহস্রবাহো হে বিশ্বমূর্ত্তে তুমি আবার তোমার সেই স্বীয় চতুর্ভুজরূপে বসুদেব-তনয় হও—তোমার এই বিশ্বরূপ পরিহার কর ॥৪৬

শ্রীভগবানুবাচ।

ময়া প্রসন্নেন তবার্জ্জুনেদং, রূপং পরং দর্শিতমাত্মযোগাৎ।
তেজোময়ং বিশ্বমনন্তমাদ্যং, যন্মে ত্বদন্যেন ন দৃষ্টপূর্ব্বম্ ॥৪৭

অন্বয়। শ্রীভগবান্ উবাচ—হে অর্জ্জুন, প্রসন্নেন ময়া আত্মযোগাৎ তব ইদং পরং রূপং দর্শিতং, যৎ তেজোময়ম্ অনন্তম্ আদ্যং বিশ্বং [ রূপং ] ত্বদন্যেন [ কেনাপি ] ন দৃষ্টপূর্ব্বম্ ॥৪৭

অনুবাদ। শ্রীভগবান্ কহিলেন—হে অর্জ্জুন আমি প্রসন্ন হইয়া নিজযোগপ্রভাবে আমার এই পরমরূপ তোমাকে দেখাইয়াছি, এই তেজোময় আদিম অনন্ত এবং সর্ব্বস্বরূপ আমার রূপ—তুমি ছাড়া আর কেহ পূর্ব্বে কখনও দেখিতে পায় নাই ॥৪৭

ভাষ্য। অর্জ্জুনং ভীতমুপলভ্য উপসংহৃত্য বিশ্বরূপং প্রিয়বচনেন আশ্বাসয়ন্—(শ্রীভগবান্ উবাচ) ময়া প্রসন্নেন প্রসাদো নাম ত্বয়ি অনুগ্রহবুদ্ধিস্তদ্বতা, প্রসন্নেন ময়া তব হে অর্জ্জুন ইদং পরং রূপং বিশ্বরূপং দর্শিতম্ আত্মযোগাৎ আত্মন

ঐশ্বর্য্যাস্ত সামর্থ্যাৎ, তেজোময়ং তেজঃপ্রায়ং বিশ্বং সমস্তং অনন্তমন্তরহিতম্ আদৌ ভবমাদ্যং যৎ রূপং মে মম ত্বদন্যেন ত্বত্তোঽন্যেন কেনচিৎ ন দৃষ্টপূর্ব্বম্ ॥ ৪৭

আনন্দগিরিটীকা। অর্জ্জুনেন স্থানে হৃষীকেশেত্যাদিনোক্তস্য ভগবতো বচনমবতারয়তি—অর্জ্জুনমিতি। ভগবৎপ্রসাদৈকোপায়লভ্যং তদ্দর্শনমিত্যাশয়েনাহ—ময়েতি ॥ ৪৭

অনুবাদ। অর্জ্জুনকে ভীত দেখিয়া বিশ্বরূপের উপসংহারপূর্ব্বক শ্রীভগবান্ অর্জ্জুনকে প্রিয়বচনের দ্বারা আশ্বাসিত করিবার জন্য বলিলেন যে—আমি প্রসন্ন হইয়া [অর্থাৎ তোমার প্রতি অনুগ্রহ বুদ্ধির নাম "প্রসাদ"; সেই প্রসাদযুক্ত হইয়া] হে অর্জ্জুন তোমাকে এই সর্ব্বোৎকৃষ্ট বিশ্বরূপ দেখাইলাম, [আমি এই যে বিশ্বরূপ দেখাইলাম তাহা কেবল] আমার নিজযোগবলে অর্থাৎ আমার ঐশ্বর্য্যপ্রভাবেই [ইহা দেখাইয়াছি] এই "তেজোময়" প্রচুরতেজঃসম্পন্ন "অনন্ত" অন্তরহিত "আদ্য" সৃষ্টির প্রথমোৎপন্ন বিশ্বরূপ, তুমি ছাড়া অন্য কেহই এ পর্য্যন্ত দেখিতে পায় নাই ॥ ৪৭

ন বেদযজ্ঞাধ্যয়নৈর্ন দানৈর্ন চ ক্রিয়াভির্ন তপোভিরুগ্রৈঃ।
এবংরূপঃ শক্য অহং নৃলোকে দ্রষ্টুং ত্বদন্যেন কুরুপ্রবীর ॥ ৪৮

অন্বয়। হে কুরুপ্রবীর! নৃলোকে ত্বদন্যেন কেনাপি এবংরূপঃ অহং বেদযজ্ঞাধ্যয়নৈর্ন দ্রষ্টুং শক্যঃ [তথা] ন দানৈঃ [দ্রষ্টুং শক্যঃ] ন চ ক্রিয়াভিঃ [দ্রষ্টুং শক্যঃ] তথা উগ্রৈঃ তপোভিঃ ন [দ্রষ্টুং শক্যঃ] ॥ ৪৮

অনুবাদ। হে কুরুপ্রবীর এই মনুষ্যলোকে তুমি ছাড়া অন্য কোন ব্যক্তি, বেদ, যজ্ঞ বা অধ্যয়নের দ্বারা আমার এই রূপ, দেখিতে পারে না, কেহ প্রচুর দান করিয়াও দেখিতে সমর্থ হয় না, কেহ নানাবিধ ব্রতপ্রভৃতি ক্রিয়াদ্বারাও দেখিতে পায় না, কেহ উগ্র তপস্যার প্রভাবেও দেখিতে পায় না ॥ ৪৮

ভাষ্য। আত্মনো মম রূপসন্দর্শনেন কৃতার্থএব ত্বং সংবৃত্ত ইতি তৎ স্তৌতি—ন বেদযজ্ঞাধ্যয়নৈর্ন দানৈঃ চতুর্ণামপি বেদানামধ্যয়নৈঃ যথাবদ্ যজ্ঞাধ্যয়নৈশ্চ বেদাধ্যয়নৈরেব যজ্ঞাধ্যয়নস্য সিদ্ধত্বাৎ পৃথগ্ যজ্ঞাধ্যয়নগ্রহণং যজ্ঞবিজ্ঞানোপলক্ষণার্থম্। তথা ন দানৈস্তুলাপুরুষাদিভিঃ ন চ ক্রিয়াভিরগ্নিহোত্রাদিভিঃ শ্রৌতাদিভিঃ নাপি তপোভিরুগ্রৈশ্চান্দ্রায়ণাদিভিঃ উগ্রৈর্ঘোরৈঃ এবংরূপঃ যথা দর্শিতং বিশ্বরূপং যস্য সোঽহমেবংরূপঃ শক্যো ন শক্যোঽহং নৃলোকে মনুষ্যলোকে দ্রষ্টুং ত্বদন্যেন ত্বত্তোঽন্যেন কুরুপ্রবীর ॥ ৪৮

আনন্দগিরিটীকা। তচ্ছব্দেন প্রকৃতং দর্শনং পরামৃশ্যতে। বেদাধ্যয়নাৎ পৃথক্ যজ্ঞাধ্যয়নগ্রহণং পুনরুক্তেরযুক্তমিত্যাশঙ্ক্যাহ—বেদেতি। ন চ বেদাধ্যয়নগ্রহণাদেব যজ্ঞবিজ্ঞানমপি গৃহীতমধ্যয়নস্যার্থাববোধান্তত্বাদিতি বাচ্যং তস্যাক্ষরগ্রহণান্ততয়া বৃদ্ধৈঃ সাধিতত্বাৎ ইতি ভাবঃ। শ্লোকপূরণার্থমসংহিতকরণং ত্বত্তোঽন্যেন মদনুগ্রহবিহীনেনেতি শেষঃ॥ ৪৮

অনুবাদ। আমার রূপ দর্শন করিয়া তুমি কৃতার্থ হইয়াছ এই ভাবে ভগবান্ সেইরূপ দর্শনের প্রশংসা করিতেছেন যে "বেদযজ্ঞাধ্যয়ন" বেদের এবং যজ্ঞসমূহের অধ্যয়ন; বেদের অধ্যয়ন বলিলেই যদ্যপি যজ্ঞেরও অধ্যয়ন বুঝায় [ কারণ বেদের কর্ম্মকাণ্ডে যজ্ঞই প্রতিপাদিত হইয়াছে ] তথাপি আবার যজ্ঞের পৃথগ্ ভাবে যে নাম করা হইয়াছে, তাহা দ্বারা বুঝিতে হইবে যে, এখানে যে যজ্ঞাধ্যয়ন শব্দটি রহিয়াছে, তাহার অর্থ যজ্ঞের বিজ্ঞানশাস্ত্র [ অর্থাৎ শুল্বসূত্র প্রভৃতি যজ্ঞবিদ্যার অধ্যয়নকে বুঝাইতেছে ] এইরূপ বেদ যজ্ঞাধ্যয়ন "দান" অর্থাৎ তুলা-পুরুষ-দানাদি, "ক্রিয়া" অগ্নিহোত্র প্রভৃতি বৈদিক ক্রিয়া এবং "উগ্রতপস্যা" অর্থাৎ অতি কঠোর চান্দ্রায়ণ প্রভৃতি ব্রত, এই সকল উপায়ের অনুষ্ঠান দ্বারাও এ পর্য্যন্ত হে কুরুপ্রবীর আমার এই বিশ্বরূপ, তুমি ছাড়া আর কেহ দেখিতে সমর্থ হয় নাই॥ ৪৮

মা তে ব্যথা মা চ বিমূঢ়ভাবো, দৃষ্ট্বা রূপং ঘোরমীদৃঙ্মমেদম্।
ব্যপেতভীঃ প্রীতমনাঃ পুনস্ত্বং, তদেব মে রূপমিদং প্রপশ্য॥৪৯

অন্বয়। মম ঈদৃক্ ঘোরং রূপং দৃষ্ট্বা তে ব্যথা মা [অস্তু], মা চ বিমূঢ়ভাবঃ [ অস্তু ], ত্বং পুনঃ ব্যপেতভীঃ প্রীতমানাঃ—সন্ মে তদেব ইদং রূপং প্রপশ্য॥ ৪৯

অনুবাদ। আমার এই প্রকার ভয়ঙ্কর রূপ দেখিয়া তুমি ব্যথিত হইও না, এবং ইহা দেখিয়া তোমার যেন মোহ না আসে, তুমি নির্ভয় হও, এবং প্রসন্নচিত্তে এই আমার সেই [ তোমার অভিপ্রেত ] রূপ ভাল করিয়া দেখ॥ ৪৯

ভাষ্য। মা তে ব্যথেতি। মা তে ব্যথা মা ভূত্তে ভয়ং মা চ বিমূঢ়ভাবঃ বিমূঢ়চিত্ততা দৃষ্ট্বা উপলভ্য রূপং ঘোরম্ ঈদৃক্ যথা দর্শিতং মমেদং ব্যপেতভীঃ বিগতভয়ঃ প্রীতমনাশ্চ সন্ পুনর্ভূয়ঃ ত্বং তদেব চতুর্ভুজং শঙ্খচক্রগদাধরং তবেষ্টং রূপম্ ইদং প্রপশ্য॥ ৪৯

আনন্দগিরিটীকা। বিশ্বরূপদর্শনমেবং স্তুত্বা যদ্যস্মাদ্দৃশ্যমানাদ্বিভেষি তর্হি

তদুপসংহরামীত্যাহ—মা তে ব্যথেতি । বহুবিধমনুভূতত্বমভিপ্রেত্য ঈদৃগ্ ইত্যুক্তম্, ইদমিতি প্রত্যক্ষযোগ্যত্বম্ ॥৪৯

অনুবাদ । মা তে ব্যথা ইত্যাদি শ্লোকের অর্থ—তোমার কোন প্রকার ব্যথা না হউক, আমার এই পূর্ব্ব প্রদর্শিত ভয়ঙ্কর রূপ দেখিয়া তোমার চিত্ত বিমূঢ় না হউক, তোমার ভয় বিগত হউক, তুমি প্রীতিমনা হইয়া আমার এই সেই রূপ অর্থাৎ সেই তোমার ইষ্ট চতুর্ভুজ শঙ্খচক্রগদাধর মূর্ত্তি ভাল করিয়া দেখ ॥৪৯

সঞ্জয় উবাচ ।

ইত্যর্জ্জুনং বাসুদেবস্তথোক্ত্বা, স্বকং রূপং দর্শয়ামাস ভূয়ঃ ।
আশ্বাসয়ামাস চ ভীতমেনং, ভূত্বা পুনঃ সৌম্যবপুর্মহাত্মা ॥৫০

অন্বয় । সঞ্জয় উবাচ—মহাত্মা বাসুদেবঃ অর্জ্জুনম্ ইত্যেবং তথা উক্ত্বা স্বকং রূপং দর্শয়ামাস, পুনশ্চ [সঃ] সৌম্যবপুঃ ভূত্বা ভীতমেনং আশ্বাসয়ামাস ॥৫০

অনুবাদ । সঞ্জয় কহিলেন—মহাত্মা বাসুদেব অর্জ্জুনকে এই কয়টি কথা বলিয়া আবার সেই নিজরূপ দর্শন করাইলেন এবং সৌম্যমূর্ত্তি হইয়া সেই ভীত অর্জ্জুনকে পুনরায় আশ্বাস প্রদান করিলেন ॥ ৫০

ভাষ্য । ইত্যর্জ্জুনমিতি । ইত্যেবম্ অর্জ্জুনং বাসুদেবস্তথাভূতং বচনমুক্ত্বা স্বকং বসুদেবগৃহে জাতং রূপং দর্শয়ামাস দর্শিতবান্ । ভূয়ঃ পুনরাশ্বাসয়ামাস চ আশ্বাসিতবাংশ্চ ভীতমেনং ভূত্বা পুনঃ সৌম্যবপুঃ প্রসন্নদেহো মহাত্মা ॥৫০

আনন্দগিরিটীকা । তদিদং বৃত্তং রাজ্ঞে সূতো নিবেদিতবানিত্যাহ—সঞ্জয় ইতি । তথাভূতং বচনং ময়া প্রসন্নেনেত্যাদি, চতুর্ভুজং রূপম্ । কিং তস্য রূপস্য পরিচিতপূর্ব্বস্য প্রদর্শনেন প্রসন্নদেহত্বেন চার্জ্জুনং প্রত্যাশ্বাসনং ভগবতো যুক্তমিত্যত্র হেতুমাহ—মহাত্মেতি ॥ ৫০

অনুবাদ । ইত্যর্জ্জুনম্ ইত্যাদি শ্লোকের অর্থ । বাসুদেব অর্জ্জুনকে পূর্ব্বোক্তরূপ বাক্য বলিয়া "স্বক" নিজ অর্থাৎ বসুদেবগৃহে জাত "রূপ" শরীর আবার দেখাইলেন । আবার সেই মহাত্মা বাসুদেব "সৌম্যবপুঃ" প্রসন্নদেহ হইয়া ভীত অর্জ্জুনকে আশ্বাসিত করিয়াছিলেন ॥৫০

অর্জ্জুন উবাচ ।

দৃষ্ট্বেদং মানুষং রূপং তব সৌম্যং জনার্দ্দন ।
ইদানীমস্মি সংবৃত্তঃ সচেতাঃ প্রকৃতিং গতঃ ॥৫১

অন্বয়। অর্জ্জুন উবাচ। হে জনার্দ্দন, ইদং সৌম্যং তব মানুষং রূপং দৃষ্ট্বা ইদানীম্ অহং সচেতাঃ প্রকৃতিং গতশ্চ সংবৃত্তোঽস্মি ॥ ৫১

অনুবাদ। অর্জ্জুন কহিলেন, হে জনার্দ্দন তোমার এই শান্ত মনুষ্যশরীর দেখিয়া এক্ষণে আমি পুনরায় স্বস্থহৃদয় এবং প্রকৃতিস্থ হইতে পারিয়াছি ॥৫১

ভাষ্য। দৃষ্ট্বেদমিতি। ইদং মানুষং রূপং মৎসখং প্রসন্নং তব সৌম্যং জনার্দ্দন ইদানীম্ অধুনা অস্মি সংবৃত্তঃ সঞ্জাতঃ, কিং ? সচেতাঃ প্রসন্নচিত্তঃ প্রকৃতিং স্বভাবং গতশ্চাস্মি ॥ ৫১

আনন্দগিরিটীকা। এবং ভগবদাশ্বাসিতঃ সন্নর্জ্জুনস্তং প্রত্যুক্তবানিত্যাহ— অর্জ্জুন ইতি ॥ ৫১

অনুবাদ। দৃষ্ট্বেদম্ ইত্যাদি শ্লোকের অর্থ। হে জনার্দ্দন, তোমার এই সৌম্য মূর্ত্তি [ যে মূর্ত্তিতে আমার সখা বলিয়া আমার বিশ্বাস আছে ] বিলোকন করিয়া আমি এখন হইলাম, কি হইলাম ? "সচেতাঃ" প্রসন্নচিত্ত হইলাম এবং আমি আমার নিজ "প্রকৃতি" স্বভাবকে পুনর্ব্বার প্রাপ্ত হইয়াছি। ৫১

শ্রীভগবানুবাচ।

সুদুর্দ্দর্শমিদং রূপং দৃষ্টবানসি যন্মম।
দেবা অপ্যস্য রূপস্য নিত্যং দর্শনকাঙ্ক্ষিণঃ ॥৫২

অন্বয়। শ্রীভগবান্ উবাচ—যৎ ইদং সুদুর্দ্দর্শং রূপং ত্বং দৃষ্টবান্ অসি, দেবা অপি নিত্যম্ অস্য রূপস্য দর্শনকাঙ্ক্ষিণঃ ॥ ৫২

অনুবাদ। শ্রীভগবান্ কহিলেন, এই যে আমার অত্যন্ত "সুদুর্দ্দর্শ" (যাহাকে দেখিতে ক্লেশ বোধ হয় অথবা যাহার দর্শন অত্যন্ত দুর্লভ ) রূপ তুমি দেখিতে পাইয়াছ দেবগণও নিত্য এইরূপের দর্শনাভিলাষী ॥৫২

ভাষ্য। সুদুর্দ্দর্শমিতি সুদুর্দ্দর্শং সুষ্ঠু দুঃখেন দর্শনমস্য ইতি সুদুর্দ্দর্শম্ ইদং রূপং দৃষ্টবান্ অসি যন্মম, দেবা অপি অস্য রূপস্য নিত্যং সর্ব্বদা দর্শনেপ্সবোঽপি ন ত্বমিব দৃষ্টবন্তঃ ন দ্রক্ষ্যন্তি চ ইত্যভিপ্রায়ঃ। ৫২

আনন্দগিরিটীকা। উপাত্তত্বায় বিশ্বরূপং স্তোতুং ভগবদুক্তিম্ উত্থাপয়তি —শ্রীভগবানিতি। ত্বদ্ব্যতিরিক্তানামিদং রূপং দ্রষ্টুমশক্যমিত্যেতদ্বিশদয়তি —দেবা অপীতি ॥ ৫২

অনুবাদ। সুদুর্দ্দর্শম্ ইত্যাদি শ্লোকের অর্থ "সুদুর্দ্দর্শ" অত্যন্ত দুঃখের সহিত

যাহা দর্শন করিতে হয় তাহাকে 'সুদুর্দ্দর্শ' বলা যায়। তুমি আমার যে সুদুর্দ্দর্শরূপ দেখিয়াছ দেবগণও "নিত্য" সর্ব্বদা এই রূপ দেখিবার জন্য অভিলাষী; কিন্তু তুমি যেমন দেখিয়াছ, সেইরূপ, তাঁহারা অভিলাষী হইয়াও দেখিতে পান নাই এবং পাইবেনও না, ইহাই অভিপ্রায়। ৫২

নাহং বেদৈর্ন তপসা ন দানেন ন চেজ্যয়া।
শক্য এবংবিধো দ্রষ্টুং দৃষ্টবানসি মাং যথা॥ ৫৩

অন্বয়। ত্বং যথা মাং দৃষ্টবান্ অসি এবংবিধঃ অহং ন বেদৈঃ ন তপসা ন দানেন ন চ ইজ্যয়া দ্রষ্টুং [ কেনাপি ] শক্যঃ॥ ৫৩

অনুবাদ। তুমি আমাকে যে প্রকারে দেখিয়াছ, সেইরূপে কেহ বেদাধ্যয়ন, তপস্যা, দান বা যজ্ঞ করিয়া আমাকে দেখিতে সমর্থ হয় না॥ ৫৩

ভাষ্য। কস্মাৎ?—নাহং বেদৈঃ ঋগ্‌যজুঃসামাথর্ব্ববেদৈশ্চতুর্ভিরপি ন তপসা উগ্রেণ চান্দ্রায়ণাদিনা ন দানেন গোভূহিরণ্যাদিনা ন চ ইজ্যয়া যজ্ঞেন পূজয়া বা শক্য এবংবিধো যথাদর্শিতপ্রকারং দ্রষ্টুং দৃষ্টবান্ অসি মাং যথা ত্বম্॥ ৫৩

আনন্দগিরিটীকা। দর্শনোপায়াভাবাৎ দুর্দর্শত্বমিতি শঙ্কতে—কস্মাদিতি। বেদাদিষূপায়েষু সৎস্বপি ভগবান্নুক্তরূপো ন শক্যো দ্রষ্টুমিত্যাহ—নাহমিতি। তর্হি দর্শনাযোগ্যত্বাৎ দ্রষ্টুমশক্যত্বমিত্যাশঙ্ক্যাহ—দৃষ্টবানিতি॥ ৫৩

অনুবাদ। কেন? [ দেবতারাও দেখিতে পান্ না? ], "বেদ" অর্থাৎ ঋক্ যজুঃ সাম ও অথর্ব্ব এই চারিটি বেদ, "তপঃ" চান্দ্রায়ণ প্রভৃতি উগ্র তপস্যা, "দান" গো ভূমি ও হিরণ্য প্রভৃতির দান, "ইজ্যা" যজ্ঞ অথবা পূজা এই সকল উপায়ের সাহায্যে কেহই আমার এইরূপ দেখিতে সমর্থ হয় না; তুমি এইমাত্র যে প্রকারে এইরূপ দেখিলে॥ ৫৩

ভক্ত্যা ত্বনন্যয়া শক্যঃ অহমেবংবিধোঽর্জ্জুন।
জ্ঞাতুং দ্রষ্টুং চ তত্ত্বেন প্রবেষ্টুং চ পরন্তপ॥ ৫৪

অন্বয়। হে পরন্তপ অর্জ্জুন, অনন্যয়া ভক্ত্যা এবংবিধোঽহং জ্ঞাতুং দ্রষ্টুং তত্ত্বেন প্রবেষ্টুং চ শক্যোঽস্মি॥ ৫৪

অনুবাদ। হে শত্রুতাপন অর্জ্জুন! অনন্যভক্তির প্রসাদে আমার এই রূপ প্রথমে সামান্য ভাবে বুঝিতে পারা যায় এবং পরে নিজের প্রত্যক্ষ-

গোচর করিতে পারা যায় এবং শেষে ইহার মধ্যে তত্ত্বতঃ ( স্বরূপতঃ ) প্রবিষ্টও হইতে পারা যায় ॥ ৫৪

ভাষ্য। কথং পুনঃ শক্য ইত্যুচ্যতে—ভক্ত্যা তু কিংবিশিষ্টয়া ইত্যাহ—অনন্যয়া অপৃথগ্‌ভূতয়া ভগবতোঽন্যত্র পৃথক্ ন কদাচিদপি যা ভবতি সা তু অনন্যা ভক্তিঃ সর্ব্বৈরপি করণৈর্বাসুদেবাদন্যন্ন উপলভ্যতে যয়া সা অনন্যা ভক্তিঃ তয়া ভক্ত্যা শক্যোঽহম্ এবংবিধো বিশ্বরূপপ্রকারো হে অর্জ্জুন জ্ঞাতুং শাস্ত্রতঃ, ন কেবলং জ্ঞাতুং শাস্ত্রতঃ দ্রষ্টুং চ সাক্ষাৎকর্ত্তুং তত্ত্বেন তত্ত্বতঃ প্রবেষ্টুং চ মোক্ষং চ গন্তুং পরন্তপ ॥ ৫৪

আনন্দগিরিটীকা। কেনোপায়েন তর্হি দ্রষ্টুং শক্যো ভগবানিতি পৃচ্ছতি—কথমিতি। শাস্ত্রীয়জ্ঞানদ্বারা তদ্দর্শনং সফলং সিধ্যতীত্যাহ—উচ্যত ইতি। ন ভক্তিমাত্রং তত্র হেতুরিতি তুশব্দার্থং স্ফুটয়তি—কিমিত্যাদিনা। অনন্যাং ভক্তিমেব ব্যনক্তি—সর্ব্বৈরিতি ॥ ৫৪

অনুবাদ। কি প্রকারে আমাকে দেখিতে পাওয়া যায়? [ তাহাই বলি ] কেবল ভক্তির প্রসাদে; কিরূপ ভক্তি? অনন্যভক্তি—যে ভক্তি অপৃথগ্‌ভূত অর্থাৎ ভগবান্ ছাড়া অন্য কোন বস্তুতে যে ভক্তি কখন পৃথগ্‌ভাবে হয় না, সেই ভক্তিকেই "অনন্যভক্তি" কহা যায়। যে ভক্তি হইলে, জীব সকল, ইন্দ্রিয়ের দ্বারাই যাহা কিছু বুঝে, তাহা ভগবান্ হইতে পৃথক এই প্রকার বুঝে না [ কিন্তু সকল বস্তুতেই সর্ব্বদা ভগবৎসত্তারই উপলব্ধি করে ] তাহাকেই "অনন্যভক্তি" কহা যায়। সেই অনন্যভক্তির দ্বারাই আমাকে এইরূপে অর্থাৎ এই বিশ্বরূপ প্রকারে জানিতে পারা যায়, সেই জানা যে কেবল শাস্ত্রজনিত পরোক্ষ ভাবে জানা, তাহাই নহে; কিন্তু [ সেই ভক্তির প্রসাদে ] আমাকে স্বানুভূতির বিষয় করা যায়, এবং তাহার ফলে আমাতে প্রবেশ করিতে পারা যায় অর্থাৎ মোক্ষ পর্য্যন্ত লাভ করিতে পারা যায়; হে পরন্তপ ॥ ৫৪

মৎকর্ম্মকৃন্মৎপরমো মদ্‌ভক্তঃ সঙ্গবর্জ্জিতঃ।
নির্বৈরঃ সর্ব্বভূতেষু যঃ স মামেতি পাণ্ডব ॥ ৫৫

ইতি একাদশোঽধ্যায়ঃ।

অন্বয়। হে পাণ্ডব! যঃ মৎকর্ম্মকৃৎ, [ যঃ ] মৎপরমঃ, [ যঃ ] মদ্ভক্তঃ, [যঃ] সঙ্গবর্জ্জিতঃ, [ তথা যঃ ] সর্ব্বভূতেষু নির্বৈরঃ, স মাম্ এতি ॥ ৫৫

অনুবাদ হে পাণ্ডব, যে আমার কর্ম্ম করে, যে আমাকেই সর্ব্বোৎকৃষ্ট

বলিয়া আশ্রয় করিয়া থাকে, যে আমারই ভক্ত, যাহার বিষয়ে আসক্তি নাই ও যাহার কোন প্রাণীতে কোন প্রকার বৈরবুদ্ধি নাই অর্থাৎ শত্রুতা নাই, সেই আমাকে পাইয়া থাকে ॥ ৫৫

ভাষ্য। অধুনা সর্ব্বস্য গীতাশাস্ত্রস্য সারভূতোঽর্থঃ নিঃশ্রেয়সার্থোঽনুষ্ঠেয়ত্বেন সমুচ্চিত্য উচ্যতে—মৎকর্ম্মকৃৎ মদর্থং কর্ম্ম মৎকর্ম্ম তৎ করোতি ইতি মৎকর্ম্মকৃৎ, মৎপরমঃ করোতি ভৃত্যঃ স্বামিকর্ম্ম ন ত্বাত্মনঃ পরমা প্রেত্য গন্তব্যা গতিরিতি স্বামিনং প্রতিপদ্যতে অয়ং তু মৎকর্ম্মকৃৎ মামেব পরমাং গতিং প্রতিপদ্যতে ইতি মৎপরমঃ অহং পরমঃ পরা গতির্যস্য সোঽয়ং মৎপরমঃ। তথা মদ্ভক্তঃ মামেব সর্ব্বপ্রকারৈঃ সর্ব্বাত্মনা সর্ব্বোৎসাহেন ভজতে ইতি মদ্ভক্তঃ। সঙ্গবর্জ্জিতঃ ধনপুত্রমিত্রকলত্রবন্ধুবর্গেষু সঙ্গবর্জ্জিতঃ সঙ্গঃ প্রীতিঃ স্নেহস্তদ্বর্জ্জিতঃ। নির্ব্বৈরঃ নির্গতবৈরঃ সর্ব্বভূতেষু শত্রুভাবরহিতঃ আত্মনঃ অত্যন্তাপকারপ্রবৃত্তেষ্বপি। য ঈদৃশো মদ্ভক্তঃ স মামেত্যহমেব তস্য পরা গতিঃ নান্যা গতিঃ কাচিৎ ভবত্যয়ং তবোপদেশঃ ইষ্টঃ ময়া উপদিষ্টঃ হে পাণ্ডব! ইতি ॥ ৫৫

আনন্দগিরিটীকা। ভক্ত্যা ত্বিতি। বিশেষণাদন্যেষামহেতুত্বমাশঙ্ক্যাহ—অধুনেতি। সমুচ্চিত্য সংক্ষিপ্য পুঞ্জীকৃত্যেতি যাবৎ। মৎকর্ম্মকৃদিত্যুক্তে মৎপরমত্বম্ আর্থিকম্ ইতি পুনরুক্তিরিত্যাশঙ্ক্যাহ—করোতীতি। ভগবানের পরমা গতিরিতি নিশ্চয়বতস্তত্রৈব নিষ্ঠা সিধ্যতীত্যাহ—তথেতি। ন তত্রৈব সর্ব্বপ্রকারৈর্ভজনং ধনাদিস্নেহাকৃষ্টত্বাদিত্যাশঙ্ক্যাহ—সঙ্গেতি। দ্বেষপূর্ব্বকানিষ্টাচরণং বৈরম্, অনপকারিষু তদভাবেঽপি ভবত্যেবাপকারিষ্বিতি শঙ্কিত্বাহ—আত্মন ইতি। এতচ্চ সর্ব্বং সংক্ষিপ্যানুষ্ঠানার্থমুক্তমেবমনুতিষ্ঠতো ভগবৎপ্রাপ্তিরবশ্যম্ভাবিনীত্যুপসংহরতি—অয়মিতি। তদেবং ভগবতো বিশ্বরূপস্য সর্ব্বাত্মনঃ সর্ব্বজ্ঞস্য সর্ব্বেশ্বরস্য মৎকর্ম্মকৃদিত্যাদিন্যায়েন ক্রমমুক্তিফলমভিধ্যানমভিবদতা তৎপদবাচ্যোঽর্থো ব্যবস্থাপিতঃ ॥ ৫৫

ইতি একাদশোঽধ্যায়ঃ।

অনুবাদ। এক্ষণে সকল গীতা শাস্ত্রের যাহা সারভূত অর্থ এবং যাহা একমাত্র নিঃশ্রেয়স (মোক্ষ) লাভের উপায় তাহার অনুষ্ঠানার্থ উপদেশ দিতেছেন (ভগবান্)—"মৎকর্ম্মকৃৎ" আমার যে কর্ম্ম তাহার নাম 'মৎকর্ম্ম'; সেই মৎকর্ম্ম যে করে, তাহাকে 'মৎকর্ম্মকৃৎ' কহা যায়। ভৃত্যও প্রভুর জন্য কর্ম্ম করিয়া থাকে, আপনার কর্ম্ম করে না; কিন্তু তাহা হইলেই সেই প্রভুকে নিজের পরলোকেরও গতি বা আশ্রয় বলিয়া বিবেচনা করে না। কিন্তু আমার

কর্ম্ম করে যে ভক্ত, সে আমাকেই ঐহিক ও পারলৌকিক একমাত্র গতি বলিয়া বোধ করে, যে এইরূপ বোধ করে, তাহাকেই "মৎপরম" বলা যায়। "মদ্ভক্ত" যে আমাকেই সর্ব্বপ্রকারে ও সকলের আত্মা ভাবিয়া ভজনা করে, সেই "মদ্ভক্ত"। "সঙ্গবর্জ্জিত" ধন পুত্র মিত্র পত্নী ও বন্ধুবর্গে যাহার সঙ্গ অর্থাৎ প্রীতি বা স্নেহ নাই তাহাকেই "সঙ্গবর্জ্জিত" কহা যায়। "নির্বৈর" সকল প্রাণীতেই অর্থাৎ যদি কেহ তাহার অত্যন্তাপকার করিতেও প্রবৃত্ত থাকে, তাহা হইলে তাহারও উপরে যাহার শত্রুতা বুদ্ধি হয় না (অর্থাৎ তাহার অনিষ্টকামনা সে ব্যক্তি কখনও করে না) সেই 'নির্বৈর'। এই প্রকার গুণসম্পন্ন যে ভক্ত সেই আমাকে পাইয়া থাকে, অর্থাৎ আমিই তাহার পরম গতি হই, তাহার আর অন্য কোন গতি থাকে না. হে পাণ্ডব এই তোমার অভিলষিত উপদেশ আমি করিলাম, ইহাই অর্থ। ৫৫

ইতি একাদশোঽধ্যায়ঃ সমাপ্তঃ।

# অথ দ্বাদশোঽধ্যায়ঃ।

———:•:———

## ভক্তিযোগঃ।

অর্জ্জুন উবাচ—

এবং সততযুক্তা যে ভক্তাস্ত্বাং পর্য্যুপাসতে।
যে চাপ্যক্ষরমব্যক্তং তেষাং কে যোগবিত্তমাঃ॥ ১

অন্বয়। অর্জ্জুন উবাচ—এবং সততযুক্তা যে ভক্তাঃ ত্বাং পর্য্যুপাসতে যে চ অব্যক্তম্ অক্ষরং [ পর্য্যুপাসতে ] তেষাং [ মধ্যে ] কে যোগবিত্তমাঃ॥১

অনুবাদ। অর্জ্জুন বলিলেন—( হে ভগবন্ ) এইরূপে যে ভক্তগণ নিরন্তর অনন্তপরায়ণ হইয়া তোমার এই বিশ্বরূপের উপাসনা করেন এবং যাঁহারা ইন্দ্রিয়াদির অগোচর ( নামরূপ বর্জ্জিত ) সেই অবিনাশি পরব্রহ্মের উপাসনা করেন, এই দুই প্রকার উপাসকের মধ্যে কোন্‌প্রকারের উপাসকগণ যোগবিত্তম ? অর্থাৎ কাহারা শ্রেষ্ঠ যোগী॥১

ভাষ্য। দ্বিতীয়প্রভৃতিষধ্যায়েষু বিভূত্যন্তেষু পরমাত্মনো ব্রহ্মণোঽক্ষরস্য বিধ্বস্তসর্ব্ববিশেষণস্য উপাসনমুক্তং সর্ব্বযোগৈশ্বর্য্য-সর্ব্বজ্ঞান-শক্তিমৎসত্ত্বোপাধেঃ ঈশ্বরস্য তব চ উপাসনং তত্র তত্র উক্তম্, বিশ্বরূপাধ্যায়ে তু ঐশ্বরমাদ্যং সমস্ত-জগদাত্মরূপং বিশ্বরূপং ত্বদীয়ং দর্শিতমুপাসনার্থমেব ত্বয়া, তচ্চ দর্শয়িত্বা উক্তবানসি মৎকর্ম্মকৃদিত্যাদি, অতোঽহম্ অনয়োরুভয়োঃ পক্ষয়োঃ বিশিষ্টতরবুভুৎসয়া ত্বাং পৃচ্ছামীতি [ অর্জ্জুন উবাচ ]—এবমিতি অতীতানন্তরশ্লোকেন উক্তমর্থং পরামৃশতি মৎকর্ম্মকৃৎ ইত্যাদিনা, এবং সততযুক্তা নৈরন্তর্য্যেণ ভগবৎকর্ম্মাদৌ যথোক্তেঽর্থে সমাহিতাঃ সন্তঃ প্রবৃত্তা ইত্যর্থঃ। যে ভক্তা অনন্যশরণাঃ সন্তঃ ত্বাং যথাদর্শিতং বিশ্বরূপং পর্য্যুপাসতে ধ্যায়ন্তি, যে চ অন্যেঽপি ত্যক্তসর্ব্বৈষণাঃ সন্ন্যস্তসর্ব্বকর্ম্মাণঃ —যথাবিশেষিতং ব্রহ্মাক্ষরং নিরস্তসর্ব্বোপাধিত্বাৎ অব্যক্তমকরণগোচরং যদ্ হি লোকে করণগোচরং তদ্ ব্যক্তমুচ্যতে অঞ্জের্ধাতোস্তৎকর্ম্মকত্বাৎ ইদং তু অক্ষরং তদ্বিপরীতং শিষ্টৈশ্চ উচ্যমানৈর্বিশেষণৈর্বিশিষ্টং তদ্ যে চাপি পর্য্যুপাসতে তেষামুভয়েষাং মধ্যে কে যোগবিত্তমাঃ কে অতিশয়েন যোগবিদঃ—ইত্যর্থঃ॥১

আনন্দগিরিটীকা। অশোচ্যানিত্যাদিষু বিভূত্যধ্যায়াবসানেষু অধ্যায়েষু নিরুপাধিকস্য ব্রহ্মণো জ্ঞেয়ত্বেনানুসন্ধানমুক্তমিতি বৃত্তং কীর্ত্তয়তি—দ্বিতীয়েতি। অতিক্রান্তেষু তত্তদধ্যায়েষু সোপাধিকস্য ব্রহ্মণো ধ্যেয়ত্বেন প্রতিপাদনং কৃত-মিত্যাহ—সর্ব্বেতি। সর্ব্বস্যাপি প্রপঞ্চস্য যোগো ঘটনা জন্মস্থিতিভঙ্গপ্রবেশ-নিয়মনাখ্যা তত্রৈশ্বর্য্যং সামর্থ্যং তেন সর্ব্বত্র জ্ঞেয়ে প্রতিবন্ধবিধুরয়া জ্ঞানশক্ত্যা বিশিষ্টস্য সত্ত্বাদ্যুপহিতস্য ভগবতো ধ্যানং তত্র তত্র প্রসঙ্গমাপাদ্য মন্দমধ্যময়োরনু-গ্রহার্থমুক্তমিত্যর্থঃ। একাদশে বৃত্তমনুবদতি—বিশ্বরূপেতি। অধ্যায়ান্তে ভগবদুপদেশমনুবদতি—ত্বচ্চেতি। অতীতানন্তরশ্লোকেনোক্তমর্থং পরামৃশতি—মৎকর্ম্মকৃদিতি। যথাধিকারং তারতম্যোপেতানি সাধনানি নিয়ন্তুমধ্যায়ান্তর-মবতারয়ন্নাদৌ প্রশ্নমুত্থাপয়তি—অতইতি। সোপাধিকধ্যানস্য নিরুপাধিকজ্ঞানস্য চোক্তত্বাদিত্যর্থঃ। এবং শব্দার্থমুক্ত্বা তমনূদ্য সততযুক্তাইতি ভাগং বিভজতে—এবমিতি। যে ভক্তা ইত্যনূদ্য ব্যাচষ্টে—অনন্যেতি। মন্দমধ্যমাধিকারিণঃ সগুণশরণামুক্ত্বা নির্গুণনিষ্ঠানুত্তমাধিকারিণো নির্দ্দিশতি—যে চেতি। যথা-বিশেষিতমনির্দ্দেশ্যং সর্ব্বত্রগমচিন্ত্যং কূটস্থমিত্যাদিবক্ষ্যমাণবিশেষণবিশিষ্টমিত্যর্থঃ, ন ক্ষরত্যশ্নুতে বেত্যক্ষরম্। অব্যক্তমিত্যেতদ্ব্যাচষ্টে—নিরস্তেতি। করণা-গোচরত্বং ব্যতিরেকদ্বারা স্ফোরয়তি—যদ্ধীতি। যথাবিশেষিতমিত্যুক্তং স্পষ্টয়তি—শিষ্টৈশ্চেতি। পূর্ব্বার্দ্ধগতক্রিয়াপদস্যানুষঙ্গং সূচয়তি—তদিতি। সর্ব্বে তাবদেতে যোগ্যং সমাধিং বিন্দন্তীতি যোগবিদঃ। কে পুনরতিশয়েনৈবাং মধ্যে যোগবিদো যোগিন ইতি পৃচ্ছতি—কে অতিশয়েনেতি ॥১

ভাষ্যানুবাদ। "দ্বিতীয় অধ্যায় হইতে দশম অধ্যায় পর্য্যন্ত গীতা শাস্ত্রে [প্রধানতঃ] দুইটি বিষয় বলা হইয়াছে; প্রথম, সেই অবিনাশি সকল-প্রকার নামরূপ বিনির্ম্মুক্তনির্ব্বিশেষণ পরব্রহ্মের উপাসনা; দ্বিতীয়, সর্ব্বপ্রকার যোগৈশ্বর্য্য-সম্পন্ন সর্ব্বপ্রকার বিজ্ঞানশক্তি-সমন্বিত যে [মায়া নামক] সত্ত্ব, তাহার দ্বারা বিশেষিত যে পরমেশ্বর তাঁহারও উপাসনা; এই বিবিধ উপাসনার বিষয় দশম অধ্যায় পর্য্যন্ত গীতাশাস্ত্রে প্রতিপাদন করিয়া বিশ্বরূপাধ্যায়ে অর্থাৎ একাদশাধ্যায়ে প্রথমতঃ সকল জগতের আত্মস্বরূপ আদ্য ঈশ্বর-সম্বন্ধি ত্বদীয় বিশ্বরূপ দেখাইয়াছ; তাহাতে দেখাইয়াছ যে কেবল উপাসনার জন্য [সে বিষয়ে সন্দেহ নাই] এইপ্রকার বিশ্বরূপ দেখাইয়া তুমি [হে ভগবন্] পরে মৎকর্ম্মকৃৎ ইত্যাদি শ্লোকের দ্বারা ইহাও বলিয়াছ যে, এই বিশ্বরূপের উপাসকগণ তোমাকে প্রাপ্ত হইয়া থাকেন; তবেই ফলতঃ দাঁড়াইতেছে যে, নির্গুণ ব্রহ্মোপাসনা এবং

সগুণ ব্রহ্মোপাসনা এই দ্বিবিধ উপাসনাই তুমি গীতাশাস্ত্রে বুঝাইয়াছ ; এক্ষণে এই দুইটি উপাসনার মধ্যে [ মাদৃশব্যক্তির পক্ষে ] কোন্‌টি উৎকৃষ্টতর তাহাই বুঝিবার ইচ্ছায় আমি তোমাকে জিজ্ঞাসা করিতেছি" এই প্রকার মনে করিয়া অর্জ্জুন বলিতেছেন যে।—এবং এই শব্দটি, অতীত অধ্যায়ে মৎকর্ম্মকৃৎ ইত্যাদি শ্লোকের দ্বারা যে অর্থ বলা হইয়াছে, তাহাই বোধ করাইতেছে। অর্থাৎ এইরূপে "সতত যুক্ত"—নিরন্তর ভগবৎপ্রীতির জন্য বিহিত কার্য্য সমূহে সর্ব্বদা নিরত থাকিয়া অর্থাৎ অনন্যশরণ হইয়া যে সকল ভক্তগণ তোমার সেই দর্শিত বিশ্বরূপের উপাসনা করেন—ধ্যান করিয়া থাকেন, এবং যাঁহারা সকল প্রকার কামনাশূন্য হইয়া, সকলপ্রকার কর্ম্ম সন্ন্যস্ত করিয়া, সেই পূর্ব্বকথিত স্বরূপ-অক্ষর-সর্ব্ববিশেষণবর্জ্জিত অব্যক্ত পরব্রহ্মের উপাসনা করেন, সেই এই দ্বিবিধ উপাসকগণের মধ্যে কোন উপাসকগণ যোগবিত্তম অর্থাৎ অতিশয়রূপে যোগ জানেন? এই শ্লোকে যে অব্যক্ত শব্দটি ব্যবহার করা হইয়াছে, তাহার অর্থ সকলপ্রকার ইন্দ্রিয়জনিত জ্ঞানের অবিষয়, যে বস্তু ইন্দ্রিয়ের গোচর, তাহাকেই "ব্যক্ত" কহে,—বি উপসর্গের সহিত অঞ্জি ধাতুর কর্ম্ম ইন্দ্রিয়গোচর বস্তুই হইয়া থাকে ; সকলপ্রকার উপাধি সম্বন্ধ-বর্জ্জিত বলিয়া পরব্রহ্ম ইন্দ্রিয়-গোচর বা ব্যক্ত নহেন ; এই কারণে তাঁহাকে "অব্যক্ত" বলা যায়। তিনি অব্যক্ত না হইলেও অধ্যারোপবাদ ন্যায়ে অর্থাৎ বিধিমুখে না হইলেও নিষেধরূপে, কতকগুলি বিশেষণের দ্বারা কোনপ্রকার শাস্ত্রে লক্ষিত হইয়া থাকেন ॥ ১

শ্রীভগবানুবাচ।

ময্যাবেশ্য মনো যে মাং নিত্যযুক্তা উপাসতে।
শ্রদ্ধয়া পরয়োপেতাস্তে মে যুক্ততমা মতাঃ ॥ ২

অন্বয়। শ্রীভগবানুবাচ—যে নিত্যযুক্তা ময়ি মনঃ আবেশ্য পরয়া শ্রদ্ধয়া উপেতাঃ সন্তঃ মাং উপাসতে তে যুক্ততমাঃ [ ইতি ] মে মতাঃ ॥ ২

অনুবাদ। শ্রীভগবান্ কহিলেন। যে সকল নিত্যযুক্ত ভক্তগণ আমাতে অন্তঃকরণ নিবেশিত করিয়া পরমশ্রদ্ধাসহকারে আমার উপাসনা করিয়া থাকেন, তাঁহারাই আমার নিকটে যুক্ততম বলিয়া বিবেচিত হইয়া থাকেন ॥ ২

ভাষ্য। যে তু অক্ষরোপাসকাঃ সম্যগ্দর্শিনঃ নিবৃত্তৈষণাঃ তে তাবৎ তিষ্ঠন্তু তান্‌প্রতি যদ্বক্তব্যং তদুপরিষ্টাৎ বক্ষ্যামঃ। যে তু ইতরে। ময়ি বিশ্বরূপে পরমেশ্বরে আবেশ্য সমাধায় মনঃ যে ভক্ত্যাঃ সন্তঃ মাং সর্ব্বযোগেশ্বরাণামধীশ্বরং সর্ব্বজ্ঞং বিমুক্তরাগাদিক্লেশতিমিরদৃষ্টিং নিত্যযুক্তা অতীতানন্তরাধ্যায়ান্তোক্ত-শ্লোকার্থন্যায়েন সততযুক্তাঃ সন্তঃ উপাসতে শ্রদ্ধয়া পরয়া প্রকৃষ্টয়া উপেতাঃ তে মে মম মতা অভিপ্রেতা যুক্ততমা ইতি। নৈরন্তর্য্যেণ হি তে মচ্চিত্ততয়া অহোরাত্রমতি-বাহয়ন্তি অতো যুক্তং তান্‌প্রতি যুক্ততমা ইতি বক্তুং॥ ২

আনন্দগিরিটীকা। কিমনয়োর্যোগয়োর্ম্মধ্যে সুশক্যো যোগে· বা পৃচ্ছ্যতে কিং বা সাক্ষান্মোক্ষহেতুরিতি বিকল্প্য ক্রমেণোত্তরং ভগবানুক্তবানিত্যাহ—শ্রীভগবানিতি। যদি দ্বিতীয়স্তথাবিধযোগস্ত বক্ষ্যমাণত্বাৎ ন প্রষ্টব্যতেত্যাহ—যে ত্বক্ষরেতি। যত্বাস্তত্রাহ—যেত্বিতি। সর্ব্বযোগেশ্বরাণাং সর্ব্বেষাং যোগমধিতিষ্ঠতাং যোগিনামিত্যর্থঃ বিমুক্তা ত্যক্তা রাগাদ্যাখ্যা ক্লেশনিমিত্তভূতা তিমিরশব্দিতানাদ্যজ্ঞানকৃতা দৃষ্টিরবিদ্যা মিথ্যা ধীর্যস্য তমিতি বিশিনষ্টি—বিমুক্তেতি। নিত্যযুক্তত্বং সাধয়তি—অতীতেতি। তত্রোক্তো যোঽর্থো মৎকর্ম্মকৃদিত্যাদি তস্মিন্নিশ্চয়েনায়নমায়ো গমনং তস্য নিয়মেনানুষ্ঠানং তেনেত্যর্থঃ। উপাসতে ময়ি স্মৃতিং সদা কুর্ব্বন্তীত্যর্থঃ। ত্রক্তোসাসকানাং যুক্ততমত্বং ব্যনক্তি—নৈরন্তর্য্যেণেতি। তদেব স্ফুটয়তি—অহোরাত্রমিতি। অহ্নি চ রাত্রৌ চাতিমাত্রমতিশয়েন মামেব বিষয়ান্তরবিমুখাশ্চিন্তয়ন্তীত্যর্থঃ॥ ২

অনুবাদ। (শ্রীভগবান্ কহিলেন) যাঁহারা তত্ত্বজ্ঞানী এবং সকল প্রকার কামনা পরিত্যাগ করিয়া সেই অক্ষর অব্যক্ত পরব্রহ্মের উপাসনা করেন, তাঁহারা এখন থাকুন, তাঁহাদের বিষয়ে যাহা বক্তব্য, তাহা পরে বলিতেছি—যাঁহারা কিন্তু সেইরূপভাবে পরব্রহ্মের উপাসক নহেন, কিন্তু আমার এই বিশ্বরূপে মন আবেশিত করিয়া অর্থাৎ সমাহিত করিয়া, ভক্তিসহকারে একাদশাধ্যায়ের শেষে উক্ত শ্লোকের অর্থানুসারে সতত যুক্ত হইয়া আমার উপাসনা করিয়া থাকেন—আমি কি রূপ? সকল যোগেশ্বরগণেরও ঈশ্বর, সর্ব্বজ্ঞ ও রাগদ্বেষাদিরূপ-অবিদ্যাময়-তিমিরদৃষ্টিবর্জ্জিত, এই ভাবে আমাকে বুঝিয়া পরম শ্রদ্ধার সহিত যাঁহারা আমার উপাসনা করেন অর্থাৎ সর্ব্বদা ধ্যান করিয়া থাকেন, আমার কাছে তাঁহারা যুক্ততম বলিয়া বিবেচিত হইয়া থাকেন। অবিচ্ছিন্ন ভাবে আমাতেই চিত্ত সমাহিত করিয়া যে হেতু তাঁহারা দিন রাত্রি অতিবাহিত করিয়া থাকেন, এই কারণে তাঁহাদিগকে যুক্ততম বলিয়া নির্দ্দেশ করাই উচিত॥ ২

যে ত্বক্ষরমনির্দ্দেশ্যমব্যক্তং পর্য্যুপাসতে।
সর্ব্বত্রগমচিন্ত্যঞ্চ কূটস্থমচলং ধ্রুবম্ ॥৩
সংনিয়ম্যেন্দ্রিয়গ্রামং সর্ব্বত্র সমবুদ্ধয়ঃ।
তে প্রাপ্নুবন্তি মামেব সর্ব্বভূতহিতে রতাঃ ॥৪

অন্বয়। যে তু সর্ব্বভূতহিতে রতাঃ সর্ব্বত্র সমবুদ্ধয়ঃ ইন্দ্রিয়গ্রামং সংনিয়ম্য সর্ব্বত্রগম্ অচিন্ত্যম্ অচলং কূটস্থং ধ্রুবম্ অনির্দ্দেশ্যম্ অব্যক্তম্ অক্ষরং পর্য্যুপাসতে তে মামেব প্রাপ্নুবন্তি ॥ ৩—৪

অনুবাদ। যাঁহারা সকল জীবের হিত করিতে সর্ব্বদা প্রবৃত্ত এবং সর্ব্বত্র ব্রহ্মদৃষ্টি-পরায়ণ, অথচ সকল ইন্দ্রিয়কেই সকল প্রকার বাহ্যবিষয় হইতে প্রত্যাহৃত করিয়া, সেই সর্ব্বত্রগ, অচিন্ত্যরূপ, নিষ্ক্রিয়, সনাতন, অপরিবর্ত্তনস্বভাব, অনির্দ্দেশ্য, অব্যক্ত এবং অবিনাশি-ব্রহ্মের উপাসনা করিয়া থাকেন, তাঁহারা কিন্তু সাক্ষাৎ আমাকেই প্রাপ্ত হইয়া থাকেন ॥ ৩—৪

ভাষ্য। কিমিতরে যুক্ততমা ন ভবন্তি ?—ন, কিন্তু তান্ প্রতি যদ্বক্তব্যং তৎ শৃণু—যে তু—অক্ষরম্ অনির্দ্দেশ্যম্ অব্যক্তত্বাদ্ অশব্দগোচরমিতি ন নির্দ্দেষ্টুং শক্যতে অতোঽনির্দ্দেশ্যম্ অব্যক্তং ন কেনাপি প্রমাণেন ব্যজ্যতে ইত্যব্যক্তং পর্য্যুপাসতে পরি সমন্তাৎ উপাসতে। উপাসনং নাম যথাশাস্ত্রমুপাস্যস্য অর্থস্য বিষয়ীকরণেন সামীপ্যমুপগম্য তৈলধারাবৎ সমানপ্রত্যয়প্রবাহেণ দীর্ঘকালং যদ্-আসনং তদুপাসনমাচক্ষতে। অক্ষরস্য বিশেষণমাহ সর্ব্বত্রগং ব্যোমবদ্ব্যাপি অচিন্ত্যং চ অব্যক্তত্বাদচিন্ত্যম্। যদ্ধি করণগোচরং তন্মনসাঽপি চিন্ত্যং তদ্বিপরীতত্বাৎ অচিন্ত্যম্ অক্ষরং কূটস্থং দৃশ্যমানগুণমন্তর্দোষং বস্তু কূটং "কূটরূপং কূটসাক্ষ্যম্" ইত্যাদৌ কূটশব্দঃ প্রসিদ্ধো লোকে। তথাচ অবিদ্যাদ্যনেকসংসারবীজমন্তর্দোষবন্মায়াঽব্যাকৃতাদিশব্দবাচ্যতয়া—"মায়াং তু প্রকৃতিং বিদ্যান্মায়িনং তু মহেশ্বরম্," "মম মায়া দুরত্যয়া" ইত্যাদৌ প্রসিদ্ধং যৎ তৎ কূটং তস্মিন্ কূটে স্থিতং কূটস্থং তদধ্যক্ষতয়া অথবা রাশিরিব স্থিতং কূটস্থম্ অতএবাচলং যস্মাদচলং তস্মাদ্ধ্রুবং নিত্যমিত্যর্থঃ ॥

সংনিয়ম্যেতি। সংনিয়ম্য সম্যঙ্নিয়ম্য সংহৃত্য ইন্দ্রিয়গ্রামম্। ইন্দ্রিয়-সমুদায়ং সর্ব্বত্র সর্ব্বস্মিন্ কালে সমবুদ্ধয়ঃ সমা তুল্যা বুদ্ধির্যেষাম্ ইষ্টানিষ্টপ্রাপ্তৌ তে সমবুদ্ধয়ঃ তে যে এবংবিধাঃ তে প্রাপ্নুবন্তি মামেব সর্ব্বভূতহিতে রতাঃ ॥ নতু

তেষাং বক্তব্যং কিঞ্চিৎ মাং তে প্রাপ্নুবন্তীতি। জ্ঞানী ত্বাত্মৈব মে মতমিতি যুক্তম্। নহি ভগবৎস্বরূপাণাং সতাং যুক্ততমত্বমযুক্ততমত্বং বা বাচ্যম্॥ ৩—৪

আনন্দগিরিটীকা। বক্ষ্যামস্তদুপরিষ্টাদিত্যুক্তং প্রশ্নপূর্ব্বকং প্রকটয়তি—কিমিত্যাদিনা। পূর্ব্বেভ্যঃ ফলতো বিশেষার্থস্তুশব্দঃ। অব্যক্তত্বমনিদেশ্যত্বে হেতুরিত্যাহ—অব্যক্তত্বাদিতি। যতোঽব্যক্তমতোঽনির্দ্দেশ্যমিতি যোজনা। নিরুপাধিকেঽক্ষরে কথমুপাসনেতি পৃচ্ছতি—উপাসনমিতি। শাস্ত্রতোঽক্ষরং জ্ঞাত্বা তদুপেত্যাত্মত্বেনোপগম্যোপাসতে তথৈব তিষ্ঠন্তি পূর্ণচিদেকতানমক্ষরমাত্মানমেব সদা ভাবয়ন্তীত্যেতদিহ বিবক্ষিতমিত্যাহ—যথেতি। অব্যক্তত্বমেবাচিন্ত্যত্বেঽপি হেতুরিত্যাহ—যদ্ধীতি। কূটশব্দস্যোক্তার্থত্বং বৃদ্ধপ্রয়োগতঃ সাধয়তি—কূটরূপমিতি। আদিপদমনৃতার্থম্। প্রকৃতে কিং তদনৃতং কূটশব্দিতমিত্যাশঙ্ক্যাহ—তথাচেতি। উক্তরীত্যা কূটশব্দস্য অনৃতার্থত্বে সিদ্ধে যদনেকস্য সংসারস্য বীজং নিরূপ্যমাণং নানাবিধদোষোপেতং তদ্বৈষং তর্হ্যব্যাকৃতং মায়াস্তু প্রকৃতিং মম মায়েত্যাদৌ মায়াশব্দিততয়া প্রসিদ্ধমবিদ্যাদি তদিহ কূটশব্দিতমিত্যর্থঃ। তত্রাবস্থানং কেন রূপেণেত্যাশঙ্কায়ামাহ—তদধ্যক্ষতয়েতি। কূটস্থশব্দস্য নিষ্ক্রিয়ত্বমর্থান্তরমাহ—অথবেতি। পূর্ব্বমুপজীব্যানন্তরবিশেষণদ্বয়প্রবৃত্তিমাহ—অতএবেতি। কথমক্ষরমুপাসতে তদুপাসনে বা কিং স্যাদিতি তদাহ—সংনিয়ম্যেতি। তুল্যা হর্ষবিষাদরাগদ্বেষাদিরহিতা সম্যগ্‌জ্ঞানেনাজ্ঞানস্যাপনীতত্বাৎ। ক্রমপরাপেক্ষয়োরসম্ভবং বিবক্ষিত্বাহ—তে য ইতি। সর্ব্বেভ্যো ভূতেভ্যো হিতে রতাঃ সর্ব্বেভ্যো ভূতেভ্যো হিতমেব চিন্তয়ন্তস্তদেবাচরন্তি। জ্ঞানবতাং যথাজ্ঞানং ভগবৎপ্রাপ্তেরর্থসিদ্ধত্বাদনুবাদমাত্রমেতদিত্যাহ—নত্বিতি। জ্ঞানিনো ভগবৎপ্রাপ্তিঃ সিদ্ধেবেত্যত্র প্রমাণমাহ—জ্ঞানী ত্বিতি। জ্ঞানবতাং ভগবৎপ্রাপ্তৌ ত এব যুক্ততমা বক্তব্যাঃ। কথং সগুণব্রহ্মোপাসকান্ যুক্ততমানুক্তবানসীত্যাশঙ্ক্যাহ—নহীতি॥ ৩—৪

অনুবাদ। তবে কি অন্যপ্রকারের উপাসকগণ (অর্থাৎ অব্যক্তোপাসকগণ) যুক্ততম নহেন? তাহা নহে, কিন্তু তাঁহাদের বিষয় যাহা বক্তব্য তাহা এক্ষণে বলা হইতেছে। যাঁহারা অক্ষরের উপাসনা করেন, সে অক্ষর কেমন? "অনির্দ্দেশ্য" যে হেতু তাহা ব্যক্ত নহে; সুতরাং কোন প্রকার শব্দের গোচর নহে এই কারণে তাহা 'অনির্দ্দেশ্য', যাহাকে শব্দের দ্বারা নির্দ্দেশ করিতে পারা যায় না, তাহার নাম অনির্দ্দেশ্য; অক্ষর অর্থাৎ অবিনাশি ব্রহ্ম নির্দ্দেশ্য নহে। সেই অক্ষর অব্যক্ত, কারণ, কোন প্রমাণের দ্বারা তাহা ব্যক্ত হয় না; এই কারণে তাহা অব্যক্ত, সেই অব্যক্তের যাঁহারা উপাসনা করেন, উপাসনা কাহাকে বলে?

শাস্ত্রীয় উপদেশের সাহায্যে, উপাস্যবস্তুর স্বরূপ প্রথমতঃ হৃদয়ঙ্গম করিয়া, তাহার পর সেই উপাস্যবস্তুর সামীপ্যলাভ করিয়া অর্থাৎ সেই উপাস্য বস্তু ভিন্ন আর সকল পদার্থ হইতে চিত্তকে প্রত্যাহৃত করিয়া, সেই উপাস্য বিষয়কে অবলম্বন পূর্ব্বক যে একাকার ধারাবাহিক মনের বৃত্তিসমূহ, যে বৃত্তিধারা তৈলধারার ন্যায় দীর্ঘকাল ও অবিচ্ছিন্ন, সেই উপাস্য-বিষয়িণী মনের সদৃশ বৃত্তিধারাকেই উপাসনা বলা যায়। সেই অক্ষরের অন্য বিশেষণ বলা হইতেছে,—উহা সর্ব্বত্রগ—অর্থাৎ আকাশের ন্যায় উহা সর্ব্বব্যাপী; উহা অচিন্ত্য, যে হেতু অব্যক্ত এই কারণেই অচিন্ত্য; যাহা ইন্দ্রিয়ের বিষয় তাহাকেই মনে চিন্তা করিতে পারা যায়, এই অক্ষর ইন্দ্রিয়ের বিষয় নহে, সুতরাং উহা 'অচিন্ত্য'; উহা "কূটস্থ" যাহার বাহিরে গুণ দেখা যায় কিন্তু ভিতরে যাহা দোষে পরিপূর্ণ, তাহাতেই কূট শব্দের প্রয়োগ লোকে করিয়া থাকে, যেমন সাধারণের ব্যবহার আছে "কূটরূপ" "কূট সাক্ষ্য" প্রভৃতি। প্রকৃত স্থলেও যাহা অবিদ্যা প্রভৃতি অনর্থময় সংসারের বীজ, যাহা ভিতরে দোষে ভরা—"প্রকৃতিকে মায়া বলিয়া জানিবে মহেশ্বরকে মায়ী বলিয়া জানিবে," "আমার মায়া অপরিহার্য্য" এই সকল শাস্ত্রীয় বাক্যে প্রসিদ্ধ যে মায়া এবং অব্যাকৃত প্রভৃতি শব্দের দ্বারাও যাহার নির্দ্দেশ হইয়া থাকে, সেই জগৎকারণ বস্তুকে "কূট" বলা যায়; সেই কূটে যিনি অবস্থিত অর্থাৎ যিনি সেই কূটশব্দবাচ্য মায়ার অধিষ্ঠাতা বা অধ্যক্ষ তাঁহাকেই "কূটস্থ" বলা যায়। অথবা কূট শব্দের অর্থ রাশি যেমন অচল অবিকৃত ভাবে বিদ্যমান থাকে, সেইরূপ সেই অক্ষরও অচল ও অবিকৃত ভাবে বিদ্যমান। যে হেতু কূটস্থ এই জন্যই অচল; যে কারণে অচল, এই জন্যই ধ্রুব অর্থাৎ নিত্য; ইহাই অর্থ।

সংনিয়ম্য ইত্যাদি শ্লোকের অর্থ। সম্যক্ প্রকারে নিয়মিত করিয়া অর্থাৎ প্রত্যাহৃত করিয়া বা সংযত করিয়া—কাহাকে? ইন্দ্রিয়গ্রামকে, অর্থাৎ ইন্দ্রিয় সমুদায়কে [যাঁহারা সেই অক্ষরের উপাসনা করেন তাঁহারা কিরূপ?] "সর্ব্বত্র সমদৃষ্টি" কি ইষ্ট কি অনিষ্ট সকল প্রকার বস্তু প্রাপ্তিতে যাঁহাদের বুদ্ধি একই প্রকার, তাঁহাদিগকে "সমবুদ্ধি" বলা যায়। যাঁহারা এই প্রকার হইয়া সেই অক্ষরের উপাসনা করেন, তাঁহারা আমাকে প্রাপ্ত হইয়া থাকেন। আমাকে যে তাঁহারা প্রাপ্ত হইয়া থাকেন এ বিষয়ে আর অধিক কি বলা যাইবে? জ্ঞানী আমার আত্মা এই কথাত পূর্ব্বেই বলা হইয়াছে, যাঁহারা একেবারে ভগবানের স্বরূপ প্রাপ্ত হইয়াছেন, তাঁহাদের সম্বন্ধে যুক্ততমত্ব বা অযুক্ততমত্ব কিছু—বলিবার আবশ্যকতা আছে কি? ॥ ৩।৪

ক্লেশোঽধিকতরস্তেষামব্যক্তাসক্তচেতসাম্।
অব্যক্তা হি গতির্দুঃখং দেহবদ্ভিরবাপ্যতে ॥ ৫

অন্বয়। অব্যক্তাসক্তচেতসাং ক্লেশঃ অধিকতরঃ [ ভবতি ]; হি ( যতঃ ) দেহবদ্ভিঃ অব্যক্তা গতিঃ দুঃখম্ [ যথাস্যাৎ তথা ] অবাপ্যতে ॥ ৫

অনুবাদ। সেই অব্যক্ত অর্থাৎ নিরুপাধি ব্রহ্মে যাঁহাদের চিত্ত আসক্ত, তাঁহাদের [ সিদ্ধি লাভ করিতে ] ক্লেশ অধিকতর [ হইয়া থাকে ]; কারণ যতক্ষণ দেহাভিমান থাকে, ততক্ষণ—সেই অক্ষরাত্মক গতি লাভ করিতে বড়ই দুঃখ সহ্য করিতে হয় ॥ ৫

ভাষ্য। কিন্তু ক্লেশঃ অধিকতরঃ—যদ্যপি মৎকর্ম্মাদিপরাণাং ক্লেশোঽধিক এব ক্লেশোঽধিকতরস্তু অক্ষরাত্মনাং পরমার্থদর্শিনাং দেহাভিমানপরিত্যাগনিমিত্তঃ। অব্যক্তাসক্তচেতসাম্ অব্যক্তে আসক্তং চেতো যেষাং তে অব্যক্তাসক্তচেতসঃ তেষাম্ অব্যক্তাসক্তচেতসাম্। অব্যক্তা হি যস্মাৎ যা গতিরক্ষরাত্মিকা দুঃখং সা দেহবদ্ভিঃ দেহাভিমানবদ্ভিঃ অবাপ্যতে; অতঃ ক্লেশঃ অধিকতরঃ। অক্ষরোপাসকানাং যদ্বর্ত্তনং তদুপরিষ্টাদ্বক্ষ্যামঃ ॥ ৫

আনন্দগিরিটীকা। সগুণোপাসকেষপি কথমিত্যাহ—কিন্ত্বিতি। অক্ষরোপাসনস্য দুষ্করত্বাদুপাসনান্তরস্য সুকরত্বাদিত্যভিপ্রেত্যাহ—ক্লেশইতি। অধিকএবেতরেভ্যো দ্বৈতদর্শিভ্যঃ কামিভ্যইতি শেষঃ। তেষাং ক্লেশস্যাধিক্যে হেতুং মত্বা বিশিনষ্টি—দেহেতি। অব্যক্তমত্যন্তসূক্ষ্মং নির্ব্বিশেষমক্ষরং তস্মিন্ আসক্তম্ অভিনিবিষ্টং চেতো যেষাং তেষামিতি যাবৎ। অক্ষরোপাসকানাং ক্লেশস্যাধিকতরত্বে ভগবানেব হেতুমাহ—অব্যক্তেতি। দুঃখং দুঃখেন কৃচ্ছ্রেণেতি যাবৎ, অতো দেহাভিমানত্যাগাদিত্যর্থঃ। তে কথং বর্ত্তন্তে তত্রাহ—অক্ষরেতি ॥ ৫

অনুবাদ। তাঁহারা আমাকে প্রাপ্ত হয়েন বটে, কিন্তু তাঁহাদের ক্লেশ অধিকতর; যদিও যাঁহারা মৎকর্ম্ম প্রভৃতি দুরূহ ব্যাপার সাধন করিয়া বিশ্বরূপের উপাসনা করেন, তাঁহাদের [ সাধন মার্গে ] ক্লেশ আছে বটে, কিন্তু, যাঁহারা সেই অবিনাশি অক্ষরকেই পরমার্থ তত্ত্ব বলিয়া দেখিতে প্রয়াস করেন, তাঁহাদের [ সাধন-মার্গে ] ক্লেশ অধিকতর; কারণ দেহাভিমান পরিত্যাগের জন্যই [ তাঁহাদিগকে অধিকতর ক্লেশ সহিতে হয় ] যাঁহাদের চিত্ত সেই অব্যক্ত অক্ষরে আসক্ত, তাঁহাদিগকেই 'অব্যক্তাসক্তচেতা' বলা যায়। [ কেন এমন অধিক

পরিচয় দেওয়া হইল, এই পাণ্ডিত্য কোন একব্যক্তিরই হইয়া থাকে। "ক্ষেত্রজ্ঞই বাস্তবিক ঈশ্বর; ক্ষেত্র ঈশ্বর হইতে ভিন্ন এবং ইহা তাঁহারই জ্ঞানের বিষয়, আমি কিন্তু সুখী ও দুঃখী (জীব) সংসাররূপ দুঃখের উপশম আমারই কর্ত্তব্য, ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞ এই উভয়ের জ্ঞান ও ধ্যানের দ্বারা ক্ষেত্রজ্ঞ ঈশ্বরের সাক্ষাৎকার লাভ করিয়া তাঁহার স্বরূপে অবস্থান করিয়া [আমার সংসারকে উপশান্ত করিব] এই প্রকার যিনি বুঝিয়া থাকেন এবং এই প্রকারে যিনি অন্যকে বুঝাইয়া থাকেন, তিনি কখনই ক্ষেত্রজ্ঞ হইতে পারেন না" এইরূপ অভিমান যাঁহার আছে সে ব্যক্তি পণ্ডিতাধম; আমি এইরূপে বন্ধ ও মোক্ষের প্রতিপাদক শাস্ত্রের সার্থক্য করিব, এই প্রকার যাহার জ্ঞান, তাহাকেই আত্মঘাতী বলা যায়, সে নিজে মূঢ় এবং অন্য ব্যক্তিরও মোহ জন্মাইয়া থাকে। সেই ব্যক্তি শাস্ত্রার্থসম্প্রদায়শূন্য; কারণ সে শাস্ত্রের প্রকৃত অর্থ পরিহার করিয়া অশ্রুত অর্থের কল্পনা করিয়া থাকে। এই সকল কারণে সে শাস্ত্রার্থসম্প্রদায় জানেনা; সে সর্ব্বশাস্ত্রবিৎ হইলেও মূর্খের ন্যায় উপেক্ষণীয়। ঈশ্বর যদি ক্ষেত্রজ্ঞ হয়েন, তাহা হইলে তিনি সংসারী জীব হইয়া পড়েন এবং ক্ষেত্রজ্ঞ যদি ঈশ্বর হন, তাহা হইলে সংসারের অভাব হইয়া পড়ে। এইরূপ যে দুইটি দোষ পূর্ব্বে কথিত হইয়াছে, সেই দুইটি দোষও এ পক্ষে নিরাকৃত হইতেছে; কারণ বিদ্যা ও অবিদ্যার বৈলক্ষণ্য স্বীকার করিলেই সকল প্রকারে উপপত্তি হয়। কিরূপ? [তাহাও বলি] অবিদ্যার দ্বারা যে দোষ পরিকল্পিত হয়, সেই পরিকল্পিত দোষের দ্বারা বাস্তবিক বস্তু কোন প্রকারেই দূষিত হইতে পারেনা। এই বিষয়ে দৃষ্টান্তও দেখান হইয়াছে,—যেমন মরুমরীচিকার জলে মরুভূমি পঙ্কীকৃত হইতে পারে না। সংসারীর অভাব হইলে সংসার বিলুপ্ত হয়, এই প্রকার দোষও নিরাকৃত হইয়াছে; কারণ সংসার ও সংসারী এই দুইটি বস্তুই অবিদ্যাকল্পিত; [সুতরাং এই দুইটি বস্তুর বাস্তব সত্তা নাই; যখন সত্তাই নাই, তখন সংসারে অভাব ত সিদ্ধই আছে; সুতরাং সংসারের অভাব হইতে পারে, এপ্রকার আপত্তি গ্রাহ্য হইতে পারে না]। যদি বল, অবিদ্যা সম্বন্ধই ক্ষেত্রজ্ঞের সংসারিত্ব দোষ এবং ক্ষেত্রজ্ঞের দুঃখিত্ব প্রভৃতি ধর্ম্ম অবিদ্যাসম্বন্ধেরই ফল। এই প্রকার বলাও ঠিক নহে; কারণ, যাহা জ্ঞেয় অর্থাৎ জ্ঞানের বিষয়, তাহা ক্ষেত্রেরই ধর্ম্ম; যাহা ক্ষেত্রের ধর্ম্ম, তাহার দ্বারা ক্ষেত্রজ্ঞের কোন প্রকার দোষ বা গুণের প্রসক্তি হইতে পারে না। যাহা কিছু ক্ষেত্রজ্ঞে না থাকিলেও তুমি ক্ষেত্রজ্ঞের উপর আরোপ করিতেছ, সে সকল দোষ যখন জ্ঞেয় অর্থাৎ জ্ঞানের বিষয়, তখন ঐ সকল দোষ জ্ঞেয় ক্ষেত্রেরই ধর্ম্ম,

জ্ঞাতা ক্ষেত্রজ্ঞের ধর্ম্ম হইতে পারে না। সুতরাং সেই সকল ধর্ম্মের সংসর্গে ক্ষেত্রজ্ঞ কোন রূপেই দুষ্ট হইতে পারেনা; কারণ জ্ঞেয় ধর্ম্মের সহিত জ্ঞাতার কোন প্রকারই সম্বন্ধ হইতে পারে না। যদি ঐ সকল ধর্ম্মের সহিত জ্ঞাতা ক্ষেত্রজ্ঞের সংসর্গ হয়, ইহা স্বীকার কর, তাহা হইলে ঐ সকল ধর্ম্ম কখনই জ্ঞেয় হইতে পারে না। অবিদ্যা বা অবিদ্যাকৃত দুঃখিত্বাদিধর্ম্ম যদি জ্ঞাতা ক্ষেত্রজ্ঞের হয়, তাহা হইলে উহা কিপ্রকারে প্রত্যক্ষ জ্ঞানের বিষয় অর্থাৎ জ্ঞেয় হইবে? [যাহা জ্ঞাতৃধর্ম্ম তাহা কোন প্রকারেই জ্ঞেয় হইতে পারে না] আর কিরূপেই বা উহা ক্ষেত্রজ্ঞের ধর্ম্ম হইবে? যাহা কিছু জ্ঞেয় তাহাকেই "ক্ষেত্র" বলা যায়; আর ক্ষেত্রজ্ঞ জ্ঞাতাই হইতে পারে, কখনই জ্ঞেয় হইতে পারেনা। ইহাই যদি প্রমাণের দ্বারা নিশ্চিত হইল, তাহা হইলে দুঃখিত্বপ্রভৃতিকে ক্ষেত্রজ্ঞ-ধর্ম্ম বলিয়া স্বীকার করা এবং উহাদিগকে প্রত্যক্ষ জ্ঞেয় বলিয়া অঙ্গীকার করা এক প্রকার নিতান্ত বিরুদ্ধ কল্পনা ছাড়া আর কি হইতে পারে? ক্ষেত্রজ্ঞের সহিত যদি ঐ সকল ধর্ম্মের সম্বন্ধ হয়, তাহা হইলে উহাদের জ্ঞেয়ত্বই হইতে পারে না। অবিদ্যা বা অবিদ্যার কার্য্য দুঃখিত্বপ্রভৃতি ধর্ম্ম যদি ক্ষেত্রজ্ঞ আত্মার হয়, তাহা হইলে কি প্রকারে উহাদিগকে প্রত্যক্ষ জ্ঞানের বিষয় করা যাইবে? সুতরাং কিরূপে উহারা ক্ষেত্রজ্ঞের ধর্ম্ম হইবে? যাহা কিছু জ্ঞেয়, তাহা সকলই ক্ষেত্র, আর যে জ্ঞাতা তাহাকেই "ক্ষেত্রজ্ঞ" বলা যায়, ইহাই যদি অবধারিত হইল, তবে অবিদ্যা ও দুঃখিত্বাদি ক্ষেত্রজ্ঞধর্ম্ম বা ক্ষেত্রজ্ঞের বিশেষণ, অথচ উহারা প্রত্যক্ষের বিষয়, এই প্রকার কথন নিতান্তই বিরুদ্ধ এবং অজ্ঞানবশেই লোকে এইরূপ বিরুদ্ধ কথা বলিয়া থাকে। এইস্থানে পূর্ব্বপক্ষকর্ত্তা এইরূপ প্রশ্ন করিয়া থাকেন যে, এই অবিদ্যা কাহার? [ইহার উত্তর এই যে] যাহার দেখা যাইতেছে, তাহার। কাহার দেখা যাইতেছে? [ইহার উত্তর এই যে] অবিদ্যা কাহার দেখা যাইতেছে, এই প্রকার প্রশ্ন নিরর্থক। কেন? অবিদ্যা যদি দৃষ্ট হয়, তাহা হইলে যাহার অবিদ্যা, নিশ্চয়ই তাহাকে দেখিতে পাইয়াছ; অতএব অবিদ্যা কাহার এই প্রশ্ন নিরর্থক হইয়া পড়িতেছে। কেহ যদি গো-স্বামীকে দেখিতে পায়, তখন সে যদি জিজ্ঞাসা করে যে, এই গো-সকল কাহার? এরূপ স্থলে তাহার এই প্রশ্ন কখনই সার্থক হইতে পারে না। তুমি বলিতে পার যে দৃষ্টান্তটি ঠিক হইতেছে না; কারণ গো সকল ও তাহাদের স্বামী ইহারা প্রত্যক্ষসিদ্ধ; কিন্তু অবিদ্যা ও অবিদ্যাবান্ এই দুইটি বস্তু ত আর প্রত্যক্ষসিদ্ধ নহে। এইজন্য বলিতে হইতেছে যে, প্রশ্ন নিরর্থক

হইতেছে না। ইহার উত্তর এই যে, অবিদ্যাবান্ যদি অপ্রত্যক্ষ হয়, তাহা হইলে তাহাকে জানিয়া তোমার কি লাভ? [যদি বল] অবিদ্যা অনর্থহেতু, সে কোথায় আছে, তাহা জানিতে পারিলে তাহার উচ্ছেদ করা যাইতে পারে। [ইহার উত্তর এই যে] যাহার অবিদ্যা, সেই তাহার উচ্ছেদ করিবে। [যদি বল] আমারই অবিদ্যা। [তাহার উপর বক্তব্য এই যে] তাহা হইলে তুমি অবিদ্যা ও অবিদ্যাযুক্ত আত্মাকে জান। [যদি বল] জানি বটে, কিন্তু প্রত্যক্ষতঃ জানি না, [সুতরাং প্রত্যক্ষভাবে কিসে বুঝা যায়] তাহারই জন্ত প্রশ্ন করিতেছি]; ইহার উত্তর এই যে, তুমি যদি অনুমানের দ্বারা অবিদ্যাবান্‌কে জানিয়া থাক, তাহা হইলে, জিজ্ঞাস্য এই যে, অনুমানের কারণ যে সম্বন্ধ অর্থাৎ ব্যাপ্তিজ্ঞান, তাহা তোমার কিরূপে হইল? সেই সময় জ্ঞাতার—জ্ঞেয়ভূত অবিদ্যার সহিত সেই অবস্থায় কোন প্রকার সম্বন্ধ আছে, ইহা কোন প্রকারেই বুঝিবার যোগ্যতা নাই। কারণ, অবিদ্যা ত জ্ঞাতার জ্ঞানের বিষয় ভাবেই প্রকাশিত হইতেছে [যদি বল] জ্ঞাতা, অবিদ্যা আর অবিদ্যার সহিত জ্ঞাতার সম্বন্ধ, এই তিনটি বস্তুর যে গ্রহীতা, তাহাকে যে জ্ঞানের দ্বারা প্রকাশ করা যায়, সেই জ্ঞানেরও ত সম্ভাবনা আছে, ইহাও ঠিক নহে; তাহা হইলে, এইরূপ কল্পনায় অনবস্থা হইতে পারে। [কিরূপ অনবস্থা হয়, তাহা বলি] যদি জ্ঞাতা ও জ্ঞাতার সহিত জ্ঞেয় বস্তুর সম্বন্ধও জ্ঞানের বিষয় হয়, তাহা হইলে, সেই জ্ঞানের আশ্রয় বলিয়া আর একজন জ্ঞাতাকে কল্পনা করিতে হয়। আবার সেই জ্ঞাতার সহিত জ্ঞেয় সম্বন্ধের যে জ্ঞান হয়, তাহার আশ্রয় বলিয়া অন্য একটি জ্ঞাতার কল্পনা করিতে হয়। সেই জ্ঞাতারও যে জ্ঞান হয়, সেই জ্ঞানের আশ্রয় বলিয়া আরও একটি জ্ঞাতাকে কল্পনা করিতে হয়। এইরূপ ভাবে জ্ঞাতৃ-কল্পনার একটা শেষ পাওয়া যায় না; ইহাকেই অনবস্থা কহে। যদি অবিদ্যা জ্ঞেয় অথবা অন্য জ্ঞেয় পদার্থ কেবল জ্ঞেয়ই হয় [জ্ঞাতারসহিত সম্বন্ধ না হয়] তাহা হইলে জ্ঞাতা যে আত্মা, সে কেবল জ্ঞাতাই হইবে, কখনই জ্ঞেয় হইতে পারে না। ইহাই যদি স্থির হইল, তাহা হইলে অবিদ্যা ও তৎকার্য্য দুঃখিত্বাদি দোষসমূহের দ্বারা ক্ষেত্রজ্ঞ আত্মা কোন প্রকারেই দুষ্ট হইতে পারে না। যদি বল এই দোষই প্রসক্ত হইতে পারে যে, আত্মা শুদ্ধ হইলেও দোষযুক্ত ক্ষেত্রের বিজ্ঞাতা; এই প্রকার বলাও ঠিক নহে। কারণ— আত্মা স্বতঃ বিজ্ঞান স্বরূপ। তাহাতে কোন সময়ে কোন প্রকার বিকার হইতে

পারে না। এই ক্ষেত্রবিজ্ঞাতৃস্বরূপ ধর্ম্ম সেই বিজ্ঞান-স্বভাব আত্মাতে উপচরিত অর্থাৎ আরোপিত হইয়াছে মাত্র; বাস্তবিক আত্মা বিজ্ঞাতা নহে, উহা বিজ্ঞান মাত্র। যেমন উষ্ণতা বহ্নির স্বভাব বলিয়া তাপক্রিয়া তাহার উপর আরোপিত হয়, সেইরূপ বিজ্ঞান-স্বভাব বলিয়া তাহাতেও বিজ্ঞাতৃত্ব আরোপিত হইয়া থাকে। এই স্থলে ভগবান্ যেমন দেখাইতেছেন যে, আত্মাতে ক্রিয়া কারক ও ফলরূপতার অভাব স্বতঃসিদ্ধ অবিদ্যাবশে আরোপিত, ধর্ম্মসমূহের দ্বারা আত্মাতে ক্রিয়া কারকাদি-স্বভাব আরোপিত হইয়া থাকে। সেইরূপ সেই সেই স্থলে অর্থাৎ "য এনং বেত্তি হন্তারম্" [ যে ইহাকে হন্তা বলিয়া বোধ করে ] "প্রকৃতেঃ ক্রিয়মাণানি গুণৈঃ কর্ম্মাণি সর্ব্বশঃ" [ প্রকৃতির গুণসমূহের দ্বারাই সকল কর্ম্ম সম্পাদিত হয় ] "নাদত্তে কস্যচিৎ পাপং" [ আত্মা কাহারও পাপ গ্রহণ করেন না ] এই সকল প্রকরণে সেইরূপই [ ভগবান ] দেখাইয়াছেন, আমরাও সেইস্থলে এইরূপ ব্যাখ্যাই করিয়াছি। অগ্রেও যে সকল প্রকরণ আসিবে, তাহাতেও আমরা এইরূপই দেখাইব। তবে এক্ষণে শঙ্কা করিতে পার যে, আত্মাতে ক্রিয়া কারক ও ফল এই ত্রিবিধ উপাধির যদি ঐকান্তিক অভাব হইল এবং ঐ সকল বস্তু যদি অবিদ্যানিবন্ধনই আত্মাতে আরোপিত, এই প্রকার সিদ্ধান্ত হইল, তাহা হইলে, কর্ম্ম সকল অবিদ্বানেরই কর্ত্তব্য হইয়া দাঁড়াইল,—বিদ্বানের পক্ষে আর কোন প্রকার কর্ম্ম কর্ত্তব্য থাকিতেছে না, এই প্রকার আপত্তি হইতেছে, ইহার উত্তর এই যে, এই প্রকার আপত্তি সত্য সত্যই হইয়া পড়িতেছে, ইহা অস্বীকার করিতে পারা যায় না; বাস্তবিক পক্ষে এই আপত্তির নিরাকরণ কিরূপে হইতে পারে, তাহা "ন হি দেহভৃতা শক্যং" [ দেহাভিমানী জীবের ইহা শক্য নহে ] এই শ্লোকটির ব্যাখ্যা প্রসঙ্গে আমরা ভাল করিয়া প্রদর্শন করিব। "সমাসেনৈব কৌন্তেয় নিষ্ঠা জ্ঞানস্য যা পরা" [ হে কুন্তীনন্দন! জ্ঞানের যাহা পরা নিষ্ঠা ] এই শ্লোকের ব্যাখ্যা প্রসঙ্গে আমি যখন সর্ব্বশাস্ত্রার্থের উপসংহার প্রদর্শন করিব, সেই সময়ও এই বিষয়টিকে ভাল করিয়া বুঝাইব। এখানে এই বিষয়টির আর বহু বিস্তারে লাভ নাই; এই জন্য এই বিচারের আপাততঃ উপসংহার করা যাইতেছে ॥২

তৎ ক্ষেত্রং যচ্চ যাদৃক্ চ যদ্‌বিকারি যতশ্চ যৎ।
স চ যো যৎপ্রভাবশ্চ তৎ সমাসেন মে শৃণু ॥৩

অন্বয়। তৎ ক্ষেত্রং যৎ, যাদৃক্, যদ্‌বিকারি, যতঃ ( কারণাৎ ), যৎ (কার্য্যং) চ, তথা স চ যঃ, যৎপ্রভাবশ্চ [ ইত্যেতৎ সর্ব্বং ] সমাসেন মে শৃণু ॥ ৩

অনুবাদ। সেই ক্ষেত্র কিরূপ, তাহার বিকারই বা কিরূপ, উহা কি উপাদানে গঠিত, উহার ধর্ম্মই বা কি এবং সেই ক্ষেত্রজ্ঞও কিরূপ, উহার প্রভাবই বা কি প্রকার, এই সকল বিষয় আমার নিকট সংক্ষেপে শ্রবণ কর ॥ ৩

ভাষ্য। ইদং শরীরমিত্যাদি-শ্লোকোপদিষ্টস্য ক্ষেত্রাধ্যায়ার্থস্য সংগ্রহ-শ্লোকোঽয়মুপদিশ্যতে—তৎ ক্ষেত্রং যচ্চেত্যাদি ব্যাচিখ্যাসিতস্য হ্যর্থস্য সংগ্রহোপন্যাসো ন্যায্য ইতি। যন্নির্দ্দিষ্টমিদং শরীরমিতি তৎ তচ্ছব্দেন পরামৃশতি। যচ্চেদং নির্দ্দিষ্টং ক্ষেত্রং তদ্ যাদৃক্ যাদৃশং স্বকীয়ৈর্ধর্ম্মৈঃ। চশব্দঃ সমুচ্চয়ার্থঃ। যদ্বিকারি যো বিকারোঽস্য তদ্ যদ্বিকারি যতো যস্মাৎ চ যৎকার্য্যমুৎপদ্যতে ইতি বাক্যশেষঃ। স চ যঃ ক্ষেত্রজ্ঞো নির্দ্দিষ্টঃ স যৎপ্রভাবো যে প্রভাবা উপাধিকৃতাঃ শক্তয়ো যস্য স যৎপ্রভাবশ্চ তৎ ক্ষেত্রক্ষেত্রজ্ঞয়োর্যাথাত্ম্যং যথাবিশেষিতং সমাসেন সংক্ষেপেণ মে মম বাক্যতঃ শৃণু, শ্রুত্বা অবধারয় ইত্যর্থঃ ॥ ৩

আনন্দগিরিটীকা। এবং শ্লোকদ্বয়ং ব্যাখ্যায় শ্লোকান্তরমবতারয়তি—ইদমিতি। কুত্র সংগ্রহোক্তিরুপযুজ্যতে তত্রাহ—ব্যাচিখ্যাসিতস্যেতি। প্রতিপত্তিসৌকর্য্যার্থং সংগ্রহোক্তিরর্থবতীত্যর্থঃ বক্ষ্যমাণেঽর্থে শ্রোতুর্মনঃসমাধানার্থং সূত্রিতবাক্যার্থোপায়বিবরণপ্রতিজ্ঞামভিপ্রেত্যাহ—যন্নির্দ্দিষ্টমিতি। ইদং শরীরমিতি যন্নির্দ্দিষ্টং তচ্ছরীরং তচ্ছব্দেন পরামৃশতি প্রকৃতার্থত্বাৎ তস্যেতি যোজনা। তৎক্ষেত্রং জ্ঞাতব্যমিত্যধ্যাহারঃ। যচ্চেতি যেন রূপেণ রূপবদিতি তদেব ক্ষেত্রং বিশেষ্যতে। তস্য ক্ষেত্রস্য স্বকীয়া ধর্ম্মা জন্মাদয়স্তৈর্ব্বিশিষ্টস্য জ্ঞেয়ত্বে হেয়ত্বং ফলতি। চশব্দপঞ্চকস্যেতরেতরসমুচ্চয়ার্থত্বমাহ—চশব্দ ইতি। বিকারিত্বেনাপি হেয়ত্বং সূচয়তি—যদ্বিকারীতি। যৎ কার্য্যং তৎসর্ব্বং যস্মাদুৎপদ্যতে তৎকারণত্বাজ্জ্ঞাতব্যমিত্যাহ—যতইতি। ক্ষেত্রমিব ক্ষেত্রজ্ঞং জ্ঞাতব্যং দর্শয়তি—স চেতি। স জ্ঞাতব্য ইতি সম্বন্ধঃ। চক্ষুরাদ্যুপাধিকৃতদৃষ্ট্যাদিশক্তিবশাৎ তস্য জ্ঞাতব্যত্বং সূচয়তি—যৎ-প্রভাবইতি। তেনোক্তেন প্রভাবেণ তস্য জ্ঞাতব্যতেতি শেষঃ। কথং যথাবিশেষিতং ক্ষেত্রং ক্ষেত্রজ্ঞো বা শক্যো জ্ঞাতুমিত্যাশঙ্ক্য ভগবদ্বাক্যাদিত্যাহ—তদিতি ॥ ৩

অনুবাদ। "ইদং শরীরম্" ইত্যাদি শ্লোকের দ্বারা উপদিষ্ট যে ক্ষেত্রাধ্যায়ের প্রতিপাদ্য অর্থ, তাহারই সংগ্রহ শ্লোক এইটি উপন্যস্ত হইতেছে। সেই ক্ষেত্রাধ্যায়ের অর্থের বিবরণ প্রকাশ করা এই স্থানে অভিপ্রেত ; সুতরাং তাহার সংক্ষেপে [ প্রথমতঃ ] উপন্যাস করাই উচিত হইয়াছে। "ইদং শরীরং"

এই শব্দের দ্বারা যাহা পূর্ব্বে নির্দ্দিষ্ট হইয়াছে, তাহাই এই স্থানে "তৎ" এই শব্দটির দ্বারা প্রতিপাদিত হইতেছে। এই যে ক্ষেত্র নির্দ্দিষ্ট হইয়াছে, ইহা "যাদৃক্" অর্থাৎ ইহা স্বকীয় ধর্ম্মসমূহের দ্বারা যাদৃশ [ প্রতীত হয় ]। এই যে "চ" শব্দটি আছে, ইহার অর্থ সমুচ্চয়। "যদ্বিকারি" অর্থাৎ যাহা ইহার বিকার, যাহা হইতে যে কার্য্য উৎপন্ন হয়, ইহাই বাক্যের প্রতিপাদ্য। সে, যে ক্ষেত্রজ্ঞের কথা বলা হইয়াছে, সে "যৎপ্রভাব" অর্থাৎ যাহা তাহার প্রভাবই অর্থাৎ উপাধিকৃত শক্তিসমূহ [ তাহাও কিরূপ ? ] এবং সেই ক্ষেত্রজ্ঞও স্বরূপে কিরূপ ?—এইরূপ ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের যে যথার্থ স্বরূপ এবং সেই স্বরূপ যে ভাবে বিশেষিত, তাহা সকলই সংক্ষেপে আমার বাক্য হইতে শুন এবং শুনিয়া ভাল করিয়া বুঝিয়া লও, ইহাই তাৎপর্য্য ॥ ৩

ঋষিভির্ব্বহুধা গীতং ছন্দোভির্ব্বিবিধৈঃ পৃথক্।
ব্রহ্মসূত্রপদৈশ্চৈব হেতুমদ্ভির্ব্বিনিশ্চিতৈঃ ॥ ৪

অন্বয়। [ তৎ ক্ষেত্রক্ষেত্রজ্ঞতত্ত্বং ] ঋষিভির্বহুধা গীতং, বিবিধৈঃ ছন্দোভিঃ পৃথক্ [ গীতং ], তথা হেতুমদ্ভিঃ বিনিশ্চিতৈর্ব্রহ্মসূত্রপদৈশ্চ [ পৃথক্ গীতম্ ] ॥ ৪

অনুবাদ। [ বসিষ্ঠ প্রভৃতি ] ঋষিগণ সেই ক্ষেত্রের ও ক্ষেত্রজ্ঞের বর্ণনা করিয়াছেন। ঋক্ প্রভৃতি বেদচতুষ্টয়ও পৃথক্‌ভাবে সেই তত্ত্ব প্রতিপাদন করিতেছে এবং [ আত্মেত্যেব উপাসীত ইত্যাদি ] ব্রহ্মাত্মভাববোধক যুক্তিযুক্ত বাক্যের দ্বারাও ঐ ক্ষেত্রক্ষেত্রজ্ঞযাথাত্ম্য বিশদভাবে বর্ণিত হইয়াছে ॥ ৪

ভাষ্য। তৎ ক্ষেত্রক্ষেত্রজ্ঞয়োর্যাথাত্ম্যং বিবক্ষিতং স্তৌতি শ্রোতৃবুদ্ধিপ্ররোচনার্থম্। ঋষিভির্বসিষ্ঠাদিভির্বহুধা বহুপ্রকারং গীতং কথিতং ছন্দোভিঃ ছন্দাংসি ঋগাদীনি তৈশ্ছন্দোভির্ব্বিবিধৈঃ—নানাপ্রকারৈঃ পৃথক্ বিবেকতো গীতম্। কিঞ্চ ব্রহ্মসূত্রপদৈশ্চৈব ব্রহ্মণঃ সূচকানি বাক্যানি ব্রহ্মসূত্রাণি তৈঃ পদ্যতে গম্যতে জ্ঞায়তে ব্রহ্ম ইতি তানি পদান্যুচ্যন্তে। তৈরেব চ ক্ষেত্রক্ষেত্রজ্ঞয়োর্যাথাত্ম্যং, গীতমিত্যনুবর্ত্ততে। "আত্মেত্যেব উপাসীত" ইত্যাদিভির্হি ব্রহ্মসূত্রপদৈরাত্মা জ্ঞায়তে। হেতুমদ্ভিঃ যুক্তিযুক্তৈঃ বিনিশ্চিতৈ র্ন সংশয়রূপৈঃ—নিশ্চিতপ্রত্যয়োৎপাদকৈরিত্যর্থঃ ॥ ৪

আনন্দগিরিটীকা। শ্লোকান্তরস্য তাৎপর্য্যমাহ—তদিত্যাদিনা। বিবক্ষিতং জিজ্ঞাসিতমিত্যর্থঃ। স্তুতিফলমাহ—শ্রোত্রিতি। ন কেবলমাপ্তোক্তেরেব ক্ষেত্রাদিযাথাত্ম্যং সম্ভাবিতং কিন্তু বেদবাক্যাদপীত্যাহ—

ছন্দোভিশ্চেতি। ঋগাদীনাং চতুর্ণামপি বেদানাং নানাপ্রকারত্বং শাখাভেদাদিষ্টম্। ন কেবলং শ্রুতিস্মৃতিসিদ্ধমুক্তং যাথাত্ম্যং কিন্তু যৌক্তিকঞ্চেত্যাহ—কিঞ্চেতি। কানি তানি সূত্রাণীত্যাশঙ্ক্যাহ—আত্মেত্যেবেতি। আদিপদেন "ব্রহ্মবিদাপ্নোতি পরম্" "অথ যোহন্যাং দেবতাম্" ইত্যাদীনি বিদ্যাবিদ্যাসূত্রাণ্যুক্তানি। আত্মেতি ক্ষেত্রজ্ঞোপাদানং তচ্চ ক্ষেত্রোপলক্ষণম্। "অথাতো ব্রহ্মজিজ্ঞাসা" ইত্যাদীন্যপি সূত্রাণ্যত্র গৃহীতান্যন্যথা ছন্দোভিরিত্যাদিনা পৌনরুক্ত্যাদিতি মত্বা বিশিনষ্টি—হেতুমদ্ভিরিতি ॥ ৫

অনুবাদ। সেই ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের প্রকৃতস্বরূপ যাহা বিবক্ষিত [হইয়াছে] তাহারই প্রশংসা করা হইতেছে; প্রয়োজন—যাহারা শুনিবে, তাহাদের বুদ্ধির প্ররোচনা [ছাড়া আর কিছুই নাই]। ঋষিগণ অর্থাৎ বসিষ্ঠ প্রভৃতি, বহু প্রকারে এই ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের তত্ত্ব বর্ণনা করিয়াছেন। ছন্দোগণ এখানে ছন্দঃ এই শব্দটির অর্থ ঋক্ যজুঃ সাম ও অথর্ব্ব সংহিতা অর্থাৎ ঋক্ প্রভৃতি বিবিধ বেদচতুষ্টয়ও বিস্পষ্টভাবে ইহার প্রতিপাদন করিতেছে। আরও "ব্রহ্মসূত্র পদ" ব্রহ্মের স্বরূপ-প্রকাশক যে সকল মহাবাক্য, তাহাদিগকেই "ব্রহ্মসূত্র" বলা যায়। ঐ সকল বাক্যের সাহায্যে ব্রহ্মের স্বরূপ বুঝিতে পারা যায়, এইজন্য ঐগুলিকে "পদ"ও বলা যায়; [তাহা হইলে এই হইল যে] ব্রহ্মস্বরূপ-প্রতিপাদক "আত্মেত্যেব উপাসীত" [আত্মা এই ভাবিয়াই উপাসনা করিবে] ইত্যাদি বেদবাক্যসমূহের দ্বারা অসন্দিগ্ধভাবে এই ক্ষেত্রক্ষেত্রজ্ঞতত্ত্ব প্রতিপাদিত হইয়াছে। ঐ সকল বাক্য হেতুমৎ অর্থাৎ যুক্তিযুক্ত। ঐ সকল বাক্যের দ্বারা যে জ্ঞান হয়, তাহা সংশয় নহে; কিন্তু ঐ সকল বাক্য [লোকের হৃদয়ে] নিশ্চয়াত্মক জ্ঞানকেই উৎপাদন করিয়া থাকে, ইহাই তাৎপর্য্য ॥ ৪

মহাভূতান্যহঙ্কারো বুদ্ধিরব্যক্তমেব চ।
ইন্দ্রিয়াণি দশৈকঞ্চ পঞ্চচেন্দ্রিয়গোচরাঃ ॥ ৫

অন্বয়। মহাভূতানি [পঞ্চ], অহঙ্কারঃ, বুদ্ধিঃ, অব্যক্তং চ, দশ একং চ ইন্দ্রিয়াণি, পঞ্চ ইন্দ্রিয়গোচরাঃ চ ॥ ৫

অনুবাদ। পৃথিবী, জল, অগ্নি, বায়ু এবং আকাশ—এই পঞ্চ মহাভূত, অহঙ্কার, বুদ্ধি, অব্যক্ত, একাদশ ইন্দ্রিয় এবং শব্দ, স্পর্শ, রূপ, রস ও গন্ধ এই পাঁচ প্রকার ইন্দ্রিয়ের বিষয় ॥ ৫

ভাষ্য। শ্রুত্যা অভিমুখীভূতায় অর্জ্জুনায় আহ—মহাভূতানি মহান্তি

চ তানি সর্ব্ববিকারব্যাপকত্বাৎ ভূতানি চ সূক্ষ্মাণি। স্থূলানি তু ইন্দ্রিয়গোচর-শব্দেন অভিধায়িষ্যন্তে। অহঙ্কারঃ মহাভূতকারণমহংপ্রত্যয়লক্ষণঃ। অহঙ্কারকারণং বুদ্ধিরধ্যবসায়লক্ষণা। তৎকারণম্ অব্যক্তমেব চ, ন ব্যক্তম্ অব্যক্তম্ অব্যাকৃতম্ ঈশ্বরশক্তিঃ "মম মায়া দুরত্যয়া" ইত্যুক্তম্। এবশব্দঃ প্রকৃত্যবধারণার্থঃ। এতাবত্যেব অষ্টধা ভিন্না প্রকৃতিঃ। চশব্দঃ ভেদসমুচ্চয়ার্থঃ। ইন্দ্রিয়াণি দশ শ্রোত্রাদীনি পঞ্চ বুদ্ধ্যুৎপাদকত্বাদ্ বুদ্ধীন্দ্রিয়াণি বাক্‌পাণ্যাদীনি পঞ্চ কর্ম্মনির্বর্ত্তকত্বাৎ কর্ম্মেন্দ্রিয়াণি তানি দশ। একঞ্চ কিং তৎ? মনঃ একাদশং সঙ্কল্পাদ্যাত্মকম্। পঞ্চ চেন্দ্রিয়গোচরাঃ শব্দাদয়ো বিষয়াঃ। তান্যেতানি সাংখ্যাশ্চতুর্বিংশতিতত্ত্বানি আচক্ষতে॥ ৫

আনন্দগিরিটীকা। ক্ষেত্রাদিযাথাত্ম্যশ্রুত্যা প্রলোভিতায় কিং তদিতি জিজ্ঞাসবে যথোদ্দেশং ক্ষেত্রং নির্দ্দিশতি—মহান্তীতি। মহত্ত্বে হেতুমাহ—সর্ব্বেতি। ভূতশব্দেন স্থূলানামপি বিশেষাভাবাদ্‌গ্রহে কা হানিরিত্যাশঙ্ক্যাহ—স্থূলানীতি। অহঙ্কারোঽহংপ্রত্যয়লক্ষণ ইতি সম্বন্ধঃ। ভূতানাং প্রাতীতিকত্বেনাভিমানমাত্রাত্মত্বং মত্বা অহঙ্কারং বিশিনষ্টি—মহাভূতেতি। মহতঃ পরমিত্যাদৌ প্রসিদ্ধং মহচ্ছব্দার্থমহঙ্কারহেতুমাহ—অহঙ্কারেতি। ঈশ্বর-শক্তিরিত্যুক্তে চৈতন্যমপি শঙ্ক্যেত তদর্থমাহ—মমেতি। অবধারণরূপমর্থমেব স্ফুটয়তি—এতাবত্যেবেতি। পঞ্চতন্মাত্রাণ্যহঙ্কারো মহদব্যাকৃতমিত্যষ্টধা ভিন্নত্বম্। মূলপ্রকৃত্যা সহ তন্মাত্রাদিভেদানাং সমুচ্চয়শ্চকারার্থঃ। দশেন্দ্রিয়াণ্যেব বিভজ্য ব্যুৎপাদয়তি—শ্রোত্রেত্যাদিনা। তদেব প্রশ্ন দ্বারা স্ফুটয়তি—কিং তদিতি। শব্দাদিবিষয়শব্দেন স্থূলানি ভূতানি গৃহ্যন্তে। উক্তেষু তন্মাত্রাদিষু তন্ত্রান্তরীয়সম্মতিমাহ—তানীতি। "মূলপ্রকৃতিরবিকৃতির্মহদাদ্যাঃ প্রকৃতি-বিকৃতয়ঃ সপ্ত। ষোড়শকশ্চ বিকারঃ" ইতি পঠন্তি।৫

অনুবাদ। প্রশংসা দ্বারা অর্জ্জুনকে [ বক্ষ্যমাণ উপদেশ শুনিবার জন্য অভিমুখ করিয়া—[ ভগবান্ ] বলিতেছেন যে, মহাভূত সমূহ, এইখানে যে 'মহৎ' এই শব্দটির উপাদান করা হইয়াছে, তাহার অর্থ বৃহৎ অর্থাৎ ব্যাপক। সকল প্রকার বিকারের ব্যাপক বলিয়া স্থূল ভূতসমূহের কারণস্বরূপ যে সূক্ষ্মভূতসমূহ তাহাই এখানে "মহাভূত" বলিয়া গ্রহণ করিতে হইবে। পরে যে 'ইন্দ্রিয়গোচর' এই শব্দটির প্রয়োগ করা হইয়াছে, তাহার দ্বারা পঞ্চ স্থূলভূতের গ্রহণ করা হইয়াছে। অহংকার—সেই সূক্ষ্ম ভূতনিচয়ের কারণ; 'আমি' এই প্রকার বৃত্তিই যাহার লক্ষণ, সেই অন্তঃকরণকেই "অহঙ্কার" বলা যায়। যাহা [ সেই ] অহঙ্কারের কারণ এবং

অধ্যবসায়াত্মিকা বৃত্তিই যাহার লক্ষণ, তাহাকেই "বুদ্ধি" কহা যায়। সেই বুদ্ধিরও যাহা কারণ, তাহাই "অব্যক্ত"। যাহা কার্য্যরূপে ব্যক্ত নহে, তাহারই নাম অব্যক্ত। এই অব্যক্তকে অব্যাকৃতও বলা যায়! 'আমার মায়া দুরতিক্রমণীয়া' এই প্রকার উক্তির দ্বারা যাহার পরিচয় পূর্ব্বে দেওয়া হইয়াছে, সেই ঈশ্বরশক্তি মায়াই অব্যক্ত। এই স্থলে যে এব শব্দটি প্রযুক্ত হইয়াছে, তাহার অর্থ অবধারণ অর্থাৎ প্রকৃতি এই আট প্রকারেই বিভক্ত; এই বিভাগ ৮ হইতে ন্যূনও নহে, অধিকও নহে; ইহাই 'এব' শব্দের দ্বারা বুঝান হইয়াছে। চ শব্দটি এই প্রকার বিভাগকে স্মরণ করাইয়া দিতেছে। দশ ইন্দ্রিয় অর্থাৎ শ্রবণ প্রভৃতি পাঁচটি ইন্দ্রিয় বুদ্ধির উৎপাদন করিয়া দেয়; এইজন্য উহারা "বুদ্ধীন্দ্রিয়"; আর বাক্‌পাণি প্রভৃতি পাঁচটি ইন্দ্রিয় বচনাদি ক্রিয়ারই সম্পাদন করে বলিয়া, ঐ পাঁচটি ইন্দ্রিয়কে "কর্ম্মেন্দ্রিয়" বলা যায়। মিলনে এই দশটি ইন্দ্রিয়। আরও একটি ইন্দ্রিয়—কি তাহা? "মন"; মনই একাদশ সংখ্যার পূরক ইন্দ্রিয়; সংকল্প ও বিকল্প প্রভৃতি বৃত্তিই মনের লক্ষণ। ইন্দ্রিয়গোচর অর্থাৎ শব্দাদি ভোগ্য বিষয়। এগুলিও পাঁচপ্রকার—অতএব এই সকল পদার্থই সাংখ্যমতে চতুর্ব্বিংশতি তত্ত্ব বলিয়া কথিত থাকে ॥৫।

ইচ্ছা দ্বেষঃ সুখং দুঃখং সংঘাতশ্চেতনা ধৃতিঃ।
এতৎ ক্ষেত্রং সমাসেন সবিকারমুদাহৃতম্ ॥৬

অন্বয়। ইচ্ছা, দ্বেষঃ, সুখং, দুঃখং, সংঘাতঃ, চেতনা, ধৃতিঃ [ চ ] এতৎ সর্ব্বং সবিকারং ক্ষেত্রম্ ইতি সমাসেন উদাহৃতম্ ॥৬

অনুবাদ। ইচ্ছা, দ্বেষ, সুখ দুঃখ, সঙ্ঘাত (দেহ), চেতনা ও ধৃতি—এই সকল পদার্থ এবং যাবতীয় সবিকার বস্তু সকলই, সংক্ষেপতঃ "ক্ষেত্র" এই শব্দের দ্বারা অভিহিত হইয়া থাকে।

ভাষ্য। অথ ইদানীং আত্মগুণা ইতি যান্ আচক্ষতে বৈশেষিকাস্তেঽপি ক্ষেত্রধর্ম্মা এব ন তু ক্ষেত্রজ্ঞস্য ইত্যাহ ভগবান্—ইচ্ছা যজ্জাতীয়ং সুখহেতুমর্থমুপলব্ধবান্ পূর্ব্বং পুনস্তজ্জাতীয়মুপলভমানস্তমাদাতুমিচ্ছতি সুখহেতুরিতি সেয়মিচ্ছা অন্তঃকরণধর্ম্মঃ জ্ঞেয়ত্বাৎ ক্ষেত্রম্। তথা দ্বেষঃ যজ্জাতীয়মর্থং দুঃখহেতুত্বেন অনুভূতবান্ পুনস্তজ্জাতীয়মুপলভমানস্তং দ্বেষ্টি সোঽয়ং দ্বেষঃ জ্ঞেয়ত্বাৎ ক্ষেত্রম্। তথা সুখমনুকূলং প্রসন্নং সত্ত্বাত্মকং জ্ঞেয়ত্বাৎ ক্ষেত্রমেব। দুঃখং প্রতিকূলাত্মকং

জ্ঞেয়ত্বাৎ তদপি ক্ষেত্রম্। সংঘাতো দেহেন্দ্রিয়াণাং সংহতিঃ তস্যামভিব্যক্তান্তঃকরণবৃত্তিঃ তপ্ত ইব লৌহপিণ্ডে অগ্নিঃ আত্মচৈতন্যাভাসরসবিদ্ধা চেতনা সা চ ক্ষেত্রং জ্ঞেয়ত্বাৎ। ধৃতির্যয়া অবসাদপ্রাপ্তানি দেহেন্দ্রিয়াণি ধ্রিয়ন্তে সা চ জ্ঞেয়ত্বাৎ ক্ষেত্রম্। সর্ব্বান্তঃকরণধর্ম্মোপলক্ষণার্থম্ ইচ্ছাদিগ্রহণং যত উক্তং তদুপসংহরতি—এতৎ ক্ষেত্রং সমাসেন সবিকারং সহ বিকারেণ মহদাদিনা উদাহৃতম্ উক্তম্। যস্য ক্ষেত্রভেদজাতস্য সংহতিরিদং শরীরং ক্ষেত্রমিত্যুক্তং তৎ ক্ষেত্রং ব্যাখ্যাতং মহাভূতাদিভেদভিন্নং ধৃত্যন্তম্ ॥৬

আনন্দগিরিটীকা। অব্যক্তাহঙ্কারাদীনাং ত্রৈগুণ্যাভিমানাদিধর্ম্মকত্বং প্রসিদ্ধমিতি। শব্দাদীনামেব গ্রহণে কর্ম্মেন্দ্রিয়াণাং বিষয়ানুক্তেরৈবরূপ্যপ্রসঙ্গাৎ ক্ষেত্রনিরূপণস্য চ প্রকৃতত্বাৎ স্বরূপনির্দ্দেশেনৈব তৎ ক্ষেত্রং যচ্চ যাদৃক্ চেতি ব্যাখ্যাতমিদানীমিচ্ছাদীনামাত্মবিকারত্বনিবৃত্তয়ে ক্ষেত্রবিকারত্বনিরূপণেন যদ্বিকারীত্যেতন্নিরূপয়ন্মতান্তরনিবৃত্তিপরত্বেন শ্লোকমবতারয়তি—অথেতি। সর্ব্বজ্ঞোক্তিবিরোধাদ্ধেয়ং বৈশেষিকং মতমিতি মত্বোক্তং—ভগবানিতি। উপলব্ধজাতীয়স্য উপলভ্যমানস্য আদানেচ্ছায়াং হেতুমাহ—সুখেতি। ইতিশব্দো হেত্বর্থঃ সুখহেতুত্বাত্তস্মিন্নিচ্ছেত্যর্থঃ। ইচ্ছাং সুখতদ্ধেতুবিষয়ত্বেন ব্যাখ্যায়াত্মধর্ম্মত্বং তস্যা ব্যুদস্যতি—সেয়মিতি। তথাপি কথং ক্ষেত্রান্তর্ভূতত্বং তত্রাহ—জ্ঞেয়ত্বাদিতি। ইচ্ছাবৎ দ্বেষোঽপি ধর্ম্মো বুদ্ধেরিত্যাহ—তথেতি। কোঽসৌ দ্বেষো যস্য বুদ্ধিধর্ম্মত্বং তত্রাহ— যজ্জাতীয়মিতি। তস্যাপীচ্ছাবৎক্ষেত্রান্তর্ভাবমাহ—সোঽয়মিতি। ইচ্ছাদ্বেষবদ্বুদ্ধিধর্ম্মঃ সুখমপীত্যাহ—তথেতি। তস্যাপি স্বরূপোক্ত্যা ক্ষেত্রান্তঃপাতিত্বমাহ—অনুকূলমিতি। দুঃখস্যাপি স্বরূপোক্ত্যা ক্ষেত্রমধ্যবর্ত্তিত্বমাহ—দুঃখমিতি। দেহেন্দ্রিয়াত্মবাদৌ ব্যুদসিতুং ক্ষেত্রান্তর্ভূতমেব সঙ্ঘাতং বিভজতে—দেহেতি। বিজ্ঞানবাদং প্রত্যাহ—তস্যামিতি। তপ্তে লৌহপিণ্ডে বহ্নেরভিব্যক্তিবদুক্তসংহতৌ বুদ্ধিবৃত্তিরভিব্যজ্যতে। তত্র চাগ্নিরভিব্যক্তো লোহপিণ্ডমেবাগ্নিবুদ্ধ্যা গ্রাহয়তি। তথাত্মচৈতন্যং বুদ্ধিবৃত্তাবভিব্যক্তং তামেবাত্মতয়া বোধয়ত্যতস্তদাভাসানুবিদ্ধা সৈব চেতনেত্যুচ্যতে। সা চ মুখ্যং চেতনং প্রতি জ্ঞেয়ত্বাদতদ্রূপত্বাৎ ক্ষেত্রমেবেত্যর্থঃ। ধৃতিস্বরূপোক্ত্যা ক্ষেত্রত্বং তস্যা দর্শয়তি—ধৃতিরিত্যাদিনা। নম্বন্যেঽপি সঙ্কল্পাদয়ো যে মনোধর্ম্মাঃ সন্তি তে কিমিত্যত্র ক্ষেত্রত্বেন নোচ্যন্তে তত্রাহ—সর্ব্বেতি। তস্যোপলক্ষণার্থত্বে হেতুমাহ—যতইতি। ইচ্ছাদিবৎ অস্মিন্নবসরে সঙ্কল্পাদীনামপি দর্শিতত্বং সিদ্ধবৎকৃত্য প্রকরণবিভাগার্থং যতো ভগবদুক্তং ক্ষেত্রমুপসংহরত্যতো যুক্তমিচ্ছাদিগ্রহস্য সর্ব্বানুক্তবুদ্ধিধর্ম্মোপলক্ষণার্থ-

ঘমিত্যর্থঃ বিরক্তস্য জ্ঞানেঽধিকারায় বৈরাগ্যার্থং ক্ষেত্রং ব্যাখ্যাতমিত্যনুবদতি—যস্তেতি। ক্ষেত্রভেদজাতস্য ব্যষ্টিদেহবিভাগস্য সর্ব্বস্যেত্যর্থঃ। সংহতিঃ সমষ্টিঃ শরীরম্ ॥৬

অনুবাদ। তাহার পর এক্ষণে, বৈশেষিকগণ যেগুলিকে আত্মার গুণ বলিয়া নির্দ্দেশ করিয়া থাকেন, সেই ইচ্ছা প্রভৃতি গুণ-সমূহও যে ক্ষেত্রেরই ধর্ম্ম, ক্ষেত্রজ্ঞ আত্মার ধর্ম্ম নহে, তাহাই ভগবান্ বলিতেছেন—ইচ্ছা [ কাহাকে বলে ] পূর্ব্বে সুখের সাধন বলিয়া যে জাতীয় বস্তুকে লোকে অনুভব করে, পরে আবার কোন সময়ে সেই জাতীয় বস্তুকে দেখিতে পাইয়া তাহাকে গ্রহণ করিবার জন্য লোকে ইচ্ছা করিয়া থাকে। সেই ইচ্ছা অন্তঃকরণের ধর্ম্ম, সুতরাং জ্ঞেয় এবং জ্ঞেয় বলিয়া উহাও ক্ষেত্র। এইরূপ দ্বেষ [ ও জানিবে অর্থাৎ ] যে প্রকার বস্তুকে দুঃখের কারণ বলিয়া পূর্ব্বে অনুভব করা যায়, সেই প্রকার বস্তুকে আবার দেখিতে পাইলে লোকে তাহার প্রতি দ্বেষ করিয়া থাকে। সেই এই দ্বেষও জ্ঞেয়, এই কারণ ইহাও ক্ষেত্রের ধর্ম্ম অর্থাৎ ক্ষেত্র [ ক্ষেত্রজ্ঞের ধর্ম্ম নহে ]। এইরূপ সুখ [ ও জানিবে, সুখের লক্ষণ কি ? ] যাহা অনুকূল ও প্রসাদময় এবং সত্ত্ব-গুণের পরিণাম, তাহাই এই স্থলে ক্ষেত্র-ধর্ম্ম সুখ, [ বলিয়া বুঝিতে হইবে ]; সেই সুখও জ্ঞেয়। এই কারণ সুখও ক্ষেত্রের ধর্ম্ম অর্থাৎ ক্ষেত্র, [ ক্ষেত্রজ্ঞের ধর্ম্ম নহে ]; প্রতিকূল স্বভাব যে দুঃখ, তাহাও জ্ঞেয়, এই কারণ তাহাও ক্ষেত্রের ধর্ম্ম [ ক্ষেত্রজ্ঞের ধর্ম্ম নহে ]। সংঘাত [ শব্দের অর্থ ] দেহ ও ইন্দ্রিয়গণের সংহতি [ সমূহ ] প্রতপ্ত লৌহপিণ্ডে অগ্নির ন্যায় সেই সংঘাতে অভিব্যক্ত যে অন্তঃকরণের বৃত্তি হয় এবং যে বৃত্তি আত্মচৈতন্যের আভাসরূপ রসে আপ্লুত হয়, সেই অভিব্যক্ত অন্তঃকরণবৃত্তিকেই চেতনা বলা যায়। সেই চেতনাও যে কারণে জ্ঞেয়, এই জন্য উহাও ক্ষেত্র। ধৃতি [ কাহাকে বলে ? ] অবসন্ন হইয়াও দেহ ও ইন্দ্রিয় নিচয় যাহার প্রভাবে বিধৃত হইয়া থাকে, সেই শক্তিবিশেষকে ধৃতি কহা যায়। সেই ধৃতিও জ্ঞেয়। এই কারণে উহাও ক্ষেত্র। সকল প্রকার অন্তঃকরণের ধর্ম্মকে প্রতিপাদিত করিবার জন্যই ইচ্ছাদির, উপাদান যে কারণে করা হইয়াছে, সেই কারণেই সেই ভাবেই উপসংহার করিতেছেন যে, এই সংক্ষেপে সবিকার অর্থাৎ বিকার বা পরিণামের সহিত সম্বদ্ধ মহত্তত্ত্ব প্রভৃতি যাবতীয় দৃশ্য বস্তুমাত্রই ক্ষেত্র বলিয়া উক্ত হইয়া থাকে। যে সকল ক্ষেত্র-সমূহের সমষ্টি স্বরূপ এই দেহরূপ ক্ষেত্র এইরূপ বলা হইয়াছে; মহত্তত্ত্ব হইতে ধৃতি পর্য্যন্ত যে সকল পদার্থের স্বরূপ এই ভাবে এই স্থলে ব্যাখ্যাত হইল, মহাভূতাদি দৃশ্যও ঐ ক্ষেত্রের অন্তর্ভূত ॥৬

অমানিত্বমদম্ভিত্বমহিংসা ক্ষান্তিরার্জ্জবম্।
আচার্য্যোপাসনং শৌচং স্থৈর্য্যমাত্মবিনিগ্রহঃ ॥৭

অন্বয়। অমানিত্বম্ অদম্ভিত্বম্ অহিংসা ক্ষান্তিঃ আর্জ্জবম্ আচার্য্যোপাসনং শৌচং স্থৈর্য্যম্ আত্মবিনিগ্রহঃ ॥৭

অনুবাদ। অভিমানশূন্যতা, দম্ভের অভাব, অহিংসা, ক্ষমা, সরলতা, আচার্য্যের উপাসনা, শৌচ, স্থিরতা ও জিতেন্দ্রিয়তা ॥ ৭

ভাষ্য। ক্ষেত্রজ্ঞো বক্ষ্যমাণবিশেষণঃ—যস্য সপ্রভাবস্য ক্ষেত্রজ্ঞস্য পরিজ্ঞানাৎ অমৃতত্বং ভবতি, তং "জ্ঞেয়ং যৎ তৎ প্রবক্ষ্যামি" ইত্যাদিনা সবিশেষণং স্বয়মেব বক্ষ্যতি ভগবান্। অধুনা তু তজ্জ্ঞানসাধনগণমমানিত্বাদিলক্ষণং যস্মিন্ সতি তজ্জ্ঞেয়বিজ্ঞানে যোগ্যোঽধিকৃতো ভবতি। যৎপরঃ সন্ন্যাসী জ্ঞাননিষ্ঠ উচ্যতে তমমানিত্বাদিগণং জ্ঞানসাধনত্বাৎ জ্ঞানশব্দবাচ্যং বিদধাতি ভগবান্। অমানিত্বং মানিনো ভাবঃ মানিত্বম্ আত্মনঃ শ্লাঘনং তদভাবোঽমানিত্বম্। অদম্ভিত্বং স্বধর্ম্মপ্রকটীকরণং দম্ভিত্বং তদভাবঃ। অহিংসা অহিংসনং প্রাণিনামপীড়নম্। ক্ষান্তিঃ পরাপরাধপ্রাপ্তৌ অবিক্রিয়া। আর্জ্জবম্ ঋজুভাবঃ অবক্রত্বম্। আচার্য্যোপাসনং মোক্ষসাধনোপদেষ্টুঃ আচার্য্যস্য শুশ্রূষাদিপ্রয়োগেণ সেবনম্। শৌচং কায়মলানাং মৃজ্জলাভ্যাং প্রক্ষালনম্ অন্তশ্চ মনসঃ প্রতিপক্ষভাবনয়া রাগাদিমলানামপনয়নং শৌচম্। স্থৈর্য্যং স্থিরভাবঃ মোক্ষমার্গে এব কৃতাধ্যবসায়ত্বম্। আত্মবিনিগ্রহঃ আত্মন উপকারকস্য আত্মশব্দবাচ্যস্য কার্য্যকারণসংঘাতস্য বিনিগ্রহঃ স্বভাবেন সর্ব্বতঃ প্রবৃত্তস্য সন্মার্গএব নিরোধঃ আত্মবিনিগ্রহঃ ॥৭

আনন্দগিরিটীকা। নমু উক্তে ক্ষেত্রে ক্ষেত্রজ্ঞো বক্তব্যস্তং হিত্বা কিমিত্যন্যদুচ্যতে তত্রাহ—ক্ষেত্রজ্ঞ ইতি। অনাদিমদিত্যাদিনা বক্ষ্যমাণবিশেষণং ক্ষেত্রজ্ঞং স্বয়মেব ভগবান্ বিবক্ষিতবিশেষণসহিতং জ্ঞেয়ং যত্তদিত্যাদিনা বক্ষ্যতীতি সম্বন্ধঃ। কিমিতি ক্ষেত্রজ্ঞো বক্ষ্যতে তত্রাহ—যস্যেতি। জ্ঞেয়ং যত্তদিত্যতঃ প্রাক্তনগ্রন্থস্য তাৎপর্য্যমাহ—অধুনেতি। অমানিত্বাদিলক্ষণং বিদধাতীত্যুত্তরত্র সম্বন্ধঃ। জ্ঞানসাধনসমুদায়বোধনং কুত্রোপযুজ্যতে তত্রাহ—যস্মিন্নিতি। যোগ্যমধিকৃতমেব বিবৃণোতি—যৎপর ইতি। এতৎ জ্ঞানমিতি বচনাৎ কথমিদং জ্ঞানসাধনমিত্যাশঙ্ক্যাহ—তমিতি। তদ্বিধানস্য বক্তুরায়া দার্ঢ্যং সূচয়তি—ভগবানিতি। অমানিত্বাদিনিষ্ঠস্যান্তর্ধিয়ো জ্ঞানমিতি নিরূঢ়ার্থ-

মাহ—অমানিত্বমিতি। মানস্তিরোহিতোঽবলেপঃ। স চ আত্মনি উৎকর্ষারোপ-হেতুঃ সোঽস্যেতি মানী ন মান্যমানী তস্য ভাবোঽমানিত্বমিতি ব্যাকরোতি—অমা-নিত্বমিত্যাদিনা। প্রতিযোগিমুখেনাদম্ভিত্বং বিবৃণোতি—অদম্ভিত্বমিতি। বাঙ্‌মনোদেহৈরপীড়নং প্রাণিনামহিংসনম্, তদেবাহিংসেত্যাহ—অহিংসেতি। পরাপরাধস্য চিত্তবিকারকারণস্য প্রাপ্তাবেবাবিকৃতচিত্তত্বেনাপকারসহিষ্ণুত্বং ক্ষান্তি-রিত্যাহ—ক্ষান্তিরিতি। অবক্রত্বমকৌটিল্যং যথা হৃদয়ব্যবহারঃ সদৈক-রূপপ্রবৃত্তিনিমিত্তত্বং চেত্যর্থঃ। "উপনীয় তু যঃ শিষ্যম্" ইত্যাদিনোক্তমাচার্য্যং ব্যবচ্ছিনত্তি—মোক্ষেতি। শুশ্রূষাদীত্যাদিপদং নমস্কারাদিবিষয়ম্। বাহ্য-মাভ্যন্তরঞ্চ দ্বিপ্রকারং শৌচং ক্রমেণ বিভজতে—শৌচমিত্যাদিনা। মনসো-রাগাদিমলানামিতি সম্বন্ধঃ। তদপনয়োপায়মুপদিশতি—প্রতিপক্ষেতি। রাগাদি-প্রতিকূলস্য ভাবনা বিষয়েষু দোষদৃষ্ট্যা বৃত্তিস্তয়েতি যাবৎ। স্থিরভাবমেব বিশদয়তি—মোক্ষেতি। আত্মনো নিত্যসিদ্ধস্যানাধেয়াতিশয়স্য কুতো বিনি-গ্রহস্তত্রাহ—আত্মন ইতি ॥৭

অনুবাদ। ক্ষেত্রজ্ঞের বিশেষণসমূহ পরে বলা হইবে। প্রভাবসম্পন্ন যে ক্ষেত্রজ্ঞের জ্ঞান হইলে মোক্ষলাভ হয়, "যাহা জ্ঞাতব্য তাহা বলিতেছি" ইত্যাদি বাক্যের দ্বারা সেই সবিশেষণ ক্ষেত্রজ্ঞের তত্ত্ব নিজেই ভগবান্ বলিবেন। এক্ষণে যে সকল সাধনের দ্বারা সেই ক্ষেত্রজ্ঞের জ্ঞানে অধিকারী সাধক যোগ্যতা লাভ করিতে পারে এবং সন্ন্যাসী যে সকল উপায়ের অনুষ্ঠানে নিরত হইলে, জ্ঞান-নিষ্ঠ বলিয়া অভিহিত হয়, সেই সকল অমানিত্ব প্রভৃতি জ্ঞানসাধন সমূহের বিধান ভগবান্ এই স্থানে করিতেছেন, এই সকল সাধন জ্ঞানপ্রাপ্তির উপায় বলিয়া জ্ঞান শব্দের দ্বারাই অভিহিত হইয়াছে। "অমানিত্ব" মানীর ভাব মানিত্ব অর্থাৎ আত্মশ্লাঘা সেই আত্মশ্লাঘার অভাবই অমানিত্ব [ শব্দের অর্থ ]। "অদম্ভিত্ব" নিজের ধার্ম্মিকতাকে [ দশের কাছে ] প্রকাশ করিয়া বলার নাম দম্ভিত্ব, সেই দম্ভিত্বের অভাবই অদম্ভিত্ব [ শব্দের অর্থ ]; "অহিংসা" অহিংসন অর্থাৎ প্রাণিমাত্রেরই অপীড়ন। "ক্ষান্তি" পরের অপরাধ দেখিয়াও মনের মধ্যে কোনপ্রকার বিকার না আসিতে দেওয়াই ক্ষান্তি [ শব্দের অর্থ ]; "আর্জ্জব" ঋজুভাব অর্থাৎ অবক্রতা। [ অর্থাৎ সর্ব্বথা কৌটিল্যের পরিহার ]। "আচার্য্যো-পাসন" যে আচার্য্য মোক্ষসাধনের উপদেশ করেন, শুশ্রূষাদি দ্বারা তাঁহারা সেবা। "শৌচ" মৃত্তিকা ও জলের দ্বারা দেহের মল প্রক্ষালন এবং আভ্যন্তর অর্থাৎ মনের মল যে রাগদ্বেষ প্রভৃতি, প্রতিকূল ভাবনা দ্বারা তাহাদের অপনয়নও

শৌচ [ শব্দের অর্থ ]। "স্থৈর্য্য" স্থির ভাব অর্থাৎ মোক্ষমার্গেই দৃঢ়তর অধ্যবসায়। "আত্মবিনিগ্রহ" আত্মার উপকারক যে দেহেন্দ্রিয়াদি, তাহাই এইস্থলে আত্ম শব্দের অর্থ, সেই, আত্মার বিনিগ্রহ অর্থাৎ স্বভাবতঃ তাহার সকল দিকেই যে প্রবৃত্তি হয়, সেই প্রবৃত্তিকে নিরুদ্ধ করিয়া সন্মার্গেই প্রবৃত্তির স্থিরতা সম্পাদন ; তাহাই এই স্থলে আত্মবিনিগ্রহ [ শব্দের অর্থ ] ॥ ৭

ইন্দ্রিয়ার্থেষু বৈরাগ্যমনহঙ্কার এব চ।
জন্মমৃত্যুজরাব্যাধিদুঃখদোষানুদর্শনম্ ॥৮

অন্বয়। ইন্দ্রিয়ার্থেষু ( বিষয়েষু ) বৈরাগ্যম্ অনহংকারঃ এবচ জন্মমৃত্যুজরাব্যাধিদুঃখদোষানুদর্শনম্ ॥৮

অনুবাদ। ইন্দ্রিয়ভোগ্য বিষয়সমূহে বৈরাগ্য, অহঙ্কারের অভাব এবং জন্ম মৃত্যু জরা ব্যাধি ও দুঃখ রাশির প্রতি দোষ দর্শন ॥ ৮

ভাষ্য। কিঞ্চ ইন্দ্রিয়ার্থেষু শব্দাদিষু দৃষ্টাদৃষ্টেষু ভোগেষু বিরাগভাবঃ বৈরাগ্যম্। অনহঙ্কারঃ অহঙ্কারাভাব এব চ। জন্মমৃত্যুজরাব্যাধিদুঃখদোষানুদর্শনং জন্ম চ মৃত্যুশ্চ জরা চ ব্যাধয়শ্চ দুঃখানি চ তেষু জন্মাদিদুঃখান্তেষু প্রত্যেকং দোষানুদর্শনম্। জন্মনি গর্ভবাসঃ যোনিদ্বারা নিঃসরণং দোষঃ তস্যানুদর্শনম্ আলোচনম্। তথা মৃত্যৌ দোষানুদর্শনম্। তথা জরায়াং প্রজ্ঞাশক্তিতেজোনিরোধদোষানুদর্শনং পরিভূততা চেতি। তথা ব্যাধিষু শিরোরোগাদিষু দোষানুদর্শনম্। তথা দুঃখেষু আধ্যাত্মাধিভূতাধিদৈবনিমিত্তেষু। অথবা দুঃখান্যেব দোষঃ দুঃখদোষস্তস্য জন্মাদিষু পূর্ব্ববদনুদর্শনম্। দুঃখং জন্ম দুঃখং মৃত্যুঃ দুঃখং জরা দুঃখং ব্যাধয়ঃ দুঃখনিমিত্তত্বাৎ জন্মাদয়ো দুঃখং ন পুনঃ স্বরূপেণৈব দুঃখমিতি। এবং জন্মাদিষু দুঃখদোষানুদর্শনাদ্দেহেন্দ্রিয়বিষয়ভোগাদিষু বৈরাগ্যমুপজায়তে। ততঃ প্রত্যগাত্মনি প্রবৃত্তিঃ করণানামাত্মদর্শনায়। এবং জ্ঞানহেতুত্বাৎ জ্ঞানমুচ্যতে জন্মাদিদুঃখদোষানুদর্শনম্ ॥৮

আনন্দগিরিটীকা। ন কেবলমমানিত্বাদীন্যেব জ্ঞানস্যান্তরঙ্গসাধনানি কিন্তু বৈরাগ্যাদীন্যপি তথাবিধানি সন্তীত্যাহ—কিঞ্চেতি। দৃষ্টাদৃষ্টেষ্বনেকার্থেষু রাগে তৎপ্রতিবদ্ধং জ্ঞানং নোৎপদ্যেতেতি মত্বা ব্যাকরোতি—ইন্দ্রিয়েতি। আবির্ভূতো গর্ব্বোঽহঙ্কারস্তদভাবোঽপি জ্ঞানহেতুরিত্যাহ—অনহঙ্কার ইতি। ইন্দ্রিয়ার্থেষু বৈরাগ্যমুক্তমুপপাদয়তি—জন্মেতি। প্রত্যেকং দোষানুদর্শনমিত্যুক্তং তত্র জন্মনি দোষানুদর্শনং বিশদয়তি—জন্মনীতি। যথা জন্মনি

দোষানুসন্ধানং তথা মৃত্যৌ দোষস্য সর্ব্বমম নিকৃন্তনাদেরালোচনং কার্য্যমিত্যাহ—তথেতি। জন্মনি মৃত্যৌ চ দোষানুসন্ধানবজ্জরাদিষ্বপি দোষানুসন্ধানং কর্ত্তব্যমিত্যাহ—তথেতি। ব্যাধিষু দোষস্যাসহ্যতারূপস্যানুসন্ধানং দুঃখেষু ত্রিবিধেষ্বপি দোষানুসন্ধানং প্রসিদ্ধম্। ব্যাখ্যানান্তরমাহ—অথবেতি। যথা জন্মাদিষু দুঃখান্তেষু দোষদর্শনমুক্তং তথা তেষ্বেব দুঃখাখ্যদোষস্য দর্শনং স্ফুটয়তি—দুঃখমিত্যাদিনা। কথং জন্মাদীনাং বাহ্যেন্দ্রিয়গ্রাহ্যাণাং দুঃখত্বং তত্রাহ—দুঃখেতি। জন্মাদিষু দোষানুদর্শনকৃতং ফলমাহ—এবমিতি। বৈরাগ্যে সত্যাত্মদৃষ্ট্যর্থং করণানাং তদাভিমুখ্যেন প্রবৃত্তিরিতি বৈরাগ্যফলমাহ—তত ইতি। জন্মাদিদুঃখদোষানুদর্শনং জ্ঞানহেতুষু কিমিত্যুপসংখ্যাতমিত্যাশঙ্ক্য বৈরাগ্যদ্বারা ধীহেতুত্বাদিত্যাহ—এবমিতি।

অনুবাদ। আরও ইন্দ্রিয়ার্থ অর্থাৎ ঐহিক বা পারত্রিক শব্দাদি ভোগ্য-বস্তুনিবহে "বৈরাগ্য" বিরাগ-ভাব। "জন্ম-মৃত্যু-জরা-ব্যাধি-দুঃখ-দোষানুদর্শন" জন্ম মরণ বার্দ্ধক্য ব্যাধিসমূহ ও অন্যান্য দুঃখসমূহ এই কয়টি বস্তুর প্রত্যেকটিতেই দোষ দেখা। জন্মলাভে দোষ গর্ভবাস ও যোনি দ্বারা নিঃসরণ, সেই দোষের দর্শন অর্থাৎ আলোচনা করা। এই প্রকার মৃত্যুতেও দোষদর্শন। এইরূপে জরাতেও দোষ দর্শন, অর্থাৎ প্রজ্ঞা শক্তি ও তেজের নিরোধ এবং সকল লোকের নিকট পরিভব এই সকল জরা-দোষ। এইরূপ ব্যাধিতে অর্থাৎ শিরোবেদনা প্রভৃতিতে দোষ-দর্শন। এই প্রকারই দুঃখসমূহে অর্থাৎ আধ্যাত্মিক আধিভৌতিক ও আধিদৈবিক দুঃখনিবহে দোষানুদর্শন। অথবা দুঃখসমূহরূপই দোষ—এইরূপ তাৎপর্য্যে দুঃখদোষ এই শব্দটির প্রয়োগ করা হইয়াছে। সেই দুঃখ-দোষশব্দটির জন্মাদি প্রত্যেক পদার্থের সহিত অন্বয় করিতে হইবে। জন্ম-দুঃখ, মৃত্যু-দুঃখ, জরা-দুঃখ, ব্যাধিসমূহও দুঃখ। এই জন্মপ্রভৃতি দুঃখের কারণ, এই জন্য দুঃখ বলিয়া কীর্ত্তিত হইল; বাস্তবিক ইহারা স্বরূপতঃ দুঃখ নহে। এই প্রকার জন্ম প্রভৃতিতে দুঃখদোষানুদর্শনের দ্বারা দেহ ইন্দ্রিয় ও বিষয়ভোগসমূহে বৈরাগ্য উৎপন্ন হয়। তাহার পর সেই সকলের অনুষ্ঠান-স্বরূপ পরমাত্মার দর্শনার্থ প্রবৃত্তি উৎপন্ন হয়। এই প্রকার জন্মাদি দুঃখদোষানুদর্শনও জ্ঞানের সাধন বলিয়াই জ্ঞান শব্দের দ্বারা অভিহিত হইয়াছে ॥৮

অসক্তিরনভিষ্বঙ্গঃ পুত্রদারগৃহাদিষু।
নিত্যঞ্চ সমচিত্তত্বমিষ্টানিষ্টোপপত্তিষু ॥ ৯

অন্বয়। [বিষয়েষু] অসক্তিঃ (অননুরাগঃ) পুত্রদারগৃহাদিষু অনভিষঙ্গঃ ইষ্টানিষ্টোপপত্তিষু নিত্যং সমচিত্তত্বঞ্চ ॥৯

অনুবাদ। বিষয়সমূহে অপ্রীতি, পুত্র পত্নী ও গৃহ প্রভৃতিতে অনাসক্তি, ইষ্টলাভ বা অনিষ্ট প্রাপ্তিতেও চিত্তের অবিকৃত স্বভাব ॥ ৯

ভাষ্য। কিঞ্চ—অসক্তিঃ সক্তিঃ, সঙ্গনিমিত্তেষু বিষয়েষু প্রীতিমাত্রং তদভাবঃ অসক্তিঃ। অনভিষঙ্গঃ অভিষঙ্গো নাম সক্তিবিশেষঃ স এব অনন্যাত্মভাবনা-লক্ষণঃ যথা অন্যস্মিন্ সুখিনি দুঃখিনি বা অহমেব সুখী দুঃখী চ, জীবতি মৃতে বা অহমেব জীবামি মরিষ্যামি চেতি। ক ? ইত্যাহ পুত্রদারগৃহাদিষু পুত্রেষু দারেষু অন্যেষু গৃহেষু অপি অত্যন্তেষ্টেষু দাসবর্গাদিষু। তচ্চোভয়ং জ্ঞানার্থত্বাৎ জ্ঞানমুচ্যতে। নিত্যং চ সমচিত্তত্বং তুল্যচিত্ততা। ক ? ইষ্টানিষ্টোপপত্তিষু ইষ্টানাম্ অনিষ্টানাং চ উপপত্তয়ঃ সংপ্রাপ্তয়ঃ তাসু ইষ্টানিষ্টোপপত্তিষু নিত্যমেব তুল্যচিত্ততা ইষ্টোপপত্তিষু ন হৃষ্যতি ন কুপ্যতি চ অনিষ্টোপপত্তিষু। তচ্চ এতৎ নিত্যং সমচিত্তত্বং জ্ঞানম্ ॥৯

আনন্দগিরিটীকা। জ্ঞানস্যান্তরঙ্গমেব হেত্বন্তরমাহ—কিঞ্চেতি। নম্বসক্তিরেবাভিষঙ্গাভাবস্তথা চ পুনরুক্তিরিত্যাশঙ্ক্যাভিষঙ্গোক্তিদ্বারা নিরস্যতি—অভিষঙ্গো নামেতি। অন্যস্মিন্নেব পুত্রাদাবস্যত্বধিয়া তদ্গতে সুখাদোবাত্মনি তদ্ভাবনাখ্যং সক্তিবিশেষমেবোদাহরতি—যথেতি। উক্তবিশেষণয়োরাকাঙ্ক্ষা-দ্বারা বিষয়মাহ—কেত্যাদিনা। উক্তবিশেষণয়োর্জ্ঞানশব্দস্যোপপত্তিমাহ—তচ্চেতি। সদা হর্ষবিষাদশূন্যমনস্ত্বমপি জ্ঞানহেতুরিত্যাহ—নিত্যঞ্চেতি। তদেব বিভজতে—ইষ্টেতি। তস্য জ্ঞানহেতুত্বং নিগময়তি—তচ্চৈতদিতি ॥৯

অনুবাদ। আরও "অসক্তি" সঙ্গহেতু [শব্দাদি] বিষয়সমূহে যে প্রীতিমাত্র তাহার নাম "সক্তি," এই সক্তির অভাবই "অসক্তি"। "অনভিষঙ্গ," অভিষঙ্গ [শব্দের অর্থ] আসক্তিবিশেষ, [অর্থাৎ] যাহা আত্মা নহে, তাহাকেই আত্মা হইতে অভিন্ন বলিয়া যে ভাবনা করা যায় [তাহাই অভিষঙ্গ]; যেমন অন্য ব্যক্তির সুখ হইলে আমি সুখী হইলাম, অন্য ব্যক্তির দুঃখ হইলে আমি দুঃখী হইলাম, অন্যের জীবনে বা মরণে আমি বাঁচিলাম বা আমি মরিলাম এই প্রকার ভাবনা। কোথায় এই প্রকার ভাবনা হইয়া থাকে ? তাহাই বলিতেছেন যে পুত্র দার গৃহ প্রভৃতিতে। পুত্রসমূহে পত্নীতেও গৃহ প্রভৃতিতে; আদি শব্দের গ্রহণ দ্বারা অত্যন্ত ইষ্ট দাসবর্গাদিতে [অভিষঙ্গ তাহাও বুঝা যাইতেছে]। এই অসক্তি ও অনভিষঙ্গ দুইটিই জ্ঞানের সাধন বলিয়া জ্ঞান শব্দের দ্বারা অভিহিত হইয়াছে। নিত্য "সমচিত্তত্ব" তুল্যচিত্ততা; কোথায় ? ইষ্টানিষ্টোপপত্তিসমূহে,

অভিলষিত বা অনভিলষিত বিষয়-সমূহের উপপত্তি ( প্রাপ্তি ) হইলেও সর্ব্বদা তুল্যচিত্ততা, অর্থাৎ ইষ্টলাভে হৃষ্ট হয় না এবং অনিষ্ট প্রাপ্তিতেও ক্রুদ্ধ হয় না—সেই এই সমচিত্তত্ব [ জ্ঞানের সাধন বলিয়া ] জ্ঞান [ শব্দ দ্বারা অভিহিত হইতেছে ] ॥ ৯

ময়ি চানন্যযোগেন ভক্তিরব্যভিচারিণী ।
বিবিক্তদেশসেবিত্বমরতির্জনসংসদি ॥ ১০

অন্বয় । ময়ি চ ( ঈশ্বরে ) অনন্যযোগেন অব্যভিচারিণী ভক্তিঃ বিবিক্ত-দেশসেবিত্বং জনসংসদি অরতিঃ ॥ ১০

অনুবাদ । অনন্যযোগের সহিত আমাতে অব্যভিচারিণী ( অর্থাৎ অচলা ) ভক্তি, নির্জ্জন দেশ-সেবন এবং জনতার প্রতি অরুচি ॥ ১০

ভাষ্য । ময়ি চ ঈশ্বরে অনন্যযোগেন অপৃথক্‌সমাধিনা, ন অন্যো ভগবতো বাসুদেবাৎ পরোঽস্তি, অতঃ সএব নো গতিরিত্যেবং নিশ্চিতা অব্যভিচারিণী বুদ্ধিঃ অনন্যযোগঃ তেন, ভজনং ভক্তিঃ ন ব্যভিচরণশীলা অব্যভিচারিণী। সা চ জ্ঞানম্‌। বিবিক্তদেশসেবিত্বং বিবিক্তঃ স্বভাবতঃ সংস্কারেণ বা অশুচ্যাদিভিঃ সর্পব্যাঘ্রাদিভিঃ চ রহিতঃ অরণ্যনদীপুলিনদেবগৃহাদিঃ, বিবিক্তো দেশঃ তং সেবিতুং শীলমস্যেতি বিবিক্তদেশসেবী তদ্ভাবঃ বিবিক্তদেশ-সেবিত্বম্‌। বিবিক্তেষু হি দেশেষু চিত্তং প্রসীদতি যতঃ তত আত্মাদিভাবনা বিবিক্তে উপজায়তে, অতো বিবিক্তদেশসেবিত্বং জ্ঞানমুচ্যতে। অরতিঃ অরমণং জনসংসদি জনানাং প্রাকৃতানাং সংস্কারশূন্যানামবিনীতানাং * সংসৎ সমবায়ঃ জনসংসৎ ন সংস্কারবতাং বিনীতানাং সংসৎ। তস্যা জ্ঞানোপকারকত্বাৎ। অতঃ প্রাকৃত-জনসংসদি অরতিঃ জ্ঞানার্থত্বাৎ জ্ঞানম্‌ ॥১০

আনন্দগিরিটীকা। সাধনান্তরমাহ—কিঞ্চেতি। অনন্যযোগমেব সংক্ষিপ্তং ব্যনক্তি—নেত্যাদিনা। উক্তধীদ্বারা জাতায়া ভক্তের্ভগবতি স্থৈর্য্যং দর্শয়তি—নেতি। তত্রাপি জ্ঞানশব্দস্তদ্ধেতুত্বাদিত্যাহ—সা চেতি। দেশস্য বিবিক্তত্বং দ্বিবিধমুদাহরতি—বিবিক্ত ইতি। তদেব স্পষ্টয়তি—অরণ্যেতি। উক্তদেশসেবিত্বং কথং জ্ঞানে হেতুস্তত্রাহ—বিবিক্তেষ্বিতি। আত্মাদীত্যাদি-

---

* কলহোন্মুখিতচিত্তানাম্‌ ইত্যধিকঃ কচিৎ দৃশ্যতে।

শব্দেন পরমাত্মা বাক্যার্থশ্চোচ্যতে। নন্থ অরতিবিষয়ত্বেনাবিশেষতো জনসংসদমাত্রং কিমিতি ন গৃহ্যতে তত্রাহ—তস্যা ইতি। সন্তঃ * সঙ্গন্ত ভেবজমিত্যুপলম্ভা দিত্যর্থঃ ॥১০

অনুবাদ। আরও আমাতে [ অর্থাৎ ] ঈশ্বরে অনন্তযোগের সহিত অব্যভিচারিণী ভক্তি [ অনন্তযোগ কাহাকে বলে ? ] ভগবান্ বাসুদেব হইতে শ্রেষ্ঠ অন্য কেহ নাই, এই প্রকার নিশ্চয়,—যে নিশ্চয়ের ব্যতিক্রম কোনকালে হয় না,—সেই এই প্রকার নিশ্চয়কে "অনন্তযোগ" বলা যায়। সেই অ নন্তযোগের সহিত যে ভক্তি অর্থাৎ ভজন [ কেমন ভক্তি ? অব্যভিচারিণী ভক্তি, যে ভক্তির কোনকালেই অন্যথাভাব বা অভাব হয় না, তাহাই "অব্যভিচারিণী" ভক্তি, সেই ভক্তিও [ জ্ঞানের উপায় এইজন্য ] জ্ঞান [ শব্দের দ্বারা অভিহিত হইয়াছে ]। "বিবিক্তদেশসেবিত্ব" যে স্থান স্বভাবতঃ বা কৃত্রিম উপায় প্রয়োগ দ্বারা অশুচি-বর্জ্জিত এবং যে স্থানে ব্যাঘ্রাদি হিংস্র জন্তু বিচরণ করে না, সেই স্থানকে "বিবিক্তদেশ" বলা যায়; যেমন অরণ্য নদীপুলিন বা দেবগৃহ প্রভৃতি; সেই বিবিক্তদেশ সেবা করা যাহার স্বভাব, তাহার নাম "বিবিক্তদেশসেবী", তাহার ভাব "বিবিক্তদেশসেবিত্ব" ( অর্থাৎ সর্ব্বদা নির্জ্জনে ও পবিত্র দেশে বাস করা ); কারণ বিবিক্ত দেশসমূহে [ যে ব্যক্তি বাস করেন তাঁহার ] চিত্ত প্রসন্ন হয়, সেইজন্য তথায় স্বতঃই আত্মাদি সূক্ষ্ম বিষয়ে ভাবনা [ মানসে ] উদিত হয়, এজন্য বিবিক্তদেশসেবিত্বকেও জ্ঞান বলা হইয়াছে। "অরতি" ভাল না লাগা [কোথায়] জনসমূহের সমাগমে, যাহারা লেখাপড়া জানেনা, অবিনীত ও যাহাদের হৃদয় সংস্কারহীন, সেই সকল সাধারণ লোকের যে সমবায় বা সংহতি তাহাকে "জনসংসৎ" কহে; সংস্কারসম্পন্ন ও বিনীত ব্যক্তিগণের যে সংসৎ, তাহা এখানে "জনসংসৎ" এই শব্দটির অর্থ নহে, কারণ ঐপ্রকার সংসৎ জ্ঞান লাভের উপায়। প্রাকৃত জনগণের সমবায়ে যে অরতি, তাহা জ্ঞানের কারণ; এইজন্য উহাও জ্ঞান বলিয়া অভিহিত হইতেছে ॥১০

অধ্যাত্মজ্ঞাননিত্যত্বং তত্ত্বজ্ঞানার্থদর্শনম্।
এতজ্ জ্ঞানমিতি প্রোক্তমজ্ঞানং যদতোঽন্যথা। ১১

অন্বয়। অধ্যাত্মজ্ঞাননিত্যত্বং তত্ত্বজ্ঞানার্থদর্শনম্ [ ইতি ] এতৎ [ সর্ব্বং ] জ্ঞানম্ ইতি প্রোক্তম্, অতঃ যৎ অন্যথা তৎ অজ্ঞানম্ ॥১১

অনুবাদ। সর্ব্বদা আত্মজ্ঞানের নিষ্ঠা এবং তত্ত্বজ্ঞানের যে ফল মোক্ষ,

---

* সন্তঃ সঙ্গন্ত ভেবজমিতি সুগমঃ পাঠঃ।

তাহার আলোচন,—এই সকল বস্তুকেই জ্ঞান বলিয়া [ শাস্ত্রে ] নির্দ্দেশ করা হইয়াছে ; এই সকল হইতে যাহা বিপরীত, তাহাই অজ্ঞান ॥১১

ভাষ্য। কিঞ্চ—অধ্যাত্মজ্ঞাননিত্যত্বম্ আত্মাদিবিষয়ং জ্ঞানমধ্যাত্মজ্ঞানং তস্মিন্ নিত্যভাবঃ নিত্যত্বম্। অমানিত্বাদীনাং জ্ঞানসাধনানাং ভাবনাপরিপাক-নিমিত্তং তত্ত্বজ্ঞানং তস্যার্থো মোক্ষঃ সংসারোপরমঃ তস্য আলোচনং তত্ত্বজ্ঞানার্থ-দর্শনম্। তত্ত্বজ্ঞানফলালোচনে হি তৎসাধনানুষ্ঠানে প্রবৃত্তিঃ স্যাৎ ইতি। এতদ-মানিত্বাদিতত্ত্বজ্ঞানার্থদর্শনান্তম্ উক্তং জ্ঞানম্ ইতি প্রোক্তং জ্ঞানার্থত্বাৎ। অজ্ঞানং যদতোঽস্মাৎ যথোক্তাৎ অন্যথা বিপর্য্যয়েণ মানিত্বং দম্ভিত্বং হিংসা ক্ষান্তিরনার্জ্জব-মিত্যাদি অজ্ঞানং বিজ্ঞেয়ং পরিহরণায় সংসারপ্রবৃত্তিকারণত্বাৎ ইতি ॥১১

আনন্দগিরিটীকা। সাধনান্তরমাহ—কিঞ্চেতি। আত্মাদীত্যাদিশব্দোঽনাত্মার্থস্তদ্বিষয়ং জ্ঞানং বিবেকস্তস্মিন্নিত্যত্বং তত্রৈব নিষ্ঠাবত্ত্বং বিবেকনিষ্ঠো হি বাক্যার্থজ্ঞানসমর্থো ভবতি। তেষাং ভাবনাপরিপাকো নাম যত্নেন সাধিতানাং প্রকর্ষপর্য্যন্তত্বং তন্নিমিত্তং তত্ত্বজ্ঞানমৈক্যসাক্ষাৎকারঃ। তৎফলালোচনং কিমর্থমিত্যাশঙ্ক্যাহ—তত্ত্বেতি। প্রবৃত্তিঃ স্যাদিত্যতস্তত্ত্বজ্ঞানার্থদর্শনমর্থবদিতি শেষঃ। জ্ঞান-স্যান্তরঙ্গহেতুমুক্তমুপসংহরতি—এতদিতি। কিমিতি তস্য বিজ্ঞেয়ত্বমিত্যাশঙ্ক্যাহ—পরিহরণায়েতি। তত্র হেতুঃ—সংসারেতি। তস্য প্রবৃত্তিকৃৎ-পত্তিস্তদ্ধেতুত্বান্মানিত্বাদি ত্যাজ্যং জ্ঞাতে চ ত্যাজ্যত্বং তেন তস্য জ্ঞেয়তেত্যর্থঃ। ইতিশব্দঃ সাধনাধিকারসমাপ্ত্যর্থঃ॥ ১১

অনুবাদ। আরও "অধ্যাত্মজ্ঞাননিত্যত্ব" আত্মা ও দেহ প্রভৃতির যে জ্ঞান, তাহাই "অধ্যাত্মজ্ঞান", সেই অধ্যাত্মজ্ঞানের "নিত্যত্ব" [ অর্থাৎ ] নিত্যভাব, [ তাৎপর্য্য এই যে ] সর্ব্বদা ইহার অনুশীলন। অমানিত্ব প্রভৃতি জ্ঞানসাধনগুলির যে ভাবনা-পরিপাক [ অর্থাৎ সংস্কারের দৃঢ়তা ] তাহার দ্বারা উৎপন্ন হয় যে তত্ত্বজ্ঞান, তাহার যে অর্থ, অর্থাৎ প্রয়োজন বা উদ্দেশ্য মোক্ষ, সেই মোক্ষের দর্শন অর্থাৎ মোক্ষের আলোচনা। তত্ত্বজ্ঞানের ফলের আলোচনা করিলে তত্ত্বজ্ঞানের যাহা সাধন, তাহাতে প্রবৃত্তি হয়। এই অমানিত্ব হইতে তত্ত্ব-জ্ঞানার্থ দর্শন পর্য্যন্ত সাধনগুলিকে জ্ঞান বলিয়া নির্দ্দেশ করা হয় ; কারণ, এই-গুলি জ্ঞানের সাধন। এই সকল হইতে যাহা "অন্যথা" বিপরীত [ অর্থাৎ ] মানিত্ব দম্ভিত্ব হিংসা অক্ষান্তি ও কপটতা প্রভৃতি—অজ্ঞান বলিয়া জানিবে ; [ কেন ? ] পরিহার করিবার জন্য। কারণ এই দম্ভিত্ব প্রভৃতিই সংসার-প্রবৃত্তির কারণ ॥১১

জ্ঞেয়ং যৎ তৎ প্রবক্ষ্যামি যজ্‌জ্ঞাত্বাঽমৃতমশ্নুতে।
অনাদিমৎ পরং ব্রহ্ম ন সৎ তন্নাসদুচ্যতে ॥১২

অন্বয়। যৎ জ্ঞেয়ং তৎ প্রবক্ষ্যামি ; [কীদৃশং জ্ঞেয়ং ?] যৎ জ্ঞাত্বা অমৃতম্ (মোক্ষম্) অশ্নুতে (প্রাপ্নোতি) ; [কিং তৎ ?] অনাদিমৎ পরং ব্রহ্ম, তৎ ন সৎ উচ্যতে ন [অপি] অসদুচ্যতে ॥১২

অনুবাদ। যাহা জ্ঞেয় তাহা বলিতেছি ; যাহা জানিতে পারিলে অমৃতত্ব (মোক্ষ) লাভ করিতে পারা যায়। সেই জ্ঞেয় অনাদিমৎ, তাহাই পর ব্রহ্ম, সেই পরব্রহ্ম কার্য্যও নহে, কারণও নহে ॥১২

ভাষ্য। যথোক্তেন জ্ঞানেন জ্ঞাতব্যং কিম্ ইত্যাকাঙ্ক্ষায়াম্ আহ জ্ঞেয়ং যৎ তদিত্যাদি। নন্ন যমা নিয়মাশ্চ অমানিত্বাদয়ঃ ন তৈর্জ্ঞেয়ং জ্ঞায়তে। ন হি অমানিত্বাদি কস্যচিৎ বস্তুনঃ পরিচ্ছেদকং দৃষ্টম্। সর্ব্বত্রৈব যদ্‌বিষয়কং জ্ঞানং তদেব তস্য জ্ঞেয়স্য পরিচ্ছেদকং দৃশ্যতে। নহি অন্যবিষয়েণ জ্ঞানেন অন্যৎ উপলভ্যতে। যথা ঘটবিষয়েণ জ্ঞানেন অগ্নিঃ। নৈষ দোষঃ জ্ঞাননিমিত্তত্বাৎ জ্ঞানমুচ্যতে ইতি হ্যবোচাম। জ্ঞানসহকারিকারণত্বাচ্চ।—জ্ঞেয়ং জ্ঞাতব্যং যৎ তৎ প্রবক্ষ্যামি প্রকর্ষেণ যথাবৎ বক্ষ্যামি। কিংফলং তৎ ইতি প্ররোচনেন শ্রোতুরভিমুখীকরণায় আহ—যজ্‌জ্ঞেয়ং জ্ঞাত্বা অমৃতম্ অমৃতত্বম্ অশ্নুতে ন পুনর্ম্রিয়তে ইত্যর্থঃ। অনাদিমৎ আদিরস্যাস্তীতি আদিমৎ—ন আদিমৎ অনাদিমৎ। কিং তৎ ? পরং নিরতিশয়ং ব্রহ্ম জ্ঞেয়মিতি প্রকৃতম্। অত্র কেচিৎ অনাদি মৎপরমিতি পদং ছিন্দন্তি বহুব্রীহিণা উক্তেঽর্থে মতুপ আনর্থক্যমনিষ্টং স্যাদিতি। অর্থবিশেষং চ দর্শয়ন্তি—অহং বাসুদেবাখ্যা পরা শক্তির্যস্য তৎ মৎপরম্ ইতি। সত্যমেবম্ অপুনরুক্তং স্যাৎ অর্থশ্চেৎ সম্ভবতি, নত্বর্থঃ সম্ভবতি ; ব্রহ্মণঃ সর্ব্ববিশেষপ্রতিষেধেনৈব বিজিজ্ঞাপয়িষিতত্বাৎ ন সত্তন্নাসদুচ্যতে ইতি। বিশিষ্ট-শক্তিমত্ত্বপ্রদর্শনং বিশেষপ্রতিষেধশ্চ ইতি বিপ্রতিষিদ্ধম্। তস্মান্মতুপো বহুব্রীহিণা সমানার্থত্বেঽপি প্রয়োগঃ শ্লোকপূরণার্থঃ। অমৃতত্বফলং জ্ঞেয়ং ময়া উচ্যতে ইতি প্ররোচনেন অভিমুখীকৃত্য আহ—ন সৎ তজ্‌জ্ঞেয়মুচ্যতে নাপি অসত্তদুচ্যতে। নন্ন মহতা পরিকরবন্ধেন * কণ্ঠরবেণ উদ্‌ঘুষ্য জ্ঞেয়ং প্রবক্ষ্যামীতি অননুরূপমুক্তং ন সত্তন্নাসদুচ্যতে ইতি। ন, অনুরূপমেব উক্তম্। কথং সর্ব্বাসু হি উপনিষৎসু জ্ঞেয়ং ব্রহ্ম "নেতি নেতি অস্থূলমনণু" ইত্যাদি বিশেষপ্রতিষেধেনৈব নির্দ্দিশ্যতে নেদং তৎ ইতি বাচোঽগোচরত্বাৎ। নন্ন ন তদস্তি যদ্‌বস্তু অস্তিশব্দেন নোচ্যতে।

* করিকরবন্ধেন ইতি কেচিৎ পঠন্তি।

তথাস্তিশব্দেন নোচ্যতে * নাস্তি তজ্‌জ্ঞেয়ম্‌। বিপ্রতিষিদ্ধং চ জ্ঞেয়ং তদস্তি-শব্দেন নোচ্যতে ইতি চ। ন তাবন্নাস্তি নাস্তিবুদ্ধ্যবিষয়ত্বাৎ। নন্বু সর্ব্বা বুদ্ধয়ঃ অস্তিনাস্তিবুদ্ধ্যনুগতা এব। তত্রৈবং সতি জ্ঞেয়মপি প্রত্যয়বিষয়ং বা স্যাৎ নাস্তিবুদ্ধ্যনুগতপ্রত্যয়বিষয়ং বা স্যাৎ। ন, অতীন্দ্রিয়ত্বেন উভয়বুদ্ধ্যনুগতপ্রত্যয়া-বিষয়ত্বাৎ। যদ্ধি ইন্দ্রিয়গম্যং বস্তু ঘটাদিকং তদস্তিবুদ্ধ্যনুগতপ্রত্যয়বিষয়ং বা স্যাৎ নাস্তিবুদ্ধ্যনুগতপ্রত্যয়বিষয়ং বা স্যাৎ। ইদং তু জ্ঞেয়মতীন্দ্রিয়ত্বেন শব্দৈক-প্রমাণগম্যত্বান্ন ঘটাদিবদুভয়বুদ্ধ্যনুগতপ্রত্যয়বিষয়ম্‌ ইত্যতো ন সত্তন্নাসদি-ত্যুচ্যতে। যত্তূক্তং বিরুদ্ধমুচ্যতে জ্ঞেয়ং তৎ ন সত্তন্নাসদুচ্যতে ইতি। ন বিরুদ্ধম্‌ "অন্যদেব তদ্‌বিদিতাদথো অবিদিতাদধি" ইতি শ্রুতেঃ। শ্রুতিরপি বিরুদ্ধার্থা ইতি চেৎ—যথা যজ্ঞায় শালামারভ্য কো হি তদ্‌বেদ যদ্যমুষ্মিন্‌ লোকে অস্তি বা ন বেতি ইত্যেবমিতি চেৎ। ন, বিদিতাবিদিতাভ্যাম্‌ অন্যত্বশ্রুতের-বশ্যবিজ্ঞেয়ার্থ-প্রতিপাদনপরত্বাৎ। যদ্যমুষ্মিন্‌ ইত্যাদি তু বিধিশেষোঽর্থবাদঃ। উপপত্তেশ্চ সদসদাদিশব্দৈঃ ব্রহ্ম নোচ্যতে ইতি। সর্ব্বো হি শব্দঃ অর্থপ্রকাশনায় প্রযুক্তঃ শ্রূয়মাণশ্চ শ্রোতৃভির্জাতিক্রিয়াগুণসম্বন্ধদ্বারেণ সঙ্কেতগ্রহণং সব্যপেক্ষঃ অর্থং প্রত্যায়য়তি। নান্যথা অদৃষ্টত্বাৎ। তদ্‌যথা গৌরশ্ব ইতি বা জাতিতঃ, পচতি পঠতীতি বা ক্রিয়াতঃ, শুক্লঃ কৃষ্ণ ইতি বা গুণতঃ, ধনী গোমান্‌ ইতি বা সম্বন্ধতঃ। ন তু ব্রহ্ম জাতিমৎ অতো ন সদাদিশব্দবাচ্যং, নাপি গুণবৎ যেন গুণশব্দেন উচ্যেত নির্গুণত্বাৎ, নাপি ক্রিয়াশব্দবাচ্যং নিষ্ক্রিয়ত্বাৎ "নিষ্কলং নিষ্ক্রিয়ং শান্তম্‌" ইতি শ্রুতেঃ। ন চ সম্বন্ধি একত্বাৎ অদ্বয়ত্বাৎ অবিষয়ত্বাৎ আত্মত্বাচ্চ ন কেনচিৎ শব্দেন উচ্যতে ইতি যুক্তং "যতো বাচো নিবর্ত্তন্তে" ইত্যাদি শ্রুতিভ্যশ্চ ॥ ১২

আনন্দগিরিটীকা। উত্তরগ্রন্থমবতারয়তি—যথোক্তেনেতি। অমানিত্বাদীনাং জ্ঞানত্বমাক্ষিপতি—নন্বিতি। বস্তুপরিচ্ছেদকত্বাৎ জ্ঞানত্বমা-শঙ্ক্যাহ—নহীতি। পরিচ্ছেদকত্বাৎ জ্ঞানত্বং জ্ঞানত্বাৎ পরিচ্ছেদকত্বমিত্যন্যো-ন্যাশ্রয়াদিত্যভিপ্রেত্যাহ—সর্ব্বত্রেতি। স্বার্থস্যৈব জ্ঞানং পরিচ্ছেদকমিত্যেতদ্‌ ব্যতিরেকদ্বারা বিশদয়তি—নহীতি। ব্যতিরেকদৃষ্টান্তমাহ—যথেতি। অমানিত্বাদীনাং জ্ঞানত্বমাক্ষিপ্তং প্রতিক্ষিপতি—নৈষ দোষ ইতি। তত্র হেতুত্বেনোক্তং স্মারয়তি—জ্ঞানেতি। তেষু জ্ঞানশব্দে হেত্বন্তরমাহ—জ্ঞানেতি। অমানিত্বাদীনাং জ্ঞানত্বমুক্ত্বা জ্ঞাতব্যমবতারয়তি—জ্ঞেয়মিতি।

* যৎ ইত্যধিকং কচিৎ।

প্রশ্নদ্বারা জ্ঞেয়প্রবচনস্য ফলমুক্ত্বা প্ররোচনং কৃত্বা তেন শ্রোতুরাভিমুখ্যমাপাদয়িতুং প্রবচনফলোক্তিপরম্ অনন্তর বাক্যমিত্যাহ—কিমিত্যাদিনা। তদেব বিশিনষ্টি—অনাদিমদিতি। আদিমত্ত্বরাহিত্যমব্যাকৃতস্যাপি অস্ত্যতো বিশেষং দর্শয়তি—কিং তদিতি। ভোক্তুরপি ভোগ্যাৎ পরত্বম্ ইত্যতো বিশিনষ্টি—ব্রহ্মেতি। অনাদীত্যেকং পদং মৎপরমিতি চাপরমিতি পদচ্ছেদাৎ ন পুনরুক্তিরিতি মতান্তরমুখাপয়তি—অত্রেতি। একপদত্বসম্ভবে কিমিতি পদদ্বয়মিত্যাশঙ্ক্যাহ—বহুব্রীহিণেতি। আদিরস্য নাস্তীতি যো বহুব্রীহিণোক্তোঽর্থঃ তস্মিন্নাদিমত্ত্বনিষেধে নাস্তি মতুপোঽর্থবত্ত্বমিতি। মতুবানর্থক্যমনিষ্টং স্যাদিতি মত্বা পদং ছিন্দন্তীতি পূর্ব্বেণ সম্বন্ধঃ। আদিরস্য নাস্তীত্যনাদীত্যুক্ত্বা মৎপরমিত্যুচ্যমানে কোঽর্থঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ -অর্থেতি। উক্তব্যাখ্যানস্যাযুক্তত্বাৎ নায়ং পুনরুক্তিসমাধিরিত্যাহ—সত্যমিতি। অর্থাসম্ভবং সমর্থয়তে—ব্রহ্মণ ইতি। তথাপি বিশিষ্টশক্তিমত্ত্বং কিং ন স্যাদিত্যাশঙ্ক্যাহ—বিশিষ্টেতি। তথাপি মতুপো বহুব্রীহিণা তুল্যার্থস্য কথং নানর্থক্যং তত্রাহ—তস্মাদিতি। অনাদিমৎপরং ব্রহ্মেত্যত্র পক্ষান্তরং প্রতিক্ষিপ্য স্বপক্ষঃ সমর্থিতঃ সম্প্রতি ব্রহ্মণো ব্রহ্মত্বাদেব কার্য্যকারণাত্মকত্বপ্রাপ্তৌ উক্তানুবাদদ্বারা ন সদিত্যাদ্যবতারয়তি—অমৃতত্বেতি। সৎকার্য্যমভিব্যক্তনামরূপত্বাৎ অসৎ কারণং তদ্বিপর্যয়াদিতি বিভাগঃ। জ্ঞেয়প্রবচনমনির্ব্বাচ্যবিষয়ত্বাৎ প্রক্রমপ্রতিকূলমিত্যাক্ষিপতি—নন্বিতি। নির্ব্বিশেষস্য বস্তুনো জ্ঞেয়ত্বাৎ তদ্বিষয়ং প্রবচনং প্রক্রমানুকূলমিত্যুত্তরমাহ—নেত্যাদিনা। অনির্ব্বাচ্যত্বে ন সত্তন্নাসৎ ইত্যুক্তনামে কথমিদমনুরূপমিতি পৃচ্ছতি—কথমিতি। ব্রহ্মাত্মপ্রকাশস্য সিদ্ধত্বাৎ তদর্থং বিধিমুখেনোপদেশাযোগাৎ অধ্যস্ততদ্ধর্ম্মনিবৃত্তয়ে নিষেধদ্বারোপদেশস্য বেদান্তেষু প্রসিদ্ধেরারোপিতবিশেষনিষেধরূপমিদং প্রবচনমুচিতমিতি পরিহরতি—সর্ব্বাস্বিতি। জ্ঞেয়স্য ব্রহ্মণো বিধিমুখোপদেশাযোগে হেতুমাহ—বাচ ইতি। ব্রহ্মণোঽস্তিশব্দাবাচ্যত্বে নরবিষাণবৎ নাস্তিত্বমিত্যনিষ্টমাশঙ্কতে—নন্বিতি। এবমুৎসর্গেঽপি ব্রহ্মণি কিমায়াতমিত্যাশঙ্ক্যাহ—অথেতি। জ্ঞেয়স্যাস্তিশব্দাবাচ্যত্বে ব্যাঘাতশ্চেত্যাহ—বিপ্রতিষিদ্ধঞ্চেতি। অস্তিশব্দাবাচ্যত্বাদবস্তু ব্রহ্মেত্যত্র অপ্রয়োজকত্বমাহ—ন তাবদিতি। নাস্তিবুদ্ধিবিষয়ত্বমেব অবস্তুত্বে নিমিত্তং তদভাবাদ্ ব্রহ্মণো নাবস্তুতা ইত্যেতদেব ব্যক্তীকর্ত্তুং চোদয়তি—নন্বিতি। সর্ব্বাসাং ধিয়াম্ অস্তিধীত্বেন নাস্তিধীত্বেন বা অনুগতত্বে অন্যতরধীগোচরত্বাভাবে ব্রহ্মণোঽনির্ব্বাচ্যত্বং দুর্ব্বারমিতি ফলিতমাহ—তত্রেতি। ব্রহ্মণো ঘটাদিবৈলক্ষণ্যাৎ উভয়বুদ্ধ্যবিষয়ত্বেঽপি মানির্ব্বাচ্যতেত্যাহ—নেত্যাদিনা। ঘটাদেরিন্দ্রিয়গ্রাহ্যস্য

উভয়বুদ্ধিবিষয়ত্বেঽপি ব্রহ্মণস্তদগ্রাহ্যস্য নোভয়ধীবিষয়ত্বং তথাপি মানির্ব্বাচ্যত্বং সচ্চিদেকতানস্য শব্দপ্রমাণাদবিষয়ত্বেন দৃষ্টত্বাদিত্যুক্তমেব প্রপঞ্চয়তি—যদ্ধীতি। পরোক্তং বিরোধমনুবদতি—যত্ত্বিতি। শ্রুত্যবষ্টম্ভেন নিরাচষ্টে—ন বিরুদ্ধমিতি। সাপি বিরুদ্ধার্থত্বাৎ ন মানং বোধকস্য অবিরোধাপেক্ষত্বাদিতি শঙ্কতে—শ্রুতি রিতি। তস্যা বিরুদ্ধার্থত্বেনাপ্রামাণ্যে দৃষ্টান্তমাহ—যথেতি। প্রাচীনবংশং করোতীতি পারলৌকিকফলযজ্ঞানুষ্ঠানার্থং শালানির্ম্মাণং প্রস্তুত্য কো হি তদ্‌-বেদেত্যাস্থা পরলোকসত্ত্বে সন্দিহানা যথা বিরুদ্ধার্থা শ্রুতিরপ্রমাণমেবং বিদিতা বিদিতান্যত্বশ্রুতিরপীত্যর্থঃ। নেয়ং শ্রুতিবিরুদ্ধার্থত্বেনামানতয়া হাতব্যা ব্রহ্মণ্য-দ্বিতীয়ে প্রত্যক্তাপ্রতিপাদনেন মানত্বাদিত্যুত্তরমাহ—ন বিদিতেতি। যত্তু বিরুদ্ধার্থত্বে কো হীত্যুদাহৃতং তদসদর্থবাদস্য বিধিশেষস্য স্বার্থে তাৎপর্য্যাদিত্যাহ —যদীতি। যত্র জাত্যাদিমত্ত্বং তত্র বাচ্যত্বং যথা গবাদৌ ন ব্রহ্মণি জাত্যাদি-মত্ত্বম্ অতস্তস্যাবাচ্যত্বান্নিষেধেনৈব বোধ্যত্বমিত্যাহ—উপপত্তেশ্চেতি। নোচ্যত ইতি নিষেধেনৈব তস্যোপদেশ ইতিশেষঃ। জাত্যাদিমতোঽর্থস্যৈব বাচ্যত্বং তত্রৈব সঙ্গতিগ্রহাদিতি প্রপঞ্চয়তি—সর্ব্বো হীতি। অশ্রুতস্য জাত্যাদি-দ্বারেণাজ্ঞাতসঙ্গতের্ব্বা শব্দস্য ন বোধকত্বমদৃষ্টেরিত্যাহ—নান্যথেতি। জাত্যাদেঃ সচ্ছব্দবিষয়ত্বমুদাহরতি—তদ্‌যথেত্যাদিনা। ব্রহ্মণস্ত্বগোত্রত্বমবর্ণত্বমিত্যাদি-শ্রুতেঃ জাত্যাদিমত্ত্বাভাবাৎ ন শব্দবাচ্যতেত্যাহ—ন ত্বিতি। কেবলো নির্গুণ শ্চেতি শ্রুতেগুর্ণদ্বারা ব্রহ্মণো ন বাচ্যতেত্যাহ—নাপীতি। নিষ্ক্রিয়ত্বে মানমাহ —নিষ্কলমিতি। ব্রহ্মণোঽদ্বয়ত্বস্যাশেষোপনিষৎসু সিদ্ধত্বাদ্‌বিশিষ্টস্য সম্বন্ধস্য তস্মিন্নসিদ্ধের্ন তদ্দ্বারাপি তস্য বাচ্যতেত্যাহ—ন চেতি। ব্রহ্মণ্যভিধাবৃত্ত্যা শব্দাপ্রবৃত্তৌ হেত্বন্তরাণ্যাহ—অদ্বয়ত্বাদিতি। ব্রহ্মণোঽবাচ্যত্বে শ্রুতিমপি সংবাদয়তি—যত ইতি॥ ১২

অনুবাদ। পূর্ব্বে যে সকল জ্ঞানের নির্দ্দেশ করা হইয়াছে, তাহা দ্বারা কি জানিতে হইবে? এইপ্রকার প্রশ্নের [ উত্তর ] বলিতেছেন ভগবান্ যে, যাহা জ্ঞেয় ইত্যাদি। এক্ষণে শঙ্কা করা যাইতে পারে যে, পূর্ব্বে যাহা কিছু বলা হইয়াছে, তাহা সকলই যম বা নিয়মের অন্তর্নিবিষ্ট; ঐ সকলের দ্বারা কোন বস্তুই ত জ্ঞাত হইতে পারে না, অমানিত্ব প্রভৃতি কোন বিষয়ের প্রকাশক কখনই হইতে পারে না। সকল স্থলেই দেখিতে পাওয়া যায় যে, যে জ্ঞানের যে বিষয়, সেই জ্ঞানই তাহার প্রকাশক হইয়া থাকে; একবিষয়ক জ্ঞানেরদ্বারা অন্য বস্তু কখ-নই প্রকাশিত হইতে পারে না; যেমন ঘট বিষয়ক জ্ঞানের দ্বারা অগ্নি [ কিছুতেই

প্রকাশিত হয় না ]। এই প্রকার শঙ্কারূপ দোষ হইতে পারে না; কারণ—এই যে জ্ঞান শব্দটির প্রয়োগ করা হইয়াছে, উহার অর্থ জ্ঞান নহে; কিন্তু জ্ঞানের সাধন; এইরূপ তাৎপর্য্যেই এই স্থানে জ্ঞান শব্দটি প্রযুক্ত হইয়াছে। ইহাই আমি বলিয়াছি ঐ সকল অমানিত্ব প্রভৃতি জ্ঞানের সহকারি-কারণ; এই জন্যই ঐগুলিকে ভাল করিয়া বুঝাইবার জন্য জ্ঞান শব্দের প্রয়োগ করা হইয়াছে। "জ্ঞেয়" জ্ঞাতব্য যাহা, তাহা এক্ষণে আমি প্রকৃষ্টরূপে বলিতেছি। সে জ্ঞেয়কে জানিয়া লাভ কি? তাহার নির্দ্দেশ দ্বারা শ্রোতার শুনিবার প্রবৃত্তিকে উত্তেজিত করিবার জন্য বলিতেছেন যে, যাহার জ্ঞান হইলে লোক "অমৃত" অমৃতত্ব লাভ করিয়া থাকে অর্থাৎ আর তাহাকে মরিতে হয় না। "অনাদিমৎ" যাহার আদি আছে, তাহাকে "আদিমৎ" কহা যায়, যাহা আদিমৎ নহে তাহাই "অনাদিমৎ"। সেই অনাদিমৎ বস্তু কি? তাহাই "পর" নিরতিশয় ব্রহ্ম,—তাহাই জ্ঞেয়রূপে এখানে প্রক্রান্ত হইয়াছে। কোন কোন ব্যক্তি "অনাদিমৎপর" এই পদটিকে দুই ভাগে বিভক্ত করিয়া থাকেন অর্থাৎ 'অনাদি' এই একটি পদ আর একটি 'মৎপর'। কেন এইপ্রকার করেন [ইহার উত্তরস্বরূপে তাঁহারা বলেন] বহুব্রীহি সমাসের দ্বারাই যে অর্থ বুঝান যায়, তাহাই বুঝাইবার জন্য যদি তাহার উত্তর মতুপ্ প্রত্যয় করা যায়, তাহা হইলে মতুপ্ প্রত্যয়টি বৃথা হয় [অর্থাৎ যাহার আদি নাই এই অর্থে বহুব্রীহি করিয়া 'অনাদি' এই শব্দটি নিষ্পন্ন হইলে, উহার দ্বারা যে অর্থ বোধ হয়, অনাদি শব্দের উত্তর মতুপ্ প্রত্যয় করিয়া "অনাদিমৎ" শব্দটি নিষ্পন্ন করিয়া তাহার দ্বারা যদি ঐ অর্থটিই বোধ করান হয়, তাহা হইলে মতুপ্ প্রত্যয় করিবার কোন আবশ্যকতা বোধ হয় না; কারণ অনাদিমৎ বলিলেও যাহা বুঝা যায়, অনাদি বলিলেও তাহাই বুঝা যায়; এরূপ স্থলে অতিরিক্ত প্রয়োগ করিয়া কি লাভ?] এইরূপ বৃথা পদের প্রয়োগ কখনই ইষ্ট হইতে পারে না; [এবং দ্বিতীয় অর্থাৎ "মৎপর" এই শব্দটির] অর্থবিশেষেও তাঁহারা এইপ্রকার দেখান যে, আমি অর্থাৎ বাসুদেব যাহার পরা শক্তি সেই মৎপর। সত্য বটে এই প্রকার পদদ্বয় কল্পনা করিলে পুনরুক্তিরূপদোষের পরিহার হইতে পারে; কিন্তু যদি এইরূপ ব্যাখ্যায় অর্থ সঙ্গত হয়, তাহা হইলেই এইপ্রকার ব্যাখ্যা গ্রহণ করা যাইতে পারে। বাস্তবিক এইরূপ ব্যাখ্যায় অর্থ সঙ্গত হইতে পারে না। কারণ, এইস্থানে যে জ্ঞেয় ব্রহ্মকে প্রতিপাদন করিবার ইচ্ছা করা হইয়াছে, তাহা কি প্রকার? সকল প্রকার বিশেষ অর্থাৎ উপাধির নিষেধ করিয়া সেই নির্ব্বিশেষ ব্রহ্মকেই জ্ঞেয় বলিয়া বুঝাইবার ইচ্ছাই এখানে প্রকাশ পাইতেছে। তাহাই যদি হইল, তবে;

সেই ব্রহ্মে বিশিষ্ট শক্তি আছে অথচ সেই ব্রহ্ম সকল প্রকার উপাধিবর্জ্জিত, এই-প্রকার যদি বর্ণনা করা যায়, তাহা হইলে এইরূপ বর্ণনা পূর্ব্বাপর বিরুদ্ধার্থ হইয়া পড়ে। এরূপ বিপ্রতিবিদ্ধ ভাষণের আপত্তি উপস্থিত হইতে পারে। তাহা ঠিক নহে। যাহাকে জানিলে মরণের হস্ত হইতে নিষ্কৃতি পাওয়া যায়, সেই বস্তুর স্বরূপ আমি বলিতেছি বলিয়া শ্রোতাকে শুনিবার জন্য উৎসুক করিয়া, এক্ষণে বলিতেছেন যে, সেই জ্ঞেয় সৎ ইহাও বলা যায় না এবং উহা অসৎ তাহাও বলা যায় না। এক্ষণে এইপ্রকার শঙ্কা হইতে পারে যে, মহান্ আড়ম্বর করিয়া উচ্চকণ্ঠরবে ঘোষণা করিয়া বলা হইল যে, এইবার আমি যাহা জ্ঞেয়, তাহা বলিতেছি; তাহার পরই বলা হইল যে, সেই যে জ্ঞেয়, তাহাকে সৎও বলা যায় না, অসৎও বলা যায় না; ইহা নিতান্তই অযোগ্য ভাষণ হইতেছে। এই কারণ এই প্রকার শঙ্কা হইতে পারে না; এখানে এই প্রকার বলাই (অর্থাৎ আমি যে ভাবে তাৎপর্য্য বর্ণন করিলাম সেই ভাবে) ঠিক সঙ্গত হইয়াছে। কি প্রকারে? [তাহাও বলিতেছি] সকল উপনিষদে যখনই পরব্রহ্মের নির্দ্দেশ করা হইয়াছে, তখনই "তাহা স্থূল নহে, তাহা অণু নহে" ইত্যাদি বাক্যের দ্বারা সকল প্রকার উপাধির নিষেধ দ্বারাই তাহার স্বরূপ প্রতিপাদন করা হইয়াছে। ইহা তাহা নহে—এইভাবে দৃশ্য বস্তুসমূহের নিষেধ দ্বারাই তাহা বুঝান সম্ভব; কারণ সাক্ষাৎ-ভাবে কোন বচনের দ্বারা তাহা বুঝান যাইতে পারে না। এখানে আবার শঙ্কা হইতে পারে যে—সে বস্তু থাকিতেই পারে না, যাহা "অস্তি" আছে এই প্রকার শব্দের দ্বারা নির্দ্দিষ্ট হয় না। যদি অস্তি এই শব্দের দ্বারা সেই জ্ঞেয় বস্তু নির্দ্দিষ্ট হইতে পারে না এরূপ হয়, তাহা হইলেই [মানিয়া লইতে হইবে যে] তাহা নাই। তাহা জ্ঞেয় অথচ তাহা 'অস্তি' এই প্রকার শব্দের দ্বারা নির্দ্দিষ্ট হইতে পারে না, এইরূপ বাক্যদ্বয় পরস্পর-বিরুদ্ধ। [ইহার উত্তর এই যে] এইপ্রকার শঙ্কাও টিকিতে পারে না; কারণ, সেই জ্ঞেয় নাই এই প্রকার [বলা হইতেছে] না। কারণ, তাহা "নাই" এইরূপ জ্ঞানের বিষয় নহে। পুনর্ব্বার শঙ্কা হইতেছে যে, যত প্রকার জ্ঞান আছে, সেই সকল জ্ঞানই হয় 'অস্তি' [আছে] এইরূপ বুদ্ধির সহিত মিলিত কিংবা, 'নাস্তি' [নাই] এইপ্রকার বুদ্ধির সহিত মিলিত। তাহাই যদি হইল, তবে এই জ্ঞেয় [ব্রহ্ম] হয় অস্তি এই প্রকার বুদ্ধির সহিত মিলিত যে জ্ঞান, তাহার বিষয় হইবে; কিংবা নাস্তি এই প্রকার বুদ্ধির সহিত মিলিত যে জ্ঞান, তাহার বিষয় হইবে। এই প্রকার শঙ্কাও ঠিক নহে। কারণ, ব্রহ্ম অতীন্দ্রিয়; এইজন্য তাহা এই

উভয় প্রকার বুদ্ধির মধ্যে কোন একটি বুদ্ধির সহিত মিশ্রিত যে বুদ্ধি, তাহার বিষয় হইতে পারে না। যে সকল বস্তু ইন্দ্রিয়ের গোচর—যেমন ঘট প্রভৃতি, তাহারাই 'অস্তি' এই প্রকার বুদ্ধির সহিত মিলিত জ্ঞানের গোচর হয়; অথবা 'নাস্তি' এই প্রকার বুদ্ধির সহিত মিলিত জ্ঞানের গোচর হয়। কিন্তু, এই ব্রহ্ম-স্বরূপ যে জ্ঞেয়, তাহা অতীন্দ্রিয় এবং একমাত্র বেদরূপ শব্দপ্রমাণেরই বিষয়। এইজন্য ইহা ঘটাদি ইন্দ্রিয়বেদ্য বস্তুর ন্যায় এই দুই প্রকার বুদ্ধির মধ্যে কোনও একটি বুদ্ধির বিষয় হইতে পারে না। এইজন্যই বলা হইয়াছে, তাহা 'সৎ' ইহাও বলা যায় না; আবার তাহা 'অসৎ' ইহাও বলা যায় না। আর একটা কথা বলা হইয়াছিল যে, "ইহা বিরুদ্ধ বলা হইল [ কি বিরুদ্ধ ? ] ব্রহ্ম জ্ঞেয় অথচ উহা সৎও নহে অসৎও নহে"। ইহাও বিরুদ্ধ নহে; কারণ শ্রুতিই বলিতেছেন যে, সেই ব্রহ্ম "বিদিতও নহে, অবিদিতও নহে"। যদি বল, এই শ্রুতির অর্থও বিরুদ্ধ [ এই প্রকার বিরুদ্ধার্থ শ্রুতি আরও অনেক দেখিতে পাওয়া যায় ] যেমন যজ্ঞের জন্য গৃহ নির্ম্মাণারম্ভের পর "কে তাহা জানে যে পরলোকে ইহা থাকে অথবা থাকে না" এই শ্রুতিও সেইরূপ হইবে। এই প্রকার শঙ্কা করাও ঠিক নহে, কারণ এই যে বিদিত হইতেও বিলক্ষণ এবং অবিদিত হইতেও বিলক্ষণ ইত্যাদি শ্রুতি [ ইহা কর্ম্ম প্রকরণের নহে ], অবশ্য বিজ্ঞেয় কোন বস্তুর স্বরূপ প্রতিপাদন করিতেছে; কিন্তু "কে জানে পরলোকে আছে কি না, ইত্যাদিরূপ যে শ্রুতি, তাহা কর্ম্মবিধির শেষ; সুতরাং তাহা [ অর্থবাদ বিহিত কর্ম্মের স্তুতি বা প্রতিষিদ্ধ কর্ম্মের নিন্দাই অর্থবাদ বাক্যের তাৎপর্য্যার্থ হইয়া থাকে ]। সৎ বা অসৎ এই সকল শব্দের দ্বারা যে ব্রহ্মস্বরূপ প্রকাশিত হইতে পারে না, এই প্রকার সিদ্ধান্ত যুক্তির দ্বারাও ব্যবস্থাপিত হইয়া থাকে; [ কি প্রকারে হয় ? তাহাও দেখান যাইতেছে ], অর্থবোধ করাইবার জন্য প্রযুক্ত সকল শব্দই শ্রোতৃগণের কর্ণে প্রবিষ্ট হইয়া [ কি প্রকারে অর্থবোধ করায় ? ] জাতি গুণ ক্রিয়া ও সম্বন্ধ এই কয়টি বস্তুর দ্বারা পরিচ্ছিন্ন যে বস্তু তাহাই আমরা শব্দপ্রমাণের দ্বারা বুঝিয়া থাকি, [ এইরূপই দেখিতে পাওয়া যায় ], শব্দ অন্য কোন প্রকারে যে অর্থ বোধ করাইয়া থাকে, এ প্রকার দেখিতে পাওয়া যায় না। তাহার উদাহরণ—যেমন গো বা অশ্ব এই সকল শব্দ জাতিবিশিষ্ট বস্তুকে বোধ করাইয়া থাকে, পচতি বা পঠতি এই প্রকারের শব্দগুলি ক্রিয়ার দ্বারা পরিচ্ছিন্ন বস্তুকেই বোধ করাইয়া থাকে, শুক্ল বা কৃষ্ণ ইত্যাদি শব্দ গুণযুক্ত বস্তুকে বোধ করাইয়া থাকে। ধনী গোমান

ইত্যাদি শব্দ সম্বন্ধযুক্ত বস্তুকে বোধ করাইয়া থাকে। এইস্থানে বক্তব্য এই যে, ব্রহ্মের কোন জাতি নাই; সুতরাং উহা সদাদিশব্দের বাচ্য হইতে পারে না। ব্রহ্ম গুণবিশিষ্টও নহে যে, উহা গুণবাচক শব্দের দ্বারা নির্দ্দিষ্ট হইবে; কারণ, ব্রহ্ম নির্গুণ [ এইরূপ শাস্ত্রে উক্ত হইয়া থাকে ]; কোন প্রকার পরিণামাদি ক্রিয়াও ব্রহ্মে নাই; এই কারণ কোন ক্রিয়াবাচক শব্দের দ্বারা ব্রহ্মের নির্দ্দেশ হইতে পারে না; কারণ শ্রুতি বলিতেছেন—"ব্রহ্ম নিষ্কল, নিষ্ক্রিয় এবং শান্ত"। কাহারও সহিত যে ব্রহ্মের সম্বন্ধ আছে, তাহাও নহে; কারণ ব্রহ্ম এক অদ্বয় অবিষয় এবং সকলেরই আত্মা; সুতরাং ব্রহ্ম যে কোন প্রকার শব্দের দ্বারা [ সাক্ষাৎ ভাবে ] নির্দ্দিষ্ট হইতে পারে না, ইহাই যুক্তিযুক্ত। "যাহা হইতে বাক্য সকল নিবৃত্ত হইয়া থাকে" এইরূপ বহু শ্রুতি দ্বারাও এই প্রকারই সিদ্ধ হইয়া থাকে॥ ১২

সর্ব্বতঃ পাণিপাদং তৎ সর্ব্বতোঽক্ষিশিরোমুখম্
সর্ব্বতঃ শ্রুতিমল্লোকে সর্ব্বমাবৃত্য তিষ্ঠতি॥ ১৩

অন্বয়। তৎ সর্ব্বতঃ পাণিপাদং, সর্ব্বতোঽক্ষিশিরোমুখং, সর্ব্বতঃ শ্রুতিমৎ [ সৎ ] লোকে সর্ব্বম্ আবৃত্য তিষ্ঠতি॥ ১৩

অনুবাদ। সেই [ ব্রহ্ম ] সকল দিকেই [ অনন্ত ] হস্ত ও পাদযুক্ত, তাঁহার নয়ন মস্তক ও মুখ সকল দিকেই রহিয়াছে, সকল দিকেই তাঁহার কর্ণ [ বিদ্যমান আছে ] তিনি এই বিশ্বের সকল প্রাণিশরীরকেই নিজসত্তায় [ সম্পূর্ণরূপে ] আবৃত করিয়া বর্ত্তমান রহিয়াছেন॥১৩

ভাষ্য। সচ্ছব্দপ্রত্যয়াবিষয়ত্বাৎ অসত্ত্বাশঙ্কায়াং জ্ঞেয়স্য সর্ব্বপ্রাণিকরণো-পাধিদ্বারেণ তদস্তিত্বং প্রতিপাদয়ন্ তদাশঙ্কানিবৃত্ত্যর্থমাহ—সর্ব্বতঃ পাণিপাদং সর্ব্বতঃ পাণয়ঃ পাদাশ্চ অস্যেতি সর্ব্বতঃ পাণিপাদং তজ্জ্ঞেয়ম্। সর্ব্বপ্রাণিকরণো-পাধিভিঃ ক্ষেত্রজ্ঞাস্তিত্বং বিভাব্যতে। ক্ষেত্রজ্ঞশ্চ ক্ষেত্রোপাধিত উচ্যতে। ক্ষেত্রং চ পাণিপাদাদিভিরনেকধা ভিন্নম্। ক্ষেত্রোপাধিভেদকৃতং বিশেষজাতং মিথ্যৈব ক্ষেত্রজ্ঞস্যেতি তদপনয়নেন জ্ঞেয়ত্বম্ উক্তং ন সৎ তৎ নাসদুচ্যতে ইতি উপাধিকৃতং মিথ্যারূপমপি অস্তিত্বাধিগমায় জ্ঞেয়ধর্ম্মবৎ পরিকল্প্য উচ্যতে সর্ব্বতঃ পাণিপাদম্ ইত্যাদি। তথা হি সম্প্রদায়বিদাং বচনম্—"অধ্যারোপাপবাদাভ্যাং নিষ্প্রপঞ্চং প্রপঞ্চ্যতে।" ইতি। সর্ব্বত্র সর্ব্বদেহাবয়বত্বেন গম্যমানাঃ পাণিপাদাদয়ঃ জ্ঞেয়-শক্তিসদ্ভাবনিমিত্তস্বকার্য্যা ইতি জ্ঞেয়সদ্ভাবে লিঙ্গানি জ্ঞেয়স্যেতি উপচারত উচ্যন্তে।

তথা ব্যাখ্যেয়ম্ অন্যৎ সর্ব্বতঃ পাণিপাদং তজ্ জ্ঞেয়ম্। সর্ব্বতোঽক্ষিশিরোমুখং সর্ব্বত্রাক্ষীণি শিরাংসি মুখানি চ যস্য তৎ সর্ব্বতোঽক্ষিশিরোমুখম্। সর্ব্বতঃ শ্রুতিমৎ শ্রুতিঃ শ্রবণেন্দ্রিয়ং তৎ যস্য তৎ শ্রুতিমৎ লোকে প্রাণিনিকায়ে সর্ব্বম্ আবৃত্য সংব্যাপ্য তিষ্ঠতি স্থিতিং লভতে ॥১৩

আনন্দগিরিটীকা। সর্ব্ববিশেষরহিতস্যাবাঙ্ মনসগোচরস্য অদৃষ্টেঃ দৃষ্টেশ্চ বিপরীতস্য প্রাপ্তে ব্রহ্মণঃ শূন্যত্বে প্রত্যক্তেনেন্দ্রিয়প্রবৃত্ত্যাদিহেতুত্বেন কল্পিত-দ্বৈতসত্তাস্ফূর্ত্তিপ্রদত্বেনেশ্বরত্বেন চ সত্ত্বং দর্শয়ন্নাদৌ দেহাদীনাং প্রবৃত্তিমতাং রথাদিবদচেতনানাং প্রেক্ষাপূর্ব্বকপ্রবৃত্তিমত্ত্বাৎ চেতনাধিষ্ঠিতত্বমনুমিমানস্তৎ প্রত্যক্-চেতনং ব্রহ্মেত্যাহ—সচ্ছব্দেতি। তদস্তিত্বমিতি তচ্ছব্দো জ্ঞেয়ব্রহ্মার্থঃ। তদা-শঙ্কেতি তচ্ছব্দেনাসত্ত্বমুচ্যতে। নন্বু সর্ব্বদেহেষু পাণিপাদমস্তেতি কথং পাণীনাঞ্চ দেহস্থত্বেনাত্মধর্ম্মত্বং তত্রাহ—সর্ব্বেতি। করণপ্রবৃত্তী রথাদিপ্রবৃত্তিবৎ প্রেক্ষা-পূর্ব্বকপ্রবৃত্তিত্বাচ্চেতনাধিষ্ঠাতৃপূর্ব্বিকেত্যর্থঃ। উক্তপ্রবৃত্ত্যা চেতনাস্তিত্বসিদ্ধাবপি কথং ক্ষেত্রজ্ঞাস্তিত্বমিত্যাশঙ্ক্য চেতনস্যৈব ক্ষেত্রোপাধিনা ক্ষেত্রজ্ঞত্বাচ্চেতনাস্তিত্বমেবে-ত্যাহ—ক্ষেত্রজ্ঞশ্চেতি। তস্য ক্ষেত্রোপাধিত্বেঽপি কথং পাণিপাদাক্ষিশিরো-মুখাদিমত্ত্বমিত্যাশঙ্ক্যাহ ক্ষেত্রশ্চেতি। অতশ্চোপাধিতস্তস্মিন্ বিশেষোক্তি-রিতিশেষঃ। কথং তর্হি ন সৎ তন্নাসদিতি নির্ব্বিশেষত্বোক্তিরিত্যাশঙ্ক্যাহ —ক্ষেত্রেতি। পাণিপাদাদিমত্ত্বমৌপাধিকং মিথ্যা চেৎ জ্ঞেয়প্রবচনাধিকারে কথং তদুক্তিরিত্যাশঙ্ক্যাহ—উপাধীতি। মিথ্যারূপমপি জ্ঞেয়বস্তুজ্ঞানোপযোগী-ত্যত্র বৃদ্ধসম্মতিমাহ—তথাহীতি। পাণিপাদাদীনামন্যগতানাম্ আত্মধর্ম্মত্বেনা-রোপ্য ব্যপদেশে কো হেতুরিতি চেৎ তত্রাহ—সর্ব্বত্রেতি। জ্ঞেয়স্য ব্রহ্মণঃ শক্তিসন্নিধিমাত্রেণ প্রবর্ত্তনসামর্থ্যং তৎসত্ত্বং নিমিত্তীকৃত্য স্বকার্য্যবন্তো ভবন্তি, পাণ্যাদয় ইতি কৃত্বেতি যোজনা। সর্ব্বতোঽক্ষীত্যাদাবুক্তমতিদিশতি—তথেতি। তৎ জ্ঞেয়ং যথা সর্ব্বতঃ—পাণিপাদমিতি ব্যাখ্যাতং তথেত্যুক্তমেব স্ফুটয়তি—সর্ব্বত ইতি। সর্ব্বতোঽক্ষীত্যাদেরক্ষরার্থমাহ—সর্ব্বতোঽক্ষীতি। অক্ষি-শ্রবণবত্ত্বমবশিষ্টজ্ঞানেন্দ্রিয়বত্ত্বস্য পাণিপাদমুখবত্ত্বঞ্চ অবশিষ্টকর্ম্মেন্দ্রিয়বত্ত্বস্য মনো-বুদ্ধ্যাদিমত্ত্বস্য চোপলক্ষণম্। একস্য সর্ব্বত্র পাণ্যাদিমত্ত্বং সাধয়তি—সর্ব্বমিতি ॥ ১৩

অনুবাদ। সৎ এই শব্দের দ্বারা যে জ্ঞান হয়, সেই জ্ঞানের বিষয় না হওয়ায় ব্রহ্ম নাই এই প্রকার শঙ্কা হইতে পারে, এই কারণে, সকল প্রাণিনিবহের ইন্দ্রিয়সমূহরূপ যে উপাধি, তাহা দ্বারা সেই ব্রহ্মের অস্তিত্ব-প্রতিপাদন দ্বারা ঐ

আশঙ্কা নিবৃত্তির জন্য বলিতেছেন যে, "সর্ব্বতঃপাণিপাদ" সকল দিকে যাহার পাণি এবং পাদসমূহ বিদ্যমান, তাহার নাম "সর্ব্বতঃপাণিপাদ" সেই ব্রহ্মস্বরূপ জ্ঞেয় বস্তুও "সর্ব্বতঃপাণিপাদ।" সকল প্রকার জীবনিবহের ইন্দ্রিয়নিচয়ের দ্বারা আমরা সর্ব্বত্রই জীবভাবে সেই ব্রহ্মের অস্তিত্ব বুঝিয়া থাকি। ক্ষেত্রস্বরূপ উপাধির সহিত সম্বন্ধ হয় বলিয়াই ত ব্রহ্মকে 'ক্ষেত্রজ্ঞ' বলা যায়; পাণিপাদ প্রভৃতি নানা অবয়ব-ভেদপ্রযুক্ত ক্ষেত্রও ভিন্ন ভিন্ন; সুতরাং এই ক্ষেত্ররূপ অনির্ব্বচনীয় উপাধিসমূহের ভেদপ্রযুক্ত আত্মাতে যে ভেদ কল্পনা করা যায়, তাহা মিথ্যা [ ছাড়া আর কি হইতে পারে ? ] সেই ক্ষেত্ররূপ উপাধিকে অপনীত করিয়া সেই জ্ঞেয় ব্রহ্মের স্বরূপ দেখান হইতেছে যে, "তাহা সৎও নহে, তাহা অসৎও নহে", কেবল উপাধি দ্বারা কোনরূপে তাহার স্বরূপকে জ্ঞানের বিষয় করিবার জন্যই এইরূপ নির্দ্দেশ করা হইয়াছে যে, "তাহা সর্ব্বতঃপাণিপাদ"। এই ভাবেই সম্প্রদায়বিদ্ আচার্য্যগণও বলিয়া থাকেন যে, সেই সর্ব্বোপাধিশূন্য নিষ্প্রপঞ্চ ব্রহ্ম, অধ্যারোপ এবং অপবাদের সাহায্যে কোন প্রকারে নির্দ্দিষ্ট হইয়া থাকে। সকল দেশে সকল কালে সকল দেহের অবয়ব বলিয়া যত কিছু হস্তপাদ আমাদের জ্ঞানের বিষয় হইতে পারে—সেই সকল হস্তপাদ প্রভৃতির যাহা কিছু ধারণ ও বিহরণাদি ব্যাপার, তাহা সকলই ত সেই জীবভাবে দেহপ্রবিষ্ট ব্রহ্মের সদ্ভাবকে সূচনা করিয়া থাকে; এই কারণে ঐ সকল ইন্দ্রিয়কে জ্ঞেয় ব্রহ্মের সত্তার জ্ঞাপক বলিয়া কীর্ত্তন করা হইয়াছে। এই প্রকার প্রয়োগকে "উপচার" বলা যায়। অর্থাৎ ইহা দ্বারা সাক্ষাৎভাবে নির্দ্দেশ না করিয়া গৌণভাবে নির্দ্দেশ করা হইয়াছে। যেমন ভাবে "সর্ব্বতঃপাণিপাদ" এই শব্দটির ব্যাখ্যা করা হইল, এইরূপে অন্য বিশেষণ পদগুলিরও ব্যাখ্যা করিতে হইবে। "সর্ব্বতোঽক্ষিশিরোমুখ" সকল-দিকেই যাহার নয়ন মস্তক এবং মুখসমূহ বিরাজমান রহিয়াছে, তাহাকেই "সর্ব্ব-তোঽক্ষিশিরোমুখ" বলা যায়। "সর্ব্বতঃ শ্রুতিমৎ" যাহার শ্রুতি অর্থাৎ শ্রবণেন্দ্রিয় সকল স্থানেই আছে, তাহাকে "সর্ব্বতঃ শ্রুতিমৎ" বলা যায়. এই ভাবে সকল দেহের সকল প্রদেশ ব্যাপিয়া সেই জ্ঞেয় বস্তু সর্ব্বত্র বিদ্যমান রহিয়াছেন ॥১৩

সর্ব্বেন্দ্রিয়গুণাভাসং সর্ব্বেন্দ্রিয়বিবর্জ্জিতম্।
অসক্তং সর্ব্বভৃচ্চৈব নির্গুণং গুণভোক্তৃ চ ॥ ১৪

অন্বয়। [ তৎ জ্ঞেয়ং পুনঃ কিংভূতম্ ? ] সর্ব্বেন্দ্রিয়গুণাভাসম্, সর্ব্বেন্দ্রিয়-বিবর্জ্জিতম, অসক্তম্, সর্ব্বভৃৎ, নির্গুণং, গুণভোক্তৃ চ এব ॥ ১৪

অনুবাদ। [ সেই জ্ঞেয় ব্রহ্ম কি প্রকার? তাহাই পুনর্ব্বার বলা হইতেছে—] উহা সমুদয় ইন্দ্রিয়গুণে প্রতিভাসমান, অথচ উহার কোন ইন্দ্রিয়ই বর্ত্তমান নাই; উহা কাহারও সহিত সংসক্ত নহে, অথচ উহা সকল পদার্থকে ধারণ করিয়া রহিয়াছে; উহাতে কোন গুণ বিদ্যমান নাই, অথচ উহা সকল গুণের ভোক্তা ॥১৪

ভাষ্য। উপাধিভূতপাণিপাদাদীন্দ্রিয়াধ্যারোপণাৎ জ্ঞেয়স্য তদ্বত্তাশঙ্কা মা ভূদিত্যেবমর্থঃ শ্লোকারম্ভঃ—সর্ব্বেন্দ্রিয়গুণাভাসং সর্ব্বাণি চ তানি ইন্দ্রিয়াণি শ্রোত্রাদীনি বুদ্ধীন্দ্রিয়কর্ম্মেন্দ্রিয়াখ্যানি অন্তঃকরণে চ বুদ্ধিমনসী জ্ঞেয়োপাধিত্বস্য তুল্যত্বাৎ সর্ব্বেন্দ্রিয়গ্রহণেন গৃহ্যন্তে। অপি চ অন্তঃকরণোপাধিদ্বারেণৈব শ্রোত্রাদীনামপি উপাধিত্বম্ ইত্যতোঽন্তঃকরণবহিষ্করণোপাধিভূতৈঃ সর্ব্বেন্দ্রিয়গুণৈঃ অধ্যবসায়সংকল্পশ্রবণবচনাদিভিঃ অবভাসতে ইতি সর্ব্বেন্দ্রিয়গুণাভাসং সর্ব্বেন্দ্রিয়ব্যাপারৈর্ব্যাপৃতমিব তজ্জ্ঞেয়মিত্যর্থঃ—"ধ্যায়তীব লেলায়তীব" ইতি শ্রুতেঃ। কস্মাৎ পুনঃ কারণাৎ ন ব্যাপৃতমেব ইতি গৃহ্যতে ইত্যত আহ—সর্ব্বেন্দ্রিয়বিবর্জ্জিতং সর্ব্বকরণরহিতমিত্যর্থঃ। অতো ন করণব্যাপারৈঃ ব্যাপৃতং তজ্জ্ঞেয়ম্। যস্তু অয়ং মন্ত্রঃ—'অপাণিপাদো জবনো গ্রহীতা, পশ্যত্যচক্ষুঃ স শৃণোত্যকর্ণঃ" ইত্যাদিঃ স সর্ব্বেন্দ্রিয়োপাধিগুণানুগুণ্যভজনশক্তিমৎ তজ্জ্ঞেয়ম্ ইত্যেবং প্রদর্শনার্থঃ, ন তু সাক্ষাদেব জবনাদিক্রিয়াবত্ত্বপ্রদর্শনার্থঃ। "অন্ধো মণিমবিন্দৎ" ইত্যাদিমন্ত্রার্থবৎ তস্য মন্ত্রস্যার্থঃ। যস্মাৎ সর্ব্বকরণবর্জ্জিতং জ্ঞেয়ং তস্মাদসক্তং সর্ব্বসংশ্লেষবর্জ্জিতম্। যদ্যপ্যেবং তথাপি সর্ব্বভৃচ্চৈব। সদাস্পদং হি সর্ব্বং সর্ব্বত্র সদ্বুদ্ধ্যানুগমাৎ। ন হি মৃগতৃষ্ণিকাদয়োঽপি নিরাস্পদা ভবন্তি। অতঃ সর্ব্বভৃৎ সর্ব্বং বিভর্ত্তীতি। স্যাদিদং চান্যজ্জ্ঞেয়স্য সত্ত্বাধিগমদ্বারং নির্গুণং সত্ত্বরজস্তমাংসি গুণাঃ তৈর্বর্জ্জিতং তজ্জ্ঞেয়ম্। তথাপি গুণভোক্তৃ চ গুণানাং সত্ত্বরজস্তমসাং শব্দাদিদ্বারেণ সুখদুঃখমোহাকারপরিণতানাং ভোক্তৃ চ উপলব্ধৃ তৎ জ্ঞেয়মিত্যর্থঃ॥ ১৪

আনন্দগিরিটীকা। আরোপাদৃতে সাক্ষাদেব জ্ঞেয়স্য পাণ্যাদিমত্ত্বমাশঙ্ক্যাহ—উপাধীতি। ইন্দ্রিয়বিশেষণীভূতসর্ব্বশব্দাৎ জ্ঞেয়োপাধিত্বস্যাবিশেষাচ্চাত্র বুদ্ধ্যাদেরপি গ্রহণমিত্যাহ—অন্তঃকরণে চেতি। শ্রোত্রাদীনাং জ্ঞেয়োপাধিত্বস্য মনোবুদ্ধিদ্বারত্বাদপি তয়োরিহ গ্রহণমিত্যাহ—অপি চেতি। তয়োরপীহোপাদানে ফলিতমাহ—ইত্যত ইতি। অক্ষরার্থমুক্ত্বা বাক্যার্থমাহ—সর্ব্বেতি। উপাধিদ্বারা কল্পিতব্যাপারবত্ত্বে মানমাহ—ধ্যায়তীতি। কল্পিতমেবাস্য ব্যাপারবত্ত্বং ন বাস্তবমিত্যত্র ভগবতোঽপি সম্মতিমাকাঙ্ক্ষাদ্বারা দর্শয়তি—কস্মাদিত্যাদিনা।

সর্ব্বকরণরাহিত্যে ফলিতমাহ—অত ইতি। সাক্ষাদেব জ্ঞেয়স্য বেগবদ্‌-বিহরণাদিক্রিয়াবত্তায়া মান্ত্রবর্ণিকত্বাৎ কুতোঽস্য করণব্যাপারৈরব্যাপৃতত্বম্ ইত্যাশঙ্ক্যানুবাদপূর্ব্বকং মন্ত্রস্য প্রকৃতানুগুণত্বমাহ—যস্ত্বিতি। করণগুণানুগুণ্য-ভজনমন্তরেণ সাক্ষাদেব জবনাদিক্রিয়াবত্ত্বপ্রদর্শনপরত্বে মন্ত্রস্য মুখ্যার্থত্বং স্যাদিত্যা-শঙ্ক্য তদসম্ভবান্নৈবমিত্যাহ—অন্ধ ইতি। অর্থবাদস্য শ্রুতেঽর্থে তাৎপর্য্যাভাবান্ন প্রকৃতপ্রতিকূলতেত্যর্থঃ। সর্ব্বকরণরাহিত্যং তদ্‌ব্যাপাররাহিত্যস্যোপলক্ষণমিত্যঙ্গী-কৃত্যোক্তমেব হেতুং কৃত্বা বস্তুতঃ সর্ব্বসঙ্গবর্জিতত্বমাহ—যস্মাদিতি। বস্তুতঃ সর্ব্বসঙ্গাভাবেঽপি সর্ব্বাধিষ্ঠানত্বমাহ—যদ্যপীতি। স্বসত্তামাত্রেণাধিষ্ঠানতয়া সর্ব্বে পুষ্ণাতীত্যেতদুপপাদয়তি—সদিতি। বিমতং সতি কল্পিতং প্রত্যেকং সদনুবিদ্ধ-ধীবোধ্যত্বাৎ প্রত্যেকং চন্দ্রভেদানুবিদ্ধধীবোধ্যচন্দ্রভেদবদিত্যর্থঃ। সর্ব্বং সদাস্পদ-মিত্যযুক্তং মৃগতৃষ্ণিকাদীনাং তদভাবাদিত্যাশঙ্ক্যাহ—ন হীতি। তেষামপি কল্পিতত্বে নিরধিষ্ঠানত্বাযোগান্নিরূপ্যমাণে তদধিষ্ঠানং সদেবেতি সর্ব্বস্য সতি কল্পিতত্বমবিরুদ্ধমিত্যর্থঃ। সর্ব্বাধিষ্ঠানত্বেন জ্ঞেয়স্য ব্রহ্মণোঽস্তিত্বমুক্তমুপসংহরতি —অত ইতি। ইতশ্চ জ্ঞেয়ং ব্রহ্মাস্তীত্যাহ—স্যাদিদঞ্চেতি। ন হি তস্যোপ-লব্ধৃত্বমসত্ত্বে সিধ্যতীত্যর্থঃ॥১৪

অনুবাদ। সেই জ্ঞেয় আত্মা যখন দেহ ও ইন্দ্রিয় প্রভৃতি উপাধির সহিত মিলিত, তখন বাস্তবিক উহা দেহ প্রভৃতি উপাধিবিশিষ্ট অর্থাৎ জড় বা পরিচ্ছিন্ন বলিয়া কেন না অঙ্গীকৃত হইবে? এই প্রকার শঙ্কার নিরাকরণ করিবার জন্যই এই শ্লোকটির আরম্ভ করা হইতেছে। "সর্ব্বেন্দ্রিয়গুণাভাস্" শ্রবণ প্রভৃতি পঞ্চ জ্ঞানেন্দ্রিয় হস্ত প্রভৃতি পঞ্চ কর্ম্মেন্দ্রিয় ও মনঃ এবং বুদ্ধিরূপ দুইটি অন্তঃকরণ—মোট এই বারটি ইন্দ্রিয়ই এস্থানে ইন্দ্রিয় শব্দের অর্থ; কারণ এই কয়টি করণই সেই জ্ঞেয় ব্রহ্মের উপাধি; সুতরাং ঐ সকল ইন্দ্রিয়ই এইস্থলে 'সর্ব্বেন্দ্রিয়' এই শব্দটির প্রতিপাদ্য অর্থ হইতেছে। আরও দেখিতে হইবে, বহিরিন্দ্রিয়গুলিও অন্তঃকরণরূপ মনঃ ও বুদ্ধির সহিত সম্বদ্ধ হয়; এজন্য আত্মার উপাধি বলিয়া পরি-গণিত হয়। সাক্ষাৎ ইহাদের সহিত আত্মার কোন প্রকার সম্বন্ধই নাই; অন্তঃকরণকে দ্বার করিয়াই ইহারা আত্মার উপাধি বলিয়া পরিগণিত হয়। সেই সর্ব্বেন্দ্রিয়ের যাহা কিছু গুণ অর্থাৎ অধ্যবসায় ও সংকল্প প্রভৃতি, সেই গুণের দ্বারাই আত্মা ব্যবহারভূমিতে প্রকাশ পাইয়া থাকে, অর্থাৎ আমাদের বোধ হয় যেন আত্মা সর্ব্বদা সকলপ্রকার ইন্দ্রিয়ব্যাপারে ব্যাপৃত রহিয়াছে। শ্রুতিতেও উক্ত আছে যে, "সেই আত্মা যেন ধ্যান করে, যেন ইন্দ্রিয়-ব্যাপারে ব্যাপৃত হয়"

বলিয়া প্রতীত হয়। ব্যাপৃতের ন্যায় বোধ হয় অথচ বাস্তব পক্ষে ব্যাপৃত হয় না; ইহার কারণ কি? উত্তর এই যে [আত্মা] "সর্বেন্দ্রিয়বিবর্জ্জিত" অর্থাৎ বস্তুতঃ আত্মার সহিত করণ বা ইন্দ্রিয়নিবহের কোন সম্বন্ধ নাই। এইজন্যই আত্মা করণসমূহের ব্যাপারে ব্যাপৃত হইতে পারে না। "তাহার হস্ত নাই অথচ বস্তুগ্রহণ করিয়া থাকে; তাহার পদ নাই অথচ তাহা বেগবান্ (গতিশীল) এবং তাহার চক্ষু নাই কিন্তু সে দেখিয়া থাকে; তাহার কর্ণ নাই কিন্তু সে শ্রবণ করে" এইরূপ যে একটি মন্ত্র বেদে দেখিতে পাওয়া যায়, তাহারও তাৎপর্য্য এই যে—আত্মাতে বাস্তবিক যে গতি প্রভৃতি ক্রিয়া আছে, তাহা নহে; ক্রিয়াবান্ উপাধির সহিত আধ্যাসিক সম্বন্ধ হয় বলিয়াই আত্মাও ক্রিয়াবানের ন্যায় ব্যবহার-জগতে প্রতীত হয়। আর একটি মন্ত্রে যেমন আছে—"অন্ধ মণি দেখিতে পাইয়াছিল" ইহার অর্থ যেমন করিয়া করিতে হয় অর্থাৎ "অন্ধ যেন মণি দেখিতে পাইয়াছিল" ইত্যাদি, সেইরূপ এইস্থানে প্রকৃত মন্ত্রটিরও সেই প্রকার ব্যাখ্যাই করিতে হইবে। সেই জ্ঞেয় আত্মা যে কারণে সর্ব্বকরণবর্জ্জিত, এই জন্যই তাহা 'অসক্ত' অর্থাৎ কোন প্রকার সংশ্লেষরূপ সংযোগ আত্মাতে নাই। যদিও উহা সর্ব্বসঙ্গবর্জ্জিত, তাহা হইলেও উহা সকল পদার্থের একমাত্র আশ্রয়, উহা সকল বস্তুকেই ধারণ করিয়া থাকে। এজগতের সকল বস্তুই সেই সৎকে (পরমাত্মাকে) আশ্রয় করিয়া রহিয়াছে; কারণ, সকল বুদ্ধির সঙ্গে সদ্বুদ্ধি সর্ব্বদা অনুগত আছে। মৃগতৃষ্ণিকা প্রভৃতি অসৎ বস্তুও একেবারে অসৎ বুদ্ধির বিষয় নহে, তাহাতেও সদ্বুদ্ধি অনুগত ভাবে হইয়া থাকে [সত্তাবকে একেবারে ছাড়িয়া দিয়া আমরা কোন বস্তুই ভাবিতে না বুঝিতে সমর্থ হই না]; এই কারণে সেই সৎস্বরূপ আত্মা সকল বস্তুকেই ধারণ করিয়া রহিয়াছে। এই আরও একটি বিশেষণ শ্রেয়ঃ বস্তুর স্বরূপ বুঝিবার পক্ষে অনুকূল; কি সে বিশেষণ?—"নির্গুণ" অথচ "গুণভোক্তৃ"। গুণ শব্দের অর্থ সত্ত্ব রজঃ ও তমঃ। সেই জ্ঞেয় যদ্যপি এই গুণত্রয়বিরহিত, তথাপি ইহা গুণভোক্তা অর্থাৎ শব্দ স্পর্শ প্রভৃতি বিষয় দ্বারা সুখ দুঃখ বা মোহ-রূপে পরিণত ঐ সত্ত্ব রজঃ ও তমঃ এই তিনটি নামে প্রসিদ্ধ গুণত্রয়ের আত্মাই ভোক্তা অর্থাৎ উপলব্ধা—প্রকাশয়িতা, এই প্রকারই সেই জ্ঞেয়। ইহাই হইল শ্লোকের তাৎপর্য্যার্থ॥ ১৪

বহিরন্তশ্চ ভূতানামচরং চরমেব চ।

সূক্ষ্মত্বাৎ তদবিজ্ঞেয়ং দূরস্থং চান্তিকে চ তৎ॥ ১৫

অন্বয়। তৎ ভূতানাং বহিঃ অন্তশ্চ [ বর্ত্ততে ], তৎ অচরং চরমেব চ; [তৎ] সূক্ষ্মত্বাৎ অবিজ্ঞেয়ম্, [ তৎ ] দূরস্থম্ [ অপি ] অন্তিকে চ [ বর্ত্ততে ] ॥১৫

অনুবাদ। তাহা ( আত্মা ) প্রাণিগণের বাহিরে এবং ভিতরে বিদ্যমান আছে। তাহা স্থিরও বটে গতিশীলও বটে। সূক্ষ্ম বলিয়া তাহা অবিজ্ঞেয়; তাহা দূরস্থও বটে আবার তাহা নিকটেও রহিয়াছে ॥১৫

ভাষ্য। কিঞ্চ—বহিস্ত্বক্‌পর্য্যন্তং দেহমাত্মত্বেন অবিদ্যাকল্পিতমপেক্ষ্য তমেবাবধিং কৃত্বা বহিরুচ্যতে। তথা প্রত্যগাত্মানমপেক্ষ্য দেহমেবাবধিং কৃত্বা অন্তরুচ্যতে। বহিরন্তশ্চ ইত্যুক্তে মধ্যে অভাবে প্রাপ্তে ইদমুচ্যতে অচরং চরমেব চ যচ্চরাচরং দেহাভাসমপি তদেব জ্ঞেয়ং যথা রজ্জুসর্পাভাসঃ। যদি অচরং চরমেব চ ব্যবহারবিষয়ং সর্ব্বং জ্ঞেয়ং কিমর্থম্ ইদমিতি সর্ব্বৈর্ন বিজ্ঞেয়ম্ ইতি। উচ্যতে—সত্যং সর্ব্বাভাসং তৎ, তথাপি ব্যোমবৎ সূক্ষ্মম্ অতঃ সূক্ষ্মত্বাৎ স্বেন রূপেণ তদ্ জ্ঞেয়মপি অবিজ্ঞেয়মবিদুষাম্। বিদুষাং তু "আত্মৈবেদং সর্ব্বম্" "ব্রহ্মৈবেদং সর্ব্বম্" ইত্যাদি-প্রমাণতো নিত্যং বিজ্ঞাতম্। অবিজ্ঞাততয়া দূরস্থং বর্ষসহস্র-কোট্যাপি অবিদুষামপ্রাপ্যত্বাৎ। অন্তিকে চ তদাত্মত্বাৎ বিদুষাম্ ॥ ১৫

আনন্দগিরিটীকা। ইতোঽপি জ্ঞেয়ং ব্রহ্মাণীত্যাহ—কিঞ্চেতি। বহিরিতি ব্যাখ্যেয়মাদায় ব্যাচষ্টে—ত্বগিতি। ভূতেভ্যো বহির্ব্বাহ্যবিষয়াত্মাত্মকমিত্যর্থঃ। কথম-নাত্মন এবাত্মত্বকল্পনয়েত্যাহ—আত্মত্বেনেতি। অন্তঃশব্দার্থমাহ—তথেতি। ভূতানাং চরাচরাণামন্তর্ম্মধ্যে প্রত্যগ্‌ভূতমিত্যর্থঃ। দ্বিতীয়ং পাদমবতার্য্য ব্যাচষ্টে—বহিরিত্যাদিনা। যন্মধ্যে ভূতাত্মকং নানাবিধদেহাত্মনা ভাসমানং তদপি জ্ঞেয়ান্তর্ভূতং তত্ত্বং সদিত্যর্থঃ। কথং চরাচরাত্মনো ভূতজাতস্য জ্ঞেয়ত্বং তত্রাহ—যথেতি। অধিষ্ঠানে রজ্জ্বাং কল্পিতসর্পাদেরন্তর্ভাববদ্দেহাভাসস্যাপি জ্ঞেয়ান্ত-র্ভাবান্নাসত্বং মধ্যে জ্ঞেয়স্য শঙ্কিতব্যমিত্যর্থঃ। সর্ব্বাত্মকঞ্চেৎ জ্ঞেয়ং সর্ব্বৈরিদমিতি গৃহ্যেতেতি শঙ্কতে—যদীতি। ইদমিতি গ্রাহ্যত্বযোগ্যত্বাভাবান্নেত্যাহ—উচ্যত ইতি। সর্ব্ববস্ত্বাত্মনা ভাসতে তদযোগ্যত্বং কথমিত্যাশঙ্ক্যাহ—সত্যমিতি। সূক্ষ্মত্বেঽপি কিং স্যাদিত্যাশঙ্ক্যাহ—অত ইতি। সূক্ষ্মত্বমতীন্দ্রিয়ত্বম্। তস্যাবিজ্ঞেয়ত্বে কৃতস্তজ্জ্ঞানান্মুক্তিস্তত্রাহ—অবিদুষামিতি। বিশেষণফলমাহ—বিদুষান্ত্বিতি। তেষামাত্মত্বেন জ্ঞাতং চেৎ কথং দূরস্থত্বমিত্যাশঙ্ক্যাহ—অবিজ্ঞাততয়েতি। কথং তর্হি তস্য প্রত্যক্‌ত্বং তত্রাহ—অন্তিকে চেতি। বিদ্বদবিদ্বদ্ভেদাপেক্ষয়া "দূরাৎ সুদূরে তদিহান্তিকে চ" ইতি শ্রুতিঃ তদর্থোঽত্র প্রসঙ্গাদনূদিত ইত্যর্থঃ ॥১৫

অনুবাদ। আরও—[ বলা হইতেছে যে ] আত্মা বাহিরে ও অন্তরে

আছে। ত্বক্ পর্য্যন্ত দেহকে অবিদ্যাবশতঃ আত্মা বলিয়া প্রতিপন্ন হয়। সেই দেহকে অপেক্ষা করিয়া অর্থাৎ সেই দেহকে অবধি স্বরূপ ধরিয়া বাহিরে বলা হইয়াছে। অর্থাৎ এই আত্মভাবে প্রতীত দেহেরই বহির্দ্দেশ এস্থলে বহিঃশব্দটির অর্থ। এইরূপ প্রত্যগাত্মাকে অপেক্ষা করিয়া সেই দেহকে অবধি ধরিয়া অন্তর, বা ভিতর বলা হইয়াছে। অর্থাৎ অন্তঃ—মধ্যে। কাহার? দেহের। বাহিরে ও অন্তরে আছে। তবে কি মাঝামাঝি দেশে আত্মা নাই? এই শঙ্কার নিরাকরণ করিবার জন্য বলা হইতেছে যে, তাহা চরও বটে অচরও বটে। এই সংসারে যাহা কিছু চরাচর, তাঁহাতেই আত্মভাব আরোপিত হয়, তাহা সকলই আত্মা। তাৎপর্য্য এই যে, আত্মব্যতিরেকে এ সংসারে অন্য কোন পদার্থই সৎ হইতে পারে না। যেমন রজ্জুতে প্রতিভাত সর্প—বাস্তবিক রজ্জু ভিন্ন অন্য কোন পদার্থ হইতে পারে না, সেই প্রকার সেই সৎ আত্মাতে পরিকল্পিত যাবতীয় বস্তুই সেই আত্মা ছাড়া অন্য কিছুই হইতে পারে না। যদি সেই ব্রহ্ম চরাচর সকল বস্তুই হইল, "তবে এই ব্রহ্ম" এইভাবে সকলে তাহাকে বুঝিতে পারে না কেন? তাহার উত্তর এই যে, ইহা সত্য বটে যে, সেই ব্রহ্মস্বরূপ আত্মা সকল প্রতিভাসেই স্ফুরিত হয়; তাহা হইলেও আকাশ যেমন সর্ব্বব্যাপী হইলেও সূক্ষ্ম বলিয়া প্রত্যক্ষ হয় না, সেইরূপ সূক্ষ্ম বলিয়াই আত্মা স্বীয়রূপে জ্ঞেয় হইয়াও অজ্ঞেয় হইয়া থাকে। অবশ্য যাহারা অবিদ্বান্ তাহাদের নিকটেই আত্মা অবিজ্ঞেয়, কিন্তু যাঁহারা বিদ্বান্ অর্থাৎ তত্ত্বজ্ঞ, তাঁহাদের নিকট আত্মা আত্মভাবেই সর্ব্বদা প্রকাশ পান। "আত্মাই সকল বস্তু, আমরা যাহা বুঝি, তাহা সকলই ব্রহ্ম" এই প্রকার বেদান্ত-প্রমাণের সাহায্যে বিদ্বান্ আত্মরূপ ব্রহ্মকে সর্ব্বত্র সর্ব্বস্বরূপেই দেখিয়া থাকেন। যাহারা তাঁহাকে বুঝে না, তাহাদের নিকট আত্মা দূরস্থ অর্থাৎ বর্ষসহস্র-কোটিতেও তাহারা আত্মাকে খুঁজিয়া পায় না। বিদ্বান্‌গণের কিন্তু আত্মা অতি নিকটে; কারণ, তাঁহারা নিজরূপে আত্মাকে সর্ব্বদা প্রত্যক্ষ করিয়া থাকেন॥১৫

অবিভক্তং চ ভূতেষু বিভক্তমিব চ স্থিতম্।
ভূতভর্ত্তৃ চ তজ্‌জ্ঞেয়ং গ্রসিষ্ণু প্রভবিষ্ণু চ॥ ১৬

অন্বয়। তৎ জ্ঞেয়ং ভূতেষু অবিভক্তম্ [ অপি ] বিভক্তমিব চ স্থিতম্; [ তৎ জ্ঞেয়ম্ ] ভূতভর্ত্তৃ গ্রসিষ্ণু প্রভবিষ্ণু চ॥ ১৬

অনুবাদ। সেই জ্ঞেয় ভূতনিবহের মধ্যে অবিভক্ত অথচ বিভক্তের

ন্যায় অবস্থিত। তাহা ভূতগণের ভর্ত্তা, তাহা বিশ্বকে গ্রাস করে এবং তাহাই আবার বিশ্বের প্রভবিতা ॥১৬

ভাষ্য। কিঞ্চ—অবিভক্তং চ প্রতিদেহং ব্যোমবৎ তদেকং ভূতেষু সর্ব্বপ্রাণিষু বিভক্তমিব চ স্থিতং দেহেষ্বেব বিভাব্যমানত্বাৎ, ভূতভর্ত্তৃ চ ভূতানি বিভর্ত্তীতি তজ্‌জ্ঞেয়ং ভূতভর্ত্তৃ চ স্থিতিকালে। প্রলয়কালে গ্রসিষ্ণু গ্রসনশীলম্। উৎপত্তিকালে প্রভবিষ্ণু চ প্রভবনশীলং যথা রজ্জ্বাদিঃ সর্পাদের্মিথ্যাকল্পিতস্য ॥১৬

আনন্দগিরিটীকা। জ্ঞেয়স্যাস্তিত্বে হেত্বন্তরমাহ—কিঞ্চেতি। তদ্ধি প্রতিদেহং নভোবদেকং তদ্ভেদে মানাভাবাৎ ভিন্নত্বে চ ঘটবৎ অনাত্মত্বাপাতাৎ অতোঽদ্বিতীয়ং সর্ব্বত্র প্রত্যগ্‌ভূতং জ্ঞেয়ং নাস্তীত্যতিসাহসমিত্যাহ—অবিভক্তং চেতি। কথং তর্হি দেহাদের্ভেদধীরিত্যাশঙ্ক্য কল্পনয়েত্যাহ—ভূতেষ্বিতি। তত্র হেতুঃ—দেহেষ্বিতি। কার্য্যাণাং স্থিতিহেতুত্বাচ্চ জ্ঞেয়মস্তীত্যাহ—ভূতেতি। নিমিত্তোপাদানতয়া তেষাং প্রলয়ে প্রভবে চ কারণত্বাচ্চ তদস্তীত্যাহ—প্রলয়েতি। তর্হি কার্য্যকারণত্বস্য বস্তুত্বান্নাদ্বৈতমিত্যাশঙ্ক্যাহ—যথেতি ॥ ১৬

অনুবাদ। আরও সেই জ্ঞেয় আকাশের ন্যায় সকল প্রাণীতেই অবিভক্তভাবে বিদ্যমান থাকিয়াও যেন প্রতিদেহ-ভেদে বিভক্তের ন্যায় প্রতীত হন; ইহার কারণ এই যে, দেহেতেই তাঁহার অভিব্যক্তি হইয়া থাকে। সেই জ্ঞেয় আত্মা জগতের স্থিতিকালে ভূতগণকে ধারণ করেন, প্রলয়কালে গ্রাস করেন, আবার সৃষ্টিকালে তিনিই সকল বস্তুকে সৃষ্টি করিয়া থাকেন। যেমন রজ্জু মিথ্যাকল্পিত সর্পের [ উৎপত্তি স্থিতি ও প্রলয়ের কারণ, সেইরূপ আত্মাই এই অবিদ্যাকল্পিত প্রপঞ্চের উৎপত্তি স্থিতি ও প্রলয়ের কারণ ] ॥১৬

জ্যোতিষামপি তজ্জ্যোতিস্তমসঃ পরমুচ্যতে।
জ্ঞানং জ্ঞেয়ং জ্ঞানগম্যং হৃদি সর্ব্বস্য বিষ্ঠিতম্ ॥* ১৭

অন্বয়। তৎ জ্যোতিষামপি জ্যোতিঃ, [ তৎ ] তমসঃ পরম্ উচ্যতে, [ তৎ ] জ্ঞানং, [ তৎ ] জ্ঞেয়ং, [ তৎ ] জ্ঞানগম্যং, [ তৎ ] সর্ব্বস্য হৃদি বিষ্ঠিতম্ [ চ ] ॥১৭

অনুবাদ। সেই আত্মা জ্যোতিঃসমূহেরও জ্যোতিঃ, তিনি তমোগুণের অতীত, তিনিই ( আত্মাই ) জ্ঞান, তিনিই জ্ঞেয়, তিনিই জ্ঞানের ফল এবং তিনিই প্রাণিসমূহের হৃদয়মধ্যে নিবিষ্ট রহিয়াছেন ॥১৭

ভাষ্য। কিঞ্চ সর্ব্বত্র বিদ্যমানং সৎ নোপলভ্যতে চেৎ জ্ঞেয়ং তমস্তর্হি।

* হৃদি সর্ব্বস্য ধিষ্ঠিতম্ ইতি বা পাঠঃ।

ন ; কিং তর্হি ?—জ্যোতিষামাদিত্যাদীনামপি তজ্জ্ঞেয়ং জ্যোতিঃ। আত্মচৈতন্য-জ্যোতিষা ইদ্ধানি হি আদিত্যাদীনি জ্যোতীংষি দীপ্যন্তে। "যেন সূর্য্যস্তপতি তেজসেদ্ধঃ" "তস্য ভাসা সর্ব্বমিদং বিভাতি" ইত্যাদিশ্রুতিভ্যঃ। স্মৃতেশ্চ ইহৈব "যদাদিত্যগতং তেজঃ" ইত্যাদেঃ। তমসোঽজ্ঞানাৎ পরম্ অস্পৃষ্টম্ উচ্যতে। জ্ঞানাদেঃ দুঃসম্পাদনবুদ্ধ্যা প্রাপ্তাবসাদস্য উত্তম্ভনার্থমাহ জ্ঞানমমানিত্বাদি। জ্ঞেয়ং "জ্ঞেয়ং যৎ তৎ প্রবক্ষ্যামি" ইত্যাদিনা উক্তম্। জ্ঞানগম্যং জ্ঞেয়মেব জ্ঞাতং সৎ জ্ঞানফলম্ ইতি জ্ঞানগম্যমুচ্যতে। জ্ঞায়মানং তু জ্ঞেয়ম্। তদেতৎ ত্রয়মপি হৃদি বুদ্ধৌ সর্ব্বস্য প্রাণিজাতস্য বিষ্ঠিতং বিশেষেণ স্থিতম্। তত্রৈব হি ত্রয়ং বিভাব্যতে॥ ১৭

আনন্দগিরিটীকা। ইতোঽপি জ্ঞেয়স্যাস্তিত্বমিত্যাহ—কিঞ্চেতি হেত্বন্তরমেব স্ফোরয়িতুং শঙ্কতে—সর্ব্বত্রেতি। ন তত্তমো মন্তব্যমিত্যাহ—নেতি। তর্হি কিং তস্য রূপমিতি পৃচ্ছতি—কিং তর্হীতি। তত্রোত্তরম্—জ্যোতিষামিতি। সূর্য্যাদীনাং বুদ্ধ্যাদীনাঞ্চ প্রকাশকত্বাৎ অস্তি জ্ঞেয়ং ব্রহ্মেত্যাহ—জ্যোতিষামিতি। তদেবোপপাদয়তি—আত্মেতি। তত্র শ্রুতিদ্বয়ং প্রমাণয়তি—যেনেতি। উক্তেঽর্থে বাক্যশেষমপি দর্শয়তি—স্মৃতেশ্চেতি জ্ঞেয়স্যাতমস্ত্বেঽপি তমঃস্পৃষ্টত্বমাশঙ্ক্যোক্তম্—তমস ইতি। উত্তরার্দ্ধস্য তাৎপর্য্যমাহ—জ্ঞানাদেরিতি। উত্তম্ভনমুদ্দীপনং প্রকটীকরণমিতি যাবৎ। জ্ঞান-মমানিত্বাদি করণব্যুৎপত্ত্যেতিশেষঃ। জ্ঞানগম্যং জ্ঞেয়মিতি পুনরুক্তিং শঙ্কিত্বোক্তং—জ্ঞেয়মিতি। উক্তত্রয়স্য বুদ্ধিস্থতয়া প্রাকট্যং প্রকটয়তি—তদেতদিতি তত্রানুভবমনুকূলয়তি—তত্রৈবেতি॥১৭

অনুবাদ। আরও [ এই প্রকার শঙ্কা হইতে পারে যে ] যদি ঐ জ্ঞেয় সর্ব্বত্র বিদ্যমান অথচ উপলব্ধ হয় না—তাহা হইলে উহা নিশ্চয়ই তমঃ হইবে। এইপ্রকার শঙ্কাও ঠিক নহে, তবে সে বস্তু কি ? তাহাই বলিতেছেন যে, তাহা জ্যোতিঃসমূহের অর্থাৎ সূর্য্য চন্দ্র প্রভৃতি দীপ্তিময় বস্তুনিবহেরও জ্যোতিঃ। আত্ম-স্বরূপ চৈতন্যের জ্যোতির দ্বারা প্রদীপ্ত হইয়াই তাহারা প্রকাশ পাইয়া থাকে "যে জ্যোতির দ্বারা প্রদীপ্ত হইয়া সূর্য্য তাপ প্রদান করে" "তাহারই দীপ্তিতে সকল বস্তু প্রকাশ পাইয়া থাকে" ইত্যাদি প্রকারের শ্রুতিবাক্যের দ্বারাও ইহা প্রমাণিত হইয়া থাকে। "আদিত্যগত যে তেজঃ এই অখিল বিশ্বকে উদ্ভাসিত করে" ইত্যাদি স্মৃতিবাক্যের দ্বারা এই গ্রন্থেও ইহাই প্রতিপাদিত হইয়াছে। সেই জ্ঞেয় অজ্ঞানরূপ তমঃ হইতে পর অর্থাৎ অজ্ঞান তাহাকে স্পর্শ করিতে পারে না। জ্ঞান

প্রলয়হেতুত্বে যে অনাদী সত্যৌ সংসারস্য কারণম্। ন আদী অনাদী ইতি তৎপুরুষসমাসং কেচিদ্বর্ণয়ন্তি। তেন হি কিলেশ্বরস্য কারণত্বং সিধ্যতি। যদি পুনঃ প্রকৃতিপুরুষাবেব নিত্যৌ স্যাতাং তৎকৃতমেব জগৎ নেশ্বরস্য জগতঃ কর্ত্তৃত্বম্। তদসৎ, প্রাক্ প্রকৃতিপুরুষয়োরুৎপত্তেঃ ঈশিতব্যাভাবাদীশ্বরস্য অনীশ্বরত্বপ্রসঙ্গাৎ। সংসারস্য নির্নিমিত্তত্বে অনির্মোক্ষত্বপ্রসঙ্গাৎ শাস্ত্রানর্থক্য-প্রসঙ্গাৎ বন্ধমোক্ষাভাবপ্রসঙ্গাচ্চ। নিত্যত্বে পুনরীশ্বরস্য প্রকৃত্যোঃ সর্ব্বমেত-দুপপন্নং ভবেৎ। কথম্? বিকারাংশ্চ গুণাংশ্চৈব বক্ষ্যমাণান্ বিকারান্ বুদ্ধ্যাদি-দেহেন্দ্রিয়ান্তান্ গুণাংশ্চ সুখদুঃখমোহপ্রত্যয়াকারপরিণতান্ বিদ্ধি জানীহি প্রকৃতিসম্ভবান্ প্রকৃতিরীশ্বরস্য বিকারকারণশক্তিস্ত্রিগুণাত্মিকা মায়া সা সম্ভবো যেষাং বিকারাণাং গুণানাঞ্চ তান্ বিকারান্ গুণাংশ্চ বিদ্ধি প্রকৃতিসম্ভবান্ প্রকৃতিপরিণামান্॥ ১৯

আনন্দগিরিটীকা। প্রকৃতিমিত্যাদি বক্ষ্যমাণমনন্তর-পূর্ব্বগ্রন্থসম্বন্ধীত্যা-শঙ্ক্য ব্যবহিতেন সম্বন্ধার্থং ব্যবহিতমনুবদতি—তত্রেতি। তয়োশ্চ প্রকৃত্যো-রুক্তং ভূতকারণত্বমিত্যাহ—এতদিতি। ভূতানামিব প্রকৃত্যোরপি প্রকৃত্যন্তরা-পেক্ষয়ানবস্থানাৎ ন ভূতযোনিতেতি শঙ্কতে—ক্ষেত্রেতি। তত্রাকৃতাভ্যাগমাদি-বারণায় বন্ধস্য নিদানজ্ঞানার্থমাত্মনো বিক্রিয়াবত্ত্বাদিদোষনিরাসার্থঞ্চ প্রকৃতি-পুরুষয়োরনাদিত্বং ক্ষেত্রত্বেনোক্তানাং প্রকৃতিং প্রতি বিকারভাবঞ্চ দর্শয়তি—অয়মর্থ ইতি। স চ যো যৎস্বভাবশ্চেত্যুদ্দিষ্টং ব্যাচষ্টে—প্রকৃতিমিতি। ঈশ্বরস্য অপরা প্রকৃতিরত্র প্রকৃতিশব্দেনোক্তা পরা তু প্রকৃতির্জীবাখ্যা পুরুষশব্দেন বিবক্ষিতেতি ব্যাকরোতি—ঈশ্বরস্যেতি। তয়োরনাদিত্বং ব্যুৎপাদয়তি—নেত্যাদিনা। তত্র যুক্তিমাহ—নিত্যেশ্বরত্বাদিতি। ঈশ্বরস্যোক্তপ্রকৃতি-দ্বয়বত্ত্বং কথমিত্যাশঙ্ক্যাহ—প্রকৃতীতি। তস্য জগজ্জন্মাদৌ স্বাতন্ত্র্যমেব ঈশ্বরত্বং ন প্রকৃতিদ্বয়বত্ত্বমিত্যাশঙ্ক্যাহ—যাভ্যামিতি। প্রকৃত্যোরনাদিত্বং কুত্রোপযুক্ত-মিত্যাশঙ্ক্যাহ—তে ইতি। মতান্তরমাহ—নেত্যাদিনা। তয়োর্মূলকারণত্বা-ভাবে কস্য তদেষ্টব্যমিত্যাশঙ্ক্যাহ—তেন হীতি। প্রকৃত্যোরেব মূলকারণত্বে শ্রুতিস্মৃতিসিদ্ধমীশ্বরস্য তথাত্বং ন স্যাদিত্যাহ—যদীতি। প্রকৃতিদ্বয়স্য কার্য্যত্ব-পক্ষং প্রত্যাহ—তদসদিতি। কিঞ্চ প্রকৃতিদ্বয়মনপেক্ষ্য ঈশ্বরস্য সংসারহেতুত্বে স্বাতন্ত্র্যান্মুক্তানামপি ততঃ সংসারাপ্তেরনিষেধাৎ মোক্ষশাস্ত্রাপ্রামাণ্যাৎ ন তস্যৈব সংসারহেতুতেত্যাহ—সংসারস্যেতি। নির্নিমিত্তত্বং প্রকৃতিদ্বয়াপেক্ষামৃতে পর-স্যৈব নিমিত্তত্বমিতি যাবৎ। কিঞ্চ কার্য্যত্বে প্রকৃত্যোস্তদুদয়াৎ পূর্ব্বং বন্ধাভাবে

তদ্বিশ্লেষাত্মনো মোক্ষস্যাভাবাৎ কদাচিদুভয়াভাবে পুনস্তদপ্রসঙ্গাৎ ন প্রকৃতিদ্বয়স্য কার্য্যতেত্যাহ—বন্ধেতি। প্রকৃত্যোর্মূলকারণত্বেন অনুপপত্তিরিত্যাহ—নিত্যত্ব ইতি। স্বপক্ষে দোষাভাবং প্রশ্নপূর্ব্বকং প্রপঞ্চয়তি—কথমিত্যাদিনা। সম্ভবঃ সত্তাপ্রাপকো হেতুঃ। প্রকৃতেরনাদিত্বে বিকারাণাং গুণানাঞ্চ তৎকার্য্যত্বাদাত্মনো নির্ব্বিকারত্বং নিগুর্ণত্বঞ্চ সিধ্যতীতি ভাবঃ॥ ১৯

অনুবাদ। সেই সপ্তম অধ্যায়ে ঈশ্বরের দুইটি প্রকৃতির কথা বলা হইয়াছে। সেই দুইটি প্রকৃতির নাম যথাক্রমে 'পরা' ও 'অপরা'। পরা প্রকৃতিকে 'ক্ষেত্রজ্ঞ' এবং অপরা প্রকৃতিকে 'ক্ষেত্র' বলিয়াও নির্দ্দেশ করা হইয়াছে। পূর্ব্বে আর একটি কথা বলা হইয়াছে যে, "ভূতসমূহও এই পরা ও অপরা প্রকৃতি হইতে উৎপন্ন হইয়া থাকে।" কিরূপে সেই পরা ও অপরা প্রকৃতি মহাভূতসমূহের কারণ হয়, তাহাই প্রতিপাদন করাইবার জন্য এই শ্লোকের আরম্ভ করা হইতেছে। প্রকৃতি এবং পুরুষ (ক্ষেত্রজ্ঞ) এই দুইটিই ঈশ্বরের প্রকৃতি। এই প্রকৃতি ও পুরুষ উভয়ই অনাদি অর্থাৎ ইহাদের আদি নাই; সুতরাং ইহাদিগকে 'অনাদি' বলা যায়। যে কারণে ঈশ্বরের ঈশ্বরত্ব নিত্যসিদ্ধ, সেই কারণে ঈশ্বরপ্রকৃতিদ্বয়ও নিত্য হওয়াই উচিত। প্রকৃতিদ্বয় আছে বলিয়াই ত ঈশ্বরের ঈশ্বরত্ব। যে প্রকৃতিদ্বয়ের সাহায্যে ঈশ্বর জগতের উৎপত্তি স্থিতি ও প্রলয়ের কারণ হইয়া থাকেন, সেই প্রকৃতিদ্বয় অনাদি হইয়াই সংসারের কারণ হইয়া থাকে। কেহ কেহ ব্যাখ্যা করেন এইরূপ যে, [এই অনাদি শব্দটির যেরূপ অর্থ করা হইয়াছে, তাহা ঠিক নহে কিন্তু] অনাদি এই শব্দটি নঞ্‌ তৎপুরুষ সমাসে নিষ্পন্ন হইয়াছে [ইহা বহুব্রীহি সমাসে নিষ্পন্ন নহে]; ইহার অর্থ হইতেছে এই যে, আদি অর্থাৎ প্রথম বা কারণ নহে, তাহাকেই 'অনাদি' কহা যায়। ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞরূপ প্রকৃতিদ্বয় আদি নহে [অর্থাৎ জগতের প্রথম নহে, ইহারাও কার্য্যের মধ্যে পরিগণিত; তাহা হইলেই দাঁড়াইল যে] প্রকৃতি এবং পুরুষরূপ কার্য্যের যে কারণ, সেই ঈশ্বর। ইহা দ্বারা স্থির হইল যে, ঈশ্বরই সকলের আদি অর্থাৎ কারণ। যদি প্রকৃতি ও পুরুষ নিত্য হইত, তাহা হইলে জগতের কারণ তাহারাই হইত; ঈশ্বর তাহা হইলে জগতের কর্ত্তা হইতে পারিতেন না"। এই প্রকার ব্যাখ্যা সঙ্গত হইতে পারে না; কারণ, এই প্রকার হইলে এই দাঁড়ায় যে, প্রকৃতি ও পুরুষ সৃষ্টি হইবার পূর্ব্বে কোন প্রকার ঈশিতব্য বস্তু না থাকায়, ঈশ্বরের তৎকালে ঈশ্বরত্বই লোপ পায় [অর্থাৎ এই মতে ঈশ্বরের নিত্য ঐশ্বর্য্য সিদ্ধ হইতে পারে না], আরও এই মতে সংসারের পক্ষে অন্য কোন নিমিত্ত না থাকায় সর্ব্বদাই

থাকিবার সম্ভাবনা হয়। ফলে এই হয় যে, জীবের কোন কালে আর মোক্ষের সম্ভাবনা থাকে না, বন্ধ ও মোক্ষের প্রতিপাদক শাস্ত্র নিরর্থক হইয়া পড়ে, বন্ধ-মোক্ষেরও কোন প্রকার ব্যবস্থা না থাকায় প্রকৃত প্রস্তাবে বন্ধ ও মোক্ষ এই দুইটি সর্ব্ববাদিসিদ্ধ সিদ্ধান্তের অভাব হইয়া পড়ে [ এইরূপ অনেক দোষের প্রসক্তি হয় বলিয়া এই নঞ্ তৎপুরুষ সমাসবাদীর মত কিছুতেই গ্রহণ করা যাইতে পারে না ]। এদিকে ঈশ্বরের প্রকৃতিদ্বয়ও যদি নিত্য হয়, তাহা হইলে এই বন্ধ-মোক্ষ ব্যবস্থা প্রভৃতি সকলই উপপন্ন হইতে পারে। কি প্রকারে? [ তাহাই বলা হইতেছে যে ] বুদ্ধি হইতে আরম্ভ করিয়া দেহ ও ইন্দ্রিয় পর্য্যন্ত বিকার, এবং সুখ দুঃখ ও মোহাকারে পরিণত গুণসমূহ, যাহাদের বিষয় পরে বিবৃত হইবে, সেই বিকার ও গুণসমূহ প্রকৃতি হইতেই উৎপন্ন জানিও। প্রকৃতি [ কাহাকে বলা যায়? ] ঈশ্বরের সৃষ্ট্যনুকূলশক্তি; ইহা ত্রিগুণাত্মিকা এবং [ শাস্ত্রে ইহাকেই ] "মায়া" [ শব্দে নির্দ্দেশ করিয়া থাকে ]। সেই মায়া বা প্রকৃতি হইতেই সকল প্রকার বিকার ও গুণ উৎপন্ন হইয়া থাকে অর্থাৎ ইহা সকলই প্রকৃতিরই পরিণাম ॥ ১৯

কার্য্যকরণকর্ত্তৃত্বে * হেতুঃ প্রকৃতিরুচ্যতে।
পুরুষঃ সুখদুঃখানাং ভোক্তৃত্বে হেতুরুচ্যতে ॥২০

অন্বয়। প্রকৃতিঃ কার্য্যকরণকর্ত্তৃত্বে হেতুঃ উচ্যতে; পুরুষঃ [ পুনঃ ] সুখ-দুঃখানাং ভোক্তৃত্বে হেতুঃ উচ্যতে ॥ ২০

অনুবাদ। কার্য্য ও করণের কর্ত্তৃত্ব বিষয়ে প্রকৃতিই কারণ বলিয়া [ শাস্ত্রে ] কথিত হইয়া থাকে; পুরুষ কেবল সুখ ও দুঃখের ভোগ বিষয়ে হেতু বলিয়া অভিহিত হন ॥ ২০

ভাষ্য। কে পুনস্তে বিকারা গুণাশ্চ প্রকৃতিসম্ভবাঃ?—কার্য্যকরণকর্ত্তৃত্বে কার্য্যং শরীরং করণানি তৎস্থানি ত্রয়োদশ। দেহস্যারম্ভকানি ভূতানি বিষয়াশ্চ প্রকৃতিসম্ভবাঃ পূর্ব্বোক্তা ইহ কার্য্যগ্রহণেন গৃহ্যন্তে। গুণাশ্চ প্রকৃতিসম্ভবাঃ সুখদুঃখমোহাত্মকাঃ করণাশ্রয়ত্বাৎ করণগ্রহণেন গৃহ্যন্তে। তেষাং কার্য্যকরণানাং কর্ত্তৃত্বম্ উৎপাদকত্বং যৎ তৎ কার্য্যকরণকর্ত্তৃত্বং, তস্মিন্ কার্য্যকরণকর্ত্তৃত্বে হেতুঃ কারণমারম্ভকত্বেন প্রকৃতিরুচ্যতে। এবং কার্য্যকরণকর্ত্তৃত্বেন সংসারস্য কারণং প্রকৃতিঃ। কার্য্যকারণকর্ত্তৃত্বে ইত্যস্মিন্ অপি পাঠে কার্য্যং যদ্ যস্য বিপরিণামস্তৎ

---

* কার্য্যকারণকর্ত্তৃত্বে ইতি পাঠান্তরম্।

তস্য কার্য্যং বিকারঃ; বিকারি কারণং তয়োর্বিকারবিকারিণোঃ কার্য্যকারণয়োঃ কর্তৃত্বে ইতি। অথবা ষোড়শ বিকারাঃ কার্য্যং সপ্ত প্রকৃতিবিকৃতয়ঃ কারণং তান্যেব কার্য্যকারণানি উচ্যন্তে। তেষাং কর্তৃত্বে হেতুঃ প্রকৃতিরুচ্যতে আরম্ভকত্বেনৈব। পুরুষশ্চ সংসারস্য কারণং যথা স্যাৎ তদুচ্যতে পুরুষঃ জীবঃ ক্ষেত্রজ্ঞো ভোক্তা ইতি পর্য্যায়ঃ সুখদুঃখানাং ভোগ্যানাং ভোক্তৃত্বে উপলব্ধৃত্বে হেতুরুচ্যতে। কথং পুনরনেন কার্য্যকারণকর্তৃত্বেন সুখদুঃখয়োঃ ভোক্তৃত্বেন চ প্রকৃতিপুরুষয়োঃ সংসারকারণত্বমুচ্যতে ইতি। অত্রোচ্যতে কার্য্যকরণ-সুখদুঃখরূপেণ হেতুফলাত্মনা প্রকৃতেঃ পরিণামাভাবে পুরুষস্য চেতনস্য অসতি তদুপলব্ধৃত্বে কুতঃ সংসারঃ স্যাৎ। যদা পুনঃ কার্য্যকরণসুখদুঃখরূপেণ হেতুফলাত্মনা পরিণতয়া প্রকৃত্যা ভোগ্যয়া পুরুষস্য তদ্‌বিপরীতস্য ভোক্তৃত্বেন অবিদ্যারূপঃ সংযোগঃ স্যাৎ, তদা সংসারঃ স্যাৎ ইতি। অতো যৎ প্রকৃতিপুরুষয়োঃ কার্য্যকরণকর্তৃত্বেন সুখদুঃখভোক্তৃত্বেন চ সংসারকারণত্বমুক্তং তদ্‌যুক্তম্। কঃ পুনরয়ং সংসারো নাম সুখদুঃখসম্ভোগঃ সংসারঃ পুরুষস্য চ সুখদুঃখানাং সংভোক্তৃত্বং সংসারিত্বমিতি ॥ ২০

আনন্দগিরিটীকা। বিকারাণাং গুণানাং প্রকৃতেশ্চ স্বরূপমাকাঙ্ক্ষাদ্বারা নির্দেষ্টুমুত্তরশ্লোকপূর্ব্বার্দ্ধং পাতয়তি—কে পুনরিতি। পুরুষস্যানাদিত্বকৃতং বন্ধহেতুত্বমাহ—পুরুষ ইতি। পূর্ব্বার্দ্ধং ব্যাচষ্টে—কার্য্যমিত্যাদিনা। জ্ঞানেন্দ্রিয়পঞ্চকং কর্ম্মেন্দ্রিয়পঞ্চকং মনো বুদ্ধিরহঙ্কারশ্চেতি ত্রয়োদশ করণানি। তথাপি ভূতানাং বিষয়াণাঞ্চাগ্রহণাৎ কথং তেষাং প্রকৃতিকার্য্যতেত্যাশঙ্ক্যাহ—দেহস্যেতি। তথাপি গুণানামিহাগ্রহণাৎ ন প্রকৃতিকার্য্যত্বং তত্রাহ—গুণাশ্চেতি। উক্তরীত্যা নিষ্পন্নমর্থমাহ—এবমিতি। পাঠান্তরমনূদ্য ব্যাখ্যাপূর্ব্বকমর্থাভেদমাহ—কার্য্যেত্যাদিনা। ব্যাখ্যান্তরমাহ—অথবেতি। একাদশেন্দ্রিয়াণি পঞ্চ বিষয়া ইতি ষোড়শসংখ্যাকো বিকারোঽত্র কার্য্যশব্দার্থঃ। মহানহংকারো ভূততন্মাত্রাণীতি প্রকৃতিবিকৃতয়ঃ সপ্তকারণং, তেষামারম্ভকত্বেন কর্তৃত্বেন হেতুরাশ্রয়ো মূলপ্রকৃতিরিত্যর্থঃ। উত্তরার্দ্ধস্য তাৎপর্য্যমাহ—পুরুষশ্চেতি। তস্য পরমাত্মত্বং ব্যবচ্ছিনত্তি—জীব ইতি। তস্য প্রাণধারণনিমিত্তস্য তদর্থং চেতনত্বমাহ—ক্ষেত্রজ্ঞ ইতি। তস্যানৌপাধিকত্বং বারয়তি—ভোক্তেতি। তয়োঃ সংসারকারণত্বমুপপাদয়িতুং শঙ্কতে—কথমিতি। অন্বয়ব্যতিরেকাভ্যাং তয়োস্তথাত্বমিত্যাহ—অত্রেতি। তত্র ব্যতিরেকং দর্শয়তি—কার্য্যেতি। ন হি নিত্যমুক্তস্যাত্মনঃ স্বতঃ সংসারোঽস্তীত্যর্থঃ। ইদানীমন্বয়মাহ—যদেতি। অন্বয়াদিফলমুপসংহরতি—অত

ইতি। আত্মনোঽবিক্রিয়স্য সংসরণং নোচিতমিত্যাক্ষিপতি—কঃ পুনরিতি। সুখদুঃখান্যতরসাক্ষাৎকারো ভোগঃ স চাবিক্রিয়স্যৈব দ্রষ্টুঃ সংসারঃ তথাবিধ-ভোক্তৃত্বমস্য সংসারিত্বমিত্যুত্তরমাহ—সুখেতি। শ্লোকব্যাখ্যাসমাপ্তাবিতি শব্দঃ॥ ২০

ভাষ্যানুবাদ। সে গুণ ও বিকার কি, যাহারা প্রকৃতি হইতে উৎপন্ন হয়? [এক্ষণে তাহাই বলা হইতেছে যে] "কার্য্যকরণকর্ত্তৃত্বে" [এই শব্দটির অর্থ যে] কার্য্য [শব্দের অর্থ] দেহ, করণ [শব্দের অর্থ] শরীরস্থিত ত্রয়োদশ প্রকার করণ [পঞ্চ কর্ম্মেন্দ্রিয় পঞ্চ জ্ঞানেন্দ্রিয় মনঃ অহঙ্কার ও বুদ্ধি এই ত্রয়োদশ] ইহা ছাড়া দেহের আরম্ভক যে পঞ্চভূত শব্দস্পর্শাদি বিষয় এবং প্রকৃতিসম্ভব গুণ এই কয়টি বস্তু ও যাহা পূর্ব্বে উক্ত হইয়াছে, তাহা সমুদয়ও যে হেতু কার্য্যকে আশ্রয় করিয়া থাকে—এইজন্য কার্য্যের গ্রহণ করিলে ইহাদেরও গ্রহণ করা হয়; সুতরাং এখানকার কার্য্য শব্দের অর্থরূপে এই সকল বস্তুও পরিগৃহীত হইতেছে। প্রকৃতিসম্ভব সুখদুঃখমোহাত্মক গুণকয়টিও করণ শব্দের দ্বারা পরিগৃহীত হইতেছে। সেই সকল কার্য্য ও করণ-সমূহের যে কর্ত্তৃত্ব অর্থাৎ উৎপাদকত্ব সে বিষয়ে প্রকৃতি হেতু অর্থাৎ প্রকৃতিই ঐ সকল বস্তুর আরম্ভক অর্থাৎ উপাদান কারণ। ফলে দাঁড়াইতেছে যে, প্রকৃতি কার্য্য ও করণসমূহের কর্ত্তৃত্বরূপে সংসারের কারণ। [কোন কোন পুস্তকে] 'কার্য্যকারণকর্ত্তৃত্বে' এই পাঠ আছে, তাহার ব্যাখ্যা এইরূপ করিতে হইবে যে, কার্য্য অর্থাৎ যাহা যাহার পরিণাম, তাহা তাহার কার্য্য; বিকারই কার্য্য এবং বিকারীই কারণ। সেই কার্য্য ও কারণ অর্থাৎ বিকার ও বিকারী এই দ্বিবিধ পদার্থেরই উপাদান বিষয়ে প্রকৃতিই হেতু। অথবা কার্য্য শব্দের অর্থ ষোড়শ প্রকার বিকার [যথা—একাদশ ইন্দ্রিয় এবং পঞ্চ স্থূলভূত] কারণ শব্দের অর্থ সপ্তপ্রকার প্রকৃতিবিকৃতি [যথা—পঞ্চ সূক্ষ্মভূত, অহঙ্কার ও বুদ্ধি] এই কয়টি পদার্থই কার্য্য-কারণ শব্দের অর্থ। সেই কার্য্য ও কারণের কর্ত্তৃত্বে প্রকৃতিই হেতু অর্থাৎ প্রকৃতিই ইহাদের আরম্ভক কারণ। পুরুষ কি প্রকারে সংসারের কারণ হইয়া থাকে, তাহাই [এক্ষণে] বলিতেছেন যে, পুরুষ অর্থাৎ জীব [ক্ষেত্রজ্ঞ এবং ভোক্তা এই দুইটি শব্দের দ্বারাও জীবের স্বরূপ প্রতিপাদন হইতে পারে], ভোগ্য-সুখ ও দুঃখের ভোক্তৃত্ব অর্থাৎ ভোগের প্রতি হেতু বলিয়া শাস্ত্রে উক্ত হইয়া থাকে। ভোক্তৃত্ব শব্দের অর্থ উপলব্ধৃত্ব অর্থাৎ উপলব্ধি বা ভোগ। এই কার্য্যকরণকর্ত্তৃত্ব এবং সুখদুঃখভোক্তৃত্ব এই দুইটি রূপে সংসারের প্রকৃতি

ও পুরুষ কিরূপে কারণ হইতে পারে? ইহার উত্তর এই যে—কার্য্য বা করণ সুখ বা দুঃখ এই দ্বিবিধ রূপে অর্থাৎ হেতুরূপে এবং ফলরূপে যদি প্রকৃতির পরিণাম না হয় এবং চেতন-স্বরূপ পুরুষ যদি সেই প্রকৃতির পরিণাম অর্থাৎ ভোগ্যবস্তুর উপভোক্তা না থাকে, তাহা হইলে সংসার কিরূপে হইবে? যদি কার্য্য করণ ও সুখ দুঃখরূপ হেতু ও ফলরূপে পরিণত প্রকৃতি ভোগ্য হয় এবং সেই প্রকৃতিবিলক্ষণ পুরুষেরও সেই ভোগ্যা প্রকৃতির ভোক্তৃত্বরূপ অনাদি সংযোগ [ যাহাকে অবিদ্যা বলা যায় ] সিদ্ধ হয়, তাহা হইলেই ত সংসার সিদ্ধ হয়। এই কারণে প্রকৃতি ও পুরুষকে যথাক্রমে কার্য্যকরণকর্ত্তৃত্ব এবং সুখদুঃখভোক্তৃত্বরূপে সংসারের কারণ বলিয়া যে নির্দ্দেশ করা হইয়াছে, তাহা সুসঙ্গতই হইয়াছে। এই যে পরিদৃশ্যমান সংসার, ইহার স্বরূপ কি?—সুখ ও দুঃখের ভোগই ত সংসার, এই সুখ ও দুঃখের ভোক্তৃত্বই পুরুষের সংসারিত্ব ॥ ২০

পুরুষঃ প্রকৃতিস্থো হি ভুঙ্‌ক্তে প্রকৃতিজান্ গুণান্।
কারণং গুণসঙ্গোঽস্য সদসদ্‌যোনিজন্মসু ॥ ২১

অন্বয়। পুরুষঃ প্রকৃতিস্থঃ [ সন্ ] হি ( যতঃ) প্রকৃতিজান গুণান্ ভুঙ্‌ক্তে [ অতঃ ] গুণসঙ্গঃ [ এব ] অস্য সদসদ্‌যোনিজন্মসু কারণম্ ॥ ২১

অনুবাদ। যে কারণে পুরুষ প্রকৃতিস্থিত হইয়াই প্রকৃতিজাত গুণসমূহের ভোগ করেন, এই কারণ [ বলিতে হয় যে ] গুণসঙ্গই এই পুরুষের সৎ বা অসৎ জন্মলাভের হেতু হইয়া থাকে ॥ ২১

ভাষ্য। যৎ পুরুষস্য সুখদুঃখানাং ভোক্তৃত্বং সংসারিত্বমিত্যুক্তং তস্য তৎ কিং নিমিত্তমিত্যুচ্যতে। পুরুষো ভোক্তা প্রকৃতিস্থঃ প্রকৃতৌ অবিদ্যালক্ষণায়াং কার্য্যকারণরূপেণ পরিণতায়াং স্থিতঃ প্রকৃতিস্থঃ প্রকৃতিমাত্মত্বেন গতঃ ইত্যেতৎ হি যস্মাৎ তস্মাৎ ভুঙ্‌ক্তে উপলভতে ইত্যর্থঃ। প্রকৃতিজান্ প্রকৃতিতো জাতান্ সুখদুঃখমোহাকারাভিব্যক্তান্ গুণান্ সুখী দুঃখী মূঢ়ঃ পণ্ডিতোঽহমিত্যেবম্। সত্যামপি অবিদ্যায়াং সুখদুঃখমোহেষু গুণেষু ভুজ্যমানেষু যঃ সঙ্গ আত্মভাবঃ সংসারস্য স প্রধানং কারণম্, জন্মনঃ "স যথাকামো ভবতি তৎক্রতুর্ভবতি" ইত্যাদি শ্রুতেঃ। তদেতদাহ কারণং হেতুঃ গুণসঙ্গঃ গুণেষু সঙ্গঃ অস্য পুরুষস্য ভোক্তুঃ, সদসদ্‌যোনিজন্মসু সত্যশ্চ অসত্যশ্চ যোনয়ঃ সদসদ্‌যোনয়ঃ তাসু সদসদ্‌যোনিষু জন্মানি সদসদ্‌যোনিজন্মানি তেষু সদসদ্‌যোনিজন্মসু বিষয়ভূতেষু কারণং

গুণসঙ্গঃ। অথবা সদসদ্যোনিজন্মসু অস্য সংসারস্য কারণং গুণসঙ্গঃ ইতি সংসারপদমধ্যাহার্য্যম্। সদ্যোনয়ঃ দেবাদিযোনয়ঃ অসদ্যোনয়ঃ পশ্বাদিযোনয়ঃ। সামর্থ্যাৎ সদসদ্যোনয়ঃ মনুষ্যযোনয়ঃ অপি অবিরুদ্ধাঃ দ্রষ্টব্যাঃ। এতদুক্তং ভবতি প্রকৃতিস্থত্বাখ্যা অবিদ্যা গুণেষু চ সঙ্গঃ কামঃ সংসারস্য কারণম্ ইতি। তচ্চ পরিবর্জ্জনায় উচ্যতে। অস্য চ নিবৃত্তিকারণং জ্ঞানবৈরাগ্যে সসন্ন্যাসে * গীতাশাস্ত্রে প্রসিদ্ধম্। তচ্চ জ্ঞানং পুরস্তাদুপন্যস্তং ক্ষেত্রক্ষেত্রজ্ঞবিষয়ম্। "যজ্-জ্ঞাত্বাঽমৃতমশ্নুতে" ইত্যুক্তঞ্চ অন্যাপোহেন অতদ্ধর্ম্মাধ্যারোপেণ চ॥ ২১

আনন্দগিরিটীকা। শ্লোকান্তরং প্রশ্নোত্তরত্বেনাবতারয়তি -যদিতি। নিমিত্তং বক্তুমাদৌ সংসারিত্বমস্য অবিদ্যৈক্যাধ্যাসাদিত্যাহ—পুরুষ ইতি। যস্মাৎ প্রকৃতি-মাত্মত্বেন গতস্তস্মাদ্ভুঙ্‌ক্তে ইতি যোজনা। গুণবিষয়ং ভোগমভিনয়তি—সুখীতি। অবিদ্যায়া ভোগহেতুত্বাৎ কিং কারণান্বেষণয়েত্যাশঙ্ক্যাহ—সত্যামপীতি। সঙ্গস্য জন্মাদৌ সংসারে প্রধানহেতুত্বে মানমাহ—স যথেতি। উক্তেঽর্থে দ্বিতীয়ার্দ্ধমবতার্য্য-ব্যাচষ্টে—তদেতদিত্যাদিনা। সাধ্যাহারং যোজনান্তরমাহ—অথবেতি। সদ্-সদ্যোনীর্ব্বিবিচ্য ব্যাচষ্টে—সদ্যোনয় ইতি। যোনিদ্বয়নির্দেশাৎ মধ্যবর্ত্তিন্যো মনুষ্য যোনয়োঽপি ধ্বনিতা ইত্যাহ—সামর্থ্যাদিতি। সঙ্গস্য সংসারকারণত্বেনাবিদ্যায়াস্তৎ কারণত্বমেকস্মাদেব হেতোস্তদুপপত্তেরিত্যাশঙ্ক্যাহ—এতদিতি। অবিদ্যোপাদানং সঙ্গো নিমিত্তমিত্যুভয়োরপি কারণত্বং সিধ্যতীত্যর্থঃ। দ্বিবিধহেতুক্তের্ব্বিবক্ষিতং ফলমাহ—তচ্চেতি। সাসঙ্গস্যাজ্ঞানস্য স্বতোঽনিবৃত্তেস্তন্নিবর্ত্তকং বাচ্যমিত্যা-শঙ্ক্যাহ—অস্যেতি। বৈরাগ্যে সতি সন্ন্যাসস্তৎপূর্ব্বকং জ্ঞানং সাসঙ্গাজ্ঞাননিব-র্ত্তকমিত্যর্থঃ। উক্তে জ্ঞানে মানমাহ—গীতেতি। অধ্যায়াদৌ চোক্তং জ্ঞানম্ উদাহৃতমিত্যাহ—তচ্চেতি। তদেব জ্ঞানং যজ্‌জ্ঞাত্বেত্যাদিনা ন সৎ তন্নাসদি-ত্যন্তেন অন্যনিষেধেন সর্ব্বতঃ পাণিপাদমিত্যাদিনা চ অতদ্ধর্ম্মাধ্যাসেনোক্তমিত্যাহ —যজ্‌জ্ঞাত্বেতি॥ ২১

অনুবাদ। সুখ ও দুঃখের ভোক্তৃত্বই পুরুষের সংসারিত্ব এই যে বলা হইল, ইহারও কি নিমিত্ত? তাহার উত্তর এই যে, "পুরুষ" ভোক্তা "প্রকৃতিস্থ" অর্থাৎ প্রকৃতিকে আত্মভাবে প্রাপ্ত হইয়াই (তাৎপর্য্যার্থ এই যে, দেহও ইন্দ্রিয়াদি-রূপে পরিণত প্রকৃতিতে আত্মভাব আরোপিত করিয়াই) ভোগ করিতে সমর্থ হয়। এই স্থানে প্রকৃতি শব্দের অর্থ কার্য্য ও কারণরূপে পরিণত অবিদ্যা।

* জ্ঞানং বৈরাগ্যে সসংন্যাসম্ ইতি কেচিৎ পঠন্তি।

[ কি ভোগ করে? ইহার উত্তর এই যে ] প্রকৃতিজাত গুণসমূহকে ভোগ করে। প্রকৃতি হইতে যাহা উৎপন্ন, তাহাকেই প্রকৃতিজ বলা যায়, অর্থাৎ সুখ দুঃখ বা মোহাকারে পরিণত—অভিব্যক্ত প্রকৃতিই "প্রকৃতিজ গুণ"। [ প্রকৃতিজ গুণের ভোগ কি প্রকার? ] আমি সুখী, আমি দুঃখী, আমি মূঢ় বা আমি পণ্ডিত, এই প্রকার ভাবে যে জ্ঞান, তাহাই পুরুষের প্রকৃতিজাত গুণের ভোগ। এই অবিদ্যার বর্ত্তমানতা দশায় উপভুজ্যমান সুখ দুঃখ এবং মোহরূপ গুণে যে সঙ্গ অর্থাৎ আত্মভাব, তাহাই এই সংসারের উৎপত্তির প্রধান কারণ। শ্রুতিও বলিতেছে, "সে যে প্রকার কামনা করে, সেই প্রকার কার্য্য করিয়া থাকে।" সেই এই বিষয়টিকে বিশদভাবে বলিতেছেন যে, এই পুরুষের—অর্থাৎ এই সুখ ও দুঃখকে যে ভোগ করে, সেই ভোক্তা পুরুষের—সৎ ও অসৎ যোনিতে যে জন্মলাভ হয়, তাহার কারণ গুণসঙ্গ। এইখানে 'সংসারে' এই পদটি অধ্যাহার করিতে হইবে ( অর্থাৎ এই সংসারে সৎ বা অসৎ যোনিতে যে জন্মলাভ হয়, তাহার কারণ গুণসঙ্গ )। দেবাদি যোনিই সদ্‌যোনি, পশুপ্রভৃতি যোনি——অসদ্‌যোনি, আর মনুষ্যযোনি—সদসদ্‌যোনি। সদসদ্‌যোনি এই শব্দটির এই প্রকার ত্রিবিধ ব্যাখ্যাই সঙ্গত বলিয়া করা যাইতে পারে। এই কথা বলা হইতেছে যে "প্রকৃতিস্থতা" অর্থাৎ অবিদ্যা এবং "গুণসঙ্গ" অর্থাৎ কাম, এই দুইটি বস্তুই সংসারের কারণ। এই দুইটি বস্তু পরিবর্জ্জনীয়; এই জন্যই এস্থলে ইহা বলা হইতেছে। এই দুইটি নিবৃত্তির কারণ হইতেছে—সন্ন্যাস-সহকৃত জ্ঞান ও বৈরাগ্য, ইহা গীতাশাস্ত্রে প্রসিদ্ধ। সেই জ্ঞান যে ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞকে বিষয় করিয়া থাকে ( অর্থাৎ ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞ যে জ্ঞানের বিষয়, এই স্থলে জ্ঞান শব্দে সেই জ্ঞানই বুঝিতে হইবে ) তাহা পূর্ব্বেই বলা হইয়াছে। ইহাও বলা হইয়াছে যে, "যাহা জানিয়া মোক্ষলাভ করিতে পারা যায়" সেই জ্ঞানকে কি উপায়ে লাভ করিতে পারা যায়? তাহাকে লাভ করিবার উপায় অন্যাপোহ এবং অতদ্ধর্ম্মা-রোপ। [ যাহা ব্রহ্ম নহে অর্থাৎ জড়, তাহার সত্তার অপলাপ "অন্যাপোহ"; ব্রহ্মের ধর্ম্ম যে প্রকাশ, সুখ বা নিত্যত্ব প্রভৃতি, তাহার আরোপ জড়েতে না করাই "অতদ্ধর্ম্মারোপ" ] ॥২১

উপদ্রষ্টানুমন্তা চ ভর্ত্তা ভোক্তা মহেশ্বরঃ।
পরমাত্মেতি চাপ্যুক্তো দেহেঽস্মিন্ পুরুষঃ পরঃ ॥ ২২

**অন্বয়।** অস্মিন্ দেহে পরঃ পুরুষঃ উপদ্রষ্টা অনুমন্তা ভর্ত্তা ভোক্তা মহেশ্বরঃ পরমাত্মা ইত্যপি চ উক্তঃ ॥২২

অনুবাদ। এই দেহে যে দেহাদি-বিলক্ষণ পুরুষ [ বিদ্যমান রহিয়াছেন ] তিনিই উপদ্রষ্টা, অনুমন্তা, ভর্ত্তা, ভোক্তা, মহেশ্বর এবং পরমাত্মা বলিয়া উক্ত হইয়া থাকেন ॥২২

ভাষ্য। তস্যৈব পুনঃ সাক্ষাৎ নির্দ্দেশঃ ক্রিয়তে—উপদ্রষ্টা সমীপস্থঃ সন্ দ্রষ্টা। স্বয়মব্যাপৃতো যথা ঋত্বিগ্ যজমানেষু যজ্ঞকর্ম্মব্যাপৃতেষু তটস্থোঽন্যোঽব্যাপৃতো যজ্ঞবিদ্যাকুশলঃ ঋত্বিগ্‌যজমানব্যাপারগুণদোষাণামীক্ষিতা তদ্বৎ কার্য্যকরণব্যাপারেষু অব্যাপৃতোঽন্যো বিলক্ষণস্তেষাং কার্য্যকরণানাং সব্যাপারাণাং সামীপ্যেন দ্রষ্টা উপদ্রষ্টা। অথবা দেহচক্ষুর্ম্মনোবুদ্ধ্যাত্মানো দ্রষ্টারঃ তেষাং বাহ্যো দ্রষ্টা দেহস্তত আরভ্য অন্তরতমশ্চ প্রত্যক্‌সমীপ আত্মা দ্রষ্টা। যতঃ পরোঽন্তরো নাস্তি দ্রষ্টা সোঽতিশয়সামীপ্যেন দ্রষ্টৃত্বাৎ উপদ্রষ্টা স্যাৎ। যজ্ঞোপদ্রষ্টৃবদ্বা সর্ব্ববিষয়ীকরণাদুপদ্রষ্টা। অনুমন্তা চ অনুমোদনমনুমননং কুর্ব্বৎসু তৎক্রিয়াসু পরিতোষস্তৎকর্ত্তা অনুমন্তা চ। অথবা অনুমন্তা কার্য্যকরণপ্রবৃত্তিষু স্বয়মপ্রবৃত্তোঽপি প্রবৃত্ত ইব তদনুকূলো বিভাব্যতে তেনানুমন্তা। অথবা প্রবৃত্তান্ স্বব্যাপারেষু তৎসাক্ষিভূতঃ কদাচিদপি ন নিবারয়তি ইতি অনুমন্তা। ভর্ত্তা ভরণং নাম দেহেন্দ্রিয়মনোবুদ্ধীনাং সংহতানাং চৈতন্যাত্মপারার্থেন নিমিত্তভূতেন চৈতন্যাভাসানাং যৎস্বরূপধারণং তচ্চৈতন্যাত্মকৃতমেবেতি ভর্ত্তা আত্মা ইত্যুচ্যতে। ভোক্তা অগ্ন্যুষ্ণবৎ নিত্যচৈতন্যস্বরূপেণ বুদ্ধেঃ সুখদুঃখ-মোহাত্মকাঃ প্রত্যয়াঃ সর্ব্ববিষয়বিষয়াঃ চৈতন্যাত্মগ্রস্ত ইব জায়মানা বিভক্তা বিভাব্যন্তে ইতি ভোক্তা আত্মা ইত্যুচ্যতে। মহেশ্বরঃ সর্ব্বাত্মত্বাৎ স্বতন্ত্রত্বাচ্চ মহান্ ঈশ্বরশ্চ ইতি মহেশ্বরঃ। পরমাত্মা দেহাদীনাং বুদ্ধ্যন্তানাং প্রত্যগাত্মত্বেন কল্পিতানামবিদ্যয়া পরম উপদ্রষ্টৃত্বাদ্বিলক্ষণ আত্মেতি পরমাত্মা সোঽতঃ পরমাত্মা ইত্যনেন শব্দেন চাপ্যুক্তঃ কথিতঃ শ্রুতৌ। ক্বাসাবস্মিন্ দেহে পুরুষঃ পরোঽব্যক্তাৎ। "উত্তমঃ পুরুষস্ত্বন্যঃ পরমাত্মেত্যুদাহৃতঃ" ইতি যো বক্ষ্যমাণঃ "ক্ষেত্রজ্ঞঞ্চাপি মাং বিদ্ধি" ইত্যুপন্যস্তো ব্যাখ্যায় উপসংহৃতশ্চ ॥২২

আনন্দগিরিটীকা। প্রকৃতস্যৈব মোক্ষহেতোর্জ্ঞানস্য সাক্ষান্নির্দ্দেশায় উত্তর শ্লোকমুত্থাপয়তি—তস্যেতি। কার্য্যকরণানাং ব্যাপারবতাং সমীপে স্থিতঃ সন্নিধিমাত্রেণ তেষাং সাক্ষীত্যেবমর্থত্বেন উপদ্রষ্টেতি পদং ব্যাচষ্টে—সমীপস্থ ইতি। লৌকিকস্যৈব দ্রষ্টুরস্যাপি ব্যাপারবিশিষ্টতয়া নিষ্ক্রিয়ত্ববিরোধমাশঙ্ক্যাহ—স্বয়মিতি। স্বব্যাপারাদৃতে সন্নিধিরেব দ্রষ্টব্যম্। দৃষ্টান্তেন স্পষ্টয়তি—যথেতি। উপদ্রষ্টেত্যস্যার্থান্তরমাহ—অথবেতি। বহূনাং দ্রষ্টৃত্বেঽপি কস্যোপদ্রষ্টৃত্বং তত্রাহ—তেষামিতি। উপোপসর্গস্য সামীপ্যার্থত্বেন প্রত্যগর্থত্বাৎ তত্রৈব সামীপ্যাবসানাৎ

প্রত্যগাত্মা চ দ্রষ্টা চেত্যুপদ্রষ্টা সর্ব্বসাক্ষী প্রত্যগাত্মেত্যর্থঃ। উক্তমেব ব্যনক্তি—যজ্ঞ ইতি। যথা যজমানস্য ঋত্বিজাঞ্চ যজ্ঞকর্ম্মণি গুণং দোষং বা সর্ব্বজ্ঞোঽন্যঃ সন্নুপদ্রষ্টা বিবরীকরোতি তথায়মাত্মা চিন্মাত্রস্বভাবঃ সর্ব্বং গোচরয়তীত্যুপদ্রষ্টেতি পক্ষান্তরমাহ—যদ্বেতি। অনুমন্তা চেত্যেতৎ ব্যাকরোতি—অনুমন্তেতি। যে স্বয়ং কুর্ব্বন্তো ব্যাপারবন্তো ভবন্তি তেষু কুর্ব্বৎসু সৎসু যাস্তেষাং ক্রিয়াস্বাত্ম পার্শ্বস্থস্য পরিতোষোঽনুমননং তচ্চানুমোদনং তস্য সন্নিধিমাত্রেণ কর্ত্তা যঃ সোঽনুমন্তেত্যর্থঃ। ব্যাখ্যান্তরমাহ—অথবেতি। তদেব স্ফুটয়তি—কার্য্যেতি। অর্থান্তরমাহ—অথবেত্যাদিনা। ভর্ত্তেতি পদমাদায় কিং ভরণং নামেতি পৃচ্ছতি—ভর্ত্তেতি। তদ্রূপং নিরূপয়ন্নাত্মনো ভর্ত্তৃত্বং সাধয়তি—দেহেতি। ভোক্তেত্যুক্তে ক্রিয়াবত্বে প্রাপ্তে ভোগশ্চিদবসানতেতি ন্যায়েন বিভজতে—অগ্নীতি। বিশেষণান্তরমাদায় ব্যাচষ্টে—মহেশ্বর ইতি। পরমাত্মত্বমুপপাদয়তি—দেহাদীনামিতি। অবিদ্যয়া কল্পিতানামিতি সম্বন্ধঃ। পরমত্বং প্রকৃষ্টত্বম্। সঃ পূর্ব্বোক্তবিশেষণবানিতি যাবৎ। পরমাত্মশব্দস্য প্রকৃতাত্মবিষয়ত্বে শ্রুতিমনুকূলয়তি—অস্ত ইতি। তস্য তাটস্থ্যং প্রশ্নদ্বারা প্রত্যাচষ্টে—কেতি। কস্মাৎ পরত্বং তদাহ—অব্যক্তাদিতি। তত্রৈব বাক্যশেষানুকূল্যমাহ—উত্তম ইতি। সোঽস্মিন্ দেহে পরঃ পুরুষ ইতি সম্বন্ধঃ। শোধিতার্থয়োরৈক্যজ্ঞানং প্রাগুক্তং ফলোক্ত্যা স্তৌতি—ক্ষেত্রজ্ঞঞ্চেতি ॥ ২২

অনুবাদ। সেই পরমাত্মার এক্ষণে সাক্ষাৎ নির্দ্দেশ করা হইতেছে—"উপদ্রষ্টা" সমীপে থাকিয়া যে দেখে, তাহাকেই "উপদ্রষ্টা" কহে; অথচ সে নিজে ব্যাপৃত হয় না। যজমান ও ঋত্বিক্ প্রভৃতি যে সময়ে যজ্ঞকর্ম্মে ব্যাপৃত থাকে, সেই সময় অন্য একজন যজ্ঞবিদ্যাকুশল ব্যক্তি যেমন নিজে কোনপ্রকার কার্য্যে লিপ্ত না হইয়া ঋত্বিক্ ও যজমানের কার্য্যে গুণ বা দোষের দর্শন মাত্র করিয়া থাকেন, সেইরূপ দেহ ও ইন্দ্রিয়সমূহের যে সকল ব্যাপার হইতেছে, তাহা নিকটে থাকিয়া আত্মা দেখিয়া থাকেন মাত্র,কোন কার্য্যে স্বয়ং লিপ্ত হন না; এই কারণে আত্মাকে "উপদ্রষ্টা" বলা যায়। অথবা [ এইরূপ ভাবও হইতে পারে যে ] দেহ, চক্ষুঃ প্রভৃতি বহিরিন্দ্রিয়, মনঃ, বুদ্ধি এবং আত্মা এই কয়টি পদার্থ ই "দ্রষ্টা" বলিয়া ব্যবহৃত হয়; ইহাদের মধ্যে দেহ সর্ব্বাপেক্ষা "বাহ্যদ্রষ্টা"। সেই দেহ অপেক্ষা আন্তর দ্রষ্টা চক্ষুঃ। এই প্রকারে অন্যান্য সকল দ্রষ্টা হইতে আত্মাই প্রকৃতপক্ষে "আন্তর দ্রষ্টা"। যেহেতু আত্মা সকলেরই প্রত্যক্ অর্থাৎ সকলেরই অন্তঃস্থিত এবং আত্মা, সেইজন্য আত্মা সমীপে থাকিয়া অর্থাৎ আত্মভাবে সাক্ষাৎ অধিষ্ঠাতা হইয়া, সকল

বস্তুর দর্শন করেন; এইজন্য আত্মাকে "উপদ্রষ্টা" বলা যায়। অথবা যাহা অপেক্ষা অধিকভাবে কেহই দেখিতে পায় না, সেই সর্ব্বাতিশায়ী আন্তর দ্রষ্টাকে "উপদ্রষ্টা" বলা যাইতে পারে। অথবা যজ্ঞকর্ম্মের দর্শকের ন্যায় সকল বিষয়ই আত্মা দেখেন মাত্র, এই কারণেই আত্মাকে "উপদ্রষ্টা" বলা যাইতে পারে। "অনুমন্তা" অনুমনন শব্দের অর্থ অনুমোদন অর্থাৎ লোকে কার্য্য করিতে প্রবৃত্ত হইলে, তাহাদের সেই কার্য্যের উপর যে পরিতোষ,সেই পরিতোষ যাঁহার হয়,তিনিই "অনুমন্তা" [আত্মাও এই প্রকার অনুমন্তা]; অথবা [অনুমন্তা এই শব্দটির অর্থ এইরূপ যে] দেহ ও ইন্দ্রিয়সমূহের ব্যাপার নিকরে স্বয়ং কোন প্রকারে ব্যাপৃত না হইয়াও নিজে যেন অনুকূল ভাবে ব্যাপৃত হইয়াছে বলিয়া আপাততঃ প্রতীত হয়; এই কারণে আত্মাকে "অনুমন্তা" বলা যাইতে পারে। অথবা নিজনিজ ব্যাপারে প্রবৃত্ত দেহ ও ইন্দ্রিয়সমূহকে কোন সময়ে নিবারণ করে না বলিয়া আত্মাকেই "অনুমন্তা" বলা যাইতে পারে। "ভর্ত্তা এখানে ভরণ শব্দের অর্থ [এইরূপ করিতে হইবে যে] যদিচ দেহ ইন্দ্রিয় ও মনঃ ইহারা পরস্পর সংহত ও জড়, তাহা হইলেও ইহারা চৈতন্যময় আত্মার ব্যবহারিক ভোগ সিদ্ধ করিবার জন্য সেই চৈতন্যময় আত্মার চৈতন্যাভাসে উদ্ভাসিত হইয়া থাকে। ইহাদের সেই চৈতন্যাভাস দ্বারা প্রকাশ করিয়া যে স্বরূপের অবধারণ আত্মা করিয়া থাকেন, সেই স্বরূপাবধারণই এখানে ভরণ বলিয়া বুঝিতে হইবে। যে হেতু আত্মা এই প্রকার ভরণ করেন, এইজন্য আত্মাকে "ভর্ত্তা" বলা যায়। "ভোক্তা" [আত্মাকে কেন ভোক্তা বলে, তাহার কারণ এই যে] অগ্নির উষ্ণস্বভাব যেমন সর্ব্বদাই বিদ্যমান থাকে, সেই প্রকার চৈতন্যই আত্মার নিত্য স্বভাব। এই নিত্যচৈতন্যময় স্বভাব বশতঃ আত্মা বুদ্ধির সুখ দুঃখ ও মোহ স্বরূপ সর্ব্ববিষয়িণী বৃত্তিকে যেন নিজ চৈতন্যগ্রস্ত করাইয়া পৃথগ্‌ভাবে বিভক্তাকারে প্রকাশ করিয়া থাকেন; এইজন্য আত্মাকে "ভোক্তা" বলা যায়। [আত্মাই] "মহেশ্বর" [কারণ,] আত্মা সকলেরই আত্মা; সুতরাং মহান্ এবং আত্মা স্বতন্ত্র; সুতরাং আত্মা ঈশ্বর। যে মহান্ অথচ ঈশ্বর, তাহাকে "মহেশ্বর" বলা যায়। আত্মা মহান্‌ও বটে, ঈশ্বরও বটে; এই কারণে আত্মাই "পরমাত্মা"; কারণ, দেহ হইতে বুদ্ধি পর্য্যন্ত সংঘাত—যাহা আত্মারই অবিদ্যার দ্বারা পরিকল্পিত—সেই সংঘাত অচেতন হইলেও, অনাত্মা হইলেও যে আত্মার চৈতন্যশক্তির প্রভাবে চৈতন্যযুক্ত ও "আত্মা" এই ভাবে ব্যবহারগোচর হয়, সেই আত্মা [-কে কি কারণে]; পরমাত্মা [বলা না যাইবে ?] সেই এই সকল বিশেষণ-বিশিষ্ট আত্মা এই দেহের সঙ্গে অভিন্নভাবে ব্যবহারগোচর হইলেও বাস্তবিক এই

আত্মাই পরমাত্মা বলিয়া শ্রুতিতে উক্ত হইয়াছে। কোথায় এই আত্মাই পরমাত্মা বলিয়া উক্ত হয়? এই দেহেই উক্ত হয়। সেই আত্মা "পর" অর্থাৎ অব্যক্ত হইতে "পর" বিলক্ষণ "উত্তম পুরুষ ("আত্মা এবং সে) পরও; সেই আত্মাই "পরমাত্মা" বলিয়া উদাহৃত। এই ভাবেই এই গীতাতে আত্মার পরিচয় পরে দেওয়া হইবে। "আমাকেই এই দেহে ক্ষেত্রজ্ঞ বলিয়া জানিও" এই ভাবে যে আত্মা উপক্রান্তম হইয়াছে, এক্ষণে তাহাই এই ভাবে উপসংহৃত হইল॥২২

য এবং বেত্তি পুরুষং প্রকৃতিঞ্চ গুণৈঃ সহ।
সর্ব্বথা বর্ত্তমানোঽপি ন স ভূয়োঽভিজায়তে ॥২৩

অন্বয়। য এবং পুরুষং গুণৈঃ সহ প্রকৃতিঞ্চ বেত্তি সর্ব্বথা বর্ত্তমানোঽপি স ভূয়ঃ ন অভিজায়তে ॥২৩

অনুবাদ। যে ব্যক্তি এই আত্মা এবং গুণের সহিত বর্ত্তমান প্রকৃতিকে এই ভাবে জানিতে পারেন, যে কোন অবস্থাতে বর্ত্তমান থাকিলেও তাঁহার আর এ সংসারে জন্মগ্রহণ করিতে হয় না ॥২৩

ভাষ্য। তমেবং যথোক্তলক্ষণমাত্মানম্—য এবং যথোক্তপ্রকারেণ বেত্তি পুরুষং সাক্ষাদহমিতি প্রকৃতিঞ্চ যথোক্তামবিদ্যালক্ষণাং গুণৈঃ স্ববিকারৈঃ সহ নিবর্ত্তিতামভাবমাপাদিতাং বিদ্যয়া সর্ব্বথা সর্ব্বপ্রকারেণ বর্ত্তমানোঽপি স ভূয়ঃ পুনঃ পতিতেঽস্মিন্ বিদ্বচ্ছরীরে দেহান্তরায় নাভিজায়তে নোৎপদ্যতে দেহান্তরং ন গৃহ্ণাতীত্যর্থঃ। অপি শব্দাৎ কিমু বক্তব্যং স্ববৃত্তস্থো ন জায়তে ইত্যভিপ্রায়ঃ; নন্থ যদ্যপি জ্ঞানোৎপত্ত্যনন্তরং পুনর্জ্জন্মাভাব উক্তস্তথাপি প্রাগ্ জ্ঞানোৎপত্তেঃ কৃতানাং কর্ম্মণাং উত্তরকালভাবিনাঞ্চ যানি চাতিক্রান্তানেকজন্মকৃতানি তেষাং ফলমদত্ত্বা নাশো ন যুক্ত ইতি স্যুস্ত্রীণি জন্মানি। কৃতবিপ্রণাশো হি ন যুক্ত ইতি। যথা ফলে প্রবৃত্তানামারব্ধজন্মনাং কর্ম্মণাম্। ন চ কর্ম্মণাং বিশেষোঽবগম্যতে। তস্মাৎ ত্রিপ্রকারাণি অপি কর্ম্মাণি ত্রীণি জন্মানি আরভেরন্ সংহতানি বা সর্ব্বাণি একং জন্ম আরভেরন্। অন্যথা কৃত বিনাশে সতি সর্ব্বত্রানাশ্বাসপ্রসঙ্গঃ শাস্ত্রানর্থক্যং চ স্যাৎ ইত্যত ইদমযুক্তমুক্তং ন স ভূয়োঽভিজায়ত ইতি ন, "ক্ষীয়ন্তে চাস্য কর্ম্মাণি" "ব্রহ্ম বেদ ব্রহ্মৈব ভবতি" "তস্য তাবদেব চিরমিষীকাতূলবৎ সর্ব্বকর্ম্মাণি প্রদূয়ন্তে" ইত্যাদিশ্রুতিশতেভ্যঃ উক্তো বিদুষঃ সর্ব্বকর্ম্মদাহঃ। ইহাপি চোক্তো যথৈধাংসি ইত্যাদিনা সর্ব্বকর্ম্মদাহঃ। বক্ষ্যতি চ উপপত্তেশ্চ। অবিদ্যাকামক্লেশ-

বীজনিমিত্তানি হি কর্ম্মাণি জন্মান্তরাঙ্কুরমারভন্তে। ইহাপি চ সাহঙ্কারাভিসন্ধীনি কর্ম্মাণি ফলারম্ভকাণি নেতরাণি ইতি তত্র তত্র ভগবতোক্তম্—

"বীজান্যগ্ন্যুপদগ্ধানি ন রোহন্তি যথা পুনঃ।
জ্ঞানদগ্ধৈস্তথা ক্লেশৈর্নাত্মা সম্পদ্যতে পুনঃ।।" ইতি চ

অস্তু তাবজ্জ্ঞানোৎপত্ত্যুত্তরকালকৃতানাং কর্ম্মণাং জ্ঞানেন দাহঃ জ্ঞানসহভাবিত্বাৎ। ন ত্বিহ জন্মনি জ্ঞানোৎপত্তেঃ প্রাক্তনাম্ অতীতানেকজন্মান্তরকৃতানাঞ্চ দাহো যুক্তঃ। ন, সর্ব্বকর্ম্মাণীতিবিশেষণাৎ। জ্ঞানোত্তরকালভাবিনামেব সর্ব্বকর্ম্মণামিতি চেৎ ন, সঙ্কোচে কারণানুপপত্তেঃ। যত্তূক্তং যথা বর্ত্তমানজন্মারম্ভকাণি কর্ম্মাণি ন ক্ষীয়ন্তে ফলদানায় প্রবৃত্তানি এব সত্যপি জ্ঞানে তথা অনারব্ধফলানামপি কর্ম্মণাং ক্ষয়ো ন যুক্তঃ ইতি। তদসৎ। কথং, তেষাং মুক্তেষুবৎ প্রবৃত্তফলত্বাৎ। যথা পূর্ব্বং লক্ষ্যবেধায় মুক্ত ইষুর্ধনুষো লক্ষ্যবেধোত্তরকালমপি আরব্ধবেগক্ষয়াৎ পতনেনৈব নিবর্ত্ততে এবং শরীরারম্ভকং কর্ম্ম শরীরস্থিতিপ্রয়োজনে নিবৃত্তেঽপি আসংস্কারবেগক্ষয়াৎ পূর্ব্ববৎ বর্ত্ততএব। স এবেষুঃ প্রবৃত্তিনিমিত্তানারব্ধবেগস্ত্বমুক্তো ধনুষি প্রযুক্তোঽপি উপসংহ্রিয়তে তথানারব্ধফলানি কর্ম্মাণি স্বাশ্রয়স্থান্যেব জ্ঞানেন নির্ব্বীজীক্রিয়ন্তে ইতি পতিতেঽস্মিন্ বিদ্বচ্ছরীরে "ন স ভূয়োঽভিজায়তে" ইতি যুক্তমেবোক্তমিতি সিদ্ধম্ ।।২৩

আনন্দগিরিটীকা। যথোক্তেন প্রকারেণ জীবেশ্বরাদিসর্ব্বকল্পনাধিষ্ঠানত্বেনেত্যর্থঃ। সাক্ষাদপরোক্ষত্বেনেতি যাবৎ। যথোক্তামনাদ্যনির্ব্বাচ্যাং সর্ব্বানর্থোপাধিভূতামিত্যর্থঃ। বিদ্যয়া প্রাগুক্তৈকত্বগোচরয়া প্রকৃতিমবিদ্যারূপাং সকার্য্যামভাবমাপাদিতাং যো বেত্তীতি সম্বন্ধঃ। সর্ব্বপ্রকারেণ বিহিতেন নিষিদ্ধেন চেত্যর্থঃ। পুনর্ন্কারোঽন্বয়ার্থঃ। নিপাতসূচিতং ন্যায়মাহ—অপীতি। ন স ভূয়োঽভিজায়ত ইত্যুক্তমাক্ষিপতি—নন্বিতি। জ্ঞানোৎপত্ত্যনন্তরং জন্মাভাবস্যোক্তত্বাৎ পুনঃ দেহারম্ভমুপেত্য নাক্ষেপঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ—যদ্যপীতি। তথাপি স্যুস্ত্রীণি জন্মানীতি সম্বন্ধঃ। বর্ত্তমানে দেহে জ্ঞানাৎ পূর্ব্বোত্তরকালানাং কর্ম্মণাং ফলমদত্ত্বা নাশাযোগাজ্জন্মদ্বয়মাবশ্যকম্ অতীতানেকদেহেষ্বপি কৃতকর্ম্মণাং "নাভুক্তং ক্ষীয়তে কর্ম্ম" ইতি স্মৃতেঃ অদত্ত্বা ফলমনাশাদস্তি তৃতীয়মপি জন্মেত্যাহ—প্রাগিতি। ফলদানং বিনাপি কর্ম্মনাশে দোষমাহ—কৃতেতি। ন যুক্ত ইতি কৃত্বা ফলমদত্ত্বা কর্ম্মনাশো নেতিশেষঃ। বিমতানি কর্ম্মাণি ফলমদত্ত্বা ন ক্ষীয়ন্তে বৈদিককর্ম্মত্বাদারব্ধকর্ম্মবদিতি মত্বাহ—যথেতি। নাশো ন জ্ঞানাদিতিশেষঃ। নন্বনারব্ধকর্ম্মণাং জ্ঞানান্নাশো যুক্তঃ অপ্রবৃত্তফলত্বাদারব্ধকর্ম্মণাস্তু প্রবৃত্ত-

ফলত্বেন বলবত্ত্বান্ন জ্ঞানাৎ তন্নিবৃত্তির্নেত্যাহ—ন চেতি। অজ্ঞানোত্থত্বেন জ্ঞানবিরোধিত্বাবিশেষাৎ প্রবৃত্তাপ্রবৃত্তফলত্বমনুপযুক্তমিতি ভাবঃ। কর্ম্মণাং ফলমদত্ত্বা নাশাভাবে ফলিতমাহ—তস্মাদিতি। ননু কর্ম্মণাং বহুত্বাৎ তৎফলেষু জন্মসু কুতস্ত্রিত্বমারম্ভকর্ম্মণাং ত্রিপ্রকারত্বাদিতি চেৎ ন অনারব্ধত্বেনৈকপ্রকারত্বসম্ভবাৎ তত্রাহ—সংহতানীতি। নাস্তি জ্ঞানস্যৈকান্তিকফলত্বমিতিশেষঃ। উক্তকর্ম্মণাং জন্মানারম্ভকত্বে প্রাগুক্তং দোষমনুভাব্য তস্যাতিপ্রসঙ্গকত্বমাহ—অন্যথেতি। সর্ব্বত্রেত্যারব্ধকর্ম্মস্বপীতি যাবৎ। ফলজনকত্বানিশ্চয়োঽনাশ্বাসঃ। কর্ম্মণাং জন্মানারম্ভকত্বে কর্ম্মকাণ্ডানর্থক্যং দোষান্তরমাহ—শাস্ত্রেতি। অনারব্ধকর্ম্মণাং সত্যপি জ্ঞানে জন্মান্তরারম্ভকত্বধ্রৌব্যে ফলিতমাহ—ইত্যত ইতি। শ্রুত্যাবষ্টম্ভেন পরিহরতি—নেত্যাদিনা। জ্ঞানাদনারব্ধকর্ম্মদাহে ভগবতোঽপি সম্মতিমাহ— ইহাপীতি। জ্ঞানাধীনসর্ব্বকর্ম্মদাহে সর্ব্বধর্ম্মান্ পরিত্যজ্যেতি বাক্যশেষোঽপি প্রমাণীভবতীত্যাহ—বক্ষ্যতি চেতি। জ্ঞানাদনারব্ধাশেষকর্ম্মক্ষয়ে যুক্তিরপি বক্তুং শক্যেত্যাহ—উপপত্তেশ্চেতি। তামেব বিবৃণোতি—অবিদ্যেতি। অজ্ঞস্যাবিদ্যাস্মিতারাগদ্বেষাভিনিবেশাখ্যক্লেশাত্মকানি সর্ব্বানর্থবীজানি তানি নিমিত্তীকৃত্য যানি ধর্ম্মাধর্ম্মকর্ম্মাণি তানি জন্মান্তরারম্ভকাণি, যানি তু বিদুষো বিদ্যাদগ্ধক্লেশবীজস্য প্রতিভাসমাত্রশরীরাণি কর্ম্মাণি ন তানি শরীরারম্ভকাণি দগ্ধপটবদর্থক্রিয়াসামর্থ্যাভাবাদিত্যর্থঃ। প্রতীতিমাত্রদেহানাং কর্ম্মাভাসানাং ন ফলারম্ভকতেত্যস্মিন্নর্থে ভগবতোঽপি সম্মতিমাহ—ইহাপীতি। তত্ত্বজ্ঞানাদূর্দ্ধং প্রাতীতিকক্লেশানাং কর্ম্মদ্বারা দেহানারম্ভকত্বে বাক্যান্তরমপি প্রমাণয়তি—বীজানীতি। জ্ঞানানন্তরভাবিকর্ম্মণাং জ্ঞানেন দাহমঙ্গীকরোতি—অস্ত্বিতি। বিরোধিগ্রস্তানাম্ এবোৎপত্তিরিতি হেতুমাহ—জ্ঞানেতি। অস্মিন্ জন্মনি জন্মান্তরে বা জ্ঞানাৎ পূর্ব্বভাবিকর্ম্মণাং ন ততো দাহো বিরোধিনং বিনা প্রবৃত্তেরিত্যাহ— ন ত্বিতি। শ্রুতিস্মৃতিবিরোধান্নৈবমিতি পরিহরতি—নেত্যাদিনা। সর্ব্বশব্দশ্রুতেঃ সঙ্কোচং শঙ্কতে—জ্ঞানেতি। প্রকরণাদিসংকোচকাভাবান্নৈবমিত্যাহ—নেতি। আক্ষেপদশায়ামুক্তমনুমানমনুবদতি—যত্ত্বিতি। আভাসত্বাদিদমসাধকমিতি দূষয়তি—তদসদিতি। ব্যাপ্ত্যাদিসত্ত্বে কথমাভাসত্বমিতি পৃচ্ছতি—কথমিতি। প্রবৃত্তফলত্বোপাধিনা হেতোর্ব্যাপ্তিভঙ্গাদাভাসত্বধীরিত্যাহ—তেষামিতি। তদেব প্রপঞ্চয়তি—যথেত্যাদিনা। ধনুষঃ প্রকাশাদিষুর্মুক্তো বলবৎ প্রতিবন্ধকাভাবে মধ্যে ন পততি তথা প্রবলপ্রতিবন্ধকং বিনা প্রবৃত্তফলানাং কর্ম্মণাং

ভোগাদৃতে ন ক্ষয়ো ন চ তত্ত্বজ্ঞানং তাদৃক্ প্রতিবন্ধকম্ উৎপত্তাবেব পূর্ব্বপ্রবৃত্তেন কর্ম্মণা প্রতিবদ্ধশক্তিত্বাদিত্যর্থঃ। যত্র জ্ঞানেনাদাহ্যত্বং তত্র প্রবৃত্তফলত্বমিত্যন্বয়েঽপি যত্রাপ্রবৃত্তফলত্বং তত্র জ্ঞানদাহ্যত্বমিতি ন ব্যতিরেকসিদ্ধিরিত্যাশঙ্ক্যাহ—স এবেতি। প্রবৃত্তৌ নিমিত্তভূতো নারব্ধো বেগোঽনেনেতি বিগ্রহঃ। স্বাশ্রয়স্থানি সাভাসান্তঃকরণনিষ্ঠানীতি যাবৎ। বিমতানি তত্ত্বধীনিমিত্তনিবৃত্তীনি তৎকৃতকারণনিবৃত্তিত্বাৎ রজ্জুসর্পাদিবদিতি ব্যতিরেকসিদ্ধিরিতিভাবঃ। বিদুষো বর্ত্তমান দেহপাতে দেহান্তরে হেত্বভাবাৎ তত্ত্বধীরৈকান্তিকফলেত্যুপসংহরতি—পতিত ইতি ॥ ২৩

অনুবাদ। সেই এই যথোক্তপ্রকার পুরুষকে যেমন ভাবে শাস্ত্রে নির্দ্দেশ করা হইয়াছে, সেই ভাবে যে জানে অর্থাৎ আমি সাক্ষাৎ ব্রহ্ম এই ভাবে [যে জানে] এবং গুণ অর্থাৎ বিকারসমূহের সহিত অবিদ্যারূপ এই প্রকৃতিকেও যে জানে [কি ভাবে জানে?] এই প্রকৃতির বাস্তবিক কোন সত্তা নাই, বিদ্যাই ইহার বিনাশ করিয়া থাকে, এই ভাবে যে প্রকৃতিকে জানে, সে ব্যক্তি যে কোন অবস্থাতেই থাকুক না কেন, সেই সকল অবস্থাতেই একবার এই দেহ পতিত হইলে আর পুনর্ব্বার জন্মলাভ করে না অর্থাৎ আর তাহার নূতন দেহ লাভ করিতে হয় না। এই যে অপি শব্দের প্রয়োগ, ইহা দ্বারা সূচিত হইতেছে যে, যে নিজের ধর্ম্মে থাকিয়া এই প্রকার প্রকৃতি ও পুরুষের জ্ঞান লাভ করিতে পারে, তাহার যে আর জন্ম লাভ হয় না, সে বিষয়ে আর অধিক কি বক্তব্য আছে? এইস্থানে এইপ্রকার শঙ্কার উদয় হইয়া থাকে যে, "যদিও এই স্থানে জ্ঞানলাভের পর আর জন্ম হয় না", এই কথা বলা হইয়াছে, তাহা হইলেও জ্ঞানের উৎপত্তির পূর্ব্বে এই জন্মে যে সকল কর্ম্ম করা যায়, জ্ঞানোৎপত্তির পরেও যে সকল কর্ম্মের অনুষ্ঠান হয় এবং অতীত অসংখ্যেয় পূর্ব্ব জন্মের অনুষ্ঠিত যে সকল কর্ম্ম সঞ্চিত আছে, তাহারা যে নিজ নিজ ফল ভোগ না করাইয়া একেবারে বিধ্বস্ত হইবে, ইহা কখনই যুক্তিসঙ্গত হইতে পারে না; সুতরাং স্বীকার করিতে হইবে, এই তিন প্রকার কর্ম্ম জ্ঞানোৎপত্তির পর অন্ততঃ তিনটি জন্ম লাভ নিশ্চয়ই করাইয়া থাকে। কর্ম্ম করিলাম অথচ তাহার ফল ভোগ করিতে হইবে না, ইহা কখনই সম্ভবপর নহে। যেমন প্রারব্ধকর্ম্ম যাহা ফল দানে প্রবৃত্ত হইয়াছে, তাহা ফল সম্পূর্ণরূপে ভোগ না করাইয়া বিনাশ পায় না, সেইরূপ এই পূর্ব্বোক্ত তিন প্রকার কর্ম্মও নিজ নিজ ফল ভোগ না করাইয়া কিছুতেই বিনাশ প্রাপ্ত হইতে পারে না। এই কর্ম্মটি ফল দান করিবে আর এইটি ফল দান করিবে

না, এই প্রকার কর্ম্মের মধ্যে যে একটা বিলক্ষণতা আছে, তাহাতে ত কোন প্রমাণ দেখিতে পাওয়া যায় না। সুতরাং বলিতে হইবে যে, এই তিন প্রকার কর্ম্ম জ্ঞানোৎপত্তির পরও তিনটি জন্ম উৎপাদন করিবে অথবা ঐ ত্রিবিধ কর্ম্ম একত্র মিলিত হইয়া অন্ততঃ একটি জন্মও উৎপাদন করিবে। এই প্রকার স্বীকার না করিলে এই প্রকার আপত্তি হয় যে, কর্ম্ম করিলাম অথচ তাহার ফলভোগ হইল না এবং ফলের জন্য কর্ম্ম করিতে যে সকল শাস্ত্রের উপদেশ আছে, তাহা নিরর্থক হইয়া পড়ে। এই জন্য স্বীকার করিতে হইবে যে, এই যে জ্ঞানোৎপত্তির পর আর জন্মলাভ হয় না বলিয়া গীতা উপদেশ দিতেছে, ইহা যুক্তিসঙ্গত হইতে পারে না। এই প্রকার শঙ্কা করা ঠিক নহে; কারণ শ্রুতিতেই উক্ত আছে, "ব্রহ্মজ্ঞানীর কর্ম্মসমূহ ক্ষয় প্রাপ্ত হয়" "যে ব্রহ্মকে জানে, সে ব্রহ্মই হয়" "যেমন অগ্নিসম্পর্কে তূলরাশি দগ্ধ হয়, সেইরূপ [ব্রহ্মজ্ঞানের প্রভাবে] সর্ব্বপ্রকার কর্ম্ম ক্ষয় প্রাপ্ত হয়"। এই প্রকার শত শত শ্রুতি দ্বারা ইহা [সুস্পষ্ট] প্রতিপন্ন হইতেছে যে, তত্ত্বজ্ঞ পুরুষের সর্ব্ববিধ কর্ম্মই দগ্ধ হইয়া থাকে। এই গীতাশাস্ত্রেও "যেমন সমিদ্ধ অগ্নি কাষ্ঠসমূহকে ভস্মসাৎ করিয়া থাকে" ইত্যাদি বাক্যের দ্বারা সর্ব্বপ্রকার কর্ম্মের দাহ উক্ত হইয়াছে; এবং এই বিষয়ে আরও বলা হইবে। তাহা ছাড়া ইহাতে যুক্তিও দেখিতে পাওয়া যায়। অবিদ্যা কাম ও ক্লেশরূপ বীজই ত কর্ম্মের নিমিত্ত। এই নিমিত্ত কয়টির সহিত মিলিত হইয়াই কর্ম্মনিবহ জন্মান্তররূপ অঙ্কুরের উৎপাদন করিয়া থাকে। এই গীতাশাস্ত্রেও তত্তৎস্থানে ভগবান্ বলিয়াছেন যে, অহঙ্কার ও অভিসন্ধির সহিত মিলিত হইয়াই কর্ম্মসমূহ ফলের উৎপাদক হয়। যে সকল কর্ম্ম এই অহঙ্কার ও অভিসন্ধির সহিত মিলিত হইতে পারে না, তাহারা কোন ফলেরই উৎপাদক হইতে পারে না। অন্যত্রও উক্ত হইয়াছে যে, "যেমন বীজসমূহ অগ্নিপ্রদগ্ধ হইলে আর অঙ্কুরের উৎপাদক হয় না, সেইরূপ অবিদ্যাদি ক্লেশ যদি একবার জ্ঞানের দ্বারা দগ্ধ হয়, তবে আর তাহারা আত্মার জন্মলাভের হেতু হইতে পারে না।" [এক্ষণে শঙ্কা হইতে পারে যে] জ্ঞানের উৎপত্তির পরে যে সকল কর্ম্ম অনুষ্ঠিত হয়, তাহাদেরই জ্ঞানের দ্বারা দাহ হউক; কারণ, তাহারা জ্ঞানের সমকালবর্ত্তী। এই জন্মে জ্ঞানোৎপত্তির পূর্ব্বে যে সকল কর্ম্ম অনুষ্ঠিত হয় এবং পূর্ব্ববর্ত্তী অসংখ্য জন্মেও যে সকল কর্ম্ম অনুষ্ঠিত হইয়াছে, তাহাদের সকলেরই যে জ্ঞানের দ্বারা দাহ হইবে, ইহা কখনই যুক্তিযুক্ত হইতে পারে না।—এই প্রকার শঙ্কা করাও ঠিক নহে;

কারণ—শাস্ত্রে অতি বিশিষ্টভাবে নির্দ্দেশ করা হইয়াছে, জ্ঞানাগ্নি সর্ব্ব কর্ম্মের দাহ করিয়া থাকে। যদি বল, এই যে সর্ব্ব শব্দটির প্রয়োগ হইয়াছে, ইহার অর্থ যে একেবারে সকল কর্ম্ম, তাহা নহে; কিন্তু জ্ঞানোৎপত্তির পর যে সকল কর্ম্ম অনুষ্ঠিত হয়, সেই সকল কর্ম্মই এই স্থলে সর্ব্বশব্দের তাৎপর্য্যার্থ। এই প্রকার ব্যাখ্যাও ঠিক নহে। কারণ, এই প্রকার ব্যাখ্যা করিলে, সর্ব্ব শব্দের অর্থের সঙ্কোচ করিতে হয়। তাহা কেন করা যাইবে? সর্ব্ব শব্দের এই প্রকার অর্থসঙ্কোচে কোন প্রকার প্রমাণ দেখিতে পাওয়া যায় না। আরও একটি কথা বলা হইয়াছিল যে, "যেমন বর্ত্তমান জন্মের আরম্ভক যে সকল কর্ম্ম, তাহারা তাহাদের ফলপ্রদান করিতে প্রবৃত্ত হইয়াছে, এই কারণ তাহারা জ্ঞানের দ্বারা দগ্ধ হয় না, তাহারা জ্ঞান হইলেও নিজ নিজ ফলভোগ করাইয়াই থাকে, সেইরূপ পূর্ব্ব পূর্ব্বজন্মসমূহে কৃত সঞ্চিত কর্ম্মরাশিও জ্ঞানের দ্বারা দগ্ধ না হউক। তাহারাও প্রারব্ধ কর্ম্মের ন্যায় ফলভোগ করাইয়া তবে বিনষ্ট হইবে। জ্ঞান তাহাদিগকে দগ্ধ করিতে পারিবে না। এই প্রকার মতও সাধু হইতে পারে না। কারণ, ধনুক হইতে প্রক্ষিপ্ত শরের ন্যায় ঐ সকল প্রারব্ধ কর্ম্ম ফলদানে প্রবৃত্ত হইয়াছে; সুতরাং উহারা ফলদান করিয়াই বিনষ্ট হইবে। যেমন ধনুক হইতে অতি বেগে যদি একটি শর প্রক্ষিপ্ত হয়, তাহা হইলে ঐ শর যেমন বেগবশতঃ লক্ষ্য বেধ করিয়াও কিছুক্ষণ অগ্রসর হয় এবং যতক্ষণ উহা ভূমিতে পতিত না হয়, ততক্ষণ উহার বেগক্ষয় হয় না। অর্থাৎ ঐ বেগের ক্ষয় না হইলে উহার ভূমিতে পতন হয় না; এইরূপ যে সকল কর্ম্ম এই বর্ত্তমান শরীরের আরম্ভক, তাহারা শরীরস্থিতিরূপ প্রয়োজনের নিবৃত্তি হইলেও যতক্ষণ সংস্কার-রূপ বেগ বিদ্যমান থাকিবে, ততক্ষণ সে পরিত্যক্ত শরের ন্যায় কার্য্য করিতেই থাকিবে। আবার যদি সেই বাণটিতে কোন প্রকার বেগপ্রদান না করা যায়, এবং তাহা যদি ধনুক হইতে প্রক্ষিপ্ত না হয়, তাহা হইলে উহাকে ধনুকের উপর আরোপিত করিয়াও যেমন—ইচ্ছা হইলেই উপসংহার করা যায়, সেইরূপ যে সকল কর্ম্ম প্রক্ষিপ্ত শরের ন্যায় ফলদানে প্রবৃত্ত হয় নাই—পূর্ব্বজন্ম হইতে কেবল জীবকে আশ্রয় করিয়া রহিয়াছে মাত্র, তাহারা জ্ঞানের দ্বারা দগ্ধবীজকল্প হইয়া থাকে এবং এই শরীর পতিত হইলে আর বিদ্বানের পুনর্জ্জন্মলাভের কারণ হয় না; সুতরাং পূর্ব্বে বলা হইয়াছে যে "সে (বিদ্বান্) আর জন্মলাভ করে না", তাহা ঠিকই বলা হইয়াছে—ইহা সিদ্ধ হইল॥ ২॥

ধ্যানেনাত্মনি পশ্যন্তি কেচিদাত্মানমাত্মনা।
অন্যে সাংখ্যেন যোগেন কর্ম্মযোগেন চাপরে ॥ ২৪

অন্বয়। কেচিৎ আত্মনা আত্মনি আত্মানং ধ্যানেন পশ্যন্তি, অন্যে সাংখ্যেন যোগেন [ আত্মানং পশ্যন্তি ]। অপরে কর্ম্মযোগেন [আত্মানং পশ্যন্তি] ॥ ২৪

অনুবাদ। কোন কোন সাধক বিশুদ্ধ অন্তঃকরণের সাহায্যে ধ্যানের দ্বারা আত্মাতেই পরমাত্মাকে দর্শন করিয়া থাকেন, কেহ বা সাংখ্যযোগের দ্বারা [ আত্মদর্শন করেন ] আবার কেহ কেহ বা কর্ম্মযোগের দ্বারা [ আত্মদর্শন করিয়া থাকেন ] ॥২৪

ভাষ্য। অত্র আত্মদর্শনে উপায়বিকল্পা ইমে ধ্যানাদয় উচ্যন্তে। 'ধ্যানেন' ধ্যানং নাম শব্দাদিভ্যো বিষয়েভ্যঃ শ্রোত্রাদীনি করণানি মনস্যুপসংহৃত্য মনশ্চ প্রত্যক্ চেতয়িতরি একাগ্রতয়া যচ্চিন্তনং তদ্ ধ্যানম্। তথা ধ্যায়তীব বকো ধ্যায়তীব পৃথিবী ধ্যায়ন্তীব পর্ব্বতা ইত্যুপমোপাদানাৎ, তৈলধারাবৎ সন্ততোঽবিচ্ছিন্নপ্রত্যয়ো ধ্যানং তেন ধ্যানেন আত্মনি বুদ্ধৌ পশ্যতি আত্মানং প্রত্যক্‌চেতনং আত্মনা ধ্যান-সংস্কৃতেন অন্তঃকরণেন কেচিদ্ যোগিনঃ। অন্যে সাংখ্যেন যোগেন সাংখ্যং নাম— ইমে সত্ত্বরজস্তমাংসি গুণা ময়া দৃশ্যাঃ অহং তেভ্যোঽন্যঃ তদ্‌ব্যাপারসাক্ষিভূতঃ নিত্যো গুণবিলক্ষণঃ আত্মেতি চিন্তন মে এষ সাংখ্যো যোগঃ তেন পশ্যন্তি আত্মানম্ আত্মনেতি বর্ত্ততে। কর্ম্মযোগেন কর্ম্মৈব যোগ ঈশ্বরার্পণবুদ্ধ্যা অনুষ্ঠীয়মানং ঘটন-রূপং যোগার্থত্বাদ্ যোগ উচ্যতে। গুণতঃ তেন সত্ত্বশুদ্ধিজ্ঞানোৎপত্তিদ্বারেণ চাপরে ॥২৪

আনন্দগিরিটীকা। জ্ঞেয়ং যত্তদিত্যাদিনা তৎপদার্থস্ত্বংপদার্থশ্চানন্তরমেব শোধিতৌ তয়োরৈক্যঞ্চ ক্ষেত্রজ্ঞঞ্চাপি মাং বিদ্ধীত্যুক্তমিদানীং তদ্দৃষ্টিহেতূন্ যথা-ধিকারং কথয়তি—অত্রেতি। ধ্যানাখ্যসাধনং কিংরূপমিতি পৃচ্ছতি— ধ্যানং নামেতি। তদ্রূপং বদন্নুত্তরমাহ—শব্দাদিভ্যইতি। একাগ্রতয়োপ-সংহৃত্যেতি সম্বন্ধঃ। যচ্চিন্তনং প্রত্যক্‌চেতয়িতরি ইতি পূর্ব্বেণান্বয়ঃ। কিং তচ্চি-ন্তনমিত্যাক্তে দৃষ্টান্তদ্বারা শ্রুত্যবষ্টম্ভেন ধ্যানং প্রপঞ্চয়তি—তথেতি। বিবক্ষিত-ধ্যানানুরোধেনৈতি যাবৎ, আত্মানং পশ্যন্তি পরমাত্মতয়েতিশেষঃ। কেচিদিত্যু-ত্তমাধিকারিণো গৃহ্যন্তে। মধ্যমানধিকারিণো নির্দ্দিশতি—অন্য ইতি। সাংখ্য-শব্দিতং সাধনং কিং নামেত্যুক্তে বিচারজন্যং জ্ঞানং তদেব জ্ঞানং হেতুতয়া যোগ-তুল্যত্বাৎ যোগশব্দিতমিত্যাহ—সাংখ্যমিতি। অধমানধিকারিণঃ সংগিরন্তে—

কর্ম্মেতি। চিত্তৈকাগ্র্যং যোগঃ তাদর্থ্যং কর্ম্মণঃ শুদ্ধিহেতোরস্তি তেন গৌণ্যা বৃত্ত্যা যোগশব্দিতং কর্ম্মেত্যাহ—গুণত ইতি। অপরে পশ্যন্ত্যাত্মানমাত্মনেতি পূর্ব্ববদনুষঙ্গীকৃত্যাহ—তেনেতি ॥২৪

অনুবাদ। এইস্থলে আত্মদর্শনের কতকগুলি বৈকল্পিক উপায় দেখান যাইতেছে। "ধ্যানের দ্বারা" ধ্যান [ কাহাকে বলে ? ] শব্দাদি বিষয়নিবহ হইতে শ্রবণ প্রভৃতি ইন্দ্রিয় কয়টিকে মনেতে এবং মনকে আত্মাতে উপসংহৃত করিয়া একাগ্রভাবে যে চিন্তা, তাহারই নাম "ধ্যান" ; শাস্ত্রেও ধ্যানের উপমা এই ভাবেই দেখান হইয়াছে ; যেমন "বক যেন ধ্যান করিতেছে, পৃথিবী যেন ধ্যান করিতেছে, পর্ব্বতসমূহ যেন ধ্যান করিতেছে"। তৈলধারার ন্যায় অবিচ্ছিন্ন মনোবৃত্তিই "ধ্যান" ; সেই ধ্যানের দ্বারা "আত্মাতে" অর্থাৎ বুদ্ধিতে আত্মাদ্বারা—অর্থাৎ ধ্যানের দ্বারা সংস্কৃত অন্তঃকরণের সাহায্যে—কোন কোন যোগী "আত্মাকে" প্রত্যক্-চেতনকে দর্শন করিয়া থাকে। অন্য কোন কোন যোগী 'সাংখ্য যোগের' দ্বারা আত্মাকে আত্মার দ্বারা দর্শন করিয়া থাকে। সাংখ্য [ কাহাকে বলে ? ] সত্ত্ব, রজঃ ও তমঃ এই গুণত্রয় আমার দৃশ্য, আমি এই গুণত্রয় হইতে সম্পূর্ণরূপে বিলক্ষণ, এবং এই গুণত্রয়ের যাহা কিছু ব্যাপার, আমি তাহারই দ্রষ্টা ; আমি অবিনাশী, অপরিণামী এবং আত্মা এই প্রকার চিন্তাই "সাংখ্যযোগ"। সেই সাংখ্যযোগবলে সংস্কৃত আত্মা—অর্থাৎ অন্তঃকরণের দ্বারা, কেহ কেহ আত্মাকে দর্শন করিয়া থাকেন ; ইহা পূর্ব্ব হইতেই অনুবৃত্ত হইতেছে। 'কর্ম্ম যোগের দ্বারা' কর্ম্মই যোগ এই অর্থে "কর্ম্ম-যোগ" [ এই শব্দটি ব্যবহৃত হইয়াছে ] ; ঈশ্বরে ফলার্পণবুদ্ধিতে যে কর্ম্মের অনুষ্ঠান করা যায়, সেই কর্ম্মই "যোগ" ; যোগ শব্দের অর্থ সাধারণতঃ ঘটনা এই প্রকার কর্ম্মও মোক্ষ ঘটনার কারণ ; সুতরাং ইহাও "যোগ"। সত্ত্বশুদ্ধি এবং জ্ঞানোৎপত্তিকে দ্বারস্বরূপ করিয়া প্রকৃত পক্ষে এই প্রকার কর্ম্ম-পরম্পরায় মোক্ষের কারণ, এইজন্য ইহাকেও "যোগ" বলা যায়। অপর যোগিগণ এই প্রকারে কর্ম্মযোগের দ্বারা আত্মাকে দেখিয়া থাকেন ॥২৪

অন্যে ত্বেবমজানন্তঃ শ্রুত্বাঽন্যেভ্য উপাসতে।
তেঽপি চাতিতরন্ত্যেব মৃত্যুং শ্রুতিপরায়ণাঃ ॥ ২৫

অন্বয়। অন্যে তু এবম্ অজানন্তঃ অন্যেভ্যঃ [ আচার্য্যেভ্যঃ ] শ্রুত্বা উপাসতে ; শ্রুতিপরায়ণাঃ তেঽপি মৃত্যুম্ অতিতরন্তি ( অতিক্রামন্তি ) এব ॥২৫

অনুবাদ। অন্য সাধকগণ এই সকল উপায়ের কোন একটিও না জানিতে পারিয়া, অপরের নিকট শ্রবণ পূর্ব্বক উপাসনা করিয়া থাকে; তাহারা শ্রুতি-পরায়ণ, এইজন্য তাহারাও মৃত্যুকে অতিক্রম করিতে পারে ॥২৫

ভাষ্য। অন্যেত্বিতি। অন্যেতু এষু বিকল্পেষু অন্যতরেণাপ্যেবং যথোক্ত-মাত্মানম্ অজানন্ত অন্যেভ্য আচার্য্যেভ্যঃ শ্রুত্বা "ইদমেব চিন্তয়ত" ইত্যুক্তা উপাসতে শ্রদ্দধানাঃ সন্তঃ চিন্তয়ন্তি। তেঽপি চ অতিতরন্ত্যেব অতিক্রামন্তি এব মৃত্যুং মৃত্যুযুক্তং সংসারম্ ইত্যেতৎ। শ্রুতিপরায়ণাঃ শ্রুতিঃ শ্রবণং পরময়নং গমনং মোক্ষমার্গপ্রবৃত্তৌ পরং সাধনং যেষাং তে শ্রুতিপরায়ণাঃ কেবলপরোপদেশপ্রমাণাঃ স্বয়ং বিবেকরহিতাঃ ইত্যভিপ্রায়ঃ। কিমু বক্তব্যং প্রমাণং প্রতি স্বতন্ত্রা বিবেকিনো মৃত্যুমতিতরন্তি ইতি অভিপ্রায়ঃ ॥২৫

আনন্দগিরিটীকা। অধমতমানধিকারিণো মোক্ষমার্গে প্রবৃত্তিং প্রতিলম্ভ-য়তি—অন্যেত্বিতি। আচার্য্যাধীনাং শ্রুতিমেবাভিনয়তি—ইদমিতি। উপা-সনমেব বিবৃণোতি—শ্রদ্দধানা ইতি। পরোপদেশাৎ প্রবৃত্তানামপি প্রবৃত্তেঃ সাফল্যমাহ—তেঽপীতি। তেষাং মুখ্যাধিকারিত্বং ব্যাবর্ত্তয়তি—শ্রুতীতি। তেঽপীত্যপিনা সূচিতমর্থমাহ—কিমিতি ॥২৫

অনুবাদ। অন্যেতু ইত্যাদি শ্লোকের অর্থ—অন্য ব্যক্তিগণ এই পূর্ব্বোক্ত বিভিন্নপ্রকার উপায় কয়টির মধ্যে—কোন একটি উপায়ের দ্বারা যথোক্ত আত্মার স্বরূপ জানিতে সমর্থ না হইয়া, আচার্য্যগণের মুখে শ্রবণ করিয়া, অর্থাৎ 'তোমরা এই প্রকার চিন্তা করিতে থাক' এইরূপে উপদিষ্ট হইয়া, উপাসনা করিয়া থাকে অর্থাৎ শ্রদ্ধাপর হইয়া সেই উপদেশানুসারে চিন্তা করিতে থাকে। তাহারাও মৃত্যু অর্থাৎ মৃত্যুযুক্ত সংসারকে অতিক্রমণ করিয়া থাকে। [ কারণ ] তাহারা 'শ্রুতি-পরায়ণ' শ্রুতি শব্দের অর্থ শ্রবণ [ আচার্য্যের উপদেশবাক্য ] ইহাই যাহাদের 'পর' প্রধান 'অয়ন' গমন অর্থাৎ মোক্ষমার্গপ্রবৃত্তিতে প্রকৃষ্ট সাধন—হইয়া থাকে, তাহা রাই "শ্রুতিপরায়ণ"—অর্থাৎ তাহাদের কোন প্রকার আত্মপ্রমাণের উপর নির্ভর নাই—কিন্তু আচার্য্য যাহা বলিয়া দিবেন—তাহারা তাহাই সার বলিয়া গ্রহণ করিয়া থাকে—আত্মীয় বিবেকের প্রতি তাহাদের বিশ্বাস নাই, এই প্রকার ব্যক্তিগণও যখন মৃত্যুকে অতিক্রম করিতে সমর্থ* হয়, তখন যাঁহারা বিবেকবান্ যাঁহাদের সম্পূর্ণরূপে স্বাধীনতা আছে, তাঁহারা যে মৃত্যুকে অতিক্রমণ করিবেন, ইহা আর অধিক কি বলা যাইবে ॥২৫

যাবৎ সংজায়তে কিঞ্চিৎ সত্ত্বং স্থাবরজঙ্গমম্।
ক্ষেত্র-ক্ষেত্রজ্ঞসংযোগাৎ তদ্‌বিদ্ধি ভরতর্ষভ ॥২৬

অন্বয়। হে ভরতর্ষভ! যাবৎ কিঞ্চিৎ স্থাবরজঙ্গমং সত্ত্বং সংজায়তে, তৎ-ক্ষেত্রক্ষেত্রজ্ঞসংযোগাৎ [ এব জায়তে ] ইতি বিদ্ধি ( বিজানীহি ) ॥২৬

অনুবাদ। হে ভারতকুলশ্রেষ্ঠ স্থাবর ও জঙ্গম যাহা কিছু বস্তু উৎপন্ন হয়, তাহা সকলই এই ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের সংযোগ হইতেই হইয়া থাকে ইহা জানিবে ॥২৬

ভাষ্য। ক্ষেত্রজ্ঞেশ্বরৈকত্ববিষয়ং জ্ঞানং মোক্ষসাধনং যজ্‌ জ্ঞাত্বামৃতমশ্নুত ইত্যুক্তং তৎ কস্মাদ্ধেতোরিতি তদ্ধেতুপ্রদর্শনার্থং শ্লোক আরভ্যতে। যাবৎ যৎ-কিঞ্চিৎ সংজায়তে সমুৎপদ্যতে সত্ত্বং বস্তু কিমবিশেষেণ ইত্যাহ—স্থাবরজঙ্গমং স্থাবরং জঙ্গমঞ্চ ক্ষেত্রক্ষেত্রজ্ঞ-সংযোগাৎ তজ্জায়তে। ইত্যেবং বিদ্ধি জানীহি হে ভরতর্ষভ! কঃ পুনরয়ং ক্ষেত্রক্ষেত্রজ্ঞয়োঃ সংযোগঃ অভিপ্রেতঃ। ন তাবৎ রজ্জ্বেব ঘটস্যা-বয়বসংশ্লেষদ্বারকঃ সম্বন্ধবিশেষঃ সংযোগঃ ক্ষেত্রেণ ক্ষেত্রজ্ঞস্য সম্ভবতি, আকাশ-বন্নিরবয়বত্বাৎ। নাপি সমবায়লক্ষণঃ তন্তুপটয়োরিব ক্ষেত্রক্ষেত্রজ্ঞয়োরিতরেতর-কার্য্যকারণভাবানভ্যুপগমাৎ ইতি। উচ্যতে, ক্ষেত্রক্ষেত্রজ্ঞয়োঃ বিষয়বিষয়িণোঃ ভিন্নস্বভাবয়োঃ ইতরেতরতদ্ধর্ম্মাধ্যাসলক্ষণঃ সংযোগঃ ক্ষেত্রক্ষেত্রজ্ঞস্বরূপবিবেকা-ভাবনিবন্ধনো রজ্জুশুক্তিকাদীনাং তদ্বিবেকজ্ঞানাভাবাৎ অধ্যারোপিতসর্পরজতাদি-সংযোগবৎ। সোঽয়মধ্যাসরূপঃ ক্ষেত্রক্ষেত্রজ্ঞসংযোগো মিথ্যাজ্ঞানলক্ষণঃ। যথা-শাস্ত্রং ক্ষেত্রক্ষেত্রজ্ঞলক্ষণভেদপরিজ্ঞানপূর্ব্বকং প্রাগ্‌দর্শিতরূপাৎ ক্ষেত্রাৎ মুঞ্জাদি-বেষীকাং যথোক্তলক্ষণং ক্ষেত্রজ্ঞং প্রবিভজ্য ন সৎ তন্নাসদুচ্যতে ইত্যনেন নিরস্ত-সর্ব্বোপাধিবিশেষং জ্ঞেয়ং ব্রহ্মস্বরূপেণ যঃ পশ্যতি ক্ষেত্রঞ্চ মায়ানির্ম্মিতহস্তিস্বপ্নদৃষ্টবস্তু গন্ধর্ব্বনগরাদিবৎ অসদেব সদিব অবভাসতে ইত্যেবং নিশ্চিতবিজ্ঞানো যস্তস্য যথোক্তসম্যগ্‌দর্শনবিরোধাৎ অপগচ্ছতি মিথ্যাজ্ঞানং তস্য জন্মহেতোরপগমাৎ। 'য এবং বেত্তি পুরুষং প্রকৃতিঞ্চ গুণৈঃ সহ' ইত্যনেন বিদ্বান্‌ ভূয়ো নাভিজায়তে ইতি যদুক্তং তদুপপন্নমুক্তম্ ॥২৬

আনন্দগিরিটীকা। ঐক্যধীর্মুক্তিহেতুরিতি প্রাগুক্তমনূদ্য প্রশ্নপূর্ব্বকং জিজ্ঞাসিতহেতুপরত্বেন শ্লোকমবতারয়তি—ক্ষেত্রেতি। সর্ব্বস্য প্রাণিজাতস্য ক্ষেত্রক্ষেত্রজ্ঞসম্বন্ধাধীনা যস্মাদুৎপত্তিস্তস্মাৎ ক্ষেত্রজ্ঞাত্মকপরমাত্মাতিরেকেণ প্রাণি-নিকায়স্যাভাবাদৈক্যজ্ঞানাদেব মুক্তিরিত্যাহ—কস্মাদিতি। ক্ষেত্রক্ষেত্রজ্ঞ-

সম্বন্ধমুক্তমাক্ষিপতি—কঃ পুনরিতি। ক্ষেত্রজ্ঞস্য ক্ষেত্রেণ সম্বন্ধঃ সংযোগো বা সমবায়ো বেতি বিকল্প্যাদ্যং দূষয়তি—ন তাবদিতি। দ্বিতীয়ং নিরস্যতি—নাপীতি। বাস্তবসম্বন্ধাভাবেঽপি তয়োরধ্যাসরূপঃ সোঽস্তীতি পরিহরতি—উচ্যত ইতি। ভিন্নস্বভাবত্বে হেতুমাহ—বিষয়েতি। ইতরেতরবৎ ক্ষেত্রে ক্ষেত্রজ্ঞে বা তদ্ধর্ম্মস্য ক্ষেত্রানধিকরণস্য ক্ষেত্রজ্ঞগতস্য চৈতন্যস্য ক্ষেত্রজ্ঞানাধারস্য চ ক্ষেত্রনিষ্ঠস্য জাড্যাদেরারোপরূপো যোগস্তয়োরিত্যাহ—ইতরেতি; তত্র নিমিত্তমাহ—ক্ষেত্রেতি। অবিবেকাদারোপিতসংযোগে দৃষ্টান্তমাহ—রজ্জ্বিতি। উক্তং সম্বন্ধং নিগময়তি—সোঽয়মিতি। তস্য নিবৃত্তিযোগত্বং সূচয়তি—মিথ্যেতি। কথং তর্হি মিথ্যাজ্ঞানস্য নিবৃত্তিরিত্যাশঙ্ক্যাহ—যথেতি। যোঽয়ং বিজ্ঞানময়ঃ প্রাণেষ্বিত্যাদি ত্বংপদার্থবিষয়ং শাস্ত্রমনুস্মৃত্য বিবেকজ্ঞানমাপাদ্য মহাভূতাদিধৃত্যন্তাৎ ক্ষেত্রাদনুপদ্রষ্টৃত্বাদিলক্ষণং প্রাগুক্তং ক্ষেত্রজ্ঞং মুঞ্জেষীকান্যায়েন বিবিচ্য সর্ব্বোপাধিবিনির্মুক্তব্রহ্মস্বরূপেণ জ্ঞেয়ং যোঽনুভবতি তস্য মিথ্যাজ্ঞানমপগচ্ছতীতি সম্বন্ধঃ। কথমস্য নির্ব্বিশেষত্বং ক্ষেত্রজ্ঞস্য সবিশেষত্বহেতোঃ সত্ত্বাদিত্যাশঙ্ক্যাহ—ক্ষেত্রঞ্চেতি। বহুদৃষ্টান্তোক্তের্ব্বহুবিধত্বং ক্ষেত্রস্য দ্যোত্যতে। উক্তজ্ঞানান্মিথ্যাজ্ঞানাপগমে হেতুমাহ—যথোক্তেতি। তথাপি কথং পুরুষার্থসিদ্ধিঃ কালান্তরে তুল্যজাতীয়মিথ্যাজ্ঞানোদয়সম্ভবাদিত্যাশঙ্ক্যাহ—তস্যেতি। সম্যগ্‌জ্ঞানাদীজ্ঞানতৎকার্য্যনিবৃত্ত্যা মুক্তিরিতি স্থিতে ফলিতমাহ—য এবমিতি ॥২৬

অনুবাদ। জীব ও পরমেশ্বরের অভেদজ্ঞানই মোক্ষের সাধন ইহা 'যাহা জানিয়া মোক্ষলাভ করিতে পারা যায়।' ইত্যাদি শ্লোকের দ্বারা বর্ণিত হইয়াছে, এই প্রকার সিদ্ধান্ত কেন মানিতে হইবে? এই জিজ্ঞাসার উত্তর দিবার [ অর্থাৎ এই সিদ্ধান্তের কি হেতু, তাহাই দেখাইবার ] জন্য এই শ্লোকের আরম্ভ করা হইতেছে, 'যাবৎ' যাহা কিছু 'সত্ত্ব' বস্তু সঞ্জাত হয় অর্থাৎ উৎপন্ন হয়, সেই বস্তু কি, তাহাই অবিশেষভাবে বলিতেছেন যে 'স্থাবর জঙ্গম' স্থাবর এবং জঙ্গম—যাহা কিছু উৎপন্ন হয়, তাহা সকলই ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের সংযোগ হইতেই উৎপন্ন হইয়া থাকে, ইহা তুমি জানিও হে ভরতর্ষভ! এই যে ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের সংযোগ বলিয়া নির্দ্দিষ্ট হইল, ইহার তাৎপর্য্য কি? অর্থাৎ কি প্রকার সংযোগ এই স্থলে [ ভগবানের ] অভিপ্রেত? [ তাহাই বুঝাইবার জন্য বলা হইতেছে যে ] যেমন রজ্জুর সহিত ঘটের অবয়বসংযোগমূলক পরস্পর সংযোগ হয়—ক্ষেত্র এবং ক্ষেত্রজ্ঞের সেই প্রকার সংযোগ কখনই হইতে পারে না; কারণ, আকাশের ন্যায় ক্ষেত্রজ্ঞেরও কোন প্রকার অবয়ব নাই নাই [ সুতরাং অবয়ব-সংযোগকে দ্বারা

করিয়া ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের সংযোগ কিরূপে হইবে ? ] তন্তু এবং পটের যেমন সমবায়রূপ সম্বন্ধ আছে, ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের মধ্যে সেই প্রকার সমবায়রূপ সম্বন্ধই যে এস্থলে সংযোগ শব্দের অর্থ, তাহাও বলা যায় না ; কারণ, তন্তু ও পটের মধ্যে একটি কারণ এবং অপরটি কার্য্য ; এই জন্য তাহাদের মধ্যে যেমন কার্য্য-কারণ ভাব আছে বলিয়াই তন্তু ও পটের পরস্পর সমবায়স্বরূপ সম্বন্ধ স্বীকৃত হয়, ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের মধ্যে সে প্রকার কার্য্যকারণভাবরূপ সম্বন্ধ নাই ; এই কারণে উহাদের মধ্যে পরস্পর সমবায়রূপ সম্বন্ধ কোন প্রকারেই থাকিতে পারে না। এই প্রকার শঙ্কার উত্তর দেওয়া যাইতেছে যে, ক্ষেত্রজ্ঞ ও ক্ষেত্র বাস্তব বিলক্ষণস্বভাব ; ক্ষেত্রজ্ঞ স্বয়ং জ্ঞান-স্বরূপ ক্ষেত্র জ্ঞানের বিষয় [ ইহাদের মধ্যে বাস্তব কোন সংযোগ না থাকিলেও ] পরস্পরের মধ্যে অধ্যাসরূপ যে সম্বন্ধ আছে, তাহাই এই স্থলে "সংযোগ" শব্দের অর্থ ; অর্থাৎ ক্ষেত্রজ্ঞের ধর্ম্ম ক্ষেত্রে আরোপিত হয় এবং ক্ষেত্রের ধর্ম্ম ক্ষেত্রজ্ঞে আরোপিত হয় ; তাহা ছাড়া ক্ষেত্রের তাদাত্ম্য ক্ষেত্রজ্ঞে আরোপিত হয় এবং ক্ষেত্রজ্ঞের ধর্ম্ম ও তাদাত্ম্য ক্ষেত্রে আরোপিত হয় ; এইপ্রকার পরস্পরের স্বরূপ ও ধর্ম্মের পরস্পরে যে আরোপ হয়, সেই আরোপ বা অধ্যাসই ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের "সংযোগ" [এই সংযোগই সংসারের কারণ ] ; ক্ষেত্র ক্ষেত্রজ্ঞের স্বরূপগত বিবেকের অভাবই এই সংযোগের কারণ ; যেমন শুক্তি ও রজতের বিবেক জ্ঞান না থাকিলে, শুক্তিতে রজত এবং সেই রজতের ধর্ম্ম আরোপিত হয় [ এই ক্ষেত্রজ্ঞ ও ক্ষেত্রের পরস্পরাধ্যাসও সেই প্রকার অবিবেকমূলক ] এই সেই অধ্যাসরূপ ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের সংযোগই মিথ্যাজ্ঞান। শাস্ত্রে যেমন উপদিষ্ট হইয়াছে, তদ্‌নুসারে ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের স্বরূপ অগ্রে জানিতে হইবে—তাহার পর মুঞ্জনামক তৃণমধ্য হইতে ইষীকাকে যেমন পৃথক্ করা যায়, সেই প্রকার এই ক্ষেত্র হইতে ক্ষেত্রজ্ঞকে পৃথক্ স্বরূপে বিভাগ করিয়া 'তাহা সৎও নহে, তাহা অসৎ বলিয়াও শাস্ত্রে কথিত হয় না।" এই সকল শাস্ত্রের সাহায্যে সেই সর্ব্বপ্রকার উপাধি হইতে বিনির্ম্মুক্তস্বভাব পরব্রহ্মকে যে ব্যক্তি দর্শন করিতে পারে—এবং সেই সঙ্গে এই যে ক্ষেত্র ইহা মায়ানির্ম্মিত হস্তী বা স্বপ্নদৃষ্ট গন্ধর্ব্বনগরাদির ন্যায় অসৎ ; ইহা অসৎ হইলে সতের ন্যায় বিজ্ঞাত হইয়া থাকে—এই বিশ্বাসের সহিত এই ক্ষেত্রকেও দেখিয়া থাকে, তাহার মিথ্যা জ্ঞান একেবারে অবগত হয় ; কারণ তত্ত্বজ্ঞান মিথ্যা জ্ঞানের বিনাশক ; সুতরাং তত্ত্বজ্ঞানের উদয়ে তাহার মিথ্যা জ্ঞান বিলয় প্রাপ্ত হয় ; তখন তাহার আর পুনর্জ্জন্মের কারণও থাকে না ; সুতরাং "যে এই প্রকার গুণসমূহের সহিত প্রকৃতি এবং [ সর্ব্বগুণশূন্য ] আত্মাকে জানিতে পারে'

ইত্যাদি শ্লোকের দ্বারা সূচিত যে বিদ্বানের মোক্ষ লাভ, তাহাও তাহার পক্ষে সুলভ হয়; অর্থাৎ সেই ব্যক্তি মোক্ষ লাভ করে; সুতরাং বিদ্বান্ যে আর জন্মলাভ করেন না—এই ভাবে যে উপদেশ দেওয়া হইয়াছে, তাহা সুসঙ্গতই হইয়াছে ॥২৬

সমং সর্ব্বেষু ভূতেষু তিষ্ঠন্তং পরমেশ্বরম্।
বিনশ্যৎস্ববিনশ্যন্তং যঃ পশ্যতি স পশ্যতি ॥২৭

অন্বয়। বিনশ্যৎসু সর্ব্বেষু ভূতেষু অবিনশ্যন্তং সমং তিষ্ঠন্তং পরমেশ্বরং যঃ পশ্যতি স পশ্যতি ॥২৭

অনুবাদ। বিনাশশীল সকল ভূতেই অবিনাশী এবং সমভাবে বিদ্যমান পরমেশ্বরকে যিনি দেখিতে পান, তিনিই [ প্রকৃতভাবে তত্ত্ব ] দর্শন করিয়া থাকেন ॥২৭

ভাষ্য। ন স ভূয়োঽভিজায়তে ইতি সম্যগ্ দর্শনফলম্ অবিদ্যাদিসংসার-বীজনিবৃত্তিদ্বারেণ জন্মাভাব উক্তঃ। জন্মকারণঞ্চ অবিদ্যানিমিত্তকঃ ক্ষেত্রক্ষেত্রজ্ঞ-সংযোগ উক্তঃ। অতস্তস্যা অবিদ্যায়া নিবর্ত্তকং সম্যগ্ দর্শনমুক্তমপি পুনঃ শব্দান্তরেণ উচ্যতে—সমং নির্ব্বিশেষং তিষ্ঠন্তং স্থিতিং কুর্ব্বন্তং ক্ক? সর্ব্বেষু ভূতেষু—ব্রহ্মাদিস্থাবরান্তেষু প্রাণিষু, কম্? পরমেশ্বরম্। দেহেন্দ্রিয়মনোবুদ্ধ্যব্যক্তাত্মনোঽপেক্ষ্য পরমেশ্বরস্তং সর্ব্বেষু ভূতেষু সমং তিষ্ঠন্তম্। তানি বিশিনষ্টি বিনশ্যৎস্বিতি। তং চ পরমেশ্বরং অবিনশ্যন্তম্ ইতি ভূতানাং পরমেশ্বরস্য চাত্যন্তবৈলক্ষণ্যপ্রদর্শনার্থম্। কথং সর্ব্বেষাং হি ভাববিকারাণাং জনিলক্ষণো ভাববিকারো মূলং জন্মোত্তরভাবিনোঽন্যে সর্ব্বে ভাববিকারা বিনাশান্তাঃ। বিনাশাৎ পরো ন কশ্চিদস্তি ভাববিকারো—ভাবাভাবাৎ। সতি হি ধর্ম্মিণি ধর্ম্মা ভবন্তি অতোঽন্ত্যভাববিকারাভাবানুবাদেন পূর্ব্বভাবিনঃ সর্ব্বে ভাববিকারাঃ প্রতিষিদ্ধা ভবন্তি সহ কার্য্যৈঃ। তস্মাৎ সর্ব্বভূতৈঃ বৈলক্ষণ্যমত্যন্তমেব পরমেশ্বরস্য সিদ্ধং নির্ব্বিশেষত্বমেকত্বঞ্চ। য এবং যথোক্তং পরমেশ্বরং পশ্যতি স পশ্যতি। নন্বু সর্ব্বোঽপি লোকঃ পশ্যতি কিং বিশেষণেনেতি, সত্যং পশ্যতি কিন্তু বিপরীতং পশ্যতি; অতো বিশিনষ্টি স এব পশ্যতীতি। যথা তিমিরদৃষ্টিরনেকং চন্দ্রং পশ্যতি তমপেক্ষ্য একচন্দ্রদর্শী বিশিষ্যতে স এব পশ্যতীতি তথৈবেহাপি একমবিভক্তং যথোক্তমাত্মানং যঃ পশ্যতি স বিভক্তানেকাত্মবিপরীতদর্শিভ্যো বিশিষ্যতে স এব পশ্যতীতি। ইতরে পশ্যন্তোঽপি ন পশ্যন্তীতি বিপরীতদর্শিত্বাৎ অনেকচন্দ্রদর্শিবদিত্যর্থঃ ॥২৭

আনন্দগিরিটীকা। উত্তরগ্রন্থমবতারয়িতুং ব্যবহিতং বৃত্তিং কীর্ত্তয়তি—নেত্যাদিনা; অবিদ্যানাম্নির্ব্বাচ্যমজ্ঞানং মিথ্যাজ্ঞানং তৎসংস্কারশ্চাদিশব্দার্থঃ। ব্যবহিতমনূদ্যাব্যবহিতমনুবদতি—জন্মেতি। ব্যবধানাব্যবধানাভ্যাং সর্ব্বানর্থমূলত্বাদজ্ঞানস্য তন্নিবর্ত্তকং সম্যগ্জ্ঞানং বক্তব্যমিত্যাহ—অত ইতি। তস্যাসকৃদুক্তত্বাৎ তদুক্তার্থপ্রবৃত্তির্ব্ব্যর্থেত্যাশঙ্ক্যাতিসূক্ষ্মার্থস্য শব্দভেদেন পুনঃ পুনর্ব্বচনমধিকারিভেদানুগ্রহায়েতি মত্বাহ—উক্তমিতি। সর্ব্বত্র পরস্যৈকত্বাৎ নোৎকর্ষাপকর্ষবত্ত্বমিত্যাহ—সমমিতি। পরমত্বমীশ্বরত্বঞ্চোপপাদয়তি—দেহেতি। আত্মা জীবস্তমিত্যাদিনান্বয়োক্তিঃ। আশ্রয়নাশাদাশ্রিতস্যাপি নাশমাশঙ্ক্যাহ—তঞ্চেতি। অবিনশ্যন্তমিতি বিশিনষ্টীতি সম্বন্ধঃ উভয়ত্র বিশেষণদ্বয়স্য তাৎপর্য্যমাহ—ভূতানামিতি। নাশানাশাভ্যাং বৈলক্ষণ্যেঽপি কথমত্যন্তবৈলক্ষণ্যং সবিশেষত্বভিন্নত্বয়োস্তুল্যত্বাদিতি শঙ্কতে—কথমিতি। ভূতানাং সবিশেষত্বাদিভাবেঽপি পরস্য তদভাবাদত্যন্তবৈলক্ষণ্যমিতি বক্তুং জন্মনো ভাববিকারেষ্বাদিত্বমাহ—সর্ব্বেষামিতি। তত্র হেতুমাহ—জন্মেতি। নহি জন্মান্তরেণোত্তরে বিকারা যুজ্যন্তে জন্মবতস্তদুপলম্ভাদিত্যর্থঃ। বিনাশানন্তরভাবিনোঽপি বিকারস্য কস্যচিদুপপত্তের্ন তস্যান্ত্যবিকারত্বমিত্যাশঙ্ক্যাহ—বিনাশাদিতি। তস্যান্ত্যবিকারত্বে সিদ্ধে ফলিতমাহ—অত ইতি। তেষাং জন্মাদীনাং কার্য্যাণি কাদাচিৎকসত্ত্বানি তদধিকরণানি তৈঃ সহেতি যাবৎ। পরমেশ্বরস্য ভূতেভ্যোঽত্যন্তবৈলক্ষণ্যমুপসংহরতি তস্মাদিতি। নির্ব্বিশেষত্বং সর্ব্বভাববিকারবিরহিতত্বং কূটস্থত্বমেকত্বমদ্বিতীয়ত্বম্। যঃ পশ্যতীত্যাদি ব্যাচষ্টে—য এবমিতি। উক্তবিশেষণমীশ্বরং পশ্যন্নেব পশ্যতীত্যুক্তমাক্ষিপতি—নন্বিতি। ঈশ্বরপরাঙ্মুখস্যানাত্মনিষ্ঠস্য তদ্দর্শিত্বেঽপি বিপরীতদর্শিত্বাদীশ্বরপ্রবণস্যৈব সম্যগ্দর্শিত্বমিতি বিবক্ষিত্বা বিশেষণমিতি পরিহরতি—সত্যমিতি। উক্তমেব দৃষ্টান্তেন বিবৃণোতি—যথেত্যাদিনা। যঃ পশ্যতীত্যাদেরর্থমুপসংহরতি—ইতর ইতি। পরবস্তুনিষ্ঠেভ্যো ব্যতিরিক্তা ইত্যর্থঃ ॥২৭

অনুবাদ। "সে পুনর্ব্বার জন্মগ্রহণ করে না" এই বাক্যের দ্বারা ইহা প্রতিপাদিত হইতেছে যে আত্মতত্ত্বজ্ঞানের ফল—সংসারে আর না আসা; সেই সংসারে পুনর্ব্বার না আসার পক্ষে দ্বার হইতেছে অবিদ্যা প্রভৃতি সংসারবীজের নিবৃত্তি। ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের যে অজ্ঞাননিবন্ধন সংযোগ, তাহাই জন্মের কারণ; ইহাও উক্ত হইয়াছে। এই জন্য সেই অবিদ্যার নিবর্ত্তক যে সম্যগ্ জ্ঞান, তাহা উক্ত হইলেও, পুনর্ব্বার অন্যপ্রকার বাক্যের দ্বারা [ভাল করিয়া বুঝাইবার জন্য] বলা হইতেছে—"সম" অর্থাৎ নির্ব্বিশেষ [ভাবে] স্থিত; কোথায়? সকল

ভূতেই, অর্থাৎ ব্রহ্মা হইতে স্থাবর পর্য্যন্ত সকল প্রাণীর মধ্যে অবস্থিত [ সেই আত্মাকে যিনি জানিতে পারেন, তাঁহারই জ্ঞান যথার্থ ] কে অবস্থিত ? [ ইহার উত্তর ] পরমেশ্বর। দেহ ইন্দ্রিয় মন বুদ্ধি অব্যক্ত এবং আত্মা [ অর্থাৎ জীবাত্মা ] হইতে পরম যে ঈশ্বর, তিনি সকল ভূতেই অবস্থিত [ তাঁহাকে যিনি জানেন, তিনিই যথার্থ জ্ঞানবান্ ]; সেই সকল প্রাণিগণের বিশেষণ দ্বারা পরিচয় দেওয়া হইতেছে যে 'বিনশ্যৎ' অর্থাৎ ঐ ভূত সকল বিনাশশীল হইলে সেই সর্ব্বভূতাত্মা পরমেশ্বর অবিনশ্বর; ভূতগণ ও পরমেশ্বরের মধ্যে যে আত্যন্তিক বৈলক্ষণ্য আছে, তাহাই দেখাইবার জন্য ইহা বলা হইয়াছে। কেন ? [ তাহারা বিনাশী ? ] সকল প্রকার বিকারের মধ্যে জন্ম অর্থাৎ উৎপত্তি রূপ যে বিকার, তাহা সকল প্রকার বিকারের আদি; অপচয় উপচয় প্রভৃতি বিনাশ পর্য্যন্ত অন্যান্য যত প্রকার বিকার ভাববস্তর হইয়া থাকে, তাহা সকলই জন্মের পরবর্ত্তী। বিনাশের পর আর কোন প্রকার বিকার সম্ভবপর নহে; কারণ বিনাশের পর আর সেই ভাব-বস্তু নিজেই থাকে না; [ সুতরাং কাহার বিকার হইবে ? ] ধর্ম্মী অর্থাৎ আশ্রয় যদি থাকে, তাহা হইলে, তাহার ধর্ম্ম সকলের অবস্থিতি সম্ভবপর—সেই পরমেশ্বরে—সকল প্রকার ভাব-বিকারের শেষ যে বিনাশরূপ বিকার, তাহার প্রতিষেধ করা হইতেছে; ইহা দ্বারা বুঝিতে হইবে যে—বিনাশের পূর্ব্বভাবী যত প্রকার বিকার আছে, তাহা সকলই সেই আত্মাতে প্রতিষিদ্ধ হইতেছে; সুতরাং কোন প্রকার বিকারের কার্য্যও তাহাতে সম্ভবপর নহে। এই হেতু সর্ব্বপ্রকার ভূত হইতে আত্মার বৈলক্ষণ্য সিদ্ধ হইতেছে, এবং সেই আত্মা যে নির্ব্বিশেষ এবং এক, তাহাও সিদ্ধ হইতেছে। যে ব্যক্তি এইরূপে পরমেশ্বরকে দেখিয়া থাকেন, তিনিই প্রকৃতপক্ষে দর্শন করিয়া থাকেন। এক্ষণে এরূপ শঙ্কা হইতে পারে, সকল লোকই ত [ অর্থাৎ যাহার চক্ষু আছে এমন সকল লোকই ] দেখিয়া থাকে, তবে আবার এই প্রকার আত্মদর্শনকারীর পক্ষেই কেন এইরূপ বিশেষ ভাবে বলা হইতেছে যে, সেই ব্যক্তিই দেখিয়া থাকেন ? [ ইহার উত্তর এই যে ] সত্য বটে সকল লোকেই দেখিয়া থাকে; কিন্তু প্রায়ই তাহারা বিপরীত দর্শন করিয়া থাকে; এই কারণে আত্মতত্ত্বদর্শীর এই বিশেষণ দেওয়া হইয়াছে যে, সেই ব্যক্তিই দেখিয়া থাকেন। যেমন তিমির নামক রোগে যাহার নেত্র আক্রান্ত হইয়াছে, সে অনেক চন্দ্র দর্শন করে; কিন্তু যে ব্যক্তি এক চন্দ্র দর্শন করে—সে ঐ ব্যক্তি অপেক্ষা যথার্থদর্শী বলিয়া কথিত হয়; সেইরূপ এস্থলেও যে ব্যক্তি এক অবিভক্ত যথোক্ত আত্মাকে দর্শন করিয়া থাকে,সে বিভক্ত নানাত্মদর্শনকারী অর্থাৎ বিপরীত

দর্শনকারী, অপেক্ষা প্রকৃত প্রস্তাবে যথার্থদর্শী; সুতরাং বিপরীতাত্মদর্শিগণ হইতে তাঁহাকে পৃথগ্‌ভাবে বিশেষ করিয়া নির্দ্দেশ করা হইতেছে যে,—তিনিই প্রকৃত পক্ষে দেখিয়া থাকেন, অপর দ্রষ্টৃগণ দেখিয়াও প্রকৃতপক্ষে দেখিতে পায় না,—কারণ, তাহারা বিপরীত ভাবেই আত্মাকে দর্শন করিয়া থাকে, যথা অনেক চন্দ্রদর্শী—সেইরূপ ॥ ২৭

সমং পশ্যন্ হি সর্ব্বত্র সমবস্থিতমীশ্বরম্।
ন হিনস্ত্যাত্মনাত্মানং ততো যাতি পরাং গতিম্ ॥ ২৮

অন্বয়। সর্ব্বত্র সমং সমবস্থিতম্ ঈশ্বরং পশ্যন্ [ জনঃ ] আত্মনা আত্মানং ন হিনস্তি। ততঃ ( তস্মাৎ ) পরাং গতিং যাতি ॥ ২৮

অনুবাদ। যিনি সর্ব্বভূতে সমভাবে অবস্থিত ঈশ্বরকে দেখিয়া থাকেন, সেই ব্যক্তি নিজে আত্মাকে বিনষ্ট করিতে পারেন না এবং সেই আত্মতত্ত্বজ্ঞানের দ্বারা পরম গতি [ মোক্ষ ] লাভ করিয়া থাকেন ॥২৮

ভাষ্য। যথোক্তস্য সম্যগ্‌দর্শনস্য ফলবচনেন স্তুতিঃ কর্ত্তব্যা ইতি শ্লোক আরভ্যতে। সমং পশ্যন্ উপলভমানো হি যস্মাৎ সর্ব্বত্র সর্ব্বভূতেষু সমবস্থিতং তুল্যতয়াবস্থিতমীশ্বরম্ অতীতানন্তরশ্লোকোক্তলক্ষণম্ ইত্যর্থঃ। সমং পশ্যন্ কিং ন হিনস্তি হিংসাং ন করোতি আত্মনা স্বেনৈব স্বমাত্মানং ততস্তদহিংসনাৎ যাতি পরাং গতিং মোক্ষাখ্যাম্। নমু নৈব কশ্চিৎ প্রাণী স্বয়ং স্বমাত্মানং হিনস্তি কথমুচ্যতে অপ্রাপ্তং নৈব হিনস্তীতি। যথা "ন পৃথিব্যামগ্নিশ্চেতব্যো নান্তরিক্ষে" ইত্যাদি। নৈষ দোষঃ, অজ্ঞানামাত্মতিরস্করণোপপত্তেঃ। সর্ব্বো হ্যজ্ঞঃ অত্যন্তপ্রসিদ্ধং সাক্ষাদপরোক্ষাদাত্মানং তিরস্কৃত্য অনাত্মানমাত্মত্বেন পরিগৃহ্য তমপি ধর্ম্মাধর্ম্মৌ * কৃত্বা উপাত্তমাত্মানং হত্বা অন্যমাত্মানমুপাদত্তে নবং তঞ্চৈবং হত্বা অন্যমাত্মানমুপাদত্তে নবং তঞ্চৈবং হত্বা অন্যমেবং তমপি হত্বা অন্যমিত্যেবম্ উপাত্তমুপাত্তমাত্মানং হন্তি ইতি আত্মহা সর্ব্বোহজ্ঞঃ। যস্তু পরমার্থাত্মা অসাবপি সর্ব্বদা অবিদ্যয়া হত ইব বিদ্যমানফলাভাবাৎ ইতি সর্ব্ব আত্মহন এবাবিদ্বাংসঃ। যস্ত্বিতরো যথোক্তাত্মদর্শী স উভয়থাপি আত্মনা আত্মানং ন হিনস্তি; ততো যাতি পরাং গতিং যথোক্তং ফলং তস্য ভবতি ইত্যর্থঃ ॥২৮

আনন্দগিরিটীকা। প্রকৃতসম্যগ্‌জ্ঞানেন কিমিত্যপেক্ষায়াং তৎফলোক্ত্যা

---

* তমপি ধর্ম্মাধর্ম্মৈঃ কৃত্বা ইতি কেচিৎ পঠন্তি।

ভস্তৈব স্তুত্যা তদ্ধেতৌ পুরুষং প্রবর্ত্তয়িতুং শ্লোকান্তরমিত্যাহ—যথোক্তস্যেতি। যস্মাদিত্যস্য ততঃশব্দেন সম্বন্ধঃ। সর্ব্বভূতেষু তুল্যতয়াবস্থিতং পূর্ব্বোক্তলক্ষণমীশ্বরং নির্ব্বিশেষং পশ্যন্নাত্মানমাত্মনা যস্মান্ন হিনস্তি ততস্তস্মান্মোক্ষাখ্যাং পরাং গতিং যাতি ইতি যোজনা। তত্র পাদত্রয়েণ জ্ঞানাদজ্ঞানধ্বস্ত্যা ধ্বস্তিরনর্থস্যোক্তা। অজ্ঞান-মিথ্যাজ্ঞানয়োরাবরণয়োঃ নাশে সর্ব্বোৎকৃষ্টাং গতিং পরমপুরুষার্থং পরমানন্দম্ অনুভবতি বিদ্বানিতি চতুর্থপাদার্থঃ। ন হিনস্ত্যাত্মনাত্মানমিতি যথাশ্রুতমাদায় চোদয়তি—নন্বিতি। ন পৃথিব্যামিতি প্রাপ্তিদ্বারা নিষেধবন্নান্তরিক্ষে ন দিবীতি প্রাপ্ত্যভাবাচ্চায়ং নিষেধো মুখ্যো নেষ্যতে তথেহাপি প্রাপ্তিং বিনা নিষেধো ন যুক্তিমানিত্যাহ—যথেতি। অজ্ঞানামাত্মনৈবাত্মহিংসাসম্ভবাদ্‌বিদুষাং তদ্‌ভাবোক্তি র্যুক্তেতি সমাধত্তে—নৈষ দোষ ইতি। সংগ্রহবাক্যং বিবৃণোতি—সর্ব্বো হীতি। অনাত্মশব্দো দেহাদি-বিষয়ঃ। অবিদুষাম্ আরোপিতাত্মহন্তৃত্বং নিগময়তি—ইত্যাত্মহেতি। তথাপি পারমার্থিকস্যাত্মনো হননাভাবান্ন তেষাং সর্ব্বেষাম্ আত্ম-হন্তৃত্বম্ ইত্যাশঙ্ক্যাহ—যস্ত্বিতি। উক্তরীত্যা সর্ব্বেষামবিদুষাম্ আত্মহন্তৃত্বং সিদ্ধম্ ইত্যুপসংহরতি—সর্ব্ব ইতি। আত্মনৈবাত্মহননমবিদুষাং দৃষ্টং তদিহ বিদ্বদ্‌বিষয়ে শক্যং নিষেদ্ধুমিত্যাহ—যস্ত্বিতর ইতি। উভয়থাপীতি। আরোপানারোপা-ভ্যামিত্যর্থঃ। জ্ঞানাদনর্থভ্রমভ্রংশে পূর্ব্বোক্তং পরমানন্দপ্রাপ্ত্যা পরিতৃপ্তত্বং যুক্ত-মিত্যাহ—তত ইতি ॥২৮

অনুবাদ। যথোক্ত সম্যগ্‌দর্শনের ফলকীর্ত্তনদ্বারা স্তুতি করা উচিত, এই কারণে এই শ্লোকের আরম্ভ করা হইতেছে। অতীত শ্লোকে যে রূপে পরিচয় দেওয়া গিয়াছে, তদনুসারে সেই পরমেশ্বরকে সর্ব্বভূতে একভাবে অবস্থিত —সুতরাং সর্ব্বত্র একই বলিয়া, যে ব্যক্তি দর্শন করেন, তিনি কি করেন? তিনি আপনাকে আপনি হিংসা করেন না এবং আত্মহিংসা করেন না বলিয়াই তিনি পরম-গতি অর্থাৎ মোক্ষ লাভ করিয়া থাকেন। এক্ষণে এরূপ শঙ্কা হইতে পারে যে, কোন প্রাণীই আপনাকে [ নিজের আত্মাকে ] নিজে হিংসা করিতে পারে না; [ কারণ আত্মা নিত্য বস্তু, তাহার বিনাশ বা হিংসা কখনই সম্ভব নহে] ; তবে কি প্রকারে এই প্রকার অপ্রাপ্তবিষয়ের প্রতিষেধ করা হইতেছে যে, তিনি আত্মাকে আত্মার দ্বারা বিনাশ করেন না? যেমন শাস্ত্রে আছে "পৃথিবীতে অগ্নি চয়ন করিবে না, অন্তরিক্ষে অগ্নি চয়ন করিবে না" [ এই প্রকার প্রতিষেধও অপ্রাপ্ত প্রতিষেধ; কারণ অন্তরিক্ষে কেহই কোন প্রকারে অগ্নি চয়ন করিতে পারে না; সুতরাং অন্তরিক্ষে অগ্নিচয়নের প্রাপ্তি নাই; অথচ তাহারই প্রতিষেধ করা হইয়াছে;

এখানেও সেই প্রকার কেহই যখন কোনরূপে আত্মার হিংসা করিতে পারে না, তখন আত্মহিংসা সর্ব্বপ্রকারে অপ্রাপ্ত অথচ তাহার প্রতিষেধ হইতেছে; ইহা কি প্রকারে সঙ্গত হইবে?] ইহার উত্তর এই যে, এই প্রকার অসঙ্গতিরূপদোষ এই স্থলে হইতে পারে না। কারণ যাহারা অজ্ঞ [অর্থাৎ দেহাত্মদর্শী] তাহাদের পক্ষে আত্মার স্বরূপ সর্ব্বদা আবৃত হইয়া রহিয়াছে। প্রায় সকল জীবই অত্যন্ত প্রসিদ্ধ নিত্য প্রত্যক্ষ আত্মাকে স্বীয় অজ্ঞানে আবৃত করিয়া যাহা আত্মা নহে, সেই দেহ প্রভৃতিকে আত্মা বলিয়া অঙ্গীকার করিয়া থাকে, এবং ধর্ম্মাধর্ম্মের সঞ্চয় করিয়া আত্মভাবে কল্পিত দেহাদিকে একবার স্বীকার করে আবার পরিত্যাগ করে, আবার গ্রহণ করে এবং আবার পরিত্যাগ করে,—এই ভাবে বারংবার আত্মাকে হনন করে; সুতরাং যাহার আত্মতত্ত্বজ্ঞান নাই, সেই আত্মহা। যাহা বাস্তবিক পরমার্থ আত্মা, তাহাও অজ্ঞানের আবরণে যেন হত বলিয়া প্রতীত হয়। কারণ, বিদ্যমান থাকিলেও অজ্ঞানাবৃত বলিয়া, তাহার বিদ্যমানতার কার্য্য (বিষয় সংবেদনাদি) মধ্যে মধ্যে বিলুপ্ত হয়; এই জন্য লোকে নিজের অবিনাশী আত্মাকেও হত বলিয়া মনে করে; সুতরাং অজ্ঞ ব্যক্তিমাত্রেই এই ভাবে আত্মঘাতী হইয়া থাকে। কিন্তু যিনি আত্মতত্ত্বজ্ঞ, তিনি আরোপিতভাবে বা অনারোপিতভাবে কোনরূপেই আত্মাকে হনন করেন না। সুতরাং তিনি পরম গতি লাভ করিয়া থাকেন অর্থাৎ শাস্ত্রে আত্মদর্শনের যে ফল উক্ত হইয়াছে, সেই ব্যক্তি তাহা প্রাপ্ত হন। ইহাই অর্থ ॥২৮

প্রকৃত্যৈব চ কর্ম্মাণি ক্রিয়মাণানি সর্ব্বশঃ।
যঃ পশ্যতি তথাত্মানমকর্ত্তারং স পশ্যতি ॥২৯

অন্বয়। যঃ সর্ব্বশঃ কর্ম্মাণি প্রকৃত্যৈব ক্রিয়মাণানি [পশ্যতি], তথা আত্মানম্ অকর্ত্তারং পশ্যতি সঃ [এব] পশ্যতি ॥২৯

অনুবাদ। যে ব্যক্তি দেখিয়া থাকে, যে প্রকৃতিই সকল প্রকার কর্ম্মের কর্ত্রী এবং আত্মা [নির্ব্বিকার, সুতরাং] কোন ক্রিয়াই করেন না, তিনিই প্রকৃত [আত্মা] দর্শন করিয়া থাকেন ॥২৯

ভাষ্য। সর্ব্বভূতস্থমীশং সমং পশ্যন্ ন হিনস্তি আত্মনা আত্মানমিত্যুক্তং তদনুপপন্নং স্বগুণকর্ম্মবৈলক্ষণ্যভেদভিন্নেষু আত্মসু ইত্যেতদাশঙ্ক্যাহ—প্রকৃত্যা প্রকৃতির্ভগবতো মায়া ত্রিগুণাত্মিকা, "মায়াং তু প্রকৃতিং বিদ্যাৎ" ইতি মন্ত্রবর্ণাৎ,

তয়া প্রকৃত্যৈব চ নান্যেন মহদাদিকার্য্যকারণাকারপরিণতয়া কর্ম্মাণি বাঙ্‌মনঃ-কায়ারভ্যাণি ক্রিয়মাণানি নির্ব্বর্ত্ত্যমানানি সর্ব্বশঃ সর্ব্বপ্রকারৈঃ যঃ পশ্যতি উপলভতে, তথা আত্মানং ক্ষেত্রজ্ঞমকর্ত্তারং সর্ব্বোপাধিবিবর্জ্জিতং পশ্যতি স পরমার্থ-দর্শীত্যভিপ্রায়ঃ। নির্গুণস্যাকর্ত্তুর্নির্বিশেষস্য আকাশস্যেব ভেদে প্রমাণানুপ-পত্তিরিত্যর্থঃ ॥২৯

আনন্দগিরিটীকা। শ্লোকান্তরং শঙ্কোত্তরত্বেনাবতারয়িতুমুক্তমনুবদতি—সর্ব্বেতি। প্রতিদেহং ধর্ম্মাধর্ম্মাদিমত্ত্বেনাত্মনো ভেদভানান্ন সম্যক্ দর্শনমিতি শঙ্কতে—তদিতি। স্বগুণৈঃ সুখদুঃখাদিভিঃ স্বকর্ম্মভিশ্চ ধর্ম্মাধর্ম্মাখ্যৈর্ব্বৈলক্ষণ্যাৎ প্রতিদেহং ভেদে তদ্বিশিষ্টেম্বাত্মসু কথং সাম্যেন দর্শনমিত্যেতদাশঙ্ক্য পরিহরতী-ত্যাহ—এতদিতি। প্রকৃতিশব্দস্য স্বভাববাচিত্বং ব্যাবর্ত্তয়তি—প্রকৃতিরিতি। মায়াশব্দস্য সম্বিৎপর্য্যায়ত্বং প্রত্যাহ—ত্রিগুণেতি। উক্তাপরস্য শক্তির্মায়েত্যত্র শ্রুতিসংমতিমাহ—মায়াস্ত্বিতি। অন্যেন কেনচিৎ ক্রিয়মাণানি ন ভবন্তি কর্ম্মাণীত্যেবকারার্থমাহ—নান্যেনেতি। কিন্তদন্যন্নিষেধ্যমিত্যুক্তে সাংখ্যাভি-প্রেতা প্রধানাখ্যা প্রকৃতিরিত্যাহ—মহদাদীতি। সর্ব্বপ্রকারত্বং কাম্যত্বনিষিদ্ধ-ত্বাদিনা প্রকারবাহুল্যমাত্মানমুক্তবিশেষণং যঃ পশ্যতীতি পূর্ব্বেণ সম্বন্ধঃ। স পশ্যতীত্যযুক্তং পুনরুক্তেরিত্যাশঙ্ক্যাহ—স পরমার্থেতি। আত্মনাং প্রতি-দেহং ভিন্নত্বে তেষু সমদর্শনময়ুক্তমিত্যুক্তস্য কঃ সমাধিরিত্যাশঙ্ক্যাহ—নির্গুণস্যেতি ॥ ৯

অনুবাদ। সর্ব্বভূতে অধিষ্ঠিত পরমেশ্বরকে [আত্মভাবে] সর্ব্বত্র সমভাবে যিনি দেখিয়া থাকেন, তিনি আত্মাকে আত্মার দ্বারা হিংসা করেন না, ইহা বলা হইয়াছে। এক্ষণে এই প্রকার শঙ্কা হইতে পারে যে—এই যে কথা বলা হইল, ইহা প্রমাণবিরুদ্ধ; কারণ, জীবের গুণ ও কর্ম্মের বৈলক্ষণ্য দেখিয়া ইহাই প্রমাণিত হইয়া থাকে যে, দেহভেদে আত্মাও ভিন্ন ভিন্ন [সকল ভূতে এক আত্মা সমভাবে থাকিতে পারে না; তাহাই যদি হইত, তবে কেহ সুখী কেহ বা দুঃখী, কেহ জ্ঞানী কেহ বা অজ্ঞ, এই প্রকার জীবগণের মধ্যে ব্যবস্থা হইতে পারিত না।] এই প্রকার শঙ্কার নিরাকরণ করিবার জন্য [এই শ্লোকে] বলিতেছেন যে, প্রকৃতি শব্দের অর্থ ভগবানের মায়া; সেই মায়া ত্রিগুণাত্মিকা; শ্রুতিতেও আছে যে "মায়াকে প্রকৃতি বলিয়া জানিবে"। মহত্তত্ত্ব প্রভৃতি কার্য্য ও কারণরূপে পরিণত প্রকৃতিই কর্ম্ম করিয়া থাকে; প্রকৃতি ব্যতিরেকে অন্য কেহ কর্ত্তা হইতে পারে না। ঐ সকল কর্ম্মও তিন প্রকার—বাচিক মানসিক এবং কায়িক।

সর্ব্বপ্রকারে প্রকৃতিই সকল প্রকার কার্য্য করিয়া থাকে; আত্মা ক্ষেত্রজ্ঞ কর্ত্তা নহে; কারণ, আত্মা সর্ব্বপ্রকার উপাধিবর্জ্জিত; এই প্রকারে প্রকৃতি ও আত্মার স্বরূপ যিনি দেখিয়া থাকেন, তিনিই পরমার্থদর্শী ইহাই তাৎপর্য্য। যাহা নির্গুণ, সুতরাং অকর্ত্তা, সেই আকাশের ন্যায় নির্ব্বিশেষ ও নিরুপাধি আত্মা যে প্রতিদেহে ভিন্ন, সে বিষয়ে কোন প্রকার প্রমাণ দেখিতে পাওয়া যায় না। ইহাই শ্লোকের অর্থ ॥২৯

যদা ভূতপৃথগ্‌ভাবমেকস্থমনুপশ্যতি।
তত এব চ বিস্তারং ব্রহ্ম সম্পদ্যতে তদা ॥ ৩০

অন্বয়। যদা [ সাধকঃ ] ভূতপৃথগ্‌ভাবম্ একস্থম্ অনুপশ্যতি, তত এব বিস্তারং চ [ অনুপশ্যতি ] তদা [ সঃ ] ব্রহ্ম সম্পদ্যতে ॥৩০

অনুবাদ। যে সময় [ সাধক ] সকল ভূতের পৃথক্ ভাবকে এক মাত্র ব্রহ্মেই অবস্থিত দেখিয়া থাকেন এবং ইহাও বুঝিয়া থাকেন যে এই সমগ্র জগতের উৎপত্তি ব্রহ্ম হইতেই হইয়াছে, সেই সময় [তিনি] ব্রহ্মস্বরূপ হইয়া থাকেন [অর্থাৎ মোক্ষলাভ করিতে সমর্থ হন ] ॥ ৩০

ভাষ্য। পুনরপি তদেবসম্যগ্‌দর্শনং শব্দান্তরেণ প্রপঞ্চয়তি—যদা যস্মিন্ কালে ভূতপৃথগ্‌ভাবং ভূতানাং পৃথগ্‌ভাবং পৃথক্ত্বম্ একস্থম্ একস্মিন্ আত্মনি স্থিতমেকস্থম্ অনুপশ্যতি শাস্ত্রাচার্য্যোপদেশতো মত্বা আত্মপ্রত্যক্ষত্বেন পশ্যতি আত্মৈবেদং সর্ব্বমিতি। তত এব চ তস্মাদেব চ বিস্তারম্ উৎপত্তিং বিকাশম্ আত্মতঃ প্রাণঃ আত্মত আশা আত্মতঃ স্মরঃ আত্মত আকাশ আত্মতস্তেজ আত্মতঃ আপঃ আত্মত আবির্ভাবতিরোভাবৌ আত্মতোঽন্নম্ ইত্যেবমাদিপ্রকারৈঃ বিস্তারং যদা পশ্যতি ব্রহ্ম সম্পদ্যতে ব্রহ্মৈব ভবতি তদা তস্মিন্ কালে ইত্যর্থঃ ॥৩০

আনন্দগিরিটীকা। প্রকৃতের্ব্বিকারাণাঞ্চ সাংখ্যবৎ পুরুষাদন্যত্বপ্রসক্তৌ প্রত্যাহ—পুনরপীতি। উপদেশজনিতং প্রত্যক্ষদর্শনমনুবদতি—আত্মৈবেতি। ভূতানাং বিকারাণাং নানাত্বং প্রকৃত্যা সহাত্মমাত্রতয়া প্রলীনং পশ্যতি নহি ভূত-পৃথক্ত্বং সত্যাং প্রকৃতৌ কেবলে পরস্মিন্ বিলাপয়িতুং শক্যত ইত্যর্থঃ। পরি-পূর্ণাৎ আত্মনএব প্রকৃত্যাদের্ব্বিশেষান্তস্য স্বরূপলাভমুপলভ্য তন্মাত্রতাং পশ্যতীত্যাহ—তত এবেতি। উক্তমেব বিস্তারং শ্রুত্যবষ্টম্ভেন স্পষ্টয়তি—আত্মন ইতি। ব্রহ্মসংপত্তির্নাম পূর্ণত্বেনাভিব্যক্তিরপূর্ণত্বহেতোঃ সর্ব্বস্যাত্মসাৎকৃতত্বাদিত্যাহ—ব্রহ্মৈবেতি। জ্ঞানসমানকালৈব মুক্তিরিতি সূচয়তি—তদেতি ॥৩০

অনুবাদ। পুনর্ব্বার অন্যপ্রকার শব্দের দ্বারা সম্যগ্‌দর্শনের স্বরূপ বিস্তার পূর্ব্বক বর্ণনা করিতেছেন। যে সময় "ভূত-পৃথগ্‌ভাব" অর্থাৎ ভূতগণের পার্থক্যকে "একস্থ" এক আত্মাতেই অবস্থিত বলিয়া দেখিতে পান অর্থাৎ শাস্ত্র ও আচার্য্যের উপদেশানুসারে মনন করিয়া, আত্মপ্রত্যক্ষের বিষয় করেন অর্থাৎ আত্মাই এই বিশ্ব, এই ভাবে প্রত্যক্ষ করেন এবং দেখেন যে, আত্মা হইতেই এই জগতের "বিস্তার" উৎপত্তি অর্থাৎ বিকাশ "আত্মা হইতেই প্রাণ, আত্মা হইতেই আশা, আত্মা হইতেই কাম, আত্মা হইতেই আকাশ, আত্মা হইতেই তেজঃ, আত্মা হইতেই জল, আত্মা হইতেই আবির্ভাব ও তিরোভাব" ইত্যাদি শাস্ত্রোক্ত প্রকারে [ব্রহ্ম হইতেই সকল বিশ্ব আবির্ভূত হইয়াছে] দেখিয়া থাকেন, তখনই, [সাধক] ব্রহ্মই হইয়া থাকেন—ইহাই অর্থ ॥৩০

অনাদিত্বান্নির্গুণত্বাৎ পরমাত্মায়মব্যয়ঃ।
শরীরস্থোঽপি কৌন্তেয় ন করোতি ন লিপ্যতে ॥৩১

অন্বয়। অয়ং পরমাত্মা অনাদিত্বাৎ নির্গুণত্বাৎ চ অব্যয়ঃ। হে কৌন্তেয় শরীরস্থোঽপি [অয়ং পরমাত্মা] ন করোতি ন লিপ্যতে ॥ ৩১

অনুবাদ। এই পরমাত্মা অনাদি এবং নির্গুণ; এই কারণে ইহা অবিনাশী। এই পরমাত্মা শরীরে স্থিত হইয়াও কোন কার্য্য করেন না; সুতরাং কোন প্রকার পাপ বা পুণ্যের দ্বারা লিপ্তও হয়েন না ॥৩১

ভাষ্য। একস্যাত্মনঃ সর্ব্বদেহাত্মত্বে তদ্দোষসম্বন্ধে প্রাপ্ত ইদমুচ্যতে—অনাদিত্বাৎ অনাদের্ভাবঃ অনাদিত্বম্ আদিঃ কারণম্, তদ্ যস্য নাস্তি তদনাদি। যদ্ হি আদিমৎ তৎ স্বেনাত্মনা ব্যেতি অয়ং তু অনাদিত্বাৎ নিরবয়ব ইতি কৃত্বা ন ব্যেতি। তথা নির্গুণত্বাৎ সগুণোহি গুণব্যয়াৎ ব্যেতি, অয়ং তু নির্গুণত্বান্ন ব্যেতি, ইতি পরমাত্মায়ম্ অব্যয়ঃ, নাস্য ব্যয়ো বিদ্যতে ইত্যব্যয়ঃ। যত এবম্ অতঃ শরীরস্থোঽপি শরীরেষু আত্মন উপলব্ধির্ভবতীতি শরীরস্থ উচ্যতে তথাপি ন করোতি। তদকরণাদেব তৎফলেন ন লিপ্যতে। যো হি কর্ত্তা স কর্ম্মফলেন লিপ্যতে, অয়ং ত্বকর্ত্তা, অতো ন ফলেন লিপ্যতে ইত্যর্থঃ। কঃ পুনর্দেহেষু করোতি লিপ্যতে চ। যদি তাবৎ অন্যঃ পরমাত্মনো দেহী করোতি লিপ্যতে চ, তত ইদম্ অনুপপন্নমুক্তং ক্ষেত্রজ্ঞেশ্বরৈকত্বং ক্ষেত্রজ্ঞং চাপি মাং বিদ্ধি ইত্যাদি। অথ নাস্তীশ্বরাদন্যো দেহী কঃ করোতি লিপ্যতে চ ইতি বাচ্যং পরো বা নাস্তীতি।

সর্ব্বথা দুর্ব্বিজ্ঞেয়ং দুর্ব্বাচ্যং চেতি ভগবৎপ্রোক্তমৌপনিষদং দর্শনং পরিত্যক্তং বৈশেষিকৈঃ সাংখ্যার্হতবৌদ্ধৈশ্চ। তত্রায়ং পরিহারো ভগবতা স্বেনৈবোক্তঃ "স্বভাবস্তু প্রবর্ত্ততে" ইতি। অবিদ্যামাত্রং স্বভাবো হি করোতি লিপ্যতে ইতি ব্যবহারো ভবতি ন তু পরমার্থত একস্মিন্ পরমাত্মনি তদস্তি। অত এতস্মিন্ পরমার্থসাংখ্যদর্শনে স্থিতানাং জ্ঞাননিষ্ঠানাং পরমহংসপরিব্রাজকানাং তিরস্কৃতাবিদ্যাব্যবহারাণাং কর্ম্মাধিকারো নাস্তি ইতি তত্র তত্র দর্শিতং ভগবতা ॥৩১

আনন্দগিরিটীকা। পরিপূর্ণত্বেন সর্ব্বাত্মত্বে প্রাপ্তমাত্মনো দেহাদিগতেন কর্ত্তৃত্বাদিনা তদ্বত্ত্বং দৃষ্টং হি পবিত্রস্যাপি পঞ্চগব্যাদেরপবিত্রসংসর্গাৎ তদ্দোষেণ দুষ্টত্বমিত্যাশঙ্ক্যমনূক্তোত্তরত্বেন শ্লোকমবতারয়তি—একস্যেতি। অনাদিত্বমেব সাধয়তি—আদিরিতি। তথাপি কিং স্যাদিত্যাশঙ্ক্য কার্য্যত্বকৃতব্যয়াভাবঃ সিধ্যতীত্যাহ—যদ্ধীতি। তথাপি গুণাপকর্ষদ্বারকো ব্যয়ো ভবিষ্যতি নেত্যাহ— তথেতি। নিরবয়বত্বাদেব অবয়বদ্বারকস্য নির্গুণত্বাদ্গুণদ্বারকস্য চ ব্যয়স্যাভাবেঽপি স্বভাবতো ব্যয়ঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ—পরমাত্মেতি। পরমাত্মনঃ স্বতঃ পরতো বা ব্যয়াভাবে ফলিতমাহ—যত ইতি। স্বমহিমপ্রতিষ্ঠস্য কথং শরীরস্থত্বং তত্রাহ—শরীরেষ্বিতি। সর্ব্বগতত্বেন সর্ব্বাত্মত্বেন চ দেহাদৌ স্থিতোঽপি স্বতো দেহাদ্যাত্মনা বা ন করোতি কূটস্থত্বাদ্দেহাদেশ্চ কল্পিতত্বাদিত্যর্থঃ। কর্ত্তৃত্বাভাবেঽপি ভোক্তৃত্বং স্যাদিত্যাশঙ্ক্যাহ—তদকরণাদিতি। তদেবোপপাদয়তি —যো হীতি। পরস্য কর্তৃত্বাদেরভাবে কস্য তদিষ্টমিতি পৃচ্ছতি—কঃ পুনরিতি। পরস্মাদন্যস্য কস্যচিজ্জীবস্য কর্ত্তৃত্বাদীত্যাশঙ্কামনুবদতি—যদীতি। তস্মিন্ পক্ষে প্রক্রমভঙ্গঃ স্যাদিতি দূষয়তি—তত ইতি। ঈশ্বরাতিরিক্তজীবানঙ্গীকারাৎ নোপক্রমবিরোধোঽস্তীতি শঙ্কতে—অথেতি। তর্হি প্রতীতকর্ত্তৃত্বাদেরধিকরণং বক্তব্যমিতি পূর্ব্ববাদ্যাহ—ক ইতি। পরস্যৈব কর্ত্তৃত্বাদ্যাধারত্বমাস্তি বক্তব্যমিত্যাশঙ্ক্যাহ—পরো বেতি। নাস্তীতি বাচ্যমিতি পূর্ব্বেণ সম্বন্ধঃ। নহি কর্ত্তৃত্বাদিভাক্ত্বে পরস্যাস্মদাদিবদীশ্বরত্বমিতিভাবঃ। পরস্যান্যস্য বা কর্ত্তৃত্বাদাববিশিষ্টে শরীরস্থোঽপীত্যাদিশ্রুতিমূলমপি জ্ঞাতুং বক্তুঞ্চাশক্যত্বাৎ ত্যাজ্যমেবেতি পরীক্ষকসম্মত্যোপসংহরতি—সর্ব্বথেতি। পরস্য বস্তুতোঽকর্ত্তৃত্বভোক্তৃত্বাদ্যবিদ্যয়া তদারোপাদাদেয়মেব * ভগবন্মতমিতি পরিহরতি—তত্রেতি। তমেব পরিহারং প্রপঞ্চয়তি—অবিদ্যেতি। ব্যবহারিকে কর্ত্তৃত্বাদাবিষ্টে

* তদ্ভাবাদাদেয়মেব ইতি কেচিৎ পঠন্তি।

পারমার্থিকমেব কিং নেষ্যতে তত্রাহ—নহিতি। বাস্তবকর্তৃত্বাভাবে লিপ্তত্বমুপপন্নমিতি—অতইতি ॥৩১

অনুবাদ। এক আত্মাই যদি সকল দেহের আত্মা হয়েন, তাহা হইলে দেহকৃত দোষের সহিত আত্মার সম্বন্ধ হইতে পারে, এই প্রকার আশঙ্কা যদি কাহারও হয়, তবে তাহার নিরাকরণ করিবার জন্য বলিতেছেন। "অনাদিত্ব" অর্থাৎ অনাদির স্বভাব। আদি শব্দের অর্থ কারণ; তাহা যাঁহার নাই, তাঁহাকে "অনাদি" কহা যায়। যে সকল বস্তু আদিমৎ, তাহারাই নিজস্বরূপে বিনাশী হইয়া থাকে; এই আত্মা অনাদি, এই কারণে ইঁহার বিনাশ হয় না অর্থাৎ আত্মা নিরবয়ব; এই কারণে ইঁহার বিনাশ হইতে পারে না। "নির্গুণত্ব" হেতু দ্বারাও বুঝা যায়, আত্মার বিনাশ নাই। যে বস্তু সগুণ, তাহার গুণের অপচয় হইলে বিনাশ হয়। এই আত্মা নির্গুণ; সুতরাং ইঁহার বিনাশ হইতে পারে না। যে কারণে এ প্রকার হইল আত্মার স্বরূপ, এই কারণেই আত্মা শরীরস্থ হইয়াও কোন প্রকার কার্য্য করেন না। এবং কার্য্য করেন না বলিয়া কার্য্যের কোন প্রকার ফলের দ্বারা লিপ্তও হন না। শরীরেই আত্মার উপলব্ধি হইয়া থাকে; এই কারণে আত্মাকে "শরীরস্থ" বলা হইয়াছে। এই প্রকারে আত্মা শরীরস্থ হইয়াও কোনরূপ কার্য্য করেন না। যে কর্ম্ম করে, সে কর্ম্মফলের দ্বারা লিপ্ত হয়। এই আত্মা কর্ম্ম করেন না; সুতরাং কর্ম্মফলেও লিপ্ত হন না। ইহাই অর্থ। [ এক্ষণে এই প্রকার জিজ্ঞাসার উদয় হইয়া থাকে যে ] দেহ সমূহের মধ্যে তবে কে কার্য্য করিয়া থাকে? পরমাত্মা হইতে অতিরিক্ত কোন দেহী যদি করে এবং লিপ্ত হয়, তাহা হইলে "আমাকে ক্ষেত্রজ্ঞ বলিয়া জানিবে" এই রূপে উক্ত জীব ও ঈশ্বরের অভেদ অনুপপন্ন হইয়া পড়ে। যদি ঈশ্বর হইতে পৃথক্ কোন দেহী না থাকে, তাহা হইলে কে করে এবং কেইবা লিপ্ত হয়? তাহা বলিতে হইবে। অথবা বলিতে হইবে, ক্ষেত্রজ্ঞ ব্যতিরিক্ত কেহই নাই। [ এই সকল অনুপপত্তি দেখিয়া স্বীকার করিতে হয় যে ] ভগবান্ যে ঔপনিষদ আত্মতত্ত্বের উপদেশ করিয়াছেন, তাহা সর্ব্বপ্রকারে দুর্জ্ঞেয় এবং দুর্ব্বাচ্য। এই কারণেই বৈশেষিক, সাংখ্য, আর্হত এবং বৌদ্ধ দার্শনিকগণ এই প্রকার মত পরিত্যাগ করিয়াছেন। এই প্রকার শঙ্কার যাহা পরিহার, তাহা ভগবান্ নিজেই করিয়াছেন; [ কি প্রকারে? তাহার উত্তর তিনিই দিয়াছেন যে ] "স্বভাবই প্রবৃত্ত হইতেছে।" স্বভাব অর্থাৎ কেবল অবিদ্যাই করে এবং লিপ্ত হয় অর্থাৎ কেহই করে না কেহই লিপ্ত হয় না। অথচ লোকে এই প্রকার ব্যবহার মাত্রই হইয়া থাকে। প্রকৃতপক্ষে পরমাত্মাতে

কোন প্রকার কার্য্য বা কার্য্যফলের সম্বন্ধ হইতে পারে না। এই হেতু এই পরমার্থ সাংখ্য দর্শনকে যাঁহারা অবলম্বন করিয়াছেন, যাঁহাদের পক্ষে সকল প্রকার অবিদ্যাপ্রযুক্ত ব্যবহারই মিথ্যা বলিয়া প্রতীত হইয়াছে, সেই পরমহংস পরিব্রাজকগণের কোন প্রকার কার্য্যে অধিকার নাই। ইহা ভগবান্ সেই সেই স্থলে প্রদর্শন করিয়াছেন ॥৩১

যথা সর্ব্বগতং সৌক্ষ্ম্যাদাকাশং নোপলিপ্যতে।
সর্ব্বত্রাবস্থিতো দেহে তথাত্মা নোপলিপ্যতে ॥৩২

অন্বয়। সর্ব্বগতম্ আকাশং সৌক্ষ্ম্যাৎ যথা ন উপলিপ্যতে, [ তথা ] আত্মা সর্ব্বত্র দেহে অবস্থিতোঽপি নোপলিপ্যতে ॥৩২

অনুবাদ। আকাশ যেমন সর্ব্বগত হইয়াও অত্যন্ত সূক্ষ্মতা নিবন্ধন কোন বস্তুর সহিত উপলিপ্ত ( মিলিত ) হয় না, এইরূপ আত্মা সকল দেহে বিদ্যমান থাকিয়াও কিছুতেই লিপ্ত হন না ॥৩২

ভাষ্য। কিমিতি ন করোতি ন লিপ্যতে ইত্যত্র দৃষ্টান্তমাহ—যথা সর্ব্বগতং ব্যাপি অপি সৎ সৌক্ষ্ম্যাৎ সূক্ষ্মভাবাৎ আকাশং খং নোপলিপ্যতে ন সংবধ্যতে সর্ব্বত্রাবস্থিতো দেহে তথাত্মা নোপলিপ্যতে ॥৩২

আনন্দগিরিটীকা। সূক্ষ্মভাবাদপ্রতিহতস্বভাবত্বাদিত্যর্থঃ। ন সম্বধ্যতে পঙ্কাদিভিরিতি শেষঃ ॥৩২

অনুবাদ। কি কারণে আত্মা করেন না বা লিপ্ত হন না, তাহার দৃষ্টান্ত প্রদর্শন করিতেছেন। যেমন আকাশ "সর্ব্বগত" ব্যাপক হইয়াও সূক্ষ্মতা নিবন্ধন লিপ্ত হয় না, অর্থাৎ কাহারও সহিত সংবদ্ধ হয় না, এইরূপ সকল দেহে অবস্থিত হইয়াও আত্মা কোন বস্তুর সহিত সংবদ্ধ হন না ॥৩২

যথা প্রকাশয়ত্যেকঃ কৃৎস্নং লোকমিমং রবিঃ।
ক্ষেত্রং ক্ষেত্রী তথা কৃৎস্নং প্রকাশয়তি ভারত ॥৩৩

অন্বয়। যথা একঃ রবিঃ কৃৎস্নম্ ( সমগ্রম্ ) ইমং লোকং প্রকাশয়তি, হে ভারত! ক্ষেত্রী ( আত্মা ) কৃৎস্নং ক্ষেত্রং তথা প্রকাশয়তি ॥৩৩

অনুবাদ। যেমন সূর্য্য এক অথচ এই সমগ্র লোককে প্রকাশ করিয়া থাকেন, হে ভারত! "ক্ষেত্রী" [ আত্মা এক হইয়াও ] সমগ্র দেহকে সেইরূপ প্রকাশ করিয়া থাকেন ॥৩৩

ভাষ্য। কিঞ্চ যথা প্রকাশয়তি অবভাসয়তি একঃ কৃৎস্নং লোকমিমং রবিঃ সবিতা আদিত্যস্তথা তদ্বন্মহাভূতাদিধৃত্যন্তং ক্ষেত্রমেকঃ সন্ প্রকাশয়তি। কঃ? ক্ষেত্রী পরমাত্মা ইত্যর্থঃ। রবিদৃষ্টান্তোঽত্র আত্মন উভয়ার্থোঽপি ভবতি রবিবৎ সর্ব্বক্ষেত্রেষু এক আত্মা অলেপকশ্চেতি ॥৩৩

আনন্দগিরিটীকা। ন কঃরাতি ন লিপ্যতে চেত্যত্র দ্রষ্টৃত্বেন দৃশ্যধর্ম্ম-শূন্যত্বং হেতুমাহ—কিঞ্চেতি। দৃষ্টান্তেন বিবক্ষিতমর্থং দর্শয়তি—রবিরিতি। উভয়বিধধর্ম্মার্থমেব স্ফুটয়তি—রবিবদিতি ॥৩৩

অনুবাদ। আরও [ বলা হইতেছে যে ] যেমন সূর্য্য এক অথচ তিনি সকল ভুবনকেই প্রকাশিত—অর্থাৎ অবভাসিত করেন, সেইরূপ এই মহাভূত হইতে ধৃতি পর্য্যন্ত সমগ্র ক্ষেত্র অর্থাৎ দেহকে সেই ক্ষেত্রী পরমাত্মাই প্রকাশিত করিয়া থাকেন। এই স্থলে সূর্য্যকে যে আত্মার দৃষ্টান্তরূপে নির্দ্দেশ করা হইয়াছে, তাহার তাৎপর্য্যার্থ দুইটি অর্থাৎ সূর্য্যের ন্যায় আত্মা সকল ক্ষেত্রেই এক এবং স্বয়ং নির্লিপ্ত ॥৩৩

ক্ষেত্রক্ষেত্রজ্ঞয়োরেবমন্তরং জ্ঞানচক্ষুষা।
ভূতপ্রকৃতিমোক্ষঞ্চ যে বিদুর্যান্তি তে পরম্ ॥৩৪

ইতি ত্রয়োদশোঽধ্যায়ঃ।

অন্বয়। যে ক্ষেত্রক্ষেত্রজ্ঞয়োঃ এবমন্তরং ভূতপ্রকৃতিমোক্ষং চ জ্ঞান-চক্ষুষা বিদুঃ ( জানন্তি ) তে পরং যান্তি ॥ ৩৪

অনুবাদ। যাঁহারা জ্ঞাননেত্রের দ্বারা এই যথোক্তপ্রকারে ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের পরস্পর বৈলক্ষণ্য এবং ভূতপ্রকৃতি অর্থাৎ অবিদ্যা হইতে মোক্ষ কি প্রকার, তাহাও বুঝিতে সমর্থ হন, তাঁহারা নির্ব্বাণ লাভ করেন ॥ ৩৪

ভাষ্য। সমস্তাধ্যায়ার্থোপসংহারার্থোঽয়ং শ্লোকঃ—ক্ষেত্রক্ষেত্রজ্ঞয়োঃ যথাব্যাখ্যাতয়োরেবং যথাপ্রদর্শিতপ্রকারেণ অন্তরম্ ইতরেতরবৈলক্ষণ্যবিশেষং জ্ঞানচক্ষুষা শাস্ত্রাচার্য্যোপদেশজনিতম্ আত্মপ্রত্যয়িকং জ্ঞানং চক্ষুঃ তেন জ্ঞানচক্ষুষা ভূতপ্রকৃতিমোক্ষং চ ভূতানাং প্রকৃতিরবিদ্যালক্ষণা অব্যক্তাখ্যা তস্যা ভূতপ্রকৃতেঃ মোক্ষণমভাবগমনং চ যে বিদুঃ বিজানন্তি যান্তি গচ্ছন্তি তে পরং পরমার্থতত্ত্বং ব্রহ্ম ন পুনর্দ্দেহমাদদতে ইত্যর্থঃ ॥ ৩৪

আনন্দগিরিটীকা। অধ্যায়ার্থং সফলমুপসংহরতি—সমস্তেতি। বিশেষং কৌটস্থ্যপরিণামাদিলক্ষণম্। তদেবমমানিত্বাদিনিষ্ঠতয়া ক্ষেত্রক্ষেত্রজ্ঞ-

যাথাত্ম্যবিজ্ঞানবতঃ সর্ব্বানর্থনিবৃত্ত্যা পরিপূর্ণপরমানন্দাবির্ভাবলক্ষণপুরুষার্থসিদ্ধি-রিতিসিদ্ধম্॥ ৩৪

**অনুবাদ।** ত্রয়োদশ অধ্যায়ে যাহা কিছু বলা হইয়াছে, এক্ষণে তাহারই উপসংহার করিবার জন্যই এই শ্লোকটি বলা হইতেছে—ক্ষেত্র এবং ক্ষেত্রজ্ঞের স্বরূপ যে ভাবে ব্যাখ্যাত হইয়াছে, ঠিক সেইভাবে ইহাদের (অর্থাৎ ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের) "অন্তর" পরস্পরের বৈলক্ষণ্য অর্থাৎ বিশেষকে যাঁহারা জ্ঞানচক্ষুর দ্বারা অর্থাৎ শাস্ত্র এবং আচার্য্যের উপদেশজনিত আত্মবিশ্বাসকর জ্ঞানরূপ যে চক্ষু, তাহার দ্বারা হৃদয়ঙ্গম করিতে সমর্থ হন এবং "ভূতপ্রকৃতিমোক্ষ" অর্থাৎ ভূতগণের প্রকৃতি যাহার নাম অবিদ্যা ও অব্যক্ত, সেই ভূতপ্রকৃতির মোক্ষ (অর্থাৎ) অভাব-গমন—নিষ্কৃতি সেই এই ভূতপ্রকৃতিমোক্ষকেও যে সকল ব্যক্তি জানেন অর্থাৎ কি করিয়া সংসারবীজভূত অবিদ্যার বিলয় করিতে হয়, ইহাও জ্ঞানচক্ষুর দ্বারা বুঝিতে সমর্থ হন, তাঁহারা "পর" পরমার্থতত্ত্ব ব্রহ্মকে প্রাপ্ত হন অর্থাৎ তাঁহাদিগকে আর এ সংসারে জন্ম লাভ করিতে হয় না, ইহাই তাৎপর্য্য॥ ৩৪

ইতি ত্রয়োদশোঽধ্যায়ঃ সমাপ্তঃ।

# অথ চতুর্দ্দশোঽধ্যায়ঃ।

——:০:——

শ্রীভগবানুবাচ।

পরং ভূয়ঃ প্রবক্ষ্যামি জ্ঞানানাং জ্ঞানমুত্তমম্।
যজ্ জ্ঞাত্বা মুনয়ঃ সর্ব্বে পরাং সিদ্ধিমিতো গতাঃ ॥১

অন্বয়। শ্রীভগবানুবাচ। ভূয়ঃ জ্ঞানানাম্ উত্তমং পরং জ্ঞানং প্রবক্ষ্যামি, যজ্ জ্ঞাত্বা সর্ব্বে মুনয়ঃ ইতঃ পরাং সিদ্ধিং গতাঃ ॥১

অনুবাদ। শ্রীভগবান্ কহিলেন,—পুনর্ব্বার [ আমি তোমাকে ] পরম-বস্তু-বিষয়ক জ্ঞানের উপদেশ দিতেছি। সেই জ্ঞান সকল প্রকার জ্ঞান হইতে শ্রেষ্ঠ। [ ইহা—সেই জ্ঞান ] যাহাকে লাভ করিয়া মুনিগণ এই দেহ-পাতের পরই পরম সিদ্ধি লাভ করিয়াছেন ॥১

ভাষ্য। "সর্ব্বমুৎপদ্যমানং ক্ষেত্রক্ষেত্রজ্ঞসংযোগাদুৎপদ্যতে ইত্যুক্তং তৎ কথমিতি তৎপ্রদর্শনার্থং "পরং ভূয়" ইত্যাদিরধ্যায় আরভ্যতে। অথবা ঈশ্বর-পরতন্ত্রয়োঃ ক্ষেত্রক্ষেত্রজ্ঞয়োঃ জগৎকারণত্বং ন তু সাংখ্যানামিব স্বতন্ত্রয়োঃ ইত্যেবমর্থং প্রকৃতিস্থত্বং গুণেষু চ সঙ্গঃ সংসারকারণমিত্যুক্তং কস্মিন্ গুণে কথং সঙ্গঃ কে বা গুণাঃ কথং বা তে বধ্নন্তি ইতি গুণেভ্যশ্চ মোক্ষণং কথং মুক্তস্য চ লক্ষণং বক্তব্যম্ ইত্যেবমর্থঞ্চ—পরং জ্ঞানম্ ইতি ব্যবহিতেন সংবন্ধঃ। ভূয়ঃ পুনঃ পূর্ব্বেষু সর্ব্বেষু অধ্যায়েষু অসকৃদুক্তমপি প্রবক্ষ্যামি। তচ্চ পরং পরবস্তু-বিষয়ত্বাৎ, কিং তৎ, জ্ঞানং সর্ব্বেষাং জ্ঞানানামুত্তমম্ উত্তমফলত্বাৎ। জ্ঞানানামিতি ন অমানিত্বাদীনাম্, কিং তর্হি যজ্ঞাদিজ্ঞেয়বস্তুবিষয়াণাম্ ইতি। তানি ন মোক্ষায় ইদং তু মোক্ষায় ইতি পরোত্তমশব্দাভ্যাং স্তৌতি শ্রোতৃবুদ্ধিরুচ্যুৎপাদনার্থম্। যৎ জ্ঞাত্বা যৎ জ্ঞানং জ্ঞাত্বা প্রাপ্য মুনয়ঃ সংন্যাসিনঃ মননশীলাঃ সর্ব্বে পরাং সিদ্ধিং মোক্ষ্যাখ্যাম্ ইতোঽস্মাদ্দেহবন্ধনাদূর্দ্ধং গতাঃ প্রাপ্তাঃ ॥১

আনন্দগিরিটীকা। ক্ষেত্রক্ষেত্রজ্ঞসংযোগস্য সর্ব্বোৎপত্তিনিমিত্তত্বমজ্ঞাতং জ্ঞাপয়িতুম্ অধ্যায়ান্তরমবতারয়ন্ অধ্যায়য়োঃ কথাপ্যোথাপকত্বরূপাং সঙ্গতিমাহ—

সর্ব্বমিতি। বিধান্তরেণাধ্যায়ারম্ভং সূচয়তি—অথবেতি। তদেব বক্তুমুক্তমনুবদতি—ঈশ্বরেতি। প্রকৃতিস্থত্বং পুরুষস্য প্রকৃত্যা সহৈক্যাধ্যাসঃ তস্যৈব গুণেষু শব্দাদিবিষয়েষু সঙ্গোঽভিনিবেশঃ। ষড়্বিধামাকাঙ্ক্ষাং নিক্ষিপ্য তদুত্তরত্বেনাধ্যায়ারম্ভে পূর্ব্ববদেব পূর্ব্বাধ্যায়সম্বন্ধসিদ্ধিরিত্যাহ—কস্মিন্নিতি। পূর্ব্বোক্তেনার্থেনাস্যাধ্যায়স্য সমুচ্চয়ার্থশ্চকারঃ। পরমিত্যস্য ভাবিকালার্থত্বং ব্যাবর্ত্তয়িতুং সঙ্গতিমাহ—পরমিতি। ভূয়ঃশব্দস্যাধিকার্থত্বমিহ নাস্তীত্যাহ—পুনরিতি। পুনঃশব্দার্থমেব বিবৃণোতি—পূর্ব্বেষ্বিতি। পুনরুক্তিস্তর্হীত্যাশঙ্ক্য সূক্ষ্মত্বেন দুর্ব্বোধত্বাৎ পুনর্ব্বচনমর্থবদিত্যাহ—তচ্চেতি। বিশেষ্যত্বং প্রশ্নদ্বারা নির্দ্দিশতি—কিং তদিতি। নির্দ্ধারণার্থাং ষষ্ঠীমাদায় তস্য প্রকর্ষং দর্শয়তি সর্ব্বেষামিতি। পরমুত্তমমিতি পুনরুক্তিমাশঙ্ক্য বিষয়ফলভেদান্মৈবমিত্যাহ—উত্তমেতি। জ্ঞানং জ্ঞেয়মিত্যাদৌ জ্ঞানশব্দেনামানিত্বাদীনামুক্তত্বাৎ তন্মধ্যে চ জ্ঞানস্য সাধ্যত্বেনোত্তমত্বাৎ ন তস্য বক্তব্যতেত্যাশঙ্ক্যাহ—জ্ঞানানামিতি। নামানিত্বাদীনাং গ্রহণমিতিশেষঃ। ইতিশব্দাদূর্দ্ধং পূর্ব্ববদেব শেষো দ্রষ্টব্যঃ। যথোক্তজ্ঞানাপেক্ষয়া কুতস্তজ্জ্ঞানস্য প্রকর্ষস্তত্রাহ—তানীতি। স্তুতিফলমাহ—শ্রোতৃবুদ্ধীতি। জ্ঞানং জ্ঞাত্বা জ্ঞানস্য জ্ঞেয়ত্বোপগমাদনবস্থেত্যাশঙ্ক্যাহ—প্রাপ্যেতি। মুনিশব্দস্য চতুর্থাশ্রমবিষয়ত্বে তন্মাত্রাদেব জ্ঞানাযোগাৎ কুতস্তেষাং মুক্তিরিত্যাশঙ্ক্যাহ—মননেতি। সিদ্ধের্জ্ঞানত্বং পরামিতি বিশেষণাদ্ব্যাবর্ত্ত্য মুক্তিত্বমাহ—মোক্ষাখ্যামিতি। দেহাখ্যস্য বন্ধনস্যাধ্যক্ষত্বমাহ—অস্মাদিতি ॥১

অনুবাদ। যাহা কিছু উৎপন্ন হয়, তাহা সকলই ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞ এই দুইএর সংযোগ হইতেই উৎপন্ন হয়, ইহা পূর্ব্বে বলা হইয়াছে, তাহা কি প্রকারে সম্ভবপর, তাহাই এক্ষণে বুঝাইবার জন্য "পরং ভূয়ঃ" ইত্যাদি অধ্যায়ের আরম্ভ করা হইতেছে। অথবা [ অন্য প্রকার আশয়েও এই অধ্যায়ের অবতারণা হইতে পারে ] ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞ জগতের কারণ হইলেও তাহারা ঈশ্বরের অধীন। সাংখ্যমতে যেমন স্বতন্ত্র ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞ জগতের কারণ [ বলিয়া নির্দ্দিষ্ট হইয়াছে ], সেরূপ নহে। [ ঈশ্বরের ইচ্ছানুসারেই ক্ষেত্র ক্ষেত্রজ্ঞ জগতের কারণ, ইহাই ব্রহ্মবাদিগণের সিদ্ধান্ত ] এই সিদ্ধান্তই প্রতিপাদন করিবার জন্য পূর্ব্বে বলা হইয়াছে যে, প্রকৃতিস্থত্ব এবং গুণসমূহে সঙ্গ এই দুইটি বন্ধ সংসারোৎপত্তির কারণ—[ এক্ষণে জিজ্ঞাস্য হইতে পারে যে, ] কোন্ গুণে কিরূপ সঙ্গ [ সংসারের হেতু ]? সে গুণ সকলই বা কি প্রকার? কি

প্রকারেই বা সেই গুণ সকল বন্ধের কারণ হইয়া থাকে এবং সেই গুণসমূহ হইতে মুক্তি পাইবার উপায়ই বা কি? আরও মুক্ত পুরুষের লক্ষণ—এই সকল বিষয় বলিতে হইবে, এই জন্য [ভগবান্ বলিতেছেন যে] ["পর" এই শব্দটির ব্যবহিত "জ্ঞান" এই পদটির সহিত সম্বন্ধ] "ভূয়ঃ" পুনর্ব্বার অর্থাৎ পূর্ব্ববর্ত্তী অধ্যায়সমূহে যদিও বলা হইয়াছে, তাহা হইলেও কিছু বিশেষ বুঝাইবার জন্য বলিতেছি, সেই জ্ঞান পর; কারণ "পর" ব্রহ্মের স্বরূপ প্রকাশ করিয়া থাকে। তাহা কিরূপ? তাহা সকলপ্রকার জ্ঞান হইতে উত্তম, কারণ, তাহার ফল সর্ব্বোৎকৃষ্ট। এই যে অন্যান্য জ্ঞানের কথা বলা হইতেছে, ঐ সকল জ্ঞান কিরূপ জ্ঞান? পূর্ব্বে যে অমানিত্ব প্রভৃতি জ্ঞানের কথা বলা হইয়াছে, সেই সকল জ্ঞানের মধ্যে প্রবিষ্ট নহে। তবে সে সকল জ্ঞান কি [যাহা হইতে এই বক্ষ্যমাণ জ্ঞান সর্ব্বোৎকৃষ্ট?] তাহা যজ্ঞাদি জ্ঞেয় বস্তুর প্রকাশক জ্ঞানসমূহ; কারণ ঐ সকল [যজ্ঞাদি-বিষয়ক] জ্ঞান মোক্ষ লাভের উপায় নহে; কিন্তু এই বক্ষ্যমাণ জ্ঞান মোক্ষের উপায়। এই কারণে "পর" এবং "উত্তম" এই দুইটি বিশেষণ পদের দ্বারা ঐ জ্ঞানের প্রশংসা করা হইয়াছে। শ্রোতার বুদ্ধি লাভের অনুকূল রুচি উৎপাদন করিবার জন্যই এই প্রকার প্রশংসা করা হইয়াছে। যে জ্ঞানকে জানিয়া অর্থাৎ যে জ্ঞানকে লাভ করিয়া মুনিগণ অর্থাৎ ধ্যানপরায়ণ সংন্যাসিগণ সকলেই মোক্ষরূপ পরম সিদ্ধিকে লাভ করিয়াছেন। [কোন্ সময়ে?] দেহবন্ধন ছিন্ন হইবার পর অর্থাৎ মৃত্যুর পর [নির্ব্বাণ লাভ করিয়াছেন] ॥১

ইদং জ্ঞানমুপাশ্রিত্য মম সাধর্ম্ম্যমাগতাঃ।
সর্গেঽপি নোপজায়ন্তে প্রলয়ে ন ব্যথন্তি চ ॥২

অন্বয়। ইদং জ্ঞানম্ উপাশ্রিত্য মম সাধর্ম্ম্যম্ আগতাঃ সর্গে অপি ন উপজায়ন্তে প্রলয়ে [অপি] ন ব্যথন্তি চ ॥২

অনুবাদ। এই জ্ঞানকে আশ্রয় করিয়া যাঁহারা আমার সাধর্ম্ম্য প্রাপ্ত হইয়াছেন, তাঁহারা সৃষ্টিকালে আর জন্মগ্রহণ করেন না এবং প্রলয়কালেও ব্যথিত হয়েন না ॥২

ভাষ্য। অস্যাশ্চ সিদ্ধেরৈকান্তিকত্বং দর্শয়তি—ইদং জ্ঞানং যথোক্তমুপাশ্রিত্য জ্ঞানসাধনমনুষ্ঠায় ইত্যেতৎ। মম পরমেশ্বরস্য সাধর্ম্ম্যং মৎস্বরূপতা-

মাগতাঃ প্রাপ্তা ইত্যর্থঃ। ন তু সমানধর্ম্মতাং সাধর্ম্ম্যং ক্ষেত্রজ্ঞেশ্বরয়োর্ভেদানভ্যুপগমাদ্ গীতাশাস্ত্রে। ফলবাদশ্চায়ং স্তুত্যর্থমুচ্যতে। সর্গেঽপি সৃষ্টিকালেঽপি নোপজায়ন্তে নোৎপদ্যন্তে। প্রলয়ে ব্রহ্মণোঽপি বিনাশকালে ন ব্যথন্তি চ ব্যথাং নাপদ্যন্তে ন চ্যবন্তীত্যর্থঃ ॥২

আনন্দগিরিটীকা। জ্ঞানফলস্য কর্ম্মফলবৈলক্ষণ্যমাহ—অস্যাশ্চেতি। কথং জ্ঞানাশ্রয়ণং তদ্ধেতুশ্রবণাদিসামগ্রীসম্পত্তিদ্বারেত্যাহ—জ্ঞানেতি। সাধর্ম্ম্যে গোগবয়য়োরিব বিদ্বদীশ্বরয়োরপি ভেদঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ—মৎস্বরূপতামিতি। সাধর্ম্ম্যস্য মুখ্যত্বে ভেদধ্রৌব্যাদ্গীতাশাস্ত্রবিরোধঃ স্যাদিত্যাহ—নত্বিতি। জ্ঞানস্তুতয়ে তৎফলস্য বিবক্ষিতত্বাচ্চ নাত্র সারূপ্যমিষ্টমিত্যাহ ফলেতি। সারূপ্যে ধীফলং হিত্বা ধ্যানফলমপ্রস্তুতং প্রসজ্যেতেত্যর্থঃ। ঈশ্বরাত্মতাং গতানামেব অবান্তরসর্গাদৌ জন্মাদ্যভাবেঽপি মহাসর্গাদৌ তদ্ভবিষ্যতীত্যাশঙ্ক্যাহ—সর্গেঽপীতি ॥২

অনুবাদ। এই প্রকার সিদ্ধি যে ঐকান্তিক, তাহাই এক্ষণে দেখাইতেছেন। এই (অর্থাৎ) যথোক্ত জ্ঞানকে আশ্রয় করিয়া অর্থাৎ জ্ঞান-সাধনের সম্যক্ প্রকারে অনুষ্ঠান করিয়া "আমার"—পরমেশ্বরের "সাধর্ম্ম্য" অর্থাৎ মৎস্বরূপতা প্রাপ্ত হইয়াছেন; [কে? পূর্ব্বশ্লোকোক্ত সন্ন্যাসিগণ] এই সাধর্ম্ম্য শব্দের অর্থ সমানরূপতা নহে [ইহার অর্থ অভেদ]; কারণ, গীতাশাস্ত্রে জীব এবং ঈশ্বরের পরস্পর ভেদ অঙ্গীকৃত হয় নাই। ইহা জ্ঞানের ফল-কথন, ইহার দ্বারা যথোক্ত জ্ঞানের স্তুতি করা হইতেছে। [তাঁহারা] সর্গ অর্থাৎ সৃষ্টিকালেও "উপজাত হন না" উৎপত্তি লাভ করেন না এবং "প্রলয়কালে"ও [চতুরানন] ব্রহ্মার বিনাশ-সময়েও ব্যথিত হন না অর্থাৎ স্বরূপচ্যুত হন না। ইহাই অর্থ ॥২

মম যোনির্মহদ্ব্রহ্ম তস্মিন্ গর্ভং দধাম্যহম্।
সম্ভবঃ সর্ব্বভূতানাং ততো ভবতি ভারত ॥৩

অন্বয়। মহদ্ব্রহ্ম মম যোনিঃ তস্মিন্ অহং গর্ভং দধামি। হে ভারত! ততঃ সর্ব্বভূতানাং সম্ভবঃ ভবতি ॥৩

অনুবাদ। মহৎ এই নামে প্রসিদ্ধ যে ব্রহ্ম, তাহাই আমার যোনি (সর্ব্ব কার্য্যের উপাদান), তাহাতেই আমি গর্ভের আধান করি। তাহারই ফলে, হে ভারত, সর্ব্বভূতের উৎপত্তি হইয়া থাকে ॥৩

ভাষ্য। ক্ষেত্রক্ষেত্রজ্ঞসংযোগ ঈদৃশো ভূতকারণমিত্যাহ—মম স্বভূতা মদীয়া মায়া ত্রিগুণাত্মিকা প্রকৃতির্যোনিঃ সর্ব্বভূতানাং সর্ব্বকার্য্যেভ্যঃ মহত্ত্বাৎ ভরণাচ্চ স্ববিকারাণাং মহদ্ব্রহ্মেতি যোনিরেব বিশিষ্যতে। তস্মিন্ মহতি ব্রহ্মণি যোনৌ গর্ভং হিরণ্যগর্ভস্য জন্মনো বীজং সর্ব্বভূতজন্মকারণং বীজং দধামি নিক্ষিপামি। ক্ষেত্রক্ষেত্রজ্ঞপ্রকৃতিদ্বয়শক্তিমানীশ্বরোঽহম্ অবিদ্যাকামকর্ম্মোপাধি-স্বরূপানুবিধায়িনং ক্ষেত্রজ্ঞং ক্ষেত্রেণ সংযোজয়ামীত্যর্থঃ। সংভব উৎপত্তিঃ সর্ব্বভূতানাং হিরণ্যগর্ভোৎপত্তিদ্বারেণ ততস্তস্মাদ্ গর্ভাধানাদ্ভবতি হে ভারত ॥৩

আনন্দগিরিটীকা। জ্ঞানস্তুত্যা তদভিমুখায়াবহিতচেতসে বিবক্ষিতমর্থ-মাহ—ক্ষেত্রেতি। স্বরূপত্বেন স্বভূতত্বং বারয়তি—মদীয়েতি। ঈশ্বরীং চিচ্ছক্তিং ব্যাবর্ত্তয়তি—ত্রিগুণাত্মিকেতি। সাংখ্যীয়প্রকৃতিরপি মদীয়েতি ব্যাবর্ত্তিতা। যোনিশব্দেন সর্ব্বাণি ভবনযোগ্যানি কার্য্যাণি প্রত্যুপাদানত্বমভিপ্রেত-মিত্যাহ—সর্ব্বভূতানামিতি। প্রকৃতের্ম্মহত্ত্বং সাধয়তি—সর্ব্বেতি। সর্ব্বকার্য্য-ব্যাপ্তিমাদায় যোনাবেব ব্রহ্মশব্দঃ। লিঙ্গবৈষম্যান্মহদ্ব্রহ্মেত্যর্থান্তরং কিঞ্চিদিত্যা-শঙ্ক্যাহ—যোনিরিতি। তস্মিন্নিত্যাদি ব্যাচষ্টে—তস্মিন্নিতি। ঈদৃশস্য ক্ষেত্রক্ষেত্রজ্ঞসংযোগস্য ভূতকারণমিতি বক্তুমুপক্রম্য কিমিদমন্যদাদর্শিতমিত্যাশঙ্ক্যাহ —ক্ষেত্রেতি। গর্ভশব্দেনোক্তসংযোগস্য ফলং দর্শয়তি সম্ভব ইতি। "আদিকর্ত্তা স ভূতানাম্" ইতি স্মৃত্যা হিরণ্যগর্ভকার্য্যত্বাবগমাদ্ভূতানাং কথং যথোক্ত-গর্ভাধাননিমিত্তত্বমিত্যাশঙ্ক্যাহ—হিরণ্যগর্ভেতি ॥৩

অনুবাদ। এই প্রকার ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের সংযোগই যে প্রাণিসৃষ্টির কারণ, তাহাই বলিতেছেন—আমার আত্মস্বরূপা—মদীয়া যে মায়া [ যাহা শাস্ত্রে ] ত্রিগুণাত্মিকা [ এবং ] প্রকৃতি [ বলিয়া নির্দ্দিষ্ট ] সেই মায়াই যোনি অর্থাৎ সর্ব্বভূতের উৎপত্তি কারণ—যে কারণ এই প্রকৃতি সকল প্রকার কার্য্য হইতে প্রধান এবং আত্মবিকারস্বরূপ সকল কার্য্যের ভরণ করিয়া থাকে, এই কারণে সেই প্রকৃতিই এই স্থানে মহৎ ও ব্রহ্ম এই দুইটি বিশেষণের দ্বারা বিশেষিত হইয়াছে। সেই মহৎ ও ব্রহ্মস্বরূপ যোনিতে আমি গর্ভের আধান করিয়া থাকি। এই স্থলে গর্ভ শব্দের অর্থ হিরণ্যগর্ভেরও জন্মহেতু বীজ অথবা সর্ব্বভূতের জন্মকারণস্বরূপ বীজ। সেই বীজকেই আমি সেই প্রকৃতিরূপ যোনিতে আহিত করি। [ ইহার বিশদ তাৎপর্য্য এই যে ] ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞ এই দ্বিবিধ প্রকৃতিই ঈশ্বরের শক্তি। এই দ্বিবিধ শক্তিমান্ পুরুষই ঈশ্বর। সেই ঈশ্বরই অবিদ্যা, কাম ও কর্ম্মরূপ স্বীয় উপাধিবশে স্বরূপ গ্রহণ করিতে

উদ্ভূত জীবগণকে ক্ষেত্রের সহিত সংযোজিত করিয়া থাকেন। এই প্রকার সংযোজনই গর্ভের আধান। [ তাই ভগবান্ বলিতেছেন যে, আমি সেই যোনিতে গর্ভের আধান করিয়া থাকি ] সেই গর্ভাধানেরই ফল হইতেছে, সর্ব্বপ্রকার ভূতগণের সম্ভব অর্থাৎ উৎপত্তি। এই সর্ব্বভূতের উৎপত্তি হিরণ্যগর্ভের উৎপত্তির পরে হয়। হে ভারত ॥৩

সর্ব্বযোনিষু কৌন্তেয় মূর্ত্তয়ঃ সম্ভবন্তি যাঃ।
তাসাং ব্রহ্ম মহদ্‌যোনিরহং বীজপ্রদঃ পিতা ॥৪

অন্বয়। হে কৌন্তেয়! সর্ব্বযোনিষু যা মূর্ত্তয়ঃ সম্ভবন্তি, তাসাং মহদ্‌ব্রহ্ম যোনিঃ অহং [ তু ] বীজপ্রদঃ পিতা ॥ ৪

অনুবাদ। হে কুন্তীনন্দন! সর্ব্বপ্রকার যোনিতে যে সকল মূর্ত্তি উৎপত্তি লাভ করে, তাহাদের যোনি [ পূর্ব্বোক্ত ] মহৎ ব্রহ্মই হইয়া থাকে, আমিই তাহাদের বীজদাতা পিতা ॥ ৪

ভাষ্য। সর্ব্বযোনিম্বিতি। দেবপিতৃমনুষ্যপশুমৃগাদিসর্ব্বযোনিষু কৌন্তেয় মূর্ত্তয়ঃ দেহসংস্থানলক্ষণাঃ মূর্চ্ছিতাঙ্গাবয়বা মূর্ত্তয়ঃ সম্ভবন্তি যাস্তাসাং মূর্ত্তীনাং ব্রহ্ম মহৎ সর্ব্বাবস্থং যোনিঃ কারণম্ অহমীশো বীজপ্রদঃ গর্ভাধানস্য কর্ত্তা পিতা ॥ ৪

আনন্দগিরিটীকা। নন্ু কথমুক্তকারণানুরোধেন হিরণ্যগর্ভোদ্ভবমভ্যুপেত্য ভূতানামুৎপত্তিরুচ্যতে দেবাদিজাতিবিশেষেষু দেহবিশেষাণাং কারণান্তরসম্ভবাৎ তত্রাহ—সর্ব্বযোনিম্বিতি। তত্র তত্র হেত্বন্তরপ্রতিভাসে কুতোঽস্য হেতুত্বমিত্যাশঙ্ক্য তত্তদ্রূপেণাস্যৈবাবস্থানাদিত্যাহ—সর্ব্বাবস্থমিতি ॥ ৪

অনুবাদ। সকল যোনিতে অর্থাৎ দেব পিতৃ-মনুষ্য-পশু ও মৃগাদি যোনিতে, হে কৌন্তেয়, যে সকল মূর্ত্তি [ যাহার অবয়ব সকল অভিব্যক্ত ও কার্য্যক্ষম, এই প্রকার দেহই এস্থলে মূর্ত্তি শব্দের অর্থ ] উৎপন্ন হয়, সেই সকল মূর্ত্তিরই সকল প্রকার উপাধিবিশিষ্ট মহৎ এই নামে প্রসিদ্ধ ব্রহ্মই যোনি অর্থাৎ কারণ এবং আমি তাহাদের "বীজপ্রদ পিতা"—গর্ভাধানের কর্ত্তা পিতা ॥ ৪

সত্ত্বং রজস্তম ইতি গুণাঃ প্রকৃতিসম্ভবাঃ।
নিবধ্নন্তি মহাবাহো দেহে দেহিনমব্যয়ম্ ॥ ৫

অন্বয়। প্রকৃতিসম্ভবাঃ সত্ত্বং রজঃ তমঃ ইতি গুণাঃ হে মহাবাহো! দেহিনম্ অব্যয়ং দেহে নিবধ্নন্তি ॥ ৫

অনুবাদ। প্রকৃতি হইতে সম্ভূত সত্ত্ব রজঃ ও তমঃ এই তিনটি গুণই, হে মহাবাহো, অবিনাশী দেহীকে দেহে নিবদ্ধ করিয়া থাকে ॥ ৫

ভাষ্য। কে গুণাঃ ? কথং বধ্নন্তি ?—ইত্যুচ্যতে সত্ত্বং রজস্তম ইত্যেবং-নামানো গুণা ইতি পারিভাষিকশব্দঃ ন রূপাদিবদ্দ্রব্যাশ্রিতাঃ। ন চ গুণ-গুণিনোরন্যত্বমত্র বিবক্ষিতম্। তস্মাৎ গুণা ইব নিত্যপরতন্ত্রাঃ ক্ষেত্রজ্ঞং প্রতি অবিদ্যাত্মকত্বাৎ ক্ষেত্রজ্ঞং নিবধ্নন্তীব তমাস্পদীকৃত্য আত্মানং প্রতিলভন্তে ইতি নিবধ্নন্তি ইত্যুচ্যতে। তে চ প্রকৃতিসম্ভবা ভগবন্মায়াসম্ভবাঃ নিবধ্নন্তীব হে মহাবাহো মহান্তৌ সমর্থতরৌ আজানুপ্রলম্বৌ বাহূ যস্য স মহাবাহুঃ হে মহাবাহো দেহে শরীরে দেহিনং দেহবন্তম্ অব্যয়ম্ অব্যয়ত্বং চোক্তম্ অনাদিত্বাদিত্যাদি-শ্লোকে। ননু দেহী ন লিপ্যতে ইত্যুক্তং তৎ কথমিহ নিবধ্নন্তীতি অন্যথোচ্যতে, পরিহৃতমস্মাভিরিবশব্দেন নিবধ্নন্তীবেতি ॥ ৫

আনন্দগিরিটীকা। এবং ক্ষেত্রক্ষেত্রজ্ঞসংযোগাজ্জগদুৎপত্তিং দর্শয়তা ব্রহ্মৈবাবিদ্যয়া সংসরতীত্যুক্তম্ ইদানীমধ্যায়াদৌ উক্তমাকাঙ্ক্ষাদ্বয়ং পূর্ব্বমনূদ্য অনন্তরশ্লোকেনোত্তরমাহ—কে গুণা ইতি। সত্ত্বাদিষু কথং গুণশব্দ-প্রবৃত্তিরিত্যাশঙ্ক্য পরতন্ত্রত্বাদিত্যাহ—গুণা ইতি। রূপাদিষ্বিব গুণশব্দঃ সত্ত্বাদিষু দ্রব্যাশ্রিতত্বং নিমিত্তীকৃত্য কিং ন স্যাদিত্যাশঙ্ক্য প্রকৃত্যাত্মকানাং তেষাং সর্ব্বাশ্রয়ত্বান্নৈবমিত্যাহ—ন রূপাদিবদিতি। গুণানাং প্রকৃতেশ্চ পৃথগুক্তেরন্যত্বে কৃতস্তেষাং প্রকৃত্যাত্মত্বমিত্যাশঙ্ক্যাহ—ন চ গুণেতি। অত্যন্ত-ভেদে গবাশ্ববৎ তদ্ভাবাসম্ভবাদিত্যর্থঃ। ভেদাভেদে চ তদ্ভাবাসম্ভবাদবিশেষাৎ কুতস্তেষু গুণপরিভাষেত্যাশঙ্ক্যাহ—তস্মাদিতি। ক্ষেত্রজ্ঞং প্রতি নিত্যপারতন্ত্র্যে হেতুমাহ—অবিদ্যেতি। কে গুণা ইত্যস্যোত্তরমুক্তং কথং বধ্নন্তীত্যস্যোত্তরমাহ—ক্ষেত্রজ্ঞমিতি। তদেবোপপাদয়তি—তমাস্পদীকৃত্যেতি। প্রাকৃতানাং গুণানাং প্রকৃত্যাত্মকত্বমাহ—তে চেতি। সম্ভবত্যস্মাদিতি সম্ভবঃ প্রকৃতিঃ সম্ভবো যেষাং তে তথেতি। সাংখ্যীয়াম্প্রকৃতিং প্রধানাখ্যাং ব্যাবর্ত্তয়তি—ভগবদিতি। ইবকারানুবন্ধেন নিতরাং বধ্নন্তি স্ববিকারবত্তয়োপদর্শয়ন্তীতি ক্রিয়াপদং ব্যাখ্যায় মহাবাহুশব্দং ব্যাচষ্টে—মহান্তাবিতি। দেহবন্তং দেহমাত্মানং মন্যমানং দেহস্বামিনমিত্যর্থঃ। কূটস্থস্য কথং বধ্যমানত্বমিত্যাশঙ্ক্য কুর্য্যাম্মেরাবণুধিয়মিতিন্যায়েন মায়ামাহাত্ম্যমিদমিত্যাহ—অব্যয়মিতি। স্বতো ধর্ম্মতো বা ব্যয়রাহিত্যমিত্যপেক্ষায়ামাহ—অব্যয়ত্বঞ্চেতি। লিপ্যতে ন স পাপেন ইত্যনেন বিরুদ্ধমিদং নিবধ্নন্তীতি বচনমিতি শঙ্কতে—নন্বিতি। ইবকারানু

বন্ধেন ক্রিয়াপদং ব্যাচক্ষাণৈরস্মাভিরস্তু চোদ্যস্তু পরিহৃতত্বান্নৈবমিত্যাহ – পরিহৃতমিতি ॥ ৫

অনুবাদ। গুণ কাহাকে বলে ? এবং কিরূপেই বা তাহারা বন্ধন করিয়া থাকে ? তাহাই বলা হইতেছে যে [ এই শ্লোকে যে ] গুণ শব্দ [ ব্যবহৃত হইয়াছে, উহা ] পারিভাষিক। রূপ রস প্রভৃতি দ্রব্যাশ্রিত ধর্ম্মগুলি সাধারণতঃ লোকে গুণ বলিয়া প্রসিদ্ধ আছে ; এখানে সেই সকল গুণ গৃহীত হইতেছে না ; কিন্তু এই গুণ শব্দের দ্বারা এখানে সত্ত্ব রজঃ এবং তমঃ এই তিনটি পদার্থকে বুঝান হইতেছে। [ অদ্বৈতবাদিগণের মতে ] দ্রব্য এবং তদাশ্রিত গুণ পরস্পর ভিন্ন এইরূপ বিবক্ষিত হয় না। এই তিনটি পদার্থকে গুণ বলিয়া নির্দ্দেশ করা হইয়াছে কেন ? [ ইহার উত্তর এই যে ] কারণ—গুণ যেমন পরতন্ত্র অর্থাৎ আশ্রয়দ্রব্যের অধীন, এই সত্ত্ব রজঃ ও তমঃ নামে প্রসিদ্ধ বস্তু তিনটিও সর্ব্বদা সেই ক্ষেত্রজ্ঞ আত্মার অধীন। কারণ, সেই ক্ষেত্রজ্ঞাশ্রিত অবিদ্যা হইতেই এই গুণত্রয় উৎপন্ন। এই কারণে এই তিনটি পদার্থও গুণ শব্দের দ্বারা নির্দ্দিষ্ট হইয়া থাকে। এই গুণত্রয়ও অবিদ্যাত্মক ; এইজন্য ইহারাও সেই ক্ষেত্রজ্ঞ আত্মাকে বন্ধন করিয়া থাকে অর্থাৎ ইহারা বাস্তবিক আত্মাকে বন্ধন না করিলেও যেন বন্ধন করিয়া থাকে, এই প্রকার বোধ হইয়া থাকে। হে মহাবাহো—( যাহার বাহুদ্বয় মহৎ অর্থাৎ আজানুলম্বিত এবং বীরোচিত কার্য্য করিতে সমর্থ-তর, তাহাকে মহাবাহু বলা যায় ; মহাবাহু এই শব্দের সম্বোধনে মহাবাহো এই পদটি নিষ্পন্ন হইয়াছে ) দেহে অর্থাৎ শরীরে ; [কাহাকে বাঁধিয়া থাকে ? ] "দেহী" দেহবান্ ক্ষেত্রজ্ঞকে। এই দেহী অব্যয় ; আত্মার অব্যয়ত্ব "অনাদিত্বাৎ" ইত্যাদি শ্লোকে [ বিশদভাবে ] প্রতিপাদিত হইয়াছে। এক্ষণে শঙ্কা হইতে পারে যে, আত্মা কিছুতেই লিপ্ত হন না, ইহা ত পূর্ব্বে বলা হইয়াছে ; তবে এখানে আবার কি প্রকারে বলা হইতেছে যে, উক্ত গুণত্রয় আত্মাকে বন্ধন করিয়া থাকে ? এই প্রকার শঙ্কার যাহা উত্তর, তাহা পূর্ব্বেই দেওয়া হইয়াছে ; কারণ—পূর্ব্বে বলা হইয়াছে যে, যেন বন্ধন করে অর্থাৎ এই শ্লোকে যে "নিবধ্নন্তি" এই পদটি আছে, তাহার সহিত 'ইব' শব্দটির যোগ করিয়া ব্যাখ্যা করিতে হইবে ॥ ৫

তত্র সত্ত্বং নির্ম্মলত্বাৎ প্রকাশকমনাময়ম্।
সুখসঙ্গেন বধ্নাতি জ্ঞানসঙ্গেন চানঘ ॥ ৬

অন্বয়। হে অনঘ ! তত্র (তেষু গুণেষু ) নির্ম্মলত্বাৎ অনাময়ং (নিরুপদ্রবং) প্রকাশকং সত্ত্বং সুখসঙ্গেন জ্ঞানসঙ্গেন চ বধ্নাতি ॥ ৬

অনুবাদ। হে অপাপ! সেই ত্রিবিধ গুণের মধ্যে সত্ত্ব নামে প্রসিদ্ধ যে গুণ, তাহা নির্ম্মল-স্বভাব; এইজন্য উপদ্রবরহিত এবং প্রকাশক; সেই সত্ত্ব [ ক্ষেত্রজ্ঞকে ] সুখসঙ্গ এবং জ্ঞানসঙ্গ দ্বারা বন্ধন করিয়া থাকে ॥ ৬

ভাষ্য। তত্র সত্ত্বমিতি। তত্র সত্ত্বাদীনাং সত্ত্বস্যৈব তাবল্লক্ষণমুচ্যতে নির্ম্মলত্বাৎ স্ফটিকমণিরিব প্রকাশকমনাময়ং নিরুপদ্রবং সত্ত্বং তৎ নিবধ্নাতি। কথং? সুখসঙ্গেন 'সুখী অহম্' ইতি বিষয়ভূতস্য সুখস্য বিষয়িণি আত্মনি সংশ্লেষাপাদনং মৃষৈব সুখে সঞ্জনম্ ইতি। সৈষা অবিদ্যা। ন হি বিষয়ধর্ম্মো বিষয়িণো ভবতি। ইচ্ছাদিধৃত্যন্তং ক্ষেত্রস্যৈব বিষয়স্য ধর্ম্ম ইত্যুক্তং ভগবতা। অতোঽবিদ্যয়ৈব স্বকীয়ধর্ম্মভূতয়া বিষয়বিষয্যবিবেকলক্ষণয়া অস্বাত্মভূতে সুখে সঞ্জয়তীব সক্তমিব করোতি অসুখিনং সুখিনমিব। তথা জ্ঞানসঙ্গেন চ। জ্ঞানমিতি সুখসাহচর্য্যাৎ ক্ষেত্রজ্ঞস্যৈবান্তঃকরণস্য ধর্ম্মঃ নাত্মনঃ। আত্মধর্ম্মত্বে সঙ্গানুপপত্তেঃ বন্ধানুপপত্তেশ্চ। সুখ ইব জ্ঞানাদৌ সঙ্গো মন্তব্যঃ হে অনঘ অব্যসন ॥ ৬

আনন্দগিরিটীকা। কিংলক্ষণো গুণঃ কেন বধ্নাতীত্যপেক্ষায়ামাহ—তত্রেতি। নির্দ্ধারণার্থতয়া সপ্তমীং ব্যাচষ্টে—তত্র সত্ত্বাদীনামিতি। পুনস্তত্রেত্যনুবাদমাত্রং নির্ম্মলত্বং স্বচ্ছত্বমাবরণবারণক্ষমত্বং, তস্মাৎ প্রকাশকং চৈতন্যাভিব্যঞ্জকং, নিরুপদ্রবমিতি নির্ম্মলং সৎ সুখস্যাভিব্যঞ্জকমিত্যর্থঃ। কেন দ্বারেণ তদাত্মানং নিবধ্নাতীতি পৃচ্ছতি—কথমিতি। সুখসঙ্গেন বধ্নাতীত্যুত্তরং তদেব বিবৃণোতি—সুখী অহমিত্যাদিনা। সুখ্যসুখস্যাভিব্যঞ্জকসত্ত্বপরিণামোঽত্র বিষয়সংভূতং সুখমুচ্যতে। সংশ্লেষাপাদনমেব বিশদয়তি—মৃষৈবেতি। কিমিতি মৃষৈবেতি বিশেষণং সঙ্গস্য বস্তুত্বসম্ভবাদিত্যাশঙ্ক্যাহ—সৈষেতি। ননু ইচ্ছা সঙ্গোঽভিনিবেশশ্চেতি একোঽর্থঃ তত্রেচ্ছাদেরাত্মধর্ম্মত্বাৎ কিমবিদ্যয়েত্যাশঙ্ক্য মনোধর্ম্মত্বাদিচ্ছাদের্নাত্মধর্ম্মতেত্যাহ—নহীতি। ইচ্ছাদেরনাত্মধর্ম্মত্বে কিং প্রমাণমিত্যাশঙ্ক্যাহ—ইচ্ছাদি চেতি। তত্রাত্মধর্ম্মত্বাসম্ভবে ফলিতমাহ—অত ইতি। সঞ্জয়তীব সত্ত্বমিতি শেষঃ। ইবকারপ্রয়োগে হেতুমাহ—অবিদ্যয়েতি। তস্যা বস্তুতো নাত্মসম্বন্ধস্তথাপি সম্বন্ধান্তরাভাবাদস্বাতন্ত্র্যাচ্চ আত্মধর্ম্মত্বমাপাদ্য দৃষ্টত্বমাচষ্টে—স্বকীয়েতি। বৃত্তিমদন্তঃকরণস্য বিষয়ত্বাদাত্মনঃ সাধকত্বেন তদ্বিষয়ত্বেঽপি তদবিবেকরূপাবিদ্যেতি তৎস্বরূপমাহ—বিষয়েতি। যথোক্তাবিদ্যামাহাত্ম্যমিদং যদস্বরূপে অতদ্ধর্ম্মে চ সক্তিসম্পাদনমিত্যাহ—অস্বেতি। তদেব স্ফুটয়তি—সক্তমিবেতি। প্রকারান্তরেণ সত্ত্বস্য নিবন্ধৃত্বমাহ—তথেতি। জ্ঞায়তেঽনেনেতি সত্ত্বপরিণামো জ্ঞানং তেন জ্ঞাতৃত্বমিতি

বিপরীতাভিমানেন সত্ত্বমাত্মানং নিবধ্নাতীত্যাহ—জ্ঞানমিত্যাদিনা। বিপক্ষে দোষমাহ—আত্মেতি। স্বাভাবিকত্বেন প্রাপ্তত্বাৎ তত্র স্বতঃসংযোগাৎ তদ্দ্বারা বন্ধে চ তন্নিবৃত্ত্যনুপপত্তের্ন ত্বধর্ম্মত্বমিত্যর্থঃ। জ্ঞানৈশ্বর্য্যাদাবপি ক্ষেত্রধর্ম্মে সঙ্গস্ত পূর্ব্ববদাবিদ্যকত্বং সূচয়তি—সুখ ইবেতি। পাপাদিদোষহীনস্যৈবাত্র শাস্ত্রেঽধিকার ইতি দ্যোতয়তি—অনঘেতি॥ ৬

অনুবাদ। তত্র সত্ত্বমিত্যাদি শ্লোকের অর্থ—সত্ত্বাদি তিনটি গুণের মধ্যে প্রথমে সত্ত্বগুণেরই লক্ষণ বলা হইতেছে। নির্ম্মলত্ব প্রযুক্ত সত্ত্বগুণ স্ফটিকমণি-সদৃশ। এই সত্ত্বগুণ প্রকাশক এবং অনাময় অর্থাৎ উপদ্রবশূন্য; সেই এই সত্ত্বও [ ক্ষেত্রজ্ঞ আত্মাকে ] বন্ধন করিয়া থাকে। কি প্রকারে? সুখ সঙ্গ দ্বারা—আমি সুখী এই প্রকার জ্ঞান, যাহা সকল জীবেরই হইয়া থাকে—সেই জ্ঞানের বিষয় সুখ এবং বিষয়ী আত্মা। কিন্তু এইপ্রকার প্রতিভাস হয়, যেন বিষয় সুখ বিষয়ী আত্মার সহিত সংযুক্ত। এইপ্রকার সংযোগ করিয়া দেওয়াই আত্মার সুখ সঙ্গ, আর এই সুখ-সঙ্গই ত অবিদ্যা। কারণ যাহা বিষয় অর্থাৎ জড়ের ধর্ম্ম, তাহা বিষয়ী অর্থাৎ আত্মার ধর্ম্ম কিছুতেই হইতে পারে না। ভগবান্ নিজেই বলিয়াছেন যে, ইচ্ছা প্রভৃতি ধৃতি পর্য্যন্ত সকল গুণই বিষয়ের অর্থাৎ জড়ের ধর্ম্ম। এই কারণেই [ বলিতে হয় যে ] বিষয় ও বিষয়ীর পরস্পর অবিবেকরূপে অবিদ্যা দ্বারা এই সত্ত্বগুণ আত্মা হইতে সম্পূর্ণ পৃথক্ বিষয়সুখে আত্মাকে যেন আসক্ত করিয়া থাকে। অর্থাৎ বিষয়সুখ আত্মার ধর্ম্ম নহে, তথাপি যেন আত্মাকে সুখী বলিয়া বোধ করাইয়া থাকে। এইপ্রকার জ্ঞানসঙ্গের দ্বারাও এই সত্ত্বগুণ আত্মাকে বন্ধন করিয়া থাকে। এই যে জ্ঞান, ইহা বৃত্তিরূপ অন্তঃ-করণধর্ম্ম; কারণ, সুখের সহিত ইহার একত্র উল্লেখ হইয়াছে। ইহা যদি আত্মার ধর্ম্ম যে জ্ঞান, তাহা হইত, তাহা হইলে সঙ্গ এবং বন্ধন এই দুইটি শব্দের প্রয়োগ অনুপপন্ন হইত। হে "অনঘ" ব্যসনরহিত, সুখের ন্যায় জ্ঞান প্রভৃতি বস্তুতে আত্মার সঙ্গ এইরূপই বিবেচনা করিও॥ ৬

রজো রাগাত্মকং বিদ্ধি তৃষ্ণাসঙ্গসমুদ্ভবম্।
তন্নিবধ্নাতি কৌন্তেয় কর্ম্মসঙ্গেন দেহিনম্॥৭

অন্বয়। হে কৌন্তেয়! রাগাত্মকং রজঃ তৃষ্ণাসঙ্গসমুদ্ভবং বিদ্ধি। তৎ কর্ম্মসঙ্গেন দেহিনং নিবধ্নাতি॥ ৭

অনুবাদ। হে কুন্তীনন্দন, রাগই রজোগুণ, এই রজোগুণ হইতে তৃষ্ণা ও সঙ্গ উৎপন্ন হয় এবং ইহা কর্ম্মসঙ্গের দ্বারা দেহীকে বন্ধন করে॥ ৭

ভাষ্য। রজো রাগাত্মকমিতি। রজো রাগাত্মকং রঞ্জনাৎ রাগঃ গৈরিকাদিবৎ রাগাত্মকং বিদ্ধি জানীহি; তৃষ্ণাসঙ্গসমুদ্ভবং তৃষ্ণা অপ্রাপ্তাভিলাষঃ, আসঙ্গঃ প্রাপ্তে বিষয়ে মনসঃ প্রীতিলক্ষণঃ সংশ্লেষঃ, তৃষ্ণাসঙ্গয়োঃ সমুদ্ভবং তৃষ্ণা-সঙ্গসমুদ্ভবং তন্নিবধ্নাতি তৎ রজঃ কৌন্তেয় কর্ম্মসঙ্গেন দৃষ্টাদৃষ্টার্থেষু কর্ম্মসু সঞ্জনং তৎপরতা কর্ম্মসঙ্গস্তেন নিবধ্নাতি রজঃ দেহিনম্॥ ৭

আনন্দগিরিটীকা। রজস্তর্হি কিংলক্ষণং কথং বা পুরুষং নিবধ্নাতীত্যা-শঙ্ক্যাহ—রজ ইতি। রজ্যতে সংসৃজ্যতে অনেন পুরুষো দৃশ্যৈরিতি রাগঃ, অসৌ আত্মা অস্যেতি রাগাত্মকং রজো জানীহীত্যাহ—রঞ্জনাদিতি। সমুদ্ভবত্যস্মাদিতি সমুদ্ভবঃ তৃষ্ণা চাসঙ্গশ্চ তৃষ্ণাসঙ্গৌ তয়োঃ সমুদ্ভবঃ তমিতি বিগ্রহং গৃহীত্বা কার্য্যদ্বারা রজো বিবক্ষুস্তৃষ্ণাসঙ্গয়োরর্থভেদমাহ—তৃষ্ণেত্যাদিনা। রজসো লক্ষণমুক্তা নিবন্ধৃত্বপ্রকারমাহ—তদ্রজ ইতি। কর্ম্মসঙ্গং বিভজতে—দৃষ্টেতি। অকর্ত্তার-মেব পুরুষং করোমি ইত্যভিমানেন প্রবর্ত্তয়তীত্যর্থঃ॥ ৭

অনুবাদ। রজো রাগাত্মকম্ ইত্যাদি শ্লোকের অর্থ—রজোগুণ রাগাত্মক অর্থাৎ যেমন গৈরিক প্রভৃতি দ্রব্য যাহাতে সংলগ্ন হয়, তাহাকেই রঙাইয়া থাকে, সেইরূপ এই রজোগুণও পুরুষকে রঙাইয়া থাকে। এইজন্য রাগই (রঙানই) ইহার স্বভাব। এই রজোগুণ হইতে তৃষ্ণা ও আসঙ্গ এই দুইটি উৎপন্ন হয়। যাহা নাই, সেই বস্তুটিকে পাইবার জন্য যে অভিলাষ, তাহাই তৃষ্ণা; যাহা আছে, সেই বস্তুতে মনের প্রীতিরূপ যে সংশ্লেষ, তাহাই আসঙ্গ; হে কুন্তীনন্দন, রজোগুণই এই তৃষ্ণা ও আসঙ্গরূপ দুইটি গুণের কারণ। এই রজোগুণই কর্ম্মসঙ্গের দ্বারা দেহীকে বন্ধন করিয়া থাকে। দৃষ্টার্থ [ইহলোকে যাহার ফল পাওয়া যায়] অথবা অদৃষ্টার্থ [পরলোকে যাহার ফল পাওয়া যায়] কর্ম্মসমূহে আসক্তির উৎপাদনই কর্ম্মসঙ্গ। এইপ্রকার কর্ম্মতৎপরতারূপ কর্ম্মসঙ্গের দ্বারা রজোগুণ দেহীকে বদ্ধ করিয়া থাকে॥ ৭

তমস্ত্বজ্ঞানজং বিদ্ধি মোহনং সর্ব্বদেহিনাম্।
প্রমাদালস্যনিদ্রাভিস্তন্নিবধ্নাতি ভারত ॥৮

অন্বয়। হে ভারত! তমঃ তু অজ্ঞানজং সর্ব্বদেহিনাং মোহনং বিদ্ধি। তৎ প্রমাদালস্যনিদ্রাভিঃ নিবধ্নাতি ॥৮

অনুবাদ। হে ভারত! তমোগুণ অজ্ঞান হইতে উৎপন্ন হয় এবং ইহা সকল প্রাণীরই মোহকর, ইহা জানিবে। এই তমোগুণ, প্রমাদ আলস্য এবং নিদ্রা দ্বারা [ দেহীকে ] বন্ধন করিয়া থাকে ॥৮

ভাষ্য। তমস্ত্বিতি। তমঃ তৃতীয়ো গুণঃ অজ্ঞানজম্ অজ্ঞানাৎ জাতম্ অজ্ঞানজং বিদ্ধি মোহনং মোহকরম্ অবিবেককরং সর্ব্বদেহিনাং সর্ব্বেষাং দেহবতাং প্রমাদালস্যনিদ্রাভিঃ প্রমাদশ্চ আলস্যঞ্চ নিদ্রা চ প্রমাদালস্যনিদ্রাঃ তাভিস্তৎ তমঃ নিবধ্নাতি ভারত ॥৮

আনন্দগিরিটীকা। তমস্তর্হি কিংলক্ষণং কথং বা পুরুষং নিবধ্নাতি তত্রাহ—তমস্ত্বিতি। গুণানাং প্রকৃতিসম্ভবত্বাবিশেষেঽপি তমসোঽজ্ঞানজত্ব-বিশেষণং তদ্‌বিপরীতস্বভাবানাপত্তেরিতি মত্বাহ—অজ্ঞানাদিতি। মুহ্যতি অনেন ইতি মোহনং বিবেকপ্রতিবন্ধকমিতি। কার্য্যদ্বারা তমো নির্দ্দিশতি—মোহনমিত্যাদিনা। লক্ষণমুক্ত্বা তমসো বন্ধনকরত্বং দর্শয়তি—প্রমাদেতি। কার্য্যান্তরাসক্ততয়া চিকীর্ষিতস্য কর্ত্তব্যস্য অকরণং প্রমাদঃ, নিরীহতয়া উৎসাহপ্রতিবন্ধস্য আলস্যং, স্বাপো নিদ্রা তাভিঃ আত্মানমবিকারমেব তমোঽপি বিকারয়তীত্যর্থঃ ॥৮

অনুবাদ। তমস্ত ইত্যাদি শ্লোকের অর্থ—তমঃ তৃতীয় গুণ—ইহা "অজ্ঞানজ" অজ্ঞান হইতে উৎপন্ন হয়, ইহা জানিও; এই তমোগুণ "মোহন" মোহকর অবিবেকের হেতু। সকল দেহীরই অর্থাৎ সকল প্রকার দেহাভিমানী জীবের [ ইহা মোহকর ]। হে ভারত! সেই তমোগুণ প্রমাদ আলস্য এবং নিদ্রা দ্বারা [ দেহীকে ] বন্ধন করিয়া থাকে ॥৮

সত্ত্বং সুখে সঞ্জয়তি রজঃ কর্ম্মাণি ভারত।
জ্ঞানমাবৃত্য তু তমঃ প্রমাদে সঞ্জয়ত্যুত ॥৯

অন্বয়। হে ভারত! সত্ত্বং সুখে সঞ্জয়তি, রজঃ কর্ম্মণি সঞ্জয়তি, তমঃ তু জ্ঞানমাবৃত্য প্রমাদে সঞ্জয়তি উত ॥৯

অনুবাদ। সত্ত্বগুণ সুখে আসক্ত করিয়া থাকে; রজোগুণ কর্ম্মে সংশ্লিষ্ট করে এবং তমোগুণ—হে ভারত! জ্ঞানকে আবৃত করিয়া প্রমাদের হেতু হইয়া থাকে ॥৯

ভাষ্য। পুনর্গুণানাং ব্যাপারঃ সংক্ষেপত উচ্যতে—সত্ত্বং সুখে সঞ্জয়তি সংশ্লেষয়তি, রজঃ কর্ম্মণি হে ভারত, সঞ্জয়তীতি বর্ত্ততে। জ্ঞানং সত্ত্বকৃতং

বিবেকমাবৃত্য আচ্ছাদ্য তু তমঃ স্বেন আবরণাত্মনা প্রমাদে সঞ্জয়তি উত প্রমাদো নাম প্রাপ্তকর্ত্তব্যাকরণম্ ॥৯

আনন্দগিরিটীকা। উক্তানাং মধ্যে কস্মিন্ কার্য্যে কস্য গুণস্যোৎকর্ষস্তত্রাহ—পুনরিতি। সুখে সাধ্যে বিষয়ে সমুৎকৃষ্যতে সত্ত্বমিত্যাহ—সত্ত্বমিতি। সঞ্জয়তীত্যস্যার্থমাহ—সংশ্লেষয়তীতি। কর্ম্মণি সাধ্যে রজঃ সমুৎকৃষ্যতে ইত্যাহ—রজ ইতি। প্রমাদে প্রাধান্যং তমসো দর্শয়তি—জ্ঞানমিতি ॥৯

অনুবাদ। পুনর্ব্বার গুণত্রয়ের কার্য্য সংক্ষেপতঃ বলা হইতেছে—সত্ত্বগুণ [ জীবকে ] সুখে সংশ্লিষ্ট করিয়া থাকে—হে ভারত! রজোগুণ কর্ম্মে [ সংশ্লিষ্ট করিয়া থাকে, ইহা পূর্ব্ব বাক্য হইতেই অনুবৃত্ত হইতেছে। ] "জ্ঞান" অর্থাৎ সত্ত্বগুণকৃত বিবেক, সেই বিবেককে আবৃত করিয়া—অর্থাৎ আচ্ছাদন করিয়া—তমোগুণ জীবকে প্রমাদে সংশ্লিষ্ট করিয়া থাকে। প্রমাদ শব্দের অর্থ যথাসময়ে কর্ত্তব্যকর্ম্মের অকরণ ॥৯

রজস্তমশ্চাভিভূয় সত্ত্বং ভবতি ভারত।
রজঃ সত্ত্বং তমশ্চৈব তমঃ সত্ত্বং রজস্তথা ॥১০

অন্বয়। হে ভারত! সত্ত্বং, রজঃ তমশ্চ অভিভূয় ভবতি, রজঃ, সত্ত্বং তমঃ চ [ অভিভূয় ভবতি ] তথা তমঃ, সত্ত্বং রজশ্চ [ অভিভূয় ভবতি ] ॥১০

অনুবাদ। হে ভারত! সত্ত্বগুণ, রজঃ এবং তমোগুণকে অভিভব করিয়া প্রবৃত্ত হয়। রজোগুণ সত্ত্ব এবং তমোগুণকে অভিভব করিয়া থাকে এবং তমোগুণও সত্ত্ব এবং রজোগুণকে অভিভব করিয়া থাকে ॥১০

ভাষ্য। উক্তং কার্য্যং কদা কুর্ব্বন্তি গুণা ইত্যুচ্যতে—রজঃ তমশ্চ উভাবপি অভিভূয় সত্ত্বং ভবতি উদ্ভবতি বর্দ্ধতে যদা তদা লব্ধাত্মকং সত্ত্বং স্বকার্য্যং জ্ঞানসুখাদি আরভতে হে ভারত। তথা রজোগুণঃ সত্ত্বং তমশ্চৈব উভাবপি অভিভূয় বর্দ্ধতে যদা তদা কর্ম্মতৃষ্ণাদি স্বকার্য্যমারভতে। তম-আখ্যো গুণঃ সত্ত্বং রজশ্চ উভাবপি অভিভূয় তথৈব বর্দ্ধতে যদা তদা জ্ঞানাবরণাদি স্বকার্য্যম্ আরভতে ॥১০

আনন্দগিরিটীকা। ইতরেতরাবিরোধেন বা সত্ত্বাদয়ো গুণা যুগপদুৎকৃষ্যন্তে বিরোধেন বা ক্রমেণ বেতি সন্দেহাৎ পৃচ্ছতি—উক্তমিতি। সত্ত্বোৎ-

কর্ব্বার্থিনামিতরাভিভবার্থং ক্রমপক্ষমাশ্রিত্যোত্তরমাহ—উচ্যত ইতি। সত্ত্বাভি-বৃদ্ধিমেব বিবৃণোতি—তদেতি। রজস্তমসোস্তিরোধানদশায়ামিতি যাবৎ। রজসো বৃদ্ধিপ্রকারং তৎকার্য্যঞ্চ কথয়তি—তথেতি। তমসোঽপি বিবৃদ্ধিং তৎকার্য্যঞ্চ নির্দ্দিশতি—তম ইতি ॥১০

অনুবাদ। গুণত্রয় কোন্ সময় যথোক্ত কার্য্য করিয়া থাকে, তাহাই বলা হইতেছে। যে সময় রজোগুণ ও তমোগুণকে অভিভূত করিয়া সত্ত্বগুণ উদ্ভূত হয় অর্থাৎ বৃদ্ধিপ্রাপ্ত হয়, সেই সময়ই সত্ত্বগুণ—জ্ঞান ও সুখ প্রভৃতি নিজ কার্য্যের উৎপাদন করে। সত্ত্বগুণ এবং তমোগুণকে অভিভূত করিয়া যে সময় রজোগুণ বৃদ্ধিপ্রাপ্ত হয়, সেই সময়, উহা—কর্ম্ম তৃষ্ণা প্রভৃতি নিজ কার্য্য করিয়া থাকে। এইরূপ সত্ত্বগুণ এবং রজোগুণকে অভিভূত করিয়া যখন তমোগুণ বৃদ্ধি প্রাপ্ত হয়, সেই সময় উহা অর্থাৎ তমোগুণ জ্ঞানের আবরণাদিরূপ নিজ কার্য্য করিয়া থাকে ॥১০

সর্ব্বদ্বারেষু দেহেঽস্মিন্ প্রকাশ উপজায়তে।
জ্ঞানং যদা তদা বিদ্যাদ্‌বিবৃদ্ধং সত্ত্বমিত্যুত ॥১১

অন্বয়। যদা অস্মিন্ দেহে সর্ব্বদ্বারেষু প্রকাশং জ্ঞানম্ উপজায়তে, তদা সত্ত্বং বিবৃদ্ধম্ ইতি বিদ্যাৎ উত ॥১১

অনুবাদ। যে সময় এই দেহে সকল ইন্দ্রিয়েই প্রকাশরূপ জ্ঞান উৎপন্ন হয়, তখন জানিবে যে, সত্ত্বগুণ বৃদ্ধি লাভ করিয়াছে ॥১০

ভাষ্য। যদা যো গুণ উদ্ভূতো ভবতি তদা তস্য কিং লিঙ্গমিত্যুচ্যতে—সর্ব্বদ্বারেষু আত্মন উপলব্ধিদ্বারাণি শ্রোত্রাদীনি সর্ব্বাণি করণানি তেষু সর্ব্বদ্বারেষু অন্তঃকরণস্য বুদ্ধেঃ বৃত্তিঃ প্রকাশঃ দেহেঽস্মিন্ উপজায়তে তদেব জ্ঞানম্। যদা এবং প্রকাশঃ জ্ঞানাখ্য উপজায়তে, তদা জ্ঞানপ্রকাশেন লিঙ্গেন বিদ্যাদ্ বিবৃদ্ধম্ উদ্‌ভূতং সত্ত্বম্ ইতি উতাপি ॥১১

আনন্দগিরিটীকা। উত্তরশ্লোকত্রয়স্যাকাঙ্ক্ষাং দর্শয়তি—যদেতি। সত্ত্বোদ্ভবলিঙ্গদর্শনার্থমনন্তরং শ্লোকমুত্থাপয়তি—উচ্যত ইতি। সর্ব্বদ্বারেষিত্যাদি সপ্তমী নিমিত্তে নেতব্যা, উতশব্দোঽপিশব্দপর্য্যায়োঽপ্যতিশয়ার্থঃ ॥১১

অনুবাদ। যে কালে যে গুণ বৃদ্ধিপ্রাপ্ত হয়, সে সময় তাহার কিরূপ চিহ্ন [দেখিতে পাওয়া যায়], তাহাই বলা হইতেছে—সকল দ্বারে অর্থাৎ

আত্মার উপলব্ধির দ্বারস্বরূপ ইন্দ্রিয়সমূহে যে সময় "বুদ্ধির" অন্তঃকরণের বৃত্তি— জ্ঞানরূপ প্রকাশ এই দেহে উৎপন্ন হয়—প্রকাশ ও জ্ঞান একই বস্তু—সেই সময় সেই জ্ঞানপ্রকাশরূপ হেতুর দ্বারা বুঝিতে হইবে যে, সত্ত্বগুণ বৃদ্ধি পাইয়াছে অর্থাৎ উদ্ভূত হইয়াছে। উত এই শব্দটির অর্থ অপি [ অর্থাৎ ইহাই যে সত্ত্বগুণবৃদ্ধির চিহ্ন, তাহা নহে; ইহা ছাড়াও অন্য চিহ্নের দ্বারা সত্ত্বগুণের বৃদ্ধি বুঝা যাইতে পারে। তাহা কি? প্রসাদ, লাঘব প্রভৃতি ] ॥১১

লোভঃ প্রবৃত্তিরারম্ভঃ কর্ম্মণামশমঃ স্পৃহা।
রজস্যেতানি জায়ন্তে বিবৃদ্ধে ভরতর্ষভ ॥১২

অন্বয়। হে ভরতর্ষভ! রজসি বিবৃদ্ধে লোভঃ, প্রবৃত্তিঃ, কর্ম্মণাম্ আরম্ভঃ, অশমঃ, স্পৃহা [ চ ইতি ] এতানি জায়ন্তে ॥১২

অনুবাদ। হে ভরতশ্রেষ্ঠ, রজোগুণ বৃদ্ধিলাভ করিলে লোভ, প্রবৃত্তি, কর্ম্মসমূহের আরম্ভ, অশান্তি এবং স্পৃহা ( ভোগেচ্ছা ) এই সকল চিহ্ন উৎপন্ন হইয়া থাকে ॥১২

ভাষ্য। রজস উদ্ভূতস্য ইদং চিহ্নম্—লোভঃ পরদ্রব্যাদিৎসা, প্রবৃত্তিঃ প্রবর্ত্তনং সামান্যচেষ্টা, আরম্ভঃ, কস্য? কর্ম্মণাম্। অশমঃ অনুপশমঃ, হর্ষরাগাদিপ্রবৃত্তিঃ, স্পৃহা সর্ব্বসামান্যবস্তুবিষয়া তৃষ্ণা, রজসি গুণে বিবৃদ্ধে এতানি লিঙ্গানি জায়ন্তে হে ভরতর্ষভ ॥১২

আনন্দগিরিটীকা। অতিশয়েনোদ্ভূতস্য রজসো লিঙ্গমাহ—রজস ইতি। উপক্রমপর্য্যায়স্যারম্ভস্য বিষয়ং পৃচ্ছতি—কস্যেতি। কাম্যানি নিষিদ্ধানি চ লৌকিকানি কর্ম্মাণি বিষয়ত্বেন নির্দ্দিশতি—কর্ম্মণামিতি। অনুপশমো বাহ্যান্তঃকরণানামিতিশেষঃ। লোভাদ্যুপলম্ভাৎ রজোবৃদ্ধির্বোদ্ধব্যা ইতি ভাবঃ ॥ ১২

অনুবাদ। রজোগুণ বৃদ্ধিলাভ করিলে এই তাহার চিহ্ন—"লোভ" পরের দ্রব্য লইবার ইচ্ছা। "প্রবৃত্তি" প্রবর্ত্তন ( অর্থাৎ সর্ব্বদা কার্য্যে লাগিয়া থাকা ) সামান্য চেষ্টা। "আরম্ভ" কিসের? কর্ম্মসমূহের। "অশম" উপশমের অভাব [ অর্থাৎ সদা অশান্তি ]—হর্ষ ও অনুরাগ প্রভৃতির, প্রবৃত্তি, "স্পৃহা" সকল বস্তু ভোগ করিবার জন্য সাধারণতঃ যে ইচ্ছা হয়, রজোগুণ বৃদ্ধিলাভ করিলে এই সকল চিহ্ন উৎপন্ন হয়, হে ভরতবর্ষভ ॥ ১২

অপ্রকাশোঽপ্রবৃত্তিশ্চ প্রমাদো মোহ এব চ।
তমস্যেতানি জায়ন্তে বিবৃদ্ধে কুরুনন্দন ॥ ১৩

অন্বয়। অপ্রকাশঃ (অবিবেকঃ) অপ্রবৃত্তিঃ প্রমাদঃ মোহঃ এব চ হে কুরুনন্দন তমসি বিবৃদ্ধে এতানি জায়ন্তে ॥ ১৩

অনুবাদ। অপ্রকাশ অপ্রবৃত্তি প্রমাদ মোহ—হে কুরুনন্দন! তমোগুণ বৃদ্ধিপ্রাপ্ত হইলে, এই সকল চিহ্ন প্রকাশ পাইয়া থাকে ॥ ১৩

ভাষ্য। অপ্রকাশ ইতি। অপ্রকাশঃ অবিবেকঃ অত্যন্তমপ্রবৃত্তিশ্চ প্রবৃত্ত্যভাবঃ তৎকার্য্যং প্রমাদো মোহ এব চ অবিবেকো মূঢ়তা ইত্যর্থঃ। তমসি গুণে বিবৃদ্ধে এতানি লিঙ্গানি জায়ন্তে হে কুরুনন্দন ॥ ১৩

আনন্দগিরিটীকা। উদ্ভূতস্য তমসো লিঙ্গমাহ—অপ্রকাশ ইতি। সর্ব্বথৈব জ্ঞানকর্ম্মণোরভাবো বিশেষণাভ্যামুক্তঃ। তৎকার্য্যমিতি তচ্ছব্দো দর্শিতাবিবেকার্থঃ। প্রমাদো ব্যাখ্যাতঃ। মোহো বেদিতব্যস্য অন্যথাবেদনম্। তস্যৈব মৌঢ্যান্তরমাহ—অবিবেক ইতি। অবিবেকাতিশয়াদিনা প্রবৃদ্ধং তমো জ্ঞেয়মিতিভাবঃ ॥ ১৩

অনুবাদ। "অপ্রকাশ" অবিবেক, "অপ্রবৃত্তি" প্রবৃত্তির অতিশয় অভাব, তাহারই কার্য্য "প্রমাদ" এবং "মোহ" সদসদ্‌জ্ঞানের অভাব এবং মূঢ়তা। তমোগুণ বৃদ্ধি প্রাপ্ত হইলে, হে কুরুনন্দন, এই সকল চিহ্ন উৎপন্ন হইয়া থাকে ॥ ১৩

সদা সত্ত্বে প্রবৃদ্ধে তু প্রলয়ং যাতি দেহভৃৎ।
তদোত্তমবিদাং লোকানমলান্ প্রতিপদ্যতে ॥ ১৪

অন্বয়। সত্ত্বে প্রবৃদ্ধে তু যদা দেহভৃৎ প্রলয়ং যাতি, তদা উত্তমবিদাম্ অমলান্ লোকান্ প্রতিপদ্যতে ॥ ১৪

অনুবাদ। সত্ত্বগুণ বৃদ্ধিপ্রাপ্ত হইলে যে সময় দেহী মৃত্যুলাভ করে, সে সময় সে ব্যক্তি উত্তম জ্ঞানীদিগের অমল লোকসমূহ প্রাপ্ত হইয়া থাকে ॥ ১৪

ভাষ্য। মরণদ্বারেণাপি যৎফলং প্রাপ্যতে তদপি সঙ্গরাগহেতুকং সর্ব্বং গৌণমেবেতি দর্শয়ন্নাহ—যদা সত্ত্বে প্রবৃদ্ধে উদ্‌ভূতে তু প্রলয়ং মরণং যাতি প্রতিপদ্যতে দেহভৃদাত্মা তদা উত্তমবিদাং মহদাদিতত্ত্ববিদাম্ ইত্যেতৎ। লোকান্ অমলান্ মলরহিতান্ প্রতিপদ্যতে প্রাপ্নোতি ইত্যেতৎ ॥ ১৪

আনন্দগিরিটীকা। সাত্ত্বিকাদীনাং ভাবানাং পারলৌকিকং ফলবিভাগম্ উদাহরতি—মরণেতি। সঙ্গঃ সক্তীরাগঃ তৃষ্ণা তদ্বলানুষ্ঠানদ্বারা লভ্যমানমিত্যর্থঃ। গৌণং সত্ত্বাদিগুণপ্রবৃক্তমিতি যাবৎ। তত্র সত্ত্বগুণবৃদ্ধিকৃতফলবিশেষমাহ—যদেতি। মলরহিতান্ রজস্তমসোরন্যতরস্তোদ্ভবো মলং তেন রহিতান্ আগমসিদ্ধান্ ব্রহ্মলোকাদীনিত্যর্থঃ॥ ১৪

অনুবাদ। মরণ দ্বারাও [ এই সকল গুণবৃদ্ধির ] যে ফল প্রাপ্ত হওয়া যায়, তাহাও গৌণ ফল; কারণ, ঐসকল ফলের হেতু বিষয়ে অনুরাগ ও আসক্তি; এতৎ প্রতিপাদনার্থ নির্দ্দেশ করিতেছেন যে, যখন—সত্ত্বগুণ প্রবৃদ্ধ হইলে "দেহভৃৎ" আত্মা "প্রলয়" মরণ প্রাপ্ত হন, তখন তিনি "উত্তমবিদ্" অর্থাৎ মহদাদিতত্ত্ববিদ্গণের "অমল" মলরহিত লোকসমূহ প্রাপ্ত হইয়া থাকেন, ইহাই তাৎপর্য্য॥ ১৪

রজসি প্রলয়ং গত্বা কর্ম্মসঙ্গিষু জায়তে।
তথা প্রলীনস্তমসি মূঢ়যোনিষু জায়তে॥ ১৫

অন্বয়। রজসি [ প্রবৃদ্ধে ] প্রলয়ং গত্বা [ দেহভৃৎ ] কর্ম্মসঙ্গিষু জায়তে। তথা তমসি প্রলীনঃ [ দেহভৃৎ ] মূঢ়যোনিষু জায়তে॥ ১৫

অনুবাদ। রজোগুণের বৃদ্ধিকালে মরণ প্রাপ্ত হইলে [ জীব ] কর্ম্মে আসক্ত জীবগণের মধ্যে জন্ম লাভ করে। সেইরূপ তমোগুণে মৃত্যুলাভ করিলে [ জীব ] মূঢ়যোনিগণের মধ্যে জন্ম লাভ করে॥ ১৫

ভাষ্য। রজসি গুণে বিবৃদ্ধে প্রলয়ং মরণং গত্বা প্রাপ্য কর্ম্মসঙ্গিষু কর্ম্মাসক্তিযুক্তেষু মনুষ্যেষু জায়তে। তথা তদ্বদেব প্রলীনো মৃতঃ তমসি বিবৃদ্ধে মূঢ়যোনিষু পশ্বাদিযোনিষু জায়তে॥ ১৫

আনন্দগিরিটীকা। রজঃসমুদ্রেকে মৃতস্য ফলবিশেষং দর্শয়তি—রজসীতি। জায়তে শরীরং গৃহ্লাতীত্যর্থঃ। যথা সত্ত্বে রজসি চ প্রবৃদ্ধে মৃতঃ ব্রহ্মলোকাদিষু মনুষ্যলোকে চ জায়তে দেবাদিষু মনুষ্যেষু চ জায়তে তথৈবেত্যাহ—তদ্বদিতি॥ ১৫

অনুবাদ। রজোগুণ প্রবৃদ্ধ হইলে "প্রলয়" মরণ প্রাপ্ত [ দেহী ] "কর্ম্মসঙ্গিগণের" মনুষ্যগণের মধ্যে জন্ম লাভ করে। "তথা", সেইরূপ তমোগুণের বৃদ্ধিকালে "প্রলীন" মৃত হইলে [ দেহী ] "মূঢ়যোনি" পশুপ্রভৃতির মধ্যে জন্ম লাভ করিয়া থাকে॥ ১৫

কর্ম্মণঃ সুকৃতস্যাহুঃ সাত্ত্বিকং নির্ম্মলং ফলম্।
রজসস্তু ফলং দুঃখমজ্ঞানং তমসঃ ফলম্॥ ১৬

অন্বয়। সুকৃতস্য (সাত্ত্বিকস্য) কর্ম্মণঃ নির্ম্মলং সাত্ত্বিকং ফলম্, রজসস্তু দুঃখং ফলম্, তমসঃ অজ্ঞানং ফলং প্রাহুঃ॥ ১৭

অনুবাদ। সুকৃত (সাত্ত্বিক) কর্ম্মের সাত্ত্বিক ফল নির্ম্মল, রজোগুণের ফল দুঃখ, তমোগুণের ফল অজ্ঞান, [ইহা শাস্ত্রকারগণ] বলিয়া থাকেন॥ ১৬

ভাষ্য। অতীতশ্লোকার্থস্যৈব সংক্ষেপ উচ্যতে—কর্ম্মণঃ সুকৃতস্য সাত্ত্বিকস্য ইত্যর্থঃ। আহুঃ শিষ্টাঃ সাত্ত্বিকমেব নির্ম্মলং ফলমিতি। রজসস্তু ফলং দুঃখং রাজসস্য কর্ম্মণঃ ইত্যর্থঃ। কর্ম্মাধিকারাৎ ফলমপি দুঃখমেব, কারণানুরূপ্যাৎ রাজসমেব। তথা অজ্ঞানং তমসঃ তামসস্য কর্ম্মণোঽধর্ম্মস্য পূর্ব্ববৎ॥ ১৬

আনন্দগিরিটীকা। ভাবানাং ফলমুক্ত্বা সাত্ত্বিকাদীনাং কর্ম্মণাং ফলমাহ—অতীতেতি। সুকৃতস্য শোভনস্য কৃতস্য পুণ্যস্যেত্যর্থঃ। সাত্ত্বিকস্যাশুদ্ধিরহিতস্যেতি যাবৎ, সাত্ত্বিকং সত্ত্বেন নির্ব্বৃত্তং নির্ম্মলং রজস্তমঃসমুত্থবাহ্মলাস্পৃষ্টমুক্তম্। রজঃশব্দস্য রাজসে কর্ম্মণি কুতো বৃত্তিস্তত্রাহ—কর্ম্মেতি। দুঃখমেব দুঃখবহুলং দুঃখমেবেত্যর্থঃ। কথমিত্থং ব্যাখ্যায়তে তত্রাহ—কারণেতি। পাপমিশ্রস্য পুণ্যস্য রজোনিমিত্তস্য কারণত্বাৎ তদনুরোধাৎ ফলমপি রজোনিমিত্তং যথোক্তং যুক্তমিত্যর্থঃ। অজ্ঞানমবিবেকপ্রায়ং দুঃখং তামসাধর্ম্মফলমিত্যাহ—তথেতি॥ ১৬

অনুবাদ। অতীত শ্লোকের অর্থই সংক্ষেপে [পুনর্ব্বার] বলা হইতেছে—সুকৃত কর্ম্ম অর্থাৎ সাত্ত্বিক কর্ম্ম; শিষ্টগণ সাত্ত্বিক কর্ম্মের ফলকেও সাত্ত্বিক এবং নির্ম্মলই বলিয়া থাকেন। রজোগুণের অর্থাৎ রাজস কর্ম্মের ফল দুঃখই হইয়া থাকে। কর্ম্মের প্রস্তাব চলিতেছে বলিয়া রজঃ শব্দের অর্থ এস্থলে রাজসকর্ম্ম। কারণের অনুরূপই ফল হইয়া থাকে [এই কারণে দুঃখময় রাজসকর্ম্মের ফলও দুঃখরূপ হয়]; এইরূপ তমঃ অর্থাৎ তামস কর্ম্মের ফল অজ্ঞান, তমঃ শব্দের অর্থও এইস্থলে পূর্ব্বের ন্যায় তামস কর্ম্ম অর্থাৎ অধর্ম্মই গৃহীত হইতেছে॥ ১৬

সত্ত্বাৎ সঞ্জায়তে জ্ঞানং রজসো লোভ এব চ।
প্রমাদমোহৌ তমসো ভবতোঽজ্ঞানমেব চ॥ ১৭

অন্বয়। সত্ত্বাৎ জ্ঞানং সঞ্জায়তে, রজসঃ লোভঃ [সঞ্জায়তে] তমসঃ প্রমাদমোহৌ ভবতঃ, অজ্ঞানং চ [ভবতি] এব॥ ১৭

অনুবাদ। সত্ত্ব হইতে জ্ঞান উৎপন্ন হয়, রজঃ হইতে লোভ উৎপন্ন হয়, তমোগুণ হইতে প্রমাদ মোহ এবং অজ্ঞান উৎপন্ন হইয়া থাকে ॥ ১৭

ভাষ্য। কিঞ্চ গুণেভ্যো ভবতি ?—সত্ত্বাৎ লব্ধাত্মকাৎ সঞ্জায়তে সমুৎপদ্যতে জ্ঞানং রজসো লোভ এব চ। প্রমাদমোহৌ চোভৌ তমসো ভবতঃ অজ্ঞানমেব চ ভবতি ॥ ১৭

আনন্দগিরিটীকা। বিহিতপ্রতিষিদ্ধজ্ঞানকর্ম্মাণি সত্ত্বাদীনাং লক্ষণানি সংক্ষিপ্য দর্শয়তি—কিঞ্চেতি। জ্ঞানং সর্ব্বকরণদ্বারকম্ অজ্ঞানং বিবেকাভাবঃ ॥ ১৭

অনুবাদ। গুণত্রয় হইতে কি হয় ?—[ তাহার উত্তর হইতেছে যে ] সত্ত্ব যে সময় আত্মলাভ করিয়া থাকে, তখন তাহা হইতে জ্ঞান [-রূপ কার্য্য ] উৎপন্ন হয়। রজোগুণ হইতে লোভ উৎপন্ন হয়। প্রমাদ এবং মোহ এই দুইটি এবং অজ্ঞান—এইগুলি তমোগুণ হইতে উৎপন্ন হয় ॥ ১৭

ঊর্দ্ধ্বং গচ্ছন্তি সত্ত্বস্থা মধ্যে তিষ্ঠন্তি রাজসাঃ।
জঘন্যগুণবৃত্তস্থা * অধো গচ্ছন্তি তামসাঃ ॥ ১৮

অন্বয়। সত্ত্বস্থা ঊর্দ্ধং ( দেবলোকাদিষু ) গচ্ছন্তি, রাজসা মধ্যে ( মানুষেষু ) তিষ্ঠন্তি, জঘন্যগুণবৃত্তস্থাঃ তামসা অধঃ গচ্ছন্তি ॥ ১৮

অনুবাদ। সত্ত্বগুণস্থিত ব্যক্তিগণ স্বর্গাদি ঊর্দ্ধলোকে গমন করে, রাজস ব্যক্তিগণ মধ্যলোকে অবস্থান করে, জঘন্য গুণের বৃত্তিতে যাহারা সর্ব্বদা ব্যাপৃত—সেই সকল তামস ব্যক্তিগণ অধোলোকে গমন করিয়া থাকে ॥ ১৮

ভাষ্য। কিঞ্চ—ঊর্দ্ধং গচ্ছন্তি, দেবলোকাদিষু উৎপদ্যন্তে সত্ত্বস্থাঃ সত্ত্বগুণবৃত্তস্থাঃ। মধ্যে তিষ্ঠন্তি মনুষ্যেষু উৎপদ্যন্তে রাজসাঃ। "জঘন্যগুণবৃত্তস্থাঃ" জঘন্যশ্চাসৌ গুণশ্চ জঘন্যগুণস্তমস্তস্য বৃত্তং নিদ্রালস্যাদি তস্মিন্ স্থিতা জঘন্যগুণবৃত্তস্থা মূঢ়া অধঃ গচ্ছন্তি পশ্বাদিষু উৎপদ্যন্তে তামসাঃ ॥ ১৮

আনন্দগিরিটীকা। সাত্ত্বিকাদিজ্ঞানকর্ম্মফলাত্মকা অনুক্তসংগ্রহার্থং সামান্যেনোপসংহরতি—কিঞ্চেতি। বক্ষ্যমাণফলদ্বারাপি সত্ত্বাদিজ্ঞানমিত্যর্থঃ। সত্ত্বগুণস্য বৃত্তং শোভনং জ্ঞানং কর্ম্ম বা তত্র তিষ্ঠন্তীতি তথা। রাজসা রজোগুণনিমিত্তে জ্ঞানে কর্ম্মণি বা নিরতাঃ ॥ ১৮

* জঘন্যগুণবৃত্তিস্থাঃ ইতি বা পাঠঃ।

অনুবাদ। আরও [ উক্ত হইতেছে ] "সত্ত্বস্থ" সত্ত্বগুণের যাহা বৃত্ত [ অর্থাৎ পরিণাম ] তাহাতে যাহারা অবস্থিত [ তাহারা ] ঊর্দ্ধে গমন করে, [ অর্থাৎ ] দেবপ্রভৃতি লোকে উৎপন্ন হইয়া থাকে। রাজসগণ মধ্যে অবস্থান করে [ অর্থাৎ ] মনুষ্যগণের মধ্যে জন্মলাভ করে। [ যাহারা ] "জঘন্যগুণবৃত্তস্থ," জঘন্য যে গুণ অর্থাৎ তমোগুণ তাহার বৃত্ত [ অর্থাৎ ] নিদ্রা ও আলস্য প্রভৃতি, তাহাতে স্থিত ব্যক্তিগণই জঘন্যগুণবৃত্তস্থ, [ তাহারা ] অধোলোকে গমন করে। [ অর্থাৎ ] তামস ব্যক্তিগণ পশু প্রভৃতির মধ্যে জন্মলাভ করে ॥ ১৮

নান্যং গুণেভ্যঃ কর্ত্তারং যদা দ্রষ্টানুপশ্যতি।
গুণেভ্যশ্চ পরং বেত্তি মদ্ভাবং সোঽধিগচ্ছতি ॥ ১৯

অন্বয়। যদা দ্রষ্টা গুণেভ্যঃ অন্যং কর্ত্তারং ন অনুপশ্যতি [ তদা ] গুণেভ্যঃ পরং [ আত্মানং ] বেত্তি [ তদা ] সঃ মদ্ভাবম্ অধিগচ্ছতি ॥ ১৯

অনুবাদ। যে সময় গুণসমূহ হইতে পৃথক্ কাহাকেও কর্ত্তা বলিয়া না দেখে এবং আত্মাকে গুণসমূহ হইতে ব্যতিরিক্ত বলিয়া বুঝিয়া থাকে, [ সে সময় ] সেই দ্রষ্টা মদ্ভাব অর্থাৎ ঈশ্বররূপতা প্রাপ্ত হইয়া থাকে ॥ ১৯

ভাষ্য। পুরুষস্য প্রকৃতিস্থত্বরূপেণ মিথ্যাজ্ঞানেন যুক্তস্য ভোগ্যেষু গুণেষু সুখদুঃখমোহাত্মকেষু সুখী দুঃখী মূঢ়োঽহমস্মি ইত্যেবংরূপো যঃ সঙ্গঃ তৎকারণং পুরুষস্য সদসদ্যোনিজন্মপ্রাপ্তিলক্ষণস্য সংসারস্য ইতি সমাসেন পূর্ব্বাধ্যায়ে যদুক্তং তদিহ "সত্ত্বং রজস্তম ইতি গুণাঃ প্রকৃতিসম্ভবাঃ" ইত্যত আরভ্য গুণস্বরূপং গুণবৃত্তং স্ববৃত্তেন চ গুণানাং বন্ধকত্বং গুণবৃত্তনিবদ্ধস্য চ পুরুষস্য যা গতিরিত্যেতৎ সর্ব্বং মিথ্যাজ্ঞানমজ্ঞানমূলং বন্ধকারণং বিস্তরেণ উক্ত্বা অধুনা সম্যগ্দর্শনান্মোক্ষো বক্তব্য ইত্যাহ—ভগবান্ নান্যং কার্য্যকারণবিষয়াকারপরিণতেভ্যঃ গুণেভ্যঃ কর্ত্তারম্ অন্যং যদা দ্রষ্টা বিদ্বান্ সন্ নানুপশ্যতি। গুণা এব সর্ব্বাবস্থাঃ সর্ব্বকর্ম্মণাং কর্ত্তার ইত্যেবং পশ্যতি। গুণেভ্যশ্চ পরং গুণব্যাপারসাক্ষিভূতং বেত্তি মদ্ভাবং মম ভাবং স দ্রষ্টা অধিগচ্ছতি ॥ ১৯

আনন্দগিরিটীকা। কস্মিন্ গুণে কথমিত্যাদি প্রশ্নান্ প্রত্যাখ্যায় গুণেভ্যো মোক্ষণং কথমিতি প্রত্যাখ্যানার্থং বৃত্তানুবাদপূর্ব্বকং মিথ্যাজ্ঞাননিবর্ত্তকং সম্যগ্জ্ঞানং প্রস্তৌতি—পুরুষস্যেত্যাদিনা। পুরুষস্য যা গতিঃ সা চেতি শেষঃ। মোক্ষো গুণেভ্যো বিশ্লেষপূর্ব্বকো ব্রহ্মভাবঃ। সম্যগ্জ্ঞানোক্তিপরং শ্লোকং ব্যাখ্যাতুং প্রতীকমাদত্তে—নান্যমিতি। সত্ত্বাদিবিষয়স্য গুণ-

শব্দস্ত বিবক্ষিতমর্থমাহ—কার্য্যেতি। বিদ্বানন্তর্যামমুশব্দার্থঃ। অক্ষরার্থমুক্তা পূর্ব্বার্দ্ধস্তার্থিকমর্থমাহ—গুণা এবেতি। সর্ব্বাবস্থাস্তত্তৎকার্য্যকরণাকারপরিণতা ইতি যাবৎ। সর্ব্বকর্ম্মণাং কায়িকবাচিকমানসানাং বিহিতপ্রতিবিদ্ধানামিত্যর্থঃ। পরং ব্যতিরিক্তম্। ব্যতিরেকমেব স্ফোরয়তি—গুণেভ্যে‌তি। নির্গুণ-ব্রহ্মাত্মানমিত্যর্থঃ। মদ্ভাবং ব্রহ্মাত্মতামসৌ প্রাপ্নোতি ব্রহ্মভাবোঽস্তাভিব্যজ্যতে ইত্যর্থঃ॥ ১৯

অনুবাদ। পুরুষ মিথ্যাজ্ঞানের সহিত সম্বদ্ধ; এই মিথ্যাজ্ঞানই প্রকৃতিস্থতা। এই প্রকারে প্রকৃতিস্থতা যে জীবের আছে, তাহারই গুণত্রয়ে আসঙ্গ হয়। এই গুণ ত্রিবিধ অর্থাৎ সুখ দুঃখ এবং মোহ এই তিনপ্রকার; আমি সুখী, আমি দুঃখী, আমি মূঢ়—এই প্রকার বোধই পুরুষের গুণত্রয়ে সঙ্গ; এই সঙ্গই পুরুষের সংসারের কারণ; সৎ বা অসৎ জাতির মধ্যে যে জন্ম, তাহাই "সংসার"। এই সকল বিষয়ে পূর্ব্বাধ্যায়ে সংক্ষেপে যাহা উক্ত হইয়াছে, এই অধ্যায়েও "সত্ত্ব রজঃ ও তমঃ এই তিনটি গুণ প্রকৃতিসম্ভব" এই শ্লোক হইতে আরম্ভ করিয়া, তাহাই বলা হইয়াছে; অর্থাৎ গুণ কি? গুণের কার্য্য কি? গুণের কার্য্যের দ্বারা গুণ কি ভাবে বন্ধের কারণ হয়? গুণ-নিবদ্ধ পুরুষের গতি কি প্রকার? ইত্যাদি প্রশ্নের উত্তরস্বরূপে দেখান হইয়াছে যে, অবিদ্যামূলক মিথ্যাজ্ঞানই বন্ধের কারণ। এক্ষণে সম্যগ্‌দর্শনই যে মোক্ষের উপায়, তাহাই বলিতে হইবে; এইজন্য আরম্ভ করিতেছেন যে, কার্য্য কারণ ও বিষয় এই তিনটি রূপে পরিণত গুণত্রয় হইতে অন্য কেহ কর্ত্তা হইতে পারে না, এইরূপ [ যে ব্যক্তি ] দর্শন করিয়া থাকেন অর্থাৎ সকলপ্রকার অবস্থাতে গুণসমূহই সকল কর্ম্মের কর্ত্তা,—এই প্রকার বুঝিয়া থাকেন এবং গুণ হইতে সম্পূর্ণ পৃথক্ সেই গুণব্যাপারের সাক্ষীকেও দেখিয়া থাকে, সেই দ্রষ্টা মদ্ভাব [ অর্থাৎ ] আমার স্বভাবকে [ সেই সময় ] প্রাপ্ত হইয়া থাকেন॥ ১৯

গুণানেতানতীত্য ত্রীন্ দেহী দেহসমুদ্ভবান্।
জন্মমৃত্যুজরাদুঃখৈর্বিমুক্তোঽমৃতমশ্নুতে॥ ২০

অন্বয়। দেহী দেহ সমুদ্ভবান্ এতান্ ত্রীন্ গুণান্ অতীত্য জন্মমৃত্যুজরা-দুঃখৈঃ বিমুক্তঃ [ সন্ ] অমৃতম্ অশ্নুতে॥ ২০

অনুবাদ। দেহসমুদ্ভব ( দেহোৎপত্তির বীজস্বরূপ ) এই গুণত্রয়কে অতিক্রম

করিতে পারিলে, দেহী জন্ম মৃত্যু এবং জরা-নিবন্ধন দুঃখ হইতে বিমুক্ত হইয়া নির্ব্বাণ লাভ করিয়া থাকে ॥ ২০

ভাষ্য। কথমধিগচ্ছতি ইত্যুচ্যতে—গুণান্ এতান্ যথোক্তান্ অতীত্য জীবন্ এবাতিক্রম্য মায়োপাধিভূতান্ ত্রীন্ দেহী দেহসমুদ্ভবান্ দেহোৎপত্তিবীজ-ভূতান্, জন্মমৃত্যুজরাদুঃখৈঃ, জন্ম চ মৃত্যুশ্চ জরা চ দুঃখানি চ তৈঃ জীবন্নেব বিমুক্তঃ সন্ বিদ্বান্ অমৃতমশ্নুতে। এবং মদ্‌ভাবম্ অধিগচ্ছতি ইত্যর্থঃ ॥২০

আনন্দগিরিটীকা। অনর্থব্রাতরূপমপোহ্য বিদ্বান্ ব্রহ্মত্বং প্রাপ্নোতীত্যে-তৎ প্রশ্নদ্বারা বিবৃণোতি—কথমিত্যাদিনা। যথোক্তানিত্যেতদেব ব্যাচষ্টে—মায়েতি। মায়ৈবোপাধিস্তদ্ভূতান্ তদাত্মনঃ সত্ত্বাদীননর্থরূপানিত্যর্থঃ। এভ্যঃ সমুদ্ভবন্তীতি সমুদ্ভবাঃ দেহস্য সমুদ্ভবা দেহসমুদ্ভবাঃ তানিতি ব্যুৎপত্তিং গৃহীত্বা ব্যাচষ্টে—দেহোৎপত্তীতি। যো বিদ্বান্ অবিদ্যাময়ান্ গুণান্ জীবন্নেবাতিক্রম্য স্থিতস্তমেব বিশিনষ্টি—জন্মেতি। পুরস্তাদ্‌বিস্তরেণোক্তস্য প্রসঙ্গাদত্র সংক্ষিপ্তস্য সম্যগ্‌জ্ঞানস্য ফলমুপসংহরতি—এবমিতি ॥২০

অনুবাদ। কি প্রকারে প্রাপ্ত হয়, তাহাই বলা হইতেছে—এই যথোক্ত মায়ার উপাধিভূত তিনটি গুণকে—জীবিত থাকিতে থাকিতেই অতিক্রম করিয়া দেহী—জন্মমৃত্যুজরানিবন্ধন দুঃখ হইতে মুক্তিলাভপূর্ব্বক অমৃতপদ লাভ করিয়া থাকে। এই প্রকার হইলেই মদ্ভাব অর্থাৎ ঈশ্বরভাব প্রাপ্ত হয়, ইহাই তাৎপর্য্য। পূর্ব্বোক্ত গুণত্রয় দেহসমুদ্ভব অর্থাৎ দেহোৎপত্তির মূল হেতু ॥২০

অর্জ্জুন উবাচ।

কৈর্লিঙ্গৈস্ত্রীন্ গুণানেতানতীতো ভবতি প্রভো।
কিমাচারঃ কথং চৈতাংস্ত্রীন্ গুণানতিবর্ত্ততে ॥২১

অন্বয়। অর্জ্জুন উবাচ। হে প্রভো! কৈর্লিঙ্গৈঃ (চিহ্নৈঃ) ত্রীন্ এতান্ গুণান্ অতীত (অতিক্রান্তঃ) ভবতি [ইতি বিজ্ঞায়তে] কিমাচারঃ—কথং চ এতান্ ত্রীন্ গুণান্ অতিবর্ত্ততে ॥২১

অনুবাদ। অর্জ্জুন কহিলেন, হে প্রভো! কিরূপ চিহ্নের দ্বারা [সাধক] এই গুণত্রয় হইতে মুক্তিলাভ করিতে সমর্থ হইয়াছে, ইহা বুঝিতে পারা যায়? যিনি গুণত্রয়কে অতিক্রম করেন, তাঁহার আচার কি প্রকার? এবং কিরূপ উপায়ে তিনি এই তিনটি অতিক্রম করিয়া থাকেন ॥২১

ভাষ্য। জীবন্নেব গুণান্ অতীত্য অমৃতমশ্নুতে ইতি প্রশ্নবীজং প্রতিলভ্য —কৈর্লিঙ্গৈশ্চিহ্নৈঃ ত্রীন্ এতান্ ব্যাখ্যাতান গুণান্ অতীতোঽতিক্রান্তো ভবতি প্রভো। কিমাচারঃ কোঽস্য আচারঃ ইতি কিমাচারঃ, কথং কেন চ প্রকারেণ এতান্ ত্রীন্ গুণান্ অতিবর্ত্ততে ॥২১

আনন্দগিরিটীকা। সম্যগ্ধীফলং গুণাতিক্রমণপূর্ব্বকমমৃতত্বমুক্তং শ্রুত্বা মুক্তস্য লক্ষণং বক্তব্যমিতি প্রকৃতং বিবক্ষিত্বা প্রশ্নমুত্থাপয়তি—জীবন্নেবেতি। যে ব্যাখ্যাতাঃ সত্ত্বাদয়ো গুণাঃ তৎপরিণামভূতান্ অধ্যাসান্ অতিক্রান্তঃ সন্ কৈর্লিঙ্গৈর্জ্ঞাতো ভবতি ইতি তানি বক্তব্যানি সিদ্ধ্যর্থং পূর্ব্বমনুষ্ঠেয়ানি পশ্চাদযত্নলভ্যানি লিঙ্গানি, কানি তানীতি পৃচ্ছতি—কৈরিতি। যথেষ্টচেষ্টাব্যাবৃত্ত্যর্থং প্রশ্নান্তরং—কিমাচার ইতি। জ্ঞানস্য গুণাত্যয়োপায়ত্বোক্তত্বাৎ উপায়প্রকারজিজ্ঞাসয়া প্রশ্নান্তরং—কথমিতি ॥২১

অনুবাদ। জীবন থাকিতে থাকিতেই গুণত্রয়কে অতিক্রম করিয়া অমৃত লাভ করিয়া থাকে, এই প্রকার বাক্যের মধ্যে প্রশ্নের বীজ উপলব্ধি করিয়া অর্জ্জুন বলিলেন, হে প্রভো! [ দেহী ] এই যথোক্ত বর্ণিত গুণত্রয়কে কি প্রকার চিহ্নসমূহের দ্বারা অতিক্রমণ করিয়াছে [ ইহা বুঝিতে পারা যায় ] ? যে ব্যক্তি গুণত্রয়কে অতিক্রম করে, তাহার আচার কি প্রকার ? এবং কোন্ উপায়ের অনুষ্ঠানে সে ব্যক্তি গুণত্রয়কে অতিক্রম করিতে সমর্থ হয় ?২১

শ্রীভগবানুবাচ।

প্রকাশং চ প্রবৃত্তিং চ মোহমেব চ পাণ্ডব।
ন দ্বেষ্টি সম্প্রবৃত্তানি ন নিবৃত্তানি কাঙ্ক্ষতি ॥২২

অন্বয়। শ্রীভগবানুবাচ। হে পাণ্ডব! প্রকাশং চ প্রবৃত্তিং চ মোহম্ এব চ [ এতানি ত্রীণি ] সম্প্রবৃত্তানি ন দ্বেষ্টি, তথা নিবৃত্তানি ন কাঙ্ক্ষতি ॥২২

অনুবাদ। শ্রীভগবান্ কহিলেন,—হে পাণ্ডব, প্রকাশ, প্রবৃত্তি ও মোহ এই তিনটি গুণকে সম্প্রবৃত্ত দেখিয়া বিদ্বেষ করেন না এবং ইহাদিগকে নিবৃত্ত হইতে দেখিয়াও [ পুনর্ব্বার ] পাইবার জন্য অভিলাষ করেন না ॥২২

ভাষ্য। গুণাতীতস্য লক্ষণং গুণাতীতত্বোপায়ং চ অর্জ্জুনেন পৃষ্টঃ অস্মিন্ শ্লোকে প্রশ্নদ্বয়ার্থং প্রতিবচনম্—যত্তাবৎ কৈর্লিঙ্গৈর্যুক্তো গুণাতীতো ভবতীতি তচ্ছৃণু—প্রকাশং চ সত্ত্বকার্য্যম্, প্রবৃত্তিং চ রজঃকার্য্যম্, মোহমেব চ তমঃকার্য্যম্ ইত্যেতানি ন দ্বেষ্টি সংপ্রবৃত্তানি সম্যগ্বিষয়ভাবেনোদ্ভূতানি। মম তামসঃ

প্রত্যয়ো জাতস্তেনাহং মূঢ়ঃ তথা রাজসী প্রবৃত্তির্মমোৎপন্না দুঃখাত্মিকা তেনাহং রজসা প্রবর্ত্তিতঃ প্রচলিতঃ স্বরূপাৎ কষ্টং মম বর্ত্ততে যোঽয়ং মৎস্বরূপাবস্থানাদ্ ভ্রংশঃ। তথা সাত্ত্বিকো গুণঃ প্রকাশাত্মা মাং বিবেকিত্বমাপাদয়ন্ সুখে চ সঞ্জয়ন্ বধ্নাতি ইতি তানি দ্বেষ্টি অসম্যগ্‌দর্শিত্বেন। তদেবং গুণাতীতো ন দ্বেষ্টি সংপ্রবৃত্তানি। যথা চ সাত্ত্বিকাদিপুরুষঃ সাত্ত্বিকাদিকার্য্যাণি আত্মানং প্রতি প্রকাশ্য নিবৃত্তানি কাঙ্ক্ষতি ন তথা গুণাতীতো নিবৃত্তানি কাঙ্ক্ষতি ইত্যর্থঃ। এতন্ন পরপ্রত্যক্ষং লিঙ্গং কিং তর্হি স্বাত্মপ্রত্যক্ষত্বাদাত্মবিষয়মেবৈতল্লক্ষণম্। ন হি স্বাত্মবিষয়ং দ্বেষমাকাঙ্ক্ষাং বা পরঃ পশ্যতি ॥২২

আনন্দগিরিটীকা। প্রশ্নস্বরূপমনূদ্য তদুত্তরং দর্শয়তি—গুণাতীতস্যেতি। পৃষ্টো ভগবানিতি সম্বন্ধঃ। কিং বৃত্তস্য ত্রিধা প্রয়োগদর্শনাৎ প্রশ্নদ্বয়ার্থমিত্যুপলক্ষণং প্রশ্নত্রয়ার্থমিতি দ্রষ্টব্যম্। উত্তরমবতার্য্যানন্তরশ্লোকতাৎপর্য্যমাহ—যত্তাবদিতি। তানি সম্যগ্দর্শী ন দ্বেষ্টি ইত্যুক্তমেব স্পষ্টয়িতুং নিষেধ্যমসম্যগ্‌দর্শিনো দ্বেষং তেষু প্রকটয়তি—মমেত্যাদিনা। সম্যগ্দর্শিনঃ সম্প্রবৃত্তেষু প্রকাশাদিষু দ্বেষাভাবমুপসংহরতি—তদেবমিতি। ন নিবৃত্তানি ইত্যাদি ব্যাচষ্টে—যথা চেতি। তেষামনাত্মীয়ত্বং সম্যক্ পশ্যন্নাত্মানুকূলপ্রতিকূলতারোপণেন নোদ্‌বিজতে তেভ্যশ্চ ন স্পৃহয়তীত্যর্থঃ। স্বানুভবসিদ্ধং গুণাতীতস্য লক্ষণমুক্তমিত্যাহ—এতন্নেতি। পরপ্রত্যক্ষত্বাভাবং প্রপঞ্চয়তি—ন হীতি। আশ্রয়ো বিষয়ঃ ॥২২

অনুবাদ। গুণাতীত কিরূপ চিহ্নসমূহের দ্বারা প্রতীত হয়, এইরূপ যে প্রশ্ন করিয়াছিলে, তাহার উত্তর শ্রবণ কর [ ইহাই ভগবান্ বলিতেছেন ]—"প্রকাশ" সত্ত্বগুণের কার্য্য, "প্রবৃত্তি" রজোগুণের কার্য্য, "মোহ" তমোগুণের কার্য্য [ যে সময় ] সংপ্রবৃত্ত হয় অর্থাৎ সম্যক্ প্রকারে বিষয়ভাবনা হইতে প্রাদুর্ভূত হয়। [ কিরূপে হয় এবং তাহাদিগের প্রতি বিদ্বেষই বা কি ভাবে হয়? তাহাই দেখাইতেছেন। ] "আমার তামসীবৃত্তি উৎপন্ন হইয়াছে, সেই কারণে আমি মূঢ় হইতেছি," এই প্রকার "আমার রাজসী প্রবৃত্তি উৎপন্ন হইয়াছে, এই প্রবৃত্তি আমার দুঃখের কারণ, সেই কারণে আমি রজোগুণের দ্বারা প্রবর্ত্তিত [ অর্থাৎ ] স্বরূপ হইতে প্রচলিত হইতেছি, এই যে স্বরূপাবস্থান হইতে আমার ভ্রংশ—ইহা আমার পক্ষে বড়ই ক্লেশকর," এইরূপ "সাত্ত্বিক প্রকাশরূপ গুণ আমার বিবেক উৎপাদন করিতেছে এবং আমাকে সুখে আসক্ত করিয়া তুলিতেছে," এই প্রকার ভাবনার বশে অসম্যগ্‌দর্শী জীব ঐ গুণত্রয়ের

কার্য্যগুলির প্রতি 'বিদ্বেষপরায়ণ হইয়া থাকে। [যে পুরুষ সত্ত্ব প্রভৃতি গুণত্রয় বা তৎকার্য্য বৃত্তিসমূহে আত্মভাব আরোপিত করে, সেই পুরুষই গুণানুসারে যথাক্রমে সাত্ত্বিক রাজস বা তামস পুরুষ বলিয়া কথিত হয়] সাত্ত্বিকাদি পুরুষ যেমন আত্মসমক্ষে একবার প্রকটিত হইয়া পুনর্ব্বার নিবৃত্ত সত্ত্বাদিগুণের কার্য্যাবলীর প্রতি আকাঙ্ক্ষাসম্পন্ন হয়, সেই গুণাতীত পুরুষ কোনপ্রকার গুণকার্য্যের প্রতি সেইরূপ আকাঙ্ক্ষাযুক্ত হয় না, ইহাই তাৎপর্য্যার্থ। এই যে চিহ্ন উক্ত হইল, ইহা পরের প্রত্যক্ষযোগ্য চিহ্ন নহে। ইহা গুণাতীত ব্যক্তির আত্মপ্রত্যক্ষসিদ্ধ চিহ্ন। আত্মবিষয়ক দ্বেষ বা আকাঙ্ক্ষা অপরে কখনই প্রত্যক্ষ করিতে পারে না ॥২২

উদাসীনবদাসীনো গুণৈর্যো ন বিচাল্যতে।
গুণা বর্ত্তন্ত ইত্যেব* যোঽবতিষ্ঠতি† নেঙ্গতে ॥২৩

অন্বয়। যঃ উদাসীনবদ্ আসীনঃ গুণৈঃ ন বিচাল্যতে। গুণা এব বর্ত্তন্তে ইতি যঃ অবতিষ্ঠতি ন ইঙ্গতে ॥২৩

অনুবাদ। যে ব্যক্তি উদাসীনের ন্যায় অবস্থিত, গুণসমূহ যাঁহাকে বিচলিত করিতে পারে না, গুণেরই পরিণাম হয় এই ভাবিয়া যিনি স্বয়ং স্থিরভাবে থাকেন এবং কোন প্রকারেই আত্মস্বভাব হইতে চ্যুত হন না ॥২৩

ভাষ্য। অথেদানীং গুণাতীতঃ কিমাচার ইতি প্রশ্নস্য প্রতিবচনমাহ—উদাসীনবদ্ যথা উদাসীনঃ ন কস্যচিৎ পক্ষং ভজতে তথায়ং গুণাতীতত্বোপায়-মার্গেঽবস্থিত আসীন আত্মবিদ্ গুণৈর্যঃ সন্ন্যাসী ন বিচাল্যতে বিবেকদর্শনা-বস্থাতঃ। তদেতৎ স্ফুটীকরোতি গুণাঃ কার্য্যকারণবিষয়াকারপরিণতাঃ অন্যোন্যস্মিন্ বর্ত্তন্তে ইতি যঃ অবতিষ্ঠতি। ছন্দোভঙ্গভয়াৎ পরস্মৈপদপ্রয়োগঃ। যোঽনুতিষ্ঠতি ইতি বা পাঠান্তরম্। নেঙ্গতে ন চলতি স্বরূপাবস্থ এব ভবতীত্যর্থঃ ॥২৩

আনন্দগিরিটীকা। কৈর্লিঙ্গৈরিত্যাদি পরিহৃত্য দ্বিতীয়ং প্রশ্নং পরিহরতি—অথেতি। দৃষ্টান্তং ব্যাচষ্টে—যথেতি। উপেক্ষকস্য পক্ষপাতে তত্ত্বাযোগাদিত্যর্থঃ। আত্মবিদাত্মকৌটস্থ্যজ্ঞানেনাসীনো নিবৃত্তকর্তৃত্বাভিমানো অপ্রবর্তমানো ভবতীতি দার্ষ্টান্তিকমাহ—তথেতি। গুণাতীতত্বোপায়মার্গো জ্ঞানমেব। শব্দাদিভির্বিষয়ৈরস্য কূটস্থত্বজ্ঞানাৎ প্রচ্যবনমাশঙ্ক্যাহ—গুণৈরিতি।

---

* ইত্যেবম্ ইতি বা পাঠঃ। † যোঽনুতিষ্ঠতীতি পাঠান্তরম্।

উপনতানাং বিষয়াণাং রাগদ্বেষদ্বারা প্রবর্ত্তকত্বমিত্যেতৎ প্রপঞ্চয়তি—তদেতদিতি। যোঽবতিষ্ঠতি স গুণাতীত ইত্যুত্তরত্র সম্বন্ধঃ। অবপূর্ব্বস্য তিষ্ঠতেরাত্মনেপদে প্রয়োক্তব্যে কথং পরস্মৈপদমিত্যাশঙ্ক্যাহ—ছন্দোভঙ্গেতি। পাঠান্তরে তু বাধিতানুবৃত্তিমাত্রমনুষ্ঠানম্। করণাকারপরিণতানাং গুণানাং বিষয়াকারপরিণতেষু তেষু প্রবৃত্তির্ন মমেতি পশ্যন্ অচলতয়া কূটস্থদৃষ্টিমাত্মনো ন জহাতীত্যাহ—নেঙ্গত ইতি ॥২৩

অনুবাদ। এইক্ষণে গুণাতীতের আচার কি প্রকার? এই প্রশ্নের উত্তর দিতেছেন—উদাসীনের ন্যায় অবস্থিত, যেমন উদাসীন ব্যক্তি কোন পক্ষই অবলম্বন করে না, সেইরূপ এই গুণাতীতস্বরূপ উপায়মার্গে অবস্থিত আত্মবিৎ সন্ন্যাসী—যিনি গুণত্রয়ের দ্বারা পরিচালিত না হয়েন অর্থাৎ বিবেকদর্শনাবস্থা হইতে [তিনিই গুণাতীত]; এই বিষয়টিকে আরও বিশদ করিতেছেন, কার্য্য করণ ও বিষয় [অর্থাৎ দেহ ইন্দ্রিয় এবং শব্দাদি ভোগ্য]-রূপে পরিণত গুণসমূহই পরস্পর মিলিত হইয়া সর্ব্বপ্রকার ব্যাপার নির্ব্বাহ করিতেছে, এইরূপ বুঝিয়া যিনি আত্মস্বরূপে অবস্থান করেন। অনুতিষ্ঠতি (অনুষ্ঠান করেন) এই প্রকার পাঠান্তর আছে; এবং প্রচলিত হন না অর্থাৎ সেই ব্যক্তি আত্মস্বরূপেই অবস্থান করিয়া থাকেন ॥২৩

সমদুঃখসুখঃ স্বস্থঃ সমলোষ্টাশ্মকাঞ্চনঃ।
তুল্যপ্রিয়াপ্রিয়ো ধীরস্তুল্যনিন্দাত্মসংস্তুতিঃ ॥২৪

অন্বয়। সমদুঃখসুখঃ স্বস্থঃ সমলোষ্টাশ্মকাঞ্চনঃ তুল্যপ্রিয়াপ্রিয়ঃ ধীরঃ তুল্যনিন্দাত্মসংস্তুতিঃ ॥২৪

অনুবাদ। যাঁহার সুখ ও দুঃখ সমান, যাঁহার নিকটে লোষ্ট্র প্রস্তর ও সুবর্ণ সমান, প্রিয় এবং অপ্রিয় যাঁহার তুল্য, যিনি ধীর, এবং যাঁহার নিকটে নিন্দা ও আত্মপ্রশংসা একরূপ, তিনিই গুণাতীত ॥২৪

ভাষ্য। কিঞ্চ—সমদুঃখসুখঃ সমে দুঃখসুখে যস্য স সমদুঃখসুখঃ। স্বস্থঃ স্বে আত্মনি স্থিতঃ প্রসন্নঃ। সমলোষ্টাশ্মকাঞ্চনঃ লোষ্টং চ অশ্মা চ কাঞ্চনং চ সমানি যস্য স সমলোষ্টাশ্মকাঞ্চনঃ। তুল্যপ্রিয়াপ্রিয়ঃ প্রিয়ং চ অপ্রিয়ং চ প্রিয়াপ্রিয়ে, তুল্যে সমে যস্য সোঽয়ং তুল্যপ্রিয়াপ্রিয়ঃ। ধীরো ধীমান্। তুল্যনিন্দাত্মসংস্তুতিঃ নিন্দা চ আত্মসংস্তুতিশ্চ তুল্যে নিন্দাত্মসংস্তুতী যস্য যতেঃ, স তুল্যনিন্দাত্মসংস্তুতিঃ ॥২৪

আনন্দগিরিটীকা। গুণাতীতস্য লিঙ্গান্তরমাহ—কিঞ্চেতি। তয়োঃ সমত্বং রাগদ্বেষানুৎপাদকতয়া স্বকীয়ত্বাভিমানানাস্পদত্বম্। প্রসন্নত্বং স্বাস্থ্যাদপ্রচ্যুতিরবিক্রিয়ত্বম্। বিদ্বদ্দৃষ্ট্যা প্রিয়াপ্রিয়য়োরসম্ভবেঽপি লোকদৃষ্টিমাশ্রিত্যাহ—প্রিয়ঞ্চেতি। প্রিয়াপ্রিয়গ্রহণেন গৃহীতানাং কাঞ্চনাদীনাং ব্রাহ্মণপরিব্রাজকবৎ পৃথগ্ গ্রহণম্। নিন্দা দোষোক্তিরাত্মসংস্তুতিরাত্মনো গুণকীর্ত্তনম্।।২৪

অনুবাদ। আরও "সমদুঃখসুখ" দুঃখ এবং সুখ যাঁহার নিকটে সমান, তাঁহাকেই সমদুঃখসুখ বলা যায়। "স্বস্থ" স্ব অর্থাৎ নিজের আত্মায় যিনি অবস্থান করেন অর্থাৎ যিনি প্রসন্ন, তিনিই স্বস্থ। "সমলোষ্টাশ্মকাঞ্চন" লোষ্ট (মৃৎখণ্ড) অশ্মা (প্রস্তরখণ্ড) এবং কাঞ্চন (স্বর্ণ) এই সকল বস্তুই যাঁহার নিকটে সমান, তিনিই "সমলোষ্টাশ্মকাঞ্চন"। "তুল্যপ্রিয়াপ্রিয়" প্রিয় এবং অপ্রিয় এই দুইটি বস্তুই যাঁহার নিকটে সমান, তিনিই "তুল্যপ্রিয়াপ্রিয়"। "ধীর" ধীমান্। "তুল্যনিন্দাত্মসংস্তুতি" নিন্দা এবং আত্মপ্রশংসা যে সন্ন্যাসীর সমান, তাঁহাকেই "তুল্যনিন্দাত্মসংস্তুতি" কহা যায় ॥ ২৪

মানাপমানয়োস্তুল্যস্তুল্যো মিত্রারিপক্ষয়োঃ।
সর্ব্বারম্ভপরিত্যাগী গুণাতীতঃ স উচ্যতে ॥ ২৫

অন্বয়। মানাপমানয়োঃ [ যঃ ] তুল্যঃ, মিত্রারিপক্ষয়োঃ [ যঃ ] তুল্যঃ, [ যঃ ] সর্ব্বারম্ভপরিত্যাগী চ স গুণাতীত উচ্যতে ॥ ২৫

অনুবাদ। যে ব্যক্তি মান ও অপমানকে সমানভাবে বুঝিয়া থাকেন, যিনি মিত্র ও শত্রুপক্ষে সমান, যিনি সকল প্রকার আরম্ভ পরিত্যাগ করিয়াছেন, তিনিই গুণাতীত বলিয়া কথিত হন ॥ ২৫

ভাষ্য। কিঞ্চ—মানাপমানয়োস্তুল্যঃ সমো নির্ব্বিকারঃ। তুল্যো মিত্রারিপক্ষয়োঃ, যদ্যপ্যুদাসীনা ভবন্তি কেচিৎ স্বাভিপ্রায়েণ তথাপি পরাভিপ্রায়েণ মিত্রারিপক্ষয়োরিব ভবন্তি ইতি তুল্যো মিত্রারিপক্ষয়োরিত্যাহ। সর্ব্বারম্ভপরিত্যাগী দৃষ্টাদৃষ্টার্থানি কর্ম্মাণি আরভ্যন্তে ইত্যারম্ভাঃ সর্ব্বান্ আরম্ভান্ পরিত্যক্তুং শীলমস্য ইতি সর্ব্বারম্ভপরিত্যাগী। দেহধারণমাত্রনিমিত্তব্যতিরেকেণ সর্ব্বকর্ম্মপরিত্যাগী ইত্যর্থঃ। গুণাতীতঃ স উচ্যতে। উদাসীনবদিত্যাদি গুণাতীতঃ স উচ্যতে ইত্যেতদন্তম্ উক্তং যাবদ্ যত্নসাধ্যং তাবৎ সন্ন্যাসিনা অনুষ্ঠেয়ং গুণাতীতত্বসাধনং মুমুক্ষোঃ স্থিরীভূতং তু স্বসংবেদ্যং সদ্গুণাতীতস্য যতের্লক্ষণং ভবতীতি ॥ ২৫

আনন্দগিরিটীকা। ইতশ্চ গুণাতীতঃ শক্যো জ্ঞাতুমিত্যাহ—কিঞ্চেতি।

মানঃ সৎকারস্তিরস্কারোঽপমানঃ। পরদৃষ্ট্যা যৌ সখিশত্রূ তয়োঃ পক্ষয়োঃ নির্ব্বিশেষো ন কস্যচিৎ পক্ষে তিষ্ঠতীত্যাহ—তুল্য ইতি। বিদুষো মিত্রাদিবুদ্ধ্যভাবাৎ তুল্যো মিত্রারিপক্ষয়োরিত্যযুক্তমিত্যাশঙ্ক্যাহ—যদ্যপীতি। সর্ব্বকর্ম্মত্যাগে দেহধারণমপি নিমিত্তাভাবান্ন স্যাদিত্যাশঙ্ক্যাহ—দেহেতি। উক্তবিশেষণো গুণাতীতো জ্ঞাতব্য ইত্যাহ—গুণেতি। যদুক্তমুপেক্ষকত্বাদি তদ্বিদ্যোদয়াৎ পূর্ব্বং যত্নসাধ্যং বিদ্যাধিকারিণা জ্ঞানসাধনত্বেনানুষ্ঠেয়ম্ উৎপন্নায়ান্তু বিদ্যায়াং জীবন্মুক্তস্যোক্তধর্ম্মজাতং স্থিরীভূতং স্বানুভবসিদ্ধলক্ষণত্বেন তিষ্ঠতীত্যুক্তে ধর্ম্মজাতে বিভাগং দর্শয়তি—উদাসীনবদিত্যাদিনা ॥ ২৫

অনুবাদ। আরও মান ও অপমানে তুল্য অর্থাৎ সম—নির্ব্বিকার এবং মিত্র ও অরি-পক্ষে তুল্য। যদিচ সন্ন্যাসিগণ নিজে মনে মনে সকল পক্ষেই উদাসীনই হইয়া থাকেন, [সুতরাং তাঁহাদের আবার অরি বা মিত্র কিরূপে সম্ভব। তাহা হইলেও অপরের অভিপ্রায়ানুসারে সন্ন্যাসীরও অরি ও মিত্র বলিয়া কেহ কেহ ব্যবহৃত হইতে পারে। সেই অপরের কল্পিত অরি ও মিত্রপক্ষে সন্ন্যাসী [সর্ব্বদা] তুল্যই থাকেন, ইহাই বলা হইতেছে। "সর্ব্বারম্ভপরিত্যাগী" যাহার আরম্ভ করা যায়, তাহাই "আরম্ভ" শব্দের অর্থ। দৃষ্ট ও অদৃষ্ট ফললাভের জন্য যে সকল কর্ম্মের আরম্ভ হয়, সেই সকল কর্ম্মই এই স্থলে "সর্ব্বারম্ভ" পদের অর্থ বলিয়া ধরিয়া লইতে হইবে। সেই সকল প্রকার কর্ম্মের পরিত্যাগ করাই যাহার স্বভাব, সে "সর্ব্বারম্ভপরিত্যাগী"। যে কর্ম্মের দ্বারা কেবল দেহধারণ মাত্র প্রয়োজন সিদ্ধ হয়, সেই কর্ম্ম ছাড়া অন্য সকলপ্রকার কর্ম্মই যে পরিত্যাগ করে, সেই সর্ব্বারম্ভপরিত্যাগী, ইহাই অর্থ। [এই প্রকার বিশেষণযুক্ত যে সন্ন্যাসী] তিনিই গুণাতীত বলিয়া উক্ত হইয়া থাকেন। উদাসীনবদ্ আসীন ইত্যাদি এবং গুণাতীতঃ স উচ্যতে ইত্যন্ত গ্রন্থের দ্বারা যাহা কিছু গুণাতীতের লক্ষণ বলা হইয়াছে, তাহার মধ্যে যাহা কিছু যত্নের দ্বারা সাধিত হইতে পারে, তাহার জন্য সন্ন্যাসীর যত্ন করা উচিত। মুমুক্ষু সন্ন্যাসীর গুণাতীতত্ব লক্ষণ যখন স্থির হইয়া যায়, যখন তাহা সেই সন্ন্যাসীর স্বসংবেদ্য লক্ষণই হইয়া থাকে ॥ ২৫

মাং চ যোঽব্যভিচারেণ ভক্তিযোগেন সেবতে।
স গুণান্ সমতীত্যৈতান্ ব্রহ্মভূয়ায় কল্পতে ॥ ২৬

অন্বয়। যঃ অব্যভিচারেণ ভক্তিযোগেন মাং সেবতে, স এতান্ গুণান্ সমতীত্য ব্রহ্মভূয়ায় কল্পতে ॥ ২৬

অনুবাদ। অব্যভিচার ভক্তিযোগের সহিত যে ব্যক্তি আমার সেবা করেন, তিনি, এই সকল গুণকে অতিক্রম করিয়া নির্ব্বাণ লাভ করেন ॥২৬

ভাষ্য। অধুনা কথং চ ত্রীন্ গুণান্ অতিবর্ত্ততে ইতি প্রশ্নস্ত প্রতিবচনমাহ—মাং চেশ্বরং নারায়ণং সর্ব্বভূতহৃদয়াশ্রিতং যো যতিঃ কর্ম্মী বা অব্যভিচারেণ ন কদাচিদ্ যো ব্যভিচরতি তেন ভক্তিযোগেন ভজনং ভক্তিঃ সৈব যোগস্তেন ভক্তিযোগেন সেবতে স গুণান্ সমতীত্য এতান্ যথোক্তান্ ব্রহ্মভূয়ায় ভবনং ভূয়ঃ ব্রহ্মভূয়ায় ব্রহ্মভবনায় মোক্ষায় কল্পতে সমর্থো ভবতীত্যর্থঃ ॥২৬

আনন্দগিরিটীকা। প্রশ্নদ্বয়মেবং পরিহৃত্য তৃতীয়ং প্রশ্নং পরিহরতি—অধুনেতি। মচ্ছব্দস্য সংসারিবিষয়ত্বং ব্যাবর্ত্তয়তি—ঈশ্বরমিতি। তত্রৈব নারায়ণশব্দান্মূর্ত্তিভেদো ব্যাবর্ত্ত্যতে। তস্য তাটস্থ্যং ব্যবচ্ছিনত্তি—সর্ব্বেতি। মুখ্যামুখ্যাধিকারিভেদেন বিকল্পঃ। ভক্তিযোগস্য যাদৃচ্ছিকত্বং ব্যবচ্ছেত্তুমব্যভিচারেণেত্যুক্তম্, তদ্ব্যাচষ্টে—নেতি। ভজনং পরমপ্রেমা স এব যুজ্যতেঽনেনেতি যোগঃ। সেবতে পরাকৃতচিত্ততাং বিনা সদানুসন্দধাতীত্যর্থঃ স ভগবদনুগ্রহকৃতসম্যগ্ধীসম্পন্নো বিদ্বান্ জীবন্নেবেত্যর্থঃ ॥ ২৬

অনুবাদ। এক্ষণে কি প্রকারে তিনটি গুণকে অতিক্রম করিতে পারা যায়—এই প্রশ্নের উত্তর দিতেছেন। আমি সর্ব্বভূতের হৃদয়ে আশ্রিত, আমিই ঈশ্বর—নারায়ণ, আমাকে যে সন্ন্যাসী বা কর্ম্মী অব্যভিচার ভক্তিযোগের দ্বারা সেবা করেন; ভক্তিই যোগ এই অর্থে ভক্তিযোগ শব্দটি ব্যবহৃত হইয়াছে। যে ভক্তিযোগ কোন সময়েই অন্যথাভাব প্রাপ্ত হয় না, সেই ভক্তিযোগই "অব্যভিচার"। [যে ব্যক্তি এই প্রকার অব্যভিচার ভক্তিযোগের দ্বারা আমার সেবা করেন] তিনি এই যথাকথিত গুণত্রয়কে অতিক্রম করিয়া ব্রহ্মভূয়কে লাভ করিতে সমর্থ হন। 'ভূয়' শব্দের অর্থ ভবন অর্থাৎ হওয়া—ব্রহ্মভূয় শব্দের অর্থ ব্রহ্মভবন অর্থাৎ ব্রহ্ম হওয়া—নির্ব্বাণ। [উক্ত মৎসেবক] মোক্ষ লাভ করিতে সমর্থ হন, ইহাই তাৎপর্য্যার্থঃ ॥ ২৬

ব্রহ্মণো হি প্রতিষ্ঠাহমমৃতস্যাব্যয়স্য চ।
শাশ্বতস্য চ ধর্ম্মস্য সুখস্যৈকান্তিকস্য চ ॥ ২৭

ইতি চতুর্দ্দশোঽধ্যায়ঃ।

অন্বয়। অহম্ অমৃতস্য অব্যয়স্য ব্রহ্মণঃ তথা শাশ্বতস্য (নিত্যস্য) ধর্ম্মস্য ঐকান্তিকস্য (অব্যভিচারিণঃ) সুখস্য চ প্রতিষ্ঠা ॥২৭

অনুবাদ। আমি অমৃত অব্যয় ব্রহ্মের প্রতিষ্ঠা; সনাতন ধর্ম্ম এবং ঐকান্তিক সুখেরও আমিই প্রতিষ্ঠা ॥২৭

ভাষ্য। কুত এতদিত্যুচ্যতে—ব্রহ্মণঃ পরমাত্মনঃ হি যস্মাৎ প্রতিষ্ঠা অহং প্রতিতিষ্ঠত্যস্মিন্নিতি প্রতিষ্ঠাহং প্রত্যগাত্মা। কীদৃশস্য ব্রহ্মণোঽমৃতস্য অবিনাশিনোঽব্যয়স্যাবিকারিণঃ শাশ্বতস্য চ নিত্যস্য ধর্ম্মস্য * জ্ঞানযোগধর্ম্মপ্রাপ্যস্য সুখস্যানন্দরূপস্য ঐকান্তিকস্য অব্যভিচারিণঃ। অমৃতাদিস্বভাবস্য পরমাত্মনঃ প্রত্যগাত্মা প্রতিষ্ঠা সম্যগ্জ্ঞানেন পরমাত্মতয়া নিশ্চীয়তে। তদেতদ্ ব্রহ্মভূয়ায় কল্পতে ইত্যুক্তম্। যয়া চেশ্বরশক্ত্যা ভক্তানুগ্রহাদিপ্রয়োজনায় ব্রহ্ম প্রতিষ্ঠতে প্রবর্ত্ততে সা শক্তির্ব্রহ্মৈবাহং শক্তিশক্তিমতোরনন্যত্বাদিত্যভিপ্রায়ঃ। অথবা ব্রহ্মশব্দবাচ্যত্বাৎ সবিকল্পকং ব্রহ্ম তস্য ব্রহ্মণো নির্ব্বিকল্পকোঽহম্ † এব নান্যঃ প্রতিষ্ঠা আশ্রয়ঃ। কিং বিশিষ্টস্য? অমৃতস্য অমরণধর্ম্মকস্য অব্যয়স্য ব্যয়রহিতস্য। কিং চ শাশ্বতস্য চ নিত্যস্য ধর্ম্মস্য জ্ঞাননিষ্ঠালক্ষণস্য সুখস্য তজ্জনিতস্য ঐকান্তিকস্য একান্তনিয়তস্য চ প্রতিষ্ঠা অহমিতি বর্ত্ততে ॥২৭

আনন্দগিরিটীকা। বিদ্বান্ ব্রহ্মৈবেত্যত্র হেতুং পৃচ্ছতি—কুত ইতি। তত্রোত্তরমাহ—উচ্যত ইতি। ব্রহ্মশব্দস্যাসতি বাধকে মুখ্যার্থগ্রহণমভিপ্রেত্যাহ—পরমাত্মন ইতি। তং প্রতি প্রত্যগাত্মনো যৎ প্রতিষ্ঠাত্বং তদুপপাদয়তি—প্রতিতিষ্ঠতীতি। যদ্ব্রহ্ম প্রত্যগাত্মনি প্রতিতিষ্ঠতীতি তৎ কিংবিশেষণমিত্যপেক্ষায়ামুক্তম্—অমৃতস্যেত্যাদি। তত্রামৃতশব্দেনাব্যয়শব্দস্য পুনরুক্তিং পরিহরতি—অবিকারিণ ইতি। নিত্যত্বমপক্ষয়রাহিত্যং তেন পূর্ব্বাভ্যামপৌনরুক্ত্যম্। প্রসিদ্ধার্থস্য ধর্ম্মশব্দস্য ব্রহ্মণ্যনুপপত্তিমাশঙ্ক্যাহ—জ্ঞানেতি। অর্থেন্দ্রিয়সম্বন্ধোত্থং সুখং ব্যাবর্ত্তয়িতুমৈকান্তিকস্যেত্যুক্তম্। অক্ষরার্থমুক্ত্বা বাক্যার্থমাহ—অমৃতাদীতি। প্রতিষ্ঠা যস্মাদিতি পূর্ব্বেণ সম্বন্ধঃ। তস্মাৎ প্রত্যগাত্মা পরমাত্মতয়া নিশ্চীয়তে সম্যগ্জ্ঞানেনেতি যোজনা। অস্য শ্লোকস্য পূর্ব্বশ্লোকেনৈকবাক্যতামাহ—তদেতদিতি। বিবক্ষিতং বাক্যার্থং প্রপঞ্চয়তি—যয়েতি। সা শক্তিঃ ব্রহ্মৈবেতি। কথং সামানাধিকরণ্যং তত্রাহ—শক্তীতি। ব্যাখ্যানান্তরমাহ—অথবেতি। বিশেষণানি পূর্ব্ববদপৌনরুক্ত্যানি নেতব্যানি। তদনেনাধ্যায়েন ক্ষেত্রক্ষেত্রজ্ঞসংযোগস্য সংসারকারণত্বং পঞ্চপ্রশ্ননিরূপণদ্বারেণ চ সম্যগ্-

* ধর্ম্মজ্ঞানস্য ইতি কচিৎ দৃশ্যতে।

† নির্ব্বিকল্পোঽহমবাচ্যঃ ইতি কেচিৎ পঠন্তি।

জ্ঞানস্ত সকলসংসারনিবর্ত্তকত্বমিত্যেতৎ উপপাদয়তা মুমুক্ষোঃ যত্নসাধ্যং গুণৈ-রচাল্যত্বাদি মুক্তস্যাযত্নসিদ্ধং লক্ষণমিতি নির্দ্ধারিতম্ ॥২৭

অনুবাদ। কেন এই প্রকার হয়, তাহাই বলা হইতেছে। যে কারণে "ব্রহ্মের" পরমাত্মার আমিই প্রতিষ্ঠা, যাহাতে [ বস্তু ] প্রতিষ্ঠিত হয়, তাহারই নাম "প্রতিষ্ঠা"। প্রতিষ্ঠা শব্দটির প্রকৃত অর্থ সর্ব্বব্যাপী আত্মা। সেই ব্রহ্ম কীদৃশ? তাহা "অমৃত" অবিনাশী, "অব্যয়" অবিকারী, শাশ্বত" নিত্য, "ধর্ম্ম" জ্ঞান-যোগরূপ ধর্ম্মের দ্বারা প্রাপ্য, "সুখ" আনন্দরূপ এবং "ঐকান্তিক" অব্যভিচারী ( অর্থাৎ সর্ব্বপ্রকার ব্যভিচার-রহিত) এই প্রকার অমৃতাদি-স্বভাবসম্পন্ন পরমাত্মার প্রত্যগাত্মা ( নিরুপাধি ব্রহ্মই ) "প্রতিষ্ঠা"। এই প্রত্যগাত্মা অর্থাৎ নিরুপাধিক ব্রহ্মই পরমাত্মরূপে অর্থাৎ পরমেশ্বর হইতে অভিন্নভাবে সম্যক্ জ্ঞানের দ্বারা নির্ণীত হইয়া থাকেন। এই বিষয়টিই "ব্রহ্মভূয়ায় কল্পতে" এই পূর্ব্বোক্ত শ্লোকে উক্ত হইয়াছে। ভক্তগণের প্রতি অনুগ্রহ প্রভৃতি প্রয়োজন নির্ব্বাহের জন্য ব্রহ্ম যে ঐশীশক্তিস্বরূপে [এই সংসারক্ষেত্রে] প্রবৃত্ত হইয়া থাকেন, সেই ঐশীশক্তিও ব্রহ্ম ভিন্ন আর কিছুই নহে এবং আমিই সেই ব্রহ্ম; কারণ, শক্তি ও শক্তিমান্ এই দুইটির বাস্তবিক কোন প্রকার পার্থক্য নাই। অথবা এইখানে ব্রহ্ম শব্দের বাচ্য অর্থ হইতেছে সবিকল্পক ( অর্থাৎ সোপাধিক ) ব্রহ্ম, সেই সবিকল্প ব্রহ্মের প্রতিষ্ঠা হইতেছে নির্ব্বিকল্পক ( অর্থাৎ নিরুপাধিক ) ব্রহ্ম, এবং আমিই [ প্রকৃতপক্ষে ] সেই নির্ব্বিকল্প ব্রহ্ম। সুতরাং আমি ছাড়া অন্য কেহই সবিকল্প ব্রহ্মের প্রতিষ্ঠা বা আশ্রয়, ইহা সম্ভব নহে। সেই সবিকল্প ব্রহ্মের বিশেষণ কি? [ তাহাই বলা হইতেছে যে ] তাহা "অমৃত" মরণরূপ ধর্ম্ম-বিরহিত, "অব্যয়" ব্যয়রহিত, আরও "শাশ্বত" নিত্য, তাহা "ধর্ম্ম" অর্থাৎ জ্ঞাননিষ্ঠারূপ ধর্ম্ম, তাহা "সুখ" অর্থাৎ সেই ধর্ম্মজনিত সুখের স্বরূপ এবং তাহা "ঐকান্তিক" একান্তনিয়ত। এই প্রকার বিশেষণসম্পন্ন সবিকল্প ব্রহ্মের আমিই প্রতিষ্ঠা অর্থাৎ আশ্রয়। ইহা পূর্ব্ব হইতেই আসিতেছে ॥২৬

ইতি চতুর্দ্দশোঽধ্যায়ঃ সমাপ্তঃ।

# অথ পঞ্চদশোঽধ্যায়ঃ।

———:০:———

শ্রীভগবানুবাচ।

ঊর্দ্ধ্বমূলমধঃশাখমশ্বত্থং প্রাহুরব্যয়ম্।
ছন্দাংসি যস্য পর্ণানি যস্তং বেদ স বেদবিৎ॥ ১

অন্বয়। শ্রীভগবান্ উবাচ—ঊর্দ্ধমূলম্ অধঃশাখম্ অশ্বত্থম্ অব্যয়ং প্রাহুঃ—যস্য পর্ণানি ছন্দাংসি তং [ অশ্বত্থং ] যো বেদ স বেদবিৎ॥১

অনুবাদ। শ্রীভগবান্ কহিলেন—[ বেদবিদ্‌গণ ] বলিয়া থাকেন যে, [ সংসাররূপ ] অশ্বত্থের মূল ঊর্দ্ধদিকে এবং তাহার শাখাসমূহ অধোগামী এবং তাহা অবিনাশী। যে অশ্বত্থের পত্রসমূহ বেদমন্ত্রময়, সেই অশ্বত্থকে যিনি জানেন, তিনিই বেদবিৎ॥১

ভাষ্য। যস্মান্মদধীনং কর্ম্মিণাং * কর্ম্মফলং জ্ঞানিনাং চ জ্ঞানফলম্ অতো ভক্তিযোগেন মাং যে সেবন্তে তে মৎপ্রসাদাৎ জ্ঞানপ্রাপ্তিক্রমেণ গুণাতীতা মোক্ষং গচ্ছন্তি কিমু বক্তব্যমাত্মনস্তত্ত্বমেব সম্যগ্‌বিজ্ঞানন্তঃ ইত্যতো ভগবান্ অর্জ্জুনেনাপৃষ্টমপি আত্মনস্তত্ত্বং বিবক্ষুরুবাচ—ঊর্দ্ধমূলমিত্যাদি। তত্র তাবদ্‌বৃক্ষ-রূপক-কল্পনয়া বৈরাগ্যহেতোঃ সংসারস্বরূপং বর্ণয়তি। বিরক্তস্য হি সংসারাদ্ ভগবত্তত্ত্বজ্ঞানেঽধিকারো নান্যস্যেতি†।—ঊর্দ্ধমূলং কালতঃ সূক্ষ্মত্বাৎ কারণত্বান্নিত্যত্বাৎ মহত্ত্বাচ্চ ঊর্দ্ধমুচ্যতে ব্রহ্ম অব্যক্তমায়াশক্তিমত্তন্মূলমস্যেতি সোঽয়ং সংসারবৃক্ষঃ ঊর্দ্ধমূলঃ। শ্রুতেশ্চ—"ঊর্দ্ধমূলোঽর্ব্বাক্‌শাখঃ" ইতি। পুরাণে চ—

'অব্যক্তমূলপ্রভবস্তস্যৈবানুগ্রহোত্থিতঃ।
বুদ্ধিস্কন্ধময়শ্চৈব ইন্দ্রিয়ান্তরকোটরঃ॥
মহাভূতবিশাখশ্চ বিষয়ৈঃ পত্রবাংস্তথা।
ধর্ম্মাধর্ম্মসুপুষ্পশ্চ সুখদুঃখফলোদয়ঃ॥
আজীব্যঃ সর্ব্বভূতানাং ব্রহ্মবৃক্ষঃ সনাতনঃ।
এতদ্‌ব্রহ্মবনং চৈব ব্রহ্মাচরতি নিত্যশঃ॥

* প্রাণিনামিতি বা পাঠঃ। † নান্যস্যেতি বা পাঠঃ।

এতচ্ছিত্বা চ ভিত্বা চ জ্ঞানেন পরমাসিনা।

তত*চাত্মরতিং * প্রাপ্য যস্মান্নাবর্ত্ততে পুনঃ ॥' ইত্যাদি

তমূর্দ্ধমূলং সংসারমায়াময়ং বৃক্ষমধঃশাখং মহদহঙ্কারতন্মাত্রাদয়ঃ শাখা ইব অস্যাধো ভবন্তি ইতি সোঽয়মধঃশাখঃ তমধঃশাখং ন শ্বোঽপি স্থাতা ইতি অশ্বত্থঃ তং ক্ষণপ্রধ্বংসিনমশ্বত্থং প্রাহুঃ কথয়ন্তি। † অব্যয়ং সংসারমায়াময়ম্ অনাদিকাল-প্রবৃত্তত্বাৎ সোঽয়ং সংসারবৃক্ষঃ অব্যয়ঃ অনাদ্যনন্তদেহাদিসন্তানাশ্রয়ঃ হি সুপ্রসিদ্ধঃ তমব্যয়ম্। তস্যৈব সংসারবৃক্ষস্য ইদমন্যদ্‌বিশেষণং ছন্দাংসি ছাদনাদ্ ঋগ্‌যজুঃ-সামলক্ষণানি যস্য সংসারবৃক্ষস্য পর্ণানীব পর্ণানি। যথা বৃক্ষস্য পরিরক্ষণার্থানি পর্ণানি তথা বেদা সংসারবৃক্ষপরিরক্ষণার্থা ধর্ম্মাধর্ম্মতদ্ধেতুফলপ্রকাশনার্থত্বাৎ। যথা ব্যাখ্যাতং সংসারবৃক্ষং সমূলং যস্তং বেদ স বেদবিৎ বেদার্থবিদিত্যর্থঃ। ন হি সংসারবৃক্ষাৎ অস্মাৎ সমূলাৎ জ্ঞেয়ঃ অন্যঃ অণুমাত্রোঽপি অবশিষ্টোঽস্তি অতঃ সর্ব্বজ্ঞঃ স যো বেদার্থবিদ্ ইতি সমূলবৃক্ষজ্ঞানং স্তৌতি ॥১

আনন্দগিরিটীকা। জ্ঞানেন গুণাত্যয়ে দর্শিতে নাশিত্বে তেবাং বিনা জ্ঞানেনানত্যয়াদনাশিত্বে তেনাপি তদযোগ্যত্বান্ন জ্ঞানং গুণাত্যয়হেতুরিত্যাশঙ্কাং নিরস্য সাক্ষাদেব শ্রবণাদিহেতুং সন্ন্যাসং বিবিৎসুঃ ব্রহ্মত্বস্য পরমপুরুষার্থতাঞ্চ বিবক্ষুরধ্যায়ান্তরমারভতে—যস্মাদিতি। কর্ম্মিণো জ্ঞানিনশ্চ শাস্ত্রেঽধিকৃতাঃ তত্র কর্ম্মিণাং কর্ম্মানুকূলং ফলমীশ্বরায়ত্তং "ফলমত উপপত্তেঃ" ইতি ন্যায়াৎ জ্ঞানি-নামপি তৎফলমীশ্বরায়ত্তমেব ততো হ্যস্য বন্ধবিপর্য্যয়াবিত্যুক্তত্বাদ্। যস্মাদেবং তস্মাদ্ যে ভক্ত্যাখ্যেন যোগেন মামেব সেবন্তে তে মৎপ্রসাদদ্বারা জ্ঞানং প্রাপ্য গুণাতীতা মুক্তা ভবন্তীতি স্থিতমিত্যর্থঃ। যে তু আত্মনস্তত্ত্বমেব সন্দেহাদ্যপোহেন জানন্তি তে তেন জ্ঞানেন গুণাতীতাঃ সন্তো মুক্তিং গচ্ছন্তীতি কিমু বক্তব্যমিত্যর্থ-সিদ্ধমর্থমাহ—কিমু বক্তব্যমিতি। আত্মতত্ত্বাজ্ঞানং যতঃ সংসারহেতুঃ, জ্ঞানং মোক্ষানুকূলম্ অতোঽর্জ্জুনেন কিং তদিত্যপৃষ্টমপি তত্ত্বং ভগবানুক্তবান্ প্রশ্না-ভাবেঽপি তস্য তদ্ব্যুৎপাদনাভিমানাদিত্যাহ—তত ইতি। তত্ত্বে বিবক্ষিতে। কিমিতি সংসারো বর্ণ্যতে তত্রাহ—তত্রেতি। অধ্যায়াদিঃ সপ্তম্যর্থঃ। বৈরাগ্য-মপি কিমিতি মৃগ্যতে তত্রাহ—বিরক্তস্যেতি। ইতি বৈরাগ্যায় সংসারবর্ণনমিতি শেষঃ। নাশসম্ভাবনায়ৈ বৃক্ষরূপকং বন্ধহেতোর্দর্শয়তি—ঊর্দ্ধমূলমিতি। কথং কালতঃ সূক্ষ্মত্বং তদাহ—কারণত্বাদিতি। তদেব কথং কার্য্যাপেক্ষয়া নিয়ত-

* ততশ্চামরতাং প্রাপ্য তস্মান্নাবর্ত্ততে পুনঃ ॥ ইতি বা পাঠঃ।

† "শ্রুতাদৌ" ইত্যধিকং কচিদ্দৃশ্যতে।

পূর্ব্বভাবিত্বাদিত্যাহ—নিত্যত্বাদিতি। সর্ব্বব্যাপিত্বাচ্চোৎকর্ষং সম্ভাবয়তি—মহত্বাচ্চেতি। ঊর্দ্ধমুচ্ছ্রিতমুৎকৃষ্টমিতি যাবৎ। তস্য কূটস্থস্য কথং মূলত্বমিত্যাশঙ্ক্যাহ—অব্যক্তেতি। স্মৃতিমূলত্বেন শ্রুতিমুদাহরতি—শ্রুতেশ্চেতি। অর্ব্বাঞ্চ্যো নিকৃষ্টাঃ শাখাইব মহদাদ্যা যস্য স তথা। প্রকৃতে সংসারবৃক্ষে পুরাণসম্মতিমাহ—পুরাণে চেতি। অব্যক্তমব্যাকৃতং তদেব মূলং তস্মাৎ প্রভবনং প্রভবো যস্য স তথা তস্যৈব মূলস্যাব্যক্তস্যানুগ্রহাৎ অতিদৃঢ়ত্বাদুত্থিতঃ সম্বর্দ্ধিতঃ। তস্য লৌকিকবৃক্ষসাধর্ম্ম্যমাহ—বুদ্ধীত্যাদিনা। বৃক্ষস্য হি শাখাঃ স্কন্ধাৎ উদ্ভবন্তি, সংসারস্য চ বুদ্ধেঃ সকাশাৎ নানাপরিণামা জায়ন্তে তেন বুদ্ধিরেব স্কন্ধঃ তন্ময়স্তৎপ্রচুরোঽয়ং সংসারতরুঃ ইন্দ্রিয়াণামন্তরাণি ছিদ্রাণি কোটরাণি যস্য স তথা। মহান্তি ভূতানি পৃথিব্যাদীন্যাকাশান্তানি বিশাখা স্তম্ভা যস্য স তথা। আজীব্যত্বমুপজীব্যত্বং, ব্রহ্মণাধিষ্ঠিতো বৃক্ষো ব্রহ্মবৃক্ষস্তথাপি জ্ঞানং বিনা ছেত্তুমশক্যত্বাৎ সনাতনঃ চিরন্তনঃ। এতচ্চ ব্রহ্মণঃ পরস্যাত্মনো বনং বননীয়ং সম্ভজনীয়মত্র হি ব্রহ্ম প্রতিষ্ঠিতং তস্য বৃক্ষস্য সংসারখ্যস্য তদেব ব্রহ্ম সারভূতম্, অথবাস্য ব্রহ্ম বৃক্ষস্যানবচ্ছিন্নস্য সংসারমণ্ডলস্য তদেতদ্ ব্রহ্ম বনমিব বনং বননীয়ং সম্ভজনীয়ং নহি ব্রহ্মাতিরিক্তং সংসারস্যাস্পদমস্তি ব্রহ্মৈবাবিদ্যয়া সংসরতীত্যভ্যুপগমাদিত্যর্থঃ। অহং ব্রহ্মেতি দৃঢ়জ্ঞানেনোক্তং সংসারবৃক্ষং ছিত্বা প্রতিবন্ধকাভাবাদাত্মনিষ্ঠো ভূত্বা পুনরাবৃত্তিরহিতং কৈবল্যং প্রাপ্নোতীত্যাহ—এতদিতি। অধঃশাখমিত্যেতদ্ব্যাচষ্টে—মহদিতি। আদিশব্দেনেন্দ্রিয়াদিসংগ্রহঃ। সংসারবৃক্ষস্যাতিচঞ্চলত্বে প্রমাণমাহ—প্রাহুরিতি। ক্ষণধ্বংসিনোঽব্যয়ত্বং বিরুদ্ধমিত্যাশঙ্ক্যাহ—সংসারেতি। তদেবোপপাদয়তি—অনাদীতি। ছাদনং রক্ষণং প্রাবরণং বা কর্ম্মকাণ্ডানি ধর্ম্মারোহাবরোহফলানি নানাবিধার্থবাদযুক্তানি সংসারবৃক্ষং রক্ষন্তি তন্নিষ্ঠং দোষঞ্চাবৃণ্বন্তি তে তানি ছন্দাংসি পর্ণানীব ভবন্তীত্যর্থঃ। তদেব প্রপঞ্চয়তি—যথেতি। উক্তেঽর্থে হেতুমাহ—ধর্ম্মেতি। কর্ম্মকাণ্ডানাং বেদানামিতিশেষঃ। কর্ম্মব্রহ্মাখ্যসর্ব্ববেদার্থস্য তত্রান্তর্ভাবমুপেত্য ব্যাচষ্টে—বেদার্থেতি। সমূলস সারবৃক্ষজ্ঞানে অমূলং হিত্বা মূলমেব নিষ্কৃষ্য জ্ঞাতুং শক্যমিতি তজ্জ্ঞানার্থং প্রযতিতব্যমিতি মত্বা তজ্জ্ঞানস্তুতিরত্র বিবক্ষিতেত্যাহ—ন হীতি ॥১

অনুবাদ। কর্ম্মিগণের কর্ম্মফল এবং জ্ঞানিগণের জ্ঞানফল যে কারণে আমারই আয়ত্ত, এইহেতু যাঁহারা ভক্তিযোগের দ্বারা আমার সেবা করেন, তাঁহারা আমারই অনুগ্রহে ক্রমে জ্ঞান লাভ করেন এবং গুণাতীত হইয়া মোক্ষ পর্য্যন্ত লাভ করেন। কিন্তু যাঁহারা আত্মার তত্ত্ব যথার্থভাবে জানিতে সমর্থ হন, তাঁহারা

যে সাক্ষাৎ মোক্ষ লাভ করিতে পারেন, সে বিষয়ে আর অধিক কি বলিবার আছে? এজন্য ভগবান্—অর্জ্জুনের [ এ বিষয়ে আপাততঃ ] প্রশ্ন না থাকিলেও সাক্ষাদ্‌ভাবে আত্মতত্ত্বের উপদেশ দিতে ইচ্ছুক হইয়া বলিতেছেন যে, উর্দ্ধমূল ইত্যাদি। প্রথমেই বৈরাগ্য যাহাতে হয়, সেইজন্য এই বৃক্ষের সহিত সাদৃশ্য কল্পনা দ্বারা সংসারের স্বরূপ বর্ণন করিতেছেন। সংসারে বিরক্তচিত্ত ব্যক্তিই ভগবানের তত্ত্ব জানিতে অধিকারী হন, অবিরক্ত পুরুষের তাহাতে অধিকার নাই। "উর্দ্ধমূল" অব্যক্ত মায়াশক্তির দ্বারা বিশেষিত ব্রহ্মই এই স্থলে "উর্দ্ধ" শব্দের অর্থ; কারণ তাদৃশ ব্রহ্ম কালের দিক দিয়া দেখিলেও সূক্ষ্ম। [ যেহেতু ঐ ব্রহ্ম ] কারণ নিত্য এবং মহৎ। সেই উর্দ্ধ অর্থাৎ অব্যক্ত মায়াশক্তিযুক্ত ব্রহ্ম যাহার মূল, সেই এই সংসাররূপ মায়াময় বৃক্ষ, উর্দ্ধমূল। শ্রুতিতেও [ সংসারের এইরূপ বর্ণনা ] আছে যে, "উর্দ্ধমূল এবং অবাক্‌শাখ"। পুরাণেও সংসারবৃক্ষের এইরূপ বর্ণনা আছে; যথা—"এই সংসাররূপ ব্রহ্ম বৃক্ষের মূল অব্যক্ত; কারণ, অব্যক্ত হইতেই ইহার জন্ম। সেই অব্যক্তেরই অনুগ্রহে ইহার উত্থান হইয়াছে; ইহার স্কন্ধ বুদ্ধি; ইন্দ্রিয়ছিদ্রগুলি ইহার কোটর, ক্ষিতিপ্রভৃতি পঞ্চ মহাভূত ইহার বড় বড় শাখা—শব্দ স্পর্শ প্রভৃতি বিষয়গুলি ইহার পত্রস্থানীয়; ধর্ম্ম ও অধর্ম্ম ইহার শোভাকর পুষ্প, সুখ এবং দুঃখ ইহার ফল, এই সনাতন ব্রহ্মবৃক্ষ সকল প্রাণীরই একমাত্র অবলম্বন। ব্রহ্ম এই সংসাররূপ ব্রহ্মবনে নিত্য বিচরণ করিয়া থাকেন। জ্ঞানরূপ উৎকৃষ্ট অসির দ্বারা এই সংসাররূপ বৃক্ষের ছেদন ও ভেদন করিয়া [ জীব ] আত্মরতি লাভ করে এবং তাহার প্রসাদে আর তাহাকে এই সংসারে ফিরিয়া আসিতে হয় না।" ইত্যাদি সেই এই উর্দ্ধমূল সংসায় মায়াময় বৃক্ষটি অধঃশাখ অর্থাৎ ইহার শাখাস্থানীয় মহত্তত্ত্ব অহংকার প্রভৃতি বিকারগুলি ক্রমশঃই অধোগামী হইতেছে—এই কারণে ইহাকে "অধঃশাখ" বলা যায়। এই সংসারবৃক্ষটি অশ্বত্থ, কারণ, শ্বঃ অর্থাৎ আগামী কল্য পর্য্যন্তও যাহার স্থিতি নাই, তাহার নামই ত "অশ্ব ত্থ" অর্থাৎ এই সংসারবৃক্ষ ক্ষণ-বিধ্বংসী, এই ভাবেই এই সংসারবৃক্ষের বর্ণনা [ বেদবিদ্‌গণ ] করিয়া থাকেন।

এই সংসার—ইহা মায়াময় বৃক্ষই—অব্যয়, কারণ, ইহা অনাদি কাল হইতে প্রবৃত্ত; এই কারণেও এই সংসারবৃক্ষ অব্যয়; যেহেতু অনাদি এবং অনন্ত, বহুদেহসমূহের এই সংসাররূপ সুপ্রসিদ্ধ বৃক্ষই আশ্রয়। সেই সংসাররূপ বৃক্ষের আরও একটি বিশেষণ এই যে, ছন্দঃসমূহ অর্থাৎ ঋগ্‌ যজুঃ ও সামরূপ তিনটি বেদই, যেহেতু সংসারের আচ্ছাদন হেতু, এই কারণে এই বেদত্রয়ই এই স্থলে ছন্দঃ

শব্দের অর্থ ;. সেই ছন্দঃসমূহ অর্থাৎ বেদত্রয় এই সংসাররূপ বৃক্ষের পত্রসমূহ অর্থাৎ যেন পত্রসমূহ। যেরূপ পত্রগুলি বৃক্ষের রক্ষার প্রতি হেতু, সেইরূপ এই বেদত্রয়ও সংসাররূপ বৃক্ষের পরিরক্ষক [ এই কারণেই বেদত্রয়কে সংসারবৃক্ষের পত্র বলিয়া নির্দ্দেশ করা হইয়াছে ]। যেহেতু বেদের দ্বারাই ধর্ম্ম ও অধর্ম্ম এবং ধর্ম্মাধর্ম্মের কারণ এবং ফল প্রকাশিত হইয়া থাকে, এই কারণেই বেদকে সংসারের পরিরক্ষণোপায় বলা যায়। যে ভাবে এই সংসাররূপ সমূল বৃক্ষের বর্ণনা করা হইল, এই ভাবে এই সংসারবৃক্ষকে যে ব্যক্তি জানিতে পারেন, সেই ব্যক্তিই বেদবিৎ, অর্থাৎ বেদার্থবিৎ। কারণ, সমূল সংসারবৃক্ষ ব্যতিরেকে অন্য আর অণুমাত্রও কিছু জ্ঞাতব্য বস্তু থাকিতে পারে না ; সুতরাং যিনি সমূল সংসারবৃক্ষকে জানেন, তিনিই [ প্রকৃত পক্ষে ] বেদার্থবিৎ, এইরূপ উক্তি দ্বারা সমূল বৃক্ষের যে জ্ঞান, তাহার স্তুতি করা হইতেছে ॥১

**অধশ্চোর্দ্ধং প্রসৃতাস্তস্য শাখা, গুণপ্রবৃদ্ধা বিষয়প্রবালাঃ।**
**অধশ্চ মূলান্যনুসন্ততানি, কর্ম্মানুবন্ধীনি মনুষ্যলোকে ॥২**

**অন্বয়।** গুণপ্রবৃদ্ধাঃ বিষয়প্রবালাঃ তস্য শাখা অধঃ ঊর্দ্ধং চ প্রসৃতাঃ কর্ম্মানুবন্ধীনি মূলানি মনুষ্যলোকে অধঃ চ অনুসন্ততানি ॥২

**অনুবাদ।** সেই সংসারবৃক্ষের শাখাসমূহ গুণত্রয়ের দ্বারা বৃদ্ধি পাইয়া থাকে, শব্দস্পর্শ প্রভৃতি বিষয়গুলি প্রবালের ন্যায় (নূতন পল্লবের ন্যায়) সেই সকল শাখা হইতে অঙ্কুরিত হইয়া থাকে, সেই শাখাসমূহ ঊর্দ্ধ ও অধোভাগে ছড়াইয়া পড়িয়াছ। এই সংসারবৃক্ষের মূলসমূহ ধর্ম্মাধর্ম্মরূপ কর্ম্মের কারণ ; এই মূলসমূহ মনুষ্যলোকে ক্রমে অধোভাগে প্রসৃত হইতেছে ॥২

**ভাষ্য।** তস্যৈব সংসারবৃক্ষস্যাপরাবয়বকল্পনা উচ্যতে—অধো মনুষ্যাদিভ্যো যাবৎ স্থাবরমূর্দ্ধং চ যাবদ্‌ব্রহ্মা বিশ্বসৃজো ধর্ম্ম ইত্যেতদন্তং যথাকর্ম্ম যথাশ্রুতং জ্ঞানকর্ম্মফলানি তস্য বৃক্ষস্য শাখা ইব শাখাঃ প্রসৃতাঃ প্রগতা গুণপ্রবৃদ্ধা গুণৈঃ সত্ত্বরজস্তমোভিঃ প্রবৃদ্ধাঃ স্থূলীকৃতা উপাদানভূতৈঃ বিষয়প্রবালাঃ বিষয়াঃ শব্দাদয়ঃ প্রবালা ইব দেহাদিকর্ম্মফলেভ্যঃ শাখাভ্যঃ অঙ্কুরীভবন্তীব তেন বিষয়প্রবালাঃ শাখাঃ। সংসারবৃক্ষস্য পরমমূলমুপাদানং কারণং পূর্ব্বমুক্তম্, অথেদানীং কর্ম্মফলজনিতরাগদ্বেষাদিবাসনা মূলানীব ধর্ম্মাধর্ম্মপ্রবৃত্তিকারণানি অবান্তরভাবীনি তানি অধশ্চ দেহাদ্যপেক্ষয়া * মূলানি অনুসন্ততানি অনুপ্রবিষ্টানি কর্ম্মানুবন্ধীনি

* দেবাদ্যপেক্ষয়া ইতি পাঠভেদঃ।

কর্ম্ম ধর্ম্মাধর্ম্মলক্ষণম্ অনুবন্ধঃ পশ্চাদ্ভাবী যেষাম্ উদ্ভূতিমনুভবতীতি তানি কর্ম্মানুবন্ধীনি মনুষ্যলোকে বিশেষতোঽত্র হি মনুষ্যাণাং কর্ম্মাধিকারঃ প্রসিদ্ধঃ ॥২

আনন্দগিরিটীকা। অবয়বসম্বন্ধক্লিপ্তপরা প্রাগুক্তাদতিরিক্তা কল্পনা ইতি যাবৎ। আমনুষ্যলোকাৎ আবিরিঞ্চেরিত্যধঃশব্দার্থমাহ—মনুষ্যাদিভ্য ইতি। তস্মাদেবারভ্য সত্যলোকাদিত্যূর্দ্ধশব্দার্থমাহ—যাবদিতি। শাখাশব্দার্থং দর্শয়তি—জ্ঞানেতি। তেষাং হেত্বনুগুণত্বেন বহুবিধত্বং সূচয়তি—যথেতি। প্রত্যক্ষাণাং শব্দাদিবিষয়াণাং প্রবালত্বং শাখাসু পল্লবত্বম্। অঙ্কুরত্বং স্ফোরয়তি—দেহাদীতি। ঊর্দ্ধমূলমিত্যত্র সংসারবৃক্ষস্য মূলমুক্তং কিমিদানীমধশ্চ মূলানীত্যুচ্যতে তত্রাহ—সংসারেতি। অনুপ্রবিষ্টত্বং সর্ব্বেষু লিঙ্গেষনুগততয়া সন্ততত্বম্ অবিচ্ছিন্নত্বম্। রাগাদীনাং কর্ম্মফলজন্যত্বং প্রকটয়তি—কর্ম্মেতি। কর্ম্মণাং রাগাদীনাং মিথো হেতুহেতুমত্ত্বম্ তেষাং তথাত্বেনানবচ্ছিন্নতয়া * প্রবৃত্তিঃ বিশেষতো মনুষ্যলোকে ভবতীত্যত্র হেতুমাহ—অত্র হীতি। কর্ম্মব্যুৎপত্ত্যা প্রাণিনিকায়ো লোকঃ মনুষ্যশ্চাসৌ লোকশ্চেত্যধিকৃতো ব্রাহ্মণ্যাদিবিশিষ্টো দেহো মনুষ্যলোকঃ ॥২

অনুবাদ। সেই সংসারবৃক্ষেরই অন্য অবয়ব-কল্পনা [ কি প্রকারে হইতে পারে, তাহাই ] বলা হইতেছে, "অধঃ" মনুষ্যাদি হইতে স্থাবরপর্য্যন্ত [ অধঃ শব্দের অর্থ ] "ঊর্দ্ধ" [ মনুষ্যাদি হইতে ] ব্রহ্মা বিশ্বস্রষ্টৃগণ এবং ধর্ম্ম পর্য্যন্ত [ ঊর্দ্ধ শব্দের অর্থ ]; যেরূপ জ্ঞান ও যেরূপ কর্ম্ম, তদনুসারে জ্ঞান ও কর্ম্মের ফলস্বরূপ যাহা কিছু হইতে পারে, তাহা সকলই এই সংসারবৃক্ষের "শাখা" অর্থাৎ শাখার ন্যায়। ঐ সকল শাখা প্রসৃত, অর্থাৎ [ চারিদিকেই ] প্রকৃষ্টরূপে ছড়াইয়া পড়িয়াছে। [ ঐ শাখাগুলির আর একটি বিশেষণ এই যে, উহারা ] "গুণপ্রবৃদ্ধ" গুণ শব্দের অর্থ সত্ত্ব রজঃ এবং তমঃ এই তিন প্রকার গুণ; এই ত্রিগুণের দ্বারা অর্থাৎ উপাদানস্বরূপ সত্ত্ব রজঃ এবং তমোগুণের দ্বারা প্রবৃদ্ধ—স্থূলীকৃত। [ ঐ শাখাসমূহের আরও একটি বিশেষণ এই যে ] "বিষয়প্রবাল" বিষয় শব্দের অর্থ শব্দ স্পর্শ প্রভৃতি ভোগ্যবস্তু, সেই বিষয়গুলি দেহ প্রভৃতি কর্ম্মফলরূপ শাখাসমূহ হইতে প্রবালসমূহের ন্যায় অঙ্কুরিত হইয়া থাকে, এইজন্য ঐ শাখাসমূহকে "বিষয়-প্রবাল" এই বিশেষণের দ্বারা বিশেষিত করা হইয়াছে। সংসারবৃক্ষের যাহা পরম মূল অর্থাৎ উপাদান কারণ, তাহা পূর্ব্বেই বলা হইয়াছে। এক্ষণে যে মূলের কথা বলা হইতেছে, তাহা প্রধান মূল নহে, কিন্তু তাহা অবান্তর মূল। তাহা কি?

* তথাত্বেনাবচ্ছিন্নতয়া ইতি কেচিৎ পঠন্তি।

কর্ম্মফলজনিত রাগদ্বেষাদি বাসনা, সেই রাগদ্বেষবাসনাই ধর্ম্মাধর্ম্মপ্রবৃত্তির কারণ; সুতরাং রাগদ্বেষবাসনাই এই বৃক্ষের অপ্রধান মূলস্থানীয়। সেই সকল মূল অধোদিকে অর্থাৎ দেহাদি কার্য্য অপেক্ষা করিয়া অধোদিকে "অনুসন্তত" (অনুপ্রবিষ্ট) হইয়া থাকে। [ঐ মূলগুলি কি প্রকার?] উহারা "কর্ম্মানুবন্ধি" এই স্থলে কর্ম্মশব্দের অর্থ ধর্ম্ম এবং অধর্ম্ম। ধর্ম্ম এবং অধর্ম্মপরভাবি বলিয়া যে সকল মূলের অপেক্ষা করিয়া উৎপত্তি অনুভব করে—সেই সকল মূলকে 'কর্ম্মানুবন্ধি' বলা যায়। সেই মূলগুলি মনুষ্যলোকেই বিশেষতঃ কর্ম্মানুবন্ধ হইয়া থাকে। তাহার কারণ এই যে, মনুষ্যগণেরই কর্ম্মাধিকার বিশেষরূপে প্রসিদ্ধ আছে ॥২

ন রূপমস্যেহ তথোপলভ্যতে, নান্তো ন চাদি র্ন চ সম্প্রতিষ্ঠা।
অশ্বত্থমেনং সুবিরূঢ়মূল, মসঙ্গশস্ত্রেণ দৃঢ়েন ছিত্ত্বা ॥৩

অন্বয়। ইহ অস্য রূপং ন উপলভ্যতে তথা ন অন্তঃ ন চ আদিঃ ন চ সম্প্রতিষ্ঠা [উপলভ্যতে]। এবং সুবিরূঢ়মূলম্ অশ্বত্থং দৃঢ়েন অসঙ্গশস্ত্রেণ ছিত্ত্বা [তৎপদং পরিমার্গিতব্যম্] ॥ ৩

অনুবাদ। ইহার রূপ এই সংসারে উপলব্ধ হয় না, ইহার আদি অন্ত এবং সম্প্রতিষ্ঠারও উপলব্ধি হয় না। অসঙ্গরূপ শস্ত্রের দ্বারা এই সুদৃঢ়মূল অশ্বত্থকে ছিন্ন করিয়া [সেই ব্রহ্মপদের অন্বেষণ করা উচিত] ॥ ৩

ভাষ্য। যস্ত্বয়ং বর্ণিতঃ সংসারবৃক্ষঃ—ন রূপমস্যেহ যথা বর্ণিতং তথা নৈবোপলভ্যতে স্বপ্নমরীচ্যুদকমায়াগন্ধর্ব্বনগরসমত্বাদ্ দৃষ্টনষ্টস্বরূপো হি স ইত্যত এব নান্তো ন পর্য্যন্তো নিষ্ঠা সমাপ্তির্বা বিদ্যতে। তথা ন চাদিরিত আরভ্য অয়ং প্রবৃত্ত ইতি ন কেনচিদবগম্যতে। ন চ সংপ্রতিষ্ঠা স্থিতিঃ মধ্যমস্য ন কেনচিদুপলভ্যতে। অশ্বত্থমেনং যথোক্তং সুবিরূঢ়মূলং সুষ্ঠু বিরূঢানি বিরোহং গতানি মূলানি যস্য তমেনং সুবিরূঢ়মূলম্ অসঙ্গশস্ত্রেণ অসঙ্গঃ পুত্রবিত্তলোকৈষণাদিভ্যো ব্যুত্থানং তেনাসঙ্গশস্ত্রেণ দৃঢ়েন পরমাত্মাভিমুখ্যনিশ্চয়দৃঢ়ীকৃতেন পুনঃপুনর্বিবেকাভ্যাসাশ্মনিশিতেন ছিত্ত্বা সংসারবৃক্ষং সবীজমুদ্ধৃত্য ॥ ৩

আনন্দগিরিটীকা। পুনঃ পুনঃ রাগাদিনা প্রবৃত্তত্বেনানাদিত্বাৎ সংসারবৃক্ষঃ স্বয়মুচ্ছিদ্যতে ন চোচ্ছেত্তুং শক্যতে কেনাপীত্যাশঙ্ক্যাহ—যস্ত্বিতি। যথা পূর্ব্বং বর্ণিতং যথা চ লোকে প্রসিদ্ধং তথাস্য রূপমিহ শাস্ত্রাদনুমীয়তে তথা চাস্য জ্ঞানাপনোদ্যত্বং যুক্তমিত্যাহ—যথেতি। তস্যাপ্রমিতত্বে হেতুমাহ—স্বপ্নেতি। তত্র

স্বপ্নাদিসমত্বে দৃষ্টনষ্টস্বরূপত্বং হেতুং করোতি—দৃষ্টেতি। ইত্যমেয়ত্বেতি শেষঃ। তমেবামেয়ত্বং হেতুং কৃত্যাবসানমপি তস্য ন ভাতীত্যাহ—অতএবেতি। জ্ঞানং বিনা ভ্রান্তিবাসনাকর্ম্মণামন্যোন্যনিমিত্তত্বাৎ নাবসানমস্তীত্যর্থঃ। ইদং প্রথমত্বমপি নাস্য পরিচ্ছেত্তুং শক্যমিত্যাহ—তথেতি। আদ্যন্তবন্মধ্যমপি নাস্য প্রামাণিকমিত্যাহ—মধ্যমিতি। সংসারবৃক্ষস্যাশ্বত্থশব্দিতস্য ক্ষণভঙ্গুরস্য স্বয়মেবোচ্ছেদসম্ভবাৎ তদুচ্ছেদার্থং ন প্রযতিতব্যমিত্যাশঙ্ক্যাহ—অশ্বত্থমিতি। মুখ্যানং বৈরাগ্যপূর্ব্বকং পারিব্রাজ্যম্। দৃঢ়ীকৃতত্বমেব বিবেকপূর্ব্বকত্বেন স্ফুটয়তি—পুনঃ পুনরিতি॥ ৩

অনুবাদ। এই যে সংসাররূপ বৃক্ষ বর্ণিত হইল, এই সংসারে ইহার প্রকৃত স্বরূপ কি [ অর্থাৎ যে ভাবে বর্ণিত হইল ] তাহা উপলব্ধ হয় না। স্বপ্ন মরীচ্যুদক (সূর্য্যরশ্মিতে আরোপিত জল) বা গন্ধর্ব্বনগর যেমন দেখিতে দেখিতেই নষ্ট হইয়া যায়, সেইরূপ এই সংসারের যে স্বরূপ, তাহাও দেখিতে দেখিতে মিশাইয়া যায়, এই কারণে ইহার প্রকৃত রূপ কি, তাহা বুঝিতে পারা যায় না। ইহার "আদি" অর্থাৎ কোন্ সময় হইতে ইহার আরম্ভ হইয়াছে,তাহাও কেহ বুঝিতে পারে না। ইহার "অন্ত"—পর্য্যন্ত—নিষ্ঠা অর্থাৎ সমাপ্তিও উপলব্ধ হয় না। ইহার "সংপ্রতিষ্ঠা" স্থিতি—মধ্যও কি প্রকার, তাহাও বুঝিতে পারা যায় না। 'সুবিরূঢ়মূল" সুষ্ঠু অর্থাৎ ভাল করিয়া যাহার মূল সকল "বিরূঢ়" বিশেষরূপে রূঢ় হইয়াছে, তাহার নাম 'সুবিরূঢ়মূল'; সেই এই সুবিরূঢ় মূল অশ্বত্থবৃক্ষকে অসঙ্গরূপ দৃঢ় শস্ত্রের দ্বারা ছিন্ন করিয়া অর্থাৎ বীজের সহিত একেবারে উৎপাটিত করিয়া; [ এইস্থানে ] অসঙ্গ শব্দের অর্থ পুত্র বিত্ত ও লোক এই ত্রিবিধ বস্তুর প্রতি যে আত্যন্তিক কাম, তাহা হইতে নিবৃত্তি অর্থাৎ তীব্র বৈরাগ্যই 'অসঙ্গ'। সেই অসঙ্গরূপ শস্ত্র যখন পরমাত্মাভিমুখ্যপর নিশ্চয় দ্বারা দৃঢ়ীকৃত হয় এবং পুনঃ পুনঃ বিবেকাভ্যাসরূপ প্রস্তরে শাণিত হয়, তখন সেই অসঙ্গশস্ত্র দৃঢ় হইয়া থাকে। [ সেই অসঙ্গরূপ দৃঢ় শস্ত্রের দ্বারা সবীজ সংসারবৃক্ষের উচ্ছেদসাধন করিয়া সেই পরম পদের অনুসন্ধান করিতে হয় ] এইরূপ পূর্ব্ব শ্লোকের অর্থের সহিত ইহার সম্বন্ধ করিতে হইবে॥ ৩

ততঃ পদং তৎ পরিমার্গিতব্যং, যস্মিন্ গতা ন নিবর্ত্তন্তি ভূয়ঃ।
তমেব চাদ্যং পুরুষং প্রপদ্যে, যতঃ প্রবৃত্তিঃ প্রসৃতা পুরাণী॥ ৪

অন্বয়। যস্মিন্ গতা ভূয়ঃ ন নিবর্ত্তন্তি ( নিবর্ত্তন্তে ) তৎপদং ততঃ পরিমার্গি-

তব্যম্। যতঃ পুরাণী প্রবৃত্তিঃ প্রসৃতা তমেব চ আদ্যং পুরুষং প্রপদ্যে [ইতি ধিয়া পরিমার্গিতব্যম্] ॥ ৪

অনুবাদ। যে পদ প্রাপ্ত হইলে আর এই সংসারে প্রত্যাবর্ত্তন করিতে হয় না, তাহার পর সেই পদের পরিমার্গণ (অন্বেষণ) করিবে। [কি ভাবে করিবে?] যাহা হইতে পুরাতন প্রবৃত্তি প্রসৃত হইয়াছে, সেই আদ্য পুরুষকে আমি আশ্রয় করিতেছি [এইপ্রকার বুদ্ধিতে তাহার পরিমার্গণ করিবে] ॥ ৪

ভাষ্য। তত ইতি। ততঃ পশ্চাৎ পদং বৈষ্ণবং তৎ পরিমার্গিতব্যং পরিমার্গণম্ অন্বেষণং জ্ঞাতব্যমিত্যর্থঃ। যস্মিন্ পদে গতাঃ প্রবিষ্টা ন নিবর্ত্তন্তি নাবর্ত্তন্তে ভূয়ঃ পুনঃ সংসারায়। কথং পরিমার্গিতব্যমিত্যাহ তমেব চ যঃ পদশব্দেন উক্তং, আদ্যম্ আদৌ ভবং পুরুষং প্রপদ্যে ইত্যেবং পরিমার্গিতব্যং তচ্ছরণতয়া ইত্যর্থঃ। কোঽসৌ পুরুষ ইত্যুচ্যতে যতঃ যস্মাৎ পুরুষাৎ সংসারমায়াবৃক্ষপ্রবৃত্তিঃ প্রসৃতা নিঃসৃতা ঐন্দ্রজালিকাদিব মায়া পুরাণী চিরন্তনী ॥ ৪

আনন্দগিরিটীকা। উদ্ধৃত্য কিং কর্ত্তব্যং তদাহ—তত ইতি। পশ্চাদধস্থাদূর্দ্ধং ব্যবস্থিতমিত্যর্থঃ। কিং তৎ পদং যদন্বিষ্য জ্ঞাতব্যং তদাহ—যস্মিন্নিতি। যেন সর্ব্বং তং পূর্ণং পুরি বা শয়ানং পুরুষং প্রপদ্যে শরণং গতোঽস্মীত্যর্থঃ। বিবর্ত্তবাদানুরোধিনং দৃষ্টান্তমাহ—ঐন্দ্রেতি ॥৪

অনুবাদ। তত ইত্যাদি [শ্লোকের অর্থ এই যে] ততঃ [এই শব্দটির অর্থ] পশ্চাৎ সেই বৈষ্ণব পদ পরিমার্গিতব্য, পরিমার্গণ শব্দের অর্থ অন্বেষণ অর্থাৎ জ্ঞাতব্য। যে পদে গত—প্রবিষ্ট হইলে আর নিবর্ত্তন করিতে হয় না। [তাৎপর্য্য এই যে] এই সংসারে পুনর্ব্বার জন্মলাভ করিতে হয় না। কি প্রকারে পরিমার্গণ করিতে হইবে, তাহা বলিতেছেন। সেই [অর্থাৎ] যাহাকে পূর্ব্বে পদশব্দ দ্বারা নির্দ্দেশ করা হইয়াছে, সে আদিতে আবির্ভূত পুরুষকে আমি প্রপন্ন হইতেছি, এই প্রকার বুদ্ধির দ্বারা তাঁহার পরিমার্গণ করিতে হইবে অর্থাৎ তাঁহারই শরণ গ্রহণ করিতে হইবে। কে সেই পুরুষ? তাহাই বলা হইতেছে যে, যাহা হইতে অর্থাৎ যে পুরুষ হইতে ঐন্দ্রজালিক হইতে মায়ার ন্যায় পুরাতন প্রবৃত্তি অর্থাৎ এই সংসাররূপ মায়াময় বৃক্ষের নির্ম্মাণপ্রযত্ন "প্রসৃত" নিঃসৃত হইয়াছে ॥৪

নির্ম্মানমোহা জিতসঙ্গদোষা, অধ্যাত্মনিত্যা বিনিবৃত্তকামাঃ।
দ্বন্দ্বৈর্বিমুক্তাঃ সুখদুঃখসংজ্ঞৈ, র্গচ্ছন্ত্যমূঢ়াঃ পদমব্যয়ং তৎ ॥ ৫

অন্বয়। নির্ম্মানমোহা জিতসঙ্গদোষা অধ্যাত্মনিত্যা বিনিবৃত্তকামাঃ সুখ-দুঃখসংজ্ঞৈঃ দ্বন্দ্বৈঃ বিমুক্তাঃ অমূঢ়াঃ তৎ অব্যয়ং পদং গচ্ছন্তি ॥ ৫

অনুবাদ। যাঁহাদের অভিমান ও মোহ নাই, যাঁহারা পরমাত্মার স্বরূপ জানিবার জন্য সর্ব্বদা তৎপর, সঙ্গরূপ দোষকে যাঁহারা জয় করিতে পারিয়াছেন, যাঁহারা নিষ্কাম, সুখ এবং দুঃখ এই দ্বন্দ্ব হইতে যাঁহারা বিশেষরূপে বিমুক্ত এবং যাঁহারা জ্ঞানী, তাঁহারাই সেই অব্যয় পদকে প্রাপ্ত হইয়া থাকেন ॥ ৫

ভাষ্য। কথংভূতাস্তৎপদং গচ্ছন্তি ইত্যুচ্যতে—নির্ম্মানমোহাঃ মানশ্চ মোহশ্চ মানমোহৌ তৌ নির্গতৌ যেভ্যস্তে নির্ম্মানমোহাঃ মানমোহবর্জ্জিতা জিত-সঙ্গদোষাঃ সঙ্গএব দোষঃ সঙ্গদোষঃ জিতঃ সঙ্গদোষো যৈস্তে জিতসঙ্গদোষাঃ অধ্যাত্মনিত্যাঃ পরমাত্মস্বরূপালোচননিত্যাস্তৎপরা বিনিবৃত্তকামাঃ বিশেষতো নির্লেপেন নিবৃত্তাঃ কামা যেষাং তে বিনিবৃত্তকামা যতয়ঃ সংন্যাসিনঃ দ্বন্দ্বৈঃ প্রিয়াপ্রিয়াদিভিঃ বিমুক্তাঃ সুখদুঃখসংজ্ঞৈঃ পরিত্যক্তা গচ্ছন্তি অমূঢ়া মোহবর্জ্জিতাঃ পদমব্যয়ং তৎ যথোক্তম্ ॥৫

আনন্দগিরিটীকা। পরিমার্গণপূর্ব্বকং বৈষ্ণবং পদং গচ্ছতাম্ অন্তা-রাণ্যাকাঙ্ক্ষাপূর্ব্বকং কথয়তি—কথমিত্যাদিনা। মানোঽহঙ্কারঃ মোহস্ত্ববিবেকঃ জিতসঙ্গদোষাঃ শত্রুমিত্রসন্নিধাবপি দ্বেষপ্রীতিবর্জ্জিতা ইত্যর্থঃ। তৎপরত্বং শ্রবণাদি-নিষ্ঠত্বং, সন্ন্যাসিনো বৈরাগ্যদ্বারা ত্যক্তসর্ব্বকর্ম্মাণ ইত্যর্থঃ,আদিশব্দেন তদ্ধেতুগ্রহঃ। মোহবর্জ্জিতত্বমুক্তহেতুতঃ সংজাতসম্যগ্‌ধীত্বম্ ॥ ৫

অনুবাদ। কি প্রকার স্বভাবসম্পন্ন ব্যক্তিগণ সেই পদ প্রাপ্ত হন, তাহাই বলা হইতেছে যে, "নির্ম্মানমোহ" মান এবং মোহ এই দুইটি বস্তু যাহাদের অন্তঃ-করণ হইতে একেবারে বাহির হইয়া গিয়াছে, তাহারাই নির্ম্মানমোহ। 'জিত-সঙ্গদোষ' সঙ্গই দোষ এই অর্থটিকে বুঝাইবার জন্য সঙ্গদোষ এই শব্দটি প্রযুক্ত হইয়াছে, যাঁহারা এই সঙ্গদোষকে জয় করিয়াছেন, তাঁহারাই "জিতসঙ্গদোষ"। "অধ্যাত্মনিত্য" সেই পরমাত্মার কিরূপ রূপ, তাহারই আলোচনা সর্ব্বদা করাই যাঁহাদের স্বভাব অর্থাৎ যাঁহারা তৎপর, তাঁহারাই "অধ্যাত্মনিত্য"। 'বিনিবৃত্তকাম' যাঁহাদের কামনা বিশেষরূপে অর্থাৎ একেবারে নিবৃত্ত হইয়া গিয়াছে অর্থাৎ উহার 'লেপ' অর্থাৎ সংস্পর্শমাত্র নাই, তাহারাই 'বিনিবৃত্তকাম'; যাঁহারা যতি—সন্ন্যাসী, তাঁহারাই বিনিবৃত্তকাম। দ্বন্দ্ব অর্থাৎ প্রিয় বা অপ্রিয় প্রভৃতি পরস্পর বিরুদ্ধ স্বভাবের বস্তুযুগল, সুখ ও দুঃখ এই দুইটি সংজ্ঞা দ্বারাও দ্বন্দ্বের নির্দ্দেশ হয়,

লোই এই দ্বন্দ্ব হইতে যাঁহারা একেবার মুক্ত অথচ যাঁহারা "অমূঢ়" মোহবর্জ্জিত, তাঁহারাই সেই যথোক্ত অব্যয় পদকে প্রাপ্ত হইয়া থাকেন ॥৫

ন তদ্ভাসয়তে সূর্য্যো ন শশাঙ্কো ন পাবকঃ।
যদ্ গত্বা ন নিবর্ত্তন্তে তদ্ধাম পরমং মম ॥ ৬

অন্বয়। সূর্য্যঃ তৎ ন ভাসয়তে, তথা শশাঙ্কঃ ন [ ভাসয়তে ] পাবকঃ ন [ ভাসয়তে ], যৎ গত্বা ন নিবর্ত্তন্তে তৎ মম পরমং ধাম ॥৬

অনুবাদ। সূর্য্য চন্দ্র ও পাবক কেহই সেই ধামকে উদ্ভাসিত করিতে পারেন না। যে পদকে প্রাপ্ত হইলে আর সংসারে ফিরিতে হয় না, তাহাই আমার পরম ধাম ॥৬

ভাষ্য। তদেব পদং পুনর্বিশিষ্যতে—তদ্ ধামেতি ব্যবহিতেন ধাম্না সম্বন্ধঃ। ধাম তেজোরূপং পদং ন ভাসয়তে সূর্য্য আদিত্যঃ সর্ব্বাবভাসনশক্তিমত্ত্বেঽপি সতি। তথা ন শশাঙ্কঃ চন্দ্রো ন পাবকো নাগ্নিরপি। যদ্ ধাম বৈষ্ণবং পদং গত্বা প্রাপ্য ন নিবর্ত্তন্তে যচ্চ সূর্য্যাদির্ন ভাসয়তে তদ্ধাম পদং পরমং মম বিষ্ণোঃ ॥৬

আনন্দগিরিটীকা। তচ্চেৎ পদং বেদ্যং কর্ত্তৃবদ্বেদ্যং কর্ম্মেতি দ্বৈতাপাতোঽবেদ্যং চেদপুনর্থত্বাৎ প্রেপ্সিতত্বাসিদ্ধিরিত্যাশঙ্ক্যাহ—তদেবেতি ॥৬

অনুবাদ। সেই পদেরই পুনর্ব্বার বিশেষ করিয়া পরিচয় দেওয়া হইতেছে যে, "সেই ধাম" এই দূরস্থ পদটির সহিত ইহার সম্বন্ধ। সেই ধাম অর্থাৎ তেজোরূপ পদ, সর্ব্বাবভাসনশক্তি থাকিলেও সূর্য্য অর্থাৎ স্বয়ং আদিত্যও সেই পদকে প্রকাশিত করিতে পারেন না, সেইরূপ "শশাঙ্ক" চন্দ্র এবং "পাবক" অগ্নিও সেই পদকে প্রকাশিত করিতে পারেন না। যে, 'ধাম' বৈষ্ণব পদকে প্রাপ্ত হইয়া আর সংসারে জন্ম লাভ করিতে হয় না এবং যে পদকে সূর্য্য প্রভৃতি তেজঃও অবভাসিত করিতে পারেন না, তাহাই আমার অর্থাৎ বিষ্ণুর পরম "ধাম" পদ ॥৬

মমৈবাংশো জীবলোকে জীবভূতঃ সনাতনঃ।
মনঃষষ্ঠানীন্দ্রিয়াণি প্রকৃতিস্থানি কর্ষতি ॥ ৭

অন্বয়। জীবলোকে মমৈব সনাতনঃ জীবভূতঃ অংশঃ প্রকৃতিস্থানি মনঃষষ্ঠানি ইন্দ্রিয়াণি কর্ষতি ॥৭

অনুবাদ। এই সংসারে আমারই সনাতন জীবরূপ অংশ, প্রকৃতিস্থিত মনঃ ও পঞ্চেন্দ্রিয়কে আকর্ষণ করিয়া থাকে ॥৭

ভাষ্য। যদ্ গত্বা ন নিবর্ত্তন্তে ইত্যুক্তম্। নন্ সর্ব্বা হি গতিরাগত্যন্তা সংযোগা বিপ্রয়োগান্তা ইতি হি প্রসিদ্ধম্, কথমুচ্যতে তদ্ধামগতানাং নাস্তি নিবৃত্তিরিতি? শৃণু তত্র কারণম্—মমৈব পরমাত্মনোঽংশো ভাগোঽবয়ব একদেশ ইত্যর্থান্তরং জীবলোকে জীবানাং লোকে সংসারে জীবভূতঃ ভোক্তা কর্ত্তা ইতি প্রসিদ্ধঃ সনাতনঃ। যথা জলসূর্য্যকঃ সূর্য্যাংশো জলনিমিত্তাপায়ে সূর্য্যমেব গত্বা ন নিবর্ত্ততে তথায়মপ্যংশঃ তেনৈবাত্মনা সংগচ্ছত্যেবমেব, যথা বা ঘটাদ্যুপাধিপরিচ্ছিন্নঃ ঘটাদ্যাকাশঃ আকাশাংশঃ সন্ ঘটাদিনিমিত্তাপায়ে আকাশং প্রাপ্য ন নিবর্ত্ততে ইত্যেবমত উপপন্নমুক্তং যদ্ গত্বা ন নিবর্ত্তন্তে ইতি। নন্ নিরবয়বস্য পরমাত্মনঃ কুতোঽবয়ব একদেশোঽংশঃ ইতি। সাবয়বত্বে চ বিনাশপ্রসঙ্গঃ অবয়ববিভাগাৎ। নৈষ দোষঃ, অবিদ্যাকৃতোপাধিপরিচ্ছিন্ন একদেশোঽংশ ইব কল্পিতো যতঃ। দর্শিতশ্চায়মর্থঃ ক্ষেত্রাধ্যায়ে বিস্তরশঃ। স চ জীবঃ মদংশত্বেন কল্পিতঃ কথং সংসরতি উৎক্রামতি চ ইত্যুচ্যতে মনঃষষ্ঠানি ইন্দ্রিয়াণি শ্রোত্রাদীনি প্রকৃতিস্থানি স্বস্থানে কর্ণশষ্কুল্যাদৌ প্রকৃতৌ স্থিতানি কর্ষতি আকর্ষতি ॥৭

আনন্দগিরিটীকা। উক্তম্ অনূদ্য আক্ষিপতি—যদ্গত্বেতি। তত্র প্রসিদ্ধিং প্রমাণয়তি—সংযোগা ইতি। গমনস্যাগমনান্তত্বপ্রসিদ্ধেরযুক্তং যদগত্বেত্যাদি ইত্যুপসংহরতি—কথমিতি। আক্ষেপং পরিহরতি—শৃণ্বিতি। ভগবৎপ্রাপ্তের্নিবৃত্ত্যান্তত্বাভাবঃ সপ্তম্যর্থঃ। জীবস্য পরাংশত্বেঽপি কথমুক্তদোষসমাধিরিত্যাশঙ্ক্য প্রতিবিম্বপক্ষমাদায় দৃষ্টান্তেনপ্রত্যাচষ্টে—যথেতি। অবচ্ছেদপক্ষমাশ্রিত্য দৃষ্টান্তান্তরেণোক্তদোষসমাধিং দর্শয়তি—যথা বেতি। আক্ষেপসমাধিমুপসংহরতি—অত ইতি। পরস্য নিরবয়বত্বাৎ তদংশত্বং জীবস্যানুক্তমিতি শঙ্কতে—নন্বিতি। তস্য নিরবয়বত্বং সাধয়তি—সাবয়বত্বে চেতি। বস্তুতো নিরংশস্যাপি পরস্য কল্পনয়া জীবোঽংশো ভবিষ্যতীতি পরিহরতি—নৈষ দোষ ইতি। বস্তুতস্তু জীবস্য নাংশত্বং পরমাত্মনা তাবন্মাত্রতয়া দর্শিতত্বাদিত্যাহ—দর্শিতশ্চেতি। যদি পরস্যাংশত্বেন কল্পিতো জীবো বস্তুতস্তদাত্মৈব ন তর্হি তস্য সংসারিত্বম্ উৎক্রান্তির্বেতিশঙ্কতে—কথমিতি। জীবস্য সংসরণমুৎক্রমণঞ্চ উপপাদয়িতুমুপক্রমতে—উচ্যত ইতি ॥ ৭

অনুবাদ। যাহা প্রাপ্ত হইলে আর ফিরিতে হয় না, তাহা বলা হইয়াছে। একণে আপত্তি এই প্রকার হইতেছে যে, যত প্রকার গমন আছে, তাহা সকলই

আগমনান্ত অর্থাৎ গতির পর প্রত্যাগতি হইবেই হইবে। তাহাই যদি হইল, তবে এখানে কি প্রকারে বলা হইল যে, সেই ধামে যাহারা যায়, তাহাদের আর প্রত্যাবর্ত্তন করিতে হয় না? কেন যে এই প্রকার বলা হইয়াছে, তাহার কারণ বলিতেছি শুন। এই জীব-লোকে অর্থাৎ সংসারে "জীবভূত" কর্ত্তা ভোক্তা বলিয়া যাহা সিদ্ধ এবং যাহা সনাতন, সেই জীব "আমার" পরমাত্মার অংশভূত অর্থাৎ ভাগ অবয়ব কিংবা একদেশ। যেমন জলে প্রতিবিম্বিত সূর্য্য, [ প্রতিবিম্বের] নিমিত্ত যে জল, তাহার অভাব হইলে বিম্বস্বরূপ যে যথার্থ সূর্য্য তাহাতে যায় এবং আর তাহার প্রত্যাবর্ত্তন হয় না, সেই প্রকার এই জীবস্বরূপ সেই পরমাত্মার অংশ [ উপাধির বা নিমিত্তের বিলয় হইলে ] পরমাত্মার সহিত মিলিত হয় [ এই ভাবেই ইহার তাৎপর্য্য গ্রহণ করিতে হইবে ] অথবা ঘটরূপ উপাধির দ্বারা পরিচ্ছিন্ন যে ঘটাকাশ, তাহা যেমন আকাশেরই অংশ অথচ ঘটরূপ উপাধির বিনাশ হইলে এই ঘটাকাশ যেমন আকাশকে পায়, আর ফিরিয়া আসে না, সেইরূপ [ উপাধির বিনাশ হইলে ] সেই পদকে প্রাপ্ত হইয়া জীব এ সংসারে আর ফিরিয়া আসে না। এইরূপ যাহা পূর্ব্বে বলা হইয়াছে, তাহা সঙ্গতই হইয়াছে। এক্ষণে জিজ্ঞাসা হইতে পারে যে, পরমাত্মা নিরবয়ব, তাঁহার আবার অবয়ব বা একদেশ কি প্রকারে সম্ভবপর? পরমাত্মা যদি সাবয়ব হন, তাহা হইলে, অবয়ববিভাগ হইলে তাঁহার বিনাশ অবশ্যম্ভাবী। এই কারণে পরমাত্মার যে অবয়ব নাই অর্থাৎ তিনি যে নিরবয়ব, তাহা স্থির হইতেছে—এই প্রকার পূর্ব্বপক্ষের উত্তর এই যে—ইহা দোষই নহে; কারণ, পরমাত্মা যখন অবিদ্যাকৃত উপাধিদ্বারা পরিচ্ছিন্ন হন, তখনই তাঁহার একদেশ ও অংশ কল্পিত হইয়া থাকে, ক্ষেত্রাধ্যায়েও এই বিষয়টি বিস্তৃতভাবে প্রতিপাদিত হইয়াছে। সেই আমার অংশভাবে কল্পিত জীব কি প্রকারে সংসারে প্রবেশ করে এবং কি ভাবেই বা উৎক্রান্ত হয়, তাহা বলা হইতেছে যে, মন হইয়াছে ষষ্ঠ যে কয়টি ইন্দ্রিয়ের, সেই পাঁচটি ইন্দ্রিয় অর্থাৎ শ্রোত্র নাসা প্রভৃতি এবং মন এই কয়টিকে আত্মা আকর্ষণ করিয়া থাকে। ঐ পাঁচটি ইন্দ্রিয় ও মনঃ কিরূপভাবে থাকে, তাহাই বলা হইতেছে যে, "প্রকৃতিস্থ" প্রকৃতি অর্থাৎ উপাদান, যেমন শ্রোত্রেন্দ্রিয়ের উপাদান কর্ণছিদ্র ইত্যাদি। সেই সেই উপাদানে যাহারা থাকে, তাহারাই "প্রকৃতিস্থ" ॥৭

শরীরং যদবাপ্নোতি যচ্চাপ্যুৎক্রামতীশ্বরঃ।
গৃহীত্বৈতানি সংযাতি বায়ুর্গন্ধানিবাশয়াৎ ॥ ৮

অন্বয়। ঈশ্বরঃ যৎ ( যদা ) শরীরম্ অবাপ্নোতি যচ্চ (যদা চ ) উৎক্রামতি [ তদা ] বায়ুঃ আশয়াৎ গন্ধান্ ইব এতানি গৃহীত্বা সংযাতি ॥৮

অনুবাদ। সেই ঈশ্বর ( পরমাত্মা ) যে সময় শরীরকে আশ্রয় করেন বা পরিত্যাগ করেন, সেই উভয় কালেই তিনি, বায়ু যেমন পুষ্পাদি হইতে গন্ধকে লয়, সেই ভাবে এই ইন্দ্রিয় পাঁচটি এবং মনকে লইয়া যান ॥৮

ভাষ্য। কস্মিন্ কালে ?—যচ্চাপি যদা চ অপি উৎক্রামতি ঈশ্বরো দেহাদিসঙ্ঘাতস্বামী জীবস্তদা কর্ষতীতি শ্লোকস্য দ্বিতীয়পাদোঽর্থবশাৎ প্রাথম্যেন সম্বধ্যতে। যদা চ পূর্ব্বস্মাৎ শরীরাৎ শরীরান্তরম্ আপ্নোতি তদা গৃহীত্বা এতানি মনঃষষ্ঠানি ইন্দ্রিয়াণি সংযাতি সম্যগ্ যাতি গচ্ছতি। কিমিবেত্যাহ বায়ুঃ পবনো গন্ধানিবাশয়াৎ পুষ্পাদেঃ ॥৮

আনন্দগিরিটীকা। স্বস্থানে স্থিতানামিন্দ্রিয়াণাং জীবেনাকর্ষণস্য কালং পৃচ্ছতি—কস্মিন্নিতি। জীবস্যোৎক্রান্তিনৈ্শ্বরস্য ইত্যাশঙ্ক্যেশ্বরশব্দার্থমাহ—দেহাদীতি। উৎক্রান্ত্যনন্তরভাবিনী গতিরিত্যেতদর্থবশাদিত্যুক্তম্। অবশিষ্টানি শ্লোকাক্ষরাণ্যাচষ্টে—যদা চেতি ॥৮

অনুবাদ। কোন্ সময়ে ?—যে সময়ে "ঈশ্বর"—দেহাদি সংঘাতের স্বামী—জীব উৎক্রমণ করেন, সেই সময়ই আকর্ষণ করিয়া থাকেন [ এইটি দ্বিতীয় চরণের অর্থ হইলেও, প্রয়োজনবশতঃ প্রথমেই ইহার সহিত অন্বয় করা হইতেছে] ; যে সময় জীব পূর্ব্বদেহ ছাড়িয়া আর একটি দেহকে প্রাপ্ত হন, সেই সময় এই পঞ্চেন্দ্রিয় এবং মনঃকে সঙ্গে লইয়া যান। কেমন করিয়া সঙ্গে লইয়া যান, তাহাব উপমা এই যে, বায়ু যেমন "আশয়" পুষ্পাদির মধ্য হইতে গন্ধকে বহন করিয়া লইয়া যায়, [ সেইরূপ এই আত্মাও ইন্দ্রিয় এবং মনকে এই দেহের মধ্য হইতে দেহান্তরে যাইবার সময় বহন করিয়া লইয়া যান ] ॥৮

শ্রোত্রং চক্ষুঃ স্পর্শনঞ্চ রসনং ঘ্রাণমেব চ।
অধিষ্ঠায় মনশ্চায়ং বিষয়ানুপসেবতে ॥৯

অন্বয়। অয়ং শ্রোত্রং চক্ষুঃ স্পর্শনং ( ত্বগিন্দ্রিয়ং ) রসনং ঘ্রাণং মনশ্চ অধিষ্ঠায় বিষয়ান্ ( শব্দাদীন্ ) উপসেবতে ( ভুঙ্‌ক্তে ) ॥৯

অনুবাদ। এই জীব, শ্রোত্র চক্ষু ত্বক্ রসন ঘ্রাণ এবং মনের উপর অধিষ্ঠিত হইয়া, বিষয়সমূহের ভোগ করিয়া থাকে ॥৯

ভাষ্য। কানি পুনস্তানি ইতি—শ্রোত্রং চক্ষুঃ স্পর্শনং চ ত্বগিন্দ্রিয়ং রসনং ঘ্রাণমেব চ মনশ্চ ষষ্ঠং প্রত্যেকমিন্দ্রিয়েণ সহ অধিষ্ঠায় দেহস্থঃ বিষয়ান্ শব্দাদীন্ উপসেবতে ॥৯

আনন্দগিরিটীকা। মনঃষষ্ঠানীন্দ্রিয়াণ্যেব প্রশ্নদ্বারা বিশেষতো দর্শয়তি—কানীতি ॥৯

অনুবাদ। তাহারা কে, তাহাই বলিতেছেন যে, শ্রোত্র, চক্ষুঃ, ত্বগিন্দ্রিয়, রসন, ঘ্রাণ এবং ষষ্ঠ মন এই কয়টি ইন্দ্রিয়ের প্রত্যেক ইন্দ্রিয়ের সহিত দেহে অধিষ্ঠিত হইয়া [ সেই জীব ] শব্দাদি বিষয়ের সেবা করিয়া থাকে ॥৯

উৎক্রামন্তং স্থিতং বাপি ভুঞ্জানং বা গুণান্বিতম্।
বিমূঢ়া নানুপশ্যন্তি পশ্যন্তি জ্ঞানচক্ষুষঃ ॥১০

অন্বয়। বিমূঢ়াঃ গুণান্বিতম্ [ তম্ ] উৎক্রামন্তংস্থিতং বাপি ভুঞ্জানং বা ন অনুপশ্যন্তি, জ্ঞানচক্ষুষঃ [ তু ] পশ্যন্তি ॥১০

অনুবাদ। সেই আত্মা গুণান্বিত হইয়া যখন উৎক্রান্ত হয়েন, অথবা এই দেহের মধ্যে অবস্থিত থাকিয়া যখন বিষয়সমূহের ভোগ করিয়া থাকেন, এই উভয় অবস্থাতেই তাঁহাকে অজ্ঞ ব্যক্তিগণ দেখিতে পায় না। কিন্তু যাঁহারা জ্ঞানচক্ষু, তাঁহারা দেখিয়া থাকেন ॥১০

ভাষ্য। এবং দেহগতং দেহাৎ—উৎক্রামন্তং পরিত্যজন্তং দেহং পূর্ব্বোপাত্তং স্থিতং বা দেহে তিষ্ঠন্তং ভুঞ্জানং বা শব্দাদীংশ্চোপলভমানং গুণান্বিতং সুখদুঃখমোহাখ্যৈঃ গুণৈরন্বিতম্ অনুগতং সংযুক্তম্ ইত্যর্থঃ। এবম্ভূতমপি এনমত্যন্তদর্শনগোচরপ্রাপ্তং বিমূঢ়া দৃষ্টাদৃষ্টবিষয়ভোগবলাকৃষ্টচেতস্তয়া অনেকধা মূঢ়া নানুপশ্যন্তি অহো কষ্টং বর্ত্ততে ইত্যনুক্রোশতি চ ভগবান্। যে তু পুনঃ প্রমাণজনিতজ্ঞানচক্ষুষঃ তে এনং পশ্যন্তি জ্ঞানচক্ষুষঃ বিবিক্তদৃষ্টয় ইত্যর্থঃ ॥১০

আনন্দগিরিটীকা। শরীরমিত্যাদিশ্লোকে দেহাদাত্মনোঽতিরেকমুক্তা শ্রোত্রং চক্ষুরিত্যাদৌ স্বাভিলষিতে বিষয়ে যথাযথং করণানাং প্রবর্ত্তকত্বাৎ তেভ্যোঽতিরিক্তশ্চাত্মেত্যুক্তং তর্হি তমুৎক্রান্ত্যাদি কুর্ব্বন্তং স্বরূপত্বাৎ কিমিতি সর্ব্বে ন পশ্যন্তীত্যাশঙ্ক্যাহ—এবমিতি। সন্নিহিততমত্বেন দর্শনযোগ্যমপি বিষয়পারবশ্যাদাত্মানং সর্ব্বে ন পশ্যন্তীতি ভগবতোঽনুক্রোশং দর্শয়তি—এবম্ভূতমিতি। তর্হি কেষামাত্মদর্শনম্? তত্রাহ—যে তু পুনরিতি ॥১০

অনুবাদ। এই প্রকারে দেহগত আত্মা দেহ হইতে দেহান্তরে যখন গমন করেন—উৎক্রান্ত হয়েন অর্থাৎ পূর্ব্বাঙ্গীকৃত দেহকে পরিত্যাগ করেন কিংবা দেহে অবস্থিত থাকিয়াই শব্দাদি বিষয়সমূহকে ভোগ করেন [ কেমন ভাবে ভোগ করেন ? ] "গুণান্বিত" সুখ দুঃখ এবং মোহ এই তিনটি গুণের সহিত মিলিত হইয়াই তিনি বিষয়সমূহের ভোগ কবিয়া থাকেন। এই কারণেই সকল অবস্থাতেই আত্মা সকলের দর্শনগোচর প্রাপ্ত হইয়া থাকেন। তথাপি যাহারা মূঢ় অর্থাৎ ঐহিক ও পারত্রিক ভোগের দ্বারা যাহাদের চিত্ত অতি প্রবলভাবে আকৃষ্ট, তাহারাই অনেক প্রকারে মূঢ়, এইজন্যই তাহারা সেই আত্মাকে দেখিতে পায় না ; এই কথাটি বলিয়া যেন ভগবান্ সেই সকল জীবের প্রতি দয়া প্রকাশ করিয়া বলিতেছেন,—হায়, তাহাদের কি কষ্ট ! কিন্তু যাঁহারা জ্ঞানচক্ষু অর্থাৎ প্রমাণ দ্বারা উৎপন্ন জ্ঞানই যাঁহাদের চক্ষু,—তাঁহারা অর্থাৎ বিবিক্তদর্শিগণই তাঁহাকে দেখিতে সমর্থ হন ॥১০

যতন্তো যোগিনশ্চৈনং পশ্যন্ত্যাত্মন্যবস্থিতম্।
যতন্তোঽপ্যকৃতাত্মানো নৈনং পশ্যন্ত্যচেতসঃ ॥১১

অন্বয়। যতন্তঃ ( যতমানাঃ ) যোগিনঃ আত্মনি ( বুদ্ধৌ ) অবস্থিতম্ এনং পশ্যন্তি ; অকৃতাত্মানঃ ( অজিতেন্দ্রিয়াঃ ) যতন্তঃ (যতমানাঃ) অপি—[ যতঃ ] অচেতসঃ ( লঘুচিত্তাঃ ) [ অতঃ ] এনং ন পশ্যন্তি ॥১১

অনুবাদ। যোগিগণ যত্নপর হইয়া আত্মাতে ( বুদ্ধিবৃত্তিতে ) অবস্থিত এই পরমাত্মাকে দেখিয়া থাকেন ; কিন্তু যাহারা অজিতেন্দ্রিয়, সুতরাং চিত্তহীন ( লঘুচিত্ত ) তাহারা যত্নপর হইয়াও ইহাকে দেখিতে পায় না ॥১১

ভাষ্য। কেচিৎ তু—যতন্তঃ প্রযত্নং কুর্ব্বন্তঃ যোগিনশ্চ সমাহিতচিত্তা এনং প্রকৃতমাত্মানং পশ্যন্তি অয়মহমস্মীতি উপলভন্তে আত্মনি স্বস্যাং বুদ্ধৌ অবস্থিতম্। যতন্তোঽপি শাস্ত্রাদিপ্রমাণৈরকৃতাত্মানঃ অসংস্কৃতাত্মানঃ তপসা ইন্দ্রিয়জয়েন চ দুশ্চরিতাদনুপরতা অশান্তদর্পাত্মানঃ প্রযত্নং কুর্ব্বন্তোঽপি নৈনং পশ্যন্তি অচেতসোঽবিবেকিনঃ ॥১১

আনন্দগিরিটীকা। জ্ঞানচক্ষুঃশব্দেন ন্যায়ানুগৃহীতং শাস্ত্রং জ্ঞানসাধনমুক্তং তৎ কিমিদানীং শাস্ত্রমাত্রেণ ন্যায়ানুগৃহীতেনাত্মানং পশ্যন্তি নেত্যাহ—কেচিদিত্যিতি। প্রযত্নঃ। প্রযত্নঃ শ্রবণমননাত্মকঃ। শাস্ত্রাদিপ্রমাণৈর্যতন্তোঽপীতি সম্বন্ধঃ অসংস্কৃতাত্মকত্বং প্রকটয়তি—তপসেতি। দুশ্চরিতাদবিরতিফলং কথয়তি—

অশান্তেতি। অশুদ্ধবুদ্ধীনামবিবেকিনাং সদপি শ্রবণাদি ন ফলবদিতি মত্বাহ—প্রযত্নমিতি ॥১১

অনুবাদ। কোন কোন যোগিগণ সমাহিতচিত্ত এবং প্রযত্নপর হইয়া এই ( অর্থাৎ যাহার প্রসঙ্গ চলিতেছে ), সেই আত্মাকে দেখিতে সমর্থ হন—এই আমিই পরমাত্মা এই ভাবে নিজ বুদ্ধিতে প্রতিফলিত আত্মস্বরূপের উপলব্ধি করিয়া থাকেন। কিন্তু যাহারা "অকৃতাত্মা" অসংস্কৃতহৃদয় অর্থাৎ যাহারা তপস্যা ও ইন্দ্রিয়জয় এই দুইটি উপায় অবলম্বন করে নাই বলিয়া দুশ্চরিত হইতে বিরত হইতে পারে না এবং যাহারা অবিবেকী, তাহারা শাস্ত্রাদি প্রমাণকে অবলম্বনপূর্ব্বক প্রযত্নপরায়ণ হইয়াও সেই আত্মাকে দর্শন করিতে সমর্থ হয় না ॥১১

যদাদিত্যগতং তেজো জগদ্ভাসয়তেঽখিলম্।
যচ্চন্দ্রমসি যচ্চাগ্নৌ তত্তেজো বিদ্ধি মামকম্ ॥১২

অন্বয়। আদিত্যগতং যৎ তেজঃ অখিলং জগদ্ভাসয়তে, তথা চন্দ্রমসি যৎ তেজঃ অগ্নৌ চ যৎ তেজঃ [ দৃশ্যতে ] তৎ মামকম্ [ এব ] তেজঃ বিদ্ধি ॥১২

অনুবাদ। যে তেজঃ সূর্য্যে অবস্থান করে এবং যাহা এই অখিল জগৎকে উদ্ভাসিত ( আলোকিত ) করে, যে তেজঃ চন্দ্রে বর্ত্তমান রহিয়াছে কিংবা অগ্নিতে যে [ তেজঃ দৃষ্ট হয় ] ঐ সকল প্রকার তেজঃ আমারই তেজঃ জানিও ॥ ১২

ভাষ্য। যৎ পদং সর্ব্বস্যাবভাসকমপি অগ্ন্যাদিত্যাদিকং জ্যোতির্ন বিভাসয়তে যৎ প্রাপ্তাশ্চ মুমুক্ষবঃ পুনঃ সংসারাভিমুখা ন নিবর্ত্তন্তে, যস্য চ পদস্য উপাধিভেদমনুবিধীয়মানা জীবা ঘটাকাশাদয় ইব আকাশস্যাংশাস্তস্য পদস্য সর্ব্বাত্মত্বং চ সর্ব্বব্যবহারাস্পদত্বং চ বিবক্ষুশ্চতুর্ভিঃ শ্লোকৈর্বিভূতিসংক্ষেপমাহ ভগবান্—যদাদিত্যগতং আদিত্যাশ্রয়ম্, কিং তৎ? তেজঃ দীপ্তিঃ প্রকাশঃ জগদ্ভাসয়তে প্রকাশয়তি অখিলং সমস্তং যচ্চন্দ্রমসি শশভৃতি তেজোঽবভাসকং বর্ত্ততে, যচ্চাগ্নৌ হুতবহে তত্তেজো বিদ্ধি বিজানীহি মামকং মদীয়ং মম বিষ্ণোস্তৎ জ্যোতিঃ। অথবা যদাদিত্যগতং তেজশ্চৈতন্যাত্মকং জ্যোতিঃ যচ্চন্দ্রমসি যচ্চাগ্নৌ তত্তেজো বিদ্ধি মামকং মদীয়ং মম বিষ্ণোস্তজ্জ্যোতিঃ। ননু স্থাবরেষু জঙ্গমেষু চ তৎ সমানং চৈতন্যাত্মকং জ্যোতিঃ তত্র কথমিদং বিশেষণং যদাদিত্যগতমিত্যাদি। নৈষ দোষঃ, সত্ত্বাধিক্যাদাধিক্যোপপত্তেঃ। আদিত্যাদিষু হি সত্ত্বং

ত্যন্তপ্রকাশমত্যন্তভাস্বরম্ অতস্তত্রৈবাবিস্তরাং জ্যোতিরিতি তদ্‌বিশিষ্যতে, ন তু তত্রৈব তদধিকমিতি। যথা হি লোকে তুল্যেঽপি মুখসংস্থানে ন কাষ্ঠকুড্যাদৌ মুখমাবির্ভবতি আদর্শাদৌ তু স্বচ্ছে স্বচ্ছতরে চ তারতম্যেন আবির্ভবতি তদ্বৎ ॥১২

আনন্দগিরিটীকা। অনন্তরশ্লোকচতুষ্টয়স্য বৃত্তানুবাদদ্বারা তাৎপর্য্যমাহ—যৎপদমিতি। জীবাত্মত্বেন চিদ্রূপত্বমুক্ত্বা তদীয়চৈতন্যেন আদিত্যাদীনাম্ অবভাসকত্বাচ্চ ব্রহ্মণশ্চিদ্রূপত্বমিত্যাহ—যদাদিত্যেতি। চিদ্রূপস্যৈব ব্রহ্মণঃ সর্ব্বাত্মকত্বপ্রতিপাদকত্বেন শ্লোকং ব্যাচষ্টে—যদিত্যাদিনা। আদিত্যাদৌ তত্র তত্র স্থিতং ব্রহ্মচৈতন্যজ্যোতিঃ সর্ব্বাবভাসকমিত্যর্থঃ। ব্রহ্মণঃ সর্ব্বাত্মত্বেন চিদ্রূপত্বমত্র বিবক্ষিতমিতি ব্যাখ্যান্তরমাহ—অথবেতি। চৈতন্যজ্যোতিষঃ সর্ব্বত্রাবিশেষাৎ আদিত্যাদিগতত্ববিশেষণমযুক্তমিতি শঙ্কতে—নন্বিতি। সর্ব্বত্র সত্ত্বেঽপি কচিদেব অভিব্যক্তিবিশেষাদ্‌বিশেষণমিতি পরিহরতি—নৈষ দোষ ইতি। তদেব প্রপঞ্চয়তি—আদিত্যাদিষ্বিতি। সর্ব্বত্র চৈতন্যজ্যোতিষস্তুল্যত্বেঽপি কচিদেবাভিব্যক্ত্যা বিশেষণোপপত্তিং দৃষ্টান্তেন স্পষ্টয়তি—যথা হীতি ॥১২

অনুবাদ। যে পদ সকল বস্তুকে অবভাসিত করে—অগ্নি বা আদিত্য প্রভৃতি জ্যোতিঃও যাহাকে অবভাসিত করিতে পারে না, যে পদকে প্রাপ্ত হইয়া মুমুক্ষুগণ পুনর্ব্বার প্রত্যাবর্ত্তন করেন না, আকাশের যেমন ঘটাকাশ প্রভৃতি অংশ, সেইরূপ অন্তঃকরণরূপ উপাধিভেদবশে ভিন্ন ভিন্ন বলিয়া প্রতীত জীবগণও যে পদেরই অংশ বলিয়া প্রতীত হয়, সেই পদই সকল বস্তুর আত্মা এবং সকল প্রকার ব্যবহারের একমাত্র আশ্রয়, ইহা প্রতিপাদন করিবার জন্য ভগবান্ চারিটি শ্লোকের দ্বারা সংক্ষেপে [সেই পদেরই] বিভূতি বর্ণন করিতেছেন। "আদিত্যগত" আদিত্যকে আশ্রয় করিয়া যাহা প্রকাশ পায়, তাহাই আদিত্যগত। সেই আদিত্যগত কি? অর্থাৎ "তেজঃ"। এই তেজঃ শব্দের অর্থ দীপ্তি বা প্রকাশ, এই "অখিল" সমস্ত জগৎকে অবভাসিত করিয়া থাকে, যে তেজঃ "চন্দ্রমসি" শশধরেও অবভাসকরূপে প্রকাশ পায় এবং যে তেজঃ "অগ্নি" অর্থাৎ হুতবহেও অবভাসকরূপে প্রকাশ পায়, সেই তেজঃ "মামক" মদীয় অর্থাৎ আমি বিষ্ণু, সেই তেজঃ আমারই তেজঃ—ইহা তুমি জানিবে। অথবা তেজঃ এই শব্দের অর্থ চৈতন্যরূপ জ্যোতিঃ; এই যে সূর্য্য চন্দ্র এবং অগ্নিতে চৈতন্যরূপ জ্যোতিঃ প্রকাশ পাইয়া থাকে, সেই জ্যোতিঃ আমার অর্থাৎ বিষ্ণুরই জ্যোতিঃ—ইহা তুমি জানিও। এক্ষণে জিজ্ঞাসা হইতে পারে যে, স্থাবরই হউক বা জঙ্গমই হউক,

সর্ব্বত্রই সেই চৈতন্যরূপ জ্যোতিঃ সমানভাবেই বিদ্যমান রহিয়াছে, তবে কেন এরূপভাবে বিশেষ করিয়া নির্দ্দেশ করা হইল যে, আদিত্য প্রভৃতিতে অবস্থিত যে চৈতন্যরূপ জ্যোতিঃ—তাহা আমারই জ্যোতিঃ? ইহার উত্তর এই যে; এই প্রকার বলাতে যে কোন প্রকার দোষ হইয়াছে, তাহা বলা যায় না; কারণ, সেই চৈতন্য জ্যোতিঃ সর্ব্বত্র সমান হইলেও যেখানে সত্ত্বগুণের আধিক্য, সেইখানে অধিক ভাবে প্রকাশ পাইয়া থাকে। আদিত্য প্রভৃতিতে অত্যন্ত ভাস্বর এবং অত্যন্ত প্রকাশময় সত্ত্বগুণ দেখিতে পাওয়া যায়; সুতরাং আদিত্য প্রভৃতিতে সেই চৈতন্যময় জ্যোতিঃ অতি বিশদভাবে আবির্ভূত হইয়া থাকে—এস্থলে ইহাই তাৎপর্য্যার্থ। বস্তুতঃ সেই চৈতন্যময় জ্যোতিঃ যে আদিত্য প্রভৃতি বস্তুতে অধিক আছে, তাহা নহে। যেমন লোকে প্রায়ই দৃষ্ট হয় যে, মুখের আকার একই, তথাপি কাষ্ঠ প্রাচীরাদি অস্বচ্ছ বস্তুতে মুখ আবির্ভূত হয় না, কিন্তু দর্পণাদি স্বচ্ছ বা স্বচ্ছতর বস্তুতে ঐ মুখই অধিক বা অধিকতর ভাবে আবির্ভূত হইয়া থাকে, এখানেও সেইরূপ ॥১২

গামাবিশ্য চ ভূতানি ধারয়াম্যহমোজসা।
পুষ্ণামি চৌষধীঃ সর্ব্বাঃ সোমো ভূত্বা রসাত্মকঃ ॥১৩

**অন্বয়।** অহং গাম্ (পৃথিবীম্) আবিশ্য ওজসা (বলেন) ভূতানি ধারয়ামি, রসাত্মকঃ সোমো ভূত্বা অহং সর্ব্বাঃ ওষধীঃ পুষ্ণামি ॥১৩

**অনুবাদ।** পৃথিবীর মধ্যে প্রবিষ্ট হইয়া আমিই নিজ বলের দ্বারা ভূতগণকে ধারণ করিয়া থাকি। আমিই রসময় চন্দ্রমূর্ত্তি ধারণ করিয়া সকল প্রকার ওষধিগণকে পরিপুষ্ট করিয়া থাকি ॥১৩

**ভাষ্য।** কিঞ্চ—গাং পৃথিবীম্ আবিশ্য প্রবিশ্য ধারয়ামি ভূতানি জগৎ অহম্ ওজসা বলেন যদ্‌বলং কামরাগবিবর্জ্জিতম্ ঐশ্বরং জগদ্‌বিধারণায় পৃথিব্যাং প্রবিষ্টং যেন গুর্ব্বী পৃথিবী নাধঃ পততি ন বিদীর্য্যতে চ। তথা চ মন্ত্রবর্ণঃ—"যেন দ্যৌরুগ্রা পৃথিবী চ দৃঢ়া" ইতি। "স দধার পৃথিবীম্" ইত্যাদিশ্চ। অতো গামাবিশ্য চ ভূতানি চরাচরাণি ধারয়ামীতি যুক্তমুক্তম্; কিঞ্চ পৃথিব্যাং জাতা ওষধীঃ সর্ব্বা ব্রীহিযবাদ্যাঃ পুষ্ণামি পুষ্টিমতী রসস্বাদুমতীশ্চ করোমি সোমো ভূত্বা রসাত্মকঃ সোমঃ সর্ব্বরসাত্মকঃ সর্ব্বরসানামাকরঃ সোমঃ স হি সর্ব্বা ওষধীঃ স্বাত্ম-রসানুপ্রবেশেন পুষ্ণাতি ॥১৩

আনন্দগিরিটীকা। ইতশ্চ সর্ব্বাত্মত্বং প্রকৃতপদস্য যুক্তমিত্যাহ—কিঞ্চেতি। ঈশ্বরো হি পৃথিবীদেবতারূপেণ পৃথিবীং প্রবিশ্য ভূতশব্দিতং জগৎ ঐশ্বরেণৈব বলেন বিভর্ত্তি ততো গুর্ব্ব্যপি পৃথিবী বিদীর্য্য নাধো নিপততীত্যত্র প্রমাণমাহ—তথা চেতি। পরস্যৈব হিরণ্যগর্ভাত্মনাবস্থানাৎ ন মন্ত্রয়োরন্যপরতেতি ভাবঃ। দেবতাত্মনা দ্যাবাপৃথিব্যোরুগ্রত্বম্ * উদ্ধরণসামর্থ্যং † তথাপীশ্বরায়ত্তমেব স্বরূপধারণং তদপেক্ষয়া দুর্ব্বলত্বাদিতি দ্রষ্টব্যম্। ঈশ্বরস্য সর্ব্বাত্মত্বে হেত্বন্তরমাহ—কিঞ্চেতি। রসাত্মকসোমরূপতাপত্তাবপি কথমোষধীরীশ্বরঃ সর্ব্বাঃ পুষ্ণাতীত্যাশঙ্ক্যাহ—সর্ব্বেতি॥ ১৩

অনুবাদ। আরও গো শব্দের অর্থ যে পৃথিবী, তাহার মধ্যে আবিষ্ট অর্থাৎ প্রবিষ্ট হইয়া আমি ভূতসমূহকে জগৎকে ধারণ করিয়া আছি [ কিসের দ্বারা ধারণ করি ? ] ওজঃ অর্থাৎ বলের দ্বারা। যে বল, কাম ও রাগ দ্বারা পরিচালিত নহে এবং ঈশ্বরসম্বন্ধি যে বল জগৎকে বিধৃত করিবার জন্য পৃথিবীতে প্রবিষ্ট হইয়া রহিয়াছে এবং যে বলের প্রভাবে এই ভারবতী পৃথিবী নীচে পড়িয়া যায় না অথবা বিদীর্ণ হইয়া যায় না। শ্রুতিতেও নির্দ্দিষ্ট আছে যে, "যাহার প্রভাবে আকাশ উজ্জ্বল হইয়া থাকে এবং যাহার প্রভাবে পৃথিবী দৃঢ় হইয়া থাকে"। শ্রুতিতে আরও নির্দ্দিষ্ট হইয়াছে যে, "তিনিই পৃথিবীকে ধারণ করিয়া আছেন"। সুতরাং পৃথিবীতে প্রবিষ্ট হইয়া বলের দ্বারা আমি জগৎকে ধারণ করিয়া থাকি, এই যে কথা বলা হইয়াছে, তাহা যুক্তিযুক্তই হইয়াছে। আরও পৃথিবীতে উৎপন্ন সর্ব্বপ্রকার "ওষধি" ধান্য যব প্রভৃতিকে আমি পুষ্ট করিয়া থাকি এবং স্বাদু-রসযুক্তও করিয়া থাকি। [ কি প্রকার স্বরূপ ধারণ করিয়া পুষ্ট করি ? ] রসাত্মক অর্থাৎ সর্ব্বপ্রকার রসস্বরূপ—সর্ব্বপ্রকার রসের আধার অর্থাৎ সর্ব্বরসস্বভাব যে "সোম" চন্দ্র, তাহাই আত্মরস প্রবেশ করাইয়া সকল প্রকার ওষধিকে পুষ্ট করিয়া থাকে॥ ১৩

অহং বৈশ্বানরো ভূত্বা প্রাণিনাং দেহমাশ্রিতঃ।
প্রাণাপানসমাযুক্তঃ পচাম্যন্নং চতুর্ব্বিধম্॥ ১৪

অন্বয়। অহং বৈশ্বানরঃ (জাঠরাগ্নিঃ) ভূত্বা প্রাণিনাং দেহম্ আশ্রিতঃ প্রাণাপানসমাযুক্তঃ [ সন্ ] চতুর্ব্বিধম্ অন্নং পচামি॥ ১৪

* দ্যাবাপৃথিব্যোগুরুত্বমিতি কেচিৎ পঠন্তি।

† উদ্ধরণধারণসামর্থ্যম্ ইত্যপি কচিৎ।

অনুবাদ। আমিই বৈশ্বানরস্বরূপ হইয়া প্রাণিগণের দেহকে আশ্রয় করি এবং প্রাণ এবং অপান এই দুই ভাগে বিভক্ত হইয়া চতুর্ব্বিধ অন্নের পরিপাক সাধন করিয়া থাকি ॥ ১৪

ভাষ্য। কিঞ্চ—অহমেব বৈশ্বানর উদরস্থঃ অগ্নির্ভূত্বা "অয়মগ্নিবৈশ্বানরঃ যোঽয়মন্তঃ পুরুষে যেনৈতদন্নং পচ্যতে" ইত্যাদিশ্রুতেঃ বৈশ্বানরঃ সন্ প্রাণিনাং প্রাণবতাং দেহমাশ্রিতঃ প্রবিষ্টঃ প্রাণাপানসমাযুক্তঃ প্রাণাপানাভ্যাং সমাযুক্তঃ সংযুক্তঃ পচামি পক্তিং করোমি, চতুর্ব্বিধং চতুষ্প্রকারম্ অন্নমশনম্ ভোজ্যং ভক্ষ্যং চোষ্যং লেহ্যং চ ভোক্তা বৈশ্বানরঃ অগ্নিঃ ভোজ্যমন্নং সোমঃ তদেতদুভয়মগ্নীষোমৌ সর্ব্বমিতি পশ্যতোঽন্নদোষলেপো ন ভবতি ॥ ১৪

আনন্দগিরিটীকা। ভগবতঃ সর্ব্বাত্মত্বে হেত্বন্তরমাহ—কিঞ্চেতি। অহমেবেত্যহংশব্দেন পরো লক্ষ্যতে, ভূত্বা পচামীতি সম্বন্ধঃ। পরস্যৈব জাঠরাত্মনা স্থিতৌ শ্রুতিং প্রমাণয়তি—অয়মিতি। বাহ্যং ভৌমমগ্নিং ব্যাবর্ত্তয়তি—যোঽয়মিতি। দেহান্তরারম্ভকং তৃতীয়ং ভূতং ব্যবচ্ছিনত্তি—যেনেতি। জাঠরাত্মনা পরঃ স্থিতশ্চেৎ তস্য দেহাশ্রিতত্বং সিদ্ধমিতি ন পৃথগ্ বক্তব্যমিত্যাশঙ্ক্য "পুরুষবিধং পুরুষেঽন্তঃপ্রতিষ্ঠিতং বেদ" ইতি শ্রুতিমাশ্রিত্যাহ—প্রবিষ্ট ইতি। পরস্য জাঠরাত্মনোঽন্নপাকে সহকারিকারণমাহ—প্রাণেতি। সংযুক্তত্বং সংধুক্ষিতত্বম্। অন্নস্য চাতুর্ব্বিধ্যং প্রকটয়তি—ভোজ্যমিতি। ভোক্তরি বৈশ্বানরদৃষ্টির্ভোজ্যে সোমদৃষ্টিরেবং ভোক্তৃভোজ্যরূপং সর্ব্বং জগদগ্নীষোমাত্মনা ভুক্তিকালে ধ্যায়তো ভোক্তুরন্নকৃতো দোষো নেতি প্রাসঙ্গিকং সফলং ধ্যানং দর্শয়তি—ভোক্তেতি ॥ ১৪

অনুবাদ। আরও [ বলি শুন ] আমিই "বৈশ্বানর" উদরস্থ অগ্নি; এই বিষয়ে শ্রুতিতেও নির্দ্দেশ আছে যে "এই আত্মাই বৈশ্বানর অগ্নি, যে অগ্নি শরীরের মধ্যে প্রবেশ করিয়া অন্নের পরিপাক করে।" প্রাণী অর্থাৎ প্রাণধারিগণের দেহে প্রবিষ্ট হইয়া সেই বৈশ্বানর আমি "প্রাণাপানসমাযুক্ত" প্রাণ এবং অপান এই দুইটির সহিত যুক্ত হইয়া পরিপাক করিয়া থাকি। [ কিসের পাকক্রিয়া সাধন করি ? তাহার উত্তর হইতেছে যে ] চতুর্ব্বিধ অন্ন; অর্থাৎ ভোজ্য ভক্ষ্য চোষ্য এবং লেহ্য এই চতুর্ব্বিধ অন্নের পাক করিয়া থাকি। ভোক্তা বৈশ্বানর—অগ্নি, ভোজ্য অন্ন—সোম, এই দুইটিকে মিলাইলে অগ্নীষোম হয়, এই অগ্নীষোমময়ই জগৎ এই প্রকার দৃষ্টি যাঁহার হয়, তাঁহার পক্ষে সকল প্রকার অন্নদোষ বিলুপ্ত হইয়া যায় ॥ ১৪

সর্ব্বস্য চাহং হৃদি সন্নিবিষ্টো, মত্তঃ স্মৃতির্জ্ঞানমপোহনং চ।
বেদৈশ্চ সর্ব্বৈরহমেব বেদ্যো, বেদান্তকৃদ্‌বেদবিদেব চাহম্‌ ॥ ১৫

অন্বয়। অহং সর্ব্বস্য হৃদি সন্নিবিষ্টঃ,মত্তঃ স্মৃতিঃ জ্ঞানম্‌ অপোহনং (তয়োর-ভাবশ্চ) চ, সর্ব্বৈঃ বেদৈঃ অহমেব বেদ্যশ্চ, অহং বেদান্তকৃৎ অহমেব বেদবিচ্চ ॥১৫

অনুবাদ। আমি সকলের হৃদয়ে সন্নিবিষ্ট, আমা হইতেই স্মৃতি, জ্ঞান এবং অপোহন [ জ্ঞান ও স্মৃতির অভাব ], সকল বেদের আমিই বেদ্য, আমিই বেদান্তকৃৎ এবং আমিই বেদবিৎ ॥১৫

ভাষ্য। কিঞ্চ—সর্ব্বস্য প্রাণিজাতস্য অহমাত্মা সন্‌ হৃদি বুদ্ধৌ সন্নিবিষ্টঃ অতো মত্ত আত্মনঃ সর্ব্বপ্রাণিনাং স্মৃতির্জ্ঞানং তদপোহনঞ্চ। যেষাং পুণ্যকর্ম্মিণাং পুণ্যকর্ম্মানুরোধেন জ্ঞানস্মৃতী ভবতঃ তথা পাপকর্ম্মিণাং পাপকর্ম্মানুরূপেণ স্মৃতি-জ্ঞানয়োরপোহনং চ অপায়নমপগমনং চ। বেদৈশ্চ সর্ব্বৈরহমেব পরমাত্মা বেদ্যঃ বেদিতব্যঃ বেদান্তকৃৎ বেদান্তার্থসম্প্রদায়কৃদিত্যর্থঃ। বেদবিদ্‌ বেদার্থবিদেব চাহম্‌ ॥১৫

আনন্দগিরিটীকা। ইতশ্চ সর্ব্বাত্মত্বেন সর্ব্বব্যবহারাস্পদত্বম্‌ ঈশ্বরস্যে-ত্যাহ—কিঞ্চেতি। প্রাণিজাতং ব্রহ্মাদিপুত্তিকান্তম্‌। আত্মতয়া বুদ্ধৌ সন্নিবিষ্টত্বং তদ্‌গুণদোষাণামশেষেণ দ্রষ্টৃত্বম্‌। অতো বুদ্ধিমধ্যস্থস্য গুণদোষদ্রষ্টৃত্বাদিতি যাবৎ। মত্তঃ সর্ব্বকর্ম্মাধ্যক্ষাৎ জগদ্‌যন্ত্রসূত্রধারাদিত্যর্থঃ। প্রাণিনাং স্মৃতিজ্ঞানয়োস্তদপায়স্য চ ভগবদধীনত্বে ভগবতো বৈষম্যং স্যাদিত্যাশঙ্ক্যাহ—যেষামিতি। স্মৃতির্জন্মান্ত-রাদাবনুভূতস্য পরামর্শঃ। দেশকালস্বভাববিপ্রকৃষ্টস্যাপি জ্ঞানমনুভবঃ। ধর্ম্মাধর্ম্মাভ্যাং বিচিত্রং কুর্ব্বতো নেশ্বরস্য বৈষম্যমিতি ভাবঃ। বেদবেদ্যং পরং ব্রহ্ম ভগ-বতোঽন্যদিতি শঙ্কাং বারয়তি—বেদৈরিতি। বেদান্তানাং পৌরুষেয়ত্বং পরি-হরতি—বেদেতি। তদর্থসম্প্রদায়প্রবর্ত্তকত্বার্থং তদর্থযাথাতথ্যজ্ঞানবত্ত্বমাহ—বেদার্থেতি ॥ ১৫

অনুবাদ। আরও [ বলি শুন্‌ ] সকল প্রাণিগণের আমি আত্মা। সুতরাং আমিই তাহাদের হৃদি অর্থাৎ বুদ্ধিতে সন্নিবিষ্ট। আমা হইতেই অর্থাৎ আত্মা হইতেই স্মৃতি এবং জ্ঞান হইয়া থাকে এবং আমা হইতেই তাহাদের স্মৃতি এবং জ্ঞানের অপোহ অর্থাৎ অভাব হইয়া থাকে। যাহারা পুণ্যকর্ম্মা, তাহাদের স্বকৃত পুণ্যকর্ম্মের অনুসারে স্মৃতি এবং জ্ঞান আমা হইতেই উৎপন্ন হয়। এইরূপ যাহারা পাপকর্ম্মা, তাহাদের নিজকৃত পাপকর্ম্মের অনুরূপ স্মৃতি এবং

জ্ঞানের অভাবও আমা হইতেই হইয়া থাকে। আমিই বেদান্তকৃৎ অর্থাৎ বেদান্তার্থ প্রচারের জন্য সম্প্রদায়ের স্রষ্টা এবং আমিই বেদবিৎ অর্থাৎ বেদার্থবিৎ ॥১৫

দ্বাবিমৌ পুরুষৌ লোকে ক্ষরশ্চাক্ষর এব চ।
ক্ষরঃ সর্ব্বাণি ভূতানি কূটস্থোঽক্ষর উচ্যতে ॥১৬

অন্বয়। লোকে ক্ষরঃ অক্ষরশ্চেতি ইমৌ দ্বৌ এব পুরুষৌ [স্তঃ]। [তত্র] সর্ব্বাণি ভূতানি ক্ষরঃ, কূটস্থঃ অক্ষর উচ্যতে ॥১৬

অনুবাদ। সংসারে ক্ষর এবং অক্ষর এই দ্বিবিধ পুরুষ [বিদ্যমান রহিয়াছে]। তাহাদের মধ্যে ক্ষর শব্দের অর্থ সর্ব্বভূত, আর কূটস্থ পুরুষই অক্ষর বলিয়া অভিহিত ॥১৬

ভাষ্য। ভগবত ঈশ্বরস্য নারায়ণাখ্যস্য বিভূতিসংক্ষেপ উক্তঃ বিশিষ্টোপাধিকৃতঃ "যদাদিত্যগতং তেজ" ইত্যাদিনা, অথাধুনা তস্যৈব ক্ষরাক্ষরোপাধিপ্রবিভক্ততয়া নিরুপাধিকস্য কেবলস্য স্বরূপনির্দিধারয়িষয়া উত্তরশ্লোকা আরভ্যন্তে। তত্র সর্ব্বমেব অতীতানাগতানন্তরাধ্যায়ার্থজাতং ত্রিধা রাশীকৃত্যাহ। দ্বাবিমৌ পৃথগ্‌রাশীকৃতৌ পুরুষৌ ইত্যুচ্যেতে লোকে সংসারে। ক্ষরশ্চ ক্ষরতি ইতি ক্ষরঃ বিনাশী একো রাশিরপরঃ পুরুষোঽক্ষরস্তদ্‌বিপরীতঃ ভগবতো মায়াশক্তিঃ ক্ষরাখ্যস্য পুরুষস্য উৎপত্তিবীজম্ অনেকসংসারিজন্তুকামকর্ম্মাদিসংস্কারাশ্রয়ঃ অক্ষরঃ পুরুষ উচ্যতে। কৌ তৌ পুরুষৌ ইত্যাহ স্বয়মেব ভগবান্ ক্ষরঃ সর্ব্বাণি ভূতানি সমস্তং বিকারজাতমিত্যর্থঃ। কূটস্থঃ কূটঃ রাশিঃ রাশিরিব স্থিতঃ, অথবা কূটঃ মায়া বঞ্চনা জিহ্মতা কুটিলতা ইতি পর্য্যায়াঃ, অনেকমায়াদিপ্রকারেণ স্থিতঃ কূটস্থঃ সংসারবীজানন্ত্যাৎ ন ক্ষরতি ইতি অক্ষর উচ্যতে ॥১৬

আনন্দগিরিটীকা। উত্তরশ্লোকানাং তাৎপর্য্যং বক্তুং বৃত্তং কীর্ত্তয়তি—ভগবত ইতি। বিশিষ্টোপাধিরাদিত্যাদিঃ। সম্প্রত্যধ্যায়সমাপ্তেরুত্তরসন্দর্ভস্য তাৎপর্য্যমাহ—অথেতি। ন কেবলং নিরুপাধিকাত্মস্বরূপনির্দ্ধারণায় উত্তরগ্রন্থঃ কিন্তু সর্ব্বস্যৈব গীতাশাস্ত্রস্য অর্থনির্ণয়ার্থমিত্যাহ—তত্রেতি। ক্ষরাক্ষরোপাধিভ্যাং পরমাত্মনা চ রাশিত্রয়মুক্তেন সর্ব্বাত্মত্বেন অশুদ্ধ্যাদিদোষপ্রসক্তাবুক্তম্—দ্বাবিমৌ ইতি। পুরুষোপাধিত্বাৎ পুরুষত্বং ন সাক্ষাদিতি বিবক্ষিত্বাহ—পুরুষাবিতি। পরং পুরুষং ব্যাবর্ত্তয়তি—ভগবত ইতি। তত্র কার্য্যলিঙ্গকমনুমানং সূচয়তি—ক্ষরাখ্যস্যেতি। মায়াশক্তিং বিনা ভোক্তৄণাং কর্ম্মাদিসংস্কারাদেব উক্তকার্য্যোৎপত্তিরিত্যাশঙ্ক্য তস্য নিমিত্তত্বেঽপি মায়াশক্তিরুপাদান-

মিতি মত্বাহ—অনেকেতি। কামকর্ম্মাদীত্যাদিশব্দেন জ্ঞানং গৃহ্যতে। প্রকৃতিং পুরুষং চৈবেতি প্রকৃতয়োরিহ গ্রহণমিতি শঙ্কামাকাঙ্ক্ষাদ্বারা বারয়তি—কৌ তাবিতি। কূটশব্দার্থমুক্ত্বা তেন স্থিতস্য কূটস্থতেতি সংপিণ্ডিতমর্থমাহ অনেকেতি। তস্য কথমক্ষরত্বং বিনা ব্রহ্মজ্ঞানমনাশাদিত্যাহ—সংসারেতি ॥১৬

অনুবাদ। ভগবান্ ঈশ্বর যিনি নারায়ণ এই নামে প্রসিদ্ধ, তাঁহার বিভূতি সংক্ষিপ্তভাবে কথিত হইয়াছে ; সেই পরমাত্মা এক হইলেও তদীয় উপাধির নানাত্ব আছে বলিয়া তিনি নানা বিভূতিমান্ বলিয়া ব্যবহারের গোচর হইয়া থাকেন। "আদিত্যগত যে তেজঃ অখিল জগৎকে ভাসিত করে" এই প্রকার কয়টি শ্লোকের দ্বারাই এই বিভূতি সংক্ষিপ্তভাবে বর্ণন করা হইয়াছে ; এক্ষণে সেই ক্ষর এবং অক্ষর এই দ্বিবিধ উপাধি দ্বারা প্রবিভক্ত বলিয়া প্রতীত অথচ বাস্তবিক নিরুপাধিক যে ব্রহ্ম, তাঁহারই প্রকৃত স্বরূপের নির্দ্ধারণ করিবার ইচ্ছায় পরবর্ত্তী শ্লোকগুলির আরম্ভ করা হইতেছে। অতীত এবং অব্যবহিত পূর্ব্ববর্ত্তী অধ্যায়ে যাহা কিছু বলা হইয়াছে, সেই সকল পদার্থকে তিন প্রকারে ভাগ করিয়া দেখাইতেছেন যে, পুরুষ দুই প্রকার। এই সংসারে পুরুষ বলিলে দুই প্রকার রাশিতে বিভক্ত দুই জাতীয় পদার্থ বুঝা যায়। একটি প্রকার হইতেছে "ক্ষর" যাহা ক্ষরিত হয় অর্থাৎ বিনাশ প্রাপ্ত হয়, তাহাই হইতেছে "ক্ষর পুরুষ"। আর একপ্রকার পুরুষ আছে, তাহাকে বলা যায় "অক্ষর"। এই অক্ষর রাশি (প্রকার) ক্ষর হইতে বিপরীত পুরুষ অর্থাৎ ইহাই ভগবানের মায়াশক্তি এবং এই অক্ষরই ক্ষরনামক পুরুষের উৎপত্তির পক্ষে বীজস্থানীয় কারণ, অর্থাৎ অনেক সংসারী জীবের কাম-কর্ম্ম এবং সংস্কার সমূহের একমাত্র আশ্রয় [ বলিলে এই অক্ষর বা মায়াশক্তিই বুঝা যায় ]। কে সে ক্ষর ? এবং কেই বা সে অক্ষর ? তাহাই ভগবান্ স্বয়ং বলিতেছেন যে, ক্ষর শব্দটির অর্থ সর্ব্বভূত অর্থাৎ জগতের যত কিছু কার্য্য সকলই "ক্ষর" ; কূটস্থ যে পুরুষ, তাহাই "অক্ষর" শব্দের প্রতিপাদ্য অর্থ। যাহার ক্ষরণ বা বিনাশ হয় না, তাহাকেই "অক্ষর" বলা যায়। কূটস্থ এই শব্দটির অর্থ এই, কূট শব্দের অর্থ রাশি। যিনি রাশির ন্যায় অপরিবর্ত্তনশীল হইয়া অবস্থিতি করেন, তাঁহাকেই "কূটস্থ" বলা যায়। অথবা কূট এই শব্দটির অর্থ মায়া বঞ্চনা জিহ্মতা কুটিলতা—এই কয়টি শব্দেরও যাহা অর্থ, কূট শব্দটিরও তাহাই অর্থ। যিনি অনেক মায়াদি প্রকারে এই সংসারে প্রতীত হন অর্থাৎ সংসারের বীজ অনন্ত মায়াই যাঁহার উপাধি ; সুতরাং ঐ বিচিত্রপ্রকার অনন্ত মায়াশক্তির যিনি আশ্রয়,

তাঁহাকেই "কূটস্থ" শব্দের অর্থ বলিয়া জানিতে হইবে; অনন্ত মায়াশক্তির আশ্রয়, এই কারণেও তিনি অক্ষর অর্থাৎ অবিনাশী ॥১৬

উত্তমঃ পুরুষস্ত্বন্যঃ পরমাত্মেত্যুদাহৃতঃ।
যো লোকত্রয়মাবিশ্য বিভর্ত্ত্যব্যয় ঈশ্বরঃ ॥১৭

অন্বয়। অন্যস্তু উত্তমঃ পুরুষঃ পরমাত্মা ইতি উদাহৃতঃ। যঃ অব্যয়ঃ ঈশ্বরঃ (সর্ব্বজ্ঞো নারায়ণাখ্যঃ) লোকত্রয়মাবিশ্য বিভর্ত্তি ॥১৭

অনুবাদ। এই দুই প্রকার পুরুষ হইতে ভিন্ন আর একটি উত্তম পুরুষ আছেন, যাঁহাকে পরমাত্মা বলিয়া [শাস্ত্রে] নির্দ্দেশ করে; এবং যিনি অবিনাশী এবং ঈশ্বর [অর্থাৎ সর্ব্বজ্ঞ নারায়ণ] এবং যিনি অন্তরে প্রবিষ্ট হইয়া লোকত্রয়কে ভরণ করিয়া থাকেন ॥১৭

ভাষ্য। আভ্যাং ক্ষরাক্ষরাভ্যাং বিলক্ষণঃ ক্ষরাক্ষরোপাধিদ্বয়দোষেণাস্পৃষ্টঃ নিত্যশুদ্ধবুদ্ধমুক্তস্বভাবঃ—উত্তমঃ উৎকৃষ্টতমঃ পুরুষস্ত্বন্যঃ অত্যন্তবিলক্ষণ আভ্যাং পরমাত্মা ইতি পরমশ্চাসৌ দেহাদ্যবিদ্যাকৃতাত্মভ্যঃ আত্মা চ সর্ব্বভূতানাং প্রত্যক চেতন ইত্যতঃ পরমাত্মা ইত্যুদাহৃত উক্তো বেদান্তেষু। স এব বিশেষ্যতে যো লোকত্রয়ং ভূর্ভুবঃস্বরাখ্যং স্বকীয়য়া চৈতন্যবলশক্ত্যা আবিশ্য প্রবিশ্য বিভর্ত্তি স্বরূপসদ্ভাবমাত্রেণ বিভর্ত্তি ধারয়তি অব্যয়ো নাস্য ব্যয়ো বিদ্যতে ইত্যব্যয়ঃ ঈশ্বরঃ সর্ব্বজ্ঞো নারায়ণাখ্য ঈশনশীলঃ ॥১৭

আনন্দগিরিটীকা। কার্য্যকারণাখ্যো রাশী দর্শয়িত্বা রাশ্যন্তরং দর্শয়তি—আভ্যামিতি। বৈলক্ষণ্যফলমাহ—ক্ষরেতি। উপাধিদ্বয়কৃতগুণদোষাস্পর্শে ফলিতমাহ—নিত্যেতি। আভ্যাং ক্ষরাক্ষরাভ্যামিতি যাবৎ। উত্তমোঽন্য ইতি পদদ্বয়ং বস্তুতঃ সর্ব্বথৈব ক্ষরাক্ষরাত্মত্বাভাবদৃষ্ট্যর্থম্। জড়বর্গস্যান্যত্বকৃতং স্বাতন্ত্র্যং নিরস্যতি—সএবেতি। লোকত্রয়মিত্যুপলক্ষণং সর্ব্বং জগদপি বিবক্ষিতম্। চৈতন্যমেব বলং তত্র শক্তির্ম্মায়া তয়েতি যাবৎ। জগদ্ধারণে পরস্য ব্যাপারান্তরং বারয়তি—স্বরূপেতি। ন চাস্যান্যো ধারয়িতা স্বতোঽচলত্বাদিত্যাহ—অব্যয় ইতি। "সংযুক্তমেতৎ ক্ষরমক্ষরঞ্চ ব্যক্তাব্যক্তং ভরতে বিশ্বমীশঃ" ইতি শ্রুত্যর্থং গৃহীত্বাহ—ঈশ্বর ইতি ॥ ১৭

অনুবাদ। এই ক্ষর এবং অক্ষর নামে প্রসিদ্ধ পুরুষদ্বয় হইতে যাহা অত্যন্ত বিলক্ষণ—অর্থাৎ ক্ষর এবং অক্ষর এই দুই প্রকার উপাধির কোন প্রকার দোষের দ্বারা যাহা স্পৃষ্ট নহে, এবং যাহা সর্ব্বদা বুদ্ধ সর্ব্বদা শুদ্ধ এবং সর্ব্বদা মুক্ত,

সেই পুরুষ "উত্তম" উৎকৃষ্টতম এবং এই দ্বিবিধ পুরুষ হইতে ভিন্ন অর্থাৎ বিলক্ষণ সেই উত্তম পুরুষই পরমাত্মা, পরম [ অর্থাৎ উৎকৃষ্টতম, কাহা হইতে? ] দেহাদি-রূপ অবিদ্যা দ্বারা পরিকল্পিত যে আত্মা, তাহা হইতেও এই উত্তম পুরুষ পরম অথচ তাহার আত্মা অর্থাৎ সকল ভূতেরই ব্যাপক চৈতন্যময়, এই কারণেই বেদান্ত-সমূহে ইনি "পরমাত্মা" এই শব্দের দ্বারা নির্দ্দিষ্ট হইয়া থাকেন। সেই পরমাত্মারই বিশেষণ এই যে, তিনি "অব্যয়" অর্থাৎ কোন অবস্থাতেই তাঁহার কোন স্বভাবেরই নাশ হয় না; এইজন্যই তিনি অব্যয়, তিনি স্বীয় চৈতন্যবলশক্তির দ্বারা ভূঃ ভুবঃ এবং স্বঃ এই তিনটি লোকের অন্তরে প্রবিষ্ট হইয়া ভরণ করিতেছেন, এবং তাঁহার নিজ স্বরূপের সত্তা মাত্রদ্বারাই পালন করিতেছেন। তিনিই ঈশ্বর অর্থাৎ সর্ব্বজ্ঞ, নারায়ণ তাঁহারই নাম, এবং ঈশ্বরত্বই তাঁহার স্বভাব ॥ ১৭

যস্মাৎ ক্ষরমতীতোঽহমক্ষরাদপি চোত্তমঃ।
অতোঽস্মি লোকে বেদে চ প্রথিতঃ পুরুষোত্তমঃ ॥১৯

অন্বয়। যস্মাৎ অহং ক্ষরম্ অতীতঃ অক্ষরাদপি উত্তমঃ, অতঃ লোকে বেদে চ পুরুষোত্তম ইতি প্রথিতঃ অস্মি ॥ ১৮

অনুবাদ। যে কারণে আমি ক্ষরকে অতিক্রম করিয়া অবস্থিত আছি এবং অক্ষর হইতেও আমি উত্তম, এই জন্যই লোকে এবং বেদে আমি পুরুষোত্তম এই নামে প্রসিদ্ধ আছি ॥ ১৮

ভাষ্য। যথাব্যাখ্যাতস্য ঈশ্বরস্য পুরুষোত্তম ইত্যেতন্নাম প্রসিদ্ধং তস্য নামনির্ব্বচনপ্রসিদ্ধ্যা অর্থবত্ত্বং নাম্নো দর্শয়ন্ নিরতিশয়ঃ অহম্ ঈশ্বর ইত্যাত্মানং দর্শয়তি ভগবান্—যস্মাৎ ক্ষরমতীতোঽহং সংসারমায়াবৃক্ষম্ অশ্বত্থাখ্যম্ অতিক্রান্তঃ অহম্ অক্ষরাদপি সংসারবৃক্ষ-বীজভূতাদপি চোত্তমঃ উৎকৃষ্টতমঃ ঊর্দ্ধতমো বা অতঃ ক্ষরাক্ষরাভ্যাম্ উত্তমত্বাৎ অস্মি ভবামি লোকে বেদে চ প্রথিতঃ প্রখ্যাতঃ পুরুষো-ত্তম ইত্যেবং মাং ভক্তজনা বিদুঃ কবয়ঃ কাব্যাদিষু চ ইদং নাম নিবধ্নন্তি পুরুষোত্তম ইত্যনেনাভিধানেন অভিগৃণন্তি ॥ ১৮

আনন্দগিরিটীকা। কিঞ্চ লোকবেদয়োর্ভগবতো নাম প্রসিদ্ধ্যা সিদ্ধম-প্রপঞ্চত্বমিত্যাহ—যথেতি। অশ্বকর্ণাদিবদস্য নাম্নো রূঢ়ত্বাদর্থবিশেষাভাবাদ্ ভগবতোঽপি লৌকিকেশ্বরবদীশ্বরত্বং সাতিশয়মিতি নেত্যাহ—তস্যেতি। যস্মাদিত্যস্যাপেক্ষিতং নিক্ষিপতি—অত ইতি। উত্তমঃ পুরুষ ইতি বাক্যশেষঃ ॥ ১৮

অনুবাদ। যে ভাবে ঈশ্বরের স্বরূপ ব্যাখ্যাত হইয়াছে, সেইভাবেই তাঁহার পুরুষোত্তম এই নামটিও প্রসিদ্ধ হইয়াছে। যৌগিক শক্তির দ্বারা এই নামের অর্থ কি, তাহা দেখিলে বুঝা যায় যে, এই নামটিও তাঁহার সার্থক। ইহাই দেখাইয়া [ তদ্দ্বারা ] ভগবান্ প্রকারান্তরে ইহাই দেখাইতেছেন যে, আমিই নিরতিশয় ঈশ্বর। "ক্ষর" সংসাররূপ মায়াময় অশ্বত্থবৃক্ষকে যেহেতু আমি অতিক্রমণ করিয়াছি এবং "অক্ষর" অর্থাৎ এই সংসারবৃক্ষের বীজভূত যে পুরুষ, তাহা হইতেও আমি "উত্তম" উৎকৃষ্টতম বা ঊর্দ্ধতম, এই কারণে অর্থাৎ ক্ষর এবং অক্ষর নামক প্রসিদ্ধ দ্বিবিধ পুরুষ হইতে উত্তম বলিয়া আমি লোকে এবং বেদে পুরুষোত্তম এই নামে "প্রথিত" প্রখ্যাত রহিয়াছি। ভক্তগণ আমাকে পুরুষোত্তম বলিয়া জানে, কবিগণও কাব্য প্রভৃতিতে এই পুরুষোত্তম নামেই আমার স্বরূপ নিবন্ধন করিয়া থাকেন অর্থাৎ [ লোক সমাজে ] এই নামের দ্বারাই আমার স্বরূপের পরিচয় প্রদান করিয়া থাকেন॥ ১৮

যো মামেবমসম্মূঢ়ো জানাতি পুরুষোত্তমম্।
স সর্ব্ববিদ্ ভজতি মাং সর্ব্বভাবেন ভারত॥ ১৯

অন্বয়। যঃ অসম্মূঢ়ঃ মাম্ এবং পুরুষোত্তমং জানাতি, হে ভারত! স সর্ব্ববিৎ সন্ মাং সর্ব্বভাবেন ভজতি॥১৯

অনুবাদ। যে ব্যক্তি বিগতমোহ হইয়া আমাকে এই ভাবে পুরুষোত্তম বলিয়া বুঝিতে পারেন, হে ভরত! তিনি সর্ব্বজ্ঞ হন এবং সর্ব্বভাবে আমাকে ভজনা করিয়া থাকেন॥ ১৯

ভাষ্য। অথেদানীং যথানিরুক্তমাত্মানং যো বেদ তস্যেদং ফলম্ উচ্যতে—যো মামীশ্বরং যথোক্তবিশেষণমেবং যথোক্তেন প্রকারেণ অসম্মূঢ়ঃ সংমোহবর্জ্জিতঃ সন্ জানাতি অয়মহমস্মীতি পুরুষোত্তমং স সর্ব্ববিৎ সর্ব্বাত্মনা সর্ব্বং বেত্তি ইতি সর্ব্বজ্ঞঃ সর্ব্বভূতস্থং ভজতি মাং সর্ব্বভাবেন সর্ব্বাত্মচিত্ততয়া হে ভরত॥ ১৯

আনন্দগিরিটীকা। আত্মনোঽপ্রপঞ্চত্বং জ্ঞানফলোক্ত্যা স্তৌতি—অথেতি যথোক্তবিশেষণং সর্ব্বাত্মত্বাদিবিশেষণোপেতমিতি যাবৎ। ক্ষরাক্ষরাতীতত্বং যথোক্তপ্রকারঃ। সংমোহবর্জ্জিতঃ সংমোহেন দেহাদিষ্বাত্মাত্মীয়ত্ববুদ্ধ্যা রহিত ইত্যর্থঃ! ভগবন্তং জানতঃ সর্ব্ববিত্ত্বং তস্যৈব সর্ব্বাত্মনা যেয়ত্বাদিত্যাহ—স সর্ব্ব-বিদিতি। সর্ব্বাত্মনি ময্যেবাসক্তচিত্তত্বেনেত্যর্থঃ॥১৯

অনুবাদ। এক্ষণে পূর্ব্বে যে ভাবে বর্ণিত হইয়াছে, সেই ভাবে আত্মার

স্বরূপ যিনি জানেন, তাঁহার এই ফল বলা যাইতেছে যে, যিনি আমাকে অর্থাৎ যথোক্তবিশেষণযুক্ত ঈশ্বরকে যথোক্ত-প্রকারে অসম্মূঢ়—মোহবর্জ্জিত হইয়া সম্যক্ প্রকারে জানিতে সমর্থ হন, [ কি ভাবে জানিবেন, তাহাও বলিতেছেন ] আমিই সেই পরমাত্মা এই ভাবে [ যিনি আমাকে জানিবেন ] তিনি সর্ব্ববিৎ, সর্ব্বপ্রকারে সকল পদার্থকে যিনি জানেন, তিনি সর্ব্ববিৎ অর্থাৎ সর্ব্বজ্ঞ। সেই ব্যক্তিই সর্ব্বভাবের সহিত অর্থাৎ সকলের যাহা আত্মা তাহাতেই একেবারে চিত্ত সমর্পণ করিয়া সর্ব্বভূতস্থ আমাকে ভজনা করিয়া থাকেন, হে ভরত ॥১৯

ইতি গুহ্যতমং শাস্ত্রমিদমুক্তং ময়ানঘ।
এতদ্‌বুদ্ধ্বা বুদ্ধিমান্ স্যাৎ কৃতকৃত্যশ্চ ভারত ॥ ২০

ইতি পঞ্চদশোঽধ্যায়ঃ।

অন্বয়। হে অনঘ! হে ভারত! ইতি ইদং গুহ্যতমং শাস্ত্রং ময়া উক্তম্ এতদ্ বুদ্ধ্বা [ জনঃ ] বুদ্ধিমান্ কৃতকৃত্যশ্চ স্যাৎ ॥ ২০

অনুবাদ। হে পাপরহিত, এই অতি গোপনীয় শাস্ত্র আমি বলিলাম। যে ব্যক্তি এই শাস্ত্র বুঝিবে, তিনিই বুদ্ধিমান্ এবং কৃতকৃত্য হইবেন ॥২০

ভাষ্য। অস্মিন্নধ্যায়ে ভগবত্তত্ত্বজ্ঞানং মোক্ষফলমুক্ত্বা অথেদানীং তৎ স্তৌতি—ইত্যেতৎ গুহ্যতমং গোপ্যতমং অত্যন্তরহস্যমিত্যেতৎ। কিং তৎ শাস্ত্রম্? যদ্যপি গীতাখ্যং সমস্তং শাস্ত্রমুচ্যতে তথাপ্যয়মেবাধ্যায় ইহ শাস্ত্রমিত্যুচ্যতে স্তুত্যর্থং প্রকরণাৎ। সর্ব্বো হি গীতাশাস্ত্রার্থঃ অস্মিন্ অধ্যায়ে সমাসেন উক্তঃ ন কেবলম্ সর্ব্বশ্চ বেদার্থ ইহ পরিসমাপ্তঃ "যস্তং বেদ স বেদবিৎ" "বেদৈশ্চ সর্ব্বৈরহমেব বেদ্যঃ' ইতি চোক্তম্। ইদমুক্তং কথিতং ময়া হে অনঘ অপাপ। এতৎ শাস্ত্রম্ যথাদর্শিতার্থং বুদ্ধ্বা বুদ্ধিমান্ স্যাৎ ভবেন্নান্যথা কৃতকৃত্যশ্চ ভারত! কৃতং কৃত্যং কর্ত্তব্যং যেন স কৃতকৃত্যো বিশিষ্টজন্মপ্রসূতেন ব্রাহ্মণেন যৎ কর্ত্তব্যং তৎ সর্ব্বং ভগবত্তত্ত্বে বিদিতে কৃতং ভবেদিত্যর্থঃ। ন চান্যথা কর্ত্তব্যং পরিসমাপ্যতে কস্যচিদিত্যভিপ্রায়ঃ। "সর্ব্বং কর্ম্মাখিলং পার্থ জ্ঞানে পরিসমাপ্যতে" ইতি চোক্তম্।—

এতদ্ধি জন্মসাফল্যং ব্রাহ্মণস্য বিশেষতঃ।
প্রাপ্যৈতৎ কৃতকৃত্যো হি দ্বিজো ভবতি নান্যথা।

ইতি চ মানবং বচনম্ ॥

যত এতৎ পরমার্থতত্ত্বং মত্তঃ শ্রুতবানসি ততঃ কৃতার্থস্ত্বং ভারতেতি ॥২০

আনন্দগিরিটীকা। অধ্যায়ার্থমনূদ্যোপসংহারশ্লোকমবতারয়তি—অস্মিন্নিতি। সর্ব্বস্যাং গীতায়াং শাস্ত্রশব্দে বক্তব্যে কথমস্মিন্নধ্যায়ে তৎপ্রয়োগঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ—যদ্যপীতি। সন্নিহিতমধ্যায়ং স্তোতুমপি কুতস্তত্র শাস্ত্রশব্দস্তদর্থাভাবাৎ তত্রাহ—সর্ব্বো হীতি। গীতাশাস্ত্রার্থস্য সর্ব্বস্যাত্র সংক্ষিপ্তত্বাদেব কেবলং শাস্ত্রশব্দো ন ভবতি কিন্তু বেদার্থস্যাপি সর্ব্বস্যাত্র সমাপ্তের্যুক্তং শাস্ত্রপদমিত্যাহ—নেতি। তত্র গমকমাহ—যস্তমিতি। ভগবত্তত্ত্বজ্ঞানে কৃতকৃত্যতা ইত্যেতদুপপাদয়তি—বিশিষ্টেতি। নান্যথেত্যুক্তং প্রপঞ্চয়তি—ন চেতি। সত্যপি তত্ত্বজ্ঞানে কর্ম্মণাং কর্ত্তব্যত্বাৎ ন কর্ত্তব্যসমাপ্তিরিত্যাশঙ্ক্যাহ—সর্ব্বমিতি। তত্ত্বজ্ঞানে কৃতার্থতা ইত্যত্র মনোরপি সম্মতিমাহ—এতদ্ধীতি। ভারতেতি সম্বোধনতাৎপর্য্যমাহ—যত ইতি। তদনেনাত্মনো দেহাদ্যতিরিক্তত্বং চিদ্রূপত্বং সর্ব্বাত্মত্বং কার্য্যকারণবিনির্ম্মুক্তত্বেনাপ্রপঞ্চত্বং তস্যাখণ্ডৈকরসব্রহ্মাত্মত্বজ্ঞানাৎ অশেষপুরুষার্থপরিসমাপ্তিরিত্যুক্তম্ ॥২০

অনুবাদ। এই অধ্যায়ে বলা হইয়াছে যে, ভগবানের কি তত্ত্ব তাহা জানিতে পারিলে মোক্ষলাভ হয়, এইক্ষণে সেই তত্ত্বজ্ঞানের প্রশংসা করা হইতেছে। এই ইহা "গুহ্যতম" অত্যন্ত রহস্যই গুহ্যতম শব্দের অর্থ। কি গুহ্যতম? [তাহার উত্তর দেওয়া হইতেছে যে] শাস্ত্র। যদ্যপি শাস্ত্র বলিলে এখানে সমগ্র গীতাশাস্ত্রই পাওয়া যায়, তথাপি এখানে এই শাস্ত্রশব্দের অর্থ এই অধ্যায় মাত্র; কারণ ইহারই প্রকরণ চলিতেছে; সুতরাং এই অধ্যায়েরই স্তুতি করা হইতেছে। সমগ্র গীতাশাস্ত্রের যাহা অর্থ, তাহা এই অধ্যায়ে সংক্ষেপে প্রতিপাদন করা হইয়াছে। ইহাই যে কেবল, তাহা নহে। সমগ্র বেদের যাহা অর্থ, তাহাও এই অধ্যায়ে সংক্ষেপে বলা হইয়াছে, "যে তাহাকে জানে সেই বেদবিৎ" "সকল বেদের আমিই একমাত্র প্রতিপাদ্য।" ইত্যাদি বাক্যের দ্বারাও ইহাই প্রতিপাদিত হইতেছে। এই আমি তোমাকে যাহা কহিলাম, "হে অনঘ" পাপরহিত! সেই এই শাস্ত্র এবং ইহার অর্থ যে ভাবে প্রদর্শিত হইয়াছে, তাহা জানিলেও লোক বুদ্ধিমান্ হয় এবং হে ভারত, কৃতকৃত্যও হয়। কৃত্য শব্দের অর্থ কর্ত্তব্য কার্য্য, যাঁহার কর্ত্তব্য কার্য্য সকল সম্পন্ন অর্থাৎ শেষ হইয়াছে, তিনি কৃত কৃত্য। বিশিষ্ট কুলে জন্মগ্রহণ করিয়া ব্রাহ্মণের যাহা কিছু কর্ত্তব্য, তাহা সকলই পরিসমাপ্ত হয়, যদি ভগবানের স্বরূপ ভাল করিয়া বুঝিতে পারা যায়, সে পর্য্যন্ত কাহারও কর্ত্তব্য কর্ম্মের শেষ হইতে পারে না, ইহাই অভিপ্রায়। এই গীতাতেই ভগবান্ বলিয়াছেন যে, "হে পার্থ, জ্ঞান

হইলে সকল কর্ম্মের পরিসমাপ্তি হয়।" মনুও বলিয়াছেন যে, "বিশেষতঃ ব্রাহ্মণের পক্ষে ইহাই জন্মের সফলতা। এই জ্ঞানকে লাভ করিতে পারিলেই দ্বিজাতি কৃতকৃত্য হয়, অন্য কোন প্রকারে তাহার কৃতকৃত্যতা হইবার সম্ভাবনা নাই।" তুমি সাক্ষাৎ আমার মুখ হইতে যেহেতু এই পরমার্থতত্ত্ব শ্রবণ করিলে, সেই কারণে তুমিও হে ভারত, কৃতার্থ হইলে॥২০

পঞ্চদশোঽধ্যায়ঃ সমাপ্তঃ।

# অথ ষোড়শোঽধ্যায়ঃ

———:০:———

শ্রীভগবানুবাচ।

অভয়ং সত্ত্বসংশুদ্ধির্জ্ঞানযোগব্যবস্থিতিঃ।
দানং দমশ্চ যজ্ঞশ্চ স্বাধ্যায়স্তপ আর্জ্জবম্ ॥১

অন্বয়। শ্রীভগবানুবাচ। অভয়ং সত্ত্বসংশুদ্ধিঃ জ্ঞানযোগ-ব্যবস্থিতিঃ দানং দমঃ যজ্ঞঃ স্বাধ্যায়ঃ তপঃ আর্জ্জবং চ ॥১

অনুবাদ। শ্রীভগবান্ কহিলেন,—নির্ভীকতা, চিত্তশুদ্ধি, জ্ঞান এবং যোগে তৎপরতা, দান, বাহ্য ইন্দ্রিয়গণের সংযম, শাস্ত্রাধ্যয়ন, তপস্যা ও সরলতা ॥১

ভাষ্য। দৈবী আসুরী রাক্ষসী চ ইতি প্রাণিনাং প্রকৃতয়ঃ নবমে অধ্যায়ে সূচিতাস্তাসাং বিস্তরেণ প্রদর্শনায় অভয়ং সত্ত্বসংশুদ্ধিরিত্যাদিরধ্যায় আরভ্যতে। তত্র সংসারমোক্ষায় দৈবী প্রকৃতিঃ, নিবন্ধনায় আসুরী রাক্ষসী চেতি দৈব্যা আদানায় প্রদর্শনং ক্রিয়তে ইতরয়োঃ পরিবর্জ্জনায়:—অভয়মভীরুতা সত্ত্বসংশুদ্ধিঃ সত্ত্বস্য অন্তঃকরণস্য সংব্যবহারেষ্ পরবঞ্চনমায়ানৃতাদিপরিবর্জ্জনং শুদ্ধভাবেন ব্যবহার ইত্যর্থঃ। জ্ঞানযোগব্যবস্থিতিঃ জ্ঞানং শাস্ত্রত আচার্য্যতশ্চ আত্মাদিপদার্থানামবগমঃ অবগতানাম্ ইন্দ্রিয়াদ্যুপসংহারেণ একাগ্রতয়া স্বাত্ম-সংবেদ্যতাপাদনং যোগঃ তয়োর্জ্ঞানযোগয়োর্ব্যবস্থিতিঃ ব্যবস্থানং তন্নিষ্ঠতা এষা প্রধানা দৈবী সাত্ত্বিকী সম্পৎ। যত্র চ যেষামধিকৃতানাং যা প্রকৃতিঃ সম্ভবতি সাত্ত্বিকী সা উচ্যতে। দানং যথাশক্তি সংবিভাগোঽন্নাদীনাম্, দমশ্চ বাহ্যকরণা-নামুপশমঃ অন্তঃকরণস্য উপশমং শান্তিং বক্ষ্যতি, যজ্ঞশ্চ শ্রৌতোঽগ্নিহোত্রাদিঃ, স্মার্ত্তশ্চ দেবযজ্ঞাদিঃ, স্বাধ্যায় ঋগ্বেদাদ্যধ্যয়নমদৃষ্টার্থম্, তপঃ বক্ষ্যমাণং শারীরাদি, আর্জ্জবমৃজুত্বং সর্ব্বদা ॥১

আনন্দগিরিটীকা। ব্যবহিতেন সম্বন্ধং বদন্ অধ্যায়ান্তরমবতারয়তি—দৈবীতি। দৈবী সূচিতা রাক্ষসীমাসুরীঞ্চৈব প্রকৃতিং মোহিনীমিত্যাদাবিতি শেষঃ। প্রকৃতীনাং বিস্তরেণ দর্শনং কুত্রোপযোগীত্যাশঙ্ক্য বিভজ্যোপযোগমাহ—

সংসারেতি। অতীতে চাধ্যায়ে কর্ম্মানুবন্ধীন্যধশ্চ মূলান্যনুসন্ততানীত্যত্র কর্ম্মব্যঙ্গ্যা বাসনাঃ সংসারস্থাবান্তরমূলত্বেনোক্তাস্তা মনুষ্যদেহে প্রাগ্‌ভবীয়কর্ম্মানুসারেণ ব্যজ্যমানাঃ সাত্ত্বিকাদিভেদেন দৈবাদিপ্রকৃতিত্রয়ত্বেন বিভক্তা বিস্তিতীর্ষুর্ভগবানুক্ত-বানিত্যাহ—শ্রীভগবানিতি। অভীরুতা শাস্ত্রোপদিষ্টেঽর্থে সন্দেহং হিত্বানুষ্ঠাননিষ্ঠত্বম্‌, পরবঞ্চনা পরস্ব ব্যাজেন বশীকরণম্‌, মায়া হৃদয়ে অন্যথা কৃত্বা বহিরন্যথা ব্যবহরণম্‌, অনৃতমযথাদৃষ্টকথনম্‌, আদিপদেন বিপ্রলম্ভাদিগ্রহঃ। উক্তমর্থং সংক্ষিপ্যাহ—শুদ্ধেতি। এষেত্যভয়াদ্যা জ্ঞানাদিস্থিত্যন্তা ত্রিধোক্তেতি যাবৎ। তামেব সাত্ত্বিকীং প্রকৃতিং প্রকটয়তি—যত্রেতি। জ্ঞানে কর্ম্মণি বা অধিকৃতানামভীরুতাদ্যা যা প্রকৃতিঃ সা তেষাং তত্র সাত্ত্বিকী সম্পৎ ইত্যর্থঃ। মহাভাগ্যানামত্যুত্তমা দৈবী সম্পদুক্তা, সংপ্রতি সর্ব্বেষাং যথাসম্ভবং সম্পদং ব্যপদিশতি—দানমিতি। বাহ্যকরণবিশেষে কারণমাহ—অন্তঃকরণস্যেতি। দেবযজ্ঞাদিরিত্যাদিশব্দেন পিতৃযজ্ঞো ভূতযজ্ঞো মনুষ্যযজ্ঞশ্চেতি গ্রহমুক্তম্‌। ব্রহ্মযজ্ঞস্তু স্বাধ্যায়েন পৃথক্‌ করণাৎ ॥১

অনুবাদ। জীবগণের প্রকৃতি তিনপ্রকার—দৈবী আসুরী এবং রাক্ষসী, ইহা নবম অধ্যায়ে সূচিত হইয়াছে। সেই ত্রিবিধ প্রকৃতির বিস্তৃতভাবে পরিচয় দিবার জন্য "অভয়" ইত্যাদি অধ্যায়ের আরম্ভ করা হইতেছে। সেই ত্রিবিধপ্রকৃতির মধ্যে দৈবী প্রকৃতিই মোক্ষলাভের অনুকূল, আসুরী এবং রাক্ষসী প্রকৃতি বন্ধের কারণ; সুতরাং দৈবী প্রকৃতিকেই গ্রহণ করিতে হইবে এবং আসুরী ও রাক্ষসী প্রকৃতির পরিবর্জ্জন করিতে হইবে। সেইজন্যই তাহাদের বিস্তৃতভাবে পরিচয় আবশ্যক। এই কারণে ভগবান্‌ বলিতেছেন যে, "অভয়" অভীরুতা, "সত্ত্বসংশুদ্ধি" সত্ত্বশব্দের অর্থ অন্তঃকরণ, তাহার শুদ্ধি—শুদ্ধভাবে ব্যবহার অর্থাৎ ব্যবহারকালে পরপ্রবঞ্চনা মায়া এবং মিথ্যা এই কয়টি দোষের পরিবর্জ্জন, "জ্ঞানযোগব্যবস্থিতি" জ্ঞান শব্দের অর্থ—শাস্ত্র এবং আচার্য্যের সাহায্যে আত্মাদি পদার্থের স্বরূপাবগতি, এই প্রকার অবগতির পরে ইন্দ্রিয়াদির সংযমপূর্ব্বক একাগ্রচিত্তে ঐ সকল পদার্থকে আত্মপ্রত্যক্ষের গোচর করাই যোগ শব্দের অর্থ। এই জ্ঞান ও যোগ বিষয়ে ব্যবস্থিতি অর্থাৎ তন্নিষ্ঠা একাগ্রতা বা তৎপরতাই জ্ঞানযোগব্যবস্থিতি—ইহাই হইল প্রধান সাত্ত্বিকী দৈবী সম্পৎ। অধিকারিগণের যেখানে যেরূপ সাত্ত্বিক প্রকৃতি হইতে পারে, তাহাই বলা হইতেছে,—"দান" নিজের সামর্থ্যানুসারে অন্নাদির সংবিভাগই দান; "দম" বাহ্যেন্দ্রিয়ের দমন; অন্তঃকরণের নিগ্রহই শান্তি, ইহা পরে বলিবেন।

"যজ্ঞ" বেদবিহিত অগ্নিহোত্রাদি এবং দেবযজ্ঞ নৃযজ্ঞ প্রভৃতি পঞ্চমহাযজ্ঞ [ যাহা ] স্মৃতিশাস্ত্রে বিহিত, [ সেগুলিও ধরিয়া লইতে হইবে ]; "স্বাধ্যায়" অদৃষ্ট লাভার্থ ঋগ্বেদাদির অধ্যয়ন; "তপ" বক্ষ্যমাণ শারীর ক্লেশ, "আর্জ্জব" ঋজুতা সরলতা সর্ব্বদা [ এইগুলি দৈবী সম্পদে থাকা চাই ] ॥১

অহিংসা সত্যমক্রোধস্ত্যাগঃ শান্তিরপৈশুনম্।
দয়া ভূতেষলোলুপ্ত্বং * মার্দ্দবং হ্রীরচাপলম্ ॥২

অন্বয়। অহিংসা, সত্যম্ অক্রোধঃ, ত্যাগঃ, শান্তিঃ, অপৈশুনম্, দয়া ভূতেষু অলোলুপ্ত্বং, মার্দ্দবং, হ্রীঃ, অচাপলম্ ॥২

অনুবাদ। অহিংসা, সত্য, অক্রোধ ত্যাগ, শান্তি, অকাপট্য, প্রাণিগণের প্রতি করুণা, লজ্জা এবং অচপলতা ॥ ২

ভাষ্য। কিঞ্চ—অহিংসা অহিংসনং প্রাণিনাং পীড়াবর্জ্জনম্, সত্যম্ অপ্রিয়ানৃতবর্জ্জিতং যথাভূতার্থবচনম্, অক্রোধঃ পরৈরাক্রুষ্টস্য অভিহতস্য বা প্রাপ্তস্য ক্রোধস্য উপশমনম্, ত্যাগঃ সন্ন্যাসঃ পূর্ব্বং দানস্য উক্তত্বাৎ, শান্তিঃ অন্তঃকরণস্য উপশমঃ, অপৈশুনম্, অপিশুনতা পরস্মৈ পররন্ধ্রপ্রকটীকরণং পৈশুনম্ তদভাবঃ অপৈশুনম্, দয়া কৃপা ভূতেষু দুঃখিতেষু, অলোলুপ্ত্বম্ ইন্দ্রিয়াণাং বিষয়সন্নিধাববিক্রিয়া, মার্দ্দবং মৃদুতা অক্রৌর্য্যম্, হ্রীঃ লজ্জা, অচাপলম্ অসতি প্রয়োজনে বাক্‌পাণিপাদাদীনাম্ অব্যাপারয়িতৃত্বম্ ॥২

আনন্দগিরিটীকা। দৈবীং সম্পদমভিজাতস্য বিশেষণান্তরাণি দর্শয়তি—কিঞ্চেতি। ত্যাগশব্দেন দানং কস্মান্নোচ্যতে তত্রাহ—পূর্ব্বমিতি। লজ্জা অকার্য্যানুবৃত্তিহেতুগর্হানিমিত্তা মনোবৃত্তিঃ ॥ ২

অনুবাদ। আরও "অহিংসা" অহিংসন অর্থাৎ প্রাণীদিগকে পীড়িত না করা, "সত্য" অপ্রিয় এবং অনৃত না কহিয়া, যে বস্তু যাহা তাহাকে ঠিক সেই ভাবে বলা। "অক্রোধ" অপরে গালি দিলে বা প্রহার করিলে ক্রোধ না করা। "ত্যাগ" সন্ন্যাস [ দান নহে ]; কারণ, দানের বিষয় পূর্ব্বেই বলা হইয়াছে। "শান্তি" অন্তঃকরণের উপশম। "অপৈশুন" অপিশুনতা—পরের কাছে অপরের ছিদ্র প্রকাশ করাকে "পৈশুন" কহে, সেই পৈশুনের পরিবর্জ্জনই "অপৈশুন"। "দয়া" কৃপা [ কাহার প্রতি ? ] প্রাণিগণের প্রতি, "অলোলুপ্ত্ব" বিষয় নিকটে আসিলেও ইন্দ্রিয়সমূহের অবিকৃতি। "মার্দ্দব" মৃদুতা অর্থাৎ ক্রূরতার পরিবর্জ্জন।

* অলোলুপ্ত্বম্ ইতি অলোলত্বমিতি চ বা পাঠৌ।

"হ্রী" লজ্জা। "অচাপল" বিনাপ্রয়োজনে বাক্ পাণি বা পাদ প্রভৃতির পরিচালনা করাই না "অচাপল" ॥ ২

তেজঃ ক্ষমা ধৃতিঃ শৌচমদ্রোহো নাতিমানিতা।
ভবন্তি সম্পদং দৈবীমভিজাতস্য ভারত ॥ ৩

অন্বয়। হে ভারত! তেজঃ ক্ষমা ধৃতিঃ শৌচম্ অদ্রোহঃ নাতিমানিতা [ চ ইত্যেতে ধর্ম্মাঃ ] দৈবীং সম্পদমভিজাতস্য ভবন্তি ॥৩

অনুবাদ। তেজঃ, ক্ষমা, ধৈর্য্য, শৌচ, অদ্রোহ এবং নাতিমানিতা, এই কয়টিকে দৈবীসম্পৎ বলা যায় ] হে ভারত, দৈবী সম্পৎ লাভ করিবার জন্য যাহার জন্ম হয়, তাহারই এই সকল গুণ প্রাদুর্ভূত হয় ॥৩

ভাষ্য। কিঞ্চ—তেজঃ প্রাগল্ভ্যং ন ত্বগ্ গতা দীপ্তিঃ। ক্ষমা আক্রুষ্টস্য তাড়িতস্য বা অন্তর্বিক্রিয়ানুৎপত্তিরুৎপন্নায়াং বিক্রিয়ায়াং প্রশমনমক্রোধঃ ইত্য-বোচাম, ইত্থং ক্ষমায়া অক্রোধস্য চ বিশেষঃ। ধৃতির্দেহেন্দ্রিয়েষ্ববসাদং প্রাপ্তেষু তস্য প্রতিষেধকোঽন্তঃকরণবৃত্তিবিশেষঃ যেনোত্তম্ভিতানি করণানি দেহশ্চ নাব-সীদন্তি, শৌচং দ্বিবিধং মৃজ্জলকৃতং বাহ্যম্ আভ্যন্তরঞ্চ মনোবুদ্ধ্যোর্নৈর্ম্মল্যং মায়া-রাগাদিকালুষ্যাভাব এবং দ্বিবিধং শৌচম্, অদ্রোহঃ পরজিঘাংসাভাবঃ অহিংসনম্, নাতিমানিতা অত্যর্থঃ মানোঽতিমানঃ স যস্য বিদ্যতে সোঽতিমানী তদ্ভাবো-ঽতিমানিতা তদভাবো নাতিমানিতা আত্মনঃ পূজ্যতাতিশয়ভাবনাভাব ইত্যর্থঃ। ভবন্তি অভয়াদীনি এতদন্তানি সম্পদমভিজাতস্য। কিংবিশিষ্টাং সম্পদম্? দৈবীং দেবানাং সম্পদমভিলক্ষ্য জাতস্য দৈববিভূত্যর্হস্য ভাবিকল্যাণস্য ইত্যর্থো হে ভারত ॥৩

আনন্দগিরিটীকা। দৈবীং সম্পদং প্রাপ্তস্য বিশেষণান্তরাণ্যপি সন্তীত্যাহ—কিঞ্চেতি। ব্যাবর্ত্ত্যং কীর্ত্তয়তি—নেতি। অধ্যাত্মাধিকারাদিতিশেষঃ। ক্ষমা-ক্রোধয়োরেকার্থত্বেন পৌনরুক্ত্যমাশঙ্ক্য পরিহরতি উৎপন্নায়ামিতি। তয়োরেবং বিশেষাদপৌনরুক্ত্যং ফলতীত্যাহ—ইত্থমিতি। বৃত্তিবিশেষমেব বিশদয়তি—যেনেতি। শৌচস্য দ্বৈবিধ্যমেব প্রকটয়তি—মৃজ্জলেত্যাদিনা। নৈর্ম্মল্যমেব স্ফোরয়তি—মায়েতি। উক্তমুপসংহরতি—এবমিতি। অতিমানিত্বাভাবমেব ব্যনক্তি—আত্মন ইতি। কস্যৈতানি বিশেষণানীত্যপেক্ষায়ামাহ- ভবন্তীতি! সাধকস্য মনুষ্যদেহস্থস্যৈব কথং দৈবীং সম্পদমভিলক্ষ্য জাতত্বমিত্যাশঙ্ক্যাহ—দৈবেতি ॥৩

অনুবাদ। আরও—"তেজঃ" প্রগল্‌ভতা—বাহ্য ত্বগ্‌গতদীপ্তি নহে। "ক্ষমা" কেহ গালি দিলে বা তাড়না করিলে মনের মধ্যে কোন প্রকার বিকার না হইতে দেওয়া, মনের মধ্যে বিকার হওয়ার পর তাহাকে বাহিরে প্রকাশ না করিয়া ভিতরেই প্রশমিত করাকে "অক্রোধ" বলা যায়। ইহাই হইল ক্ষমা এবং অক্রোধের পরস্পর বৈষম্য। "ধৃতি" দেহ ও ইন্দ্রিয়সমূহ যখন অবসন্ন হইয়া পড়ে, তখন সেই অবসন্নতার প্রতিষেধক যে অন্তঃকরণবৃত্তিবিশেষ, তাহাই "ধৃতি"; এই ধৃতির দ্বারা পুনরুজ্জীবিতপ্রায় হইয়া দেহ এবং ইন্দ্রিয়গণ আর অবসন্ন হইতে পারে না। "শৌচ" ইহা দুই প্রকার—বাহ্য এবং আভ্যন্তর; মৃত্তিকা ও জলাদির দ্বারা যে শৌচ, তাহাই "বাহ্য শৌচ"; মন এবং বুদ্ধির নৈর্ম্মল্য অর্থাৎ মায়া বা অনুরাগাদিজনিত যে কলুষতা, তাহার অভাবই "আভ্যন্তর শৌচ"; "অদ্রোহ" পরকে হনন করিবার ইচ্ছা মনের মধ্যে না হইতে দেওয়া—অর্থাৎ হিংসা না করা। "নাতিমানিতা" অতিশয় যে মান, তাহাই অতিমান; অতিমান যাহার আছে, সে "অতিমানী"; অতিমানীর স্বভাবই "অতিমানিতা" অর্থাৎ আমি অতিশয় পূজ্য এইরূপ অভিমান—ইহা না থাকাই "নাতিমানিতা"। 'অভয়' হইতে 'নাতি, মানিতা' পর্য্যন্ত যে কয়টি গুণ প্রদর্শিত হইল, তাহা দৈবী সম্পদ্ ভোগার্থ যিনি জন্মগ্রহণ করেন, তাঁহারই হইয়া থাকে। হে ভারত! যে ব্যক্তি দৈববিভূতি ভোগের যোগ্য পাত্র এবং যে ব্যক্তি ভবিষ্যৎ-কল্যাণার্হ, তাঁহারই [এই সকল গুণ প্রাদুর্ভূত হয়]॥ ৩

দম্ভো দর্পোঽভিমানশ্চ * ক্রোধঃ পারুষ্যমেব চ।
অজ্ঞানং চাভিজাতস্য পার্থ সম্পদমাসুরীম্॥ ৪

অন্বয়। হে পার্থ! আসুরীং সম্পদম্ অভিজাতস্য দম্ভঃ দর্পঃ অভিমানঃ ক্রোধঃ পারুষ্যম্ অজ্ঞানং চ [ইত্যেতানি ভবন্তি]॥ ৪

অনুবাদ। হে পার্থ! আসুরী সম্পদকে ভোগ করিবার জন্য যাহার জন্ম হয়—তাহার দম্ভ দর্প অভিমান ক্রোধ পরুষতা ও অজ্ঞান এই কয়টি স্বভাব উৎপন্ন হয়॥৪

ভাষ্য। অথেদানীমাসুরী সম্পদুচ্যতে দম্ভঃ ধর্ম্মধ্বজিত্বম্, দর্পঃ ধনস্বজনাদি নিমিত্ত উৎসেকোঽভিমানঃ পূর্ব্বোক্তঃ ক্রোধশ্চ, পারুষ্যমেব চ পরুষবচনং যথা কাণং চক্ষুষ্মান্, বিরূপং রূপবান্, হীনাভিজনং উত্তমাভিজন ইত্যাদি। অজ্ঞানং

* দর্পোঽতিমানশ্চ ইতি বা পাঠঃ।

চাবিবেকজ্ঞানং মিথ্যাপ্রত্যয়ঃ কর্ত্তব্যাকর্ত্তব্যাদিবিষয়ম্ অভিজাতস্য পার্থ। কিমভিজাতস্য ইত্যাহ—অসুরাণাং সম্পদাসুরী তামভিজাতস্য ইত্যর্থঃ॥ ৪

আনন্দগিরিটীকা। আদেয়ত্বেন দৈবীং সম্পদমুক্ত্বা হেয়ত্বেনাসুরীং সম্পদমাহ—অথেতি। উৎসেকো মদো মহদবধীরণাহেতুঃ, আত্মন্যুৎকৃষ্টত্বাধ্যারোপোঽভিমানঃ, ক্রোধস্তু কোপাপরপর্য্যায়ঃ স্বপরাপকারপ্রবৃত্তিহেতুঃ নেত্রাদিবিকারলিঙ্গোঽন্তঃকরণবৃত্তিবিশেষঃ। পরুষো নিষ্ঠুরঃ প্রত্যক্ষরুক্ষবাক্ তস্য ভাবঃ পারুষ্যম্, তদুদাহরতি—যথেতি। তামভিজাতস্য দম্ভাদীন্যজ্ঞানান্তানি ভবন্তি ইত্যনুষজ্যতে॥ ৪

অনুবাদ। "দম্ভ" ধর্ম্মধ্বজিতা; "দর্প," ধনবল এবং লোকবল থাকা প্রযুক্ত উৎসেকই "অভিমান"; "ক্রোধ" ইহা কি তাহা পূর্ব্বেই বলা হইয়াছে; "পারুষ্য" পরুষ বচন যেমন—যে কাণা, তাহাকে চক্ষুষ্মান্ বলিয়া ডাকা; যে কুরূপ, তাহাকে সুন্দর বলিয়া ডাকা; যাহার অত্যন্ত নিকৃষ্ট কুলে জন্ম, তাহাকে মহাকুলপ্রসূত বলিয়া ডাকা ইত্যাদি; অজ্ঞান অবিবেকজ্ঞান অর্থাৎ কর্ত্তব্যাকর্ত্তব্য বিষয়ে মিথ্যা প্রত্যয়; হে পার্থ, এই সকল হইয়া থাকে। কাহার? তাহাই বলিতেছেন—যে ব্যক্তি অসুরগণের সম্পদ্ ভোগ করিবার জন্য [এই সংসারে] জন্মলাভ করিয়া থাকে, তাহারই দম্ভ প্রভৃতি হইয়া থাকে॥৪

দৈবী সম্পদ্ বিমোক্ষায় নিবন্ধায়াসুরী মতা।
মা শুচঃ সম্পদং দৈবীমভিজাতোঽসি পাণ্ডব॥ ৫

অন্বয়। দৈবী সম্পদ্ বিমোক্ষায়, আসুরী [সম্পৎ] নিবন্ধায় মতা। হে পাণ্ডব! মা শুচঃ [যতস্ত্বং] দৈবীং সম্পদম্ অভিজাতোঽসি॥ ৫

অনুবাদ। দৈবীসম্পদ্ মোক্ষলাভের কারণ এবং আসুরী সম্পদ্ বন্ধনের কারণ বলিয়া বিবেচিত হইয়া থাকে। হে পাণ্ডব! তুমি শোক করিও না, [কারণ] তুমি দৈবী সম্পদ্ ভোগ করিবার জন্য জন্মগ্রহণ করিয়াছ॥৫

ভাষ্য। অনয়োঃ সম্পদোঃ কার্য্যমুচ্যতে—দৈবী সম্পদ্ যা সা বিমোক্ষায় সংসারবন্ধনাৎ, নিবন্ধায় নিয়তো বন্ধঃ নিবন্ধঃ তদর্থমাসুরী সম্পন্মতাঽভিপ্রেতা তথা রাক্ষসী। তত্রৈবমুক্তে অর্জ্জুনস্যান্তর্গতং ভাবং কিমহম্ আসুরসম্পদ্যুক্তঃ কিংবা দৈবসম্পদ্যুক্ত ইত্যেবমালোচনারূপমালক্ষ্য আহ ভগবান্, মা শুচঃ শোকং মা কার্ষীঃ সম্পদং দৈবীমভিজাতোঽসি অভিলক্ষ্য জাতোঽসি ভাবিকল্যাণস্ত্বমসীত্যর্থঃ হে পাণ্ডব॥৫

আনন্দগিরিটীকা। কার্য্যং ফলবিভাগঃ। আসুরীত্যুপলক্ষণং রাক্ষসী চেতি দ্রষ্টব্যমিত্যাহ—তথেতি। ফলবিভাগে সম্পদোরেবমুক্তে প্রতীত্যার্জ্জুনস্যাভিপ্রায়ং ভগবতো বচনমিত্যাহ—তত্রেতি। তত্রাভিজাত্যং হেতুং করোতি—হে পাণ্ডবেতি॥ ৫

অনুবাদ। এই দুই প্রকার সম্পদের কার্য্যই কি, তাহাই বলা হইতেছে—যে সম্পদ্ দৈবী, তাহা সংসার-বন্ধন হইতে মুক্তিলাভের হেতু। নিশ্চিত বন্ধনই [এখানে] নিবন্ধ [শব্দের অর্থ] সেই নিবন্ধেরই কারণ আসুরী সম্পদ্ এবং রাক্ষসী সম্পদ্ও নিবন্ধের কারণ বলিয়া অভিপ্রেত। এই প্রকার বলার পর "আমি কি আসুরসম্পদ্যুক্ত অথবা দৈবসম্পদ্যুক্ত" এই প্রকার আলোচনারূপ অর্জ্জুনের মনোভাব লক্ষ্য করিয়া ভগবান্ বলিতেছেন—হে পাণ্ডব, তুমি শোক করিও না, কারণ দৈবী সম্পদ্কে অভিলক্ষ্য করিয়া তুমি জন্মগ্রহণ করিয়াছ অর্থাৎ তুমি ভবিষ্যৎ কল্যাণময়॥ ৫

দ্বৌ ভূতসর্গৌ লোকেঽস্মিন্ দৈব আসুর এব চ।
দৈবো বিস্তরশঃ প্রোক্ত আসুরং পার্থ মে শৃণু॥ ৬

অন্বয়। অস্মিন্ লোকে দৈব আসুরশ্চ ইতি দ্বৌ ভূতসর্গৌ। [তত্র] দৈবঃ বিস্তরশঃ প্রোক্তঃ; হে পার্থ! [অধুনা] আসুরং [সর্গং] মে শৃণু॥ ৬

অনুবাদ। এই লোকে দৈব এবং আসুর এই দুই প্রকার মনুষ্য সৃষ্টি [হইয়া থাকে]। দৈব কি, তাহা বিস্তৃতভাবে বলা হইয়াছে—এক্ষণে আসুর সৃষ্টি [কি প্রকার, তাহা] আমার কাছে শুন, হে পার্থ॥ ৬

ভাষ্য। দ্বৌ ভূতেতি। দ্বৌ দ্বিসংখ্যাকৌ ভূতসর্গৌ ভূতানাং মনুষ্যাণাং সর্গৌ সৃষ্টী—ভূতসর্গৌ সৃজ্যেতে ইতি সর্গৌ ভূতান্যেব সৃজ্যমানানি দৈবাসুরসম্পদ্যুক্তানি দ্বৌ ভূতসর্গৌ ইতি উচ্যতে "দ্বয়া হ প্রাজাপত্যা দেবাশ্চাসুরাশ্চ" ইতি শ্রুতেঃ। লোকেঽস্মিন্ সংসারে ইত্যর্থঃ। সর্ব্বেষাং দ্বৈবিধ্যোপপত্তেঃ। কৌ তৌ ভূতসর্গৌ ইতি উচ্যতে প্রকৃতাবেব দৈব আসুর এব চ। উক্তয়োরেব পুনরনুবাদে প্রয়োজনমাহ—দৈবঃ ভূতসর্গঃ "অভয়ং সত্ত্বসংশুদ্ধিঃ" ইত্যাদিনা বিস্তরশঃ বিস্তরপ্রকারৈঃ প্রোক্তঃ কথিতঃ ন ত্বাসুরঃ বিস্তরশঃ, অতস্তৎপরিবর্জ্জনার্থম্ আসুরং পার্থ মে মম বচনাৎ বিস্তরশঃ শৃণু অবধারয়॥ ৬

আনন্দগিরিটীকা। নির্দ্দয়ানাং রক্ষসাং সম্পৎ তৃতীয়াস্তি সা কস্মান্নোক্তা ইত্যাশঙ্ক্য আসুর্য্যামন্তর্ভাবাদিত্যাহ—দ্বাবিতি। ভূতানাং দ্বৈবিধ্যে

মানবেনোদ্‌গীথব্রাহ্মণমুদাহরতি—দ্বয়া হেতি। সম্পদ্‌দ্বয়যুতেভ্যোঽতিরিক্তা-নামপি প্রাণিভেদানাং সম্ভবাৎ কুতো ভূতানাং দ্বিত্বনিয়তিরিত্যাশঙ্ক্যাহ—সর্ব্বেষামিতি ॥৬

অনুবাদ। দ্বৌ ভূত ইত্যাদি [ শ্লোকের অর্থ এই যে ] "ভূতসর্গ"—ভূতশব্দের অর্থ মনুষ্য, মনুষ্যগণের সৃষ্টিই 'ভূতসর্গ' এই শব্দের অর্থ। এই ভূতসর্গ দুই প্রকার। "সর্গ" এই শব্দটির অর্থ সৃজ্যমান অর্থাৎ যাহাদের সৃষ্টি হয় তাহারাই এই স্থলে সর্গ শব্দের অর্থ—সুতরাং সৃজ্যমান প্রাণি [ মনুষ্য ]-গণই 'ভূতসর্গ' শব্দটির অর্থ। সৃজ্যমান মনুষ্যগণ হয় দৈবসম্পদ্‌যুক্ত কিংবা আসুরসম্পদ্‌যুক্ত—এই দুই প্রকারের মধ্যে এক প্রকার হইয়া থাকে। সেই দ্বিবিধ মনুষ্যগণই 'ভূত সর্গ' এই শব্দের দ্বারা প্রতিপাদিত হইতেছে। শ্রুতিতে নির্দ্দিষ্ট হইয়াছে যে, "দ্বিবিধ [ সৃষ্টিই ] প্রাজাপত্য, দৈব এবং আসুর"। "লোক" এই শব্দটির অর্থ সংসার অর্থাৎ এই সংসারে সর্ব্বপ্রকার মনুষ্যই এই দ্বিবিধ সৃষ্টির মধ্যে পরিগণিত হইয়া থাকে। কি সেই দুইটি ভূতসর্গ তাহাই বলা হইতেছে যে, সেই প্রকৃত দৈব এবং আসুর এই দুই প্রকার অর্থাৎ দৈব এবং আসুর প্রকৃতির কথা একবার বলা হইয়াছে, আবার কেন বলা হইল? তাহারই প্রয়োজন বলা হইতেছে। দৈব ভূতসর্গ বিস্তর প্রকারে বলা হইয়াছে অর্থাৎ "অভয়ং সত্ত্বসংশুদ্ধিঃ" ইত্যাদি বাক্যের দ্বারা অতি বিস্তৃত-ভাবে দৈবভূতসর্গের পরিচয় দেওয়া হইয়াছে—কিন্তু আসুর ভূতসর্গের বিস্তর প্রকারে পরিচয় দেওয়া হয় নাই। এইভাবে বিস্তৃত বর্ণনা না করা রূপ ত্রুটি পরিহার করিবার জন্য বিস্তর প্রকারে সেই আসুর ভূতসর্গের বর্ণনা করা যাইতেছে; হে পার্থ, তুমি তাহা আমার নিকটে অর্থাৎ আমার বচন হইতে "শোন" অবধারণ কর ॥ ৬

প্রবৃত্তিঞ্চ নিবৃত্তিঞ্চ জনা ন বিদুরাসুরাঃ।
ন শৌচং নাপি চাচারো ন সত্যং তেষু বিদ্যতে ॥৭

অন্বয়। আসুরাঃ জনাঃ প্রবৃত্তিং চ নিবৃত্তিং চ ন বিদুঃ; তেষু ন শৌচং নাপি চ আচারঃ ন সত্যং বিদ্যতে ॥৭

অনুবাদ। আসুরপ্রকৃতিযুক্ত মনুষ্যগণ—প্রবৃত্তি বা নিবৃত্তির কি স্বরূপ, তাহা অবগত নহে; [ অতএব ] তাহাদের মধ্যে শৌচ আচার এবং সত্য [ এ সকলের কিছুই ] নাই ॥৭

ভাষ্য। আ অধ্যায়পরিসমাপ্তেঃ আসুরী সম্পৎ প্রাণিবিশেষণত্বেন প্রদর্শ্যতে প্রত্যক্ষীকরণেন চ শক্যতে অস্যাঃ পরিবর্জ্জনং কর্ত্তুমিতি—প্রবৃত্তিং চ প্রবর্ত্তনং যস্মিন্ পুরুষার্থসাধনে কর্ত্তব্যে প্রবৃত্তিঃ তাং নিবৃত্তিং চ তদ্বিপরীতাং যস্মাদনর্থহেতোর্নিবর্ত্তিতব্যং সা নিবৃত্তিঃ তাং চ জনা আসুরা ন বিদুর্ন জানন্তি। ন কেবলং প্রবৃত্তিনিবৃত্তী এব ন বিদুঃ ন শৌচং নাপি চাচারঃ ন সত্যং তেষু বিদ্যতে। অশৌচা অনাচারা মায়াবিনোঽনৃতবাদিনো হ্যাসুরাঃ ॥৭

আনন্দগিরিটীকা। নন্বধ্যায়শেষেণাসুরীসম্পদ্দর্শনমযুক্তং তস্যাস্ত্যাজ্যত্বেন পঙ্কপ্রক্ষালনন্যায়াবতারাৎ ইত্যাশঙ্ক্যাহ—প্রত্যক্ষীকরণেতি। বর্জ্জনীয়াম্ আসুরীং সম্পদং বিবৃণোতি—প্রবৃত্তিঞ্চেতি। তাং বিহিতা' প্রবৃত্তিং ন জানন্তীত্যর্থঃ। তাঞ্চ নিষিদ্ধাং ক্রিয়াং ন জানন্তীতিসম্বন্ধঃ। ন শৌচমিত্যাদেস্তাৎপর্য্যমাহ—অনাচারা ইতি। শৌচসত্যয়োরাচারান্তর্ভাবেঽপি ব্রাহ্মণপরিব্রাজকন্যায়েন পৃথগুপাদানম্ ॥৭

অনুবাদ। এখান হইতে অধ্যায়ের পরিসমাপ্তি পর্য্যন্ত প্রাণিগণের বিশেষণভাবে আসুর সম্পদের বর্ণনা করা হইবে; কারণ, ইহা দ্বারা ভাল করিয়া বুঝিয়া লইয়া তাহার পরিবর্জ্জন করা যাইতে পারে। "প্রবৃত্তি" [ এই শব্দটির অর্থ ] প্রবর্ত্তন অর্থাৎ যে পুরুষার্থ সাধনের অনুষ্ঠান করিতে হইলে যেরূপভাবে প্রবৃত্তি হওয়া উচিত এবং "নিবৃত্তি" ইহারই বিপরীত অর্থাৎ যে অনর্থহেতু হইতে যেভাবে নিবৃত্ত হইতে হইবে, তাহাও আসুরপ্রকৃতিসম্পন্ন মনুষ্যগণ বুঝিতে পারে না। তাহারা যে কেবল প্রবৃত্তি এবং নিবৃত্তিকে বুঝে না, তাহাই নহে; কিন্তু তাহাদের মধ্যে শৌচ আচার এবং সত্য এই তিনটিও নাই অর্থাৎ যাহারা আসুরপ্রকৃতিযুক্ত মনুষ্য, তাহারা শৌচহীন আচারহীন মায়াবী এবং মিথ্যাবাদীই [ হইয়া থাকে ] ॥৭

অসত্যমপ্রতিষ্ঠং তে জগদাহুরনীশ্বরম্।
অপরস্পরসম্ভূতং কিমন্যৎ কামহৈতুকম্ ॥৮

অন্বয়। তে [ আসুরাঃ ] আহুঃ জগৎ অসত্যম্ অপ্রতিষ্ঠম্ অনীশ্বরম্ অপরস্পরসম্ভূতং কামহৈতুকং চ [ ইতঃ ] অন্যৎ কিম্? ॥৮

অনুবাদ। তাহারা [ আসুরপ্রকৃতিসম্পন্ন ব্যক্তিগণ ] বলিয়া থাকে যে, এই জগতে সকলই অসত্য, ধর্ম্ম বা অধর্ম্ম কিছুই নাই, এই জগতের নিয়ন্তা

কোন ঈশ্বরও নাই। স্ত্রীপুরুষগণ পরস্পর কামবশে মিলিত হইয়াই এই জগৎকে উৎপাদিত করিয়াছে; ইহা ছাড়া এ জগৎ আর কি হইতে পারে ?৮

ভাষ্য। কিঞ্চ—অসত্যং যথা বয়মনৃতপ্রায়াঃ তথেদং জগৎ সর্ব্বম্ অসত্যম্ অপ্রতিষ্ঠং চ নাস্ত ধর্ম্মাধর্ম্মৌ প্রতিষ্ঠা অতোঽপ্রতিষ্ঠং চেতি তে আসুরা জনা জগদাহুরনীশ্বরং ন চ ধর্ম্মাধর্ম্মসব্যপেক্ষকোঽস্য শাসিতা ঈশ্বরো বিদ্যতে ইত্যতোঽনীশ্বরং জগদাহুঃ। কিঞ্চ অপরস্পরসম্ভূতং কামপ্রযুক্তয়োঃ স্ত্রীপুরুষয়োঃ অন্যোন্যসংযোগাৎ জগৎ সর্ব্বং সম্ভূতম্। কিমন্যৎ কামহৈতুকং কামহেতুকমেব কামহৈতুকং কিমন্যৎ ? জগতঃ কারণং ন কিঞ্চিদদৃষ্টং ধর্ম্মাধর্ম্মাদি কারণান্তরং বিদ্যতে জগতঃ। কামএব প্রাণিনাং কারণম্ ইতি লোকায়তিকদৃষ্টিরিয়ম্ ॥৮

আনন্দগিরিটীকা। আসুরাণাং জনানাং বিশেষণান্তরাণ্যপি সন্তীত্যাহ—কিঞ্চেতি। বিদ্যত ইত্যাহুরিতি পূর্ব্বেণ সম্বন্ধঃ। শাস্ত্রৈকগম্যমদৃষ্টং নিমিত্তী-কৃত্য প্রকৃত্যধিষ্ঠাত্রাত্মকেন ব্রহ্মণা রহিতং জগদিষ্যতে চেৎ কথং তদুৎপত্তিরিত্যা-শঙ্ক্যাহ—কিঞ্চেতি। কিমন্যদিত্যাদেরাক্ষেপস্য তাৎপর্য্যমাহ—ন কিঞ্চি-দিতি ॥৮

অনুবাদ। [ আরও আসুর জনগণ বলিয়া থাকে যে, এই জগৎ ] "অসত্য" যেমন আমরা মিথ্যাব্যবহারপরিপূর্ণ, সেইরূপ এই জগতের সকলই মিথ্যাব্যবহারপরিপূর্ণ, এই জগৎ "অপ্রতিষ্ঠ" প্রতিষ্ঠাশব্দের অর্থ ধর্ম্মাধর্ম্ম; এই জগতে ধর্ম্মাধর্ম্ম-নিবন্ধন যে কোন প্রকার মর্য্যাদা আছে, তাহা নহে। জীবের ধর্ম্মাধর্ম্মকে দেখিয়া তদনুসারে এই জগতের জীবগণের নিয়ন্তা কোন ঈশ্বরও আছেন, এইরূপ সিদ্ধান্তও হইতে পারে না; সুতরাং এই জগৎ ঈশ্বর-বিরহিত। তাহারা আরও বলিয়া থাকে, এই মনুষ্যজগৎ স্ত্রী এবং পুরুষের কামনা-জনিত পরস্পর সমাগমের ফল ব্যতীত আর কিছুই নহে; এই জগতের উৎপত্তির পক্ষে ধর্ম্ম বা অধর্ম্মরূপ কোন অদৃষ্ট কারণ হইতেই পারে না—কামই প্রাণিগণের সৃষ্টির কারণ—এই প্রকার দর্শন ( অর্থাৎ মত ) লোকায়তিক অর্থাৎ চার্ব্বাকগণের হইয়া থাকে ॥৮

এতাং দৃষ্টিমবষ্টভ্য নষ্টাত্মানোঽল্পবুদ্ধয়ঃ।
প্রভবন্ত্যুগ্রকর্ম্মাণঃ ক্ষয়ায় জগতোঽহিতাঃ ॥৯

অন্বয়। উগ্রকর্ম্মাণঃ নষ্টাত্মানঃ অল্পবুদ্ধয়ঃ অহিতাঃ [ জনাঃ ] এতাং দৃষ্টিম্ অবষ্টভ্য ( সমাশ্রিত্য ) জগতঃ ক্ষয়ায় প্রভবন্তি ॥ ৯

অনুবাদ। উগ্রকর্ম্মা নষ্টাত্মা অল্পবুদ্ধি ও অমঙ্গল-স্বভাব জনগণ এই প্রকার বুদ্ধিকে আশ্রয় করিয়া জগতের ধ্বংসের জন্য জন্মগ্রহণ করে ॥৯

ভাষ্য। এতামিতি। এতাং দৃষ্টিম্ অবষ্টভ্য আশ্রিত্য নষ্টাত্মানঃ নষ্টস্বভাবা বিভ্রষ্টপরলোকসাধনা অল্পবুদ্ধয়ো বিষয়বিষয়া অল্পৈব বুদ্ধির্যেষাং তে অল্পবুদ্ধয়ঃ প্রভবন্তি উদ্ভবন্তি। উগ্রকর্ম্মাণঃ ক্রূরকর্ম্মাণঃ হিংসাত্মকাঃ ক্ষয়ায় জগতঃ প্রভবন্তি ইতি সম্বন্ধঃ। জগতোঽহিতাঃ শত্রব ইত্যর্থঃ ॥ ৯

আনন্দগিরিটীকা। যথোক্তা দৃষ্টির্ব্রহ্মদৃষ্টিবৎ ইষ্টৈবেত্যাশঙ্ক্যাহ—এতামিতি। প্রাগুপদিষ্টামেতাং লোকায়তিকদৃষ্টিমবলম্ব্যেতি যাবৎ। নষ্টস্বভাবত্বমেব স্পষ্টয়তি—বিভ্রষ্টেতি। বিষয়বুদ্ধেরল্পত্বং দৃষ্টমাত্রোদ্দেশেন প্রবৃত্তত্বম্, জগতঃ প্রাণিজাতস্যেতি যাবৎ ॥৯

অনুবাদ। এতাম্ ইত্যাদি [ শ্লোকের অর্থ এই যে ] এই প্রকার দৃষ্টিকে আশ্রয় করিয়া—জগতের ক্ষয়ের জন্য উদ্যত হইয়া থাকে অর্থাৎ উদ্ভব পাইয়া থাকে; [ কাহারা ? ] "নষ্টাত্মা" নষ্টস্বভাব, যাহাদের পরলোকসাধন বিভ্রষ্ট হইয়াছে, তাহারাই "নষ্টাত্মা"; "অল্পবুদ্ধি" যাহাদের বুদ্ধির বিষয় অতি অল্প, তাহারাই "অল্পবুদ্ধি"; "উগ্রকর্ম্মা" ক্রূরকর্ম্মা অর্থাৎ যাহাদের প্রকৃতি সর্ব্বদা হিংসা প্রবণ, তাহারাই "উগ্রকর্ম্মা"। [ ইহারাই জগতের অহিত অর্থাৎ শত্রু, ইহাই তাৎপর্য্য ] ॥৯

কামমাশ্রিত্য দুষ্পূরং দম্ভমানমদান্বিতাঃ।
মোহাদ্ গৃহীত্বাঽসদ্গ্রাহান্ প্রবর্ত্তন্তেঽশুচিব্রতাঃ ॥১০

অন্বয়। দুষ্পূরং কামম্ আশ্রিত্য মোহাৎ অসদ্গ্রাহান্ গৃহীত্বা দম্ভমানমদান্বিতাঃ অশুচিব্রতাঃ প্রবর্ত্তন্তে ॥১০

অনুবাদ। তাহারা দুষ্পূর কামকে আশ্রয় করিয়া থাকে, এবং মোহবশতঃ অশুভ নিশ্চয়কে অবলম্বন করিয়া সকল কার্য্যে প্রবৃত্ত হয়, তাহারা অশুচিব্রত এবং দম্ভ মান এবং মদে পরিপূর্ণ থাকে ॥১০

ভাষ্য। তে চ কামম্ ইচ্ছাবিশেষমাশ্রিত্য অবষ্টভ্য দুষ্পূরম্ অশক্যপূরণং দম্ভমানমদান্বিতাঃ দম্ভশ্চ মানশ্চ মদশ্চ দম্ভমানমদাঃ তৈঃ অন্বিতাঃ দম্ভমানমদান্বিতা মোহাদবিবেকতো গৃহীত্বা উপাদায় অসদ্গ্রাহান্ অশুভনিশ্চয়ান্ প্রবর্ত্তন্তে লোকে, অশুচিব্রতাঃ অশুচীনি ব্রতানি যেষাং তে অশুচিব্রতাঃ ॥১০

আনন্দগিরিটীকা। তানেব দুরাচারানা—তে চেতি ॥১০

অনুবাদ। তাহারা [ কি করে, তাহাই বলা হইতেছে ] "কাম" ইচ্ছাবিশেষ [ যাহা ] দুষ্পূর অর্থাৎ যাহার পূরণ হইবার সম্ভাবনা নাই, সেই কামকে আশ্রয় করিয়া [ তাহাদের স্বভাব কি, তাহাই বলিতেছেন ] "দম্ভমানমদান্বিত" দম্ভ মান এবং মদ এই তিনটির সহিত সর্ব্বদা যুক্ত [ হইয়াই থাকে ] এবং "অসদ্গ্রাহ" অসদ্‌বিষয়ের নিশ্চয়কে গ্রহণ অর্থাৎ উপাদান করিয়া [ তাহারা ] প্রবৃত্ত হইয়া থাকে। তাহাদের ব্রত অপবিত্র, এইজন্য তাহাদিগকে "অশুচিব্রত" কহা যায় ॥১০

চিন্তামপরিমেয়াং চ প্রলয়ান্তামুপাশ্রিতাঃ।
কামোপভোগপরমা এতাবদিতি নিশ্চিতাঃ ॥১১

অন্বয়। অপরিমেয়াং প্রলয়ান্তাং চিন্তাম্ উপাশ্রিতাঃ কামোপভোগপরমাঃ, এতাবদিতি নিশ্চিতাঃ [ তে ভবন্তি ] ॥১১

অনুবাদ। আমরণ অপরিমেয় চিন্তাকেই [ তাহারা ] আশ্রয় করিয়া থাকে। কামোপভোগই তাহাদের পরম পুরুষার্থ; এবং তাহাদের নিশ্চয় এই যে, ইহাই জগতের সার [ ইহা ছাড়া পরলোক প্রভৃতি কিছুরই সত্তা নাই ] ॥১১

ভাষ্য। কিঞ্চ চিন্তাম্ অপরিমেয়াং ন পরিমাতুং শক্যতে যস্যাঃ চিন্তায়া ইয়ত্তা সা অপরিমেয়া তাম্ অপরিমেয়াং প্রলয়ান্তাং মরণান্তামুপাশ্রিতাঃ সদা চিন্তাপরা ইত্যর্থঃ। কামোপভোগপরমাঃ কাম্যন্তে ইতি কামাঃ শব্দাদয়ঃ তদুপভোগপরমাঃ অয়মেব পরমঃ পুরুষার্থঃ যঃ কামোপভোগ ইত্যেবং নিশ্চিতাত্মানঃ এতাবদিতিনিশ্চিতাঃ ॥১১

আনন্দগিরিটীকা। তানেব বিধান্তরেণ বিশিনষ্টি—কিঞ্চেতি। চিন্তাম্ আত্মীয়যোগক্ষেমোপায়ালোচনাত্মিকাম্ অপরিমেয়বিষয়ত্বাৎ পরিমাতুমশক্যাম্ আশ্রিতা ইতি সম্বন্ধঃ। এষ কামোপভোগঃ পরময়নং সুখমিত্যেতাবৎ পারত্রিকং তু নাস্তি সুখমিতি নিশ্চয়বন্ত ইত্যাহ—এতাবদিতীতি ॥ ১১

অনুবাদ। আরও "অপরিমেয়" যে চিন্তার ইয়ত্তা কোথায়? তাহা নিরূপণ করা যায় না, তাহাই অপরিমেয়; সেই অপরিমেয় অথচ "প্রলয়ান্ত" মরণান্ত চিন্তাকে [ তাহারা ] আশ্রয় করিয়া থাকে অর্থাৎ তাহারা সর্ব্বদাই

চিন্তাপর। "কামোপভোগ-পরম" যাহার কামনা করা যায়, তাহাকেই "কাম" কহা যায় অর্থাৎ শব্দ স্পর্শ প্রভৃতি ভোজ্য-বস্তুই এই স্থানে কাম শব্দের অর্থ। সেই কামই যাহাদের পরম পুরুষার্থ [-তাহাদিগকেই কামোপভোগপরম কহা যায় ] এই প্রকারই তাহাদের নিশ্চয় হইয়া থাকে ॥ ১১

আশাপাশশতৈর্বদ্ধাঃ কামক্রোধপরায়ণাঃ।
ঈহন্তে কামভোগার্থমন্যায়েনার্থসঞ্চয়ান্ ॥ ১২

অন্বয়। আশাপাশশতৈবদ্ধাঃ কামক্রোধপরায়ণাঃ [ তে ] কামভোগার্থম্ অন্যায়েন অর্থসঞ্চয়ান্ ঈহন্তে ॥ ১২

অনুবাদ। তাহারা আশারূপ শত শত পাশসমূহের দ্বারা আবদ্ধ হয় এবং সর্ব্বদা কাম ও ক্রোধের অধীন থাকে; তাহারা কামভোগের জন্য অন্যায় উপায় দ্বারা অর্থ সঞ্চয় করিয়া থাকে ॥ ১২

ভাষ্য। আশাপাশেতি। আশাপাশশতৈঃ আশা এব পাশাঃ তচ্ছতৈঃ আশাপাশশতৈঃ বদ্ধা নিয়ন্ত্রিতাঃ সন্তঃ সর্ব্বত আকৃষ্যমাণাঃ কামক্রোধপরায়ণাঃ কামক্রোধৌ পরময়নং পর আশ্রয়ো যেষাং তে কামক্রোধপরায়ণাঃ। ঈহন্তে চেষ্টন্তে কামভোগার্থং কামভোগপ্রয়োজনায় ন ধর্ম্মার্থম্, অন্যায়েন অর্থসঞ্চয়ান্ অর্থপ্রচয়ান্ অন্যায়েন পরস্বাপহরণাদিনেত্যর্থঃ ॥ ১২

আনন্দগিরিটীকা। আসুরানেব পুনঃ বিশিনষ্টি—আশেতি। অশক্যোপায়ার্থবিষয়া অনবগতোপায়ার্থবিষয়া বা প্রার্থনা আশাস্তাঃ পাশাইব পাশাস্তেষাং শতৈর্ব্বদ্ধা ইব শ্রেয়সঃ প্রচ্যাব্যেতস্ততো নীয়মানা ইত্যাহ—আশা এবেতি ॥ ১২

অনুবাদ। আশাপাশ ইত্যাদি [ শ্লোকের অর্থ এই যে ] "আশাপাশশত" আশাই পাশ ( রজ্জু ) এই অর্থে 'আশাপাশ' এই শব্দটি ব্যবহার করা হইয়াছে; সেই আশাপাশ যদি বহু শত হয়, তাহা হইলে তাহাকেই 'আশাপাশশত' বলা যায়। সেই আশাপাশশতসমূহের দ্বারা বদ্ধ অর্থাৎ নিয়ন্ত্রিত হইয়া [ তাহারা ] "কামক্রোধাদিপরায়ণ" [ হইয়া থাকে ]। কাম এবং ক্রোধ এই দুইটিই যাহাদের প্রধান অয়ন অর্থাৎ পরম আশ্রয়, তাহারাই 'কামক্রোধপরায়ণ' বলিয়া কথিত হয়। [ কামক্রোধপরায়ণ হইয়া তাহারা কি করে? তাহাই দেখান যাইতেছে ] যে অন্যায় উপায় দ্বারা অর্থাৎ পরের ধন হরণাদি করিয়া অর্থ সঞ্চয় করিতে প্রবৃত্ত হইয়া থাকে ॥ ১২

ইদমদ্য ময়া লব্ধমিদং *প্রাপ্স্যে মনোরথম্ ।
ইদমস্তীদমপি মে ভবিষ্যতি পুনর্ধনম্ ॥ ১৩

অন্বয় । অদ্য ময়া ইদং লব্ধম্, ইদং মনোরথং প্রাপ্স্যে, ইদং ধনং মে অস্তি, ইদমপি ধনং পুনঃ মে ভবিষ্যতি ॥ ১৩

অনুবাদ । আমি অদ্য এই ধন পাইয়াছি, এই মনোরথটি আমার লব্ধ হইবে, এই ধন ত আমার রহিয়াছে, আরও এইরূপ ধন আমার হইবে ॥ ১৩

ভাষ্য । ঈদৃশশ্চ তেষামভিপ্রায়ঃ ইদং দ্রব্যম্ অদ্যেদানীং ময়া লব্ধম্ ইদম্ অন্যৎ প্রাপ্স্যে মনোরথং মনস্তুষ্টিকরম্ ইদং চাস্তি ইদমপি মে ভবিষ্যতি আগামিনি সংবৎসরে পুনর্ধনং তেনাহং ধনী বিখ্যাতো ভবিষ্যামি ॥ ১৩

আনন্দগিরিটীকা । তেষামভিপ্রায়োঽপি বিবেকবিরোধীত্যাহ—ঈদৃশশ্চেতি । দ্রব্যং গো-হিরণ্যাদি । ইদমন্যদ্বুদ্ধৌ প্রার্থ্যমানত্বেন বিপরিবর্ত্তমানমিত্যেতৎ ॥ ১৩

অনুবাদ । তাহাদের অভিপ্রায়ও এই প্রকার হইয়া থাকে, যথা—এই দ্রব্য আমি এক্ষণে পাইলাম, এই অন্য দ্রব্য আমি লাভ করিব [ সেই দ্রব্য কি প্রকার ? ] মনোরথ অর্থাৎ মনের সন্তোষকর । এই ধন আমার রহিয়াছে এবং আগামী সংবৎসরে আমি এত ধন পাইব এবং তাহা দ্বারা আমি [ জনসমাজে ] ধনী বলিয়া প্রসিদ্ধ হইব ॥ ১৩

অসৌ ময়া হতঃ শত্রুর্হনিষ্যে চাপরানপি ।
ঈশ্বরোঽহমহং ভোগী সিদ্ধোঽহং বলবান্ সুখী ॥ ১৪

অন্বয় । অসৌ শত্রুঃ ময়া হতঃ অপরান্ অপি হনিষ্যে, অহম্ ঈশ্বরঃ, অহং ভোগী, অহং সিদ্ধঃ বলবান্ সুখী চ ॥ ১৪

অনুবাদ । এই শত্রুকে আমি মারিয়াছি, [ এইরূপে ] অপর শত্রুগণকেও আমি বিনাশ করিব, আমি ঈশ্বর, আমি ভোগী, আমি সিদ্ধ, আমি বলবান্, আমি সুখী ॥ ১৪

ভাষ্য । অসৌ ময়েতি । অসৌ দেবদত্তনামা ময়া হতো দুর্জ্জয়ঃ শত্রুঃ হনিষ্যে চান্যান্ বরাকান্ অপরানপি কিমেতে করিষ্যন্তি তপস্বিনঃ । সর্ব্বথাপি নাস্তি মত্তুল্যঃ । ঈশ্বরঃ অহং, অহং ভোগী, সর্ব্বপ্রকারেণ চ সিদ্ধোঽহং সম্পন্নঃ

* ইমং প্রাপ্স্যে—ইতি কচিৎ পাঠঃ ।

পুত্রৈঃ পৌত্রৈঃ নপ্তৃভিঃ ন কেবলং মানুষোঽহং বলবান্ সুখী চাহমেবান্যে তু ভূমিভারায় অবতীর্ণাঃ॥ ১৪

আনন্দগিরিটীকা। যথোক্তে মদভিপ্রায়ে প্রতিবন্ধকঃ শত্রুরপি ন সম্ভবতীত্যাহ—অসাবিতি। ত্বত্তো বিহীনানাং ত্বয়া পরিভবেঽপি ত্বত্তুল্যানাং শত্রূণাং পরিভবো নিশ্চিতো ন ভবতীত্যাশঙ্ক্যাহ—সর্ব্বথেতি। ঐশ্বর্য্যাতিরেকেঽপি কুতস্তেষাং ভোগসামর্থ্যমিত্যাশঙ্ক্যাহ—অহমিতি। সিদ্ধত্বমেব স্ফুটয়তি—সম্পন্ন ইতি। বলবানোজস্বী সুখী রোগরহিতঃ॥ ১৪

অনুবাদ। অসৌ ময়া ইত্যাদি [শ্লোকের অর্থ]—এই দেবদত্ত নামে প্রসিদ্ধ দুর্জ্জয় শত্রুকে আমি মারিয়াছি, এইরূপ তুচ্ছ শত্রুগণকেও আমি বিনাশ করিব। ইহারা অকিঞ্চিৎকর, ইহারা আমার কি ক্ষতি করিতে পারে? [এ জগতে] সর্ব্ব প্রকারেই আমার তুল্য কেহ নাই। আমি ঈশ্বর, আমি ভোগী, আমি সর্ব্বপ্রকারেই সিদ্ধ অর্থাৎ পুত্র পৌত্র প্রপৌত্র প্রভৃতি স্বজনগণে বেষ্টিত; আমি যে কেবল একজন মানুষ, তাহাই নহে; আমি বলবান্ এবং আমিই সুখী, আর সকলে কেবল ভূমির ভারের জন্যই এই সংসারে জন্ম লাভ করিয়াছে মাত্র॥ ১৪

আঢ্যোঽভিজনবানস্মি কোঽন্যোঽস্তি সদৃশো ময়া।
যক্ষ্যে দাস্যামি মোদিষ্য ইত্যজ্ঞানবিমোহিতাঃ॥ ১৫

অন্বয়। অহম্ আঢ্যঃ (ধনবান্) অভিজনবান্ [চ] অস্মি, ময়া সদৃশঃ অন্যঃ কঃ অস্তি? অহং যক্ষ্যে, দাস্যামি, মোদিষ্যে (হর্ষং প্রাপ্স্যামি) চ ইত্যজ্ঞানবিমোহিতাঃ [তে ইত্যর্থঃ]॥ ১৫

অনুবাদ। আমি ধনবান্, আমি সৎকুলে প্রসূত, আমার তুল্য আর অন্য কে হইতে পারে? আমি যাগ করিব, দান করিব এবং আনন্দ ভোগ করিব; এই প্রকার অজ্ঞানের দ্বারা [তাহারা] বিমোহিত হইয়া থাকে॥ ১৫

ভাষ্য। আঢ্য ইতি। আঢ্যো ধনেন অভিজনেন অভিজনবান্ * সপ্তপুরুষং শ্রোত্রিয়ত্বাদিসম্পন্নঃ তেনাপি ন মম তুল্যঃ অস্তি কশ্চিৎ, কোঽন্যোঽস্তি সদৃশস্তুল্যো ময়া। কিঞ্চ যক্ষ্যে যাগেনাপি অন্যান্ অভিভবিষ্যামি, দাস্যামি নটাদিভ্যো, মোদিষ্যে হর্ষং চাতিশয়ং প্রাপ্স্যামি ইত্যেবম্ অজ্ঞানেন বিমোহিতা অজ্ঞানবিমোহিতা বিবিধমবিবেকভাবমাপন্নাঃ॥১৫

* অভিজনেনাভিজনবান্ ইতি পাঠভেদঃ।

আনন্দগিরিটীকা। বিদ্যাবৃত্তধনাভিজনৈঃ মত্তুল্যো নাস্তীত্যাহ—আঢ্য ইতি। তথাপি যাগদানাভ্যাং তৎফলেন বা কশ্চিদধিকো ভবিষ্যতীত্যাশঙ্ক্যাহ—কিঞ্চেতি। ন চ তেষামেষোঽভিপ্রায়ঃ সাধীয়ানিত্যাহ—ইত্যেবমিতি॥ ১৫

অনুবাদ। আঢ্য ইত্যাদি [ শ্লোকের অর্থ এই যে ] "আঢ্য" ধনবান্ "অভিজনবান্," অভিজন শব্দের অর্থ মহাকুল, সেই কুলে যে জন্মগ্রহণ করে, সেই অভিজনবান্। সপ্তপুরুষ হইতে আমার কুলের সকলেই শ্রোত্রিয়ত্বাদি গুণশালী; সুতরাং ধনে এবং কুলে আমার সদৃশ আর আছে কে? আরও আমি যাগ করিব অর্থাৎ যাগ করিয়াও অন্য সকলকে অভিভব করিব, আমি নট প্রভৃতিকে ধন দিব এবং [ এইরূপে ] অতিশয় আনন্দ ভোগ করিব। এই প্রকার বহুবিধ অজ্ঞান দ্বারা [ তাহারা ] বিমোহিত হয় অর্থাৎ তাহারা বিবিধ অবিবেকভাব আশ্রয় করিয়া থাকে॥১৫

অনেকচিত্তবিভ্রান্তা মোহজালসমাবৃতাঃ।
প্রসক্তাঃ কামভোগেষু পতন্তি নরকেঽশুচৌ॥১৬

ভাষ্য। অনেকচিত্তবিভ্রান্তাঃ মোহজালসমাবৃতাঃ কামভোগেষু প্রসক্তাঃ [ তে ] অশুচৌ নরকে পতন্তি॥১৬

অনুবাদ। তাহাদের চিত্ত অনেক প্রকারে ভ্রান্ত, তাহারা মোহজালে সমাবৃত। [ এইরূপে ] তাহারা কামভোগে অত্যন্ত আসক্ত হইয়া [ অবশেষে ] অশুচি নরকে পতিত হইয়া থাকে॥১৬

অন্বয়। অনেকেতি। অনেকচিত্তবিভ্রান্তা উক্তপ্রকারৈঃ অনেকৈঃ চিত্তৈঃ বিবিধং ভ্রান্তা অনেকচিত্তবিভ্রান্তা মোহজালসমাবৃতা মোহঃ অবিবেকঃ অজ্ঞানং তদেব জালম্ ইব আবরণাত্মকত্বাৎ তেন সমাবৃতাঃ, প্রসক্তাঃ কামভোগেষু তত্রৈব নিষণ্ণাঃ সন্তস্তেনোপচিতকল্মষাঃ পতন্তি নরকে অশুচৌ বৈতরণ্যাদৌ॥১৬

আনন্দগিরিটীকা। উক্তপ্রকারবিপর্য্যয়েণ কৃত্যাকৃত্যবিবেকবিকলানাং কিং স্যাদিত্যপেক্ষায়ামাহ—অনেকেতি। কামা বিষয়াস্তেষাং ভোগেষু তৎপ্রযুক্তেষূপভোগেষ্বিতি যাবৎ॥১৬

অনুবাদ। "অনেক" ইত্যাদি [ শ্লোকের অর্থ ]—"অনেকচিত্তবিভ্রান্ত" উক্তপ্রকার বহুবিধ [ সঙ্কল্প-পরিপূর্ণ ] চিত্তের দ্বারা নানাপ্রকারে যাহারা ভ্রান্ত, তাহারাই অনেক 'চিত্তবিভ্রান্ত'; "মোহজালসমাবৃত" মোহ শব্দের অর্থ অবিবেক

অর্থাৎ অজ্ঞান, এই মোহই জাল; কারণ, ইহা জালের ন্যায় আবরণ করিয়া থাকে। সেই মোহজালের দ্বারা যাহারা সমাবৃত, তাহারাই 'মোহজালসমাবৃত'। "প্রসক্ত" কামভোগসমূহে নিষণ্ণ অর্থাৎ তাহাতেই আসক্ত হইয়া যাহারা পাপরাশিকে সঞ্চয় করে, তাহারাই 'কামভোগে নিষণ্ণ'। [এই প্রকার হইয়া তাহারা কি করে?] নরকে পতিত হয়। [সে নরক কি প্রকার?] অশুচি [তাৎপর্য্য এই যে, তাহারা বৈতরণী প্রভৃতি নরকে পতিত হয়]॥ ১৬

আত্মসম্ভাবিতাঃ স্তব্ধা ধনমানমদান্বিতাঃ।
যজন্তে নামযজ্ঞৈস্তে দম্ভেনাবিধিপূর্ব্বকম্॥ ১৭

অন্বয়। আত্মসম্ভাবিতাঃ স্তব্ধাঃ (অনম্রাঃ) ধনমানমদান্বিতাঃ তে দম্ভেন অবিধিপূর্ব্বকং নামযজ্ঞৈঃ যজন্তে॥ ১৭

অনুবাদ। তাহারা আপনাকেই সর্ব্বপ্রকারে উপযুক্ত বিবেচনা করে, কাহারও নিকটে তাহারা অবনত হয় না। ধন থাকা প্রযুক্ত তাহাদের অভিমান ও মত্ততা সর্ব্বদাই থাকে। তাহারা দম্ভবশতঃ অবিধিপূর্ব্বক সম্পাদিত নামমাত্র যজ্ঞসমূহের দ্বারা আরাধনা করিয়া থাকে॥ ১৭

ভাষ্য। আত্মেতি। আত্মসম্ভাবিতাঃ সর্ব্বগুণবিশিষ্টতয়া আত্মনৈব সম্ভাবিতা আত্মসম্ভাবিতাঃ, ন সাধুভিঃ। স্তব্ধা অপ্রণতাত্মানঃ। ধনমানমদান্বিতাঃ ধননিমিত্তঃ মানো মদশ্চ তাভ্যাং ধনমানমদাভ্যাম্ অন্বিতা যজন্তে নামযজ্ঞৈঃ নামমাত্রৈর্যজ্ঞৈঃ তে দম্ভেন ধর্ম্মধ্বজিতয়া অবিধিপূর্ব্বকং বিহিতাঙ্গেতিকর্ত্তব্যতারহিতৈঃ॥ ১৭

আনন্দগিরিটীকা। নন্থ তেষামপি কেষাঞ্চিদ্বৈদিকে কর্ম্মণি যাগদানাদৌ প্রবৃত্তিপ্রতিপত্তেরযুক্তং বৈতরণ্যাদৌ পতনমিতি চেৎ তত্রাহ—আত্মেতি॥ ১৭

অনুবাদ। আত্ম ইত্যাদি [শ্লোকের অর্থ]—"আত্মসম্ভাবিত" সকল প্রকার গুণ আমারই আছে—এই বলিয়া যে আপনাকে সম্ভাবনা (সম্মাননা) করে; কিন্তু সাধুরা সেইরূপ বিবেচনা করেন না, ঈদৃশ ব্যক্তিরাই 'আত্মসম্ভাবিত'। "স্তব্ধ" যাহাদের স্বভাব নত নহে, তাহারাই 'স্তব্ধ'। "ধনমানমদান্বিত" ধন আছে এইজন্য যে মান ও মদ উৎপন্ন হয়, সেই ধনমান এবং ধনমদ তাহাদের লাগিয়াই আছে, তাহারা 'ধনমানমদান্বিত'। নামযজ্ঞ অর্থাৎ নামমাত্রে যজ্ঞ [কার্য্যতঃ নহে] এই তাৎপর্য্যে [নামযজ্ঞ এই শব্দটি প্রযুক্ত হইয়াছে]। এই প্রকার নামযজ্ঞসমূহের দ্বারা তাহারা দম্ভবশতঃ অর্থাৎ ধর্ম্মধ্বজিতার

বশে অবিধিপূর্ব্বক যজন করিয়া থাকে। [ তাহাদের ঐ সকল যজ্ঞ ] "অবিধি-পূর্ব্বক" অর্থাৎ ঐ সকল যজ্ঞের যে সকল বিহিত অঙ্গ কিংবা অনুষ্ঠান করিবার পদ্ধতি আছে, তাহার কিছুই অবলম্বিত হয় না ॥ ১৭

অহঙ্কারং বলং দর্পং কামং ক্রোধঞ্চ সংশ্রিতাঃ।
মামাত্মপরদেহেষু প্রদ্বিষন্তোঽভ্যসূয়কাঃ ॥ ১৮

অন্বয়। অহঙ্কারং বলং দর্পং কামং ক্রোধং চ সংশ্রিতাঃ ( অবলম্বমানাঃ ) মাম্ আত্মপরদেহেষু প্রদ্বিষন্তঃ অভ্যসূয়কাঃ [ ভবন্তি ] ॥ ১৮

অনুবাদ। তাহারা বল দর্প অহঙ্কার কাম ও ক্রোধকে অবলম্বন করিয়া থাকে। তাহারা নিজদেহে এবং পরদেহে আমার প্রতি অর্থাৎ ঈশ্বরের প্রতি বিদ্বেষপরায়ণ হয়, তাহারা পরের গুণ সহিতে পারে না ॥ ১৮

ভাষ্য। অহমিতি। অহঙ্কারম্ অহংকরণম্ অহঙ্কারঃ বিদ্যমানৈঃ অবিদ্যমানৈশ্চ গুণৈরাত্মনি অধ্যারোপিতৈঃ বিশিষ্টমাত্মানম্ অহম্ ইতি মন্যতে সোঽহঙ্কারোঽবিদ্যাখ্যঃ কষ্টতমঃ সর্ব্বদোষাণাং মূলং সর্ব্বানর্থপ্রবৃত্তীনাং চ। তথা বলং পরাভিভবনিমিত্তং কামরাগান্বিতম্, দর্পং দর্পো নাম যস্যোদ্ভবে ধর্ম্মমতিক্রামতি সোঽয়মন্তঃকরণাশ্রয়ো দোষবিশেষঃ *। কামং স্ত্র্যাদিবিষয়ং ক্রোধমনিষ্টবিষয়মেতান্ অন্যাংশ্চ মহতো দোষান্ সংশ্রিতাঃ। কিঞ্চ তে মামীশ্বরমাত্মপরদেহেষু স্বদেহে পরদেহেষু চ তদ্বুদ্ধিকর্ম্মসাক্ষিভূতং মাং প্রদ্বিষন্তঃ মচ্ছাসনাতিবর্ত্তিত্বং প্রদ্বেষঃ তং কুর্ব্বন্তঃ অভ্যসূয়কাঃ সন্মার্গস্থানাং গুণেষ্বসহমানাঃ ॥১৮

আনন্দগিরিটীকা। আসুরীসম্পদমভিজাতৈরধর্ম্মজাতমেব সঞ্চীয়তে প্রবৃত্তৈরপি † বৈদিকে কর্ম্মণি ‡ নৈব পুণ্যমিত্যুক্তম্। ব্রহ্মজ্ঞানাৎ পুনরাসুরা দূরাদেবোদ্বিজন্ত ইত্যাহ—অহঙ্কারমিতি। অহঙ্কারমেব স্ফোরয়তি—বিদ্যমানৈরিতি। অধ্যারোপিতবৈশিষ্ট্যবিষয়ত্বাৎ অহঙ্কারস্য অবিদ্যামূলত্বেন অবিদ্যাত্বমাহ—অবিদ্যাখ্য ইতি। বিবেকিভিস্তস্য ত্যাজ্যত্বাৎ অবহেয়ত্বং সূচয়তি—কষ্টতম ইতি। তদেব স্পষ্টয়তি—সর্ব্বেতি। তং সংশ্রিতা ইতি সম্বন্ধঃ। কার্য্যকারণসামর্থ্যযুক্তবিশেষণং বলম্। অহঙ্কার এবং মহদধীরণাপর্য্যন্তত্বেন পরিণতো দর্পস্তং ব্যাকরোতি—দর্পো নামেত্যাদিনা। অন্যাংশ্চ

* "ক্ষোদীয়স্যাপি, বিত্তাদৌ প্রাপ্তে হ্যধর্ম্মো হৃষ্টো দৃপ্যতি দৃপ্তো হি ধর্ম্মমতিক্রামতীতি স্মৃতেঃ" ইত্যধিকম্ ক্বচিৎ দৃশ্যতে।

† প্রবৃত্তেরপীতি পাঠান্তরম্। ‡ বর্ত্মনীতি পাঠভেদঃ।

দোষান্মাৎসর্য্যাদীন্। ন কেবলম্ উক্তমেব তেষাং বিশেষণং কিন্তু কষ্টতমমস্তি বিশেষণান্তরমিত্যাহ—কিঞ্চেতি। যদ্যপীশ্বরং প্রতি দ্বেষস্তেষাং সম্ভাব্যতে তথাপি কথং স্বদেহে পরদেহেষু চ তং প্রতি দ্বেষঃ ন হি তত্র ভোক্তারমন্তরেণ ঈশ্বরস্যাবস্থানমিত্যাশঙ্ক্যাহ—তদ্‌বুদ্ধীতি। তেষামীশ্বরং প্রতি দ্বেষমেব প্রকটয়তি—মচ্ছাসনেতি। ঈশ্বরস্য শাসনং শ্রুতিস্মৃতিরূপং তদতিবর্ত্তিত্বং তদুক্তার্থজ্ঞানানুষ্ঠানপরাঙ্‌মুখত্বম্ ॥১৮

অনুবাদ। অহম্ ইত্যাদি [ শ্লোকের অর্থ এই যে ]—"অহঙ্কার" অহঙ্করণ —যে সকল গুণ বিদ্যমান এবং যে সকল গুণ বাস্তবিক নাই, তাহা সকলই যে আত্মার উপর আরোপ করা অর্থাৎ আমার এত গুণ আছে এই প্রকার যে ভাবনা, তাহাই 'অহঙ্কার'; এই অহঙ্কারকে অবিদ্যা বলা যায়; এই অহঙ্কাররূপ-দোষ অন্যান্য দোষ সকলের মধ্যে সর্ব্বাপেক্ষা ক্লেশদায়ক; যতপ্রকার অনর্থকর প্রবৃত্তি আছে, সেই সকলেরই মূল হইতেছে অহঙ্কার। "বল" যাহাদ্বারা পরের অভিভব করা যায়, কাম ও রাগ হইতে যাহা উৎপন্ন, সেই সামর্থ্য বিশেষই 'বল'। "দর্প" যাহার উদ্ভব হইলে লোকে ধর্ম্ম পরিত্যাগ করে ও যাহা অন্তঃকরণে আশ্রিত, সেই দোষবিশেষই 'দর্প'। "কাম" স্ত্রী প্রভৃতি ভোগ্য বস্তুর প্রতি যে অভিলাষ, তাহাই 'কাম'। "ক্রোধ" অনিষ্ট অর্থাৎ দুঃখ বা দুঃখহেতুর উপর মনের প্রতিকূল বৃত্তিই 'ক্রোধ'। এই সকল এবং আরও অনেক মহান্ দোষসমূহের আশ্রয় তাহারাই হইয়া থাকে। আর তাহারা "আত্মপরদেহে" অর্থাৎ নিজ দেহে এবং অপর জীবগণের দেহসমূহেও অবস্থিত আমাকে অর্থাৎ ঈশ্বরকে বিদ্বেষ করিয়া থাকে; দেহমধ্যে যাহা কিছু কর্ম্ম হয় বা যাহা কিছু বৃত্তি হয়, সেই সকলই আমার নিকটে সর্ব্বদাই প্রতিভাত হইয়া থাকে, এই কারণেই আমি দেহে অবস্থিত অর্থাৎ প্রাণিগণের যাবতীয় কর্ম্মের সাক্ষী। সেই আমার প্রতি তাহাদের বিদ্বেষ হয় [ এই বিদ্বেষ কি প্রকার, তাহাই বলিতেছেন ] আমার আজ্ঞা লঙ্ঘন করাই আমার প্রতি বিদ্বেষ [ আরও তাহারা ] "অভ্যসূয়ক" হইয়া থাকে। যাহারা সন্মার্গে অবস্থিত, তাহাদের গুণকে ঐ সকল তামস জীবগণ সহিতে পারে না ॥১৮

তানহং দ্বিষতঃ ক্রূরান্ সংসারেষু নরাধমান্।
ক্ষিপাম্যজস্রমশুভানাসুরীষ্বেব যোনিষু ॥১৯

অন্বয়। অহং তান্ ক্রূরান্ দ্বিষতঃ নরাধমান্ সংসারেষু আসুরীষু এব যোনিষু অজস্রং ক্ষিপামি ॥১৯

অনুবাদ। সেই সকল বিদ্বেষপর ক্রূর নরাধম ব্যক্তিগণকে আমি সংসার সমূহে আসুরীযোনিনিবহে বারংবার নিক্ষেপ করিয়া থাকি ॥১৯

ভাষ্য। তানহমিতি। তানহং সর্ব্বান্ সন্মার্গপ্রতিপক্ষভূতান্ সাধুদ্বেষিণো দ্বিষতশ্চ মাং ক্রূরান্ সংসারেষ্বেব নরকসংসরণমার্গেষু নরাধমান্ অধর্ম্মদোষবত্বাৎ ক্ষিপামি প্রক্ষিপামি অজস্রং সন্ততমশুভানশুভকর্ম্মকারিণঃ আসুরীষ্বেব ক্রূরকর্ম্মপ্রায়াসু ব্যাঘ্রসিংহাদিযোনিষু ক্ষিপামীত্যনেন সম্বন্ধঃ ॥১৯

আনন্দগিরিটীকা। তেষামুক্তবিশেষণবতামাসুরাণাং কিং স্যাদিতি তত্রাহ— তানিতি। ভগবতোনৈর্ঘৃণ্যপ্রসঙ্গং প্রত্যাদিশতি—অধর্ম্মেতি ॥১৯

অনুবাদ। তানহম্ ইত্যাদি [শ্লোকের অর্থ]—সন্মার্গের প্রতিপক্ষ সাধুগণের প্রতি এবং আমারও প্রতি বিদ্বেষপর—ক্রূর সেই সকল নরাধমগণকে আমি "সংসারে" নরকরূপ সংসারের পথে আসুরী যোনিতে অর্থাৎ ব্যাঘ্র সিংহ প্রভৃতি ক্রুরকর্ম্মপ্রায় যোনিতেই নিক্ষেপ করিয়া থাকি—যে কারণে তাহারা সর্ব্বদাই অশুভ-কর্ম্মপর, এই জন্য, আমি, তাহাদিগকে আসুরী যোনিতেই নিক্ষেপ করিয়া থাকি, এইপ্রকার অন্বয় [করিতে হইবে] ॥১৯

আসুরীং যোনিমাপন্না মূঢ়া জন্মনি জন্মনি।
মামপ্রাপ্যৈব কৌন্তেয় ততো যান্ত্যধমাং গতিম্ ॥২০

ভাষ্য। মূঢ়া আসুরীং যোনিম্ আপন্না হে কৌন্তেয়! জন্মনি জন্মনি মাম্ অপ্রাপ্যৈব ততঃ অধমাং গতিং যান্তি ॥২০

অনুবাদ। তাহারা [এইরূপে] আসুরী যোনিপ্রাপ্ত হয় এবং জন্ম জন্মান্তরেও বিবেক লাভ করিতে পারে না; সুতরাং আমাকে প্রাপ্ত না হইয়া তাহা অপেক্ষা [উত্তরোত্তর] আরও অধম যোনিতে জন্মগ্রহণ করিয়া থাকে, হে কুন্তীনন্দন! ॥২০

ভাষ্য। আসুরীমিতি। আসুরীং যোনিমাপন্নাঃ প্রতিপন্নাঃ মূঢ়া জন্মনি জন্মনি অবিবেকিনঃ প্রতিজন্ম তমোবহুলাস্বেব যোনিষু জায়মানা অধো গচ্ছন্তো মূঢ়া মামীশ্বরমপ্রাপ্য অনাসাদ্যৈব হে কৌন্তেয় ততস্তস্মাদপি যান্তি অধমাং নিকৃষ্টতমাং গতিম্। মামপ্রাপ্যৈবেতি ন মৎপ্রাপ্তৌ কাচিদপ্যাশঙ্কা অস্তি, অতো মচ্ছিষ্টসাধুমার্গমপ্রাপ্য ইত্যর্থঃ ॥২০

আনন্দগিরিটীকা। নন্বু তেষামপি ক্রমেণ বহূনাং জন্মনামন্তে শ্রেয়ো ভবিষ্যতি নেত্যাহ—আসুরীমিতি। তেষামীশ্বরপ্রাপ্তিশঙ্কাভাবে কথং তন্নিষেধঃ

স্যাদিত্যাশঙ্ক্যাহ—মামিত্যাদিনা। যস্মাদাসুরী সম্পদনর্থপরম্পরয়া সর্ব্বপুরুষার্থ-পরিপন্থিনী তস্মাদ্যাবৎ পুরুষঃ স্বতন্ত্রো ন কাঞ্চিৎ পারবশ্যকরীং যোনিমাপন্নস্তাবদেব তেনাসৌ পরিহরণীয়েতি সমুদায়ার্থঃ ॥২০

অনুবাদ। আসুরীম্ ইত্যাদি [ শ্লোকের অর্থ ] আসুরী যোনিকে "আপন্ন" প্রাপ্ত হয়; প্রতিজন্মেই "মূঢ়" অবিবেকী হয়, প্রতিজন্মেই তাহারা তমোবহুল যোনিসমূহে জন্মগ্রহণ করে এবং তাহারা ক্রমেই অধোগতিই প্রাপ্ত হয়। সেই মূঢ়গণ আমাকে অর্থাৎ ঈশ্বরকে প্রাপ্ত না হইয়া হে কৌন্তেয়, তাহা হইতেও অধম অর্থাৎ নিকৃষ্টতম গতিকে প্রাপ্ত হয়। "আমাকে প্রাপ্ত না হইয়া" এইরূপ যে বলা হইতেছে, তাহার তাৎপর্য্য এই যে, তাহারা মদুক্ত সাধুমার্গ প্রাপ্ত হয় না; এই কারণ আমাকে পাইবার সম্ভাবনাও তাহাদের নাই ॥২০

ত্রিবিধং নরকস্যেদং দ্বারং নাশনমাত্মনঃ।
কামঃ ক্রোধস্তথা লোভস্তস্মাদেতত্রয়ং ত্যজেৎ ॥২১

অন্বয়। কামঃ ক্রোধঃ তথা লোভঃ [ ইতি ] ইদং ত্রিবিধম্ আত্মনো নাশনং নরকস্য দ্বারম্; তস্মাৎ এতত্রয়ং ত্যজেৎ ॥২১

অনুবাদ। কাম ক্রোধ এবং লোভ এই তিন প্রকার গুণই আত্ম-নাশের কারণ এবং নরকের দ্বারস্বরূপ, এই কারণে এই তিনটিকে পরিত্যাগ করিবে ॥২১

ভাষ্য। সর্ব্বস্যা আসুর্য্যাঃ সম্পদঃ সংক্ষেপোঽয়মুচ্যতে, যস্মিন্ ত্রিবিধে সর্ব্ব আসুরসম্পদ্ভেদঃ অনন্তোঽপি অন্তর্ভবতি। যৎপরিহারেণ পরিহৃতশ্চ ভবতি, যন্মূলং সর্ব্বস্যানর্থস্য তদেতদুচ্যতে—ত্রিবিধং ত্রিপ্রকারং নরকস্য প্রাপ্তৌ ইদং দ্বারং নাশনমাত্মনঃ যদ্দ্বারং প্রবিশন্নেব আত্মা নশ্যতি কস্মৈচিৎ পুরুষার্থায় যোগ্যো ন ভবতি ইত্যেতদত উচ্যতে দ্বারং নাশনমাত্মন ইতি। কিং তৎ কামঃ ক্রোধঃ তথা লোভঃ তস্মাৎ এতত্রয়ং ত্যজেৎ। যত এতদ্দ্বারং নাশনমাত্মনস্তস্মাৎ কামাদি-ত্রয়মেতৎ ত্যজেৎ ত্যাগস্ততিরিয়ম্ ॥২১

আনন্দগিরিটীকা। কথমাসুরী সম্পদনন্তভেদবতী পুরুষায়ুষেণাপি পরিহর্ত্তুং শক্যেতেত্যাশঙ্ক্যাহ—সর্ব্বস্যা ইতি। সংক্ষেপোক্তিফলমাহ—যস্মিন্নিতি। কামাদৌ ত্রিবিধে সর্ব্বস্যাসুরসম্পদ্ভেদস্যান্তর্ভাবেঽপি কথমসৌ পরিহ্রিয়তে তত্রাহ—যৎপরিহারেণেতি। কামাদিপরিহারেণাসুরসম্পদ্ভেদপরিহারেঽপি কথং সর্ব্বানর্থপরিবর্জনমিত্যাশঙ্ক্যাহ—যন্মূলমিতি। কথমাত্মনো

নিত্যস্ত নাশাশঙ্কেতি তত্রাহ—কস্মৈচিদিতি। ত্রিবিধমপি সামান্যতো দর্শিতমাকাঙ্ক্ষাদ্বারা বিশেষতো দর্শয়তি—কিং তদিতি। তস্মাদিতি ব্যাচষ্টে—যত ইতি। কামাদিত্যাগে সতি অনর্থাবরণশ্রেয়ঃপ্রতিবন্ধনিবৃত্তে স্যাতামিতি ভাবঃ ॥২১

অনুবাদ। সকল আসুরী সম্পদের সংক্ষেপ এই শ্লোকে বলা হইতেছে,—আসুরী সম্পদের ভেদ অনন্ত হইলেও সকলই যাহার মধ্যে নিবিষ্ট, যাহার পরিহার করিতে পারিলে সকল প্রকার আসুরসম্পদের পরিহার করিতে পারা যায় এবং যাহা সকল প্রকার অনর্থের মূল, তাহাই এই বলা হইতেছে। "ত্রিবিধ" তিন প্রকার, নরক প্রাপ্তির দ্বার এবং আত্মার "নাশন"; যে দ্বারে প্রবিষ্ট হইলে আত্মা নাশ প্রাপ্ত হয় অর্থাৎ আর কোন প্রকার পুরুষার্থের যোগ্য হইতে পারে না, তাহাকেই 'আত্মার নাশন' বলা যায়। কি তাহা? কাম ক্রোধ এবং লোভ এই তিনটিই (আত্মার নাশন অর্থাৎ নরকের দ্বার); সেই কারণে এই তিনটি পরিত্যাগ করিবে। যেহেতু এই কাম ক্রোধ এবং লোভ রূপ তিনটি বস্তু আত্মার নাশন, সেইহেতুই এই তিনটি পরিত্যাগ করিবে। এইপ্রকার উক্তি দ্বারা ত্যাগেরই প্রশংসা করা হইতেছে ॥২১

এতৈর্বিমুক্তঃ কৌন্তেয় তমোদ্বারৈস্ত্রিভির্নরঃ।
আচরত্যাত্মনঃ শ্রেয়স্ততো যাতি পরাং গতিম্ ॥২২

অন্বয়। হে কৌন্তেয় এতৈঃ ত্রিভিঃ তমোদ্বারৈঃ বিমুক্তঃ নরঃ আত্মনঃ শ্রেয় আচরতি, ততঃ পরাং গতিং যাতি ॥২২

অনুবাদ। হে কুন্তীনন্দন, তমোদ্বার এই তিনটি গুণ হইতে বিমুক্তি লাভ করিয়া মনুষ্য নিজের শ্রেয়ঃ অনুষ্ঠান করিতে পারে এবং সেই অনুষ্ঠানের প্রসাদে পরমগতি লাভ করিতে সমর্থ হয় ॥২২

ভাষ্য। এতৈরিতি। এতৈর্বিমুক্তঃ কৌন্তেয় তমোদ্বারৈঃ তমসঃ নরকস্য দুঃখমোহাত্মকস্য দ্বারাণি কামাদয়ঃ তৈরেতৈঃ ত্রিভিঃ বিমুক্তো নরঃ আচরতি অনুতিষ্ঠতি। কিম্? আত্মনঃ শ্রেয়ঃ যৎপ্রতিবদ্ধঃ পূর্ব্বং নাচরতি তদপগমাদাচরতি ততস্তদাচরণাদ্ যাতি পরাং গতিং মোক্ষমপীতি ॥২২

আনন্দগিরিটীকা। কেবলং শ্রেয়ঃ সমাচরন্নাসুরীং চ সম্পদং বর্জয়ন্ মোক্ষমেব সম্যগ্ধীদ্বারা লভতে কিন্তু লৌকিকমপি সুখমিত্যপেরর্থঃ ॥২২

অনুবাদ। এতৈঃ ইত্যাদি [শ্লোকের অর্থ]—হে কুন্তীনন্দন! "তমোদ্বার" তমঃ এই শব্দের অর্থ দুঃখ এবং মোহময় নরক। সেই নরকের দ্বারই 'তমোদ্বার' এই শব্দের অর্থ। এই কাম ক্রোধ এবং লোভ তিনটিই নরকের দ্বার। এই তমোদ্বার রূপ তিনটি গুণ হইতে মুক্ত হইয়া মানব "আচরণ" অনুষ্ঠান করে। কি? আত্মার শ্রেয়ঃ। যে তিনটির দ্বারা প্রতিবদ্ধ বলিয়া নিজের শ্রেয়ঃ আচরণ করিতে পারে না, তাহা হইতে মুক্ত হইয়া শ্রেয়ঃ আচরণ করিয়া থাকে এবং সেই আচরণের দ্বারা "পরা গতি" অর্থাৎ মোক্ষ পর্য্যন্তও লাভ করিতে পাবে ॥২২

যঃ শাস্ত্রবিধিমুৎসৃজ্য বর্ত্ততে কামচারতঃ।*
ন স সিদ্ধিমবাপ্নোতি ন সুখং ন পরাং গতিম্ ॥২৩

অন্বয়। যঃ শাস্ত্রবিধিম্ উৎসৃজ্য কামচারতঃ বর্ত্ততে, স সিদ্ধিং ন অবাপ্নোতি ন সুখম্ [অবাপ্নোতি তথা] ন পরাং গতিম্ অবাপ্নোতি ॥২৩

অনুবাদ। যে ব্যক্তি শাস্ত্রবিধিকে পরিত্যাগ করিয়া নিজের ইচ্ছানুসারেই চলিয়া থাকে, তাহার সিদ্ধি লাভ হয় না, সে সুখ পায় না এবং সে পরম গতিকেও লাভ করিতে পারে না ॥২৩

ভাষ্য। সর্ব্বস্য এতস্য আসুরসম্পৎপরিবর্জ্জনস্য শ্রেয় আচরণস্য চ শাস্ত্রং কারণং শাস্ত্রপ্রমাণাদুভয়ং শক্যং কর্ত্তুং নান্যথা, অতঃ,—যঃ শাস্ত্রবিধিং † কর্ত্তব্যাকর্ত্তব্যজ্ঞানকারণং বিধিপ্রতিষেধাখ্যমুৎসৃজ্য ত্যক্ত্বা বর্ত্ততে কামচারতঃ কামপ্রযুক্তঃ সন্ ন স সিদ্ধিং পুরুষার্থযোগ্যতাম্ আপ্নোতি। নাপি অস্মিন্ লোকে সুখং নাপি পরাং প্রকৃষ্টাং গতিং স্বর্গং মোক্ষং বা ॥২৩

আনন্দগিরিটীকা। আসুর্য্যাঃ সম্পদো বর্জনে শ্রেয়সশ্চ করণে কিং কারণং তদাহ—সর্ব্বস্যেতি। তস্য কারণত্বং সাধয়তি—শাস্ত্রেতি। উক্তমুপজীব্যানন্তরশ্লোকং প্রবর্ত্তয়তি—অত ইতি। শিষ্যতেঽনুশিষ্যতে বোধ্যতেঽনেনাপূর্ব্বোঽর্থ ইতি শাস্ত্রং তচ্চ বিধিনিষেধাত্মকমিত্যুপেত্য ব্যাচষ্টে—কর্ত্তব্যেতি। কামস্য করণং কামকারঃ তস্মাদ্ধেতোরিত্যুপেত্য কামাধীনা শাস্ত্রবিমুখস্য প্রবৃত্তিরিত্যাহ—কামেতি। কামাধীনপ্রবৃত্তেঃ সদা পুমর্থাযোগ্যস্য সর্ব্বপুরুষার্থাসিদ্ধিরিত্যাহ—নাপীতি ॥২৩

---

* কামকারতঃ ইতি পাঠান্তরম্।

† শাস্ত্রং বেদবক্ত্র বিধিম্ ইত্যধিকং কুত্রচিৎ দৃশ্যতে।

অনুবাদ। এই সকল প্রকার আসুরসম্পৎ পরিবর্জ্জন এবং শ্রেয়ঃ আচরণের কারণ একমাত্র শাস্ত্রই; কারণ, শাস্ত্ররূপ প্রমাণের দ্বারাই এই উভয়ের অনুষ্ঠান করিতে পারা যায়,—অন্য কোন প্রকারে হইতে পারে না। এই জন্য যে ব্যক্তি "শাস্ত্রবিধি" কর্ত্তব্য ও অকর্ত্তব্য বুঝিবার উপায় বিধি বা প্রতিষেধরূপ শাস্ত্রকে পরিত্যাগ করিয়া "কামচারতঃ" অর্থাৎ নিজের ইচ্ছানুসারেই চলিয়া থাকে, সে "সিদ্ধি" ( অর্থাৎ ) পুরুষার্থপ্রাপ্তির যোগ্যতা প্রাপ্ত হয় না; সে ইহলোকে সুখী হয় না, "পরা" প্রকৃষ্টা "গতি" স্বর্গ বা মোক্ষ কিছুই সে পাইতে পারে না ॥২৩

তস্মাৎ শাস্ত্রং প্রমাণং তে কার্য্যাকার্য্যব্যবস্থিতৌ।
জ্ঞাত্বা শাস্ত্রবিধানোক্তং কর্ম্ম কর্ত্তুমিহার্হসি ॥ ২৪

ইতি ষোড়শোঽধ্যায়ঃ।

অন্বয়। তস্মাৎ কার্য্যাকার্য্যব্যবস্থিতৌ তে শাস্ত্রং প্রমাণম্, জ্ঞাত্বা শাস্ত্রবিধানোক্তং কর্ম্ম কর্ত্তুম্ ইহ অর্হসি ॥২৪

অনুবাদ। সেই কারণে কোন্‌টি কার্য্য এবং কোন্‌টি অকার্য্য এই প্রকার ব্যবস্থা বিষয়ে তোমার শাস্ত্রই প্রমাণ। শাস্ত্রবিধানোক্ত কর্ম্ম কি, তাহা জানিয়া তুমি কর্ম্মানুষ্ঠান করিতে প্রবৃত্ত হও ॥২৪

ভাষ্য। তস্মাদিতি। তস্মাচ্ছাস্ত্রং প্রমাণং জ্ঞানসাধনং তে তব কার্য্যাকার্য্যব্যবস্থিতৌ কর্ত্তব্যাকর্ত্তব্যব্যবস্থায়াম্ অতো জ্ঞাত্বা বুদ্ধ্বা শাস্ত্রবিধানোক্তং বিধির্বিধানং শাস্ত্রেণ * বিধানং শাস্ত্রবিধানং কুর্য্যান্ন কুর্য্যাৎ ইত্যেবংলক্ষণং তেনোক্তং স্বকর্ম্ম যৎ তৎ কর্ত্তুমিহার্হসি। ইহেতি কর্ম্মাধিকারভূমিপ্রদর্শনার্থমিতি ॥ ২৪

আনন্দগিরিটীকা। শাস্ত্রাদৃতে কর্ম্মণো নিষ্ফলত্বে ফলিতমাহ—তস্মাদিতি। কর্ত্তব্যাকর্ত্তব্যৌ ধর্ম্মাধর্ম্মৌ তত্র শাস্ত্রস্য প্রমাণত্বেঽপি মম কিং কর্ত্তব্যমিত্যাশঙ্ক্যাহ—অতইতি। স্বকর্ম্ম ক্ষত্রিয়স্য যুদ্ধাদি, ইতিশব্দোঽধ্যায়সমাপ্ত্যর্থঃ। তদনেনাধ্যায়েন প্রাগ্‌ভবীয়-কর্ম্ম-বাসনানুসারেণাভিব্যজ্যমানসাত্ত্বিকাদিপ্রকৃতিত্রয়বিভাগেন দৈব্যাসুরীতিসম্পদ্দ্বয়মাদানহানাভ্যামুপদিশ্য কামক্রোধলোভানপহায় পুরুষার্থিনা শাস্ত্রপ্রবণেন তদুক্তকারিণা ভবিতব্যমিতি নির্দ্ধারিতম্ ॥২৪

অনুবাদ। তস্মাদিত্যাদি [ শ্লোকের অর্থ ]। এই কারণে তোমার শাস্ত্রই

---

* 'শাস্ত্রমেব বিধানম্' ইতি পঠন্তি কেচিৎ।

"প্রমাণ"। জ্ঞানের সাধন, [কোন্ বিষয়ে?] কার্য্যাকার্য্য ব্যবস্থা অর্থাৎ কর্ত্তব্যাকর্ত্তব্যবিভাগ বিষয়ে। এই জন্য বুঝিয়া "শাস্ত্রবিধানোক্ত" বিধান শব্দের অর্থ বিধি, শাস্ত্রের দ্বারা যে বিধান, তাহার নাম 'শাস্ত্রবিধান,' তাহা দ্বারা উক্ত অর্থাৎ ইহা কর্ত্তব্য ইহা কর্ত্তব্য নহে, এইভাবে শাস্ত্রবিধিদ্বারা উক্ত কর্ম্মগুলির মধ্যে যেটি তোমার পক্ষে কর্ত্তব্য বলিয়া উক্ত হইয়াছে, তাহাই 'শাস্ত্রবিধানোক্ত কর্ম্ম'; তাহাই বুঝিয়া তুমি কর্ম্মানুষ্ঠান করিতে উদ্যত হও। 'ইহ" এই শব্দটির অর্থ এই কর্ম্মাধিকার ভূমিতে অর্থাৎ ভারতবর্ষে [ইহাদ্বারা ইহাই প্রদর্শিত হইতেছে যে, এই ভারতবর্ষই বেদোক্ত কর্ম্মের অধিকার ভূমি] ॥২৪

ইতি ষোড়শোঽধ্যায়ঃ সমাপ্তঃ।

# অথ সপ্তদশোঽধ্যায়ঃ।

—:•:—

অর্জ্জুন উবাচ।

যে শাস্ত্রবিধিমুৎসৃজ্য যজন্তে শ্রদ্ধয়ান্বিতাঃ।
তেষাং নিষ্ঠা তু কা কৃষ্ণ সত্ত্বমাহো রজস্তমঃ ॥১॥

অন্বয়। অর্জ্জুন উবাচ। হে কৃষ্ণ! যে শাস্ত্রবিধিম্ উৎসৃজ্য শ্রদ্ধয়া অন্বিতাঃ যজন্তে, তেষাং কা নিষ্ঠা? আহো সত্ত্বং রজঃ তমঃ [ বা ] ॥১

অনুবাদ। অর্জ্জুন বলিলেন,—হে কৃষ্ণ, যাহারা শাস্ত্রীয় বিধান পরিত্যাগ করিয়াও শ্রদ্ধার সহিত যজন করে, তাহাদের নিষ্ঠা কিরূপ? ঐ নিষ্ঠা কি সাত্ত্বিকী কিংবা রাজসী অথবা তামসী?॥১

ভাষ্য। তস্মাৎ শাস্ত্রং প্রমাণং তে ইতি ভগবদ্‌বাক্যাৎ লব্ধপ্রশ্নবীজঃ ( অর্জ্জুন উবাচ ) যে কেচিদ্ অবিশেষিতাঃ শাস্ত্রবিধিং শাস্ত্রবিধানং শ্রুতিস্মৃতি-শাস্ত্রচোদনামুৎসৃজ্য পরিত্যজ্য যজন্তে দেবাদীন্ পূজয়ন্তি। শ্রদ্ধয়া আস্তিক্যবুদ্ধ্যা অন্বিতাঃ সংযুক্তাঃ সন্তঃ শ্রুতিলক্ষণং স্মৃতিলক্ষণং বা কঞ্চিৎ শাস্ত্রবিধিমপশ্যন্তো বৃদ্ধব্যবহারদর্শনাদেব শ্রদ্দধানতয়া যে দেবাদীন্ পূজয়ন্তি তে ইহ "যে শাস্ত্রবিধি-মুৎসৃজ্য যজন্তে শ্রদ্ধয়ান্বিতাঃ" ইত্যেবং গৃহ্যন্তে। যে তু পুনঃ কঞ্চিৎ শাস্ত্রবিধি-মুপলভমানাএব তমুৎসৃজ্য অযথাবিধি দেবাদীন্ পূজয়ন্তি তে ইহ "যে শাস্ত্রবিধি-মুৎসৃজ্য যজন্তে" ইতি ন পরিগৃহ্যন্তে। কস্মাৎ? শ্রদ্ধয়া অন্বিতত্ববিশেষণাৎ। দেবাদিপূজাবিধিপরং কিঞ্চিৎ শাস্ত্র পশ্যন্ত এব তদুৎসৃজ্য অশ্রদ্দধানতয়া তদ্বিহিতায়াং দেবাদিপূজায়াং শ্রদ্ধয়া অন্বিতাঃ প্রবর্ত্তন্তে ইতি ন শক্যং কল্পয়িতুং যস্মাৎ তস্মাৎ পূর্ব্বোক্তা এব "যে শাস্ত্রবিধিমুৎসৃজ্য যজন্তে শ্রদ্ধয়ান্বিতাঃ" ইত্যত্র গৃহ্যন্তে। তেষামেবংভূতানাং নিষ্ঠা তু কা কৃষ্ণ সত্ত্বম্ আহো রজস্তমঃ, কিং সত্ত্বং নিষ্ঠা অবস্থানম্ আহোস্বিৎ রজঃ অথবা তমঃ। এতদুক্তং ভবতি যা তেষাং দেবাদিবিষয়া পূজা সা কিং সাত্ত্বিকী আহোস্বিৎ রাজসী উত তামসী ইতি ॥১

আনন্দগিরিটীকা। আস্তিকানাং নাস্তিকানাঞ্চ শাস্ত্রৈকচক্ষুষাং গতিরুক্তা সম্প্রতি আস্তিকানামেব শাস্ত্রানভিজ্ঞানাং গতিজিজ্ঞাসয়া পৃচ্ছতীত্যাহ—তস্মা-

দিতি। যজন্ত ইতি যাগগ্রহণং দানাদেরুপলক্ষণম্। যদি বেদোক্তং বিধিমপশ্যন্ত-স্তমুৎসৃজন্তি কথং তর্হি শ্রদ্দধানা যাগাদি কুর্ব্বন্তি ন হি মানং বিনা শ্রদ্ধয়া যাগাদি কর্ত্তুং শক্যমিত্যাশঙ্ক্যাহ—শ্রুতীতি। নন্ন শাস্ত্রীয়ং বিধিং পশ্যন্তোঽপি কেচিৎ তমুপেক্ষ্য স্বোৎপ্রেক্ষয়া যাগাদি কুর্ব্বন্তো দৃশ্যন্তে তেষামিহ 'যে শাস্ত্রবিধিমুৎসৃজ্য' ইতি গ্রহো ভবিষ্যতি নেত্যাহ—যে পুনরিতি। তেষামত্রাপরিগ্রহে প্রশ্ন-পূর্ব্বকং হেতুমাহ—কস্মাদিতি। শাস্ত্রজ্ঞানাং তদুপেক্ষাবতাং গ্রহেঽপি বিশেষণ-মবিরুদ্ধমিত্যাশঙ্ক্য ব্যাঘাতান্মৈবমিত্যাহ—দেবাদীতি। অশ্রদ্দধানতয়া তদুৎ-সৃজ্যেতি সম্বন্ধঃ। শাস্ত্রোক্তং বিধিমধিগচ্ছতামপি তমবধীর্য্য স্বেচ্ছয়া দেবপূজাদৌ প্রবৃত্তানামাসুরেষেবান্তর্ভাবো যস্মাদনন্তরাধ্যায়ে সিদ্ধস্তস্মাদাস্তিকাধিকারে তেষাং প্রসঙ্গো নাস্তীত্যুপসংহরতি—যস্মাদিতি। পূর্ব্বোক্তাঃ শাস্ত্রানভিজ্ঞা বৃদ্ধ-ব্যবহারানুসারিণ ইতিযাবৎ। তৈঃ শ্রদ্ধয়া ক্রিয়মাণং কর্ম্ম কুত্র পর্য্যবস্যতীতি পৃচ্ছতি—তেষামিতি। কা নিষ্ঠেত্যেতদ্বিবৃণোতি—সত্ত্বমিতি। কার্য্যাণাং কারণৈর্ব্যপদেশমাশ্রিত্য তৎ পর্য্যমাহ—এতদিতি ॥১

অনুবাদ। "সেই কারণে শাস্ত্রই তোমার প্রমাণ" এই প্রকার ভগবানের বাক্য হইতেই প্রশ্নের বীজ উপলব্ধি করিয়া [ অর্জ্জুন বলিলেন যে ] যে কোন ব্যক্তি "শাস্ত্রবিধি" শাস্ত্রবিধান অর্থাৎ বেদ বা ধর্ম্মশাস্ত্রের বিধানকে পরিত্যাগ করিয়া যজন করে অর্থাৎ দেবাদির পূজা করিয়া থাকে [ কি ভাবে পূজা করে ? ] শ্রদ্ধা দ্বারা "অন্বিত" সংযুক্ত হইয়া [ পূজা করে ]। এই শ্রদ্ধা শব্দটির অর্থ আস্তিক্যবুদ্ধিযুক্ত হইয়া যাহারা দেবাদির পূজা করে, অথচ সেই পূজার প্রমাণ স্বরূপ কোন শ্রুতি বা স্মৃতিবাক্য দেখিতে পায় না, কেবল বৃদ্ধব্যবহার দেখিয়াই ঐরূপ পূজা প্রভৃতি কার্য্যে প্রবৃত্ত হয়, তাহারাই এই স্থানে "যাহারা শাস্ত্রবিধি পরিত্যাগপূর্ব্বক শ্রদ্ধান্বিত হইয়া যজন করে" এই প্রকার বাক্যের দ্বারা বোধিত হইতেছে। যাহারা কিন্তু কোনপ্রকার শাস্ত্রের বিধান দেখিতে পাইয়াও তাহা পরিত্যাগপূর্ব্বক অযথাবিধি দেবাদির পূজা করিয়া থাকে, তাহারা "যাহারা শাস্ত্রবিধি পরিত্যাগ করিয়া যজন করে" এই বাক্যের প্রতিপাদ্য নহে। কি কারণে নহে ? যে কারণে শ্রদ্ধান্বিতস্বরূপ বিশেষণ রহিয়াছে। দেবপূজার বিধায়ক প্রত্যক্ষ শাস্ত্র দেখিতে পাইয়াও, তাহাকে অশ্রদ্ধার সহিত পরিত্যাগ-পূর্ব্বক যাহারা অযথাবিধি সেই শাস্ত্রবিহিত দেবপূজাদি করে, তাহারা শ্রদ্ধান্বিত হইয়া পূজা করে, যে কারণে, এই প্রকার কিছুতেই কল্পনা করা যাইতে পারে না সেই কারণেই [ স্বীকার করিতে হইতেছে ] যাহারা পূর্ব্বোক্ত [ অর্থাৎ যাহারা

কোনপ্রকার শাস্ত্র দেখিতে না পাইয়া বৃদ্ধব্যবহারাদি দেখিয়াই শ্রদ্ধার সহিত দেবপূজাদি করে ] তাহারাই "যাহারা শাস্ত্রবিধি পরিত্যাগ করিয়া যজন করে" এই প্রকার বাক্যের দ্বারা প্রতিপাদিত হইতেছে। যাহারা এইপ্রকার, তাহাদের নিষ্ঠা হে কৃষ্ণ! কি প্রকার? উহা কি সত্ত্ব অথবা রজঃ কিংবা তমঃ? এই কথা বলা হইতেছে যে, তাহাদের যে দেবাদিবিষয়া পূজা, তাহা কি সাত্ত্বিকী? অথবা তাহা কি রাজসী? কিংবা তাহা তামসী পূজা? ॥১

শ্রীভগবানুবাচ।

ত্রিবিধা ভবতি শ্রদ্ধা দেহিনাং সা স্বভাবজা।
সাত্ত্বিকী রাজসী চৈব তামসী চেতি তাং শৃণু ॥১

অন্বয়। শ্রীভগবানুবাচ। দেহিনাং সা স্বভাবজা শ্রদ্ধা সাত্ত্বিকী রাজসী তামসী ইতি ত্রিবিধা ভবতি তাং [ শ্রদ্ধাং ] শৃণু ॥১

অনুবাদ। শ্রীভগবান্ কহিলেন,—প্রাণিগণের নিজ নিজ স্বভাবজাত শ্রদ্ধা ত্রিবিধ হইয়া থাকে। যথা—সাত্ত্বিকী শ্রদ্ধা, রাজসী শ্রদ্ধা এবং তামসী শ্রদ্ধা। সেই শ্রদ্ধা [ কি প্রকার, তাহা বিস্তৃতভাবে বলিতেছি ] শ্রবণ কর ॥২

ভাষ্য। সামান্যবিষয়োঽয়ং প্রশ্নঃ নাপ্রবিভজ্য প্রতিবচনমর্হতীতি—ত্রিবিধা ত্রিপ্রকারা ভবতি শ্রদ্ধা। যস্যাং নিষ্ঠায়াং ত্বং পৃচ্ছসি দেহিনাং সা স্বভাবজা। জন্মান্তরকৃতো ধর্ম্মাদি-সংস্কারো মরণকালে অভিব্যক্তঃ স্বভাব উচ্যতে ততো জাতা স্বভাবজা সাত্ত্বিকী সত্ত্বনির্ব্বৃত্তা দেবপূজাদিবিষয়া, রাজসী রজোনির্ব্বৃত্তা যক্ষরক্ষঃপূজাদিবিষয়া, তামসী তমোনির্ব্বৃত্তা প্রেতপিশাচাদিপূজা-বিষয়া এবং ত্রিবিধা, তামুচ্যমানাং শ্রদ্ধাং শৃণু ॥২

আনন্দগিরিটীকা। বিশেষনিষ্ঠমুত্তরং সামান্যেন বক্তুং ন শক্যমিত্যা-শয়েন পরিহরতি—সামান্যেতি। কিমিতি শ্রদ্ধাত্রৈবিধ্যং প্রশ্নানুপযুক্তমুচ্যতে তত্রাহ—যস্যামিতি। শ্রদ্ধাপূর্ব্বিকায়াং ক্রিয়ায়ামিতি যাবৎ। শ্রদ্ধাত্রৈবিধ্যে হেতুমাহ—সা স্বভাবজেতি। স্বভাবশব্দার্থং প্রকৃতোপযোগিতয়া কথয়তি—জন্মান্তরেতি। কথং ত্রিবিধেত্যপেক্ষায়ামাহ—সাত্ত্বিকীত্যাদিনা। কথমুক্তা শ্রদ্ধা স্বভাবজেতি তত্রাহ—তামিতি ॥২

অনুবাদ। এই প্রশ্নটি সামান্য অর্থাৎ সাধারণ ভাবের; এই কারণে বিষয়বিভাগ না করিয়া ইহার উত্তর দেওয়া যাইতে পারে না। [ সেইজন্য

বিষয়বিভাগপূর্ব্বক শ্রীভগবান বলিতেছেন যে] শ্রদ্ধা "ত্রিবিধ," তিন প্রকারের হইয়া থাকে, যে নিষ্ঠার (শ্রদ্ধার) বিষয় তুমি জিজ্ঞাসা করিতেছ, তাহা প্রাণিগণের "স্বভাবজ," পূর্ব্বজন্মে যে সকল ধর্ম্মাদি বিষয়ে সংস্কার উৎপন্ন হয় এবং যাহা পূর্ব্ববর্ত্তী দেহের বিনাশকালে সমুদ্বোধিত হয়, সেই সংস্কারবিশেষই 'স্বভাব'। সেই স্বভাব হইতে যাহা উৎপন্ন হয়, তাহাই স্বভাবজ। [তিন প্রকার কিরূপ, তাহাই বলিতেছেন যে] "সাত্ত্বিকী" সত্ত্বগুণ হইতে উৎপন্না অর্থাৎ দেবপূজা প্রভৃতিতে যে শ্রদ্ধা তাহাই সাত্ত্বিকী শ্রদ্ধা; "রাজসী" রজোগুণ হইতে উৎপন্ন যক্ষ রাক্ষস প্রভৃতির পূজা বিষয়ে যে শ্রদ্ধা, তাহাই রাজসী শ্রদ্ধা; "তামসী" তমোগুণ হইতে উৎপন্ন প্রেত-পিশাচাদির পূজাবিষয়ে যে শ্রদ্ধা, তাহাই তামসী শ্রদ্ধা। এই ত্রিবিধ শ্রদ্ধা। এই শ্রদ্ধা বিষয়ে আমি যাহা বলিতেছি, শ্রবণ কর ॥২

সত্ত্বানুরূপা সর্ব্বস্য শ্রদ্ধা ভবতি ভারত।
শ্রদ্ধাময়োঽয়ং পুরুষো যো যচ্ছ্রদ্ধঃ স এব সঃ ॥৩

অন্বয়। হে ভারত! সর্ব্বস্য শ্রদ্ধা সত্ত্বানুরূপা ভবতি, অয়ং পুরুষঃ শ্রদ্ধাময়ঃ, যো যচ্ছ্রদ্ধঃ, সঃ স এব ॥৩

অনুবাদ। হে ভারত, সকলেরই শ্রদ্ধা [নিজ নিজ] সত্ত্বের (অন্তঃকরণের) অনুরূপ হয়, এই পুরুষ শ্রদ্ধাময়; যে যাদৃশ শ্রদ্ধাসমন্বিত, সে তাহারই অনুরূপ হইয়া থাকে ॥৩

ভাষ্য। সৈবং ত্রিবিধা ভবতি—সত্ত্বানুরূপা বিশিষ্টসংস্কারোপেতান্তঃকরণানুরূপা সর্ব্বস্য প্রাণিজাতস্য শ্রদ্ধা ভবতি ভারত। যদ্যেবং ততঃ কিং স্যাদিত্যুচ্যতে শ্রদ্ধাময়ঃ শ্রদ্ধাপ্রায়ঃ অয়ং পুরুষঃ সংসারী জীবঃ। কথং যো যচ্ছ্রদ্ধঃ যা শ্রদ্ধা যস্য জীবস্য স যচ্ছ্রদ্ধঃ স এব তচ্ছ্রদ্ধানুরূপ এব স জীবঃ ॥৩

আনন্দগিরিটীকা। প্রাচীনকর্ম্মোদ্‌বোধিতা ত্রিবিধা বাসনা স্বভাবশব্দিতা ত্রিবিধায়াঃ শ্রদ্ধায়া নিমিত্তমিত্যুক্তম্ ইদানীমুপাদানং তস্যা দর্শয়তি—সৈবমিতি। বিশিষ্টচিত্তোপাদানা শ্রদ্ধা তত্ত্রৈবিধ্যে ত্রিবিধেতি পূর্ব্বার্দ্ধস্যার্থঃ। কথং নিষ্ঠায়াঃ সত্ত্বা দপ্রকারপ্রশ্নদ্বারা শ্রদ্ধায়াস্ত্রৈবিধ্যনিরূপণমুপযুক্তমিতি মন্বানঃ শঙ্কতে—যদ্যেবমিতি। শ্রদ্ধেয়ং বিষয়মভিধ্যায়ন্ তয়া তত্রৈব প্রবর্ত্তত ইতি মন্বানঃ পরিহরতি—উচ্যত ইতি। শ্রদ্ধাময়ত্বং প্রশ্নপূর্ব্বকং কথয়তি—কথমিতি। শ্রদ্ধা খল্বধিকৃতে পুরুষে প্রাচুর্য্যেণ প্রকৃতেতি তস্য শ্রদ্ধাময়ত্বসিদ্ধিরিত্যর্থঃ ॥৩

অনুবাদ। সকল প্রাণীরই এই ত্রিবিধ শ্রদ্ধা সত্ত্বানুরূপ হইয়া থাকে। সত্ত্বশব্দের অর্থ—বিশিষ্টসংস্কারযুক্ত অন্তঃকরণ। যাহার অন্তঃকরণে যেরূপ সংস্কার প্রবল, সেই সংস্কারের অনুরূপই তাহার শ্রদ্ধা হইয়া থাকে, হে ভারত! যদি এই প্রকার হইল, তবে ফলে কি দাঁড়াইতেছে? তাহার উপর বলা হইতেছে যে, এই "পুরুষ" সংসারী জীব "শ্রদ্ধাময়" শ্রদ্ধাপ্রায় অর্থাৎ যাহার যেরূপ শ্রদ্ধা, সে পুরুষ সেই শ্রদ্ধারই অনুরূপ হইয়া থাকে ॥৩

যজন্তে সাত্ত্বিকা দেবান্ যক্ষরক্ষাংসি রাজসাঃ।
প্রেতান্ ভূতগণাংশ্চান্যে যজন্তে তামসা জনাঃ ॥৪

অন্বয়। সাত্ত্বিকা দেবান্ যজন্তে, রাজসা যক্ষরক্ষাংসি [যজন্তে], অন্যে তামসাঃ জনাঃ প্রেতান্ ভূতগণান্ চ যজন্তে ॥৪

অনুবাদ। সাত্ত্বিকগণ দেবগণের পূজা করিয়া থাকেন, রাজসগণ যক্ষ ও রাক্ষসগণের পূজা করেন, অন্য তামসগণ প্রেত ও ভূতগণের পূজা করে ॥৪

ভাষ্য। ততশ্চ কার্য্যেণ লিঙ্গেন দেবাদিপূজয়া সত্ত্বাদিনিষ্ঠা অনুমেয়া ইত্যাহ—যজন্তে পূজয়ন্তি সাত্ত্বিকাঃ সত্ত্বনিষ্ঠা দেবান্; যক্ষরক্ষাংসি রাজসাঃ; প্রেতান্ ভূতগণাংশ্চ সপ্তমাতৃকাদীংশ্চ অন্যে যজন্তে তামসা জনাঃ ॥৪

আনন্দগিরিটীকা। তথাপি কথং সত্ত্বাদিনিষ্ঠা যথোক্তস্য পুরুষস্য জ্ঞাতুং শক্যেত্যাশঙ্ক্যাহ—ততশ্চেতি। অধিকৃতস্য পুরুষস্য শ্রদ্ধাপ্রধানত্বাদিতি যাবৎ। দেবা বস্বাদয়ঃ, যক্ষাঃ কুবেরাদয়ঃ, রক্ষাংসি নৈর্ঋতাদয়ঃ, স্বধর্ম্মাৎ প্রচ্যুতা বিপ্রাদয়ো দেহপাতাদূর্দ্ধং বায়ুদেহমাপন্নাঃ প্রেতাঃ। এভ্যশ্চ যথাযথমারাধ্যদেবাদয়ঃ সাত্ত্বিকরাজসতামসান্ প্রকামান্ প্রযচ্ছন্তীতি সামর্থ্যাদবগন্তব্যম্ ॥৪

অনুবাদ। সেই কারণে দেবপূজাদিরূপ যে সকল কার্য্য, তাহা দ্বারা লোকের সাত্ত্বিকী প্রভৃতি শ্রদ্ধার অনুমান করিয়া লইতে হয়। যাঁহারা "সাত্ত্বিক" অর্থাৎ সত্ত্বনিষ্ঠ, তাঁহারা দেবগণের যজন অর্থাৎ পূজন করিয়া থাকেন। "রাজস" রজোনিষ্ঠগণ যক্ষ ও রাক্ষসগণের পূজা করেন, "তামস" তমোনিষ্ঠগণ প্রেতগণ ভূতগণ এবং সপ্তমাতৃকা প্রভৃতির পূজা করে॥৪

অশাস্ত্রবিহিতং ঘোরং তপ্যন্তে যে তপো জনাঃ।
দম্ভাহঙ্কারসংযুক্তাঃ কামরাগবলান্বিতাঃ ॥৫
কর্শয়ন্তঃ শরীরস্থং ভূতগ্রামমচেতসঃ।
মাং চৈবান্তঃশরীরস্থং তান্ বিদ্ধ্যাসুরনিশ্চয়ান্ ॥৬

অন্বয়। যে অচেতসঃ দম্ভাহঙ্কারসংযুক্তাঃ কামরাগবলান্বিতাঃ অচেতসঃ জনাঃ শরীরস্থং ভূতগ্রামম্ অন্তঃশরীরস্থং মাং চ কর্শয়ন্তঃ অশাস্ত্রবিহিতং ঘোরং তপঃ তপ্যন্তে, তান্ আসুরনিশ্চয়ান্ বিদ্ধি ॥৫-৬

অনুবাদ। যাহারা বিবেকহীন এবং দম্ভ ও অহঙ্কারযুক্ত, যাহারা কামরাগজনিত বলের আধার, যাহারা শরীরস্থ ভূতসমূহ এবং শরীরের মধ্যে বিরাজমান আমাকে কৃশ করিয়া অশাস্ত্রবিহিত ঘোর তপস্যার অনুষ্ঠান করে, তাহাদিগকে আসুর-নিশ্চয় বলিয়া জানিও ॥৫-৬

ভাষ্য। এবং কার্য্যতো নির্ণীতাঃ সত্ত্বাদিনিষ্ঠাঃ শাস্ত্রবিধ্যুৎসর্গে তত্র কশ্চিদেব সহস্রেষু দেবপূজাদিতৎপরঃ সত্ত্বনিষ্ঠো ভবতি, বাহুল্যেন তু রজোনিষ্ঠাস্ত-মোনিষ্ঠাশ্চৈব প্রাণিনো ভবন্তি। কথম্,—অশাস্ত্রবিহিতং ন শাস্ত্রবিহিতম্ অশাস্ত্র-বিহিতং ঘোরং পীড়াকরং প্রাণিনামাত্মনশ্চ তপঃ তপ্যন্তে নির্ব্বর্ত্তয়ন্তি যে তপঃ জনাঃ তে চ দম্ভাহঙ্কারসংযুক্তা দম্ভশ্চ অহঙ্কারশ্চ দম্ভাহঙ্কারৌ তাভ্যাং সংযুক্তা দম্ভাহঙ্কারসংযুক্তাঃ কামরাগবলান্বিতাঃ কামশ্চ রাগশ্চ কামরাগৌ তৎকৃতং বলং কামরাগবলং তেন অন্বিতাঃ কামরাগবলৈর্ব্বা অন্বিতাঃ। কর্শয়ন্ত ইতি।—কর্শয়ন্তঃ কৃশীকুর্ব্বন্তঃ শরীরস্থং ভূতগ্রামং করণসমুদায়ম্ অচেতসঃ অবিবেকিনঃ মাং চৈব তৎকর্ম্মবুদ্ধিসাক্ষিভূতং অন্তঃশরীরস্থং কর্শয়ন্তঃ মদনুশাসনাকরণমেব মৎকর্শনং তান্ বিদ্ধি আসুরনিশ্চয়ান্ আসুরো নিশ্চয়ো যেষাং তে আসুরনিশ্চয়াঃ তান্ পরিহরণার্থং বিদ্ধি ইত্যুপদেশঃ ॥৫-৬

আনন্দগিরিটীকা। নহু সত্ত্বাদিনিষ্ঠাঃ শাস্ত্রেণ জ্ঞাতুং শক্যন্তে কৃতং কার্য্যলিঙ্গকানুমানেনেতি তত্রাহ—এবমিতি। সত্ত্বাদিনিষ্ঠানাং জন্তূনামবান্তর-বিশেষং প্রচুরত্বাপ্রচুরত্বরূপং দর্শয়তি—তত্রেত্যাদিনা। রাজসানাং তামসানাঞ্চ প্রাচুর্য্যং প্রশ্নদ্বারা বিবৃণোতি—কথমিত্যাদিনা। কামশ্চ কাম্যমানবিষয়ো রাগশ্চ তদ্বিষয়ভোগাভিলাষঃ, তৎকৃতং তৎপ্রযুক্তং তন্নিমিত্তমিতি যাবৎ। রজোনিষ্ঠান্ প্রাধান্যেন প্রদর্শ্য তমোনিষ্ঠান্ প্রাধান্যেন দর্শয়তি—কর্শয়ন্ত ইতি। কথং শরীরাদিসাক্ষিণমীশ্বরং প্রতি কৃশীকরণং প্রাণিনাং প্রকল্প্যতে তত্রাহ—মদনুশাসনেতি। তেষাং বিপর্য্যাসনিশ্চয়বতাং পরিজ্ঞানং কুত্রোপ-যুজ্যতে তত্রাহ—পরিহরণার্থমিতি ॥৫-৬

অনুবাদ। সত্ত্ব প্রভৃতি গুণের নিষ্ঠা এই ভাবে কার্য্যের দ্বারা নির্ণীত হইল। যদিও শাস্ত্র সামান্য ভাবে সকলকেই বিহিত কার্য্য করিবার জন্য উপদেশ দেন বটে, তথাপি, সহস্র সহস্র ব্যক্তির মধ্যে হয়ত কোন একজন সত্ত্বনিষ্ঠ হইয়া,

বিহিত দেবপূজাদি কর্ম্মে তৎপর হয়; পরন্তু অধিকাংশ প্রাণীই রজোনিষ্ঠ বা তমোনিষ্ঠ হইয়া থাকে; কি প্রকারে [ রজোনিষ্ঠ ব্যক্তিগণ বিপরীতাচরণ করে, তাহাই দেখান হইতেছে যে ] "অশাস্ত্রবিহিত" যাহা শাস্ত্রে বিহিত হয় নাই [ তাহাকে 'অশাস্ত্রবিহিত' কহা যায় ] "ঘোর" অন্যান্য প্রাণিগণের এবং নিজের পীড়াকর, এইরূপ তপস্যাই তাহারা করিয়া থাকে। [ তাহারা কিরূপ ? ] "দম্ভাহঙ্কারসংযুক্ত" দম্ভ এবং অহঙ্কার এই দুইটির সহিত যাহাদের নিত্যসম্বন্ধ, তাহারাই 'দম্ভাহঙ্কারসংযুক্ত', [ এবং তাহারা ] "কামরাগবলান্বিত" কাম ও রাগ এই দুইটিকে বুঝাইবার জন্য 'কামরাগ' এই শব্দটি প্রযুক্ত হইয়াছে; সেই কামরাগ-জনিত যে বল, তাহার দ্বারা যাহারা অন্বিত, তাহাদিগকে 'কামরাগবলান্বিত' বলা যায়। অথবা কাম, রাগ এবং বল, এই তিনটি যাহাদের আছে, তাহারাই 'কাম-রাগবলান্বিত'। কর্শয়ন্ত ইত্যাদি শ্লোকের অর্থ এই যে,—কর্শন করা অর্থাৎ কৃশ করা তাহারা নিজ শরীর-মধ্যে অবস্থিত ভূতসমূহকে [ বৃথা ক্লেশের দ্বারা ] কৃশ করিয়া থাকে। তাহারা "অচেতা" অর্থাৎ বিবেকশূন্য ও তাহারা শরীরের মধ্যে অন্তঃকরণবৃত্তির সাক্ষিস্বরূপে অবস্থিত আমাকেও কর্শন করে; আমার উপদেশা-নুসারে কার্য্য না করিলেই আমার কর্শন করা হয়। এই প্রকার যাহারা করিয়া থাকে, তাহাদিগকে আসুরনিশ্চয় বলিয়া জানিবে। অসুরের ন্যায় যাহাদের নিশ্চয়, তাহাদিগকেই 'আসুর-নিশ্চয়' কহা যায়। তাহাদিগকে পরিত্যাগ করিবার জন্যই, তাহাদের স্বরূপ জানিয়া রাখ। ইহাই ভগবানের উপদেশ ॥৫-৬

আহারস্ত্বপি সর্ব্বস্য ত্রিবিধো ভবতি প্রিয়ঃ।
যজ্ঞস্তপস্তথা দানং তেষাং ভেদমিমং শৃণু ॥৭

অন্বয়। সর্ব্বস্য আহারঃ ত্রিবিধঃ প্রিয়ঃ ভবতি, [ তথা ] যজ্ঞোঽপি [ ত্রিবিধঃ প্রিয়ো ভবতি ] তথা তপঃ দানং চ [ ত্রিবিধং প্রিয়ং ভবতি ] তেষাম্ ইমং [ ত্রিবিধং ] ভেদং শৃণু ॥৭

অনুবাদ। সকল মনুষ্যেরই নিজ নিজ প্রকৃতি অনুসারে আহার, যজ্ঞ, তপস্যা এবং দান ভিন্ন ভিন্ন প্রকারের হয় [ অর্থাৎ সাত্ত্বিকের আহারাদি সাত্ত্বিক হয়, রাজসপ্রকৃতি এবং তামসপ্রকৃতি পুরুষের আহারাদি যথাক্রমে রাজস ও তামসই হইয়া থাকে ]। সেই তাহাদের প্রিয় ত্রিবিধ আহারাদির বিশেষ পরিচয় দিতেছি, শ্রবণ কর ॥৭

ভাষ্য। আহারাণাঞ্চ রস্যস্নিগ্ধাদিবর্গত্রয়রূপেণ ভিন্নানাং যথাক্রমং সাত্ত্বিক-রাজস-তামস-পুরুষ-প্রিয়ত্বদর্শনমিহ ক্রিয়তে, রস্যস্নিগ্ধাদিষু আহারবিশেষেষু আত্মনঃ প্রীত্যতিরেকেণ লিঙ্গেন সাত্ত্বিকত্বং রাজসত্বং তামসত্বং চ বুদ্ধা রজস্তমোলিঙ্গানাম্ আহারাণাং পরিবর্জ্জনার্থং সত্ত্বলিঙ্গানাঞ্চ উপাদানার্থম্। তথা যজ্ঞাদীনামপি সত্ত্বাদিগুণভেদেন ত্রিবিধত্বপ্রতিপাদনমিহ রাজসতামসান্ বুদ্ধা কথং নু নাম পরিত্যজেৎ সাত্ত্বিকানেব অনুতিষ্ঠেদিত্যেবমর্থম্—আহারস্ত্বপি সর্ব্বস্য ভোক্তুস্ত্রিবিধো ভবতি প্রিয় ইষ্টস্তথা যজ্ঞস্তপা তপস্তথা দানং তেষামাহারাদীনাং ভেদমিমং বক্ষ্যমাণং শৃণু ॥৭

আনন্দগিরিটীকা। উত্তরশ্লোকপূর্ব্বার্দ্ধতাৎপর্য্যমাহ—আহারাণামিতি। রস্যাদিবর্গস্য সাত্ত্বিকপুরুষপ্রিয়ত্বং কট্বাদিবর্গস্য রাজসপ্রিয়ত্বং যাতযামাদিবর্গস্য তামসপ্রিয়ত্বমিতি দর্শনং কুত্রোপযুজ্যতে তত্রাহ—রস্যেতি। শ্লোকোত্তরার্দ্ধতাৎপর্য্যমাহ -তথেতি। আহারত্রৈবিধ্যবদিতি যাবৎ। কথমেতেষাং প্রত্যেকং ত্রৈবিধ্যং তত্রাহ—তেষামিতি ॥৭

অনুবাদ। রস্য ও স্নিগ্ধ প্রভৃতি আহার তিন ভাগে বিভক্ত; যথাক্রমে সাত্ত্বিক, রাজস ও তামস আহার সত্ত্বনিষ্ঠ রজোনিষ্ঠ এবং তমোনিষ্ঠ মনুষ্যের "প্রিয়" ইষ্ট হইয়া থাকে। ইহাই দেখান হইতেছে,—সেই রস্য ও স্নিগ্ধ প্রভৃতি ত্রিবিধ আহারের মধ্যে, সাত্ত্বিক আহারে যাহার অতিশয় প্রীতি দেখিতে পাওয়া যায়, সেই ব্যক্তিকে সত্ত্বনিষ্ঠ বলিয়া বুঝিতে হইবে; এইরূপ রাজস এবং তামস আহারে প্রীতির আধিক্য দেখিয়া যথাক্রমে রজোনিষ্ঠ এবং তমোনিষ্ঠ পুরুষকেও চিনিয়া লইতে পারা যায়। সাত্ত্বিক প্রভৃতি ত্রিবিধ আহারের স্বরূপ বুঝিয়া রাজস এবং তামস আহারকে পরিবর্জ্জন করিতে হইবে। সাত্ত্বিক আহারের উপাদান (গ্রহণ) করিতে হইবে। এই ত্রিবিধ যজ্ঞ তপঃ এবং দানের মধ্যে যাহা রাজস এবং তামস তাহার পরিত্যাগ করিতে হইবে, আর যাহা সাত্ত্বিক, তাহারই অনুষ্ঠান করিতে হইবে। ইহার জন্যই বলিতেছেন যে, সকলপ্রকার ভোক্তারই ত্রিবিধ আহার [ আপন আপন প্রকৃতি অনুসারে ] "প্রিয়" ইষ্ট হইয়া থাকে। সেইরূপ [ প্রকৃতি ভেদে ] যজ্ঞ তপস্যা এবং দানও ত্রিবিধ ব্যক্তির প্রিয় হইয়া থাকে, সেই আহার প্রভৃতির ভেদ আমি যাহা বলিতেছি, তাহাশ্রবণ কর ॥৭

আয়ুঃসত্ত্ববলারোগ্যসুখপ্রীতিবিবর্দ্ধনাঃ।
রস্যাঃ স্নিগ্ধাঃ স্থিরা হৃদ্যা আহারাঃ সাত্ত্বিকপ্রিয়াঃ ॥৮

অন্বয়। আয়ুঃ সত্ত্ববলারোগ্যসুখপ্রীতিবিবর্দ্ধনাঃ রস্যাঃ স্নিগ্ধাঃ স্থিরাঃ হৃদ্যাঃ [ চ ] আহারাঃ সাত্ত্বিকপ্রিয়াঃ [ ভবন্তি ] ॥৮

অনুবাদ। আয়ুঃ বুদ্ধি বল আরোগ্য সুখ ও প্রীতির বৃদ্ধি যাহা দ্বারা হয়, যাহা রসযুক্ত, যাহা স্নিগ্ধ, যাহার ফল বহুকাল থাকে, এবং যাহা হৃদয়ের তৃপ্তিকর, সেইরূপ আহারই সাত্ত্বিকগণের প্রিয় [ হয় ] ॥৮

ভাষ্য। আয়ুরিতি। আয়ুশ্চ সত্ত্বঞ্চ বলঞ্চ আরোগ্যং চ সুখং চ প্রীতিশ্চ তাসাং বিবর্দ্ধনা আয়ুঃসত্ত্ববলারোগ্যসুখপ্রীতিবিবর্দ্ধনাঃ তে চ রস্যাঃ রসোপেতাঃ স্নিগ্ধাঃ স্নেহবন্তঃ স্থিরাশ্চিরকালস্থায়িনো দেহে, হৃদ্যা হৃদয়প্রিয়া আহারাঃ সাত্ত্বিকপ্রিয়াঃ সাত্ত্বিকস্যেষ্টাঃ ॥৮

আনন্দগিরিটীকা। সাত্ত্বিকপ্রীতিবিষয়মাহারবিশেষমুদাহরতি—আয়ুরিতি। আয়ুর্জ্জীবনং সত্ত্বং চিত্তস্থৈর্য্যং বীর্য্যং বা, বলং কার্য্যকরণসামর্থ্যম্, আরোগ্যং নীরোগতা, সুখম্ অন্তরাহ্লাদঃ, প্রীতিঃ পরেষামপি সম্পন্নানাং দর্শনাৎ পরমো হর্ষস্তাসাং বিবর্দ্ধনাঃ বিবর্দ্ধয়ন্তীতি ব্যুৎপত্তেঃ। রসোপেতা রসন্বিতব্যাঃ সরসাঃ দেহে চিরকালস্থায়িত্বং চিরতরং শরীরোপকারহেতুত্বম্ ॥৮

অনুবাদ। যে আহার, আয়ুঃ সত্ত্ব বল আরোগ্য সুখ এবং প্রীতিকে বাড়াইয়া থাকে, তাহাকে "আয়ুঃসত্ত্ববলারোগ্যসুখপ্রীতি-বিবর্দ্ধন" কহা যায়। সেইরূপ আহার এবং "রস্য" সরস "স্নিগ্ধ" স্নেহদ্রব্যমিশ্রিত "স্থির" দেহে যাহার ফল বহুকাল থাকে, তাহাই 'স্থির'; এই সকল গুণযুক্ত আহার "সাত্ত্বিকপ্রিয়" সাত্ত্বিক প্রকৃতিবিশিষ্ট ব্যক্তিগণের ইষ্ট হইয়া থাকে ॥ ৮

কট্বম্ললবণাত্যুষ্ণতীক্ষ্ণরূক্ষবিদাহিনঃ।
আহারা রাজসস্যেষ্টা দুঃখশোকাময়প্রদাঃ ॥ ৯

অন্বয়। কট্বম্ললবণাত্যুষ্ণতীক্ষ্ণরূক্ষবিদাহিনঃ দুঃখশোকাময়প্রদাঃ আহারাঃ রাজসস্য ইষ্টাঃ ॥৯

অনুবাদ। অতি কটু, অতিশয় অম্ল, অতিশয় লবণযুক্ত, অত্যন্ত উষ্ণ, তীক্ষ্ণ, রূক্ষ, দাহকর ও দুঃখশোকাময়প্রদ ( দুঃখ শোক ও পীড়া দায়ক ) আহার রাজস ব্যক্তির ইষ্ট হইয়া থাকে ॥৯

ভাষ্য। কটুঃ অম্লঃ লবণঃ অত্যুষ্ণঃ, অতিশব্দঃ কট্বাদিষু সর্ব্বত্র যোজ্যঃ। অতিকটুঃ অতিতীক্ষ্ণ ইত্যেবং কট্বম্ললবণাত্যুষ্ণতীক্ষ্ণরূক্ষবিদাহিনঃ আহারা রাজ-

সন্তপ্তাঃ দুঃখশোকাময়প্রদাঃ দুঃখং চ শোকঞ্চ আময়ঞ্চ প্রযচ্ছন্তীতি দুঃখশোকাময়-প্রদাঃ ॥৯

আনন্দগিরিটীকা। রাজসপ্রীতিবিষয়মাহারবিশেষং দর্শয়তি—কট্বিতি। কটুস্তিক্তঃ কটুকস্ত তীক্ষ্ণশব্দেনোক্তত্বাৎ, রূক্ষো বিস্নেহঃ বিদাহী সন্তাপকঃ। অতি-শব্দস্ত সর্ব্বত্র যোজনামেবাভিনয়তি—অতিকটুরিতি। দুঃখং তাৎকালিকী পীড়া ইষ্টবিয়োগজং দুঃখং শোকঃ আময়ো রোগঃ ॥৯

অনুবাদ। "কট্বম্ললবণাত্যুষ্ণতীক্ষ্ণরূক্ষবিদাহী" এই শব্দটির মধ্যে যে অতি-শব্দটি আছে, তাহা যে কেবল উষ্ণ শব্দের সহিত অন্বিত, তাহা নহে; কটু প্রভৃতি শব্দগুলির সহিতও উহার অন্বয় করিতে হইবে অর্থাৎ অতিশয় অম্ল, অতি লবণ, অত্যুষ্ণ, তীক্ষ্ণ, রূক্ষ এবং বিদাহকর যে আহার, তাহাই "কট্বম্ললবণাত্যুষ্ণ-তীক্ষ্ণরূক্ষবিদাহী" এই প্রকার আহার, রাজস মনুষ্যেরই অভিপ্রেত হয়; তদ্ব্যতীত "দুঃখ-শোকাময়প্রদ" আহারও রাজস মনুষ্যেরই অভিলষিত; যাহার সেবনে দুঃখ শোক এবং ব্যাধি উৎপন্ন হয়, তাহাকেই "দুঃখশোকাময়প্রদ" কহা যায় ॥৯

যাতযামং গতরসং পূতি পর্য্যুষিতঞ্চ যৎ।
উচ্ছিষ্টমপি চামেধ্যং ভোজনং তামসপ্রিয়ম্ ॥ ১০

অন্বয়। যৎ যাতযামং গতরসং পূতি পর্য্যুষিতং চ উচ্ছিষ্টম্ অপি চ [ যৎ ] অমেধ্যং [ তৎ ] ভোজনং তামসপ্রিয়ম্ ॥ ১০

অনুবাদ। যাহা মন্দপক্ক, নীরস, দুর্গন্ধ, পর্য্যুষিত (গত রাত্রিতে পক্ক), উচ্ছিষ্ট এবং অপবিত্র, সেই প্রকার ভোজনই, তামস প্রকৃতি জীবের প্রিয় ॥ ১০

ভাষ্য। যাতযামমিতি। যাতযামং মন্দপক্কং নির্ব্বীর্য্যস্য গতরসেনোক্তত্বাৎ গতরসং রসবিযুক্তং পূতি দুর্গন্ধং পর্য্যুষিতং চ পক্কং সৎ রাত্র্যন্তরিতঞ্চ যদুচ্ছিষ্টমপি অমেধ্যমযজ্ঞার্হং ভোজনমীদৃশং তামসপ্রিয়ম্ ॥ ১০

আনন্দগিরিটীকা। তামসপ্রিয়মাহারমুদাহরতি—যাতযামমিতি। নন্থ নির্ব্বীর্য্যং যাতযামমুচ্যতে,ন পুনঃ সামিপক্কমিতি নেত্যাহ—নির্ব্বীর্য্যস্যেতি ॥ ১০

অনুবাদ। যাতযামম্ ইত্যাদি [ শ্লোকের অর্থ ]। "যাতযাম" এই শব্দটির অর্থ [ এই স্থলে ] মন্দপক্ক। [ যাতযাম শব্দের বাচ্যার্থ নির্ব্বীর্য্য হইলেও, এই স্থানে ইহার নির্ব্বীর্য্যরূপ অর্থ গ্রহণ করা যাইতে পারে না ] কারণ, গতরস বলিলেই নির্ব্বীর্য্যরূপ অর্থ আপনাআপনিই প্রতীত হইয়া থাকে। "গতরস" রসহীন [ সুতরাং নির্ব্বীর্য্য ] "পূতি" দুর্গন্ধযুক্ত। "পর্য্যুষিত"

যাহা পক্ক হইবার পর একরাত্রি অতীত হইয়াছে, তাহাই 'পর্য্যুষিত'। "উচ্ছিষ্ট" অপরের ভুক্তাবশিষ্ট এবং "অমেধ্য" যজ্ঞে দিবার উপযুক্ত যাহা নহে, তাহাই 'অমেধ্য'। এইরূপ ভোজনই তামসপ্রকৃতিসম্পন্ন ব্যক্তির প্রিয় হইয়া থাকে ॥ ১০

অফলাকাঙ্ক্ষিভির্যজ্ঞো বিধিদৃষ্টো * য ইজ্যতে।
যষ্টব্যমেবেতি মনঃ সমাধায় স সাত্ত্বিকঃ ॥ ১১

অন্বয়। যষ্টব্যমেব ইতি মনঃ সমাধায় অফলাকাঙ্ক্ষিভির্যঃ বিধিদৃষ্টঃ যজ্ঞঃ ইজ্যতে সঃ [ যজ্ঞঃ ] সাত্ত্বিকঃ ॥ ১১

অনুবাদ। যজ্ঞ করাই আমার কার্য্য, এই প্রকারে চিত্তকে সমাহিত করিয়া, ফলের প্রতি কামনা পরিহারপূর্ব্বক, লোকে যে শাস্ত্রবিহিত যজ্ঞের অনুষ্ঠান করে, সেই যজ্ঞই সাত্ত্বিক ॥ ১১

ভাষ্য। অথেদানীং যজ্ঞস্ত্রিবিধ উচ্যতে—অফলাকাঙ্ক্ষিভিঃ অফলার্থিভিঃ যজ্ঞঃ বিধিদৃষ্টঃ শাস্ত্রচোদনাদৃষ্টঃ যো যজ্ঞঃ ইজ্যতে নির্ব্বর্ত্ত্যতে, যষ্টব্যমেবেতি যজ্ঞস্বরূপনিবর্ত্তনমেব কার্য্যমিতি মনঃ সমাধায় নানেন পুরুষার্থঃ মম কর্ত্তব্য ইত্যেবং নিশ্চিত্য স সাত্ত্বিকো যজ্ঞ উচ্যতে ॥ ১১

আনন্দগিরিটীকা। হানাদানার্থম্ আহারত্রৈবিধ্যমেবং বিভজ্য ক্রমপ্রাপ্তং যজ্ঞত্রৈবিধ্যং কথয়তি—অথেতি। অত্র সাত্ত্বিকং যজ্ঞং জ্ঞাপয়তি—অফলেতি। ফলাভিসন্ধিং বিনা যজ্ঞস্বরূপমেব ভাব্যমিতি বুদ্ধ্যা শাস্ত্রতোঽনুষ্ঠীয়মানো যজ্ঞঃ সাত্ত্বিক ইত্যর্থঃ ॥ ১১

অনুবাদ। তাহার পর এক্ষণে ত্রিবিধ যজ্ঞ বলা হইতেছে। "অফলাকাঙ্ক্ষী" যাঁহাদের ফলবিষয়ে কামনা নাই, তাঁহারা "বিধিদৃষ্ট" শাস্ত্রবিধানের দ্বারা অনুজ্ঞাত যে যজ্ঞের অনুষ্ঠান করেন [ কি ভাবে করেন ? ], যষ্টব্য অর্থাৎ যাগের যাহা প্রকৃত স্বরূপ, তাহারই অনুষ্ঠান মাত্র আমার কর্ত্তব্য, এই ভাবে, মনকে সমাহিত করিয়া [ যে যজ্ঞের অনুষ্ঠান করেন ] তাহাই, "সাত্ত্বিক যজ্ঞ" বলিয়া কথিত হয় ॥ ১১

অভিসন্ধায় তু ফলং দম্ভার্থমপি চৈব যৎ।
ইজ্যতে ভরতশ্রেষ্ঠ তং যজ্ঞং বিদ্ধি রাজসম্ ॥ ১২

* বিধিদিষ্টো য ইজ্যতে ইতি বা পাঠঃ।

অন্বয়। ফলম্ অভিসন্ধায় অপি চৈব দম্ভার্থং বা যৎ ইজ্যতে, হে ভরত-শ্রেষ্ঠ! তং যজ্ঞং রাজসং বিদ্ধি॥ ১২

অনুবাদ। ফল লাভ করিব এই প্রকার কামনায়, কিংবা ধার্ম্মিক বলিয়া খ্যাতিলাভের ইচ্ছায়, যে যজ্ঞ করা যায়, হে ভরতশ্রেষ্ঠ! সেই যজ্ঞই, রাজস যজ্ঞ ইহা বুঝিবে॥ ১২

ভাষ্য। অভিসন্ধায়েতি। অভিসন্ধায় উদ্দিশ্য ফলং দম্ভার্থমপি চ এব যদিজ্যতে ভরতশ্রেষ্ঠ তং যজ্ঞং বিদ্ধি রাজসম্॥ ১২

আনন্দগিরিটীকা। রাজসং যজ্ঞং হানার্থং দর্শয়তি—অভিসন্ধায়েতি। স্বর্গাদ্যুদ্দিশ্য ধার্ম্মিকত্বখ্যাপনার্থঞ্চ যদ্ যজনং ক্রিয়তে তদ্‌যজ্ঞং রজসা নির্বৃত্তং ত্যাজ্যমবগচ্ছেত্যর্থঃ॥ ১২

অনুবাদ। অভিসন্ধায় ইত্যাদি [শ্লোকের অর্থ]—অভিসন্ধান করিয়া অর্থাৎ ফল লাভ হউক এই প্রকার কামনা করিয়া কিংবা দম্ভার্থে আমি ধার্ম্মিক ইহা লোকে জানুক এই প্রকার কামনা করিয়া, যে যজ্ঞের অনুষ্ঠান করা যায়, হে ভরতশ্রেষ্ঠ! সেই যজ্ঞকে, রাজস যজ্ঞ বলিয়া বুঝিবে॥ ১২

বিধিহীনমসৃষ্টান্নং মন্ত্রহীনমদক্ষিণম্।
শ্রদ্ধাবিরহিতং যজ্ঞং তামসং পরিচক্ষতে॥ ১৩

অন্বয়। বিধিহীনম্ অসৃষ্টান্নং মন্ত্রহীনম্ অদক্ষিণং শ্রদ্ধাবিরহিতং চ যজ্ঞং তামসং পরিচক্ষতে॥১৩

অনুবাদ। যাহার যথাবিধি অনুষ্ঠান হয় না, যাহাতে অন্নের উৎসর্গ (দান) হয় না, যাহা দক্ষিণাহীন, এবং যাহা শ্রদ্ধাবিরহিত, সেই যজ্ঞকে তামস যজ্ঞ বলা যায়॥১৩

ভাষ্য। বিধিহীনমিতি। বিধিহীনং যথাচোদিতং বিপরীতম্ অসৃষ্টান্নং ব্রাহ্মণেভ্যঃ ন সৃষ্টং ন দত্তমন্নং যস্মিন্ যজ্ঞে সোঽসৃষ্টান্নঃ তমসৃষ্টান্নম্, মন্ত্রহীনং মন্ত্রতঃ স্বরতো বর্ণতশ্চ নিযুক্তং মন্ত্রহীনম্, অদক্ষিণমুক্তদক্ষিণারহিতং শ্রদ্ধাবিরহিতং যজ্ঞং তামসং পরিচক্ষতে তমোনির্বৃত্তং কথয়ন্তি॥ ১৩

আনন্দগিরিটীকা। তামসং যজ্ঞং হানার্থমেবোদাহরতি - বিধীতি॥১৩

অনুবাদ। বিধিহীনম্ ইত্যাদি [শ্লোকের অর্থ]। "বিধিহীন" শাস্ত্রে যে ভাবে কর্ম্ম করিতে বিধান আছে, তাহার বিপরীত হইলেই বিধিহীন হয়। "অসৃষ্টান্ন" অর্থাৎ যে যজ্ঞে ব্রাহ্মণগণের উদ্দেশে অন্নদান করা হয় না, সেই যজ্ঞকে

'অসৃষ্টান্ন' বলা যায়। "মন্ত্রহীন" যে যজ্ঞে মন্ত্রের স্বর ও বর্ণ ঠিকভাবে পঠিত হয় না, তাহাই 'মন্ত্রহীন', যে যজ্ঞে শাস্ত্রকথিত দক্ষিণা দেওয়া হয় না, সেই যজ্ঞ "অদক্ষিণ," এবং "শ্রদ্ধাবিরহিত" আস্তিক্যবুদ্ধিপূর্ব্বক যাহার অনুষ্ঠান হয়, তাহা 'শ্রদ্ধাবিরহিত'। এইপ্রকার যজ্ঞকে "তামস" তমোগুণের কার্য্য বলিয়া [পণ্ডিতগণ] নির্দ্দেশ করিয়া থাকেন ॥১৩

দেবদ্বিজগুরুপ্রাজ্ঞপূজনং শৌচমার্জ্জবম্।
ব্রহ্মচর্য্যমহিংসা চ শারীরং তপ উচ্যতে ॥ ১৪

অন্বয়। দেবদ্বিজগুরুপ্রাজ্ঞপূজনং শৌচম্ আর্জ্জবং ব্রহ্মচর্য্যম্ অহিংসা চ শারীরং তপঃ উচ্যতে ॥১৪

অনুবাদ। দেবতা ব্রাহ্মণ গুরু এবং পণ্ডিতের পূজা, শৌচ, সরল ব্যবহার, ব্রহ্মচর্য্য, এবং অহিংসা, এই কয়টিকে শারীর তপস্যা বলা যায় ॥১৪

ভাষ্য। অথেদানীং তপস্ত্রিবিধমুচ্যতে—দেবাশ্চ দ্বিজাশ্চ গুরবশ্চ প্রাজ্ঞাশ্চ দেবদ্বিজগুরুপ্রাজ্ঞাঃ তেষাং পূজনং দেবদ্বিজগুরুপ্রাজ্ঞপূজনম্, শৌচং, আর্জ্জবম্, ঋজুত্বম্, ব্রহ্মচর্য্যমহিংসা চ শরীরনির্ব্বর্ত্ত্যং শারীরং শরীরপ্রধানৈঃ সর্ব্বৈরেব কার্য্যকরণৈঃ কর্ত্ত্রাদিভিঃ সাধ্যং শারীরং তপ উচ্যতে। পঞ্চৈতে তস্য হেতব ইতি হি বক্ষ্যতি ॥১৪

আনন্দগিরিটীকা। সাত্ত্বিকাদিভাবং নিরূপয়িতুং সর্ব্বস্য তপসঃ স্বরূপং ত্রিবিধং নিরূপয়তি—অথেতি। তত্র শারীরং তপো নির্দ্দিশতি—দেবেতি। দেবা ব্রহ্মবিষ্ণুশিবাদয়ঃ, দ্বিজাঃ, পূজ্যপূজ্যত্বাৎ দ্বিজোত্তমাঃ, গুরবঃ পিত্রাদয়ঃ, প্রাজ্ঞাঃ পণ্ডিতা বিদিতবেদিতব্যাস্তেষাং পূজনং প্রণামশুশ্রূষাদি। শৌচম্ মৃজ্জলাভ্যাং শরীরশোধনম্, আর্জ্জবমৃজুত্বং বিহিতপ্রতিষিদ্ধয়োরেকরূপপ্রবৃত্তিনিবৃত্তিমত্ত্বম্, ব্রহ্মচর্য্যম্ মৈথুনাসমাচরণম্ অহিংসা প্রাণিনামপীড়নম্। শরীরমাত্রনির্ব্বর্ত্ত্যত্বমস্য তপসো ন সম্ভবতীতি মত্বা বিশিনষ্টি—শরীরেতি। কথং কর্ত্ত্রাদিসাধ্যত্বে তপসঃ শারীরত্বং শারীরত্বে বা কথং কর্ত্ত্রাদিসাধ্যত্বমিত্যাশঙ্ক্যাহ—পঞ্চেতি ॥১৪

অনুবাদ। অতঃপর এইক্ষণে তপস্যা [ যে ] ত্রিবিধ [ তাহা ] বলিতেছেন। দেবতা, ব্রাহ্মণ, গুরুজন ও প্রাজ্ঞ, ইঁহাদের পূজনই "দেবদ্বিজগুরুপ্রাজ্ঞপূজন," "শৌচ," "আর্জ্জব" সরলতা, ব্রহ্মচর্য্য এবং "অহিংসা" এই কয়টি শারীর তপস্যা; কারণ, শরীর অথবা শরীরপ্রধান যে সকল কার্য্যকরণ ও কর্ত্তৃ-

প্রভৃতি, তাহাদের দ্বারাই এইগুলির অনুষ্ঠান নিষ্পাদিত হইয়া থাকে। পরে ভগবান্‌ই বলিবেন, তাহার হেতু এই পাঁচটি ॥১৪

অনুদ্‌বেগকরং বাক্যং সত্যং প্রিয়হিতঞ্চ যৎ ।
স্বাধ্যায়াভ্যসনঞ্চৈব বাঙ্ময়ং তপ উচ্যতে ॥ ১৫

অন্বয় । অনুদ্‌বেগকরং সত্যং প্রিয়হিতঞ্চ যদ্‌ বাক্যং [তৎ] স্বাধ্যায়াভ্যসনং চ এব বাঙ্ময়ং তপঃ উচ্যতে ॥১৫

অনুবাদ । যাহার কার্য্যের দ্বারা কাহারও উদ্বেগ হয় না, যাহা প্রিয় ও হিতসাধক, এবং যাহা সত্য, এইরূপ বাক্য এবং বেদের অভ্যাসকে, বাঙ্ময় তপস্যা বলা যায় ॥১৫

ভাষ্য । অনুদ্‌বেগেতি । অনুদ্‌বেগকরং প্রাণিনামদুঃখকরং বাক্যং সত্যং প্রিয়হিতং চ যৎ প্রিয়হিতে দৃষ্টাদৃষ্টার্থে। অনুদ্‌বেগকরত্বাদিভিঃ ধর্ম্মৈঃ বাক্যং বিশিষ্যতে। বিশেষণধর্ম্মসমুচ্চয়ার্থশ্চশব্দঃ। পরপ্রত্যায়নার্থং প্রযুক্তস্য বাক্যস্য সত্যপ্রিয়হিতানুদ্‌বেগকরত্বানামন্যতমেন দ্বাভ্যাং ত্রিভির্বা হীনতা স্যাৎ যদি ন তদ্‌ বাঙ্ময়ং তপঃ। তথা সত্যবাক্যস্য ইতরেষামন্যতমেন দ্বাভ্যাং ত্রিভির্বা হীনতায়াং ন বাঙ্ময়তপস্ত্বম্‌। তথা প্রিয়বাক্যস্যাপীতরেষামন্যতমেন দ্বাভ্যাং ত্রিভির্বা হীনস্য ন বাঙ্ময়তপস্ত্বম্‌। তথা হিতবাক্যস্যাপীতরেষামন্যতমেন দ্বাভ্যাং ত্রিভির্বা বিযুক্তস্য ন বাঙ্ময়তপস্ত্বম্‌। কিং পুনস্তৎ তপঃ? যৎ সত্যং বাক্যম্‌ অনুদ্‌বেগকরং প্রিয়হিতঞ্চ যৎ তৎ পরমং তপোবাঙ্ময়ম্‌। যথা শান্তোভব বৎস স্বাধ্যায়ং যোগং চ অনুতিষ্ঠ তথা তে শ্রেয়ো ভবিষ্যতি। স্বাধ্যায়াভ্যসনং চৈব যথাবিধি বাঙ্ময়ং তপ উচ্যতে ॥ ৫

আনন্দগিরিটীকা। সম্প্রতি বাঙ্ময়ং তপো ব্যপদিশতি—অনুদ্‌বেগকরমিতি। সত্যং যথাদৃষ্টার্থবচনং প্রিয়ং শ্রুতিসুখং হিতং পরিণামপথ্যম্‌। প্রিয়হিতয়োর্বিধান্তরেণ বিভাগমাহ—প্রিয়েতি। কথমত্র বিশেষণবিশেষ্যত্বং তদাহ —অনুদ্‌বেগেতি। বিশেষণানাং ধর্ম্মাণামনুদ্‌বেগকরত্বাদীনাং বিশেষ্যেণ বাক্যেন সমুদিতানাং পরস্পরমপি সমুচ্চয়দ্যোতী চকার ইত্যাহ—বিশেষণেতি। কিমিতি বাক্যমেতৈর্বিশিষ্যতে কিমিতি বা তেষাং মিথঃ সমুচ্চয়স্তত্রাহ—পরেতি। যদ্যপি বাক্যমাত্রস্যাবিশেষিতস্য বাঙ্ময়তপস্ত্বানুপপত্তিস্তথাপি সত্যবাক্যস্য বিশেষণান্তরাভাবেঽপি বাঙ্ময়তপস্ত্বমিত্যাশঙ্ক্যাহ—তথেতি। তথাপি প্রিয়বাক্যমাত্রস্য তথাত্বং স্যাদিত্যাশঙ্ক্যাহ—তথা প্রিয়েতি। তথাপি পরিণামপথ্যং তথা

ভবিষ্যতি নেত্যাহ—তথা হিতেতি। কীদৃক্ তর্হি তয়োর্বাঙ্ময়ত্বমিতি প্রশ্নপূর্ব্বকং বিশদয়তি—কিং পুনরিতি। বিশিষ্টে বাঙ্ময়ে তপসি দৃষ্টান্তমাহ—যথেতি। প্রাঙ্মুখত্বং পবিত্রপাণিত্বমিত্যাদি বিধানমনতিক্রম্য স্বাধ্যায়স্য আবর্ত্তনমপি বাঙ্ময়ে তপস্যন্তর্ভবতীত্যাহ—স্বাধ্যায়েতি। বাক্প্রাচুর্য্যেণ প্রস্তুতাস্মিন্নিতি বাঙ্ময়ং বাক্প্রধানমিত্যর্থঃ ॥১৫

অনুবাদ। অনুদ্‌বেগ ইত্যাদি [শ্লোকের অর্থ]—"অনুদ্‌বেগকর" প্রাণিগণের যাহা দ্বারা কোনপ্রকার দুঃখ হয় না, তাহাই 'অনুদ্‌বেগকর'। "প্রিয় ও হিত," যে বাক্যের দ্বারা ঐহিক এবং পারত্রিক প্রিয় এবং হিত হয়, সেই বাক্যকে 'প্রিয়হিত' বাক্য বলা যায়। এই অনুদ্‌বেগকরত্ব প্রভৃতি ধর্ম্ম কয়টির দ্বারা বাক্য বিশেষিত হইতেছে। অনুদ্‌বেগকরত্ব, প্রিয়ত্ব, হিতত্ব এবং সত্যত্ব এই চারিটি ধর্ম্মের সহিত বাক্যের সম্বন্ধ থাকাই চাই, ইহাই বুঝাইবার জন্য "চ" এই সমুচ্চয়বাচক শব্দরটির প্রয়োগ করা হইয়াছে। এই চারিটি ধর্ম্মের একটি দুইটি বা তিনটির সহিত যে বাক্য যুক্ত নহে, সেই বাক্য পরকে বুঝাইবার জন্য প্রযুক্ত হইলেও তাহা বাঙ্ময় তপঃ হইতে পারে না, ইহাই তাৎপর্য্য। দৃষ্টান্ত এই যে, যদি বাক্য সত্য হয়, অথচ তাহা উদ্‌বেগকর অথবা অহিত কিংবা অপ্রিয় হয়, তাহা হইলে ঐ বাক্যকে বাঙ্ময় তপঃ বলা যাইবে না। আবার যদি, বাক্য হিত ও অনুদ্‌বেগকর হয়, কিন্তু সত্য না হয়, তাহা হইলেও ঐ বাক্য বাঙ্ময় তপঃ হইতে পারে না। এই প্রকার প্রিয় বাক্যও যদি ঐ কয়টি ধর্ম্মের মধ্যে কোন একটি দুইটি বা তিনটি ধর্ম্মের সহিত যুক্ত না হয়, তাহা হইলে ঐ হিতবাক্যকে বাঙ্ময় তপঃ বলা যাইতে পারে না। [কিরূপ হইলে বাক্য বাঙ্ময় তপঃ হয়? তাহার নিদর্শন] যে বাক্য, সত্য অনুদ্‌বেগকর, প্রিয় এবং হিত, (অর্থাৎ এই চারিটি বিশেষণ যে বাক্যে নিত্য বিদ্যমান থাকে) সেই বাক্যই বাঙ্ময় তপ এবং "স্বাধ্যায়াভ্যসন" অর্থাৎ যথাবিধি বেদাভ্যাসও বাঙ্ময় তপঃ বলিয়া কথিত হইয়া থাকে ॥১৫

মনঃপ্রসাদঃ সৌম্যত্বং মৌনমাত্মবিনিগ্রহঃ।
ভাবসংশুদ্ধিরিত্যেতৎ তপো মানসমুচ্যতে ॥১৬

অন্বয়। মনঃপ্রসাদঃ, সৌম্যত্বম্, মৌনম্, আত্মবিনিগ্রহঃ, ভাবসংশুদ্ধিঃ ইত্যেতৎ মানসং তপঃ উচ্যতে ॥১৬

অনুবাদ। চিত্তের প্রসন্নতা, সৌম্যতা, মৌন, আত্মনিগ্রহ এবং ভাব-সংশুদ্ধি এই কয়টিকে মানস তপঃ কহা যায়॥১৬

ভাষ্য। মন ইতি। মনঃপ্রসাদঃ মনসঃ প্রশান্তিঃ স্বচ্ছতাপাদনং প্রসাদঃ। সৌম্যত্বং যৎ সৌমনস্যমাহুঃ মুখাদিপ্রসাদকার্য্যান্তঃকরণস্য বৃত্তিঃ *। মৌনং বাক্সংযমোঽপি মনঃসংযমপূর্ব্বকো ভবতীতি কার্য্যেণ কারণমুচ্যতে মনঃসংযমো মৌনমিতি। আত্মবিনিগ্রহো মনোনিরোধঃ সর্ব্বতঃ সামান্যরূপ আত্মবিনিগ্রহঃ বাগ্‌বিষয়স্যৈব মনসঃ সংযমঃ মৌনমিতি বিশেষঃ। ভাবসংশুদ্ধিঃ পরৈর্ব্যবহারকালে অমায়াবিত্বং ভাবসংশুদ্ধিরিত্যেতৎ তপো মানসমুচ্যতে॥১৬

আনন্দগিরিটীকা। মানসং তপঃ সংক্ষিপতি—মন ইতি। প্রশান্তি-ফলমেব ব্যনক্তি—স্বচ্ছতেতি। মনসঃ স্বাস্থ্যমনাকুলতা নৈশ্চিন্ত্যমিত্যর্থঃ। সৌমনস্যং সর্ব্বেভ্যো হিতৈষিত্বমহিতাচিন্তনঞ্চ। তৎকথং গম্যতে তত্রাহ—মুখাদীতি। তস্য স্বরূপমাহ—অন্তঃকরণস্যেতি। ননু মৌনং বাঙ্নিয়মনং বাঙ্ময়ে তপস্যন্তর্ভবতি তৎকথং মানসে তপসি ব্যপদিশ্যতে তত্র বাচঃ সংযমস্য কার্য্যত্বান্মনঃসংযমস্য কারণত্বাৎ কার্য্যেণ কারণগ্রহণাৎ মানসে তপসি মৌনমুক্ত-মিত্যাহ—বাগিতি। যদ্‌বা মৌনং মুনিভাবো মননম্ আত্মনো মনসো বিনিগ্রহঃ নিরোধঃ। নন্বেবং মৌনস্য মনোনিগ্রহস্য চ মনঃসংযমত্বেনৈকত্বাৎ পৌনরুক্ত্যং নেত্যাহ—সর্ব্বত ইতি। ভাবস্য হৃদয়স্য সংশুদ্ধী রাগাদিমলবিকলতেতি ব্যাচষ্টে—পরৈরিতি। মানসং মনসা প্রধানেন নির্ব্বর্ত্ত্যমিত্যর্থঃ॥১৬

অনুবাদ। মন ইত্যাদি [শ্লোকের অর্থ]—"মনঃপ্রসাদ," মনের প্রশান্তি অর্থাৎ মনের স্বচ্ছতা সম্পাদনই 'মনঃপ্রসাদ' শব্দের অর্থ। "সৌম্যত্ব" যাহাকে লোকে সৌমনস্য কহিয়া থাকে। মুখের প্রসন্নতা প্রভৃতি কার্য্যের দ্বারা অন্তঃকরণের যে বৃত্তিবিশেষ অনুমিত হয়, তাহাই 'সৌম্যত্ব'। "মৌন" বাক্সংযম, মনঃসংযম হইলেই বাক্সংযম হইতে পারে,এই কারণে,কার্য্য বাক্সংযমরূপ মৌনের দ্বারা এইস্থানে কারণস্বরূপ যে মনঃসংযম, তাহারই গ্রহণ করা যাইতেছে; সুতরাং এখানে মৌন শব্দের অর্থ 'মনঃসংযম'। "আত্মবিনিগ্রহ" ইহার অর্থ অন্তঃকরণের নিরোধ, সকল প্রকার বিষয় হইতে যে সামান্যতঃ মনোনিরোধ, তাহাই এই স্থলে 'আত্মবিনিগ্রহ' শব্দের অর্থ, আর বাগ্‌বিষয়ে যে বিশেষভাবে মনঃসংযম, তাহাই 'মৌন'শব্দের অর্থ। [সুতরাং আত্মবিনিগ্রহ এবং মৌন এই দুইটি শব্দের অর্থ

---

* মুখাদিপ্রসাদাদিকার্য্যোন্নেয়া অন্তঃকরণস্য বৃত্তিরিতি কেচিৎ।

ৎক নহে ]। "ভাবসংশুদ্ধি" পরের সহিত ব্যবহারকালে অকপটতাই 'ভাবসংশুদ্ধি' দের অর্থ। এই কয়টিকে মানস তপঃ কহা যায় ॥১৬

শ্রদ্ধয়া পরয়া তপ্তং তপস্তৎ ত্রিবিধং নরৈঃ।
অফলাকাঙ্ক্ষিভির্যুক্তৈঃ সাত্ত্বিকং পরিচক্ষতে ॥১৭

অন্বয়। অফলাকাঙ্ক্ষিভিঃ যুক্তৈঃ পরয়া শ্রদ্ধয়া তপ্তং (অনুষ্ঠিতং) ৎ ত্রিবিধং তপঃ সাত্ত্বিকং পরিচক্ষতে ॥১৭

অনুবাদ। ফলের অভিলাষ পরিত্যাগ করিয়া, সমাহিতচেতা ব্যক্তিগণ রম শ্রদ্ধার সহিত যে পূর্ব্বোক্ত ত্রিবিধ তপস্যার অনুষ্ঠান করেন, তাহাকে াত্ত্বিক [ তপঃ ] বলা যায় ॥১৭

ভাষ্য। যথোক্তং কায়িকং বাচিকং মানসং চ তপস্তপ্তং নরৈঃ সত্ত্বাদি-ভেদেন কথং ত্রিবিধং ভবতীত্যুচ্যতে—শ্রদ্ধয়া আস্তিক্যবুদ্ধ্যা পরয়া প্রকৃষ্টয়া তপ্তমনুষ্ঠিতং তপস্তৎ প্রকৃতং ত্রিবিধং ত্রিপ্রকারম্ অনুষ্ঠানম্ নরৈরনুষ্ঠাতৃভিঃ অফলাকাঙ্ক্ষিভিঃ ফলাকাঙ্ক্ষারহিতৈঃ যুক্তৈঃ সমাহিতৈঃ যদীদৃশং তপঃ, তৎ সাত্ত্বিকং সত্ত্বনির্বৃত্তং পরিচক্ষতে কথয়ন্তি শিষ্টাঃ ॥১৭

আনন্দগিরিটীকা। ত্রিবিধস্য তপসো যথাসম্ভবং সাত্ত্বিকাদিভাবেন ত্রৈবিধ্যমাকাঙ্ক্ষাদ্বারা নিক্ষিপতি—যথোক্তমিতি। তত্রৈব অধিষ্ঠানং দেহ-বাগ্মনো নির্ব্বর্ত্ত্যমিত্যর্থঃ। সমাহিতৈঃ সিদ্ধ্যসিদ্ধ্যোর্নির্ব্বিকারৈরিতি যাবৎ ॥১৭

অনুবাদ। এই যে পূর্ব্বোক্ত কায়িক বাচিক এবং মানসরূপ ত্রিবিধ তপ, ইহা সত্ত্বাদি গুণভেদে কিরূপে সাত্ত্বিকাদি ত্রিবিধ হইতে পারে, এক্ষণে তাহাই বলা হইতেছে। "শ্রদ্ধা" আস্তিক্যবুদ্ধি "পর" অর্থাৎ প্রকৃষ্ট, সেই প্রকৃষ্ট আস্তিক্যবুদ্ধির সহিত যাহার অনুষ্ঠান করা যায়, সেই প্রকৃত তপঃ ত্রিবিধ—অর্থাৎ তিন প্রকার [ কেন তিন প্রকার? যেহেতু ] দেহবাক্ এবং মনের দ্বারা সম্পাদিত [ হয় ]। ফলাকাঙ্ক্ষা পরিত্যাগ করিয়া, সমাহিতচিত্ত ব্যক্তিগণ কর্ত্তৃক এই ত্রিবিধ তপস্যা অনুষ্ঠিত হইলে, ইহাকে শিষ্টগণ "সাত্ত্বিক তপঃ" বলিয়া থাকেন ॥১৭

সৎকারমানপূজার্থং তপো দম্ভেন চৈব যৎ।
ক্রিয়তে তদিহ প্রোক্তং রাজসং চলমধ্রুবম্ ॥১৮

অন্বয়। যৎ তপঃ দম্ভেন সৎকারমানপূজার্থম্ এব চ ক্রিয়তে, তৎ ইহ চলম্ অধ্রুবং রাজসং প্রোক্তম্ ॥১৮

অনুবাদ। দম্ভের সহিত সৎকার, মান ও পূজা লাভ করিবার জন্য যে তপস্যাব অনুষ্ঠান করা যায় এবং যাহা চল অর্থাৎ অনিত্য ফলের হেতু, এইরূপ তপস্যাকে রাজস তপস্যা বলা যায় ॥১৮

ভাষ্য। সৎকারেতি। সৎকারমানপূজার্থং সৎকারঃ সাধুকারঃ সাধুরয়ং তপস্বী ব্রাহ্মণ ইত্যেবমর্থঃ মানো মাননং প্রত্যুত্থানাভিবাদনাদিস্তদর্থম্, পূজা পাদপ্রক্ষালনার্চ্চনাশয়িতৃত্বাদিঃ তদর্থং চ তপঃ সৎকারমানপূজার্থং, দম্ভেন চৈব যৎ ক্রিয়তে তপস্তদিহ প্রোক্তং কথিতং রাজসং চলং কাদাচিৎকফলত্বেন অধ্রুবম্ ॥১৮

আনন্দগিরিটীকা। রাজসং তপো নির্দ্দিশতি—সৎকারেতি। সাধুকারমেব স্ফোরয়তি—সাধুরিতি। দম্ভেন চৈব নাস্তিক্যেন কেবলধর্ম্মধ্বজিত্বেনেত্যর্থঃ। তদিহ প্রোক্তমস্মিন্নেব লোকে ফলপ্রদমিত্যর্থঃ। কাদাচিৎকফলত্বম্ অধ্রুবম্ অনিয়তমনৈকান্তিকফলমিতি যাবৎ ॥১৮

অনুবাদ। সৎকার ইত্যাদি [শ্লোকের অর্থ]—"সৎকারমানপূজার্থ" "সৎকার" শব্দের অর্থ সাধুকার। এই ব্যক্তি সাধু তপস্বী ব্রাহ্মণ, এই প্রকার প্রশংসাই 'সৎকার'। "মান" অর্থাৎ মানন—আসিতে দেখিয়া উঠিয়া দাঁড়ান ও অভিবাদন করা প্রভৃতিই 'মান'। "পূজা" পাদপ্রক্ষালন অর্চ্চনা ও ভোজন করান প্রভৃতিই 'পূজা'। এই সৎকার, মান ও পূজা লাভ করিবার জন্য দম্ভের সহিত যে তপস্যার অনুষ্ঠান করা যায়, তাহাকে "রাজস তপঃ" বলা যায়। ঐ রাজস তপঃ চল, উহার ফল যেহেতু অনিয়ত, এই কারণে উহা অধ্রুব ॥১৮

মূঢ়গ্রাহেণাত্মনো যৎ পীড়য়া ক্রিয়তে তপঃ।
পরস্যোৎসাদনার্থং বা তৎ তামসমুদাহৃতম্ ॥১৯

অন্বয়। মূঢ়গ্রাহেণ আত্মনঃ পীড়য়া, পরস্য উৎসাদনার্থং বা যৎ তপঃ ক্রিয়তে, তৎ তামসম্ উদাহৃতম্ ॥১৯

অনুবাদ। সদসদ্বিবেক পরিত্যাগপূর্ব্বক নিজের দেহকে পীড়িত করিয়া যে তপঃ অনুষ্ঠিত হয়, কিংবা পরের উৎসাদনার্থ যে তপঃ অনুষ্ঠিত হয়, তাহাই রাজস তপঃ বলিয়া কীর্ত্তিত হয় ॥১৯

ভাষ্য। মূঢ়েতি। মূঢ়গ্রাহেণ অবিবেকনিশ্চয়েন আত্মনঃ পীড়য়া ক্রিয়তে যৎ তপঃ পরস্য উৎসাদনার্থং বিনাশার্থং বা তৎ তামসং তপঃ উদাহৃতম্ ॥১৯

আনন্দগিরিটীকা। তামসং তপঃ সংগৃহ্লাতি—মূঢ়েতি। মূঢ়োঽত্যন্তা-

বিবেকী তস্য গ্রাহো নামাগ্রহাভিনিবেশঃ তেনেত্যাহ—অবিবেকেতি। আত্মনঃ স্বস্য দেহাদেরিত্যর্থঃ ॥১৯

অনুবাদ। মূঢ় ইত্যাদি [ শ্লোকের অর্থ ]—"মূঢ়গ্রাহ" বিবেকনিশ্চয়ের অভাব [ অর্থাৎ ] সদসদ্‌বিবেকের অভাব বশতঃ কিংবা পরের উৎসাদন বা বিনাশের জন্য যে তপঃ অনুষ্ঠিত হয়, তাহাই "তামস তপঃ" বলিয়া কীর্ত্তিত হয় ॥১৯

দাতব্যমিতি যদ্দানং দীয়তেঽনুপকারিণে।
দেশে কালে চ পাত্রে চ তদ্দানং সাত্ত্বিকং স্মৃতম্ ॥২০

অন্বয়। দাতব্যম্ ইতি ( এবং নিশ্চিত্য ) দেশে কালে পাত্রে চ [ বিদ্যমানে সতি ] অনুপকারিণে যদ্দানং দীয়তে তৎ সাত্ত্বিকং দানং স্মৃতম্ ॥২০

অনুবাদ। 'দেওয়া আবশ্যক' এই প্রকার নিশ্চয়পূর্ব্বক দেশ কাল ও পাত্র সন্নিধানে অনুপকারী জনকে যে দান করা যায়, তাহাই সাত্ত্বিক দান বলিয়া স্মৃতিতে উক্ত হইয়াছে ॥২০

ভাষ্য। ইদানীং দানভেদ উচ্যতে—দাতব্যমিত্যেবং মনঃ কৃত্বা যদ্দানং দীয়তে অনুপকারিণে প্রত্যুপকারাসমর্থায়, সমর্থায় অপি নিরপেক্ষং দীয়তে, দেশে পুণ্যে কুরুক্ষেত্রাদৌ কালে সংক্রান্ত্যাদৌ, পাত্রে চ ষড়ঙ্গবিদ্‌বেদপারগে ইত্যাদৌ তদ্দানং সাত্ত্বিকং স্মৃতম্ ॥২০

আনন্দগিরিটীকা। ক্রমপ্রাপ্তং দানস্য গুণনিমিত্তং ভেদমাহ—ইদানীমিতি। দাতব্যমিত্যেব মনঃ কৃত্বা দানমেব ময়া ভাব্যং ন ফলমিত্যভিসন্ধায়েত্যর্থঃ ॥২০

অনুবাদ। এইক্ষণে দানের ভেদ বলা হইতেছে। দান অবশ্যকর্ত্তব্য—এই প্রকার মনে করিয়া, "অনুপকারীকে" অর্থাৎ প্রত্যুপকার করিতে অসমর্থ ব্যক্তিকে যে দান করা যায়। ঐ ব্যক্তি যদি প্রত্যুপকার করিতে সমর্থও হয়, তাহা হইলে তাহার কাছে কোনপ্রকার প্রত্যুপকার লাভের অপেক্ষা না করিয়াও যে দান করা যায়, [ এবং যদি ] "দেশে" অর্থাৎ পুণ্য কুরুক্ষেত্র প্রভৃতি স্থানে, "কালে" অর্থাৎ সংক্রান্তি প্রভৃতি পুণ্যকালে এবং "পাত্রে" অর্থাৎ ষড়ঙ্গবিদ্ ও বেদপারগ প্রভৃতি গুণবান্ ব্রাহ্মণে ঐ দান অনুষ্ঠিত হয়, তাহা "সাত্ত্বিক দান" বলিয়া ধর্ম্মশাস্ত্রে কথিত হয় ॥২০

যত্তু প্রত্যুপকারার্থং ফলমুদ্দিশ্য বা পুনঃ।
দীয়তে চ পরিক্লিষ্টং তদ্দানং রাজসং স্মৃতম্ ॥২১

অন্বয়। যৎ তু প্রত্যুপকারার্থং ফলমুদ্দিশ্য বা পরিক্লিষ্টং চ দীয়তে, তদ্ রাজসং দানং স্মৃতম্ ॥২১

অনুবাদ। [এই জীবনেই] কোনপ্রকার প্রত্যুপকার পাইবার জন্য, অথবা [পরলোকে] স্বর্গাদি ফল লাভ করিবার জন্য, অত্যন্ত ক্লেশের সহিত যে দান করা যায়, তাহাই রাজস দান বলিয়া শাস্ত্রে কথিত হয় ॥২১

ভাষ্য। যত্ত্বিতি। যত্তু দানং প্রত্যুপকারার্থং কালে তু অয়ং মাং প্রত্যুপকরিষ্যতি ইত্যেবমর্থং ফলং বা অস্য দানস্য মে ভবিষ্যতি অদৃষ্টম্ ইতি তদুদ্দিশ্য পুনর্দীয়তে চ পরিক্লিষ্টং খেদসংযুক্তং তৎ দানং রাজসং স্মৃতম্ ॥২১

অনুবাদ। যত্তু ইত্যাদি শ্লোকের অর্থ—যে দান প্রত্যুপকারের জন্য—সময়বিশেষে এই ব্যক্তি আমার প্রত্যুপকার করিবে—এই প্রকার আশায়, অথবা ফল লাভ করিবার জন্য অর্থাৎ ঐ দান করিলে যে অদৃষ্ট হয়, তাহা পাইবার জন্য, খেদের সহিত যে দান কৃত হয়, তাহাই "রাজস দান" বলিয়া স্মৃতিশাস্ত্রে উক্ত হইয়াছে ॥২১

অদেশকালে যদ্দানমপাত্রেভ্যশ্চ দীয়তে।
অসৎকৃতমবজ্ঞাতং তৎ তামসমুদাহৃতম্ ॥২২

অন্বয়। অদেশকালে অপাত্রেভ্যঃ অসৎকৃতম্ অবজ্ঞাতং [চ] যদ্দানং দীয়তে তৎ তামসম্ উদাহৃতম্ ॥২২

অনুবাদ। অবিহিত দেশে এবং অবিহিত কালে অপাত্রগণের উদ্দেশে অসৎকৃত (সৎকার বর্জ্জিত) এবং অবজ্ঞাপূর্ব্বক যে দান করা যায়, তাহাই তামস দান বলিয়া পরিকীর্ত্তিত ॥২২

ভাষ্য। অদেশেতি। অদেশকালে অপুণ্যে দেশে ম্লেচ্ছাশুচ্যাদিসংকীর্ণে অকালে পুণ্যহেতুত্বেনাপ্রখ্যাতে সংক্রান্ত্যাদিবিশেষরহিতে অপাত্রেভ্যশ্চ মূর্খতস্করাদিভ্যঃ দেশাদিসম্পত্তৌ চ অসৎকৃতং প্রিয়বচনপাদপ্রক্ষালনপূজাদিরহিতম্ অবজ্ঞাতং পাত্রপরিভবযুক্তং চ যদ্দানং তৎ তামসম্ উদাহৃতম্ ॥২২

আনন্দগিরিটীকা। রাজসতামসদানবিভজনং স্পষ্টার্থম্ ॥২১-২২

অনুবাদ। অদেশ ইত্যাদি শ্লোকের অর্থ—"অদেশে" অপুণ্যদেশে, [যে দেশ] অন্ত্যজাতি এবং অন্যান্য অশুচিদ্রব্যপরিপূর্ণ, [তাহাই] 'অদেশ' [শব্দের অর্থ]। "অকাল" পুণ্যের হেতু বলিয়া যে কাল প্রসিদ্ধ নহে অর্থাৎ সংক্রান্তি প্রভৃতি বিশেষহীন, সেই কালই 'অকাল'; এই অদেশে এবং অকালে অপাত্রগণকে

অর্থাৎ মূর্খ তস্কর প্রভৃতিকে যে দান করা হয়, তাহাই তামস দান বলিয়া পরিকীর্ত্তিত। [অন্য প্রকার তামস দান বলিতেছেন] শোভন দেশ বা পুণ্যকাল হইলে কি হয়? ঐ দান যদি অসৎকৃত হয় অর্থাৎ প্রিয় বচন ও পাদপ্রক্ষালনাদি-পূর্ব্বক না হয়, অথবা অবজ্ঞাত অর্থাৎ পাত্রকে অবজ্ঞা করিয়া দেওয়া হয়, তাহা হইলেও ঐ প্রকার দানকে তামস বলা যায় ॥২২

ওঁ তৎসদিতি নির্দ্দেশো ব্রহ্মণস্ত্রিবিধঃ স্মৃতঃ।
ব্রাহ্মণাস্তেন বেদাশ্চ যজ্ঞাশ্চ বিহিতাঃ পুরা ॥২৩

অন্বয়। ব্রহ্মণঃ ওঁ তৎ সৎ ইতি ত্রিবিধঃ নির্দ্দেশঃ স্মৃতঃ, তেন পুরা ব্রাহ্মণাঃ বেদাঃ যজ্ঞাশ্চ বিহিতাঃ ॥২৩

অনুবাদ। ব্রহ্মের তিনটি নির্দ্দেশ অর্থাৎ নাম বলিয়া [ব্রহ্মবিদ্‌গণ] স্মরণ করিয়া থাকেন, যথা—ওঁ, তৎ, এবং সৎ। এই তিন প্রকার নির্দ্দেশের দ্বারা পূর্ব্বে ব্রাহ্মণ যজ্ঞ ও বেদ সকল নির্ম্মিত হইয়াছে ॥২৩

ভাষ্য। যজ্ঞদানতপঃপ্রভৃতীনাং সাদ্‌গুণ্যকরণায় অয়মুপদেশ উচ্যতে—ওঁ তৎসদিতি। ওঁ তৎ সৎ ইতি এবং নির্দ্দেশঃ নির্দ্দিশ্যতে অনেন ইতি নির্দ্দেশঃ ত্রিবিধঃ নামনির্দ্দেশঃ ব্রহ্মণঃ স্মৃতঃ চিন্তিতো বেদান্তেষু ব্রহ্মবিদ্ভিঃ। ব্রাহ্মণাস্তেন নির্দ্দেশেন ত্রিবিধেন বেদাশ্চ যজ্ঞাশ্চ বিহিতাঃ নির্ম্মিতাঃ পুরা পূর্ব্বমিতি নির্দ্দেশস্তুত্যর্থমুচ্যতে ॥২৩

আনন্দগিরিটীকা। বিহিতানাং কর্ম্মণাং প্রমাদযুক্তে বৈগুণ্যে কথং পরিহারঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ—যজ্ঞেতি। "ওমিতি ব্রহ্ম" ইত্যাদিশ্রুতেঃ। ওমিতি তাবদ্‌ ব্রহ্মণো নামনির্দ্দেশঃ, "তত্ত্বমসি" ইতি শ্রুতেঃ তদিত্যপি ব্রহ্মণো নামনির্দ্দেশঃ, "সদেব সোম্যেদম্‌" ইতি শ্রুতেঃ। সদিত্যপি তস্য নামেতি মত্বাহ—ওমিতি। কথং নির্দ্দেশেন তেষাং বিধানমিত্যাশঙ্ক্যাহ—নির্দ্দিশ্যত ইতি। যজ্ঞাদীনাং বৈগুণ্যপ্রতীতিকালে যথোক্তনাম্নামন্যতমোচ্চারণাদবৈগুণ্যং সিধ্যতীতি ভাবঃ। কর্ম্মসাদ্‌গুণ্যকারণং ত্রিবিধং নাম স্তৌতি—ব্রাহ্মণা ইতি। পূর্ব্বে সর্গাদৌ নির্ম্মাণঞ্চ প্রজাপতিকর্ত্তৃকম্‌ ॥২৩

অনুবাদ। যজ্ঞ দান ও তপস্যা প্রভৃতির পরিপূর্ণতা সাধন করিবার জন্য এই উপদেশ উক্ত হইতেছে। "নির্দ্দেশ" এই শব্দটির অর্থ এই যে, যাহার দ্বারা কোন বস্তু নির্দ্দিষ্ট হইয়া থাকে, তাহাকেই 'নির্দ্দেশ' বলা যায়। [ফলে এই দাঁড়াইতেছে যে] নির্দ্দেশ শব্দের অর্থ 'নাম'; ব্রহ্মের নাম তিনটি, যথা—ওঁ তৎ

এবং সৎ। বেদান্তসমূহে ব্রহ্মবিদ্‌গণ এই তিনটিকেই ব্রহ্মের নাম বলিয়া চিন্তা করিয়া থাকেন। সেই এই ত্রিবিধ নির্দ্দেশের দ্বারাই ব্রাহ্মণগণ, বেদসমূহ ও যজ্ঞ সকল পূর্ব্বকালে নির্ম্মিত হইয়াছে। এই প্রকার কথন দ্বারা ঐ ত্রিবিধ নির্দ্দেশের স্তুতি করা হইতেছে ॥২৩

তস্মাদোমিত্যুদাহৃত্য যজ্ঞদানতপঃক্রিয়াঃ।
প্রবর্ত্তন্তে বিধানোক্তাঃ সততং ব্রহ্মবাদিনাম্ ॥২৪

অন্বয়। তস্মাৎ ব্রহ্মবাদিনাং বিধানোক্তাঃ যজ্ঞদানতপঃক্রিয়াঃ ওম্ ইতি উদাহৃত্য ( উচ্চার্য্য ) সততং প্রবর্ত্তন্তে ॥২৪

অনুবাদ। সেই কারণে ব্রহ্মবাদিগণের বেদবিহিত যজ্ঞ দান এবং তপস্যা-সমূহ সর্ব্বদা 'ওম্' এই শব্দটির উচ্চারণের পরই প্রবৃত্ত হইয়া থাকে ॥২৪

ভাষ্য। তস্মাৎ ওম্ ইতি উদাহৃত্য উচ্চার্য্য যজ্ঞদানতপঃক্রিয়াঃ যজ্ঞাদি-স্বরূপাঃ ক্রিয়াঃ প্রবর্ত্তন্তে বিধানোক্তাঃ শাস্ত্রচোদিতাঃ সততং সর্ব্বদা ব্রহ্মবাদিনাং ব্রহ্মবদনশীলানাম্ ॥২৫

আনন্দগিরিটীকা। যস্মাদ্ ব্রাহ্মণাদীনাং কারণং যস্মাচ্চ ব্রহ্মণো নির্দ্দেশ-স্তস্মাদিত্যুপসংহরতি—তস্মাদিতি। ব্রহ্মবাদিনামিত্যত্র ব্রহ্ম বেদঃ ॥২৪

অনুবাদ। সেই কারণে ওম্ এই শব্দটি উচ্চারণ করিয়া "যজ্ঞদানতপঃক্রিয়া" অর্থাৎ যজ্ঞাদি ক্রিয়া—[ যাহা ] "বিধানোক্ত" শাস্ত্রবিহিত [ তাহা ] প্রবৃত্ত হইয়া থাকে [ কাহাদিগের ? ] ব্রহ্মবাদিগণের অর্থাৎ যাঁহারা ব্রহ্মবদনশীল, তাঁহাদিগের ॥২৪

তদিত্যনভিসন্ধায় ফলং যজ্ঞতপঃক্রিয়াঃ।
দানক্রিয়াশ্চ বিবিধাঃ ক্রিয়ন্তে মোক্ষকাঙ্ক্ষিভিঃ ॥২৫

অন্বয়। তৎ ইতি [ উচ্চার্য্য ] ফলম্ অনভিসন্ধায় চ মোক্ষকাঙ্ক্ষিভিঃ যজ্ঞতপঃক্রিয়াঃ বিবিধাঃ দানক্রিয়াশ্চ ক্রিয়ন্তে ॥২৫

অনুবাদ। তৎ এই শব্দটির উচ্চারণ করিয়া এবং ফলাকাঙ্ক্ষা পরিত্যাগ করিয়া মোক্ষকাম ব্যক্তিগণ যজ্ঞ তপস্যা প্রভৃতি ক্রিয়া এবং বিবিধ দানক্রিয়ার অনুষ্ঠান করিয়া থাকেন ॥২৫

ভাষ্য। তদিতি। তদিতি অনভিসন্ধায় তদিতি ব্রহ্মাভিধানম্ উচ্চার্য্য অনভিসন্ধায় চ কর্ম্মণঃ ফলম্, যজ্ঞতপঃক্রিয়াঃ যজ্ঞক্রিয়াঃ তপঃক্রিয়াশ্চ যজ্ঞতপঃ-

ক্রিয়াঃ, দানক্রিয়াশ্চ বিবিধাঃ ক্ষেত্রহিরণ্যপ্রদানাদিলক্ষণাঃ ক্রিয়ন্তে নির্ব্বর্ত্ত্যন্তে মোক্ষকাঙ্ক্ষিভিঃ মোক্ষার্থিভিঃ মুমুক্ষুভিঃ ॥২৫

আনন্দগিরিটীকা। ওঁ শব্দস্য বিনিয়োগমুক্ত্বা তচ্ছব্দস্য বিনিয়োগমাহ—তদিত্যাদিনা ॥২৫

অনুবাদ। তদিতি [শ্লোকের অর্থ]—"তদিতি অনভিসন্ধায়" তৎ এই শব্দটির অনভিসন্ধান করিয়া ইহার তাৎপর্য্য এই যে, "তৎ" এই ব্রহ্মবাচক শব্দটির উচ্চারণপূর্ব্বক ফলাকাঙ্ক্ষা পরিহার করিয়া "মোক্ষকাঙ্ক্ষিগণ" অর্থাৎ মুমুক্ষুগণ যজ্ঞক্রিয়া তপস্যাক্রিয়া এবং বিবিধ ক্ষেত্র হিরণ্য প্রভৃতির দান ক্রিয়া সম্পাদন করিয়া থাকেন ॥২৫

সদ্ভাবে সাধুভাবে চ সদিত্যেতৎ প্রযুজ্যতে।
প্রশস্তে কর্ম্মণি তথা সচ্ছব্দঃ পার্থ যুজ্যতে ॥২৬

অন্বয়। সদ্ভাবে সাধুভাবে চ সৎ ইতি এতৎ প্রযুজ্যতে। তথা প্রশস্তে কর্ম্মণি সচ্ছব্দঃ হে পার্থ যুজ্যতে ॥২৬

অনুবাদ। হে পার্থ! সৎ এই শব্দটি সদ্ভাব এবং সাধুভাবকে বুঝাইবার জন্য প্রযুক্ত হয়; এবং যে কর্ম্ম প্রশস্ত, তাহাও বুঝাইবার জন্য সৎ এই শব্দটির প্রয়োগ হইয়া থাকে ॥২৬

ভাষ্য। ওঁ তচ্ছব্দয়োর্বিনিয়োগ উক্তঃ। অথেদানীং সচ্ছব্দস্য বিনিয়োগঃ কথ্যতে—সদ্ভাবে অসতঃ সদ্ভাবে তথা অবিদ্যমানস্য পুত্রস্য জন্মনি তথা সাধুভাবে অসদ্বৃত্তস্য অসাধোঃ সদ্বৃত্ততা সাধুভাবঃ তস্মিন্ সাধুভাবে চ সদিত্যেতদভিধানং ব্রহ্মণঃ প্রযুজ্যতে তত্র উচ্যতে অভিধীয়তে। প্রশস্তে কর্ম্মণি বিবাহাদৌ চ সচ্ছব্দঃ পার্থ যুজ্যতে প্রযুজ্যতে ইত্যেতৎ ॥২৬

আনন্দগিরিটীকা। বৃত্তমনূদ্যানন্তরশ্লোকতাৎপর্য্যমাহ—ওঁ—তচ্ছব্দয়োরিতি ॥২৬

অনুবাদ। ওঁ এবং তৎ এই দুইটি শব্দের বিনিয়োগ দর্শিত হইয়াছে, এক্ষণে সৎ এই শব্দটির বিনিয়োগ কথিত হইতেছে। "সদ্ভাব" শব্দের অর্থ—অসতের সদ্ভাব, যেমন পুত্র ছিল না, পুত্র হইলে পুত্রের "সদ্ভাব" হইয়াছে বলা যায়; সাধুভাব শব্দের অর্থ অসাধু ব্যক্তির সচ্চরিত্র হওয়া—এই সদ্ভাব এবং সাধুভাবকে বুঝাইবার জন্য "সৎ" এই শব্দটি প্রযুক্ত হয় অর্থাৎ উক্ত হয় বা অভিহিত

হয়। এবং কোন প্রকার প্রশস্ত কর্ম্ম অর্থাৎ বিবাহাদিতেও সৎ এই শব্দের প্রয়োগ হইয়া থাকে। হে পার্থ! ইহাই হইল তাৎপর্য্য ॥২৬

যজ্ঞে তপসি দানে চ স্থিতিঃ সদিতি চোচ্যতে।
কর্ম্ম চৈব তদর্থীয়ং সদিত্যেবাভিধীয়তে ॥২৭

অন্বয়। যজ্ঞে তপসি দানে চ স্থিতিঃ সদিতি [শব্দেন] উচ্যতে চ। তদর্থীয়ং কর্ম্ম চ এব সদিত্যেব অভিধীয়তে ॥২৭

অনুবাদ। যজ্ঞ তপ এবং দানে স্থিতি বুঝাইতে হইলে সৎ এই শব্দটি উক্ত হইয়া থাকে। ঈশ্বরার্থ কর্ম্মকে বুঝাইবার জন্যও সৎ এই শব্দটি কথিত হইয়া থাকে ॥২৭

ভাষ্য। যজ্ঞে যজ্ঞকর্ম্মণি যা স্থিতিঃ তপসি যা স্থিতিঃ দানে চ যা স্থিতিঃ, সা চ সদিত্যুচ্যতে বিদ্বদ্ভিঃ। কর্ম্ম চৈব তদর্থীয়ং যজ্ঞদানতপোঽর্থীয়ম্; অথবা যস্যাভিধানত্রয়ং প্রকৃতং তদর্থীয়ং যজ্ঞদানতপোঽর্থীয়ম্ ঈশ্বরার্থীয়মিত্যেতৎ। সদিত্যেব অভিধীয়তে। তদেতৎ যজ্ঞদানতপআদি কর্ম্ম অসাত্ত্বিকং বিগুণমপি শ্রদ্ধাপূর্ব্বকং ব্রহ্মণোঽভিধানত্রয়প্রয়োগেণ সগুণং সাত্ত্বিকং সম্পাদিতং ভবতি ॥২৭

আনন্দগিরিটীকা। প্রকারান্তরেণ সচ্ছব্দস্য বিনিয়োগমাহ—যজ্ঞইতি। নামত্রয়োচ্চারণেন সাদ্গুণ্যং সিধ্যতীতি প্রকরণার্থমুপসংহরতি—তদেতদিতি॥২৭

অনুবাদ। যজ্ঞে অর্থাৎ যজ্ঞকর্ম্মে যে স্থিতি (পূর্ণতা), তপস্যাতে যে স্থিতি, তাহারই নাম "সৎ" ইহা পণ্ডিতগণ বলিয়া থাকেন। এবং তদর্থীয় অর্থাৎ ওঁ তৎ সৎ এই তিনটি শব্দের প্রতিপাদ্য যে পরমেশ্বর, তাঁহার জন্য যে যজ্ঞ প্রভৃতি কর্ম্ম অনুষ্ঠিত হইয়া থাকে, সেই সকল কর্ম্মই তদর্থীয় কর্ম্ম; "সৎ" এই শব্দটির দ্বারা তদর্থীয় কর্ম্মও অভিহিত হইয়া থাকে। এই প্রকার বলিবার তাৎপর্য্য এই যে, যজ্ঞ প্রভৃতি কর্ম্ম যদি অসাত্ত্বিক কিংবা অঙ্গবিগুণ হয়, তাহা হইলে এই তিনটি শব্দের প্রয়োগ করিবে, তাহা হইলে ঐ সকল কর্ম্ম সগুণ এবং সাত্ত্বিক হইবে ॥২৭

অশ্রদ্ধয়া হুতং দত্তং তপস্তপ্তং কৃতঞ্চ যৎ।
অসদিত্যুচ্যতে পার্থ ন চ তৎ প্রেত্য নো ইহ ॥২৮

ইতি সপ্তদশোঽধ্যায়ঃ।

অন্বয়। হে পার্থ! যৎ অশ্রদ্ধয়া হুতং দত্তং তপঃ [বা] তপ্তং [অন্যৎ বা যৎ] কৃতং তৎ অসৎ ইত্যুচ্যতে ন তৎ প্রেত্য ইহ চ নো [ভবতি] ॥২৮

অনুবাদ। হে পার্থ! অশ্রদ্ধার সহিত যে হোম করা যায়, যে দান করা যায়, যে তপস্যার অনুষ্ঠান অথবা যাহা কিছু করা যায়, তৎসমস্ত "অসৎ" নামে কথিত হয়। সেই অসৎ কর্ম্ম ইহকালে বা পরকালে ইষ্টফলপ্রদ হয় না ॥২৮

ভাষ্য। তত্র চ সর্ব্বত্র শ্রদ্ধাপ্রধানতয়া সর্ব্বং সংপাদ্যতে যস্মাৎ তস্মাৎ—অশ্রদ্ধয়া হুতং হবনং কৃতম্ দত্তঞ্চ, ব্রাহ্মণেভ্যঃ অশ্রদ্ধয়া, তপস্তপ্তং অনুষ্ঠিতমশ্রদ্ধয়া, তথা অশ্রদ্ধয়ৈব কৃতং স্তুতিনমস্কারাদি তৎ সর্ব্বমসৎ ইত্যুচ্যতে। মৎপ্রাপ্তিসাধনমার্গবাহ্যত্বাৎ পার্থ। ন চ তৎ বহ্বায়াসমপি প্রেত্য ফলায় নো অপি ইহার্থম্, সাধুভির্নিন্দিতত্বাৎ ইতি ॥২৮

আনন্দগিরিটীকা। অশ্রদ্ধান্বিতস্যাপি কর্ম্মণো নামত্রয়োচ্চারণাদবৈগুণ্যে শ্রদ্ধাপ্রাধান্যং ন স্যাদিত্যাশঙ্ক্যাহ—অত্র চেতি। সপ্তমীভ্যাং প্রকৃতং যজ্ঞাদি গৃহ্যতে। সর্ব্বং যজ্ঞাদি সগুণমিতিশেষঃ। তস্যাসত্ত্বং সাধয়তি—মৎপ্রাপ্তীতি। ঐহিকামুষ্মিকং বা ফলমশ্রদ্ধিতেনাপি কর্ম্মণা সম্পৎস্যতে কুতোঽস্যাসত্ত্বমিত্যাশঙ্ক্যাহ—নচেতি। তস্যোভয়বিধফলাহেতুত্বে হেতুমাহ—সাধুভিরিতি। নিন্দন্তি হি সাধবঃ শ্রদ্ধারহিতং কর্ম্ম, অতো নৈতদুভয়ফলোপয়িকমিত্যর্থঃ। তদনেন শাস্ত্রানভিজ্ঞানামপি শ্রদ্ধাবতাং শ্রদ্ধয়া সাত্ত্বিকত্বাদিত্রৈবিধ্যভাজং রাজস-তামসাহারাদিত্যাগেন সাত্ত্বিকাহারাদিসেবয়া সত্ত্বৈকশরণানাং প্রাপ্তমপি যজ্ঞাদিবৈগুণ্যং ব্রহ্মনামনির্দ্দেশেন পরিহরতাং পরিশুদ্ধবুদ্ধীনাং শ্রবণাদিসামগ্রীসঞ্জাততত্ত্বসাক্ষাৎকারবতাং মোক্ষোপপত্তিরিতি স্থিতম্ ॥২৮

অনুবাদ। তাহাতে বক্তব্য এই যে, যে কর্ম্মসকল শ্রদ্ধাপ্রধান তাহাই সফল হইয়া থাকে যে কারণে, সেই কারণেই অশ্রদ্ধার সহিত যে হোম করা হয়, অশ্রদ্ধার সহিত যে দান করা হয়, অশ্রদ্ধার সহিত যে তপস্যার অনুষ্ঠান করা হয়, কিংবা অশ্রদ্ধায় যে স্তুতি বা নমস্কারাদি করা হয়, সমুদয়ই অসৎ বলিয়া উক্ত হয়। কারণ, ঐ সকল অশ্রদ্ধাবিহিত কর্ম্ম মৎপ্রাপ্তি যে সাধনমার্গ—তাহার বিপরীত; ঐ সকল কর্ম্ম বহু আয়াসের সহিত অনুষ্ঠিত হইলেও, পরলোকে বা ইহলোকে ফলের জনক হয় না; কারণ, ঐ প্রকার অশ্রদ্ধাবিহিত কর্ম্ম সাধুজনবিগর্হিত ॥২৮

ইতি সপ্তদশোঽধ্যায়ঃ সমাপ্তঃ।

# অথ অষ্টাদশোঽধ্যায়ঃ

———:০:———

অর্জ্জুন উবাচ।

সন্ন্যাসস্য মহাবাহো তত্ত্বমিচ্ছামি বেদিতুম্।
ত্যাগস্য চ হৃষীকেশ পৃথক্ কেশিনিষূদন॥ ১

ভাষ্য। অর্জ্জুন উবাচ—হে মহাবাহো হৃষীকেশ! হে কেশিনিষূদন। সন্ন্যাসস্য ত্যাগস্য চ তত্ত্বং পৃথক্ বেদিতুমিচ্ছামি॥১

অনুবাদ। অর্জ্জুন কহিলেন—হে মহাবাহো হৃষীকেশ, হে কেশিনিষূদন, আমি সন্ন্যাস এবং ত্যাগের তত্ত্ব (স্বরূপ) কি, তাহা বিবিক্তভাবে জানিতে চাহিতেছি॥১

ভাষ্য। সর্ব্বস্যৈব গীতাশাস্ত্রস্যার্থোঽস্মিন্নধ্যায়ে উপসংহৃত্য সর্ব্বশ্চ বেদার্থো বক্তব্য ইত্যেবমর্থোঽয়মধ্যায় আরভ্যতে। সর্ব্বেষু হি অতীতেষু অধ্যায়েষু উক্তোঽর্থঃ অস্মিন্নধ্যায়েঽবগম্যতে। অর্জ্জুনস্তু সন্ন্যাসত্যাগশব্দার্থয়োরেব বিশেষং বুভুৎসুরুবাচ। সন্ন্যাসস্য সন্ন্যাসশব্দার্থস্য ইত্যেতৎ। হে মহাবাহো তত্ত্বং তস্য ভাবস্তত্ত্বং যাথাত্ম্যমিত্যেতৎ ইচ্ছামি বেদিতুং জ্ঞাতু ত্যাগস্য চ ত্যাগশব্দার্থস্য ইত্যেতৎ হৃষীকেশ পৃথক্ ইতরেতরবিভাগতঃ। কেশিনিষূদন কেশিনামা হয়চ্ছদ্মা অসুরস্তং নিষূদিতবান্ ভগবান্ বাসুদেবস্তেন তন্নাম্না সংবোধ্যতে অর্জ্জুনেন॥১

আনন্দগিরিটীকা। পূর্ব্বৈরধ্যায়ৈর্ব্বিস্তরেণ যতস্ততো বিক্ষিপ্ততয়োক্তমর্থং সুখপ্রতিপত্ত্যর্থং সংক্ষেপেণোপসংহৃত্য অভিধাতুম্ অধ্যায়ান্তরমবতারয়তি—সর্ব্বস্যৈবেতি। উপসংহৃত্য বক্তব্য ইতি সম্বন্ধঃ। কিঞ্চোপনিষৎসু যতস্ততো বিসৃতস্যার্থস্য বুদ্ধিসৌকর্য্যার্থমস্মিন্নধ্যায়ে সংক্ষিপ্তাভিধানং কর্ত্তব্যমুপনিষদাং গীতানাঞ্চৈকার্থত্বাদিত্যাহ—সর্ব্বশ্চেতি। কথং সর্ব্বোঽপি শাস্ত্রার্থোঽস্মিন্নধ্যায়ে সংক্ষিপ্যোপসংহ্রিয়তে তত্রাহ—সর্ব্বেষু হীতি। নন্বু বেদার্থশ্চেদশেষতোঽত্রোপ-সংজিহীর্ষিতস্তর্হি কিমিতি ত্যাগেনৈকে সন্ন্যাসযোগাদিতি চ বেদার্থৈকদেশবিষয়ং

প্রশ্নপ্রতিবচনং তত্রাহ—অর্জ্জুনস্তিতি। পৃথগনয়োস্তত্ত্বং বেদিতুমিচ্ছামীতি বিশেষণাদপৃথগর্থস্তয়োরস্তীতি গম্যতে। বুভুৎসিতস্ত প্রষ্টব্যত্বাদেকদেশে তত্তাবা- দুক্তপ্রশ্নোপপত্তিরিতিভাবঃ ॥১

অনুবাদ। সকল গীতাশাস্ত্রের অর্থ এবং সকল বেদের অর্থ উপসংহার করিয়া এই অধ্যায়ে বলিতে হইবে, এই কারণে এই অধ্যায়ের আরম্ভ করা হইতেছে। [ কেন এই প্রকার বলিতেছি, তাহার কারণ এই যে ] অতীত অধ্যায়সমূহে যে অর্থ উক্ত হইয়াছে—তাহা সকলই [ সংক্ষিপ্তভাবে ] এই অধ্যায়ে [ পুনর্ব্বার ] কথিত হইয়াছে, এইরূপ বুঝা যাইতেছে। অর্জ্জুন কিন্তু আপাততঃ সংন্যাস ও ত্যাগ এই দুইটি শব্দের অর্থগত কি বিশেষ, তাহাই জানিবার ইচ্ছায় বলিতেছেন যে—"সংন্যাসের" সংন্যাসশব্দার্থের—ইহাই এইস্থানে তাৎপর্য্য, "তত্ত্ব" তাহার স্বভাব এই অর্থে তত্ত্ব শব্দটি প্রযুক্ত হইয়া থাকে, সেই তত্ত্ব অর্থাৎ যাথার্থ্য —স্বরূপ কি? তাহা হে মহাবাহো, আমি জানিতে ইচ্ছা করি এবং "ত্যাগের" ত্যাগশব্দার্থেরও কি তত্ত্ব? তাহাও হে হৃষীকেশ, "পৃথক্" পরস্পর বিভক্তভাবে জানিতে ইচ্ছা করি। হে কেশিনিষূদন! কেশিনামে একজন অশ্ববেশধারী অসুরকে ভগবান্ বাসুদেব বিনাশ করিয়াছিলেন, এই হেতু সেই নাম ধরিয়া অর্জ্জুন তাঁহাকে সম্বোধন করিতেছেন ॥১

শ্রীভগবানুবাচ।

কাম্যানাং কর্ম্মণাং ন্যাসং সন্ন্যাসং কবয়ো বিদুঃ।
সর্ব্বকর্ম্মফলত্যাগং প্রাহুস্ত্যাগং বিচক্ষণাঃ ॥২

অন্বয়। শ্রীভগবান্ উবাচ—কবয়ঃ কাম্যানাং কর্ম্মণাং ন্যাসং সন্ন্যাসং বিদুঃ। বিচক্ষণাঃ সর্ব্ব কর্ম্মফলত্যাগং ত্যাগং প্রাহুঃ ॥২

অনুবাদ। শ্রীভগবান্ কহিলেন, কবিগণ কাম্য কর্ম্মের পরিত্যাগকে সন্ন্যাস বলিয়া বুঝিয়া থাকেন। পণ্ডিতগণ সর্ব্বপ্রকার কর্ম্মফলের ত্যাগকেই ত্যাগ বলিয়া বর্ণন করিয়া থাকেন ॥২

ভাষ্য। তত্র তত্র নির্দ্দিষ্টৌ সন্ন্যাসত্যাগশব্দৌ ন নির্লুঠিতার্থৌ পূর্ব্বেষু অধ্যায়েষু অতোঽর্জ্জুনায় পৃষ্টবতে তন্নির্ণয়ায় (শ্রীভগবানুবাচ) কাম্যানামশ্বমেধা- দীনাং কর্ম্মণাং ন্যাসং পরিত্যাগং সংন্যাসং সংন্যাসশব্দার্থম্ অনুষ্ঠেয়ত্বেন প্রাপ্তস্ত অননুষ্ঠানং কবয়ঃ পণ্ডিতাঃ কেচিদ্‌বিদুঃ বিজানন্তি। নিত্যনৈমিত্তিকানাম্

অনুষ্ঠীয়মানানাং সর্ব্বকর্ম্মণাম্ আত্মসম্বন্ধিতয়া প্রাপ্তস্য ফলস্য পরিত্যাগঃ সর্ব্বকর্ম্মফল-ত্যাগস্তং প্রাহুঃ কথয়ন্তি ত্যাগং ত্যাগশব্দার্থং বিচক্ষণাঃ পণ্ডিতাঃ। যদি কাম্য-কর্ম্মপরিত্যাগঃ ফলপরিত্যাগো বা অর্থো বক্তব্যঃ সর্ব্বথাপি ত্যাগমাত্রং সন্ন্যাস-ত্যাগশব্দয়োরেকোঽর্থো ন ঘটপটশব্দাবিব জাত্যন্তরভূতার্থৌ। নন্থ নিত্যনৈ-মিত্তিকানাং কর্ম্মণাং ফলমেব নাস্তি ইত্যাহুঃ কথমুচ্যতে তেষাং ফলত্যাগ ইতি, যথা বন্ধ্যায়াঃ পুত্রত্যাগঃ। নৈষ দোষঃ, নিত্যানামপি কর্ম্মণাং ভগবতা ফল-বত্ত্বস্যেষ্টত্বাৎ। বক্ষ্যতি হি ভগবান্ "অনিষ্টমিষ্টম্" ইতি "ন তু সন্ন্যাসিনাম্" ইতি চ। সন্ন্যাসিনামেব হি কেবলং কর্ম্মফলাসম্বন্ধং দর্শয়ন্ অসন্ন্যাসিনাং নিত্যকর্ম্ম-ফলপ্রাপ্তিং "ভবত্যত্যাগিনাং প্রেত্য" ইতি দর্শয়তি ॥২

আনন্দগিরিটীকা। নন্থ পূর্ব্বেষধ্যায়েষু তত্র তত্র সংন্যাসত্যাগয়োরুক্তত্বাৎ কিমিতি পুনস্তৌ পৃচ্ছ্যেতে জ্ঞাতে তদযোগাৎ তত্রাহ—তত্র তত্রেতি। ন নির্লুণ্ঠিতার্থৌ ন নিষ্কৃষ্টার্থৌ ন বিবিক্তার্থাবিত্যর্থঃ। বুভুৎসয়া প্রশ্নস্য প্রবৃত্তত্বাৎ প্রষ্টুরভিপ্রায়ং প্রশ্নেন প্রতিপদ্য ভগবানুত্তরমুক্তবানিত্যাহ—অতইতি। পক্ষ-দ্বয়োপন্যাসেন সংন্যাসত্যাগশব্দয়োরর্থভেদং কথয়তি—কাম্যানামিতি। তৎ কিমিদানীং সন্ন্যাসত্যাগশব্দয়োরাত্যন্তিকং ভিন্নার্থত্বং তথা চ প্রসিদ্ধিবিরোধঃ স্যাদিত্যাশঙ্ক্য অবান্তরভেদেঽপি নাত্যন্তিকভেদোঽস্তীত্যাহ—যদীতি। পুত্রা-ভাবাদ্ বন্ধ্যায়াস্তত্ত্যাগাযোগবৎ নিত্যনৈমিত্তিককর্ম্মণাম্ অফলানাং ফলত্যাগানু-পপত্তেরুক্তস্ত্যাগশব্দার্থো ন সিধ্যতীতি শঙ্কতে—নম্বিতি। নিত্যনৈমিত্তিক-কর্ম্মফলস্য বন্ধ্যাপুত্রসাদৃশ্যাভাবাৎ তত্ত্যাগসম্ভবাদুক্তস্ত্যাগশব্দার্থঃ সম্ভবতীতি সমাধত্তে—নৈষ দোষ ইতি। ভগবতা তেষাং ফলবত্ত্বমিষ্টমিত্যত্র বাক্য-শেষমনুকূলয়তি—বক্ষ্যতীতি। তর্হি সন্ন্যাসিনামসন্ন্যাসিনাঞ্চ নিত্যাদ্যনুষ্ঠায়িনাম-বিশেষেণ তৎফলং স্যাদিতি চেন্নৈবেত্যাহ—ন ত্বিতি। বক্ষ্যতীত্যনুকর্ষণং চকারার্থঃ। প্রসক্তস্য বচসোঽর্থং প্রকৃতোপযোগিত্বেন সংগৃহ্য স্মারয়তি—সন্ন্যাসিনামিতি ॥২

অনুবাদ। গীতাশাস্ত্রের সেই সেই স্থলে সন্ন্যাস ও ত্যাগ এই দুইটি শব্দের নির্দ্দেশ করা হইয়াছে—কিন্তু ঐ দুইটি শব্দের কি স্পষ্ট অর্থ, তাহা পূর্ব্ব অধ্যায়-সমূহে বলা হয় নাই—এই কারণে অর্জ্জুন উক্ত প্রশ্ন করিলে ভগবান্ তাহার নির্ণয় করিবার জন্য বলিতেছেন যে—"কাম্য" অর্থাৎ অশ্বমেধাদি কাম্যকর্ম্ম-সমূহের যে "ন্যাস" পরিত্যাগ, তাহাই "সন্ন্যাস" সন্ন্যাস শব্দের অর্থ, ইহা "কবি-গণ"—কোন কোন পণ্ডিতগণ বুঝিয়া থাকেন; অর্থাৎ কামনা থাকিলে যে

সকল কর্ম্ম অনুষ্ঠেয় বলিয়া শাস্ত্রবিহিত, সেই সকল কর্ম্মের পরিত্যাগই 'সন্ন্যাস' শব্দের অর্থ—[ ইহা কবিগণ বুঝিয়া থাকেন ] যে সকল নিত্য বা নৈমিত্তিক কর্ম্ম অনুষ্ঠিত হইয়া থাকে, তাহাদের যে ফল আপনার ( অনুষ্ঠাতার ) হইবার সম্ভাবনা আছে, সেই ফলের পরিত্যাগ ( অর্থাৎ আকাঙ্ক্ষা পরিত্যাগ ) তাহাই এই স্থলে 'সর্ব্বকর্ম্মফলত্যাগ' ; এই সর্ব্বকর্ম্মপরিত্যাগই ত্যাগ শব্দের অর্থ, তাহা "বিচক্ষণ" পণ্ডিতগণ বলিয়া থাকেন। কাম্য কর্ম্মের পরিত্যাগই হউক অথবা কর্ম্মফলের পরিত্যাগই বা হউক, সর্ব্বথা—সন্ন্যাস ও 'ত্যাগ' শব্দের ত্যাগমাত্রই এক অর্থ। ঘট এবং পট এই দুইটি শব্দের অর্থ যেমন পরস্পর ভিন্নজাতীয়, সেইরূপ ত্যাগ ও সন্ন্যাস শব্দের অর্থ পরস্পর ভিন্নজাতীয় অর্থাৎ দুই প্রকার বস্তু নহে। এক্ষণে শঙ্কা হইতে পারে যে, নিত্য ও নৈমিত্তিক কর্ম্মসমূহের [ অনুষ্ঠান না করিলে প্রত্যবায়ই হয় ] অনুষ্ঠান করিলে ত কোন ফল হয় না, তবে এই স্থানে কি প্রকারে বলা হইতেছে যে—তাহাদের ফলত্যাগই [ ত্যাগ শব্দের অর্থ ] যেমন বন্ধ্যার পুত্রত্যাগ। এই প্রকার শঙ্কারূপ দোষ এখানে হইতে পারে না, কারণ—নিত্যকর্ম্মসমূহের অনুষ্ঠানেও যে ফল হইয়া থাকে, তাহা ভগবানের অভিপ্রেত ; কারণ—তিনি নিজেই বলিবেন যে, "কর্ম্মমাত্রেরই ত্রিবিধ ফল—ইষ্ট অনিষ্ট এবং মিশ্র" "যেই ফল সন্ন্যাসিগণের হয় না" ইত্যাদি, এই প্রকার বচন-সমূহের দ্বারা তিনি কেবল সন্ন্যাসিগণেরই ফলাভাব দেখাইতেছেন। তাহা দ্বারা তিনি বুঝাইতেছেন যে—যাহারা অসন্ন্যাসী, তাহাদের ফললাভ হইয়া থাকে—"অত্যাগিগণের পরলোকে" ইত্যাদি শ্লোকে ইহাই ভগবান্ দেখাইবেন ॥২

ত্যাজ্যং দোষবদিত্যেকে কর্ম্ম প্রাহুর্মনীষিণঃ।
যজ্ঞদানতপঃ কর্ম্ম ন ত্যাজ্যমিতি চাপরে ॥৩

**অন্বয়।** একে মনীষিণঃ—কর্ম্ম দোষবৎ ইতি ত্যাজ্যং প্রাহুঃ। অপরে চ যজ্ঞদানতপঃ কর্ম্ম ন ত্যাজম্ ইতি [ প্রাহুঃ ] ॥৩

**অনুবাদ।** কতকগুলি মনীষী বলিয়া থাকেন যে—কর্ম্মমাত্রই সদোষ এই কারণে উহা পরিত্যাজ্য ; আবার কেহ কেহ বলেন যে, যজ্ঞ, দান এবং তপস্যারূপ কর্ম্ম পরিত্যাজ্য নহে ॥৩

**ভাষ্য।** ত্যাজ্যং দোষেতি। ত্যাজ্যং ত্যক্তব্যং দোষবৎ দোষঃ অস্যাস্তীতি দোষবৎ। কিং তৎ কর্ম্ম, বন্ধহেতুত্বাৎ সর্ব্বমেব। অথবা দোষো যথা

রাগাদিত্ত্যজ্যতে তথা ত্যাজ্যমিত্যেকে প্রাহুঃ মনীষিণঃপণ্ডিতা সাংখ্যাদিদৃষ্টিমাশ্রিতা অধিকৃতানাং কর্ম্মিণামপীতি। তত্রৈব যজ্ঞদানতপঃ কর্ম্ম ন ত্যাজ্যমিতি চাপরে। কর্ম্মিণঃ এবাধিকৃতান্ অপেক্ষ্য এতে বিকল্পা ন তু জ্ঞাননিষ্ঠান্ ব্যুত্থায়িনঃ সন্ন্যাসিনোঽপেক্ষ্য। "জ্ঞানযোগেন সাংখ্যানাং নিষ্ঠা ময়া পুরা প্রোক্তা" ইতি কর্ম্মাধিকারাৎ অপোদ্ধৃতা যে ন তান্ প্রতি চিন্তা। ননু "কর্ম্মযোগেন যোগিনাম্" ইত্যধিকৃতাঃ পূর্ব্বং বিভক্তনিষ্ঠা অপীহ সর্ব্বশাস্ত্রার্থোপসংহারপ্রকরণে যথা বিচার্য্যন্তে তথা সাঙ্খ্যা অপি জ্ঞাননিষ্ঠা বিচার্য্যন্তামিতি। ন, তেষাং মোহদুঃখনিমিত্তত্যাগানুপপত্তেঃ। ন কায়ক্লেশনিমিত্তানি দুঃখানি * সাংখ্যা আত্মনি পশ্যন্তি, ইচ্ছাদীনাং ক্ষেত্রধর্ম্মত্বেনৈব দর্শিতত্বাৎ। অতস্তে ন কায়ক্লেশদুঃখভয়াৎ কর্ম্ম পরিত্যজন্তি। নাপি তে কর্ম্মাণি আত্মনি পশ্যন্তি। যেন নিয়তং কর্ম্ম মোহাৎ পরিত্যজেয়ুঃ। গুণানাং কর্ম্ম "নৈব কিঞ্চিৎ করোমি" ইতি তে সন্ন্যসন্তি। "সর্ব্বকর্ম্মাণি মনসা সংন্যস্য" ইত্যাদিভির্হি তত্ত্ববিদঃ সন্ন্যাসপ্রকার উক্তঃ। তস্মাদ্ যেঽন্যেঽধিকৃতাঃ কর্ম্মণি অনাত্মবিদঃ, যেষাং চ মোহাৎ ত্যাগঃ সম্ভবতি, কায়ক্লেশভয়াচ্চ, ত এব তামসাস্ত্যাগিনো রাজসাশ্চেতি নিন্দ্যন্তে, কর্ম্মিণামনাত্মজ্ঞানাং কর্ম্মফলত্যাগস্তুত্যর্থম্। "সর্ব্বারম্ভপরিত্যাগী" "মৌনী, সন্তুষ্টো যেন কেনচিৎ। অনিকেতঃ স্থিরমতিঃ" ইতি গুণাতীতলক্ষণে চ পরমার্থসন্ন্যাসিনো বিশেষিতত্বাৎ। বক্ষ্যতি চ "জ্ঞানস্য যা পরা নিষ্ঠা" ইতি। তস্মাজ্ জ্ঞাননিষ্ঠাঃ সন্ন্যাসিনো নেহ বিবক্ষিতাঃ কর্ম্মফলত্যাগ এব সাত্ত্বিকত্বেন গুণেন তামসত্বাদ্যপেক্ষয়া সন্ন্যাস উচ্যতে, ন মুখ্যঃ সর্ব্বকর্ম্মসন্ন্যাসঃ। সর্ব্বকর্ম্মসন্ন্যাসাসম্ভবাচ্চ † 'ন হি দেহভৃতা' ইতি হেতুবচনান্মুখ্য এবেতি চেৎ, ন, হেতুবচনস্য স্তুত্যর্থত্বাৎ। যথা 'ত্যাগাচ্ছান্তিরনন্তরম্' ইতি কর্ম্মফলত্যাগস্তুতিরেব, যথোক্তানেকপক্ষানুষ্ঠানাশক্তিমন্তমর্জ্জুনমজ্ঞং প্রতি বিধানাৎ। তথেদমপি 'ন হি দেহভৃতা শক্যম্' ইতি কর্ম্মফলত্যাগস্তুত্যর্থং বচনম্। ন 'সর্ব্বকর্ম্মাণি মনসা সন্ন্যস্য নৈব কুর্ব্বন্ ন কারয়ন্নাস্তে' ইত্যস্য পক্ষস্যাপবাদঃ কেনচিৎ দর্শয়িতুং শক্যঃ। তস্মাৎ কর্ম্মণি অধিকৃতান্ প্রতি এবৈষ সন্ন্যাসত্যাগবিকল্পঃ। যে তু পরমার্থদর্শিনঃ সাংখ্যাস্তেষাং জ্ঞাননিষ্ঠায়ামেব সর্ব্বকর্ম্মসন্ন্যাসলক্ষণায়াম্ অধিকারো নান্যত্রেতি ন তে বিকল্পার্হাঃ। তথোপপাদিতম্ ‡ অস্মাভিঃ "বেদাবিনাশিনম্" ইত্যস্মিন্ প্রদেশে তৃতীয়াদৌ চ ॥৩

---

* কায়ক্লেশনিমিত্তং দুঃখমিতি কচিৎ পাঠঃ।

† সর্ব্বকর্ম্মসন্ন্যাসাসম্ভবে ইতি কচিৎ পাঠঃ।

‡ তচ্চ উপপাদিতম্ ইতি চ কচিৎ।

আনন্দগিরিটীকা। কাম্যানি বর্জ্জয়িত্বা নিত্যনৈমিত্তিকানি ফলাভিলাষ-দৃতে কর্ত্তব্যানীত্যুক্তং পক্ষং প্রতিপক্ষনিরাসেন দ্রঢ়য়িতুং বিপ্রতিপত্তিমাহ—ত্যাজ্য-মিতি। কর্ম্মণঃ সর্ব্বস্য দোষবত্ত্বে হেতুমাহ—বন্ধেতি। দোষবদিত্যেতদ্দৃষ্টান্ত-ত্বেন ব্যাচষ্টে—অথবেতি। কর্ম্মণ্যনধিকৃতানামকর্ম্মিণামেব কর্ম্ম ত্যাজ্যং কর্ম্মিণাং তত্ত্যাগে প্রত্যবায়াদিত্যাশঙ্ক্যাহ—অধিকৃতানামিতি। ন হি তেষামপি কর্ম্ম ত্যজতাং প্রত্যবায়ো হিংসাদিযুক্তস্য কর্ম্মণোঽনুষ্ঠানে পরং প্রত্যবায়াদিতি ভাবঃ। সাঙ্খ্যাদিপক্ষসমাপ্তাবিতিশব্দঃ। মীমাংসকপক্ষমাহ—তত্রৈবেতি। কর্ম্মাধি-কৃতেষ্বেবেতি যাবৎ, কর্ম্ম নিত্যং নৈমিত্তিকঞ্চ। কাম্যানাং কর্ম্মণামিত্যারভ্য শ্লোকাভ্যাং কর্ম্মিণোঽকর্ম্মিণোঽধিকৃতাননধিকৃতাংশ্চাপেক্ষ্য দর্শিতবিকল্পানাং প্রবৃত্তিরিত্যাশঙ্ক্যাহ—কর্ম্মিণ ইতি। এবকারব্যবচ্ছেদ্যমাহ—নত্বিতি। তদেব স্ফুটয়তি—জ্ঞানেতি। কর্ম্মাধিকৃতানাং জ্ঞাননিষ্ঠাতো বিভক্তনিষ্ঠাবত্ত্বেন পূর্ব্বো-ক্তানামপি শাস্ত্রার্থোপসংহারে পুনর্ব্বিচার্য্যত্ববজ্জ্ঞাননিষ্ঠানামপি বিচার্য্যত্বমত্রা-বিরুদ্ধমিতি শঙ্কতে—নন্বিতি। সাঙ্খ্যানাং পরমার্থজ্ঞাননিষ্ঠানাং নাত্র বিচার্য্যতে-ত্যুত্তরমাহ—ন তেষামিতি। নন্তু তেষামপি স্বাত্মনি ক্লেশদুঃখাদি পশ্যতাং তদনুরোধেন রাজসকর্ম্মত্যাগসিদ্ধের্ব্বিচার্য্যত্বং নেত্যাহ—ন কায়েতি। তত্র ক্ষেত্রাধ্যায়োক্তং হেতূকরোতি—ইচ্ছাদীনামিতি। স্বাত্মনি সাঙ্খ্যাদীনাং ক্লেশাদ্যপ্রতিপত্তৌ ফলিতমাহ—অত ইতি। নন্তু ক্লেশাদ্যদর্শনেঽপি স্বাত্মনি কর্ম্মাণি পশ্যতাং তত্ত্যাগো যুক্তস্তেষাং কায়ক্লেশাদিকরত্বান্নেত্যাহ—নাপীতি। অজ্ঞানাং মোহমাহাত্ম্যাৎ নিয়তমপি কর্ম্ম ত্যক্তুং শক্যং ন তত্ত্ববিদাং স্বাত্মনি কর্ম্মাদর্শনে তত্ত্যাগে হেত্বভাবাদিতি মত্বাহ—মোহাদিতি। কথং তর্হি তেষা-মাত্মনি কর্ম্মাণ্যপশ্যতাং প্রাপ্ত্যভাবে তত্ত্যাগঃ সন্ন্যাসস্তত্রাহ—গুণানামিতি। অবিবেকপ্রাপ্তানাং কর্ম্মণাং ত্যাগস্তত্ত্ববিদামিত্যুক্তং স্মারয়ন্নপ্রাপ্তপ্রতিষেধং প্রত্যাদি-শতি—সর্ব্বেতি। তত্ত্ববিদামত্রাবিচার্য্যত্বে ফলিতমাহ—তস্মাদিতি। যেনা-ত্মবিদস্ত এবেত্যুত্তরত্র সম্বন্ধঃ। কর্ম্মণ্যধিকৃতানামনাত্মবিদাং কর্ম্মত্যাগসম্ভাবনাং দর্শয়তি—যেষাঞ্চেতি। তন্নিন্দা কুত্রোপযুক্তেত্যাশঙ্ক্যাহ—কর্ম্মিণামিতি। কিঞ্চ পরমার্থসন্ন্যাসিনাং প্রশস্তত্বোপলম্ভান্ন নিন্দাবিষয়ত্বমিত্যাহ—সর্ব্বেতি। কিঞ্চাত্রাপি সিদ্ধিং প্রাপ্তো যথেত্যাদিনা জ্ঞাননিষ্ঠায়া বক্ষ্যমাণত্বাৎ তদ্বতাং নেহ বিচার্য্যতেত্যাহ—বক্ষ্যতীতি। কর্ম্মাধিকৃতানামেবাত্র বিবক্ষিতত্বং ন জ্ঞান-নিষ্ঠানামিত্যুপসংহরতি—তস্মাদিতি। নন্তু সন্ন্যাসশব্দেন সর্ব্বকর্ম্মসন্ন্যাসস্য গ্রাহ্যত্বাৎ তথাবিধসন্ন্যাসিনামিহ বিবক্ষিতত্বং প্রতিভাতি তত্রাহ—কর্ম্মেতি।

সন্ন্যাসশব্দেন মুখ্যস্যৈব সন্ন্যাসস্য গ্রহণং গৌণমুখ্যয়োর্ম্মুখ্যে কার্য্যসংপ্রত্যয়াদন্যথা তদসম্ভবে হেতুক্তিবৈয়র্থ্যাৎ অপ্রাপ্তপ্রতিষেধাদিতি শঙ্কতে—সর্ব্বেতি। নেদং হেতুবচনং সর্ব্বকর্ম্মসন্ন্যাসাসম্ভবসাধকং কর্ম্মফলত্যাগস্তুতিপরত্বাদিতি পরিহরতি—নেত্যাদিনা। এতদেব দৃষ্টান্তেন স্পষ্টয়তি—যথেতি। দৃষ্টান্তেঽপি যথাশ্রুতার্থত্বং কিং ন স্যাদিত্যাশঙ্ক্যাহ—যথোক্তেতি। ন হি ফলত্যাগাদেব জ্ঞানং বিনা মুক্তির্যুক্তা মুক্তের্জ্ঞানৈকাধীনত্বসাধকশ্রুতিস্মৃতিবিরোধাৎ অদ্বেষ্টেত্যাদিনা চানন্তরমেব জ্ঞানসাধনবিধানানর্থক্যাৎ অতস্ত্যাগস্তুতিরেবাত্র গ্রাহ্যেত্যর্থঃ। দৃষ্টান্তগতমর্থং দৃষ্টান্তিকে যোজয়তি—তথেতি। প্রাগুক্তপক্ষাপবাদবিবক্ষয়া হেতূক্তেঃ মুখ্যার্থত্বমেব কিং ন স্যাদিত্যাশঙ্ক্য তদপবাদে হেত্বভাবান্মৈবমিত্যাহ—ন সর্ব্বেতি। ন চ ইয়মেব হেতূক্তিস্তদপবাদিকান্যথাসিদ্ধেরুক্তত্বাদিতিভাবঃ। মুখ্যসন্ন্যাসাপবাদাসম্ভবে সন্ন্যাসত্যাগবিকল্পস্য কথং সাবকাশতা ইত্যাশঙ্ক্যাহ—তস্মাদিতি। জ্ঞাননিষ্ঠান্ প্রত্যুক্তবিকল্পানুপপত্তৌ কুত্র তেষামধিকারস্তত্রাহ—যে ত্বিতি। সন্ন্যাসিনাং বিকল্পানর্হত্বেন জ্ঞাননিষ্ঠায়ামেবাধিকারস্য ভূয়ঃসু প্রদেশেষু সাধিতত্বান্ন সাধনীয়ত্বাপেক্ষেত্যাহ—তথেতি ॥৩

অনুবাদ। ত্যাজ্যং দোষেত্যাদি [ শ্লোকের অর্থ ]। "ত্যাজ্য" ত্যক্তব্য "দোষবৎ" দোষ যাহার আছে, তাহা 'দোষবৎ'। [ কর্ম্ম যেহেতু দোষবৎ;] এইজন্য কর্ম্ম পরিত্যাজ্য; অর্থাৎ বন্ধের কারণ বলিয়া সকল কর্ম্মই পরিত্যাজ্য অথবা রাগ ও দ্বেষাদি দোষ যেরূপ পরিত্যাগ করা উচিত, সেইরূপ কর্ম্ম সকলও পরিত্যাগ করা উচিত, ইহা কোন কোন পণ্ডিত বলিয়া থাকেন। এই সকল পণ্ডিত সাংখ্যদৃষ্টিকে আশ্রয় করিয়া থাকেন; ইঁহাদের মতে অধিকারিগণের পক্ষেও কর্ম্মমাত্র পরিত্যাজ্য। এইস্থলে অপর পণ্ডিতগণ বলিয়া থাকেন যে, যজ্ঞ, দান এবং তপস্যা-রূপ যে সকল কর্ম্ম, সেগুলি পরিত্যাজ্য নহে। [ এক্ষণে দ্রষ্টব্য এই যে ] অধিকৃত কর্ম্মিগণকে লক্ষ্য করিয়াই এইপ্রকার মতভেদসমূহ দর্শিত হইয়াছে। যাঁহারা জ্ঞান দ্বারা সংসারপথ হইতে ব্যুত্থিত অর্থাৎ সন্ন্যাসী হইয়াছেন, তাঁহাদিগকে লক্ষ্য করিয়া এই সকল বিকল্প হইতে পারে না; কারণ, "জ্ঞানযোগেন সাংখ্যানাম্" ইত্যাদি শ্লোকের দ্বারা—তাঁহাদের কর্ম্মসংন্যাস প্রদর্শিত হইয়াছে। সুতরাং তাঁহাদিগকে অপেক্ষা করিয়া এই চিন্তা হইতে পারে না। এক্ষণে এইরূপ শঙ্কা হইতে পারে যে, "কর্ম্মযোগেন যোগিনাম্" এই শ্লোকের দ্বারা কর্ম্মিগণের নিষ্ঠা পৃথক্ প্রতিপাদিত হইলেও, আবার এইস্থানে সকল শাস্ত্রার্থের উপসংহার-প্রসঙ্গে যেমন নির্দ্দেশ করা হইতেছে, সেইরূপ সাংখ্য-

বুদ্ধিনিষ্ঠ জ্ঞানিগণেরও বিষয়ে পুনর্ব্বার বিচার করা হউক—এই প্রকার কল্পনা করিলেই বা ক্ষতি কি? এই প্রকার শঙ্কা ঠিক নহে; কারণ—কায়ক্লেশ নিমিত্ত যে দুঃখ, তাহা জ্ঞানিগণ কখনই আত্মার ধর্ম্ম বলিয়া দেখেন না; কারণ, ইচ্ছা দ্বেষ প্রভৃতি ধর্ম্ম দেহেরই, আত্মার নহে—ইহা পূর্ব্বে প্রদর্শিত হইয়াছে। সুতরাং তাঁহারা ক্লেশভয়ে যে [দুঃখজনক] কর্ম্মকে পরিত্যাগ করিবেন, তাহা সম্ভবপর নহে। আরও এক কথা এই যে, তাঁহারা কর্ম্মের সহিত আত্মার কোন সম্বন্ধই দেখিতে পান না, যে কারণ মোহবশতঃ তাঁহারা নিয়ত কর্ম্ম পরিত্যাগ করিতে উদ্যত হইবেন। কর্ম্ম গুণসমূহেরই ধর্ম্ম [আত্মার ধর্ম্ম নহে]। সুতরাং আমি কিছুই করি না এই প্রকার বুদ্ধিতেই তাঁহারা কর্ম্মসন্ন্যাস করিয়া থাকেন। "মনের দ্বারা সর্ব্ব কর্ম্মের সন্ন্যাস" ইত্যাদি বাক্যের দ্বারা তত্ত্ববিদ্‌গণের সন্ন্যাস কি প্রকার, তাহা বলা হইয়াছে। সেই কারণে যাহারা জ্ঞানী নহে, যাহাদের কর্ম্মেই অধিকার আছে, যাহারা অনাত্মজ্ঞ এবং যাহাদের পক্ষে মোহবশতঃ বা কায়ক্লেশভয়ে কর্ম্ম পরিত্যাগ সম্ভবপর, সেই সকল তামস এবং রাজস ত্যাগিগণই এই স্থানে নিন্দিত হইতেছে। এই প্রকার নিন্দার দ্বারা অনাত্মজ্ঞ কর্ম্মিগণের কর্ম্মফলত্যাগেরই স্তুতি করা হইতেছে। "সর্ব্বারম্ভপরিত্যাগী, মৌনী, সকল প্রকারেই সন্তুষ্ট, অনিকেত ও স্থিরমতি" ইত্যাদি শব্দের দ্বারা যে গুণাতীতের লক্ষণ প্রদর্শিত হইয়াছে, তাহাতেই পরমার্থসন্ন্যাসীর প্রকৃত অবস্থা বর্ণিত হইয়াছে। এই অধ্যায়েও ভগবান্ বলিবেন যে—"জ্ঞানের যাহা পরম নিষ্ঠা" ইত্যাদি। এই কারণে যাঁহারা জ্ঞাননিষ্ঠ সন্ন্যাসী—তাঁহাদের বিষয়ে এই শ্লোকে কিছুই বলা হইতেছে না। কর্ম্মফলত্যাগ একটি সাত্ত্বিক গুণ। এই কারণে তামস বা রাজস ত্যাগ অপেক্ষা—উহা প্রশস্ত বলিয়া সংন্যাস শব্দের দ্বারা অভিহিত হইতেছে, বাস্তব পক্ষে ইহা মুখ্য সর্ব্বকর্ম্মসন্ন্যাস হইতে পারে না। এক্ষণে এই প্রকার শঙ্কা হইতে পারে যে, "দেহী কখনই [সর্ব্বপ্রকার কর্ম্মের সন্ন্যাস] করিয়া থাকিতে পারে না" এই প্রকার বচনের দ্বারা সর্ব্বকর্ম্মসন্ন্যাস যে অসম্ভব, তাহা দেখাইয়াছেন। তাহা হইলে ইহাই সিদ্ধ হইতেছে যে—সর্ব্বকর্ম্মসন্ন্যাস যেহেতু অসম্ভব, এই কারণে উহা সন্ন্যাস শব্দের মুখ্য অর্থ নহে; কিন্তু কর্ম্মফল পরিত্যাগই সন্ন্যাস শব্দের মুখ্য অর্থ। এই প্রকার শঙ্কাও ঠিক নহে; কারণ—এই যে হেতুবচন ইহা স্তুত্যর্থ [অর্থাৎ দেহী সর্ব্বকর্ম্ম পরিত্যাগ করিয়া থাকিতে পারে না বলিয়া সর্ব্বকর্ম্মসন্ন্যাস অসম্ভব—এই প্রকার হেতু নির্দ্দেশ দ্বারা প্রকারান্তরে সর্ব্বকর্ম্মসন্ন্যাস প্রশংসিত হইয়াছে; উহা যে

একেবারে হইতেই পারে না, তাহা বলা হয় নাই।] যেমন "ত্যাগের পরই শান্তিলাভ হয়" ইত্যাদি বচনের দ্বারা [কর্ম্মফল] ত্যাগের স্তুতিমাত্র করা হইয়াছে; কারণ, ঐ ত্যাগ অর্জ্জুনের পক্ষে বিহিত; কারণ, অর্জ্জুন অজ্ঞ; সুতরাং ঐ ত্যাগ ব্যতিরিক্ত অন্যান্য প্রধান কল্পের অনুষ্ঠানে অসমর্থ। সেইরূপ এই স্থানেও দেহী কর্ম্ম পরিত্যাগ করিয়া থাকিতে পারে না—এই প্রকার উক্তি দ্বারা কর্ম্মফল ত্যাগের প্রকারান্তরে স্তুতিই করা হইয়াছে [ইহা বুঝিয়া লইতে হইবে]। "সকল কর্ম্মকে মনের দ্বারা পরিত্যাগ করিয়া" নিজে কিছু না করিয়া বা কাহারও দ্বারা কিছু না করাইয়া"—ইত্যাদি বচনের দ্বারা জ্ঞানীর পক্ষে যে সর্ব্বকর্ম্ম-সন্ন্যাসরূপ মুখ্য সন্ন্যাস প্রদর্শিত হইয়াছে, কেহই যুক্তিদ্বারা তাহার অপবাদ করিতে পারেন না। সেই কারণে যাহারা কর্ম্মে অধিকৃত এবং অনাত্মতত্ত্বজ্ঞ, তাহাদিগের জন্যই এই ত্যাগ এবং সন্ন্যাসের বিকল্প প্রদর্শিত হইয়াছে। যাঁহারা পরমার্থদর্শী সাংখ্য, তাঁহাদের সর্ব্বকর্ম্ম সন্ন্যাসরূপ জ্ঞাননিষ্ঠাতেই অধিকার, অন্য কোন প্রকার কর্ম্মে তাঁহাদের অধিকার নাই। সুতরাং তাঁহাদের পক্ষে এই প্রকার বিকল্প সম্ভবপর নহে। "বেদাবিনাশিনম্" ইত্যাদি শ্লোকের ব্যাখ্যা-প্রসঙ্গে এবং তৃতীয়াধ্যায়ের আদিতে এই বিষয়টি আমরা প্রতিপাদন করিয়া আসিয়াছি ॥৩

নিশ্চয়ং শৃণু মে তত্র ত্যাগে ভরতসত্তম।
ত্যাগো হি পুরুষব্যাঘ্র ত্রিবিধঃ সংপ্রকীর্ত্তিতঃ ॥৪

অন্বয়। হে ভরতসত্তম! তত্র ত্যাগে মে নিশ্চয়ং শৃণু, হে পুরুষব্যাঘ্র! ত্যাগঃ হি ত্রিবিধঃ সংপ্রকীর্ত্তিতঃ ॥৪

অনুবাদ। হে ভরতসত্তম, সেই ত্যাগ বিষয়ে আমার কি নিশ্চয় (সিদ্ধান্ত), তাহা আমার নিকটে শ্রবণ কর। হে পুরুষশ্রেষ্ঠ, ত্যাগ তিন প্রকার, ইহা [শাস্ত্রে] পরিকীর্ত্তিত হইয়াছে ॥৪

ভাষ্য। তত্র এতেষু বিকল্পভেদেষু—নিশ্চয়ং শৃণু অবধারয় মে মম বচনাৎ তত্র ত্যাগে ত্যাগসন্ন্যাসবিকল্পে যথা দর্শিতে, ভরতসত্তম ভরতানাং সাধুতম! ত্যাগো হি ত্যাগসন্ন্যাসশব্দবাচ্যো হি-যোঽর্থঃ স এক এবেত্যভিপ্রেত্য আহ ত্যাগো হীতি। পুরুষব্যাঘ্র! ত্রিবিধঃ ত্রিপ্রকারঃ তামসাদিপ্রকারৈঃ সম্প্রকীর্ত্তিতঃ শাস্ত্রেষু সম্যক্ কথিতঃ। যস্মাৎ তামসাদিভেদেন ত্যাগসন্ন্যাস-শব্দবাচ্যঃ অর্থঃ অধিকৃতস্য কর্ম্মিণঃ অনাত্মজ্ঞস্য ত্রিবিধঃ সম্ভবতি ন পরমার্থদর্শিন

ইত্যয়মর্থঃ দুর্জ্ঞানঃ তস্মাদত্র তত্ত্বং নান্যো বক্তুং সমর্থঃ। তস্মাৎ নিশ্চয়ং পরমার্থ-শাস্ত্রার্থবিষয়ম্ অধ্যবসায়মৈশ্বরং শৃণু ॥৪

আনন্দগিরিটীকা। কর্ম্মাধিকৃতান্ প্রত্যেবোক্তবিকল্পপ্রবৃত্তাবপি কুতো নির্দ্ধারণসিদ্ধিস্তত্রাহ—তত্রেতি। তমেব নিশ্চয়ং দর্শয়িতুমাদৌ ত্যাগগতম্ অবান্তরবিভাগমাহ—ত্যাগো হীতি। নন্থ ত্যাগসন্ন্যাসয়োরুভয়োরপি প্রকৃতত্বা-বিশেষে ত্যাগস্যৈব অবান্তরবিভাগাভিধানে সন্ন্যাসস্য উপেক্ষিতত্বমাপদ্যেত নেত্যাহ—ত্যাগেতি। সাত্ত্বিকো রাজসস্তামসশ্চ ইত্যুক্তেঽর্থে ত্রৈবিধ্যেঽপি স্বয়মেব নিশ্চয়াসম্ভবাৎ কিমত্র ভাগবতেন নিশ্চয়েন ইত্যাশঙ্ক্যাহ—যস্মাদিতি। ভগবতোঽন্যস্য উক্তবিভাগে তত্ত্বানিশ্চয়াৎ ভাগবতনিশ্চয়স্য শ্রোতব্যতেতি নিগময়তি—তস্মাদিতি ॥৪

অনুবাদ। সেই প্রসঙ্গে—যে ত্রিবিধ বিকল্প-বিশেষ [ প্রদর্শিত হইয়াছে ] তাহাদের মধ্যে [ কি নিশ্চয়, তাহা ] আমার নিকট হইতে শুন অর্থাৎ অবধারণ কর। ত্যাগ এবং সন্ন্যাস এই দুইটি শব্দের যে অর্থ, তাহা অর্থাৎ যাহা পূর্ব্বে দর্শিত হইয়াছে, সেই ত্যাগ ও সন্ন্যাস শব্দের অর্থ বস্তুতঃ একই, ইহা মনে করিয়া বলিতেছেন যে, হে পুরুষব্যাঘ্র! হে ভরতবংশীয়গণের মধ্যে সাধুশ্রেষ্ঠ! তামসাদি প্রকার ভেদে সেই ত্যাগ এক হইলেও, শাস্ত্রসমূহে ত্রিবিধ বলিয়া কীর্ত্তিত হইয়াছে। যে ব্যক্তি কর্ম্মে অধিকৃত এবং অনাত্মজ্ঞ, তাহার পক্ষেই সেই ত্যাগ ত্রিবিধ বটে, কিন্তু পরমার্থদর্শীর পক্ষে সেই ত্যাগ একই রূপ; সুতরাং এই ত্যাগতত্ত্ব দুর্জ্ঞেয়। অন্য কেহ এই তত্ত্ব বলিতে পারে না; অতএব—পরমার্থশাস্ত্রার্থ-বিষয়ক ঐশ্বরিক নিশ্চয়, [ আমার নিকট ] শ্রবণ কর ॥৪

যজ্ঞো দানং তপঃ কর্ম্ম * ন ত্যাজ্যং কার্য্যমেব তৎ।
যজ্ঞো দানং তপশ্চৈব পাবনানি মনীষিণাম্ ॥৫

অন্বয়। যজ্ঞঃ দানং তপঃ—[ ইতি ত্রিবিধং ] কর্ম্ম ন ত্যাজ্যং তৎ কার্য্য-মেব। মনীষিণাং যজ্ঞঃ দানং তপঃ চ [ ইত্যেতানি কর্ম্মাণি ] পাবনানি ॥৫

অনুবাদ। যজ্ঞ দান এবং তপস্যারূপ ত্রিবিধ কর্ম্ম পরিত্যাজ্য নহে, কিন্তু কর্ত্তব্য; কারণ, এই ত্রিবিধ কর্ম্ম মনীষিগণের পবিত্রতার প্রতি হেতু ॥৫

ভাষ্য। কঃ পুনরসৌ নিশ্চয় ইত্যত আহ—যজ্ঞো দানং তপ ইত্যেতৎ ত্রিবিধং কর্ম্ম ন ত্যাজ্যং ন ত্যক্তব্যং কার্য্যং করণীয়মেব তৎ। কস্মাৎ? যজ্ঞো

* যজ্ঞদানতপঃ কর্ম্ম ইতি বা পাঠঃ।

দানং তপশ্চৈব পাবনানি বিশুদ্ধিকারণানি মনীষিণাং ফলানভিসন্ধীনামিত্যেতৎ ॥৫

আনন্দগিরিটীকা। তমেব ভগবতো নিশ্চয়ং বিশেষতো নির্দ্ধারয়িতুং প্রশ্নপূর্ব্বকমনন্তরশ্লোকপ্রবৃত্তিং দর্শয়তি—কঃ পুনরিতি। যজ্ঞাদীনাং কর্ত্তব্যত্বে হেতুমাহ—যজ্ঞ ইতি। ন কেবলম্ অত্যাজ্যং কিন্তু কর্ত্তব্যম্ ইত্যাহ—কার্য্যমিতি। প্রতিজ্ঞাতমেবং বিভজ্য হেতুং বিভজতে—কস্মাদিতি ॥৫

অনুবাদ। যজ্ঞ দান এবং তপস্যা এই ত্রিবিধ কর্ম্ম ত্যাজ্য নহে অর্থাৎ ত্যক্তব্য নহে; কিন্তু "কার্য্য" অবশ্যকর্ত্তব্য। কেন?—[ যেহেতু ] যাঁহারা মনীষী অর্থাৎ যাঁহাদের কর্ম্মফলে স্পৃহা নাই, তাঁহাদের এই যজ্ঞ দান এবং তপস্যারূপ ত্রিবিধ কর্ম্ম—"পাবন" চিত্তশুদ্ধিকর ॥৫

এতান্যপি তু কর্ম্মাণি সঙ্গং ত্যক্ত্বা ফলানি চ।
কর্ত্তব্যানীতি মে পার্থ নিশ্চিতং মতমুত্তমম্ ॥৬

অন্বয়। অপি তু হে পার্থ! সঙ্গং ফলানি চ ত্যক্ত্বা এতানি কর্ম্মাণি কর্ত্তব্যানি ইতি মে উত্তমং নিশ্চিতং মতম্ ॥৬

অনুবাদ। হে পার্থ! আসঙ্গ এবং ফলসমূহ পরিত্যাগপূর্ব্বক এই ত্রিবিধ কর্ম্ম করাই উচিত; ইহাই আমার নিশ্চিত এবং উত্তম মত ॥৬

ভাষ্য। এতান্যপীতি। এতান্যপি তু কর্ম্মাণি যজ্ঞদানতপাংসি পাবনানি উক্তানি, সঙ্গমাসক্তিং তেষু ত্যক্ত্বা ফলানি চ তেষাং ত্যক্ত্বা পরিত্যজ্য কর্ত্তব্যানীতি অনুষ্ঠেয়ানীতি মে মম নিশ্চিতং মতমুত্তমম্। "নিশ্চয়ং শৃণু মে তত্র" ইতি প্রতিজ্ঞায় পাবনত্বং চ হেতুমুক্ত্বা এতান্যপি কর্ম্মাণি কর্ত্তব্যানীত্যেতন্নিশ্চিতং মতমুত্তমমিতি প্রতিজ্ঞাতার্থোপসংহার এব, নাপূর্ব্বার্থং বচনমেতান্যপীতি প্রকৃতসন্নিকৃষ্টার্থতোপপত্তেঃ। সাসঙ্গস্য ফলার্থিনো বন্ধহেতব এতানি অপি কর্ম্মাণি মুমুক্ষোঃ কর্ত্তব্যানি ইত্যপিশব্দস্যার্থঃ ন ত্বন্যানি কর্ম্মাণি অপেক্ষ্য এতান্যপীত্যুচ্যতে। অন্যে বর্ণয়ন্তি নিত্যানাং কর্ম্মণাং ফলাভাবাৎ "সঙ্গং ত্যক্ত্বা ফলানি চ" ইতি নোপপদ্যতে। এতান্যপীতি যানি কাম্যানি কর্ম্মাণি নিত্যেভ্যঃ অন্যানি এতান্যপি কর্ত্তব্যানি কিমুত যজ্ঞদানতপাংসি নিত্যানি ইতি। তদসৎ। নিত্যানামপি কর্ম্মণাং ফলবত্ত্বস্যোপপাদিতত্বাৎ। "যজ্ঞো দানং তপশ্চৈব পাবনানি" ইত্যাদিবচনেন নিত্যান্যপি কর্ম্মাণি বন্ধহেতুত্বাশঙ্কয়া জিহাসোর্মুমুক্ষোঃ কুতঃ কাম্যেষু প্রসঙ্গঃ? "দূরেণ হ্যবরং কর্ম্ম" ইতি চ নিন্দিতত্বাৎ। "যজ্ঞার্থাৎ

কর্ম্মণোঽন্যত্র” ইতি চ কাম্যকর্ম্মণাং বন্ধহেতুত্বস্য নিশ্চিতত্বাৎ। “ত্রৈগুণ্যবিষয়া বেদাঃ” “ত্রৈবিদ্যা মাং সোমপাঃ” “ক্ষীণে পুণ্যে মর্ত্ত্যলোকং বিশন্তি” ইতি চ দূরব্যবহিতত্বাচ্চ ন কাম্যেষু এতান্যপীতি ব্যপদেশঃ ॥৬

আনন্দগিরিটীকা। প্রতিজ্ঞাতমর্থমুপসংহরতি—এতান্যপীতি। উপসংহারশ্লোকাক্ষরাণি ব্যাকরোতি—এতানীত্যাদিনা। অক্ষরার্থমুক্ত্বা তাৎপর্য্যার্থমাহ—নিশ্চয়মিতি। প্রকৃতার্থোপসংহারে গমকমাহ—এতান্যপীতি। অপিশব্দস্য বিবক্ষিতমর্থং দর্শয়তি—সাসঙ্গস্যেতি। ব্যাবর্ত্ত্যং কীর্ত্তয়তি—ন ত্বিতি। এতান্যপীত্যাদিবাক্যং ন নিত্যকর্ম্মবিষয়মিতি মতমুপন্যস্যতি - অন্য-ইতি। ন চেদিদং নিত্যকর্ম্মবিষয়ং কিং বিষয়ং তর্হি? ইত্যাশঙ্ক্য বাক্যমবতার্য্য ব্যাকরোতি—এতানীত্যাদিনা। নিত্যানামফলত্বমুপেত্য যচ্চোদ্যং তদযুক্তমিতি দূষয়তি—তদসদিতি। যত্তু কাম্যান্যপি কর্ত্তব্যানীতি তন্নিরস্যতি—নিত্যান্যপীতি। কিঞ্চ কাম্যানাং ভগবতা নিন্দিতত্বান্ন তেষু মুমুক্ষোরনুষ্ঠানমিত্যাহ—দূরেণেতি। কিঞ্চ মুমুক্ষোরপেক্ষিতমোক্ষাপেক্ষয়া বিরুদ্ধফলবত্বাৎ কাম্যকর্ম্মণাং ন তেষু তস্যানুষ্ঠানমিত্যাহ—যজ্ঞার্থাদিতি। কাম্যানাং বন্ধহেতুত্বং নিশ্চিতমিত্যত্রৈব পূর্ব্বোত্তরবাক্যানুকূল্যং দর্শয়তি—ত্রৈগুণ্যেতি। কিঞ্চ পূর্ব্বশ্লোকে যজ্ঞাদিনিত্যকর্ম্মণাং প্রকৃতত্বাদেতচ্ছব্দেন সন্নিহিতবাচিনা পরামর্শাৎ কাম্যকর্ম্মণাঞ্চ “কাম্যানাং কর্ম্মণাম্” ইতি ব্যবহিতানাং সন্নিহিতপরামর্শকৈতচ্ছব্দাবিষয়ত্বাৎ কাম্যকর্ম্মাণ্যেতান্যপীতি ব্যপদেশমর্হন্তীত্যাহ—দূরেতি ॥৬

অনুবাদ। এতান্যপি ইত্যাদি শ্লোকের অর্থ—এই ত্রিবিধ যজ্ঞ, দান ও তপস্যারূপ কর্ম্মসমূহ পাবন বলিয়া উক্ত হইয়াছে; সেই ত্রিবিধ কর্ম্মসমূহে “সঙ্গ” আসক্তি পরিত্যাগ করিয়া, এবং সেই ত্রিবিধকর্ম্মের ফলনিচয়কেও পরিত্যাগ করিয়া ঐ ত্রিবিধ কর্ম্ম “কর্ত্তব্য” অনুষ্ঠেয়, ইহাই আমার নিশ্চিত এবং উত্তম মত। “সেই বিষয়ে নিশ্চিত শুন” এই প্রকার প্রতিজ্ঞা করিয়া, পাবনত্বই [কর্ম্মানুষ্ঠানের] হেতু নির্দ্দেশ করিয়া “এই সকল কর্ম্ম করাই উচিত” এই প্রকার বলিয়া শেষে বলা হইয়াছে—“ইহাই আমার নিশ্চিত এবং উত্তম মত” ইহা দ্বারা বুঝিতে হইবে যে, ভগবান্ প্রতিজ্ঞাত অর্থের উপসংহারই করিতেছেন, অন্য কোন প্রকার যে নূতন অর্থের অবতারণা করিতেছেন, তাহা নহে। কারণ, এই কর্ম্ম সকল—এই প্রকার নির্দ্দেশ করিলে, নিকটে যাহা বলা হইয়াছে তাহাই বুঝান হয়, এই প্রকার কল্পনাই সুসঙ্গত। যাহার কর্ম্মে আসক্তি আছে, যে ব্যক্তি কর্ম্মফলে স্পৃহাবান্, তাহার পক্ষে বন্ধের

কারণ হইলেও, মুমুক্ষুরও এই সকল কর্ম্ম কর্ত্তব্য—ইহাই অপিশব্দটির দ্বারা সূচিত হইতেছে। অন্য কোন প্রকার কর্ম্মকে অপেক্ষা করিয়া যে "এতানি" [ এই সকল ] "অপি" [ ও ] এই দুইটি শব্দপ্রযুক্ত হইয়াছে, তাহা নহে। এই স্থলে কেহ কেহ এই প্রকার বর্ণন করিয়া থাকেন যে, নিত্যকর্ম্মসমূহের কোন ফল নাই, [ নিত্যকর্ম্ম ] না করিলে প্রত্যবায় হয়, কিন্তু করিলে কোন [ স্বর্গাদি ] ফল হয় না। সুতরাং নিত্যকর্ম্মসমূহকে অপেক্ষা করিয়া, "ফলপরিত্যাগপূর্ব্বক" এই প্রকার অর্থ সঙ্গত হয় না। সুতরাং "এতান্যপি" এই শব্দের দ্বারা সূচিত হইতেছে যে, যখন এই সকল কাম্য কর্ম্মও করিতে হইবে, তখন যজ্ঞ, দান ও তপোরূপ নিত্যকর্ম্মসমূহও যে করিতেই হইবে, সে বিষয়ে আর অধিক করিয়া কি বক্তব্য হইতে পারে? এই প্রকার বর্ণনও ঠিক নহে; কারণ, নিত্যকর্ম্ম-সমূহেরও ফল আছে, তাহা পূর্ব্বেই উপপাদিত হইয়াছে। যজ্ঞ, দান এবং তপঃ এই ত্রিবিধ কর্ম্মই পাবন, এই কথার দ্বারা সূচিত হইতেছে যে, বন্ধের হেতু বলিয়া যে মুমুক্ষুব্যক্তি, নিত্যকর্ম্মসমূহকে পরিত্যাগ করিতে চাহেন, তাঁহার পক্ষে কাম্য-কর্ম্মের প্রসঙ্গ কি প্রকারে হইতে পারে? কারণ "দূরেণ হ্যবরং কর্ম্ম" ( কর্ম্ম অতিশয় জঘন্য ) ইত্যাদি বাক্যের দ্বারা কাম্য কর্ম্মের নিন্দা করা হইয়াছে। "যজ্ঞার্থাৎ কর্ম্মণোঽন্যত্র" ( পরমেশ্বরের প্রীতির জন্য যে কর্ম্ম অনুষ্ঠিত না হয়, তাহাতেই লোক বদ্ধ হইয়া থাকে ) ইত্যাদি বচনের দ্বারা কাম্যকর্ম্মসকল যে বন্ধের কারণ, তাহাও নিশ্চিত হইয়াছে। "ত্রৈগুণ্যবিষয়া বেদাঃ," ( বেদসমূহের বিষয় ত্রৈগুণ্য অর্থাৎ সংসার ) "ত্রৈবিদ্যা মাং সোমপাঃ" ( সোমপায়ী ত্রিবেদবিদ্‌গণ আমাকে উপাসনা করিয়া ইত্যাদি ) "ক্ষীণে পুণ্যে মর্ত্ত্যলোকং বিশন্তি" ( পুণ্যক্ষয় হইলে তাহারা আবার মর্ত্ত্যলোকে প্রবেশ করিয়া থাকে ) ইত্যাদি বহুতর বাক্যের দ্বারা কাম্য কর্ম্ম সকল সন্ন্যাসী আত্মজ্ঞ হইতে বহুদূর প্রক্ষিপ্ত হইয়াছে বলিয়া, এইস্থলে "এতান্যপি" এই বচন দ্বারা যে কাম্যকর্ম্ম প্রতিপাদিত হইতেছে, ইহা কখনই বলা যায় না॥৬

নিয়তস্য তু সন্ন্যাসঃ কর্ম্মণো নোপপদ্যতে।
মোহাৎ তস্য পরিত্যাগস্তামসঃ পরিকীর্ত্তিতঃ॥৭

অন্বয়। নিয়তস্য ( নিত্যস্য ) কর্ম্মণঃ সন্ন্যাসঃ ন উপপদ্যতে। মোহাৎ তস্য পরিত্যাগঃ তামসঃ পরিকীর্ত্তিতঃ॥৭

অনুবাদ। নিত্য কর্ম্মের সন্ন্যাস্ উপপন্ন হইতে পারে না। মোহবশে নিত্যকর্ম্মপরিত্যাগ, তামস-সন্ন্যাস বলিয়া কীর্ত্তিত হইয়া থাকে ॥৭

ভাষ্য। তস্মাদজ্ঞস্যাধিকৃতস্য মুমুক্ষোঃ, নিয়তস্য তু নিত্যস্য, সন্ন্যাসঃ পরিত্যাগঃ,- কর্ম্মণো নোপপদ্যতে অজ্ঞস্য পাবনত্বস্য ইষ্টত্বাৎ। মোহাৎ অজ্ঞানাৎ তস্য নিয়তস্য পরিত্যাগঃ। নিয়তং চাবশ্যং কর্ত্তব্যং ত্যজ্যতে চেতি বিপ্রতিষিদ্ধম্; অতো মোহনিমিত্তঃ পরিত্যাগঃ তামসঃ পরিকীর্ত্তিতঃ মোহশ্চ তম ইতি ॥৭

আনন্দগিরিটীকা। নিত্যকর্ম্মণামবশ্যকর্ত্তব্যত্বমুক্তমুপজীব্যাপেক্ষিতং পূরয়ন্ অনন্তরশ্লোকমবতারয়তি—তস্মাদিতি। নমু কশ্চিন্নিয়তমপি কর্ম্ম ত্যজন্নুপলভ্যতে তত্রাহ—মোহাদিতি। অজ্ঞানং পাবনত্বাপরিজ্ঞানম্ অজ্ঞস্য নিত্যকর্ম্মত্যাগো মোহাদিত্যেতদুপপাদয়তি—নিয়তঞ্চেতি। নিত্যকর্ম্মত্যাগস্য মোহকৃতত্বে কুতস্তামসত্বমিত্যাশঙ্ক্যাহ—মোহশ্চেতি ॥৭

অনুবাদ। সেই কারণে যে ব্যক্তি মুমুক্ষু অথচ অনাত্মজ্ঞ, সেই ব্যক্তি নিত্য কর্ম্মে অধিকারী—তাহার পক্ষে "নিয়ত" নিত্যকর্ম্মের "সন্ন্যাস" পরিত্যাগ যুক্তিযুক্ত নহে; কারণ, অজ্ঞের নিত্যকর্ম্মের অনুষ্ঠান দ্বারা চিত্তশুদ্ধির একান্ত আবশ্যকতা আছে। "মোহ" অজ্ঞানবশতঃ সেই নিয়ত কর্ম্মের যে পরিত্যাগ [তাহা তামস]। নিত্যকর্ম্ম অবশ্য কর্ত্তব্য; যাহা অবশ্য কর্ত্তব্য, তাহার আবার ত্যাগ [জানিয়া শুনিয়া] কিরূপে করিতে পারা যায়? সুতরাং নিত্যকর্ম্মের পরিত্যাগ এইরূপ কথন পরস্পর-বিরুদ্ধ হইয়া পড়িতেছে, এই প্রকার শঙ্কা নিরাস করিবার জন্যই বলিতেছেন যে, এই পরিত্যাগ তামস অর্থাৎ অজ্ঞানকৃত; কারণ, "মোহ" অজ্ঞান ও তমঃ একই বস্তু ॥৭

দুঃখমিত্যেব যৎ কর্ম্ম কায়ক্লেশভয়াৎ ত্যজেৎ।
স কৃত্বা রাজসং ত্যাগং নৈব ত্যাগফলং লভেৎ ॥৮

অন্বয়। দুঃখম্ ইত্যেব কায়ক্লেশভয়াৎ যৎ কর্ম্ম ত্যজেৎ স রাজসং ত্যাগং কৃত্বা ত্যাগফলং নৈব লভেৎ ॥৮

অনুবাদ। কর্ম্ম দুঃখজনক এইরূপ বিবেচনা করিয়া শরীরের ক্লেশের ভয়ে যে নিত্যকর্ম্ম পরিত্যাগ করিয়া থাকে, সে রাজস ত্যাগ করিয়া ত্যাগের ফল প্রাপ্ত হয় না ॥৮

ভাষ্য। কিঞ্চ—দুঃখমিত্যেব যৎ কর্ম্ম কায়ক্লেশভয়াৎ, শরীরদুঃখভয়াৎ

ত্যজেৎ পরিত্যজেৎ, স কৃত্বা রাজসং রজোনির্বৃত্তং ত্যাগং নৈব ত্যাগফলং জ্ঞানপূর্ব্বকস্য সর্ব্বকর্ম্মত্যাগস্য ফলং মোক্ষাখ্যং ন লভেৎ নৈব লভতে ॥৮

আনন্দগিরিটীকা। ইতশ্চ নিত্যকর্ম্মত্যাগো নাজ্ঞস্য সম্ভবতীত্যাহ—কিঞ্চেতি। নন্থ মোক্ষং বিনৈব দুঃখাত্মকং কর্ম্ম কায়ক্লেশভয়াৎ ত্যজতি করণানি হি কার্য্যং জনয়ন্তি শ্রাম্যন্তি চ তথাচ ন তত্ত্যাগস্তামসো যুক্তস্তত্রাহ—দুঃখমিত্যেবেতি। যৎ কর্ম্ম দুঃখাত্মকমশক্যসাধ্যমিত্যেবালোচ্য ততো নিবর্ত্ততে দেহস্যেন্দ্রিয়াণাঞ্চ ক্লেশাত্মনো ভয়াৎ ত্যজতি স তৎ ত্যক্ত্বা রজোনিমিত্তং ত্যাগং কৃত্বাপি ন তৎফলং মোক্ষং লভতে, কিন্তু কৃতেনৈব রাজসেন ত্যাগেন তদনুরূপং নরকং প্রতিপদ্যত ইত্যাহ—দুঃখমিত্যেবেত্যাদিনা ॥৮

অনুবাদ। আরও—দুঃখকর এইজন্য শরীরের ক্লেশ হইবে এই ভয়ে যে কর্ম্ম পরিত্যাগ করে, সে "রাজস" রজোগুণপ্রযুক্ত ত্যাগ করিয়া ত্যাগের অর্থাৎ জ্ঞান-পূর্ব্বক-কৃত সর্ব্বকর্ম্মসন্ন্যাসের "ফল" মোক্ষ কিছুতেই লাভ করিতে সমর্থ হয় না ॥৮

কার্য্যমিত্যেব যৎ কর্ম্ম নিয়তং ক্রিয়তেঽর্জ্জুন।
সঙ্গং ত্যক্ত্বা ফলং চৈব স ত্যাগঃ সাত্ত্বিকো মতঃ ॥৯

অন্বয়। হে অর্জ্জুন! সঙ্গং ফলং চ ত্যক্ত্বা যৎ নিয়তং কর্ম্ম কার্য্যমিত্যেব ক্রিয়তে স সাত্ত্বিকঃ ত্যাগো মতঃ ॥৯

অনুবাদ। হে অর্জ্জুন! আসক্তি ও ফল পরিত্যাগ করিয়া কেবল কর্ত্তব্যবুদ্ধিতে যে নিত্যকর্ম্মের অনুষ্ঠান করা যায়, সেই অনুষ্ঠানকেই সাত্ত্বিক ত্যাগ বলিয়া [ শাস্ত্রকারগণ ] বিবেচনা করিয়া থাকেন ॥৯

ভাষ্য। কঃ পুনঃ সাত্ত্বিকস্ত্যাগঃ?—কার্য্যং কর্ত্তব্যমিত্যেব যৎ কর্ম্ম নিয়তং নিত্যং ক্রিয়তে নির্বর্ত্ত্যতে, হে অর্জ্জুন সঙ্গং ত্যক্ত্বা ফলং চৈব। নিত্যানাং কর্ম্মণাং ফলবত্ত্বে ভগবদ্বচনং প্রমাণমবোচাম। অথবা যদ্যপি ফলং ন শ্রূয়তে নিত্যস্য কর্ম্মণঃ, তথাপি নিত্যং কর্ম্ম কৃতম্ আত্মসংস্কারং প্রত্যবায়পরিহারং বা ফলং করোত্যাত্মনঃ ইতি কল্পয়ত্যেবাজ্ঞঃ তত্র তামপি কল্পনাং নিবারয়তি, ফলং ত্যক্ত্বা ইত্যনেন অতঃ সাধূক্তং সঙ্গং ত্যক্ত্বা ফলং চেতি। স ত্যাগো নিত্যকর্ম্মসু সঙ্গফলপরিত্যাগঃ সাত্ত্বিকঃ সত্ত্বনির্বৃত্তঃ মতোঽভিমতঃ। নন্থ কর্ম্মপরিত্যাগস্ত্রিবিধঃ সন্ন্যাস ইতি চ প্রকৃতস্তত্র তামসো রাজসশ্চোক্তস্ত্যাগঃ কথমিহ সঙ্গফল-

ত্যাগস্তৃতীয়ত্বেনোচ্যতে? যথা ত্রয়ো ব্রাহ্মণা আগতাস্তত্র ষড়ঙ্গবিদৌ দ্বৌ ক্ষত্রিয়স্তৃতীয়ইতি তদ্বৎ? নৈষ দোষঃ, ত্যাগসামান্যেন স্তুত্যর্থত্বাৎ। অস্তি হি কর্ম্মসন্ন্যাসস্য ফলাভিসন্ধিত্যাগস্য চ ত্যাগত্বসামান্যং তত্র রাজসতামসত্বেন কর্ম্মত্যাগনিন্দয়া কর্ম্মফলাভিসন্ধিত্যাগঃ সাত্ত্বিকত্বেন স্তূয়তে "স ত্যাগঃ সাত্ত্বিকো মতঃ" ইতি ॥৯

আনন্দগিরিটীকা। কর্ম্মত্যাগস্তামসো রাজসশ্চেতি দ্বিবিধো দর্শিতঃ। সম্প্রতি সাত্ত্বিকং ত্যাগং প্রশ্নপূর্ব্বকং বর্ণয়তি—কঃ পুনরিতি। কর্ত্তব্যমিত্যেব ইত্যেবকারেণ নিত্যস্য ভাব্যান্তরং নিষিধ্যতে। নিত্যানাং বিধ্যুদ্দেশে ফলাশ্রবণাৎ তেষাং ফলং ত্যক্ত্বা ইত্যযুক্তমিত্যাশঙ্ক্যাহ—নিত্যানামিতি। ফলং ত্যক্ত্বেত্যস্য বিধান্তরেণ তাৎপর্য্যমাহ—অথবেতি। ন হি বিধিনা কৃতং কর্ম্ম অনর্থকং বিধ্যানর্থক্যাৎ তেন শ্রৌতফলাভাবেঽপি নিত্যং কর্ম্ম বিধিতোঽনুতিষ্ঠন্ আত্মানমজানন্ অনুপহতমনস্ত্বোক্ত্যা তস্মিন কর্ম্মণ্যাত্মসংস্কারং ফলং কল্পয়তি তদকরণে প্রত্যবায়স্মৃত্যা তৎকরণং কর্ত্তুরাত্মনস্তন্নিবৃত্তিং করোতীতি বা নিত্যে কর্ম্মণ্যুক্তাং কল্পনামনুনিষ্পাদিতফলকল্পনাঞ্চ ফলং ত্যক্ত্বেত্যনেন ভগবান্ নিবারয়তীত্যর্থঃ। নিত্যকর্ম্মসু ফলত্যাগোক্তেঃ সম্ভবে ফলিতমাহ—অতইতি। কর্ম্মতৎফলত্যাগস্য ত্যাগসন্ন্যাসশব্দাভ্যাং প্রকৃতস্য ত্যাগো হীতি ত্রৈবিধ্যং প্রতিজ্ঞায় প্রতিজ্ঞানুরোধেন দ্বে বিধে ব্যুৎপাদ্য তৃতীয়াং বিধাং তদ্বিরোধেন ব্যুৎপাদয়তো ভগবতোঽকৌশলমাপতিতমিতি শঙ্কতে—নন্বিতি। প্রক্রম-প্রতিকূলম্ উপসংহারবচনম্ অনুচিতমিত্যত্র দৃষ্টান্তমাহ—যথেতি। পূর্ব্বোত্তরবিরোধেন প্রাপ্তমকৌশলং প্রত্যাদিশতি—নৈষ দোষ ইতি। কর্ম্মত্যাগফলত্যাগয়োস্ত্যাগত্বেন সাদৃশ্যাৎ কর্ম্মত্যাগনিন্দয়া তৎফলত্যাগস্তুত্যর্থমিদং বচনম্ ইত্যুপগমাৎ ন বিরোধোঽস্তীত্যুক্তমেব ব্যক্তীকুর্ব্বন্নাদৌ ত্যাগসামান্যং বিশদয়তি—অস্তীতি। সতি সামান্যে নির্দ্দেশস্য স্তুত্যর্থং সমর্থয়তে—তত্রেতি ॥৯

অনুবাদ। সাত্ত্বিক ত্যাগ কিরূপ? [তাহাই বলিতেছেন যে] "কার্য্য" কর্ত্তব্য এই প্রকার স্থির করিয়া, যে "নিয়ত" নিত্যকর্ম্মের অনুষ্ঠান করা যায়। [কি ভাবে করা যায়?] সঙ্গ এবং ফল পরিত্যাগ করিয়া। নিত্যকর্ম্মও যে সফল, সেই বিষয়ে ভগবানের বাক্যই প্রমাণ, ইহাই আমরা পূর্ব্বে বলিয়াছি। অথবা [যদি একান্ত নিত্যকর্ম্মের কোন ফল নাই এই প্রকার সিদ্ধান্ত মানিয়া লইতে হয়, তাহা হইলে এই শ্লোকের তাৎপর্য্য এইভাবে বর্ণন করিতে হইবে যে] যদ্যপি নিত্যকর্ম্মের ফল শাস্ত্রে বিহিত নাই থাকে, তাহা

হইলেও নিত্য কর্ম্মের অনুষ্ঠান হইলে, তাহা আত্মাতে নূতন কোন সংস্কার বা প্রত্যবায়-পরিহাররূপ ফল অবশ্যই উৎপাদিত করিবে—এই প্রকার কল্পনা অনাত্মজ্ঞের হৃদয়ে উপস্থিত হইতে পারে, সেই কল্পনারও নিবারণার্থ এই স্থানে ভগবান্ বলিতেছেন যে, "সঙ্গ ও ফল পরিত্যাগ করিয়া" সেই ত্যাগ অর্থাৎ নিত্যকর্ম্মসমূহের সঙ্গ ও ফলের পরিত্যাগই 'সাত্ত্বিক ত্যাগ'; যাহা সত্ত্বগুণের কার্য্য, তাহাই 'সাত্ত্বিক'। এক্ষণে এরূপ শঙ্কা হইতে পারে যে, সন্ন্যাস বা কর্ম্মপরিত্যাগ ত্রিবিধ—এই প্রকার পূর্ব্বে নির্দ্দেশ করিয়া রাজস এবং তামস এই দ্বিবিধ কর্ম্মেরই পরিত্যাগ প্রদর্শিত হইয়াছে; কিন্তু এই শ্লোকে যে সাত্ত্বিক ত্যাগ বলা হইতেছে, তাহা ত আর কর্ম্ম পরিত্যাগ নহে, তাহা কর্ম্মের ফল ত্যাগ [ফলত্যাগ কিন্তু প্রক্রান্ত নহে, কর্ম্মত্যাগই প্রক্রান্ত], ফলে দাঁড়াইতেছে—যেমন, তিনজন ব্রাহ্মণ আসিয়াছেন—এই প্রকার বলিয়া, যদি কেহ বলে যে, ঐ তিন জনের মধ্যে দুইজন ষড়ঙ্গবিদ্ ব্রাহ্মণ, আর তৃতীয় ব্যক্তি একজন ক্ষত্রিয়, তাহা হইলে তাহার কথা যেমন পূর্ব্বাপর-বিরুদ্ধ হয়, এই স্থলেও সেইরূপ পূর্ব্বাপর-বিরুদ্ধ কথনই হইতেছে। এই প্রকার শঙ্কাও ঠিক নহে। কারণ [কর্ম্মত্যাগ বা কর্ম্মফলত্যাগ এইরূপ বিশেষভাবে ত্যাগের উল্লেখ না করিয়া] সামান্যভাবে ত্যাগস্বরূপে—কর্ম্মত্যাগের সহিত, কর্ম্মফলত্যাগের যে সাধর্ম্ম্য আছে, তাহাই লক্ষ্য করিয়া ভগবান্ এইভাবে কর্ম্মফলত্যাগের স্তুতি করিয়াছেন। কর্ম্মফলত্যাগ এবং কর্ম্মত্যাগ এই উভয়েরই ত্যাগস্বরূপ সামান্য ধর্ম্ম বিদ্যমান রহিয়াছে, তাহার মধ্যে কর্ম্মত্যাগ রাজস ও তামস হইলে উহা নিন্দিত হয়, সেই নিন্দা দ্বারা এস্থানে [প্রকারান্তরে] সাত্ত্বিক কর্ম্মফলত্যাগেরই প্রশংসা করা হইতেছে; এইজন্য [ভগবান্ বলিতেছেন যে] সেই ত্যাগই 'সাত্ত্বিক' বলিয়া অভিমত ॥৯

ন দ্বেষ্ট্যকুশলং কর্ম্ম কুশলে নানুষজ্জতে।
ত্যাগী সত্ত্বসমাবিষ্টো মেধাবী ছিন্নসংশয়ঃ ॥১০

অন্বয়। সত্ত্বসমাবিষ্টঃ মেধাবী ছিন্নসংশয়ঃ ত্যাগী অকুশলং কর্ম্ম ন দ্বেষ্টি; কুশলে [কর্ম্মণি চ] ন অনুষজ্জতে ॥১০

অনুবাদ। সত্ত্বগুণযুক্ত মেধাবী ও ছিন্নসংশয় ত্যাগী অকুশল কর্ম্মের প্রতি বিদ্বেষ করেন না এবং কুশল কর্ম্মেও আসক্ত হন না ॥১০

ভাষ্য। যস্ত্বধিকৃতঃ সঙ্গং ত্যক্ত্বা ফলাভিসন্ধিং চ, নিত্যং কর্ম্ম করোতি

তস্ত ফলরাগাদিনা অকলুষীক্রিয়মাণম্ অন্তঃকরণং * নিত্যৈশ্চ কর্ম্মভিঃ সংক্রিয়মাণং বিশুধ্যতি। বিশুদ্ধং প্রসন্নমাত্মালোচনক্ষমং ভবতি †। তস্যৈব নিত্যকর্ম্মানুষ্ঠানেন বিশুদ্ধান্তঃকরণস্য আত্মজ্ঞানাভিমুখস্য ক্রমেণ যথা তন্নিষ্ঠা স্যাৎ তদ্বক্তব্যমিত্যাহ—ন দ্বেষ্টি অকুশলম্ অশোভনং কাম্যং কর্ম্ম, শরীরারম্ভদ্বারেণ সংসারকারণং কিমনেন ইত্যেবম্। কুশলে শোভনে নিত্যে কর্ম্মণি সত্ত্বশুদ্ধিজ্ঞানোৎপত্তিতন্নিষ্ঠাহেতুত্বেন মোক্ষকারণমিদমিত্যেবং নানুষজ্জতে, তত্রাপি প্রয়োজনমপশ্যন্ অনুষঙ্গং প্রীতিং ন করোতি ইত্যেতৎ। কঃ পুনরসৌ ত্যাগী পূর্ব্বোক্তেন সঙ্গফলপরিত্যাগেন তদ্বান্ ত্যাগী, যঃ কর্ম্মণি সঙ্গং ত্যক্ত্বা তৎফলঞ্চ নিত্যকর্ম্মানুষ্ঠায়ী স ত্যাগী। কদা পুনরসাবকুশলং কর্ম্ম ন দ্বেষ্টি কুশলে চ নানুষজ্জতে ইত্যুচ্যতে—সত্ত্বসমাবিষ্টঃ যদা সত্ত্বেন আত্মানাত্মবিবেকবিজ্ঞানহেতুনা সমাবিষ্টঃ সংব্যাপ্তঃ সংযুক্ত ইত্যেতৎ। অতএব চ মেধাবী আত্মজ্ঞানলক্ষণপ্রজ্ঞয়া সংযুক্তঃ তদ্বান্ মেধাবী মেধাবিত্বাদেব ছিন্নসংশয়ঃ ছিন্নঃ অবিদ্যাকৃতঃ সংশয়ঃ যস্য আত্মস্বরূপাবস্থানমেব পরং নিঃশ্রেয়সসাধনং নান্যৎ কিঞ্চিৎ ইত্যেবং নিশ্চয়েন ছিন্নসংশয়ো যোঽধিকৃতঃ পুরুষঃ পূর্ব্বোক্তেন প্রকারেণ কর্ম্মযোগানুষ্ঠানেন ক্রমেণ সংস্কৃতাত্মা সন্, জন্মাদিবিক্রিয়ারহিতত্বেন নিষ্ক্রিয়মাত্মানমাত্মত্বেন সংবুদ্ধঃ স এব সর্ব্বকর্ম্মাণি মনসা সন্ন্যস্য নৈব কুর্ব্বন্ ন কারয়ন্নাসীনো নৈষ্কর্ম্ম্যলক্ষণাং জ্ঞাননিষ্ঠামশ্নুতে ইতি পূর্ব্বোক্তস্য কর্ম্মযোগস্য প্রয়োজনমনেন শ্লোকেন উক্তম্ ॥১০

আনন্দগিরিটীকা। এবং পূর্ব্বাপরবিরোধং পরাকৃত্য অনন্তরশ্লোকতাৎপর্য্যমাহ—যস্ত্বিতি। ফলরাগাদিনা ইত্যাদিশব্দেন কর্ম্মস্বরূপাসঙ্গো গৃহ্যতে। অন্তঃকরণমকলুষীক্রিয়মাণমিতিচ্ছেদঃ। বিশুদ্ধেঽন্তঃকরণে কিং স্যাদিত্যাশঙ্ক্যাহ—বিশুদ্ধমিতি। মলবিকলত্বং বিশুদ্ধত্বং সংস্কারবত্ত্বং প্রসন্নত্বমিতি ভেদঃ। ক্রমেণ শ্রবণাদ্যাবৃত্তিদ্বারেণেত্যর্থঃ। তন্নিষ্ঠেত্যাত্মজ্ঞাননিষ্ঠোক্তা। কাম্যকর্ম্মণি ত্যাজ্যত্বেন দ্বেষমভিনয়তি—কিমিতি। উভয়ত্র দ্বেষং প্রীতিঞ্চ ন করোতীতি সামান্যেনোক্তং কর্ত্তারং প্রশ্নপূর্ব্বকং বিশেষতো নির্দ্দিশতি—কঃ পুনরিতি। ত্যাগীত্যুক্তং ত্যাগিনমভিব্যনক্তি - পূর্ব্বোক্তেনেতি। কর্ম্মণি সঙ্গস্য তৎফলস্য চ ত্যাগেনেতি যাবৎ। উক্তমেব ত্যাগিনং বিবৃণোতি—যঃ কর্ম্মণীতি। তৎফলং ত্যক্ত্বেতি সম্বন্ধঃ। কাম্যে নিষিদ্ধে চ কর্ম্মণি বন্ধহেতুরিতি ন দ্বেষ্টি নিত্যে নৈমিত্তিকে চ মোক্ষহেতুরিতি ন প্রীয়তে। তত্র কালবিশেষং পৃচ্ছতি—

---

* সত্ত্বমিত্যধিকং কুত্রচিৎ দৃশ্যতে। † ভবতীতি তস্যৈবম্ ইতি চ কেচিৎ পঠন্তি।

কদেতি। নিত্যাদিকর্ম্মণা ফলাভিসন্ধিবর্জ্জিতেন ক্ষপিতকল্মষস্ত সত্ত্বং যথার্থগ্রহণসমর্থমুদ্‌বুধ্যতে তেন সমাবেশদশায়ামুক্তপ্রীতিদ্বেষয়োরভাবো ভবতীত্যাহ—উচ্যত ইতি। অতএবেতি সমুদ্‌বুদ্ধযথার্থগ্রহণসমর্থসমাবিষ্টত্বাদিত্যর্থঃ। ছিন্নসংশয়ত্বমেব বিশদয়তি—আত্মেতি। পরং নিঃশ্রেয়সং তস্ত চ সাধনং সম্যগ্‌জ্ঞানমেবেতি যোজনা। ন দ্বেষ্টীত্যাদিনা শ্লোকেনোক্তমর্থং সঙ্‌ক্ষিপ্যানুবদতি—যোঽধিকৃত ইতি। পূর্ব্বোক্তপ্রকারেণেতি কর্ম্মণি তৎফলে চ সঙ্গত্যাগেন ইত্যর্থঃ, কর্ম্মাত্মনো যোগস্তানুষ্ঠানেন সংস্কৃতাত্মা সন্ ক্রমেণ শ্রবণাত্মনুষ্ঠানদ্বারেণ কূটস্থং ব্রহ্ম প্রত্যক্ত্বেন সংবুদ্ধ ইতি সম্বন্ধঃ। পরস্ত নিষ্ক্রিয়ত্বে হেতুমাহ—জন্মাদীতি। উক্তজ্ঞানবতঃ সর্ব্বকর্ম্মত্যাগদ্বারা মুক্তিভাক্ত্বং দর্শয়তি—স সর্ব্বেতি ॥১০

অনুবাদ। যে ব্যক্তি অধিকৃত হইয়া, সঙ্গ এবং ফলাভিসন্ধি পরিত্যাগপূর্ব্বক নিত্যকর্ম্মের অনুষ্ঠান করেন, তাঁহার অন্তঃকরণ ফলবিষয়ে অনুরাগাদি দ্বারা কলুষিত হয় না—এবং নিত্যকর্ম্মসমূহের অনুষ্ঠানের দ্বারা সংস্কৃত হইয়া শুদ্ধি লাভ করে। অন্তঃকরণ বিশুদ্ধ এবং সংস্কার দ্বারা প্রসন্ন হইলে, আত্মার স্বরূপালোচনা করিতে সমর্থ হয়। সেই অধিকৃত ব্যক্তির বিশুদ্ধ অন্তঃকরণ আত্মজ্ঞানের অভিমুখ হইলে, ক্রমে যে ভাবে তাহার জ্ঞাননিষ্ঠা উৎপন্ন হয়, তাহাই বলিতে হইবে—এইজন্য বলিতেছেন যে, "অকুশল" অশোভন কর্ম্ম অর্থাৎ কাম্য কর্ম্ম, শরীরারম্ভদ্বারা সংসারের কারণ; সুতরাং ইহা দ্বারা আমার কি লাভ ?- এইভাবে, কাম্য কর্ম্মের প্রতি যে ব্যক্তি দ্বেষ করেন না, এবং নিত্যকর্ম্মই কুশল, অর্থাৎ শোভন কর্ম্ম; কারণ, নিত্যকর্ম্ম চিত্তশুদ্ধি ও জ্ঞানোৎপত্তি দ্বারা মোক্ষলাভের হেতু হয়, এই ভাবিয়া সেই নিত্যকর্ম্মের প্রতি যিনি আসক্তও না হন; অর্থাৎ তাহাতেও কোনপ্রকার প্রয়োজন না দেখিতে পাইয়া যাঁহার অনুষঙ্গ বা প্রীতি হয় না। কে এইপ্রকার হয় ? ত্যাগী, পূর্ব্বোক্তপ্রকারে কর্ম্মফলপরিত্যাগ যিনি করেন, তিনি 'ত্যাগী'; যে ব্যক্তি সঙ্গ এবং কর্ম্মফল পরিত্যাগপূর্ব্বক নিত্যকর্ম্মের অনুষ্ঠান করিয়া থাকেন, তিনিই এইখানে 'ত্যাগী' [ বলিয়া নির্দ্দিষ্ট হইতেছেন] কোন সময়ে তিনি অকুশল কর্ম্মের উপর বিদ্বেষ করেন না এবং কুশল কর্ম্মের প্রতি আসক্তিপর হন না, তাহাই বলা হইতেছে—"সত্ত্বসমাবিষ্ট" যে সময় আত্মা ও অনাত্মার বিবেকজ্ঞানের হেতু সত্ত্বগুণ অধিক হইয়া তাঁহাকে ব্যাপিয়া ফেলে, তখনই তিনি 'সত্ত্বসমাবিষ্ট হন' [ এবং কুশল ও অকুশল কর্ম্মের প্রতি যথাক্রমে দ্বেষ বা আসক্তিপর হন না], অতএব তিনি মেধাবী, মেধা অর্থাৎ আত্মজ্ঞানরূপ প্রজ্ঞা, সেই প্রজ্ঞা যাঁহার আছে, তিনিই 'মেধাবী'। মেধাবিত্ব নিবন্ধনই 'ছিন্নসংশয়'; আত্মার স্বরূপে অবস্থানই

পরম-নিঃশ্রেয়স-সাধন, অন্য কোন উপায়ে এই নিঃশ্রেয়স হইতে পারে না, এই প্রকার নিশ্চয়ের দ্বারা যাঁহার অবিদ্যা-জনিত সংশয় ছিন্ন হইয়াছে, তাঁহাকে 'ছিন্নসংশয়' বলা গিয়া থাকে। যে অধিকৃত পুরুষ পূর্ব্বোক্তপ্রকারে কর্ম্মযোগের অনুষ্ঠান দ্বারা ক্রমে বিশুদ্ধচিত্ত হন, এবং আত্মা জন্মাদি বিকারহীন; সুতরাং নিষ্ক্রিয়—এই ভাবে আত্মাকে বুঝিতে সমর্থ হন, সেই ব্যক্তি সকল কর্ম্মকেই মনের দ্বারা সন্ন্যাস করেন এবং প্রকৃতপক্ষে কোন কার্য্যই করেন না এবং কাহারও দ্বারা করানও না, এইরূপে সেই ব্যক্তি নৈষ্কর্ম্ম্যসিদ্ধিরূপ জ্ঞাননিষ্ঠা প্রাপ্ত হইয়া থাকেন। এইরূপে বলিয়া ভগবান্ এই শ্লোকের দ্বারা পূর্ব্বোক্ত জ্ঞানযোগের প্রয়োজন প্রদর্শন করিতেছেন॥১০

ন হি দেহভৃতা শক্যং ত্যক্তুং কর্ম্মাণ্যশেষতঃ।
যস্তু কর্ম্মফলত্যাগী স ত্যাগীত্যভিধীয়তে॥১১

অন্বয়। দেহভৃতা অশেষতঃ কর্ম্মাণি ত্যক্তুং ন শক্যং হি; যস্তু কর্ম্মফলত্যাগী স ত্যাগীতি অভিধীয়তে॥১১

অনুবাদ। দেহাভিমানী জীব কিছুতেই একেবারে সকল কর্ম্ম পরিত্যাগ করিতে সমর্থ হয় না; যিনি কর্ম্মফলকে পরিত্যাগ করেন, তিনিই ত্যাগী বলিয়া অভিহিত হইয়া থাকেন॥১১

ভাষ্য। যঃ পুনরধিকৃতঃ সন্ দেহাত্মাভিমানিত্বেন দেহভৃদজ্ঞঃ অবাধিতাত্ম-কর্ত্তৃত্ববিজ্ঞানতয়া অহং কর্ত্তেতি নিশ্চিতবুদ্ধিঃ তস্য অশেষকর্ম্মপরিত্যাগস্যাশক্যত্বাৎ কর্ম্মফলত্যাগেন চোদিতকর্ম্মানুষ্ঠান এবাধিকারঃ ন তত্ত্যাগ ইত্যেতমর্থং দর্শয়িতু-মাহ—ন হি যস্মাৎ দেহভৃতা দেহং বিভর্ত্তি ইতি দেহভৃৎ দেহাত্মাভিমানবান্ দেহ-ভৃদুচ্যতে ন হি বিবেকী, স হি "বেদাবিনাশিনম্" ইত্যাদিনা কর্ত্তৃত্বাধিকারান্নি-বর্ত্তিতঃ অতঃ তেন দেহভৃতা অজ্ঞেন ন শক্যং ত্যক্তুং সন্ন্যসিতুং কর্ম্মাণি অশেষতঃ নিঃশেষেণ। তস্মাদ্ যস্তু অজ্ঞোঽধিকৃতো নিত্যানি কর্ম্মাণি কুর্ব্বন্ কর্ম্মফলত্যাগী কর্ম্মফলাভিসন্ধিমাত্রসন্ন্যাসী স ত্যাগীত্যভিধীয়তে কর্ম্ম্যপি সন্নিতি স্তুত্যভি-প্রায়েণ। তস্মাৎ পরমার্থদর্শিনৈব অদেহভৃতা দেহাত্মভাবরহিতেন অশেষকর্ম্ম-সংন্যাসঃ শক্যতে কর্ত্তুম্॥১১

আনন্দগিরিটীকা। আত্মজ্ঞানবতঃ সর্ব্বকর্ম্মত্যাগসম্ভাবনামুক্ত্বা তদ্বীনস্য তদসম্ভবে হেতুবচনত্বেন অনন্তরশ্লোকমবতারয়তি—যঃ পুনরিতি। ন বাধিত-মাত্মনি কর্ত্তৃত্ববিজ্ঞানমস্যেত্যজ্ঞস্তথা তস্য ভাবস্তত্তা তয়েতি যাবৎ, এতমর্থং

দর্শয়িতুমজ্ঞস্য সর্ব্বকর্ম্মসন্ন্যাসাসম্ভবে হেতুমাহেতি যোজনা। যস্মাদিত্যস্য তস্মাদিত্যুত্তরেণ সম্বন্ধঃ। বিবেকিনোঽপি দেহধারিত্বয়া দেহভৃত্ত্বাবিশেষে কর্ম্মাধিকারঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ—ন হীতি। কর্তৃত্বাধিকারস্তৎপূর্ব্বকং কর্ম্মানুষ্ঠানং তস্মাদিতি যাবৎ। জ্ঞানবতো দেহধারণেঽপি তদভিমানিত্বাভাবোঽতঃশব্দার্থঃ। অজ্ঞস্য সর্ব্বকর্ম্মত্যাগাযোগমুক্তং হেতুকৃত্য ফলিতমাহ—তস্মাদিতি। কর্ম্মানুষ্ঠায়িনস্ত্যাগিত্বোক্তিরযুক্তেত্যাশঙ্ক্যাহ—কর্ম্ম্যপীতি। কর্ম্মিণোঽপি ফলত্যাগেন ত্যাগিত্ববচনং ফলত্যাগস্তুত্যর্থমিত্যর্থঃ। কস্য তর্হি সর্ব্বকর্ম্মত্যাগঃ সম্ভবতীত্যাশঙ্ক্য বিবেকবৈরাগ্যাদিমতো দেহাভিমানহীনস্যেত্যুক্তং নিগময়তি—তস্মাদিতি ॥ ১১

অনুবাদ। যে ব্যক্তি কর্ম্মে অধিকৃত হইয়া দেহের উপর আত্মাভিমান করিয়া থাকে বলিয়া 'দেহভৃৎ' পদবাচ্য হয়, সেই ব্যক্তি অজ্ঞ; কারণ, তাহার "আমি কর্ত্তা" এইপ্রকার নিশ্চয় বিদ্যমান আছে বলিয়া, সকল প্রকার কর্ম্ম একেবারে পরিত্যাগ করিবার সামর্থ্যও তাহার নাই; সুতরাং কর্ম্মফল পরিত্যাগপূর্ব্বক বিহিত কর্ম্মের অনুষ্ঠানেই তাহার অধিকার আছে,—কর্ম্মত্যাগে তাহার অধিকার নাই—এই অর্থটিকে দেখাইবার জন্য বলিতেছেন যে, যে কারণে, "দেহভৃৎ" দেহকে যে ধারণ করে সেই 'দেহভৃৎ' অর্থাৎ যাহার দেহেতে আত্মাভিমান আছে, সেই এই স্থলে 'দেহভৃৎ' বলিয়া নির্দ্দিষ্ট হইতেছে, বিবেকী পুরুষ এস্থলে দেহভৃৎ এই শব্দের অর্থ নহে। "বেদাবিনাশিনং" ইত্যাদি শ্লোকে তাঁহার যে কোন কর্ম্মে অধিকার নাই, তাহা প্রদর্শিত হইয়াছে। সুতরাং দেহভৃৎ এই শব্দটির অর্থ অনাত্মতত্ত্বজ্ঞ; সেই দেহভৃতের একেবারে সকল কর্ম্ম পরিত্যাগ করিবার সামর্থ্য নাই। সেই কারণে, যে অজ্ঞ অথচ নিত্যকর্ম্মে অধিকৃত হইয়া "কর্ম্মফলত্যাগ" কর্ম্মফল লাভের প্রতি সর্ব্বপ্রকার অভিসন্ধিকে পরিত্যাগপূর্ব্বক নিত্যকর্ম্মসমূহের অনুষ্ঠান করিয়া থাকেন, তিনি কর্ম্মী হইলেও ত্যাগী বলিয়া অভিহিত হন। ইহা স্তুতির অভিপ্রায়ে বলা হইতেছে। সুতরাং যে পরমার্থদর্শী অতএব দেহভৃৎ নহে অর্থাৎ যাহার দেহের উপর আত্মভাব বিনষ্ট হইয়াছে, সেই বিবেকীই সকল প্রকার কর্ম্ম পরিত্যাগ করিতে সমর্থ ॥ ১১

অনিষ্টমিষ্টং মিশ্রঞ্চ ত্রিবিধং কর্ম্মণঃ ফলম্।
ভবত্যত্যাগিনাং প্রেত্য ন তু সন্ন্যাসিনাং ক্বচিৎ ॥১২

অন্বয়। কর্ম্মণঃ অনিষ্টম্ ইষ্টং মিশ্রং চ ত্রিবিধং ফলম্ অত্যাগিনাং প্রেত্য ভবতি সন্ন্যাসিনাং ক্বচিৎ ন ভবতি ॥১২

অনুবাদ। অত্যাগিগণেরই মরণের পর (পরলোকে) ইষ্ট অনিষ্ট ও মিশ্ররূপ ত্রিবিধ কর্ম্মফলের ভোগ হইয়া থাকে। সন্ন্যাসিগণের কথনও কর্ম্মফলের ভোগ হয় না॥১২

ভাষ্য। কিং পুনস্তৎ প্রয়োজনং যৎ সর্ব্বকর্ম্মপরিত্যাগাৎ স্যাৎ ইত্যুচ্যতে—অনিষ্টং নরকতির্য্যগাদিলক্ষণম্, ইষ্টং দেবাদিলক্ষণম্, মিশ্রমিষ্টানিষ্টসংযুক্তং মনুষ্যলক্ষণং চৈবং ত্রিবিধং ত্রিপ্রকারং কর্ম্মণো ধর্ম্মাধর্ম্মলক্ষণস্য ফলং বাহ্যানেককারকব্যাপারনিষ্পন্নং সদবিদ্যাকৃতমিন্দ্রজালমায়োপমং মহামোহকরং প্রত্যগাত্মোপসর্পীব, ফল্গুতয়া লয়ম্ অদর্শনং গচ্ছতীতি ফলম্, ইতি ফলনির্ব্বচনং, তদেতদেবং লক্ষণং ফলং ভবতি অত্যাগিনাম্ অজ্ঞানাং কর্ম্মিণাম্ অপরমার্থসন্ন্যাসিনাং প্রেত্য শরীরপাতাদূর্দ্ধম্। ন তু পরমার্থসন্ন্যাসিনাং পরমহংসপরিব্রাজকানাং কেবলজ্ঞাননিষ্ঠানাং কচিৎ। ন হি কেবলসম্যগ্দর্শননিষ্ঠা অবিদ্যাদিসংসারবীজং ন উন্মূলয়ন্তি কদাচিদিত্যর্থঃ॥১২

আনন্দগিরিটীকা। উক্তাধিকারিণঃ সর্ব্বকর্ম্মসন্ন্যাসাসম্ভবেঽপি ফলাভাবে কুতস্তস্য কর্ত্তব্যতেতি শঙ্কতে—কিংপুনরিতি। গৌণস্য মুখ্যস্য বা সন্ন্যাসস্য ফলং পিপৃচ্ছিষিতমিতি বিকল্পয়তি—উচ্যতে ইতি। সর্ব্বকর্ম্মত্যাগো নাম তদনুষ্ঠানেঽপি তৎফলাভিসন্ধিত্যাগঃ। স চামুখ্যসন্ন্যাসস্তস্য ফলমাহ—অনিষ্টমিতি। মুখ্যে তু সন্ন্যাসে সর্ব্বকর্ম্মত্যাগে সম্যগ্ধীদ্বারা সর্ব্বসংসারোচ্ছিত্তিরেব ফলমিত্যাহ—নত্বিতি। পাদত্রয়ং ব্যাকরোতি—অনিষ্টমিত্যাদিনা। তির্য্যগাদীত্যাদিপদমবশিষ্টনিকৃষ্টযোনিসংগ্রহার্থম্, দেবাদীত্যাদিপদমবশিষ্টোৎকৃষ্টযোনিগ্রহণায়েতি বিভাগঃ। ফলশব্দং ব্যুৎপাদয়তি—বাহ্যেতি। করণদ্বারকমনেকবিধত্বমুক্ত্বা মিথ্যাত্বমাহ—অবিদ্যেতি। তৎকৃতত্বেন দৃষ্টিমাত্রদেহত্বে দৃষ্টান্তমাহ—ইন্দ্রেতি। প্রতীতিতো রমণীয়ত্বং সূচয়তি—মহামোহেতি। অবিদ্যোত্থস্যাবিদ্যাশ্রিতত্বাদাত্মাশ্রিতত্বং বস্তুতো নাস্তীত্যাহ—প্রত্যগিতি। উক্তং ফলং কর্ম্মিণামিষ্যতে চেদমুখ্যসন্ন্যাসফলোক্তিপরত্বং পাদত্রয়স্য কথমিষ্টমিত্যাশঙ্ক্যাহ—অপরমার্থেতি। ফলাভিসন্ধিবিকলানাং কর্ম্মিণাং দেহপাতাদূর্দ্ধং কর্ম্মানুরোধিফলমাবশ্যকমিত্যর্থঃ। কর্ম্মিণামেব সতামফলাভিসন্ধীনামমুখ্যসন্ন্যাসিত্বাৎ তদীয়ামুখ্যসন্ন্যাসস্য ফলমুক্ত্বা চতুর্থপাদং ব্যাচষ্টে—ন ত্বিতি। অমুখ্যসন্ন্যাসমনন্তরপ্রকৃতং ব্যবচ্ছিনত্তি—পরমার্থেতি। তেষাং প্রধানং ধর্ম্মমুপদিশতি—কেবলেতি। কচিদ্দেশে কালে বা নাস্তি যথোক্তং ফলং তেষামিতি সম্বন্ধঃ। তর্হি পরমার্থসন্ন্যাসোঽফলত্বাৎ নানুষ্ঠেয়েত্যাশঙ্ক্য তস্য মোক্ষাবসায়িত্বান্মৈবমিত্যাহ—ন হীতি॥১২

অনুবাদ। কি সে প্রয়োজন, যাহা সর্ব্বকর্ম্মপরিত্যাগ করিলে হইয়া থাকে? তাহাই বলা হইতেছে যে, "অনিষ্ট" নরক বা তির্য্যগ্‌যোনি প্রভৃতিতে যে জন্ম, তাহাই 'অনিষ্ট' শব্দের অর্থ। "ইষ্ট" দেবাদি লোকে জন্ম প্রভৃতি 'ইষ্ট' শব্দের অর্থ। "মিশ্র" ইষ্ট ও অনিষ্টমিশ্রিত, মনুষ্য হইয়া জন্ম গ্রহণ, 'মিশ্র' শব্দের অর্থ। ধর্ম্ম এবং অধর্ম্মরূপ কর্ম্মের এই "ত্রিবিধ" তিন প্রকার ফল; এই ফলকে উৎপন্ন করিতে হইলে, বাহ্য অনেক প্রকার কারকব্যাপারের অপেক্ষা করিতে হয়, অথচ ইহা অবিদ্যারই কার্য্য; ইহা ইন্দ্রজাল ও মায়ার ন্যায় [ অনির্ব্বাচ্য ] এবং মহামোহের হেতু; ইহার সহিত আত্মার কোন সম্বন্ধ না থাকিলেও বোধ হয় ইহা যেন আত্মার সহিত মিলিত হইয়া রহিয়াছে; ইহা অত্যন্ত ফল্গু ( তুচ্ছ ) এবং শীঘ্রই লয় প্রাপ্ত হয়, এই কারণে ইহার নাম "ফল," ইহাই হইল ফল শব্দের ব্যুৎপত্তি; সেই এই প্রকার স্বভাবযুক্ত ফল [ কাহাদের হয়? ] যাহারা অত্যাগী —অজ্ঞ কর্ম্মী বা অপরমার্থসন্ন্যাসী, তাহাদেরই দেহপাতের পর এই ত্রিবিধ ফল [ ভোগ ] হইয়া থাকে। যাঁহারা পরমার্থসন্ন্যাসী পরমহংসপরিব্রাজক ও কেবল জ্ঞাননিষ্ঠ, তাঁহাদের কোন সময়েই এই ত্রিবিধ কর্ম্মফলের ভোগ হয় না। যাঁহারা কেবল সম্যগ্‌দর্শননিষ্ঠ, তাঁহারা যে অবিদ্যাদি সংসারবীজকে উন্মূলিত করেন না, তাহা কখনই সম্ভবপর নহে ॥১২

পঞ্চেমানি * মহাবাহো কারণানি নিবোধ মে।
সাংখ্যে কৃতান্তে প্রোক্তানি সিদ্ধয়ে সর্ব্বকর্ম্মণাম্ ॥১৩

অন্বয়। হে মহাবাহো, কৃতান্তে সাংখ্যে সর্ব্বকর্ম্মণাং সিদ্ধয়ে প্রোক্তানি ইমানি পঞ্চ কারণানি মে নিবোধ ॥১৩

অনুবাদ। হে মহাবাহো, [ কর্ম্মসমাপ্তিবোধক ] বেদান্ত-শাস্ত্রে সকল প্রকার কর্ম্মের সিদ্ধিহেতু বলিয়া কথিত এই যে পাঁচটি কারণ উক্ত হইয়াছে, তুমি তাহা আমার নিকট হইতে বুঝিয়া লও ॥১৩

ভাষ্য। অতঃ পরমার্থদর্শিন এবাশেষকর্ম্মসন্ন্যাসিত্বং সম্ভবতি, অবিদ্যাধ্যারোপিতত্বাদাত্মনি ক্রিয়াকারকফলানাং, ন ত্বজ্ঞস্য অধিষ্ঠানাদীনি ক্রিয়াকর্ত্তৃণি কারকাণি আত্মত্বেন পশ্যতোঽশেষকর্ম্মসন্ন্যাসঃ সম্ভবতি। তদেতদুত্তরৈঃ শ্লোকৈর্দর্শয়তি। পঞ্চ ইমানি বক্ষ্যমাণানি হে মহাবাহো কারণানি নির্ব্বর্ত্তকানি নিবোধ

* পঞ্চৈতানি ইতি বা পাঠঃ।

মে মমেতি। উত্তরত্র চেতঃসমাধানার্থং বস্তুবৈষম্যপ্রদর্শনার্থং তানি কারণানি জ্ঞাতব্যতয়া শৃণ্বিতি। সাংখ্যে জ্ঞাতব্যাঃ পদার্থাঃ সংখ্যায়ন্তে যস্মিন শাস্ত্রে তৎ সাংখ্যং বেদান্তঃ। কৃতান্ত ইতি তস্যৈব বিশেষণং কৃতমিতি কর্ম্ম উচ্যতে, তস্যান্তঃ কৃতস্য পরিসমাপ্তিঃ যত্র স কৃতান্তঃ, কর্ম্মান্ত ইত্যেতৎ। "যাবানর্থ উদপানে" "সর্ব্বং কর্ম্মাখিলং পার্থ জ্ঞানে পরিসমাপ্যতে" ইত্যাত্মজ্ঞানে সংপ্রাপ্তে সর্ব্বকর্ম্মণাং নিবৃত্তিং দর্শয়তি। অতস্তস্মিন্ আত্মজ্ঞানার্থে সাংখ্যে কৃতান্তে বেদান্তে প্রোক্তানি কথিতানি সিদ্ধয়ে নিষ্পত্ত্যর্থং সর্ব্বকর্ম্মণাম্ ॥১৩

আনন্দগিরিটীকা। নন্বপরমার্থসন্ন্যাসবদজ্ঞানাং পরমার্থসন্ন্যাসোঽপি কিং ন স্যাৎ ত্যাগস্য সুকরত্বাৎ তত্রাহ—অতঃ পরমার্থেতি। তস্য সম্যগ্‌দর্শনাদবিদ্যানিবৃত্তৌ তদারোপিতক্রিয়াকারকাদিনিবৃত্তেরিতি হেত্বর্থঃ। বিদ্যাবতঃ সর্ব্বকর্ম্মসন্ন্যাসিত্বসম্ভাবনামুক্ত্বা এবকারব্যাবর্ত্ত্যং দর্শয়তি—ন ত্বিতি। অবিদুষোঽশেষকর্ম্মণাং তদ্ধেতূনাঞ্চ রাগাদীনাং ত্যাগাযোগে কারকেষু অধিষ্ঠানাদিষু আত্মদর্শনং হেতুমাহ—ক্রিয়েতি। কথমধিষ্ঠানাদীনাং ক্রিয়াকর্ত্তৃত্বং কথং বা অবিদুষঃ তেষু আত্মত্বধীরিত্যাশঙ্ক্য অনন্তরশ্লোকচতুষ্টয়স্য তাৎপর্য্যমাহ—তদেতদিতি। কর্ম্মার্থানামধিষ্ঠানাদীনাম্ অপ্রামাণিকত্বাশঙ্কাম্ আদাবুদ্ধরতি—পঞ্চেতি। উত্তরত্র ইত্যধিষ্ঠানাদিষু বক্ষ্যমাণেষ্বিত্যর্থঃ। বস্তূনাং তেষামেব বৈষম্যং দিদর্শয়িষিতং ন হি চেতঃ সমাধানাদৃতে জ্ঞাতুং শক্যতে। সাঙ্খ্যশব্দং ব্যুৎপাদয়তি—জ্ঞাতব্যা ইতি। আত্মা ত্বংপদার্থস্তৎপদার্থো ব্রহ্ম তয়োরৈক্যধীস্তদুপযোগিনশ্চ শ্রবণাদয়ঃ পদার্থাস্তে সংখ্যায়ন্তে ব্যুৎপাদ্যন্তে। কৃতান্তশব্দস্য বেদান্তবিষয়ত্বং বিভজতে—কৃতমিত্যাদিনা। বেদান্তস্য তত্ত্বধীদ্বারা কর্ম্মাবসানভূমিত্বে বাক্যোপক্রমানুকূল্যং দর্শয়তি—যাবানিতি। উদপানে কূপাদৌ যাবানর্থঃ স্নানাদিঃ তাবানর্থঃ সমুদ্রে সম্পদ্যতে, অতো যথা কূপাদিকৃতং কার্য্যং সর্ব্বং সমুদ্রেঽন্তর্ভবতি তথা সর্ব্বেষু বেদেষু কর্ম্মার্থেষু যাবৎ ফলং তাবৎ জ্ঞানবতো ব্রাহ্মণস্য জ্ঞানেঽন্তর্ভবতি, জ্ঞানং প্রাপ্তস্য কর্ত্তব্যানবশেষাদিত্যর্থঃ। তত্রৈব বাক্যান্তরমনুক্রামতি—সর্ব্বমিতি। উদাহৃতবাক্যয়োস্তাৎপর্য্যমাহ—আত্মেতি। আত্মজ্ঞানে সতি সর্ব্বকর্ম্মনিবৃত্তাবপি কথং বেদান্তস্য কৃতান্তত্বমিত্যাশঙ্ক্যাহ—অত ইতি। তানি মদ্বচনতো নিবোধেতি পূর্ব্বেণ সম্বন্ধঃ ॥১৩

অনুবাদ। এই কারণে পরমার্থদর্শীরই অশেষকর্ম্মসন্ন্যাস সম্ভব হয়; কারণ—ক্রিয়া, কারক এবং ফল অজ্ঞানের দ্বারাই আত্মাতে আরোপিত হইয়া থাকে। কিন্তু যে অজ্ঞ, সুতরাং অধিষ্ঠানপ্রভৃতি ক্রিয়াসম্পাদক কারকগুলিকেই

আত্মা বলিয়া বুঝিয়া থাকে, তাহার পক্ষে সর্ব্বপ্রকার কর্ম্মের সন্ন্যাস সম্ভবপর নহে ; এই বিষয়টি বক্ষ্যমাণ শ্লোকগুলির দ্বারা প্রতিপাদন করিতেছেন,—"এই" অর্থাৎ উত্তরবর্ত্তী শ্লোকে বক্ষ্যমাণ, হে মহাবাহো! "কারণসমূহ" অর্থাৎ পাঁচটি নির্ব্বাহকসমূহকে তুমি আমার নিকট বুঝ। পরে যাহা বলিবেন, তাহার প্রতি [ অর্জ্জুনের চিত্তকে ] সমাহিত করিবার জন্য ও যে বিষয়ের উপদেশ এইক্ষণে হইবে, এবং এতক্ষণ যাহা বলা হইতেছিল, তাহা যে এক নহে, ইহা বুঝাইবার জন্য [ তুমি আমার কাছে বুঝ, এই কথা বলা হইল অর্থাৎ ] সেই পাঁচটি কারণকে অবশ্য জ্ঞাতব্য বলিয়া প্রশংসা করা হইল। "সাংখ্য" যে শাস্ত্রে জ্ঞাতব্য পদার্থসমূহ সম্যক্ প্রকাবে বর্ণিত হয়, তাহারই নাম সাঙ্খ্য, অর্থাৎ বেদান্তই এই স্থানে সাংখ্য শব্দের অর্থ। "কৃতান্ত" এই শব্দটি সাংখ্যেরই বিশেষণ—কৃত শব্দের অর্থ কর্ম্ম, সেই কর্ম্মের অন্ত অর্থাৎ পরিসমাপ্তি যে শাস্ত্রে উপদিষ্ট হয়, তাহাকে কৃতান্ত বলা যায় ; 'কৃতান্ত' ও 'কর্ম্মান্ত' এই দুইটি শব্দের একই অর্থ। "যাবানর্থ উদপানে" এই শ্লোকে এবং "সর্ব্বং কর্ম্মাখিলং পার্থ জ্ঞানে পরিসমাপ্যতে' ইত্যাদি শ্লোকে, আত্মজ্ঞান হইলে যে, সকল প্রকার কর্ম্মের নিবৃত্তি হয়, তাহা পূর্ব্বেই প্রদর্শিত হইয়াছে। এই কারণে সাংখ্য শব্দের অর্থ আত্মজ্ঞানার্থ এবং কৃতান্ত শব্দের অর্থ [ কর্ম্মসমাপ্তিবোধক ] বেদান্ত। সেই এই সাংখ্য বেদান্ত শাস্ত্রে সকল প্রকার কর্ম্মের সিদ্ধির অর্থাৎ নিষ্পত্তির জন্য কথিত [ যে পাঁচটি কারণ, তাহাই তুমি আমার কাছে শুন, ইহাই তাৎপর্য্য ] ॥১৩

অধিষ্ঠানং তথা কর্ত্তা করণঞ্চ পৃথগ্‌বিধম্।
বিবিধাশ্চ পৃথক্ চেষ্টা দৈবঞ্চৈবাত্র পঞ্চমম্ ॥১৪

অন্বয়। অধিষ্ঠানং, তথা কর্ত্তা, পৃথগ্‌বিধং করণং চ, বিবিধাঃ পৃথক্ চেষ্টাশ্চ অত্র চ পঞ্চমং দৈবমেব চ ॥১৪

অনুবাদ। শরীর, ভোক্তা, করণসমূহ, পৃথক্ নানাবিধ চেষ্টা এবং ইহাদের মধ্যে পঞ্চম দৈব [ এই পাঁচ প্রকার কারণ ] ॥১৪

ভাষ্য। কানি তানি ইত্যুচ্যতে—অধিষ্ঠানমিচ্ছা-দ্বেষ-সুখ-দুঃখ-জ্ঞানাদীনাম্ অভিব্যক্তেরাশ্রয়োঽধিষ্ঠানং শরীরম্, তথা কর্ত্তা উপাধিলক্ষণো ভোক্তা, করণঞ্চ শ্রোত্রাদিকং শব্দাদ্যুপলব্ধয়ে পৃথগ্‌বিধং নানাপ্রকারং দ্বাদশসংখ্যম্, বিবিধাশ্চ পৃথক্ চেষ্টা বায়বীয়া প্রাণাপানাদ্যাঃ, দৈবং চৈব দৈবমেব চ অত্র এতেষু চতুর্ষু পঞ্চমং পঞ্চানাং পূরণমাদিত্যাদি চক্ষুরাদ্যনুগ্রাহকম্ ॥১৪

আনন্দগিরিটীকা। কর্ম্মার্থান্যধিষ্ঠানাদীনি মানমূলত্বাৎ জ্ঞেয়ানীত্যুক্তমিদানীং প্রশ্নপূর্ব্বকং বিশেষতস্তানি নির্দ্দিশতি—কানীত্যাদিনা। প্রতীকমাদায় ব্যাকরোতি—অধিষ্ঠানমিতি। উপাধিলক্ষণো বুদ্ধ্যাদিরূপাধিস্তল্লক্ষণস্তৎস্বভাবো বুদ্ধ্যাদ্যনুবিধায়ী তদ্ধর্ম্মানাত্মনি পশ্যন্নুপহিতস্তৎপ্রধান ইত্যর্থঃ। তত্র কার্য্যলিঙ্গকমনুমানং সূচয়তি—শব্দাদীতি। জ্ঞানেন্দ্রিয়াণি পঞ্চ, পঞ্চ কর্ম্মেন্দ্রিয়াণি মনো বুদ্ধিশ্চেতি দ্বাদশসংখ্যত্বম্। চেষ্টায়া বিবিধত্বান্নানাপ্রকারত্বং তদেব স্পষ্টয়তি—বায়বীয়া ইতি। পৃথক্ত্বমসঙ্কীর্ণত্বং নহি প্রাণাপানাদিচেষ্টানাং মিথঃ সঙ্করোঽস্তি। দৈবমেবেতি বিশদয়তি—আদিত্যাদীতি ॥১৪

অনুবাদ। সে পাঁচটি কি, তাহাই বলা হইতেছে—"অধিষ্ঠান" ইচ্ছা, দ্বেষ, সুখ ও দুঃখ প্রভৃতির অভিব্যক্তির আশ্রয়কে 'অধিষ্ঠান' কহে; অধিষ্ঠান, বলিলে শরীর বুঝায়। সেইরূপ, "কর্ত্তা" অন্তঃকরণরূপ উপাধিদ্বারা সূচিত জীবই ভোক্তা (সেই জীবকেই এখানে কর্ত্তা বলা হইয়াছে)। "করণ" শব্দাদিভোগ্যবস্তুনিবহের উপলব্ধির সাধন শ্রবণ প্রভৃতি ইন্দ্রিয়, তাহা "পৃথগ্‌বিধ" নানাপ্রকার অর্থাৎ দ্বাদশবিধ, [ পঞ্চ জ্ঞানেন্দ্রিয়, পঞ্চ কর্ম্মেন্দ্রিয়, মনঃ এবং বুদ্ধি ] বিবিধ পৃথক্ চেষ্টা (অর্থাৎ) প্রাণাপান প্রভৃতি বায়বীয় ব্যাপার, এবং দৈব (অর্থাৎ) চক্ষুঃপ্রভৃতি ইন্দ্রিয়গণের অনুগ্রাহক ইন্দ্রাদি দেবতা-সমূহই 'দৈব' শব্দের অর্থ; এই পূর্ব্বোক্ত চারিটির পূরণস্বরূপ পঞ্চম দৈব হইয়া থাকে ॥১৪

শরীরবাঙ্‌মনোভির্যৎ কর্ম্ম প্রারভতে নরঃ।
ন্যায্যং বা বিপরীতং বা পঞ্চৈতে তস্য হেতবঃ ॥১৫

অন্বয়। নরঃ শরীরবাঙ্‌মনোভিঃ ন্যায্যং বা বিপরীতং বা যৎ কর্ম্ম প্রারভতে এতে পঞ্চ তস্য হেতবঃ ॥১৫

অনুবাদ। মানব, শরীর বাক্য এবং মনের দ্বারা যাহা কিছু ন্যায্য অথবা অন্যায্য কর্ম্ম করে, এই পাঁচটি তাহার হেতু হইয়া থাকে ॥১৫

ভাষ্য। শরীরেতি। শরীরবাঙ্‌মনোভিঃ যৎ কর্ম্ম ত্রিভিঃ এতৈঃ প্রারভতে নির্ব্বর্ত্তয়তি নরো ন্যায্যং বা ধর্ম্ম্যং শাস্ত্রীয়ম্, বিপরীতং বা অশাস্ত্রীয়মধর্ম্ম্যম্। যচ্চাপি নিমিষিতচেষ্টাদি জীবনহেতুস্তদপি পূর্ব্বকৃতধর্ম্মাধর্ম্ময়োরেব কার্য্যমিতি ন্যায্যবিপরীতয়োরেব গ্রহণেন গৃহীতম্। পঞ্চৈতে যথোক্তাস্তস্য সর্ব্বস্যৈব কর্ম্মণো হেতবঃ কারণানি ননু অধিষ্ঠানাদীনি সর্ব্বকর্ম্মণাং কারণানি, কথমুচ্যতে শরীরবাঙ্-

মনোভিঃ কর্ম্ম প্রারভতে ইতি। নৈষ দোষঃ, বিধিপ্রতিষেধলক্ষণং সর্ব্বং কর্ম্ম শরীরাদিত্রয়প্রধানং তদঙ্গতয়া দর্শনশ্রবণাদি চ জীবনলক্ষণং ত্রিধৈব রাশীকৃতমুচ্যতে শরীরাদিভিরারভতে ইতি ফলকালেঽপি তৎ প্রধানৈর্ভুজ্যতে ইতি পঞ্চানামেব হেতুত্বং ন বিরুধ্যতে ॥১৫

আনন্দগিরিটীকা। পঞ্চানামধিষ্ঠানাদীনামুক্তানাং সর্ব্বকর্ম্মসিদ্ধ্যর্থত্বং স্ফুটয়তি—শরীরেতি। নমু জীবনকৃতং নিমেষোন্মেষাদিকর্ম্মান্তরং সাধারণমস্তি তৎ কথং রাশিদ্বয়করণমিতি তত্রাহ—যচ্চেতি। অধিষ্ঠানাদীনাং কর্ম্মমাত্রহেতুত্বং প্রতিজ্ঞায় শরীরাদিত্রিবিধকর্ম্মহেতুত্বোক্তিরযুক্তেতি শঙ্কতে—নন্বিতি। পূর্ব্বাপর-বিরোধং পরিহরতি—নৈষ দোষ ইতি। নন্ন জীবনকৃতানি স্বাভাবিকানি কর্ম্মাণি দর্শনাদীনি বিধিনিষেধবাহ্যত্বান্ন দেহাদিনির্ব্বর্ত্ত্যানীত্যাশঙ্ক্যাহ—তদঙ্গতয়েতি। তস্ত দেহাদিত্রয়স্ত প্রধানস্তাঙ্গং চক্ষুরাদি তন্নিষ্পাদ্যত্বেন জীবনকৃতং দর্শনাদি প্রধান-কর্ম্মণি অন্তর্ভূতমিতি ত্রৈবিধ্যমবিরুদ্ধমিত্যর্থঃ। দেহাদ্যারম্ভে ত্রিবিধে কর্ম্মণি-সর্ব্বকর্ম্মান্তর্ভাবেঽপি কথং পঞ্চানামেবাধিষ্ঠানাদীনাং তত্র হেতুত্বং ফলোপভোগ-কালে কারণান্তরাপেক্ষাসম্ভবাদিত্যাশঙ্ক্য জন্মকালভাবিনো ভোগকালভাবিনশ্চ সর্ব্বস্ত কারণস্ত তেম্বেবান্তর্ভাবাৎ মৈবমিত্যাহ—ফলেতি ॥১৯

অনুবাদ। "শরীরেত্যাদি" শ্লোকের অর্থ—শরীর বাগিন্দ্রিয় এবং মনঃ এই তিনটির দ্বারা মানুষ যাহা কিছু, কর্ম্ম সম্পাদন করে, তাহা "ন্যায্য"—ধর্ম্মের হেতু অর্থাৎ শাস্ত্রবিহিত, অথবা "বিপরীত" অধর্ম্ম-জনক অর্থাৎ অশাস্ত্রীয়। এতদ্-ব্যতীত নিমেষ বা চেষ্টা প্রভৃতি জীবন হেতু কর্ম্ম, [ যাহা মানুষ করে ], তাহাও পূর্ব্বজন্মের কৃত ধর্ম্ম ও অধর্ম্মের ফল ; এই কারণে ন্যায্য ও বিপরীত কর্ম্মের মধ্যে তাহাও অন্তর্ভুক্ত হইয়াছে। [ সেই পূর্ব্ব শ্লোকে কথিত পাঁচটি বস্তু এই সকল প্রকার কর্ম্মেরই হেতু ]। যদি বল, অধিষ্ঠান প্রভৃতি পাঁচটিই সকল প্রকার কর্ম্মের কারণ বলিয়া যখন কথিত হইতেছে, তখন, "শরীর বাক্ এবং মনের দ্বারা যাহা কিছু মানব আরম্ভ করে" এই প্রকার কথন আবার কি প্রকারে সঙ্গত হইবে ? ইহার উত্তর এই যে, এই প্রকার উক্তিতে [ বাস্তবপক্ষে ] কোন প্রকার দোষ দেখা যায় না ; কারণ, বিহিত বা প্রতিষিদ্ধ যত কার্য্য আছে, সকল কার্য্যেরই প্রধান হেতু শরীর, বাক্ ও মনই হইয়া থাকে। দর্শন বা শ্রবণ প্রভৃতি কারণ হইলেও উহারা প্রধান ভাবে নহে ; কিন্তু অপ্রধান ভাবেই কারণ হইয়া থাকে। সুতরাং জীবনলক্ষণ দর্শন-শ্রবণাদিকেই তিন ভাগে বিভক্ত করিয়া নির্দ্দেশ করা হইয়াছে ; ঐ সকল দর্শন শ্রবণ প্রভৃতিও ত শরীরাদিরই কার্য্য।

সুতরাং কর্ম্মফলের ভোগসময়ে শরীরাদিরূপ প্রধান সাধন দ্বারাই ভোগ হইয়া থাকে; এই কারণে, পাঁচটি পদার্থকে যে কারণ বলিয়া নির্দ্দেশ করা হইয়াছে, তাহাতে পূর্ব্বাপর কোন বিরোধের সম্ভাবনা নাই ॥১৫

তত্রৈবং সতি কর্ত্তারমাত্মানং কেবলং তু যঃ।
পশ্যত্যকৃতবুদ্ধিত্বান্ন স পশ্যতি দুর্ম্মতিঃ ॥ ১৬

অন্বয়। তত্র এবং সতি যঃ কেবলম্ আত্মানং কর্ত্তারং পশ্যতি স দুর্ম্মতিঃ অকৃতবুদ্ধিত্বাৎ ন পশ্যতি ॥১৬

অনুবাদ। তাহাই যদি হইল, তবে যে ব্যক্তি, কেবল 'আত্মাই কর্ত্তা' এইরূপ দেখিয়া থাকে, সে দুর্ম্মতি, তাহার বুদ্ধি সংস্কৃত হয় নাই বলিয়া যথার্থ ভাবে দেখিতে পারে না ॥১৬

ভাষ্য। তত্রেতি! তত্রেতি প্রকৃতেন সংবধ্যতে, এবং সতি, এবং যথোক্তৈঃ পঞ্চভিঃ হেতুভিঃ নির্ব্বর্ত্ত্যে সতি কর্ম্মণি। তত্রৈবং সতি ইতি দুর্ম্মতিত্বস্য হেতুত্বেন সংবধ্যতে। তত্র এতেষু আত্মানমনন্যত্বেন অবিদ্যয়া পরিকল্প্য তৈঃ * ক্রিয়মাণস্য কর্ম্মণঃ অহমেব কর্ত্তেতি কর্ত্তারমাত্মানং কেবলং শুদ্ধং তু যঃ পশ্যতি অবিদ্বান্, কস্মাৎ? বেদান্তাচার্য্যোপদেশন্যায়ৈঃ অকৃতবুদ্ধিত্বাৎ অসংস্কৃতবুদ্ধিত্বাৎ; যোঽপি দেহাদি ব্যতিরিক্তাত্মবাদী অন্যমাত্মানমেব কেবলং কর্ত্তারং পশ্যতি অসাবপ্যকৃতবুদ্ধিরেব; অতোঽকৃতবুদ্ধিত্বান্ন স পশ্যতি আত্মনস্তত্ত্বং কর্ম্মণো বা ইত্যর্থঃ। অতো দুর্ম্মতিঃ কুৎসিতা বিপরীতা দুষ্টা অজস্রং জননমরণপ্রতিপত্তিহেতুভূতা মতিরস্যেতি দুর্ম্মতিঃ। স পশ্যন্নপি ন পশ্যতি, যথা তৈমিরিকঃ অনেকং চন্দ্রং, যথা বা অভ্রেষু ধাবৎসু চন্দ্রং ধাবন্তং, যথা বা বাহনে উপবিষ্টঃ অন্যেষু ধাবৎসু আত্মানং ধাবন্তম্ ॥১৬

আনন্দগিরিটীকা। ক্রিয়াকর্ত্তৃত্বমধিষ্ঠানাদীনামাপাদ্য অবিদুষস্তেষ্বাত্মদৃষ্টিমনুবদতি—তত্রেতি। তৎপদপরামর্শযোগ্যং প্রকৃতং সর্ব্বং কর্ম্ম। প্রতীকমাদায় পূর্ব্বেণ সহাঙ্করার্থং কথয়তি—এবমিতি। অধিষ্ঠানাদীনামুক্তরীত্যা কর্ত্তৃত্বে সতি অন্যগতং কর্ত্তৃত্বমাত্মনো যতোঽধ্যারোপ্য পশ্যতি অতো দুর্ম্মতিরিত্যাত্মনি কর্ত্তৃত্বং পশ্যন্নিত্যাহ—তত্রৈবমিতি। কর্ত্তারমিত্যাদি ব্যাচষ্টে—তত্রেত্যাদিনা। তেষ্বধিষ্ঠানাদিষু তৈরধিষ্ঠানাদিভিরারোপিতাত্মভাবৈরিত্যর্থঃ। অকর্ত্তারমাত্মানং কর্ত্তারং পশ্যতীত্যত্র প্রশ্নদ্বারা হেতুমাহ—কস্মাদিতি। ননু শাস্ত্র-

* পরিকল্পিতৈঃ ইতি পাঠান্তরম্।

সংস্কৃতবুদ্ধিরেবাতিরিক্তাত্মবাদী কর্তৃত্বং তস্যানুমন্যতে নাসৌ কর্তৃত্বমাত্মনি পশ্যন্নপি ভবত্যকৃতবুদ্ধিস্তত্রাহ যোঽপীতি। তস্যাপি শাস্ত্রপূর্ব্বকমাচার্য্যোপদেশেন তদনুসারিন্যায়ৈশ্চানাহিতবুদ্ধিত্বাদকৃতবুদ্ধিত্বং সিদ্ধমিত্যর্থঃ। কৌটস্থ্যমাত্মনস্তত্ত্বং যাথাত্ম্যং কর্ম্মণোঽপি তত্ত্বমবিদ্যাকৃতাধিষ্ঠানাদিকৃতত্বেনাত্মাস্পর্শিত্বমাত্মকর্ম্মণোস্তত্ত্ব-দর্শনাভাবোঽতঃশব্দার্থঃ। দুষ্টত্বং স্পষ্টীকর্ত্তুং দুর্ম্মতিত্বং বিবৃণোতি—জননেতি। অহং কর্ত্তেত্যাত্মদর্শনবতোঽপি নাবিদুষস্তদ্দর্শনমস্তীত্যত্র দৃষ্টান্তমাহ—যথেতি। তিমিরোপহতচক্ষুরনেকং চন্দ্রং পশ্যন্নপি তত্ত্বতো ন তং পশ্যত্যেবমবিদ্বানাত্মানং কর্ত্তারং পশ্যন্নপি তত্ত্বতো ন তং পশ্যতীত্যর্থঃ। অধিষ্ঠানাদিষ্ববিদ্যয়া সম্বদ্ধাত্মনঃ স্বাত্মনি তদ্গতক্রিয়ারোপে দৃষ্টান্তমাহ—যথা বেতি। অন্যেষু বাহকেষু পরুষেষু ধাবনকর্ত্তৃষু বাহনে স্থিতঃ স্বাত্মানং প্রধাবনকর্ত্তারমবিবেকাদভিমন্যতে তথাধিষ্ঠানাদিষু ক্রিয়াকর্ত্তৃষু তদ্গতং স্বাত্মানং কর্ত্তারং মন্যমানো দুর্ম্মতিরিত্যর্থঃ॥১৬

অনুবাদ। তত্রেত্যাদি শ্লোকের অর্থ—"তত্র" এই শব্দটির সম্বন্ধ প্রকৃতের (অর্থাৎ পূর্ব্ব শ্লোকে উক্ত পাঁচটি কারণের) সহিত। "এবং সতি" এমন হইলে অর্থাৎ যথোক্ত পাঁচটি হেতুর দ্বারাই সকল কার্য্য সাধিত হইয়া থাকে, এই প্রকার সিদ্ধান্ত হইলে, "তত্রৈবং সতি" এই প্রকার কথনই দুর্ম্মতিত্বেরই হেতু স্বরূপে অন্বিত হইতেছে। 'তত্র' অর্থাৎ সেই পূর্ব্বোক্ত পাঁচটি কারণের মধ্যে আত্মাকে অপর কয়টি হইতে অভিন্নভাবে অজ্ঞান বশতঃ পরিকল্পনা করিয়া তাহাদের দ্বারা সম্পাদিত কার্য্যের "আমিই কর্ত্তা" এই ভাবে "কেবল" শুদ্ধ আত্মাকে কর্ত্তা বলিয়া যে ব্যক্তি দেখিয়া থাকে [ সে ] অবিদ্বান্; কারণ বেদান্ত শাস্ত্র, আচার্য্যো-পদেশ, এবং যুক্তি সমূহের দ্বারা তাহার বুদ্ধি সংস্কৃত নহে; যে ব্যক্তি, দেহাদি হইতে ব্যতিরিক্ত আত্মা ইহা অঙ্গীকার করে, অথচ সেই কেবল আত্মাকেই কর্ত্তা বলিয়া দেখিয়া থাকে, সে ব্যক্তিও অসংস্কৃতবুদ্ধি; এই কারণে অর্থাৎ তাহার বুদ্ধির সংস্কার হয় নাই বলিয়া, পূর্ব্বোক্ত দ্বিবিধ ব্যক্তিই আত্মা কিংবা কর্ম্মের প্রকৃত তত্ত্ব দেখিতে পায় না; এই কারণে, তাহারা দুর্ম্মতি অর্থাৎ তাহাদের মতি দুষ্ট কুৎসিত অর্থাৎ বিপরীত; কারণ, ঐ প্রকার মতি অজস্র জন্ম ও মরণ প্রাপ্তির হেতু হয়, এই কারণেই ঐ মতি দুষ্ট; সেই দুর্ম্মতি দেখিয়াও দেখিতে পায় না; যেমন "তৈমিরিক" তিমিরোপহতনেত্র এক চন্দ্রকে অনেক বলিয়া দেখে, অথবা যেমন গতিশীল মেঘের মধ্যে চন্দ্রকে লোকে গতিশীল দেখে, কিংবা যেমন কোন ভ্রান্ত ব্যক্তি নিজে বাহনে উপবিষ্ট থাকিয়া অন্যের গতিকালে আপনাকে গতিমান্ বলিয়া বিবেচনা করে, সেইরূপ॥১৬

যস্য নাহঙ্কৃতো ভাবো বুদ্ধির্যস্য ন লিপ্যতে।
হত্বাপি স ইমান্ লোকান্ ন হন্তি ন নিবধ্যতে॥ ১৭

অন্বয়। যস্য ভাবঃ ন অহঙ্কৃতঃ, যস্য বুদ্ধিঃ ন লিপ্যতে, স ইমান্ লোকান্ হত্বাপি ন হন্তি ন নিবধ্যতে [ চ ] ॥১৭

অনুবাদ। যাহার ভাব অহঙ্কৃত নহে, যাহার বুদ্ধি লিপ্ত হয় না, সে যদি সকল লোককেও হনন করে, তথাপি, সে প্রকৃত পক্ষে হত্যাকারী হয় না, এবং সেই হত্যা নিবন্ধন তাহার কর্ম্মবন্ধনও হয় না॥১৭

ভাষ্য। কঃ পুনঃ সুমতি র্যঃ সম্যক্ পশ্যতীত্যুচ্যতে—যস্য শাস্ত্রাচার্য্যোপদেশন্যায়সংস্কৃতাত্মনঃ, ন ভবতি অহঙ্কৃতঃ অহংকর্ত্তেত্যেবংলক্ষণঃ ভাবো ভাবনা প্রত্যয়ঃ—অতএব পঞ্চাধিষ্ঠানাদয়ঃ অবিদ্যয়া আত্মনি কল্পিতাঃ সর্ব্বকর্ম্মণাং কর্ত্তারঃ, নাহম্, অহং তু তদ্ব্যাপারাণাং সাক্ষিভূতঃ অপ্রাণো হ্যমনাঃ শুভ্রোঽক্ষরাৎ পরতঃ পরঃ কেবলঃ অবিক্রিয়ঃ ইত্যেবং পশ্যতীত্যেতৎ। বুদ্ধিরন্তঃকরণং যস্য আত্মনঃ, উপাধিভূতা ন লিপ্যতে নানুশায়িনী ভবতি,ইদমহমকার্ষং তেনাহং নরকং গমিষ্যামি ইত্যেবং যস্য বুদ্ধির্ন লিপ্যতে, স সুমতিঃ স পশ্যতি। হত্বাপি স ইমান্ লোকান্ সর্ব্বান্ প্রাণিন ইত্যর্থঃ। ন হন্তি হননক্রিয়াং ন করোতি। ন নিবধ্যতে নাপি তৎকার্য্যেণ অধর্ম্মফলেন সংবধ্যতে। নমু হত্বাপি ন হন্তীতি বিপ্রতিষিদ্ধমুচ্যতে যদ্যপি স্তুতিঃ। নৈষ দোষঃ, লৌকিকপারমার্থিকদৃষ্ট্যপেক্ষয়া তদুপপত্তেঃ। দেহাদ্যাত্মবুদ্ধ্যা হন্তাহমিতি লৌকিকীং দৃষ্টিমাশ্রিত্য হত্বাপীত্যাহ, যথাদর্শিতাং পারমার্থিকীং দৃষ্টিমাশ্রিত্য ন হন্তি ন নিবধ্যতে ইতি তদুভয়মুপপদ্যতে এব। নম্বধিষ্ঠানাদিভিঃ সম্ভূয় করোত্যেব আত্মা "কর্ত্তারমাত্মানং কেবলং তু" ইতি কেবলশব্দপ্রয়োগাৎ। নৈষ দোষঃ, আত্মনোঽবিক্রিয়স্বভাবত্বে অধিষ্ঠানাদিভিঃ সংহতত্বানুপপত্তেঃ। বিক্রিয়াবতো হি অন্যৈঃ সংহননং সম্ভবতি, সংহত্য বা কর্ত্তৃত্বং স্যাৎ, ন তু অবিক্রিয়স্য আত্মনঃ কেনচিৎ সংহননমস্তি, ইতি ন সম্ভূয় কর্ত্তৃত্বমুপপদ্যতে। অতঃ কেবলত্বমাত্মনঃ স্বাভাবিকমিতি কেবলশব্দোঽনুবাদমাত্রম্।

অবিক্রিয়ত্বং চাত্মনঃ শ্রুতিস্মৃতিন্যায়প্রসিদ্ধম্। "অবিকার্য্যোঽয়মুচ্যতে" "গুণৈরেব কর্ম্মাণি ক্রিয়ন্তে" "শরীরস্থোঽপি ন করোতি" ইত্যাদি অসকৃদুপপাদিতং গীতাস্বেব তাবৎ। শ্রুতিষু চ "ধ্যায়তীব লেলায়তীব" ইত্যেবমাদ্যাসু। ন্যায়তশ্চ নিরবয়বমপরতন্ত্রম্ অবিক্রিয়মাত্মতত্ত্বম্ ইতি রাজমার্গঃ। বিক্রিয়াবত্ত্বাভ্যুপগমেঽপি আত্মনঃ স্বকীয়ৈব বিক্রিয়া স্বস্য ভবিতুমর্হতি। নাধিষ্ঠানাদীনাং কর্ম্মাণি আত্ম-

কর্ত্তৃকাণি স্যুঃ। নহি পরস্য কর্ম্ম পরেণাকৃতমাগন্তুমর্হতি। যত্তু অবিদ্যয়া গমিতং ন তৎ তস্য। যথা রজতত্বং ন শুক্তিকায়া বা যথা তলমলবত্বং বালৈর্গমিতমবিদ্যয়া নাকাশস্য, তথা অধিষ্ঠানাদিবিক্রিয়াপি তেষামেবেতি নাত্মনঃ। তস্মাদ্ যুক্তমুক্তম্ অহঙ্কৃতত্ববুদ্ধিলেপাভাবাৎ বিদ্বান্ ন হন্তি ন নিবধ্যতে ইতি। "নায়ং হন্তি ন হন্যতে" ইতি প্রতিজ্ঞায় "ন জায়তে" ইত্যাদি হেতুবচনেন অবিক্রিয়ত্বমাত্মন উক্ত্বা "বেদাবিনাশিনম্" ইতি বিদুষঃ কর্ম্মাবিকারনিবৃত্তিং শাস্ত্রাদৌ সংক্ষেপেণ উক্ত্বা মধ্যে প্রসারিতাঞ্চ তত্র তত্র প্রসঙ্গং কৃত্বা ইহ উপসংহরতি শাস্ত্রার্থপিণ্ডীকরণায় "বিদ্বান্ ন হন্তি ন নিবধ্যতে" ইতি। এবং চ সতি দেহভৃত্ত্বাভিমানানুপপত্তৌ অবিদ্যাকৃতাশেষকর্ম্মসন্ন্যাসোপপত্তেঃ সন্ন্যাসিনাম্ অনিষ্টাদি ত্রিবিধং কর্ম্মণঃ ফলং ন ভবতীত্যুপপন্নম্। তদ্বিপর্য্যয়াচ্চ ইতরেষাং ভবতীত্যেতচ্চ অপরিহার্য্যম্ ইত্যেষ গীতাশাস্ত্রস্যার্থ উপসংহৃতঃ। স এষ সর্ব্ববেদার্থসারো (সর্ব্ববেদান্তার্থসারো) নিপুণমতিভিঃ পণ্ডিতৈঃ বিচার্য্য প্রতিপত্তব্য ইতি তত্র তত্র প্রকরণবিভাগেন দর্শিতোঽস্মাভিঃ শাস্ত্রন্যায়ানুসারেণ ॥১৭

আনন্দগিরিটীকা। বিপরীতদৃষ্টের্দুর্ম্মতিত্বং শিষ্ট্বা সম্যগ্‌দৃষ্টেঃ সুমতিত্বং প্রশ্নপূর্ব্বকমাহ—কঃ পুনরিত্যাদিনা। অহং কর্ত্তেত্যাত্মনি কর্ত্তৃত্বপ্রত্যয়াভাবে কুত্র কর্ত্তৃত্বধীরিত্যাশঙ্ক্যাহ—এত ইতি। কথং তর্হি কর্ত্তৃত্বধীরাত্মনীত্যাশঙ্ক্য অধিষ্ঠানাদীনাং তদ্ব্যাপারাণাঞ্চ সাক্ষিত্বাদিত্যাহ—অহং ত্বিতি। আত্মনো ন স্বতোঽস্তি ক্রিয়াশক্তিমত্ত্বমিত্যত্র প্রমাণমাহ—অপ্রাণো হীতি। নাপি তস্য স্বতো জ্ঞানশক্তিত্বমিত্যাহ—অমনা ইতি। উপাধিদ্বয়াসম্বন্ধে শুদ্ধত্বং ফলিতমাহ—শুভ্র ইতি। কারণসম্বন্ধাদশুদ্ধিমাশঙ্ক্যোক্তম্—অক্ষরাদিতি। কার্য্যকারণয়োরাত্মাস্পর্শিত্বেন পার্থক্যে সদ্বিতীয়ত্বমাশঙ্ক্য তয়োরবস্তুত্বান্মৈবমিত্যাহ—কেবল ইতি। জন্মাদিসর্ব্ববিক্রিয়ারহিতত্বেন কৌটস্থ্যমাহ—অবিক্রিয় ইতি। বুদ্ধির্যস্যেত্যাদি ব্যাচষ্টে—বুদ্ধিরিতি। নানুশায়িনী নানুশয়বতী ন ক্লেশশালিনী ইত্যর্থঃ। দ্বিতীয়পাদস্যাক্ষরার্থমুক্ত্বা বাক্যার্থমাহ—ইদমিতি। পাপং কর্ম্ম ইদমা পরামৃশ্যতে। লোকানাং প্রাণসম্বন্ধাভাবে কুতো হিংসেত্যাশঙ্ক্যাহ—প্রাণিন ইতি। বিরুদ্ধার্থোক্ত্যা স্তুতিরপি ন যুক্তেতি শঙ্কতে—নন্বিতি। বিরোধং পরিহরতি—নৈষ দোষ ইতি। লৌকিকদৃষ্টিমবষ্টভ্যাহ—হত্বাপীতি। নির্দ্দেশং বিশদয়তি—দেহাদিতি। তাত্ত্বিকীং দৃষ্টিমাস্থায় ন হন্তীত্যাদিনির্দ্দেশমুপপাদয়তি—যথেতি। নাহং কর্ত্তা কিন্তু কর্ত্তৃতদ্ব্যাপারয়োঃ সাক্ষী ক্রিয়াজ্ঞানশক্তিমদুপাধিদ্বয়বিনির্ম্মুক্তঃ শুদ্ধঃ সন্ কার্য্যকারণাসম্বন্ধোঽদ্বিতীয়োঽবিক্রিয় ইত্যেবং

পারমার্থিকদৃষ্টৈর্যথাদর্শিতত্বং দ্রষ্টব্যম্। হত্বাপীত্যেতন্ন হন্তীত্যাদি চোভয়ং দৃষ্টিদ্বয়াবষ্টম্ভাদুপপন্নম্ ইত্যুপসংহরতি—তদুভয়মিতি। কেবলমেবাত্মানং কর্তারং পশুন্ দুর্মতিরিত্যত্র আত্মবিশেষণসমর্পককেবলশব্দসামর্থ্যাৎ আত্মনো বিশিষ্টস্য কর্তৃত্বমিতি শঙ্কতে—নম্বিতি। আত্মনো বৈশিষ্ট্যাযোগান্ন বিশিষ্টস্যাপি কর্তৃত্বমিতি দূষয়তি—নৈষ দোষ ইতি। অবিক্রিয়স্বাভাব্যেঽপি কথমাত্মনোঽসংহতত্বমিত্যাশঙ্ক্যাহ—বিক্রিয়েতি। অধিষ্ঠানাদিভিরাত্মনঃ সংহননেঽপি ন কর্তৃত্বমবিক্রিয়স্য ক্রিয়াশ্রয়ব্যাঘাতাদিত্যাহ—সংহত্যেতি। সংহতত্বানুপপত্তিং ব্যক্তীকরোতি—ন হীতি। অসংহতত্বে ফলিতমাহ—ইতি নেতি। কথং তর্হি কেবলত্বমাত্মনি কেবলশব্দাদুক্তং তদাহ—অত ইতি।

[ অ ] কর্তৃত্বমাত্মনোঽভ্যুপপন্নং নাস্যাবিক্রিয়ত্বমুপৈতীত্যাশঙ্ক্যাহ—অবিক্রিয়ত্বঞ্চেতি। তত্র স্মৃতিবাক্যানি উদাহরতি—অবিকার্য্যোঽয়মিতি। নায়ং হন্তি ন হন্যত ইত্যাদিবাক্যমাদিশব্দার্থঃ। উক্তবাক্যানামাত্মাবিক্রিয়ত্বে তাৎপর্য্যং সূচয়তি—অসকৃদিতি। নিষ্কলং নিষ্ক্রিয়ং শান্তমিত্যাদি বাক্যং শ্রুতাবাদিশব্দার্থঃ, যানি বাক্যানি তৈরাত্মনোঽবিক্রিয়ত্বং দর্শিতমিতি যোজনা, ন্যায়তশ্চ তদ্দর্শিতমিতি পূর্ব্বেণ সম্বন্ধঃ। ন্যায়মেব দর্শয়তি—নিরবয়বমিতি। ন তাবদাত্মা স্বতো বিক্রিয়তে নিরবয়বত্বাৎ আকাশবন্নাপি পরতোঽসঙ্গস্যাকার্য্যস্য পরাধীনত্বাযোগাদিত্যর্থঃ। কিঞ্চাত্মনঃ স্বনিষ্ঠা বা বিক্রিয়াধিষ্ঠানাদিনিষ্ঠা বা, নাদ্যঃ স্বনিষ্ঠবিক্রিয়ানুপপত্তেরাত্মনো দর্শিতত্বাৎ ইত্যাশয়েনাহ—বিক্রিয়াবত্ত্বেতি। সা চাযুক্তেত্যুক্তমিতিশেষঃ। দ্বিতীয়ং দূষয়তি—নেত্যাদিনা। অধিষ্ঠানাদিকৃতমপি কর্ম্ম তদ্‌যোগাদাত্মনি আগচ্ছতীত্যাশঙ্ক্য তদাগমনং বাস্তবমাবিদ্যং বেতি বিকল্প্যাদ্যং দূষয়তি—ন হীতি। দ্বিতীয়ং নিরস্যতি—যত্ত্বিতি। আত্মন্যবিদ্যাপ্রাপিতং কর্ম্ম নাত্মীয়মিত্যেতদ্দৃষ্টান্তাভ্যাম্ উপপাদয়তি—যথেত্যাদিনা। আত্মনোঽবিক্রিয়ত্বেন কর্তৃত্বাভাবে ফলিতমাহ—তস্মাদিতি। ননু প্রাগেবাত্মনোঽবিক্রিয়ত্বং প্রতিপাদিতং তদিহ কস্মাদুচ্যতে তত্রাহ—নায়মিতি। শাস্ত্রাদৌ প্রতিজ্ঞাতং হেতুপূর্ব্বকং সংক্ষিপ্যোক্তা মধ্যে তত্র তত্র প্রসঙ্গং কৃত্বা প্রসারিতাং কর্ম্মাধিকারনিবৃত্তিম্ ইহোপসংহরতীতি সম্বন্ধঃ। প্রতিজ্ঞাতস্য হেতুনোপপাদিতস্যান্তে নিগমনং কিমর্থমিত্যাশঙ্ক্যাহ—শাস্ত্রার্থেতি। কর্ম্মাধিকারো বিদুষো নেতি স্থিতে তস্য দেহাভিমানাভাবে সতি অবিদ্যোত্থসর্ব্বকর্ম্মত্যাগসিদ্ধেরনিষ্টমিষ্টং মিশ্রঞ্চেতি ত্রিবিধং কর্ম্মফলং সন্ন্যাসিনাং নেতি প্রাগুক্তং যুক্তমেবেতি পরমপ্রকৃতমুপসংহরতি—এবঞ্চেতি। যে পুনরবিদ্বাংসো দেহা-

ভিমানিনস্তেষাং ত্রিবিধং কর্ম্মফলং ভবত্যেবেতি হেতুবচনসিদ্ধমর্থং নিগময়তি —তদ্‌বিপর্য্যয়াচ্চেতি। অধিষ্ঠানাদিকৃতং কর্ম্ম নাত্মকৃতমবিদুষামেব কর্ম্মাধিকারো দেহাভিমানিত্বেন তত্ত্যাগাযোগাৎ দেহাভিমানাভাবাৎ তু বিদুষাং কর্ম্মাধিকারনিবৃত্তিরিত্যুপসংহৃতমর্থং সঙ্ক্ষিপ্যাহ—ইত্যেষ ইতি। উক্তশ্চ গীতার্থো বেদার্থত্বাৎ উপাদেয় ইত্যাহ—স এষ ইতি। কথময়মর্থো বেদার্থোঽপি প্রতিপত্তুং শক্যতে তত্রাহ—নিপুণেতি। ভাষ্যকৃতা মানযুক্তিভ্যাং বিভজ্যাস্মুক্তত্বাৎ নাস্তার্থস্তোপাদেয়ত্বমিত্যাশঙ্ক্যাহ—তত্রেতি ॥১৭

অনুবাদ। কে সুমতি, যে সম্যগ্‌ দর্শন করিতে পারে? তাহাই বলা হইতেছে, শাস্ত্র—আচার্য্যোপদেশ এবং যুক্তি দ্বারা যাঁহার অন্তঃকরণ সংস্কৃত হইয়াছে, যাঁহার "অহঙ্কৃত ভাব" আমি কর্ত্তা এই প্রকার ভাবনা বা প্রত্যয় হয় না; যিনি ভাবিয়া থাকেন যে "এই অধিষ্ঠানাদি পাঁচটি হেতু অবিদ্যাপ্রভাবে আত্মাতে কল্পিত হইয়া সকল প্রকার কার্য্যের কর্ত্তৃত্ব করিয়া থাকে, 'আমি কিছুই করি না' আমি কেবল ঐ সকল ব্যাপারের সাক্ষী; আমি অপ্রাণ এবং অমনাঃ, আমি শুভ্র এবং পর, অক্ষর হইতেও পর, আমি কেবল ও বিকারহীন" আরও আত্মার উপাধিভূত যে বুদ্ধি তাহাও লিপ্ত হয় না; অনু অর্থাৎ পশ্চাৎ তাপযুক্ত হয় না; "আমি এই অকার্য্য করিয়াছি, সেইজন্য আমি নরকে যাইব" এইরূপ ভাবে যাঁহার বুদ্ধি লিপ্ত হয় না, তিনি এই লোক সকলকে অর্থাৎ সকল প্রাণীকে হনন করিলেও প্রকৃত পক্ষে হনন করেন না, এবং নিবদ্ধও হন না, অর্থাৎ সেই হননের ফলস্বরূপ যে পাপ, সে পাপও তাঁহার হয় না। এক্ষণে শঙ্কা হইতে পারে যে, এ কি প্রকার উক্তি! "হনন করিয়াও হনন করেন না" ইহা পরস্পর বিরুদ্ধ উক্ত হইলেও যদি বল, ইহা স্তুতিবাক্য, তাহা হইলেই বা কি হইল! [ পরস্পর বিরুদ্ধ বাক্যের দ্বারা স্তুতিই বা কি প্রকারে সম্ভবপর? ] এই [ প্রকার শঙ্কারূপ ] দোষ হইতে পারে না; কারণ, লৌকিক এবং পারমার্থিক এই দ্বিবিধ দৃষ্টিকে অবলম্বন করিলে, সকলই উপপন্ন হইয়া যায়। দেহ প্রভৃতির উপর আত্মবুদ্ধি থাকা প্রযুক্ত "আমি হন্তা" এইরূপ যে লৌকিক বুদ্ধি হইয়া থাকে, সেই বুদ্ধিকে অপেক্ষা করিয়াই বলা হইয়াছে যে "তিনি এই লোক সকলকে হনন করিয়াও" এবং পূর্ব্বেপ্রদর্শিত যে পারমার্থিকী দৃষ্টি, তাহাকে অপেক্ষা করিয়া বলা হইয়াছে যে, "তিনি হননও করেন না এবং বদ্ধও হয় না" [ এই ভাবে দেখিলে ] এই দুই প্রকার কথনই উপপন্ন হইতে পারে। যদি বল আত্মা অধিষ্ঠান প্রভৃতির সহিত মিলিত হইয়া বাস্তবিকই ত কর্ত্তা হইয়া থাকেন; কারণ, এইখানেই বলা হইতেছে যে, যে ব্যক্তি কেবল

আত্মাকেই কর্ত্তা বলিয়া দেখিয়া থাকে [ সেই দুর্ম্মতি ইত্যাদি ] এই 'কেবল' শব্দের প্রয়োগ করা হইয়াছে [ ইহা দ্বারা বুঝা যাইতেছে যে, কেবল আত্মাকে কর্ত্তা বোধ করা ঠিক্ নহে অর্থাৎ দেহাদির সহিত মিলিত হইলে আত্মার কর্ত্তৃত্ববুদ্ধি দোষাবহ নহে ] এই প্রকার শঙ্কারূপ দোষও এখানে হওয়া উচিত নহে; কারণ, আত্মার স্বভাব যদি অবিক্রিয়ত্ব হয়, তবে তাহার সহিত [ কোন বস্তুই যখন সংহত হইতে পারে না, তখন ] অধিষ্ঠান প্রভৃতির সহিত সংহতত্ব বা সম্বন্ধ কোন প্রকারেই উপপন্ন হইতে পারে না। যে বস্তু বিকারী, তাহার সহিতই অন্য কোন বস্তু সংহত বা মিলিত হইতে পারে এবং মিলিত হইলে তবে কর্ত্তৃত্বও সম্ভবপর হয়। আত্মার যখন কোনপ্রকার বিকার ( বা অবস্থান্তর ) অসম্ভব, তখন আত্মার সহিত কাহারও মিলন হইতে পারে না; সুতরাং মিলিত হইয়া আত্মার কর্ত্তৃত্বও হইতে পারে না। এই কারণে বলিতে হইবে যে, আত্মার কেবলত্ব স্বাভাবিক; সুতরাং এই শ্লোকের 'কেবল' শব্দটি তাহার স্বতঃসিদ্ধ স্বরূপের অনুবাদ মাত্র। [ ইহা দ্বারা যে মিলিত আত্মার কর্ত্তৃত্ব প্রকারান্তরে সূচিত হইতেছে, তাহা কিছুতেই সম্ভবপর নহে ]।

আত্মার অবিকারিস্বভাব, শ্রুতি, স্মৃতি এবং যুক্তি দ্বারা সিদ্ধ হইয়া থাকে। "এই আত্মা অবিকার্য্য বলিয়া কথিত হয়" "কর্ম্মসমূহ গুণগণেরই কার্য্য" "শরীরস্থ হইয়াও কিছুই করে না" ইত্যাদি বাক্যের দ্বারা এই গীতাশাস্ত্রে আত্মার অবিক্রিয়ত্ব পূর্ব্বে বহুবার উপদিষ্ট হইয়াছে। শ্রুতিতেও "যেন ধ্যান করে, যেন ক্রীড়া করে" ইত্যাদি বাক্যের দ্বারাও তাহা প্রতিপাদিত হইয়াছে। যুক্তিও রাজমার্গের ন্যায় [ সর্ব্বজনসমক্ষে ] পড়িয়া রহিয়াছে যে, আত্মা নিরবয়ব অপরতন্ত্র ও অবিক্রিয়। আত্মার কোন রূপ বিকার আছে, ইহা যদি অঙ্গীকার করিতে হয়, তাহা হইলে মানিতে হয় যে, ঐ বিকার তাঁহার নিজেরই ধর্ম্ম। অধিষ্ঠান প্রভৃতির ধর্ম্ম যে সকল ক্রিয়া, তাহাদের কর্ত্তা কোন রূপেই আত্মা হইতে পারেন না। যাহা একের কর্ম্ম, তাহা অপরের হয় না; সুতরাং তাহা অপরকে কিছুতেই প্রাপ্ত হইতে পারে না। যদি বল, অবিদ্যার প্রভাবে উহা অপরের উপর আরোপিত হইতে পারে, তাহা হইলেও, বস্তুতঃ তাহা কোন প্রকারেই অপরের ধর্ম্ম হইতে পারে না। যেমন অজ্ঞ ব্যক্তি রজতধর্ম্মকে শুক্তির উপর আরোপিত করে, বা ভূতলের ধর্ম্ম মলিনত্বকে আকাশের উপর আরোপিত করে বলিয়া, রজতত্ব শুক্তির ধর্ম্ম বা মলিনত্ব আকাশের ধর্ম্ম হইবে, ইহা কখনই সম্ভবপর নহে, সেইরূপ অধিষ্ঠান প্রভৃতির ধর্ম্ম যে বিক্রিয়া, তাহা অধিষ্ঠান প্রভৃতিরই ধর্ম্ম হইবে, কিছুতেই তাহা

আত্মার ধর্ম্ম হইবে না। সেই কারণে ইহা ঠিক বলা হইয়াছে যে, বিদ্বানের অহঙ্কার-রূপ লেপ না থাকায় তিনি কাহাকে হননও করেন না এবং হনন করিয়া নিজে বন্ধনও প্রাপ্ত হন না। "এই আত্মা হনন করেন না এবং হতও হন না" ইত্যাদি বাক্যের দ্বারাও, আত্মার অবিকারিত্ব প্রতিজ্ঞাত হইয়াছে। "আত্মার জন্ম হয় না" ইত্যাদি বাক্যের দ্বারা আত্মার অবিক্রিয়ত্বের প্রতি হেতু প্রতিপাদন করা হইয়াছে। তাহার পর "এই আত্মাকে অবিনাশী বলিয়া যিনি জানেন" ইত্যাদি বাক্যের দ্বারা বিদ্বানের কর্ম্মাধিকার নিবৃত্ত হয়, ইহা শাস্ত্রের আদিভাগে সংক্ষেপে বলা হইয়াছে এবং মধ্যভাগে এই কথাই বিস্তৃতভাবে নানাপ্রসঙ্গে বলা হইয়াছে, এক্ষণে এক সঙ্গে ঐ সকল অর্থ একত্র করিয়া বুঝাইবার জন্য উপসংহার করিতেছেন যে, এই বিদ্বান্ কাহাকেও হনন করেন না এবং বদ্ধও হন না। এই প্রকার অবস্থা উপস্থিত হইলে,আত্মাতে আর দেহিত্বাভিমান থাকিতে পারে না; সুতরাং, তখন অবিদ্যা দ্বারা আরোপিত সকল কর্ম্মেরই সন্ন্যাস উপপন্ন হইয়া থাকে। এইজন্যই সন্ন্যাসিগণের পক্ষে কর্ম্মের অনিষ্ট প্রভৃতি ত্রিবিধ ফল হইতে পারে না; কিন্তু, যাহারা অজ্ঞান, তাহাদেরই ঐ ত্রিবিধ কর্ম্মফলের ভোগ হইয়া থাকে। এই প্রকার মতটিকে কেহই [যুক্তি বা প্রমাণের দ্বারা] খণ্ডন করিতে পারে না। এই হইল গীতাশাস্ত্রের উপসংহৃত অর্থ। এই সিদ্ধান্তই সকল বেদার্থের সারভূত। যাঁহারা পণ্ডিত এবং নিপুণমতি, তাঁহাদের উচিত যে, বিচার করিয়া এই সিদ্ধান্তটি ভাল করিয়া বুঝা। আমরা শাস্ত্র এবং ন্যায়ের অনুসরণ করিয়া, সেই সেই স্থানে প্রকরণ-বিভাগের দ্বারা এই সিদ্ধান্তটি প্রতিপাদন করিয়াছি ॥১৭

জ্ঞানং জ্ঞেয়ং পরিজ্ঞাতা ত্রিবিধা কর্ম্মচোদনা।
করণং কর্ম্ম কর্ত্তেতি ত্রিবিধঃ কর্ম্মসংগ্রহঃ ॥১৮

ভাষ্য। জ্ঞানং জ্ঞেয়ং পরিজ্ঞাতা ইতি কর্ম্মচোদনা ত্রিবিধা। করণং কর্ম্ম কর্ত্তা ইতি কর্ম্মসংগ্রহঃ ত্রিবিধঃ ॥১৮

অনুবাদ। জ্ঞান জ্ঞেয় এবং পরিজ্ঞাতা এই তিন প্রকার কর্ম্মের প্রবর্ত্তনা, এবং করণ কর্ম্ম ও কর্ত্তা এই তিন প্রকার কর্ম্মসংগ্রহ ॥১৮

ভাষ্য। অথেদানীং কর্ম্মণাং প্রবর্ত্তকমুচ্যতে,—জ্ঞানং জ্ঞায়তে অনেনেতি সর্ব্ববিষয়মবিশেষেণ উচ্যতে। তথা জ্ঞেয়ং জ্ঞাতব্যম্, তদপি সামান্যেনৈব সর্ব্বমুচ্যতে। তথা পরিজ্ঞাতা উপাধিলক্ষণোঽবিদ্যাকল্পিতো ভোক্তা, ইত্যেতত্ত্রয়ম্ এষাম্ অবিশেষেণ সর্ব্বকর্ম্মণাং প্রবর্ত্তিকা ত্রিবিধা ত্রিপ্রকারা কর্ম্মচোদনা। জ্ঞানা-

দীনাং হি ত্রয়াণাং সন্নিপাতে হানোপাদানাদিপ্রয়োজনঃ সর্ব্বকর্ম্মারম্ভঃ স্যাৎ। ততঃ পঞ্চভিঃ অধিষ্ঠানাদিভিঃ আরব্ধং বাঙ্মনঃকায়াশ্রয়ভেদেন ত্রিধা রাশীভূতং ত্রিষু করণাদিষু সংগৃহ্যতে ইত্যেতদুচ্যতে। করণং ক্রিয়তে অনেন ইতি বাহ্যং শ্রোত্রাদি, অন্তঃস্থং বুদ্ধ্যাদি কর্ম্মেপ্সিততমং কর্ত্তুঃ ক্রিয়য়া ব্যাপ্যমানম্, কর্ত্তা করণানাং ব্যাপারয়িতা উপাধিলক্ষণ ইতি ত্রিবিধঃ ত্রিপ্রকারঃ কর্ম্মসংগ্রহঃ সংগৃহ্যতেঽস্মিন্ ইতি সংগ্রহঃ কর্ম্মণঃ সংগ্রহঃ কর্ম্মসংগ্রহঃ। কর্ম্ম এষু হি ত্রিষু সমবৈতি। তেনায়ং ত্রিবিধঃ কর্ম্মসংগ্রহঃ ॥১৮

আনন্দগিরিটীকা। শাস্ত্রার্থোপসংহারানন্তর্য্যম্ অথেত্যুক্তমিদানীমিতি প্রবর্ত্তকোপদেশাপেক্ষাবস্থোক্তা কর্ম্মণাং যেষু বিদ্বুষাং নাধিকারোঽবিদ্বদ্বাঞ্চাধিকারস্তেষামিত্যর্থঃ। জ্ঞানশব্দস্য করণব্যুৎপত্ত্যা জ্ঞানমাত্রার্থত্বমাহ—জ্ঞানমিতি। জ্ঞেয়শব্দস্যাপি তদ্বদেব জ্ঞাতব্যমাত্রার্থত্বমাহ—তথেতি। উপাধিলক্ষণত্বং তৎপ্রধানত্বমুপহিতত্বং তস্যাবস্তুত্বার্থম্ অবিদ্যাকল্পিতবিশেষণম্। এতদেব ত্রয়ং সর্ব্বকর্ম্মপ্রবর্ত্তকমিত্যাহ—ইত্যেতদিতি। সর্ব্বকর্ম্মণাং প্রবর্ত্তকমিত্যধ্যাহর্ত্তব্যম্। চোদনেতি ক্রিয়ায়াঃ প্রবর্ত্তকং বচনমিতি ভাষ্যানুসারেণ চোদনাশব্দার্থমাহ—প্রবর্ত্তিকেতি। সর্ব্বকর্ম্মণামিতি পূর্ব্বেণ সম্বন্ধঃ, ত্রৈবিধ্যং জ্ঞানাদীনাং প্রাগুক্তং কর্ম্মণাং চোদনেতি বিগ্রহঃ। তেষাং সর্ব্বকর্ম্মপ্রবর্ত্তকত্বমনুভবেন সাধয়তি—জ্ঞানাদীনামিতি। হানোপাদানাদীত্যাদিপদেন উপেক্ষা বিবক্ষিতা। করণমিত্যাদেস্তাৎপর্য্যমাহ—তত ইতি। জ্ঞানাদীনাং প্রবর্ত্তকত্বাদিত্যর্থঃ। উক্তেঽর্থে শ্লোকভাগমবতারয়তি—ইত্যেতদিতি। বাহ্যমন্তঃস্থঞ্চ দ্বিবিধং করণং করণব্যুৎপত্ত্যা কথয়তি—করণমিতি। উক্তলক্ষণং কর্ম্মৈব স্ফুটয়তি—কর্ত্তুরিতি। স্বতন্ত্রোহি কর্ত্তা স্বাতন্ত্র্যঞ্চ কারকাপ্রয়োজ্যস্য তৎপ্রয়োক্তৃত্বমিত্যাহ—কর্ত্তেতি। কথমুক্তে ত্রিবিধে কর্ম্ম সংগৃহ্যতে তত্রাহ—কর্ম্মেতি। কর্ম্মণো হি প্রসিদ্ধং কারকাশ্রয়ত্বমিতি ভাবঃ ॥১৮

অনুবাদ। তাহার পর এক্ষণে কর্ম্মসমূহের প্রবর্ত্তক [কি, তাহাই] বলিতেছেন। "জ্ঞান" যাহার দ্বারা বিষয়সমূহ প্রকাশিত হয়, তাহাকেই 'জ্ঞান' কহে; এই জ্ঞান শব্দের অর্থ সামান্যতঃ সর্ব্ববিষয়েরই জ্ঞান। সেইরূপ "জ্ঞেয়" শব্দের অর্থ যাহা কিছু জ্ঞাতব্য, সেই সকলই। সেইরূপ "পরিজ্ঞাতা" অর্থে বুদ্ধিরূপ উপাধিদ্বারা বিশেষিত অবিদ্যাকল্পিত ভোক্তা। এই যে তিনটী, ইহারাই সামান্যভাবে-সকলপ্রকার কর্ম্মের প্রবর্ত্তক; সুতরাং কর্ম্মচোদনা (কর্ম্মপ্রবর্ত্তক বাক্যও) ত্রিবিধ। কারণ, এই যে জ্ঞান, জ্ঞেয় এবং পরিজ্ঞাতা, এই তিনটির

পরস্পর সম্বন্ধ হইলেই, তবে কোন বস্তুর উপাদান বা পরিত্যাগের জন্য সর্ব্ব-প্রকার কর্ম্মের আরম্ভ হইয়া থাকে। তাহার পর অধিষ্ঠান প্রভৃতি পূর্ব্বোক্ত পাঁচটি হেতু দ্বারা আরব্ধ হইয়া, বাক্ মনঃ এবং কায়রূপ আশ্রয়ের ত্রৈবিধ্য প্রযুক্ত, তিন প্রকারের ঐ কর্ম্ম তিনটি রাশিতে প্রবিভক্ত হয়; সুতরাং ঐ সকল কর্ম্ম-করণ প্রভৃতি তিনটির মধ্যেই সংগৃহীত হইয়া থাকে। এই কথাই বলা হইতেছে —"করণ" যাহা দ্বারা করা যায়, তাহার নাম 'করণ'; করণ শব্দের অর্থ শ্রোত্র প্রভৃতি বাহ্য ইন্দ্রিয় এবং বুদ্ধি প্রভৃতি। 'কর্ম্ম' শব্দের অর্থ কর্ত্তার যাহা অত্যন্ত অভিলষিত, যাহার জন্য ক্রিয়া—তাহাই কর্ম্ম। "কর্ত্তা" ঐ সকল শ্রোত্র প্রভৃতি করণের প্রবর্ত্তক ও বুদ্ধিরূপ উপাধি পরিচ্ছিন্ন ভোক্তা। এই তিনটিই হইল "কর্ম্ম-সংগ্রহ"। যাহা দ্বারা সংগৃহীত হয়, তাহার নাম 'সংগ্রহ', কর্ম্মসমূহের সংগ্রহ এই অর্থে 'কর্ম্মসংগ্রহ' এই পদটি প্রযুক্ত হইয়াছে। এই তিনটি বস্তুতেই সকল কর্ম্ম সমবেত হয়, এই কারণে এই ত্রিবিধ বস্তুকেই 'কর্ম্মসংগ্রহ' বলা যায় ॥১৮

জ্ঞানং কর্ম্ম চ কর্ত্তা চ ত্রিধৈব গুণভেদতঃ।
প্রোচ্যতে গুণসংখ্যানে যথাবচ্ছৃণু তান্যপি ॥১৯

অন্বয়। গুণসংখ্যানে (সাংখ্যশাস্ত্রে) গুণভেদতঃ জ্ঞানং কর্ম্ম চ কর্ত্তা চ ত্রিধৈব প্রোচ্যতে; তানি যথাবৎ শৃণু ॥১৯

অনুবাদ। গুণসংখ্যানে (অর্থাৎ সাংখ্যশাস্ত্রে) গুণভেদ-নিবন্ধন জ্ঞান, কর্ম্ম ও কর্ত্তা এই তিনটিই প্রত্যেকে ত্রিবিধ বলিয়া পরিকীর্ত্তিত হইয়াছে, তাহাও তুমি যথাযথ ভাবে শ্রবণ কর ॥১৯

ভাষ্য। অথেদানীং ক্রিয়াকারকফলানাং সর্ব্বেষাং গুণাত্মকত্বাৎ সত্ত্ব-রজস্তমোগুণভেদতঃ ত্রিবিধো ভেদো বক্তব্য ইত্যারভ্যতে—জ্ঞানং কর্ম্ম চ, কর্ম্ম ক্রিয়া, ন কারকং পারিভাষিকমীপ্সিততমং কর্ম্ম, কর্ত্তা চ নির্ব্বর্ত্তকঃ ক্রিয়াণাং ত্রিধৈবাবধারণং গুণব্যতিরিক্তজাত্যন্তরাভাবপ্রদর্শনার্থং গুণভেদতঃ সত্ত্বাদিভেদেন ইত্যর্থঃ, প্রোচ্যতে কথ্যতে গুণসংখ্যানে কাপিলে শাস্ত্রে, তদপি গুণসংখ্যানং শাস্ত্রম্, গুণভোক্তৃবিষয়ে প্রমাণমেব পরমার্থব্রহ্মৈকত্ববিষয়ে যদ্যপি বিরুধ্যতে। তে হি কাপিলা গুণগৌণব্যাপারনিরূপণে অভিযুক্তা ইতি তচ্ছাস্ত্রমপি বক্ষ্যমাণার্থস্তুত্যর্থত্বেন উপাদীয়তে ইতি ন বিরোধঃ। যথাবৎ যথান্যায়ং যথাশাস্ত্রং শৃণু তান্যপি, জ্ঞানাদীনি তদভেদজাতানি গুণভেদকৃতানি শৃণু বক্ষ্যমাণে অর্থে মনঃসমাধিং কুরু ইত্যর্থঃ ॥১৯

আনন্দগিরিটীকা। অনন্তরশ্লোকদশকতাৎপর্য্যমাহ—অথেতি। জ্ঞানাদি-প্রস্তাবানন্তর্য্যমথশব্দার্থঃ। ইদানীং প্রস্তুতজ্ঞানাদ্যবান্তরভেদাপেক্ষায়ামিত্যর্থঃ। তেষাং গুণভেদাৎ ত্রৈবিধ্যে হেতুমাহ—গুণাত্মকত্বাদিতি। বক্তব্যো বক্ষ্যমাণ-শ্লোকনবকেনেতি শেষঃ। এবং স্থিতে প্রথমমবান্তরভেদপ্রতিজ্ঞা ক্রিয়ত ইত্যাহ—ইত্যারভ্যতে ইতি। কর্ত্তুরীপ্সিততমং কর্ম্মেতি যৎ পরিভাষ্যতে তন্মাত্র কর্ম্মশব্দবাচ্যমিত্যাহ—নেতি। গুণাতিরেকেণ বিধান্তরং জ্ঞানাদিষু নেতি নির্দ্ধারয়িতুমবধারণমিত্যাহ—গুণেতি। জ্ঞানাদীনাং প্রত্যেকং গুণভেদপ্রযুক্তে ত্রৈবিধ্যে প্রমাণমাহ—প্রোচ্যত ইতি। নমু কাপিলং পাতঞ্জলমিত্যাদি শাস্ত্রং বিরুদ্ধার্থত্বাদপ্রমাণং কথমিহ প্রমাণীক্রিয়তে তত্রাহ—তদপীতি। বিষয়-বিশেষে বিরোধেঽপি প্রকৃতেঽর্থে প্রামাণ্যমবিরুদ্ধমিত্যর্থঃ। যদ্যপি কাপিলাদয়ো গুণবিচারে গৌণব্যাপারস্য ভোগাদের্নিরূপণে চ নিপুণাস্তথাপি কথং তদীয়ং শাস্ত্রমত্র প্রমাণীকৃতমিত্যাশঙ্ক্যাহ—তে হীতি। জ্ঞানাদিষু প্রত্যেকমবান্তর-ভেদো বক্ষ্যমাণোঽর্থস্তস্য তন্ত্রান্তরেঽপি প্রসিদ্ধিকথনং স্তুতিস্তাদর্থ্যেন কাপিলাদি-মতোপাদানমিহোপযোগীত্যর্থঃ। তৃতীয়পাদস্যাবিরুদ্ধার্থত্বং নিগময়তি—নেতি। যথাবদিত্যাদি ব্যাচষ্টে—যথান্যায়মিতি ॥১৯

অনুবাদ। তাহার পর এইক্ষণে ক্রিয়া, কারক এবং ফল এই ত্রিধা বিভক্ত জগৎ সকলই গুণময়; সুতরাং গুণের [ সত্ত্ব, রজঃ এবং তমঃ এইরূপ ] ত্রৈবিধ্য আছে বলিয়া, এ তিনটি পদার্থও ত্রিবিধ হয় ইহাই বুঝাইতে হইবে; এই জন্য, এই শ্লোকের আরম্ভ করা হইতেছে। "জ্ঞান" ( বিষয়রূপে পরিণত বুদ্ধি-বৃত্তি ) কর্ম্ম শব্দের অর্থ ক্রিয়া, কর্ত্তার ঈপ্সিততম যে কারককে পূর্ব্বে কর্ম্ম বলিয়া নির্দ্দেশ করা হইয়াছে, সেই কারকরূপ পারিভাষিক কর্ম্ম, এ স্থলে 'কর্ম্ম' শব্দের অর্থ নহে। "কর্ত্তা" যে কর্ম্মের নির্ব্বর্ত্তক, সেই 'কর্ত্তা'। "ত্রিধা" তিনপ্রকার, "এব" শব্দের অর্থ অবধারণ অর্থাৎ তিন প্রকারই হইবে; অধিকও নহে, ন্যূনও নহে। এই প্রকার অবধারণ দ্বারা প্রতিপাদন হইতেছে যে, জাগতিক যত কিছু বস্তু, সকলই এই তিনটি গুণজাতির মধ্যে প্রবিষ্ট। এই গুণগত জাতি ব্যতীত অন্য কোন জাতির সম্ভাবনা নিরাকরণ করিবার জন্যই এই স্থানে এই অবধারণার্থ 'এব' শব্দের প্রয়োগ করা হইয়াছে। "গুণভেদ" অর্থাৎ সত্ত্ব, রজঃ এবং তমো-গুণের ভেদবশতঃ—অর্থাৎ ঐ গুণ তিন ভাগে বিভক্ত বলিয়া—গুণের কার্য্য-গুলিও তিন ভাগে বিভক্ত হইয়া থাকে। "প্রোচ্যতে" এই শব্দটির অর্থ—কথিত হয়। "গুণসংখ্যান" এই শব্দটির অর্থ কপিল-প্রোক্ত সাংখ্য দর্শন। সেই কপি-

লোক্ত শাস্ত্রও 'গুণসংখ্যান' শব্দের অর্থ হইতে পারে, এবং সেই শাস্ত্র গুণ-ভোক্তার স্বরূপ নির্ণয়ে প্রমাণ বলিয়া পরিগৃহীত হইতে পারে। ঐ শাস্ত্র বেদান্ত-প্রতিপাদ্য পরমার্থ ব্রহ্মৈকত্ব বিষয়ে বিরুদ্ধ মত প্রকাশিত করে [ তথাপি গুণ ও গুণভোক্তার বিষয়ে এ শাস্ত্র প্রমাণ বলিয়া গৃহীত হইতে পারে ]। সেই কাপিলগণ গুণ ও গুণ-ব্যাপার নিরূপণে পণ্ডিত; একারণে তাঁহাদের শাস্ত্রও বক্ষ্যমাণ বিষয়ের প্রশংসার জন্য এখানে পরিকীর্ত্তিত হইতেছে। সুতরাং কোন বিরোধ হইতেছে না। 'যথাবৎ' এই শব্দের অর্থ যথান্যায়—অর্থাৎ যথাশাস্ত্র, সেই জ্ঞানাদি এবং তাহাদের অবান্তর ভেদ সকল শুন অর্থাৎ আমি এক্ষণে যাহা বলিব, তাহা ভাল করিয়া বুঝিবার জন্য মনকে সমাহিত কর। ইহাই তাৎপর্য্য ॥১৯

সর্ব্বভূতেষু যেনৈকং ভাবমব্যয়মীক্ষতে।
অবিভক্তং বিভক্তেষু তজ্‌জ্ঞানং বিদ্ধি সাত্ত্বিকম্ ॥২০

অন্বয়। বিভক্তেষু সর্ব্বভূতেষু যেন একম্ অবিভক্তম্ অব্যয়ং ভাবম্ ঈক্ষতে, তৎ সাত্ত্বিকং জ্ঞানং বিদ্ধি ॥২০

অনুবাদ। পরস্পর বিভক্ত সকল ভূতেই যদ্দারা একমাত্র অবিনাশী ও অবিভক্ত ভাব দৃষ্ট হয়, তাহাই সাত্ত্বিক জ্ঞান জানিবে ॥২০

ভাষ্য। জ্ঞানস্য তু তাবৎ ত্রিবিধত্বমুচ্যতে—সর্ব্বভূতেষু অব্যক্তাদিস্থাবরান্তেষু ভূতেষু যেন জ্ঞানেন একং ভাবং বস্তু, ভাবশব্দো বস্তুবাচী একমাত্মবস্তু ইত্যর্থঃ। অব্যয়ং ন ব্যেতি স্বাত্মনা ধর্ম্মৈঃ বা * কূটস্থ নিত্যমিত্যর্থঃ। ঈক্ষতে যেন জ্ঞানেন পশ্যতি, তং চ ভাবম্ অবিভক্তং প্রতিদেহং বিভক্তেষু ন বিভক্তং তদাত্মবস্তু ব্যোমবন্নিরন্তরম্ ইত্যর্থঃ। তৎ জ্ঞানং অদ্বৈতাত্মদর্শনং সাত্ত্বিকং সম্যগ্‌দর্শনং † বিদ্ধি ইতি। যানি দ্বৈতদর্শনানি অসম্যগ্‌ভূতানি রাজসানি তামসানি চ ইতি ন সাক্ষাৎ সংসারোচ্ছিত্তয়ে ভবন্তি ॥২০

আনন্দগিরিটীকা। জ্ঞানাদীনাং প্রত্যেকং ত্রৈবিধ্যং জ্ঞাতব্যং প্রতিজ্ঞায় জ্ঞানত্রৈবিধ্যার্থং শ্লোকত্রয়মবতারয়তি—জ্ঞানস্যেতি। তত্র সাত্ত্বিকং জ্ঞানমুপন্যস্যতি—সর্ব্বেতি। ভূতানি কার্য্যকারণাত্মকান্যুপাধিজাতানি অদ্বিতীয়মখণ্ডৈকরসং প্রত্যগাত্মভূতমবাধিতং তত্ত্বং জ্ঞেয়ত্বেন বিবক্ষিতমিত্যাহ—একমিতি। বিবক্ষিতমব্যয়ত্বং সঙ্ক্ষিপতি—কূটস্থেতি। প্রতিদেহমবিভক্তমিত্যুক্তং

* স্বধর্ম্মেণ বা ইতি ক্বচিৎ দৃশ্যতে।

† তৎ জ্ঞানং সাক্ষাৎ সম্যগ্‌দর্শনম্ অদ্বৈতাত্মবিষয়ং সাত্ত্বিকং বিদ্ধি ইতি কেচিৎ বদন্তি।

ব্যনক্তি—বিভক্তেম্বিতি। তজ্জ্ঞানমিত্যাদি ব্যাকরোতি—অদ্বৈতেতি। দ্বৈতদর্শনান্যপি কানিচিন্তবন্তি সত্ত্বনির্বৃত্তানি সম্যঞ্চীত্যাশঙ্ক্যাহ—যানীতি। তেষামসম্যক্‌ত্বে হেতুমাহ—রাজসানীতি ॥২০

অনুবাদ। জ্ঞানও যে তিন প্রকার, তাহা বলিতেছেন—সর্ব্বভূতে অর্থাৎ অব্যক্ত হইতে স্থাবর পর্য্যন্ত সমস্ত প্রপঞ্চে, যে জ্ঞানের দ্বারা এক "ভাব" বস্তুকে দেখিতে পাওয়া যায়, এখানে 'ভাব' শব্দের অর্থ বস্তু অর্থাৎ এক আত্মস্বরূপ বস্তু। [ সেই আত্মবস্তু কেমন ? ] "অব্যয়," যাহা স্বরূপতঃ এবং ধর্ম্মতঃ ব্যয়কে প্রাপ্ত হয় না, অর্থাৎ যাহা অপরিবর্ত্তনশীল নিত্য। যে জ্ঞানের দ্বারা সর্ব্বত্র এইরূপ আত্মবস্তুকে দেখিতে পাওয়া যায়—[ সেই আত্মবস্তুকে কি ভাবে দেখিতে পাওয়া যায়, তাহাই বলা হইতেছে যে ] অবিভক্ত স্বরূপে, প্রতিদেহ পরস্পর প্রবিভক্ত হইলেও সেই আত্মস্বরূপ বস্তু আকাশের ন্যায় এক ও নিরন্তর, ইহাই অর্থ —সেই অদ্বৈতাত্মদর্শনই সম্যগ্‌ দর্শন এবং তাহাই 'সাত্ত্বিক' ইহা জানিও। তাহা ভিন্ন আর যত প্রকার দ্বৈতজ্ঞান আছে সে সকলই অসম্যগ্‌দর্শন ; সুতরাং হয় রাজস, না হয় তামস ; ঐ সকল রাজস এবং তামস জ্ঞান সাক্ষাৎ সংসারের উচ্ছেদক হইতে পারে না ॥২০

পৃথক্‌ত্বেন তু যজ্‌জ্ঞানং নানাভাবান্ পৃথগ্‌বিধান্।
বেত্তি সর্ব্বেষু ভূতেষু তজ্‌জ্ঞানং বিদ্ধি রাজসম্ ॥২১

অন্বয়। যৎ জ্ঞানং সর্ব্বেষু ভূতেষু পৃথগ্‌বিধান্ নানাভাবান্ পৃথক্‌ত্বেন বেত্তি, তদ্ রাজসং জ্ঞানং বিদ্ধি ॥২১

অনুবাদ। সর্ব্বভূতে পৃথগ্‌বিধ নানাভাবকে যে জ্ঞান পৃথগ্‌ ভাবেই প্রকাশিত করে, তাহাই রাজস জ্ঞান, ইহা জানিবে ॥২১

ভাষ্য। পৃথক্‌ত্বেন ইতি। পৃথক্‌ত্বেন তু ভেদেন প্রতিশরীরম্ অন্যত্বেন যজ্‌জ্ঞানং নানা ভাবান্ ভিন্নানাত্মনঃ পৃথগ্বিধান্ পৃথক্‌প্রকারান্ ভিন্নলক্ষণা-নিত্যর্থঃ। বেত্তি বিজানাতি যজ্‌জ্ঞানং সর্ব্বেষু ভূতেষু জ্ঞানস্য কর্ত্তৃত্বাসম্ভবাৎ যেন জ্ঞানেন বেত্তি ইত্যর্থঃ। তজ্‌জ্ঞানং বিদ্ধি রাজসং রজোগুণনির্বৃত্তম্ ॥২১

আনন্দগিরিটীকা। প্রতিদেহমন্যত্বেন ভিন্নাত্মনো যেন জ্ঞানেন জানাতি তজ্‌জ্ঞানং রাজসমিতি ব্যাচষ্টে—ভেদেনেতি। পৃথক্ত্বং পৃথগ্‌বিধত্বঞ্চ পুন-রুক্তমিত্যাশঙ্ক্য হেতুহেতুমত্ত্বেন বিভাগং বিবক্ষিত্বাহ—ভিন্নেতি। জ্ঞানস্য জ্ঞাতৃকর্ত্তৃত্বমযুক্তমিত্যাশঙ্ক্যাহ—যেনেতি ॥২১

অনুবাদ। পৃথক্ত্বেন ইত্যাদি শ্লোকের অর্থ। "পৃথক্ত্ব" এই শব্দটির অর্থ ভেদ, সেই ভেদপুরস্কারে অর্থাৎ প্রতিদেহেই ভিন্ন ভিন্ন ভাবে নানা অবস্থাসম্পন্ন বহু আত্মা বিদ্যমান রহিয়াছে; ঐ সকল আত্মার স্বরূপ ও লক্ষণ পৃথক্ পৃথক্; এইভাবে যে জ্ঞানের দ্বারা আত্মাকে বুঝিতে পারা যায়, সেই জ্ঞানই রাজস অর্থাৎ রজোগুণের কার্য্য। জ্ঞান শব্দটির উত্তর কর্ত্তৃবোধক প্রথমা বিভক্তি থাকিলেও জ্ঞানের কর্তৃত্ব অসম্ভব বলিয়া ঐ প্রথমাকে তৃতীয়ার ন্যায় বুঝিয়া, 'জ্ঞানের দ্বারা' এই রূপ অর্থ করিতে হইয়াছে ॥২১

যত্তু কৃৎস্নবদেকস্মিন্ কার্য্যে সক্তমহেতুকম্ *।
অতত্ত্বার্থবদল্পঞ্চ তৎ তামসমুদাহৃতম্ ॥২২

অন্বয়। যৎ একস্মিন্ কার্য্যে কৃৎস্নবৎ সক্তম্ অহেতুকম্ অতত্ত্বার্থবৎ অল্পঞ্চ তৎ [ জ্ঞানং ] তামসমুদাহৃতম্ ॥২২

অনুবাদ। যে জ্ঞান কোন একটি কার্য্যে "ইহাই সব" এই ভাবে সক্ত হয়, যে জ্ঞান যুক্তিহীন, যে জ্ঞানের বিষয় মিথ্যাভূত এবং পরিচ্ছিন্ন, সেই জ্ঞানই তামস বলিয়া উদাহৃত ॥২২

ভাষ্য। যত্ত্বিতি। যত্তু জ্ঞানং কৃৎস্নবৎ সমস্তবৎ সর্ব্ববিষয়মিব একস্মিন্ কার্য্যে দেহে বহির্ব্বা প্রতিমাদৌ সক্তম্ 'এতাবান্ এব আত্মা ঈশ্বরো বা নাতঃ পরমস্তি' ইতি, যথা নগ্নক্ষপণকাদীনাং শরীরানুবর্ত্তী † দেহপরিমাণো জীবঃ, ঈশ্বরো বা পাষাণদার্ব্বাদিমাত্র ইত্যেবমেকস্মিন্ কার্য্যে সক্তম্, অহেতুকং হেতুবর্জ্জিতং, নির্যুক্তিকম্ অতত্ত্বার্থবদ্ যথাভূতোঽর্থঃ তত্ত্বার্থঃ সোঽস্য জ্ঞেয়ভূতোঽস্তীতি তত্ত্বার্থবৎ ন তত্ত্বার্থবৎ অতত্ত্বার্থবৎ, অহেতুকত্বাদেব অল্পং চ অল্পবিষয়ত্বাদল্পফলত্বাদ্ বা তৎ তামসমুদাহৃতম্। তামসানাং হি প্রাণিনাম্ অবিবেকিনাম্ ঈদৃশং জ্ঞানং দৃশ্যতে ॥২২

আনন্দগিরিটীকা। সক্তত্বমেব ব্যনক্তি—এতাবানিতি। একস্মিন্ কার্য্যে জ্ঞানস্য সক্তত্বমেব দৃষ্টান্তেন সাধয়তি—যথেত্যাদিনা। যন্নির্যুক্তিকত্বং তদেব জ্ঞানস্যাভাসত্বে কারণমিত্যাহ—অহেতুকত্বাদিতি। স্বরূপতো বিষয়তশ্চ আভাসত্বং ফলতো বা ইত্যাহ—অল্পমিতি। তামসং জ্ঞানমুক্তলক্ষণম্ ইত্যত্রানুভবং প্রমাণয়তি—তামসানাং হীতি ॥২২

* অহেতুকম্ ইতি বা পাঠঃ।

† দেহানুবর্ত্তী ইতি কেচিৎ পঠন্তি।

অনুবাদ। যত্তু ইত্যাদি [ শ্লোকের অর্থ ]। যে জ্ঞান একটি কার্য্যে অর্থাৎ দেহে বা বাহ্য প্রতিমা প্রভৃতিতে "কৃৎস্নবৎ" সমস্তবৎ অর্থাৎ ইহাই আত্মা বা ইহাই ঈশ্বর, ইহা ছাড়া আর কিছু আত্মা বা ঈশ্বর হইতেই পারে না, এই ভাবে যেন সর্ব্ববিষয়ক হইয়া সক্ত হয়। যেমন নগ্ন ক্ষপণক জৈন ও বৌদ্ধ দার্শনিক প্রভৃতির মতে, জীব দেহপরিমাণ বা শরীরকে অনুবর্ত্তন করে কিংবা ঈশ্বর কাষ্ঠাদিপরিমাণ মাত্র, সেইরূপ যে জ্ঞান একটি কোন কার্য্যে আসক্ত অথচ সর্ব্ববিষয়কবৎ প্রতীয়মান; "অহেতুক" যাহার হেতু নাই অর্থাৎ যে জ্ঞান নির্যুক্তিক (যুক্তিহীন); "অতত্ত্বার্থবৎ" তত্ত্বার্থ শব্দের অর্থ সত্য বস্তু, যে জ্ঞান সত্য বস্তুকে প্রকাশ করে, তাহা তত্ত্বার্থবৎ, যে জ্ঞান তত্ত্বার্থবৎ নহে, তাহাই 'অতত্ত্বার্থবৎ;' অহেতুক বলিয়াই "অল্প" যাহার বিষয় অল্প বা যাহার ফল তুচ্ছ। এই প্রকার যে জ্ঞান, তাহাই শাস্ত্রে তামস বলিয়া উদাহৃত হয়। তামস অর্থাৎ অবিবেকী প্রাণিগণেরই ঈদৃশ জ্ঞান হইয়া থাকে ॥ ২২

নিয়তং সঙ্গরহিতমরাগদ্বেষতঃ কৃতম্।
অফলপ্রেপ্সুনা কর্ম্ম যৎ তৎ সাত্ত্বিকমুচ্যতে ॥২৩

অন্বয়। অফলপ্রেপ্সুনা অরাগদ্বেষতঃ নিয়তং সঙ্গরহিতং চ [ যথা ভবতি তথা ] যৎ কর্ম্ম কৃতং [ ভবতি ], তৎ সাত্ত্বিকম্ উদাহৃতম্ ॥২৩

অনুবাদ। ফলকামনাহীন ব্যক্তি রাগ ও দ্বেষ পরিহারপূর্ব্বক নিয়ত ও অনাসক্ত ভাবে যে কর্ম্মের অনুষ্ঠান করে, সেই কর্ম্মই সাত্ত্বিক কর্ম্ম বলিয়া পরিকীর্ত্তিত হইয়া থাকে ॥ ২৩

ভাষ্য। অথ কর্ম্মণস্ত্রৈবিধ্যমুচ্যতে—নিয়তং নিত্যং সঙ্গরহিতম্ আসক্তিবর্জ্জিতম্ অরাগদ্বেষতঃ কৃতং রাগপ্রযুক্তেন দ্বেষপ্রযুক্তেন চ কৃতং রাগদ্বেষতঃ কৃতং, তদ্বিপরীতং কৃতম্ অরাগদ্বেষতঃ কৃতম্, অফলপ্রেপ্সুনা ফলং প্রেপ্সতীতি ফলপ্রেপ্সুঃ ফলতৃষ্ণঃ তদ্বিপরীতেন অফলপ্রেপ্সুনা কর্ত্রা কৃতং কর্ম্ম যৎ তৎ সাত্ত্বিকমুচ্যতে ॥২৩

আনন্দগিরিটীকা। ত্রিবিধং কর্ম্ম বক্তুমনন্তরশ্লোকত্রয়মিত্যাহ—অথেতি। তত্র সাত্ত্বিকং কর্ম্ম নিরূপয়তি—নিয়তমিতি ॥২৩

অনুবাদ। অনন্তর কর্ম্মও যে ত্রিবিধ,তাহা বলিতেছেন—"নিয়ত" নিত্য, "সঙ্গরহিত" আসক্তিবর্জ্জিত, "অরাগদ্বেষতঃ কৃত" রাগ বা দ্বেষদ্বারা প্রেরিত

হইয়া লোকে যে কর্ম্ম করে, তাহাই 'রাগদ্বেষতঃ কৃত' যে কর্ম্ম রাগদ্বেষতঃ কৃত নহে তাহাই 'অরাগদ্বেষতঃ কৃত'; "অফলপ্রেপ্সু" যে ফল কামনা করে, অর্থাৎ ফলে যাহার তৃষ্ণা আছে, তাহাকে 'ফল-প্রেপ্সু' বা 'ফলতৃষ্ণ' কহে; যে ফল-প্রেপ্সু নহে, তাহাকে 'অফলপ্রেপ্সু' কহা যায়; সেই অফলপ্রেপ্সু ব্যক্তি যে কর্ম্ম করেন, সেই [ পূর্ব্বোক্ত বিশেষণযুক্ত ] কর্ম্মকেই 'সাত্ত্বিক কর্ম্ম' বলিয়া শাস্ত্রকারগণ নির্দ্দেশ করিয়া থাকেন ॥২৩

যৎ তু কামেপ্সুনা কর্ম্ম সাহঙ্কারেণ বা পুনঃ।
ক্রিয়তে বহুলায়াসং তদ্রাজসমুদাহৃতম্ ॥২৪

অন্বয়। যৎ তু পুনঃ বহুলায়াসং কর্ম্ম কামেপ্সুনা সাহঙ্কারেণ বা ক্রিয়তে, তৎ রাজসম্ উদাহৃতম্ ॥ ২৪

অনুবাদ। ফলকামী অথবা অহঙ্কারী মানব বহুক্লেশকর যে কর্ম্ম করিয়া থাকে, তাহাই রাজস কর্ম্ম বলিয়া পরিকীর্ত্তিত হয় ॥২৪

ভাষ্য। যত্ত্বিতি। যত্তু কামেপ্সুনা ফলপ্রেপ্সুনা ইত্যর্থঃ। কর্ম্ম সাহঙ্কারেণ বা সাহঙ্কারেণেতি ন তত্ত্বজ্ঞানাপেক্ষয়া, কিং তর্হি? লৌকিকশ্রোত্রিয়-নিরহঙ্কারাপেক্ষয়া। যো হি পরমার্থনিরহঙ্কার আত্মবিৎ ন তস্য কামেপ্সুত্ববহু-লায়াসকর্ত্তৃত্বপ্রাপ্তিরস্তি। সাত্ত্বিকস্যাপি কর্ম্মণঃ অনাত্মবিৎ সাহঙ্কারঃ কর্ত্তা, কিমুত রাজসতামসয়োঃ। লোকে অনাত্মবিদপি শ্রোত্রিয়ঃ নিরহঙ্কার উচ্যতে, নির-হঙ্কারোঽয়ং ব্রাহ্মণ ইতি। তস্মাৎ তদপেক্ষয়ৈব সাহঙ্কারেণ বা ইত্যুক্তং পুনঃশব্দঃ পাদপূরণার্থঃ। ক্রিয়তে বহুলায়াসং কর্ত্রা মহতা আয়াসেন নির্ব্বর্ত্ত্যতে, তৎ কর্ম্ম রাজসমুদাহৃতম্ ॥২৪

আনন্দগিরিটীকা। রাজসং কর্ম্ম নির্দ্দিশতি—যত্ত্বিতি। ফলপ্রেপ্সুনা কর্ত্রা যৎ কর্ম্ম ক্রিয়তে তদ্রাজসমিত্যুত্তরত্র সম্বন্ধঃ। তত্ত্বজ্ঞানবতা নিরহঙ্কারেণ সাহঙ্কারেণ স্বজ্ঞেন ক্রিয়তে কর্ম্মেতি বিবক্ষাং বারয়তি—সাহঙ্কারেণেতি। তত্ত্বজ্ঞানবতা নিরহঙ্কারেণ কৃতং কর্ম্মাপেক্ষ্য সাহঙ্কারেণাজ্ঞেন কৃতমেতৎ কর্ম্মেতি ন বিবক্ষ্যতে চেৎ তর্হি কিমত্র বিবক্ষিতমিতি পৃচ্ছতি—কিং তর্হীতি। যো হি দুরিতরহিতঃ শ্রোত্রিয়ো লোকাদনপেতস্তস্য যদহঙ্কারবর্জ্জিতং কর্ম্ম তদ-পেক্ষয়েদং সাহঙ্কারেণ কৃতং কর্ম্মেত্যুক্তমিত্যাহ—লৌকিকেতি। নম্বু তত্ত্বজ্ঞান-বতো নিরহঙ্কারস্য কর্ম্মকর্ত্তৃত্বমপেক্ষ্য সাহঙ্কারেণেত্যাদি কিং নেষ্যতে তত্রাহ—

যো হীতি। বিশেষণান্তরবশাদেব তত্ত্ববিদো নিবারিতত্বাৎ ন তদপেক্ষমিদং বিশেষণমিত্যর্থঃ। সাহঙ্কারস্যৈব রাজসে কর্ম্মণি কর্তৃত্বমিত্যেতৎ কৈমুতিকন্যায়েন সাধয়তি—সাত্ত্বিকস্যেতি। নম্নু আত্মবিদোঽন্যস্য নিরহঙ্কারত্বাযোগাৎ কথং তদপেক্ষয়া সাহঙ্কারেণেত্যুক্তং তত্রাহ—লোক ইতি ॥২৪

অনুবাদ। যত্তু ইত্যাদি [ শ্লোকের অর্থ। যে কর্ম্ম কিন্তু কামেপ্সু-অর্থাৎ ফলকামী অথবা সাহঙ্কার জনকর্তৃক অনুষ্ঠিত হয়,—এই যে সাহঙ্কার বলা হইল, ইহা যে তত্ত্বজ্ঞানীকে অপেক্ষা করিয়া উক্ত হইয়াছে, তাহা নহে; কিন্তু লৌকিক যে নিরহঙ্কার শ্রোত্রিয় তাহাকে অপেক্ষা করিয়াই এখানে 'সাহঙ্কার' বলিয়া নির্দ্দিষ্ট হইয়াছে। কারণ, যে ব্যক্তি পরমার্থ নিরহঙ্কার সুতরাং আত্মতত্ত্বজ্ঞ, তিনি কামেপ্সু হইতে পারেন না, এবং বহু ক্লেশদায়ক কর্ম্মও তাহা দ্বারা সম্পাদিত হইতে পারে না। অনাত্মবিদ্ যদি সাত্ত্বিক কর্ম্মেরও কর্ত্তা হয়, তাহা হইলেও সে সাহঙ্কার কর্ত্তাই হইয়া থাকে; রাজস বা তামস কর্ম্মের কর্ত্তা যে সাহঙ্কার কর্ত্তা হইবে, এ বিষয়ে আর অধিক বক্তব্য কি হইতে পারে? সংসারে আত্মতত্ত্বজ্ঞ না হইলেও, ব্রাহ্মণ যদি বিদ্যাদি গুণসম্পন্ন হন, তাহা হইলে তাঁহাকেও নিরহঙ্কার বলা যায়; যেমন প্রায়ই লোকে বলিয়া থাকে, এই ব্রাহ্মণটি 'নিরহঙ্কার'; সেই কারণে, সেই প্রকার নিরহঙ্কার শ্রোত্রিয় ব্রাহ্মণকে অপেক্ষা করিয়া এই শ্লোকে "সাহঙ্কারেণ" এই পদটি প্রযুক্ত হইয়াছে। 'পুনঃ" শব্দটির কোন অর্থ নাই, ইহা দ্বারা পাদপূরণ হইয়াছে মাত্র। এই প্রকার কর্ত্তা বহু ক্লেশ স্বীকার করিয়া যে কর্ম্মের অনুষ্ঠান করিয়া থাকে,—সেই কর্ম্ম "রাজস" বলিয়া কথিত হইয়া থাকে ॥২৪

অনুবন্ধং ক্ষয়ং হিংসামনপেক্ষ্য চ পৌরুষম্।
মোহাদারভ্যতে কর্ম্ম যৎ তৎ তামসমুচ্যতে ॥২৫

অন্বয়। অনুবন্ধং (পশ্চাদ্ভাবিফলং) ক্ষয়ং হিংসাং পৌরুষং চ অনপেক্ষ্য মোহাৎ যৎ কর্ম্ম আরভ্যতে তৎ তামসমুচ্যতে ॥২৫

অনুবাদ। ফল, হানি, হিংসা ও নিজের সামর্থ্যকে অপেক্ষা না করিয়া, মোহবশতঃ যে কার্য্যের আরম্ভ করা যায়, সেই কর্ম্মকে তামস কর্ম্ম কহা যায় ॥২৫

ভাষ্য। অনুবন্ধমিতি। অনুবন্ধং পশ্চাদ্ভাবি যদ্বস্তু সোঽনুবন্ধ উচ্যতে, তৎ চ অনুবন্ধম্; ক্ষয়ং যস্মিন্ কর্ম্মণি ক্রিয়মাণে শক্তিক্ষয়ঃ অর্থক্ষয়ো বা স্যাৎ তৎ

ক্ষয়ম্, হিংসাং প্রাণিপীড়ামনপেক্ষ্য চ, পৌরুষং পুরুষকারং শক্নোমীদং কর্ম্ম সমাপয়িতুমিত্যেবমাত্মসামর্থ্যম্, ইত্যেতানি অনুবন্ধাদীনি অনপেক্ষ্য পৌরুষান্তানি মোহাদবিবেকতঃ আরভ্যতে কর্ম্ম যৎ তৎ তামসং তমোনির্বৃত্তম্ উচ্যতে ॥২৫

আনন্দগিরিটীকা। সম্প্রতি তামসং কর্ম্মোদাহরতি অনুবন্ধমিত্যাদিনা ॥২৫

অনুবাদ। অনুবন্ধম্ ইত্যাদি [শ্লোকের অর্থ]। যে বস্তু পরে হয়, তাহাকে "অনুবন্ধ" কহা যায়, সেই অনুবন্ধকে,—যে কর্ম্ম করিলে শক্তি বা অর্থের ক্ষয় হইবে তাহাই এই স্থলে "ক্ষয়" শব্দের অর্থ, সেই ক্ষয়কে,—প্রাণিগণের পীড়াই "হিংসা" শব্দের অর্থ, সেই হিংসাকে,—অপেক্ষা না করিয়া এবং "পৌরুষ" অর্থাৎ এই কার্য্য আমি সমাপন করিতে সমর্থ, এই প্রকার সামর্থ্যরূপ পুরুষকারই "পৌরুষ" শব্দের অর্থ, সেই পৌরুষকেও অপেক্ষা না করিয়া, অর্থাৎ অনুবন্ধ হইতে পৌরুষ পর্য্যন্ত উক্ত কয়টি বস্তুর প্রতি একেবারে লক্ষ্য না করিয়া, "মোহ" অর্থাৎ অবিবেকবশতঃ যে কার্য্য করা যায়, সেই কার্য্যকে "তামস" তমোগুণের পরিণাম কহা যায় ॥২৫

মুক্তসঙ্গোঽনহংবাদী ধৃত্যুৎসাহসমন্বিতঃ।
সিদ্ধ্যসিদ্ধ্যোর্নির্ব্বিকারঃ কর্ত্তা সাত্ত্বিক উচ্যতে ॥২৬

অন্বয়। মুক্তসঙ্গঃ অনহংবাদী ধৃত্যুৎসাহসমন্বিতঃ সিদ্ধ্যসিদ্ধ্যোঃ নির্ব্বিকারঃ কর্ত্তা সাত্ত্বিক উচ্যতে ॥২৬

অনুবাদ। আসক্তিশূন্য, নিরহঙ্কার, ধৈর্য্য ও উৎসাহযুক্ত, সিদ্ধি বা অসিদ্ধিতে নির্ব্বিকার কর্ত্তাই সাত্ত্বিক কর্ত্তা বলিয়া কীর্ত্তিত হন ॥২৬

ভাষ্য। মুক্তেতি। মুক্তসঙ্গঃ মুক্তঃ পরিত্যক্তঃ সঙ্গো যেন স মুক্তসঙ্গঃ, অনহংবাদী নাহংবদনশীলঃ, ধৃত্যুৎসাহসমন্বিতঃ—ধৃতিঃ ধারণমুৎসাহঃ উদ্যমঃ, তাভ্যাং সমন্বিতঃ সংযুক্তঃ ধৃত্যুৎসাহসমন্বিতঃ, সিদ্ধ্যসিদ্ধ্যোঃ ক্রিয়মাণস্য কর্ম্মণঃ ফলসিদ্ধৌ অসিদ্ধৌ চ সিদ্ধ্যসিদ্ধ্যোঃ, নির্ব্বিকারঃ কেবলং শাস্ত্রপ্রমাণপ্রযুক্তঃ ন ফলরাগাদিনা যুক্তো যঃ স নির্ব্বিকারঃ উচ্যতে। এবং ভূতঃ কর্ত্তা যঃ সঃ সাত্ত্বিক উচ্যতে ॥২৬

আনন্দগিরিটীকা। ইদানীং কর্ত্তৃত্রৈবিধ্যং ক্রবন্নাদৌ সাত্ত্বিকং কর্ত্তারং দর্শয়তি—মুক্তেতি। সঙ্গো নাম ফলাভিসন্ধিঃ কর্ত্তৃত্বাভিমানো বা, নাহং বদনশীলঃ কর্ত্তাহমিতি বদনশীলো ন ভবতীত্যর্থঃ, ধারণং ধৈর্য্যম্। ক্রিয়মাণস্য

কর্ম্মণো যদি ফলানভিসন্ধিস্তর্হি নানুষ্ঠানবিশ্রম্ভঃ সম্ভবেদিত্যাশঙ্ক্যাহ—কেবলমিতি। ফলরাগাদিনেত্যাদিশব্দেন কর্ম্মরাগো গৃহ্যতে। অযুক্ত ইতি চ্ছেদঃ ॥২৬

অনুবাদ। মুক্ত ইত্যাদি শ্লোকের অর্থ। "মুক্তসঙ্গ" যে ব্যক্তি সঙ্গ অর্থাৎ আসক্তিকে পরিত্যাগ করিয়াছেন, তিনিই 'মুক্তসঙ্গ'; "অনহংবাদী," আমিই [কর্ত্তা] এই প্রকার বলা যাঁহার স্বভাব নহে, তিনিই 'অনহংবাদী'; "ধৃত্যুৎসাহসমন্বিত" ধৃতিশব্দের অর্থ ধারণ (সহিবার শক্তি) উৎসাহ শব্দের অর্থ উদ্যম, যাঁহার ধীরতা ও উদ্যম আছে, তিনিই 'ধৃত্যুৎসাহসমন্বিত'; সিদ্ধি এবং অসিদ্ধি এই উভয়েই যাঁহার চিত্ত বিকৃত হয় না অর্থাৎ শাস্ত্রে ইহা কর্ত্তব্য বলিয়া নির্দ্দিষ্ট হইয়াছে, এইজন্য আমি এই কার্য্য করিব এই প্রকার বুদ্ধিরই বশবর্ত্তী হইয়া যিনি কর্ত্তব্যকর্ম্মসমূহ সম্পাদন করেন, কর্ম্মফলে তৃষ্ণাবশতঃ কার্য্য করেন না, সেই ব্যক্তিই সিদ্ধি এবং অসিদ্ধিতে নির্ব্বিকার হইয়া থাকেন; এইরূপ গুণশালী যে কর্ত্তা, তিনিই "সাত্ত্বিক" কর্ত্তা বলিয়া কীর্ত্তিত হন ॥২৬

রাগী কর্ম্মফলপ্রেপ্সুর্লুব্ধো হিংসাত্মকোঽশুচিঃ।
হর্ষশোকান্বিতঃ কর্ত্তা রাজসঃ পরিকীর্ত্তিতঃ ॥২৭

অন্বয়। রাগী কর্ম্মফলপ্রেপ্সুঃ লুব্ধঃ হিংসাত্মকঃ অশুচিঃ হর্ষশোকান্বিতঃ কর্ত্তা রাজসঃ পরিকীর্ত্তিতঃ ॥২৭

অনুবাদ। রাগী, কর্ম্মফলে আকাঙ্ক্ষাযুক্ত, লোভযুক্ত, হিংসাপ্রকৃতি-অপবিত্র এবং হর্ষশোকযুক্ত [যে] কর্ত্তা, [সে] রাজস [কর্ত্তা] বলিয়া [শাস্ত্রে] পরিকীর্ত্তিত হয় ॥২৭

ভাষ্য। রাগীতি। রাগী রাগোঽস্যাস্তীতি রাগী, কর্ম্মফলপ্রেপ্সুঃ কর্ম্মফলার্থী ইত্যর্থঃ, লুব্ধঃ পরদ্রব্যেষু সঞ্জাততৃষ্ণঃ তীর্থাদৌ স্বদ্রব্যাপরিত্যাগী বা, হিংসাত্মকঃ পরপীড়াকরস্বভাবঃ * অশুচিঃ বাহ্যান্তঃশৌচবর্জ্জিতঃ, হর্ষশোকান্বিতঃ ইষ্টপ্রাপ্তৌ হর্ষঃ অনিষ্টপ্রাপ্তৌ ইষ্টবিয়োগে চ শোকঃ, তাভ্যাং হর্ষশোকাভ্যাম্ অন্বিতঃ সংযুক্তঃ, তস্যৈব চ কর্ম্মণঃ সম্পত্তিবিপত্ত্যোঃ † হর্ষশোকৌ স্যাতাং তাভ্যাং সংযুক্তো যঃ কর্ত্তা স রাজসঃ পরিকীর্ত্তিতঃ ॥২৭

আনন্দগিরিটীকা। রাজসং কর্ত্তারং কথয়তি—রাগীতি। কর্ম্মবিষয়ো

* পরপীড়াস্বভাবঃ ইতি ক্বচিদ্দৃশ্যতে।

† সম্পত্তিবিপত্তিভ্যাম্ ইতি পাঠান্তরম্

রাগঃ, কর্ম্মফলপ্রেপ্সুরিতি ফলরাগস্ত পৃথক্কথনাৎ। স্বাভিপ্রায়াপ্রকটীকরণপূর্ব্বকং পরপীড়নং পরবিচ্ছেদনং তেন স্বার্থপর ইত্যর্থঃ ॥২৭

অনুবাদ। রাগী ইত্যাদি [শ্লোকের অর্থ]। যাহার রাগ (আসক্তি) আছে, "কর্ম্মফলপ্রেপ্সু" যে কর্ম্মফলের প্রার্থনা করে; "লুব্ধ" পরের দ্রব্যসমূহে যাহার তৃষ্ণা অর্থাৎ ভোগেচ্ছা আছে, অথবা তীর্থাদিতে যাইয়াও যে নিজ দ্রব্য দান করে না; "হিংসাত্মক" পরকে পীড়ন করাই যাহার স্বভাব; "অশুচি" বাহ্য এবং আন্তর এই দ্বিবিধ শৌচের মধ্যে একটিও যাহার নাই; "হর্ষশোকান্বিত" ইষ্টপ্রাপ্তিতে হর্ষ, এবং অনিষ্টপ্রাপ্তিতে বা ইষ্ট বস্তুর বিয়োগে শোক, এই উভয়টি যাহার আছে; এবং সেই কর্ম্মেরই সংপূর্ণতা বা বিপত্তিতে যাহার হর্ষ বা শোক হয়, তাহাকেও 'হর্ষশোকসমন্বিত' কহা যায়; এইরূপ যে কর্ত্তা, সেই "রাজস" [কর্ত্তা] বলিয়া পরিকীর্ত্তিত হয় ॥২৭

অযুক্তঃ প্রাকৃতঃ স্তব্ধঃ শঠো নৈষ্কৃতিকোঽলসঃ *।
বিষাদী দীর্ঘসূত্রী চ কর্ত্তা তামস উচ্যতে ॥২৮

অন্বয়। অযুক্তঃ প্রাকৃতঃ (মূঢ়ঃ) স্তব্ধঃ (অনম্রঃ) শঠঃ নৈষ্কৃতিকঃ (পর-বৃত্তিচ্ছেত্তা) অলসঃ বিষাদী দীর্ঘসূত্রী চ কর্ত্তা তামসঃ উচ্যতে ॥২৮

অনুবাদ। চঞ্চল, মূর্খ, অনতি-পর (উদ্ধত; যে কাহারও নিকট নত হয় না) শঠ, পরের বৃত্তিচ্ছেদকারী, অলস, বিষাদপূর্ণ ও দীর্ঘসূত্রী কর্ত্তাই তামস [কর্ত্তা] বলিয়া পরিকীর্ত্তিত হয় ॥২৮

ভাষ্য। অযুক্ত ইতি। অযুক্তঃ ন যুক্তঃ অসমাহিতঃ, প্রাকৃতঃ অত্যন্তা-সংস্কৃতবুদ্ধিঃ বালসমঃ, স্তব্ধঃ দণ্ডবৎ ন নমতি কস্মৈচিৎ, শঠঃ মায়াবী, শক্তিগূহন-কারী, নৈষ্কৃতিকঃ পরবৃত্তিচ্ছেদনপরঃ, † অলসঃ অপ্রবৃত্তিশীলঃ কর্ত্তব্যেষ্বপি, বিষাদী সর্ব্বদা অবসন্নস্বভাবো, দীর্ঘসূত্রী চ কর্ত্তব্যানাং দীর্ঘপ্রসারণঃ যৎ অদ্য শ্বো বা কর্ত্তব্যং তন্মাসেনাপি ন করোতি, যশ্চৈবম্ভূতঃ কর্ত্তা স তামস উচ্যতে ॥২৮

আনন্দগিরিটীকা। দীর্ঘং সূত্রয়িতুঃ শীলমস্যেতি ব্যুৎপত্তিং গৃহীত্বা বিবক্ষিতমর্থমাহ—কর্ত্তব্যানামিতি। এবং ক্রিয়মাণে সতি অনিষ্টমিদং কথঞ্চিদাপস্যেত যদা পুনরেবং ক্রিয়তে তদা ত্বনিষ্টমেব সম্ভাবনোপনীতমিতি চিন্তাপরম্পরয়া মন্থরপ্রবৃত্তিরিত্যর্থঃ। তদেব স্পষ্টয়তি—যদদ্যেতি ॥২৮

---

* "নৈকৃতিকোঽলসঃ" ইতি বা পাঠঃ।

† নৈকৃতিকঃ পরবিভেদনপরঃ ইতি ক্বচিৎ।

অনুবাদ। অযুক্ত ইত্যাদি শ্লোকের অর্থ। "অযুক্ত" অসমাহিত, "প্রাকৃত" যাহার বুদ্ধি একেবারে অসংস্কৃত, অর্থাৎ যে বালকের তুল্য; "স্তব্ধ" দণ্ডের ন্যায়, কাহাকেও নমস্কার যে করে না; "শঠ" মায়াবী অর্থাৎ নিজের শক্তিরও গোপন করিয়া থাকে যে; "নৈষ্কৃতিক" পরের বৃত্তি ছেদন যে করে; "বিষাদী" সর্ব্বদা অবসন্নস্বভাব; "দীর্ঘসূত্রী" যে কার্য্যকে প্রসারিত করে অর্থাৎ যে কার্য্যটি আজ বা কাল সমাপ্ত হইতে পারে, তাহা একমাসেও যে করিয়া উঠিতে পারে না; এইরূপ যে কর্ত্তা, তাহাকে "তামস" বলা যায় ॥২৮

বুদ্ধের্ভেদং ধৃতেশ্চৈব গুণতস্ত্রিবিধং শৃণু ।
প্রোচ্যমানমশেষেণ পৃথক্‌ত্বেন ধনঞ্জয় ॥২৯

অন্বয়। হে ধনঞ্জয়! এবং বুদ্ধেঃ ধৃতেশ্চ গুণতস্ত্রিবিধং ভেদং পৃথক্ত্বেন অশেষেণ প্রোচ্যমানং শৃণু ॥২৯

অনুবাদ। হে ধনঞ্জয়! এইরূপ গুণভেদ প্রযুক্ত বুদ্ধি এবং ধৃতিরও ত্রিবিধ ভেদ, যাহা আমি পৃথগ্‌ভাবে অশেষ প্রকারে তোমায় বলিতেছি, তাহা তুমি শ্রবণ কর ॥২৯

ভাষ্য। বুদ্ধের্ভেদমিতি। বুদ্ধের্ভেদং ধৃতেশ্চৈব ভেদং গুণতঃ সত্ত্বাদিগুণতঃ ত্রিবিধং শৃণু ইতি সূত্রোপন্যাসঃ। প্রোচ্যমানং কথ্যমানম্ অশেষেণ নিরবশেষতঃ যথাবৎ পৃথক্‌ত্বেন বিবেকতঃ ধনঞ্জয়। দিগ্‌বিজয়ে মানুষং দৈবং চ প্রভূতং ধনম্ অজয়ৎ তেনাসৌ ধনঞ্জয়োঽর্জ্জুনঃ ॥২৯

আনন্দগিরিটীকা। জ্ঞানাদীনাং প্রত্যেকং ত্রৈবিধ্যমুক্ত্বা বৃত্তিমত্যা বুদ্ধেস্তদ্বৃত্তেশ্চ ধৃত্যাখ্যায়াস্ত্রৈবিধ্যং সূচয়তি—বুদ্ধেরিতি। সূত্রবিবরণং প্রতিজানীতে—প্রোচ্যমানমিতি। অর্জ্জুনস্য ধনঞ্জয়ত্বং ব্যুৎপাদয়তি—দিগিতি ॥২৯

অনুবাদ। বুদ্ধি এবং ধৃতিরও সত্ত্বাদি গুণ বশতঃ ত্রিবিধ ভেদ শুন। ভবিষ্যতে বিস্তারপূর্ব্বক বলিবার জন্য সূত্রের ন্যায় সংক্ষেপে সূচনা করা যাইতেছে। "প্রোচ্যমান" অর্থাৎ যাহা আমি বলিতেছি, অশেষরূপে অর্থাৎ কিছু বাদ না দিয়া, পৃথক্‌ত্বের সহিত অর্থাৎ বিবিক্তভাবে, হে ধনঞ্জয়! পূর্ব্বকালে অর্জ্জুন মানুষ এবং দৈব এই দ্বিবিধ প্রভূত ধন জয় করিয়াছিলেন, এইজন্য অর্জ্জুনকে 'ধনঞ্জয়' বলা যায় ॥২৯

প্রবৃত্তিঞ্চ নিবৃত্তিঞ্চ কার্য্যাকার্য্যে ভয়াভয়ে ।
বন্ধং মোক্ষং চ যা বেত্তি বুদ্ধিঃ সা পার্থ সাত্ত্বিকী ॥৩০

অবিহুষঃ সর্ব্বকর্ম্মত্যাগাযোগে চ প্রকৃতাধ্যায়দ্বয়মেব বাক্যমনুগুণমিত্যাহ—স্বে স্বে ইতি। বাক্যান্তরমপি তত্রৈবার্থে যুক্তার্থমিত্যাহ—স্বকর্ম্মণেতি ॥৪৮

অনুবাদ। বিষজাত ক্রিমির ন্যায় [ অর্থাৎ বিষ হইতে উৎপন্ন ক্রিমি যেরূপ বিষের অনিষ্টফলভোগ করে না অর্থাৎ বিষ-সম্পর্কে মরণাদি লাভ করে না, সেইরূপ ] স্বভাব-নিয়ত কর্ম্মের অনুষ্ঠান করিলে পাপ প্রাপ্ত হয় না—ইহা বলা হইয়াছে; পরধর্ম্ম ভয়াবহ ইহাও বলা হইয়াছে; এবং পূর্ব্বেও বলা হইয়াছে যে, অনাত্মজ্ঞ ব্যক্তি ক্ষণকালও কর্ম্ম না করিয়া থাকিতে পারে না। এইজন্যই [ আবার বলিতেছেন যে ] "সহজ" জন্মের সহিত যাহা উৎপন্ন হয়, তাহাই 'সহজ'। কি তাহা? কর্ম্ম, হে কৌন্তেয়। ঐ কর্ম্ম ত্রিগুণত্বনিবন্ধন সদোষ হইলেও ত্যাগ করিবে না। যাহার আরম্ভ করা যায়, তাহাই এই স্থানে "আরম্ভ" শব্দের অর্থ। "সর্ব্বারম্ভ" অর্থাৎ সকল কর্ম্ম। কর্ম্মের প্রকরণ চলিতেছে বলিয়া [ এই স্থলে আরম্ভ শব্দের অর্থ কর্ম্মই গ্রহণ করিতে হইবে ]। যত প্রকার আরম্ভ আছে, অর্থাৎ স্বধর্ম্ম বা পরধর্ম্মসমূহ, তাহা সকলই সহজ ধূমের দ্বারা অগ্নির ন্যায়, দোষের দ্বারা আবৃত হইয়া থাকে। সকল কর্ম্মই যখন ত্রিগুণাত্মক, তখন সেই ত্রিগুণাত্ম-করূপ হেতু আছে বলিয়া উহারা সকলেই 'সদোষ'। সহজ কর্ম্মের অর্থাৎ স্বধর্ম্মের পরিত্যাগ করিয়া পরধর্ম্মের অনুষ্ঠান করিলেও দোষ হইতে মুক্তিলাভ হওয়ার সম্ভাবনা নাই, অথচ পরধর্ম্ম ভয়াবহ। একেবারে সকল কর্ম্ম পরিত্যাগ করা অজ্ঞের পক্ষে সম্ভবপর নহে; এই কারণে সহজ কর্ম্ম পরিত্যাগ করিবে না—ইহাই অর্থ। [ এক্ষণে জিজ্ঞাসা হইতেছে যে ] অশেষভাবে যেহেতু কর্ম্ম পরিত্যাগ করিতে পারা যায় না, এই কারণেই কি পরিত্যাগ করিবে না, এই প্রকার বলা হইতেছে? অথবা সহজ কর্ম্ম পরিত্যাগ করিলে দোষ হয়, এই কারণে উহা পরিত্যাগ করিবে না বলা হইতেছে? এই যে দুই প্রকার শঙ্কা করা যাইতেছে, ইহাতে ফল কি?—[ প্রথম শঙ্কার ফল হইতেছে যে ] যদি অশেষতঃ কর্ম্ম ত্যাগ করিতে পারা অসম্ভব বলিয়া সহজ কর্ম্মকে পরিত্যাগ করিবে না, এইরূপ [ অভিপ্রায় ] হয়, তাহা হইলে স্বীকার করিতে হয় যে, অশেষ কর্ম্ম পরিত্যাগ করাও গুণের মধ্যে পরিগণিত হইতে পারে, এইরূপই সিদ্ধ হইয়া পড়ে। এইরূপ হইতে পারে সত্য, কিন্তু অশেষতঃ কর্ম্মত্যাগই উপপন্ন হইতে পারে না; [ কারণ, পূর্ব্বেই উক্ত হইয়াছে যে, কেহই কর্ম্ম না করিয়া ক্ষণকালের জন্য থাকিতে পারে না; সুতরাং একেবারে সকল কর্ম্ম ছাড়িবে, ইহা কি প্রকারে উপপন্ন হইবে? ]। ইহার উপর বক্তব্য এই যে, তবে কি ইহাই সিদ্ধান্ত

হইতেছে যে, সাঙ্খ্য-মতে যেমন গুণ [ সত্ত্ব, রজঃ ও তমঃ ] সমূহ সর্ব্বদাই ক্রিয়াশীল, সেই প্রকার আত্মাও কি সর্ব্বদাই ক্রিয়াশীল ? কিংবা বৌদ্ধগণের মতে যেমন [ রূপ, বিজ্ঞান, বেদনা, সংজ্ঞা ও সংস্কার রূপ ] পঞ্চ স্কন্ধ ক্ষণবিধ্বংসী, কারণ, [ তাহাদের মতে ] ক্রিয়াই কারক ; [ ক্রিয়া ছাড়া কারক না থাকিলে কোন বস্তুই স্থায়ী হইতে পারে না, এইজন্য পঞ্চস্কন্ধরূপ যে, তাহাও কতকগুলি ক্রিয়ার সমষ্টি ছাড়া আর কিছুই নহে ; সুতরাং তাহাও ক্ষণবিধ্বংসী ] সেই প্রকার আত্মাও কি ক্ষণবিধ্বংসী ? অথবা এই দুই প্রকার পক্ষ ভিন্ন আর একটি তৃতীয় পক্ষ আছে, সেই পক্ষে [ এইরূপ স্বীকৃত হইয়াছে যে ] বস্তু [ স্থায়ী হইলে ] যখন কোন কার্য্য করে, তখন তাহা সক্রিয় ; যে সময় তাহা কোন কার্য্য করে না, তখন তাহাকেই নিষ্ক্রিয় বলা যাইতে পারে। এই প্রকার যদি সিদ্ধান্ত হয়, তাহা হইলে, অশেষতঃ কর্ম্ম পরিত্যাগ করা সম্ভবপর হইয়া উঠে। কিন্তু তৃতীয় পক্ষে এই বিশেষ যে, এই মতে আত্মরূপ বস্তু নিত্যপ্রচলিতও নহে এবং ক্রিয়াই যে কারক, তাহাও নহে ; [ ক্রিয়া ব্যতীত স্থায়ী কারকও বিদ্যমান আছে ]। এই তৃতীয় মতে জিজ্ঞাস্য এই যে, তবে কি ইহাই অঙ্গীকার করিতে হইবে যে, ব্যবস্থিত বস্তুতে, [ স্বতঃসিদ্ধ ভাবে ] বিদ্যমান না থাকিয়াও সময়-বিশেষে ক্রিয়া উৎপন্ন হয় এবং পরে বিনাশও পাইয়া থাকে ? শুদ্ধ [ নির্ব্বিকার ] দ্রব্য [ বিকারানুকূল ] শক্তিমৎ হইয়া অবস্থিতি করে, এইরূপ কণাদ-মতানুযায়ী দার্শনিকগণ বলিয়া থাকেন। [ তাঁহাদের মতে ] সেই শুদ্ধ ও শক্তিমৎ দ্রব্যই কারক হইয়া থাকে। এই প্রকার মতে কি দোষ আছে ? ইহাই দোষ যে, ইহা ভগবানের অভিমত নহে। কিসে জানা গেল [ যে ইহা ভগবানের মত নহে ] ? যেহেতু ভগবান্ স্বয়ংই বলিয়াছেন "অসতের উৎপত্তি হইতে পারে না" ইত্যাদি। কণাদ-মতানুযায়ী দার্শনিকগণের ইহা মত যে, অসতের উৎপত্তি হয় এবং সতেরও বিনাশ হয়। ভগবানের অভিমত নাই হইল, তাহাতে ক্ষতি কি ? এই মতটি যুক্তিসঙ্গত যদি হয় [ তাহা হইলে কেন ইহাকে গ্রহণ করা যাইবে না ? ] ইহার উপর বক্তব্য এই যে, এই মতটি সদোষ ; কারণ, ইহা সর্ব্বপ্রমাণবিরুদ্ধ। কি প্রকারে ? যদি দ্ব্যণুক প্রভৃতি কার্য্যদ্রব্য উৎপত্তির পূর্ব্বে একেবারে অসৎ হয়, এবং উৎপন্ন হইয়া কিছুকালের জন্য সৎ হয়, পরে আবার অত্যন্ত অসৎকে প্রাপ্ত হয়, তাহা হইলে [ এই আপত্তি হয় যে ] অসৎ সৎ হয়, অর্থাৎ অভাব ভাব হয়, এবং ভাব অভাব হয়। এইরূপ সেই কাণাদমতে [ ইহাও অঙ্গীকার করিতে হইবে যে ] উৎপত্তির পূর্ব্বে কার্য্য অভাব ; সুতরাং শশবিষাণস্বরূপ হইলেও যখন

উৎপন্ন হইতে থাকে, তখন সমবায়ি অসমবায়ি এবং নিমিত্ত কারণকে অপেক্ষা করিয়াই উৎপন্ন হইয়া থাকে। ইহা কিন্তু, কিছুতেই সম্ভব নহে যে, অভাবের উৎপত্তি হয় বা অভাব কোন প্রকার কারণকে অপেক্ষা করে; কারণ, শশশৃঙ্গ উৎপন্ন হইতেছে বা কারণকে অপেক্ষা করিতেছে, ইহা দেখিতে পাওয়া যায় না। তবে ইহা যদি অঙ্গীকার কর যে, ঘট প্রভৃতি কার্য্য সর্ব্বদাই বিদ্যমান আছে, কেবল সময় বিশেষে আবিভূর্ত হইয়া থাকে, এবং আবির্ভাব বা অভিব্যক্তির প্রতি যাহা কারণ, তাহারই অপেক্ষা করিয়া আবিভূর্ত হইয়া থাকে এইমাত্র, তাহা হইলে এইরূপ সিদ্ধান্ত অঙ্গীকার করা যাইতে পারে। আরও একটি কথা এই যে, অসৎ যদি সৎ হয় কিংবা সৎ যদি অসৎ হয়, তাহা হইলে কোন প্রকার প্রমাণ ও প্রমেয়-ব্যবহারের প্রতি কাহারও বিশ্বাস থাকিতে পারে না। সৎ সৎই, অসৎ অসৎই, এই প্রকার নিশ্চয়ও অনুপপন্ন হইয়া পড়ে। আরও [ দেখিতে হইবে যে ] বস্তু উৎপন্ন হইতেছে—ইহার অর্থ কি? বৈশেষিকগণ বলিয়া থাকেন যে, ইহার এই উত্তর যে, দ্ব্যণুকাদি কার্য্যদ্রব্য নিজ কারণ পরমাণু এবং সত্তার সহিত সম্বদ্ধ হইতেছে। অর্থাৎ উৎপত্তির পূর্ব্বে কার্য্যদ্রব্য অসৎ হইলেও তাহা নিজকারণের ব্যাপারকে অপেক্ষা করিয়া, নিজ কারণ পরমাণুর সহিত এবং নিজের সত্তার সহিত সম্বন্ধ লাভ করিতেছে; এ সম্বন্ধের নাম "সমবায়।" এই-ভাবেই উৎপন্ন দ্রব্য নিজ সমবায়ি কারণে সমবেত হইয়া থাকে [ ইহাকেই লোকে উৎপত্তি কহিয়া থাকে ]। বৈশেষিকগণের এই প্রকার সিদ্ধান্তের উপর বক্তব্য এই যে,—যাহা অসৎ, তাহার কারণ সৎ হইবে কি প্রকারে? এবং তাহার সহিত অন্য কোন বস্তুর সম্বন্ধই বা হইবে কিরূপে? বন্ধ্যা পুত্রের কারণ আছে বা বন্ধ্যা-পুত্রের সহিত কাহারও সম্বন্ধ আছে—ইহা কেহই প্রমাণের সাহায্যে কল্পনা করিতে পারে না। যদি বল বৈশেষিকগণ যে অভাবের সহিত কাহারও সম্বন্ধ কল্পনা করেন, তাহা নহে; তাঁহারা বলেন যে, দ্ব্যণুকাদি কার্য্য দ্রব্য সৎ, তাহাদের সহিতই কারণদ্রব্যের সমবায়রূপ সম্বন্ধ কল্পিত হইয়া থাকে। ইহাও ঠিক নহে; কারণ, কারণদ্রব্যের সহিত সম্বন্ধ হইবার পূর্ব্বে কার্য্যদ্রব্যের সত্তা বৈশেষিকগণ একেবারেই স্বীকার করেন না। কুম্ভকার দণ্ড ও চক্র প্রভৃতির ব্যাপারের পূর্ব্বে ঘটাদিকার্য্যদ্রব্যের অস্তিত্ব আছে, ইহা ত বৈশেষিকগণ স্বীকার করেন না। বৈশেষিকগণ স্বীকার করেন না যে, মাটীই ঘটাদি আকারকে প্রাপ্ত হইয়া থাকে; সুতরাং তাঁহাদের মতে পরিশেষে ইহাই স্থির হইতেছে যে, অসত্তেরই সম্বন্ধ হইয়া থাকে। যদি বল, অসতের সহিত সত্তের [ অন্য কোন

সম্বন্ধ ঘটিতে না পারিলেও ] সমবায়রূপ সম্বন্ধ হইতে পারে।—তাহাও ঠিক্ নহে; কারণ, বন্ধ্যা-পুত্রের কাহারও সহিত কোন প্রকার সম্বন্ধ আছে, ইহা দেখিতে পাওয়া যায় না। আরও দেখিতে হইবে যে [ বৈশেষিকগণের মতে দেখা যায় যে ] উৎপত্তির পূর্ব্বে ঘটাদির যে অভাব থাকে, তাহার সহিত তাহার কারণের সম্বন্ধ হইয়া থাকে, কিন্তু বন্ধ্যা-পুত্রের অভাব হইলেও তাহার কারণের সহিত সম্বন্ধ হয় না, এই অভাবের মধ্যে বিশেষ অঙ্গীকার করা হইতেছে; তাহা কিরূপ, তাহা বুঝাইয়া দেওয়া উচিত। একের অভাব, দুইয়ের অভাব, সকলের অভাব, প্রাগভাব, প্রধ্বংসাভাব, অন্যোন্যাভাব ও অত্যন্তাভাব এই অভাব কয়টির মধ্যে পরস্পর লক্ষণগত বা স্বরূপগত কোন বিশেষ কেহই দেখাইতে পারেন না। বিশেষ যদি না থাকে, তবে এক ঘটের প্রাগভাব কুম্ভকারাদির প্রযত্নের সাহায্যে ঘটভাবকে প্রাপ্ত হয় এবং কারণরূপ কপাল দ্রব্যের সহিত সম্বন্ধও হইয়া থাকে এবং ব্যবহারেরও যোগ্য হয়, কিন্তু ঘটেরই প্রধ্বংসাভাব অভাব হইলেও ঐরূপ হইতে পারে না অর্থাৎ প্রধ্বংসাভাব প্রভৃতি অভাবগুলি ব্যবহারযোগ্য হয় না। প্রাগভাবই দ্ব্যণুকাদি, দ্রব্যনামে প্রথিত হইয়া উৎপত্তি প্রভৃতি ব্যবহারের যোগ্য হয়—এই প্রকার কল্পনা নিতান্ত অসঙ্গত। প্রধ্বংসাভাব ও অত্যন্তাভাব যেমন অভাব, সেইরূপ প্রাগভাবও অভাব; ইহাদের মধ্যে কোনপ্রকার বিশেষ থাকা সম্ভবপর নহে।

যদি বল, "আমরা ইহা বলিতে চাহি না যে, প্রাগভাব ভাবরূপে উৎপন্ন হয়, "তাহাও ঠিক নহে"; কারণ, তাহা হইলে তোমাদিগকে অঙ্গীকার করিতে হয় যে, ভাবেরই ভাবাপত্তি ( অর্থাৎ যাহা সিদ্ধ আছে, তাহারই উৎপত্তি ) হয়, যেমন ঘটের ঘটাপত্তি, বা পটের পটাপত্তি; ইহাও অভাবের ভাবাপত্তির ন্যায়ই প্রমাণ-বিরুদ্ধ। সাঙ্খ্যগণেরও যে পরিণামপক্ষ, তাহাও বৈশেষিকগণের অঙ্গীকৃত পক্ষ হইতে [ বড় একটা ] পৃথক্ হইতেছে না; কারণ, সাংখ্যমতে অপূর্ব্ব ধর্ম্মের উৎপত্তি এবং বিনাশ অঙ্গীকার করিতে হয় [ বৈশেষিকগণের মতেও অপূর্ব্ব ধর্ম্মীর উৎপত্তি ও বিনাশ অঙ্গীকার করিতে হয়; সুতরাং উভয়মতেই অসতের উৎপত্তি মানিতে হয় ]। অভিব্যক্তি এবং তিরোভাব-রূপ দুইটি ধর্ম্মের বিদ্য-মানতা আছে কি না, তাহা নিরূপণ করিতে হইলে পূর্ব্বের ন্যায়ই প্রমাণবিরোধ হয়। এই প্রকার,যুক্তির দ্বারা—"কারণেরই সংস্থান বা অবস্থাবিশেষ কার্য্য" এই মতটিও নিরাকৃত হইতেছে। পরিশেষে স্থির হইতেছে যে, সদ্বস্তু সর্ব্বদা এক এবং একরূপ। উহা এক হইয়াও নটের ন্যায় অবিদ্যাবশতঃ উৎপত্তি ও

বিনাশ প্রভৃতি ধর্ম্মসমূহের দ্বারা নানাপ্রকারে বিকল্পিত হইয়া থাকে; ইহাই ভগবানের মত এবং ইহাই 'নাসতো বিদ্যতে ভাবঃ" ইত্যাদি শ্লোকে প্রকটিত হইয়াছে। কারণ, সকল প্রকার ব্যবহারেই সৎপ্রত্যয়ের ব্যভিচার দেখিতে পাওয়া যায় না; কিন্তু সৎপ্রত্যয় ব্যতীত অন্য যাহা কিছু ঘটপট প্রভৃতি প্রত্যয়, তাহা সকলই ব্যভিচারী হইয়া থাকে। তাহাই যদি হইল, তবে আত্মা ত স্বতঃ অবিক্রিয়; সেই আত্মার পক্ষে ত অশেষতঃ কর্ম্মত্যাগ সম্ভব নহে—এই প্রকার উক্তি সঙ্গত হইল কিরূপে? ইহার উত্তর এই যে, গুণসমূহ (সত্ত্ব রজঃ ও তমঃ) যদি বাস্তবিক সৎপদার্থ হয়, কিংবা অবিদ্যা দ্বারা পরিকল্পিত হয়, উভয় মতেই কর্ম্ম যে গুণের ধর্ম্ম, তাহা স্থির। তাহাই যদি হইল, তবে ইহাই স্থির যে, কর্ম্ম আত্মাতে আরোপিত ধর্ম্ম [স্বাভাবিক ধর্ম্ম নহে]; সুতরাং যে অবিদ্বান্, তাহার পক্ষে [অজ্ঞানবশতঃ কর্ম্ম সর্ব্বদাই আত্মাতে আরোপিত হয় বলিয়া] ক্ষণকালেরও জন্য কর্ম্ম পরিত্যাগ হইতে পারে না, ইহাই বলা হইয়াছে। কিন্তু যে বিদ্বান্, জ্ঞানোদয়বশতঃ অজ্ঞান নিবৃত্ত হইলে, সে সকল প্রকার কর্ম্ম পরিত্যাগ করিতে সমর্থ হয়। কারণ, জ্ঞানোদয় হইলে যখন অবিদ্যা নিবৃত্ত হয়, তখন অবিদ্যা বা তাহার কার্য্যের যে কিছু শেষ থাকিয়া যাইবে, ইহা ত আর সম্ভবপর নহে। যেমন তিমির-নামক নেত্ররোগে পীড়িত ব্যক্তির তিমির-রোগ নিবৃত্ত হইলে, তাহার আর দ্বিচন্দ্রাদির দর্শন হয় না, [সেইরূপ অবিদ্যা নিবৃত্ত হইলে, তাহার কার্য্য সংসারও আর থাকে না] এই প্রকার সিদ্ধান্তই যদি ভগবৎসম্মত হয়, তাহা হইলেই "সকল কর্ম্মকেই মনের দ্বারা ত্যাগ করিয়া" "নিজ নিজ কর্ম্মে অভিরত থাকিয়া মানব সংসিদ্ধি লাভ করে" এবং "নিজ কর্ম্মের দ্বারা তাঁহার উপাসনা করিয়া মানব সিদ্ধি লাভ করে" ইত্যাদি বচনগুলিও উপপন্ন হইতে পারে ॥ ৪৮

অসক্তবুদ্ধিঃ সর্ব্বত্র জিতাত্মা বিগতস্পৃহঃ।
নৈষ্কর্ম্ম্যসিদ্ধিং পরমাং সন্ন্যাসেনাধিগচ্ছতি ॥ ৪৯

অন্বয়। সর্ব্বত্র অসক্তবুদ্ধিঃ জিতাত্মা বিগতস্পৃহঃ সন্ন্যাসেন পরমাং নৈষ্কর্ম্ম্য-সিদ্ধিম্ অধিগচ্ছতি ॥ ৪৯

অনুবাদ। সর্ব্বত্র অনাসক্তচেতাঃ জিতেন্দ্রিয় এবং নিস্পৃহ ব্যক্তিই সন্ন্যাসের দ্বারা পরম নৈষ্কর্ম্ম্যসিদ্ধি লাভ করেন॥ ৪৯

ভাষ্য। যা চ কর্ম্মজা সিদ্ধিরুক্তা জ্ঞাননিষ্ঠাযোগ্যতালক্ষণা তস্যাঃ ফলভূতা

নৈষ্কর্ম্ম্যসিদ্ধিঃ জ্ঞাননিষ্ঠালক্ষণা বক্তব্যেতি শ্লোক আরভ্যতে—অসক্তবুদ্ধিঃ অসক্তা সঙ্গরহিতা বুদ্ধিরন্তঃকরণং যস্য সোঽসক্তবুদ্ধিঃ সর্ব্বত্র পুত্রদারাদিষু আসক্তিনিমিত্তেষু, জিতাত্মা জিতো বশীকৃত আত্মা অন্তকরণং যস্য স জিতাত্মা, বিগতস্পৃহঃ বিগতা স্পৃহা তৃষ্ণা দেহজীবিতভোগেষু যস্মাৎ স বিগতস্পৃহঃ, য এবংভূত আত্মজ্ঞঃ সঃ নৈষ্কর্ম্ম্যসিদ্ধিং নির্গতানি কর্ম্মাণি যস্মাৎ নিষ্ক্রিয়ব্রহ্মাত্মসংবোধাৎ সঃ নিষ্কর্ম্মা তস্য ভাবো নৈষ্কর্ম্ম্যম্, নৈষ্কর্ম্ম্যং চ তৎ সিদ্ধিশ্চ সা নৈষ্কর্ম্ম্যসিদ্ধিঃ, নৈষ্কর্ম্ম্যস্য বা সিদ্ধিঃ নিষ্ক্রিয়াত্মস্বরূপাবস্থানলক্ষণস্য সিদ্ধিঃ নিষ্পত্তিঃ তাং নৈষ্কর্ম্ম্যসিদ্ধিং পরমাং প্রকৃষ্টাং কর্ম্মজসিদ্ধিবিলক্ষণাং সদ্যোমুক্ত্যবস্থানরূপাং সন্ন্যাসেন সম্যগ্ দর্শনেন তৎপূর্ব্বকেণ বা সর্ব্বকর্ম্মসন্ন্যাসেন, অধিগচ্ছতি প্রাপ্নোতি। তথা চোক্তং "সর্ব্বকর্ম্মাণি মনসা সন্ন্যস্য নৈব কুর্ব্বন্ন কারয়ন্নাস্তে" ইতি ॥ ৪৯

আনন্দগিরিটীকা। বিদুষঃ সর্ব্বকর্ম্মত্যাগেঽপি নাবিদুষস্তথেত্যুক্তম্, ইদানীমুক্তমনূদ্য অনন্তরশ্লোকতাৎপর্য্যমাহ—যা চ কর্ম্মজেতি। চোঽবধারণার্থো ভিন্নক্রমো বক্তব্যেত্যত্র সম্বধ্যতে। সাধনান্যপদিশন্নৈষ্কর্ম্ম্যসিদ্ধিং ব্যপদিশতি—অসক্তেতি। পুত্রাদিবিষয়ে চেতসঃ সঙ্গাভাবেঽপি তস্যাস্বাধীনত্বমাশঙ্ক্যাহ—জিতাত্মেতি। অসক্তিমুক্ত্বা স্পৃহাভাবং বদতা পুনরুক্তিরিষ্টা ইত্যাশঙ্ক্যাহ—দেহেতি। উক্তমনূদ্য তৎফলং লম্ভয়তি—য এবমিতি। কর্ম্মণাং নির্গতৌ হেতুমাহ—নিষ্ক্রিয়েতি। সম্যগ্ জ্ঞানার্থত্বেন নৈষ্কর্ম্ম্যসিদ্ধিশব্দং ব্যাখ্যায়ার্থান্তরমাহ—নৈষ্কর্ম্ম্যস্যেতি। প্রকর্ষমেব প্রকটয়তি—কর্ম্মজেতি। সন্ন্যাসশ্রুতিস্মৃত্যোঃ সম্যগ্ দর্শনসাধনত্বপ্রসিদ্ধেঃ অযুক্তং তাদাত্ম্যমিত্যাশঙ্ক্য পক্ষান্তরমাহ—তৎপূর্ব্বকেণেতি। সন্ন্যাসান্নৈষ্কর্ম্ম্যপ্রাপ্তিরিত্যত্র বাক্যোপক্রমানুকূল্যমাহ—তথা চেতি ॥ ৪৯

অনুবাদ। জ্ঞাননিষ্ঠার যোগ্যতাই কর্ম্মজা সিদ্ধি, ইহা উক্ত হইয়াছে। এক্ষণে সেই কর্ম্মজা সিদ্ধির ফল যে জ্ঞাননিষ্ঠা অর্থাৎ নৈষ্কর্ম্ম্যসিদ্ধি, তাহাই বলিতে হইবে. এইজন্য এই শ্লোকের আরম্ভ করা হইতেছে। "অসক্তবুদ্ধি" যাহার "বুদ্ধি" অন্তঃকরণ—"অসক্ত"—সঙ্গরহিত, সেই 'অসক্তবুদ্ধি' [কোন্ বস্তুতে?] পুত্র পত্নী এবং গৃহ প্রভৃতি সকল প্রকার আসক্তি-নিমিত্ত ভোগ্য বস্তুতে [ইহাই তাৎপর্য্য]; "জিতাত্মা" যে "আত্মা" অন্তঃকরণকে বশীভূত করিতে পারিয়াছে, সেই 'জিতাত্মা'; "বিগতস্পৃহ" দেহ জীবন এবং ভোগে যাহার "স্পৃহা" তৃষ্ণা বিগত হইয়াছে, সেই 'বিগতস্পৃহ'। যে এই প্রকার অথচ আত্মতত্ত্বজ্ঞ, সেই নৈষ্কর্ম্ম্য সিদ্ধিকে প্রাপ্ত হয়। "আত্মা নির্ব্বিকার এবং ব্রহ্ম" এই প্রকার জ্ঞান হওয়াতে

যাঁহার সকল প্রকার কর্ত্তব্য কর্ম্ম শেষ হইয়াছে, তাঁহাকে 'নিষ্কর্ম্মা' বলা যায়; নিষ্কর্ম্মার ভাব এই প্রকার অর্থে 'নৈষ্কর্ম্ম্য' এই শব্দটি প্রযুক্ত হইয়াছে; সেই নৈষ্কর্ম্ম্যই সিদ্ধি এই অর্থটি বুঝাইবার জন্য "নৈষ্কর্ম্ম্য-সিদ্ধি" এই পদটি ব্যবহৃত হয়। অথবা নৈষ্কর্ম্ম্য শব্দের অর্থ নিষ্ক্রিয় আত্মস্বরূপে অবস্থিতি; তাহার "সিদ্ধি" নিষ্পত্তি—"নৈষ্কর্ম্ম্যসিদ্ধি"; সেই নৈষ্কর্ম্ম্যসিদ্ধি [ কি প্রকার ? ] "পরমা" প্রকৃষ্টা অর্থাৎ কর্ম্মজনিত যে সিদ্ধি, তাহা হইতে বিলক্ষণ, "সন্ন্যাস" সম্যগ্‌দর্শন অথবা সম্যগ্‌দর্শনের ফলস্বরূপ যে সর্ব্বকর্ম্মত্যাগ, তাহাই 'সন্ন্যাস' শব্দের অর্থ, সেই সন্ন্যাসের দ্বারা [ আত্মতত্ত্বজ্ঞ ] সদ্যোমুক্তিতে অবস্থানস্বরূপ নৈষ্কর্ম্ম্যসিদ্ধিকে প্রাপ্ত হন [ ইহাই তাৎপর্য্য ]। এই গীতাশাস্ত্রে অন্যত্রও ঐরূপই বলা হইয়াছে, যে, "মনের দ্বারা সকল কর্ম্মের সন্ন্যাস করিয়া নিজে কিছু না করিয়া বা কাহারও দ্বারা কিছু না করাইয়া [ জ্ঞানী ] অবস্থান করেন" ॥ ৪৯

সিদ্ধিং প্রাপ্তো যথা ব্রহ্ম তথাপ্নোতি নিবোধ মে।
সমাসেনৈব কৌন্তেয় নিষ্ঠা জ্ঞানস্য যা পরা ॥৫০

অন্বয়। সিদ্ধিং প্রাপ্তো যথা ব্রহ্ম আপ্নোতি তথা মে নিবোধ। জ্ঞানস্য যা পরা নিষ্ঠা, হে কৌন্তেয় [ তামপি ] সমাসেনৈব [ মে নিবোধ ] ॥৫০

অনুবাদ। [ জ্ঞাননিষ্ঠার যোগ্যতারূপ ] সিদ্ধি লাভ করিয়া যে প্রকারে ব্রহ্মকে প্রাপ্ত হয়, তাহা আমার নিকট শ্রবণ কর এবং জ্ঞানের যাহা পরম প্রকর্ষ, তাহাও আমি সংক্ষেপে বলিতেছি, তুমি শ্রবণ কর ॥ ৫০

ভাষ্য। পূর্ব্বোক্তেন স্বকর্ম্মানুষ্ঠানেন ঈশ্বরাভ্যর্চ্চনরূপেণ জনিতাং প্রাগুক্তলক্ষণাং সিদ্ধিং প্রাপ্তস্য উৎপন্নাত্মবিবেকজ্ঞানস্য কেবলাত্মজ্ঞাননিষ্ঠারূপা নৈষ্কর্ম্ম্যলক্ষণা সিদ্ধিঃ যেন ক্রমেণ ভবতি তদ্‌বক্তব্যম্ ইত্যাহ—সিদ্ধিং প্রাপ্তঃ স্বকর্ম্মণা ঈশ্বরং সমভ্যর্চ্চ্য তৎপ্রসাদজাং কায়েন্দ্রিয়াণাং জ্ঞাননিষ্ঠাযোগ্যতালক্ষণাং সিদ্ধিং প্রাপ্তঃ—সিদ্ধিং প্রাপ্ত ইতি তদনুবাদ উত্তরার্থঃ। কিং তদুত্তরম্, যদর্থোঽনুবাদ ইত্যুচ্যতে। যথা যেন প্রকারেণ জ্ঞাননিষ্ঠারূপেণ ব্রহ্ম পরমাত্মানমাপ্নোতি তথা তং প্রকারং জ্ঞাননিষ্ঠাপ্রাপ্তিক্রমং মে মম বচনান্নিবোধ ত্বং নিশ্চয়েনাবধারয় ইত্যেতৎ। কিং বিস্তরেণ? নেত্যাহ সমাসেনৈব সংক্ষেপেণৈব হে কৌন্তেয়। যথা ব্রহ্ম প্রাপ্নোতি তথা নিবোধ ইতি। অনেন যা প্রতিজ্ঞাতা ব্রহ্মপ্রাপ্তিঃ তামিদংতয়া দর্শয়িতুম্ আহ 'নিষ্ঠা জ্ঞানস্য যা পরা' ইতি। নিষ্ঠা পর্য্যবসানং পরিসমাপ্তিরিত্যেতৎ। কস্য? ব্রহ্মজ্ঞানস্য যা পরা পরিসমাপ্তিঃ। ক

-সা? যাদৃশমাত্মজ্ঞানম্। কীদৃক্ তৎ? যাদৃশ আত্মা। কীদৃশোঽসৌ? যাদৃশো ভগবতা উক্তঃ, উপনিষদ্বাক্যৈশ্চ ন্যায়তশ্চ।

ননু বিষয়াকারং জ্ঞানম্, ন জ্ঞানবিষয়ো নাপ্যাকারবান্ আত্মা ইষ্যতে কচিৎ। ননু "আদিত্যবর্ণং" "ভারূপঃ" "স্বয়ংজ্যোতিঃ" ইতি আকারবত্ত্বমাত্মনঃ শ্রূয়তে। ন, তমোরূপত্বপ্রতিষেধার্থত্বাৎ তেষাং বাক্যানাম্। দ্রব্যগুণাদ্যাকার-প্রতিষেধে আত্মনস্তমোরূপত্বে প্রাপ্তে তৎপ্রতিষেধার্থানি "আদিত্যবর্ণম্" ইত্যাদি বাক্যানি। "অরূপম্" ইতি চ বিশেষতো রূপপ্রতিষেধাৎ। অবিষয়ত্বাচ্চ "ন সংদৃশে তিষ্ঠতি রূপমস্য ন চক্ষুষা পশ্যতি কশ্চনৈনম্"। "অশব্দমস্পর্শম্" ইত্যাদেঃ। তস্মাদাত্মাকারং জ্ঞানমিত্যনুপপন্নম্। কথং তর্হি আত্মনো জ্ঞানম্? সর্বং হি যদ্বিষয়ং জ্ঞানং তৎ তদাকারং ভবতি, নিরাকারশ্চাত্মা ইত্যুক্তম্। জ্ঞানাত্মনোশ্চোভয়োঃ নিরাকারত্বে কথং তদ্ভাবনানিষ্ঠেতি? ন, অত্যন্তনির্মল-ত্বাতিস্বচ্ছত্বাতিসূক্ষ্মত্বোপপত্তেরাত্মনো বুদ্ধেশ্চ আত্মসমনৈর্মল্যাদ্যুপপত্তেঃ আত্ম-চৈতন্যাকারভাসত্বোপপত্তিঃ, বুদ্ধ্যাভাসং মনঃ তদাভাসানীন্দ্রিয়াণি ইন্দ্রিয়াভাসশ্চ দেহঃ। অতো লৌকিকৈর্দেহমাত্র এব আত্মদৃষ্টিঃ ক্রিয়তে।

দেহচৈতন্যবাদিনশ্চ লোকায়তিকাঃ "চৈতন্যবিশিষ্টঃ কায়ঃ পুরুষঃ" ইত্যাহুঃ তথা অন্যে ইন্দ্রিয়চৈতন্যবাদিনঃ। অন্যে মনশ্চৈতন্যবাদিনঃ। অন্যে বুদ্ধিচৈতন্য-বাদিনঃ। ততোঽপি আন্তরম্ অব্যক্তম্ অব্যাকৃতাখ্যম্ অবিদ্যাবস্থম্ আত্মত্বেন প্রতিপন্নাঃ কেচিৎ। সর্বত্র হি বুদ্ধ্যাদিদেহান্তে আত্মচৈতন্যাভাসতা আত্ম-ভ্রান্তিকারণমিত্যত আত্মবিষয়ং জ্ঞানং ন বিধাতব্যম্। কিং তর্হি? নাম-রূপাদ্যনাত্মাধ্যারোপণনিবৃত্তিরেব কার্য্যা, নাত্মচৈতন্যবিজ্ঞানম্। অবিদ্যাধ্যারো-পিতসর্বপদার্থাকারৈরেব বিশিষ্টতয়া গৃহ্যমাণত্বাৎ। *

অতএব হি বিজ্ঞানবাদিনো বৌদ্ধা বিজ্ঞানব্যতিরেকেণ বস্ত্বেব নাস্তীতি প্রতি-পন্নাঃ প্রমাণান্তরনিরপেক্ষতাং চ স্বসংবিদিতত্বাভ্যুপগমেন। তস্মাৎ অবিদ্যা-ধ্যারোপণনিরাকরণমাত্রং ব্রহ্মণি কর্তব্যং ন তু ব্রহ্মজ্ঞানে যত্নঃ অত্যন্তপ্রসিদ্ধত্বাৎ। অবিদ্যাকল্পিতনামরূপবিশেষাকারাপহৃতবুদ্ধিত্বাৎ † অত্যন্তপ্রসিদ্ধং সুবিজ্ঞেয়মা-সন্নতরম্ আত্মভূতমপি অপ্রসিদ্ধং দুর্বিজ্ঞেয়ম্ অতিদূরম্ অন্যদিব চ প্রতিভাতি অবিবেকিনাম্। বাহ্যাকারনিবৃত্তবুদ্ধীনাং তু লব্ধগুর্বাত্মপ্রসাদানাং নাতঃপরং

* আত্মচৈতন্যবিজ্ঞানং কার্য্যম্...সর্বপদার্থাকারৈঃ অবিশিষ্টতয়া দৃশ্যমানত্বাৎ ইতি কেচিৎ পঠন্তি।

† ...বুদ্ধীনাম্ ইতি কচিৎ।

সুখং সুপ্রসিদ্ধং সুবিজ্ঞেয়ং স্বাসন্নতরমস্তি। তথা চোক্তম্—"প্রত্যক্ষাবগমং ধর্ম্ম্যম্" ইত্যাদি।

কেচিত্তু পণ্ডিতম্মন্যাঃ 'নিরাকারত্বাৎ আত্মবস্তু নোপৈতি বুদ্ধিঃ অতো দুঃসাধ্যা সম্যগ্জ্ঞাননিষ্ঠা' ইত্যাহুঃ। সত্যম্; এবং গুরুসম্প্রদায়রহিতানাম্ অশ্রুতবেদান্তানাম্ অত্যন্তবহির্বিষয়াসক্তবুদ্ধীনাং সম্যক্প্রমাণেষু অকৃতশ্রমাণাম্। তদ্বিপরীতানাং তু লৌকিকগ্রাহ্যগ্রাহকদ্বৈতবস্তুনি সদ্বুদ্ধিঃ নিতরাং দুঃসম্পাদ্যা আত্মচৈতন্যব্যতিরেকেণ বস্ত্বন্তরস্যানুপলব্ধেঃ। যথা চ 'এতদেবমেব নান্যথা' ইত্যবোচাম। উক্তং চ ভগবতা—"যস্যাং জাগ্রতি ভূতানি সা নিশা পশ্যতো মুনেঃ" ইতি। তস্মাৎ বাহ্যাকারভেদবুদ্ধিনিবৃত্তিরেব আত্মস্বরূপাবলম্বনে কারণম্। ন হ্যাত্মা নাম কস্যচিৎ কদাচিৎ অপ্রসিদ্ধঃ প্রাপ্যো হেয় উপাদেয়ো বা। অপ্রসিদ্ধে হি তস্মিন্নাত্মনি স্বার্থাঃ সর্ব্বাঃ প্রবৃত্তয়ঃ প্রসজ্যেরন্। *

ন চ দেহাদ্যচেতনার্থত্বং শক্যং কল্পয়িতুম্। ন চ সুখার্থং সুখং দুঃখার্থং বা দুঃখম্। আত্মাবগত্যবসানার্থত্বাচ্চ সর্ব্বব্যবহারস্য। তস্মাদ্ যথা স্বদেহস্য পরিচ্ছেদায় ন প্রমাণান্তরাপেক্ষা ততোঽপি আত্মনোঽন্তরতমত্বাৎ তদবগতিং প্রতি ন প্রমাণান্তরাপেক্ষা ইতি আত্মজ্ঞাননিষ্ঠা বিবেকিনাং সুপ্রসিদ্ধা ইতি সিদ্ধম্। যেষামপি নিরাকারং জ্ঞানম্ অপ্রত্যক্ষম্, তেষামপি জ্ঞানবশৈব † জ্ঞেয়াবগতিরিতি জ্ঞানমত্যন্তং প্রসিদ্ধং সুখাদিবদেব ইত্যভ্যুপগন্তব্যম্। জিজ্ঞাসানুপপত্তেশ্চ। অপ্রসিদ্ধং চেজ্জ্ঞানং জ্ঞেয়বজ্জিজ্ঞাস্যেত। যথা জ্ঞেয়ং ঘটাদিলক্ষণং জ্ঞানেন জ্ঞাতা ব্যাপ্তুমিচ্ছতি তথা জ্ঞানমপি জ্ঞানান্তরেণ জ্ঞাতা ব্যাপ্তুমিচ্ছেৎ। ‡ ন চৈতদস্তি। অতোঽত্যন্তপ্রসিদ্ধং জ্ঞানম্, জ্ঞাতাপ্যতএব প্রসিদ্ধ ইতি। তস্মাজ্জ্ঞানে যত্নো ন কর্ত্তব্যঃ কিন্তু অনাত্মবুদ্ধিনিবৃত্তাবেব। § তস্মাজ্জ্ঞাননিষ্ঠা সুসম্পাদ্যা ॥ ৫০

আনন্দগিরিটীকা। জ্ঞানপ্রাপ্তিযোগ্যতাবতো জাতসম্যগ্ধিয়স্তৎফলপ্রাপ্তৌ মুক্তাবুক্তায়াং বক্তব্যশেষো নাস্তীত্যাশঙ্ক্যাহ—পূর্ব্বোক্তেনেতি। ক্রমাখ্যং বস্তু তদিত্যুচ্যতে। সিদ্ধিং প্রাপ্ত ইত্যুক্তমেব কস্মাদনূদ্যতে তত্রাহ—তদনুবাদ

* 'স্বার্থাঃ সর্ব্বাঃ প্রবৃত্তয়ঃ ব্যর্থাঃ প্রসজ্যেরন্'—ইত্যপি কচিৎ দৃশ্যতে।
† 'জ্ঞানবশেনৈব'—ইতি কেচিৎ পঠন্তি।
‡ জ্ঞানমপি জ্ঞানান্তরেণ জ্ঞাতব্যমাপ্তুমিচ্ছেৎ ইতি পাঠান্তরম্।
§ কিন্তু অনাত্মনি আত্মবুদ্ধিনিবৃত্তাবেব—ইত্যপি কচিৎ।

ইতি। উত্তরমেব প্রশ্নপূর্ব্বকং স্ফোরয়তি—কিং তদিত্যাদিনা। জ্ঞাননিষ্ঠা-প্রাপ্তিক্রমস্ত বিস্তরেণোক্তৌ দুর্ব্বোধত্বমাশঙ্ক্য পরিহরতি—কিমিতি। চতুর্থ-পাদস্ত পূর্ব্বেণাসঙ্গতিমাশঙ্ক্যাহ—যথেতি। নিষ্ঠায়াঃ সাপেক্ষত্বাৎ প্রতিসম্বন্ধি প্রতিনির্দ্দেষ্টব্যমিত্যাহ—কস্যেতি। যা ব্রহ্মজ্ঞানস্ত পরা নিষ্ঠা সা প্রকৃতস্ত জ্ঞানস্য নিষ্ঠেত্যাহ—ব্রহ্মেতি। তস্ত পরা নিষ্ঠা ন প্রসিদ্ধেতি কৃত্বা সাধনানু-ষ্ঠানাধীনতয়া সাধ্যেতি মত্বা পৃচ্ছতি—কীদৃশীতি। প্রসিদ্ধমাত্মজ্ঞানমনুরুধ্য ব্রহ্মজ্ঞাননিষ্ঠা সুজ্ঞানেত্যাহ—যাদৃশমিতি। তত্রাপি প্রসিদ্ধিরসিদ্ধেতি শঙ্কতে—কীদৃগিতি। অর্থেনৈব বিশেষো হীতি ন্যায়েনোত্তরমাহ—যাদৃশ ইতি। তস্মিন্নপি বিপ্রতিপত্তেরপ্রসিদ্ধিমভিসন্ধায় পৃচ্ছতি—কীদৃশ ইতি। ভগবদ্বাক্যানি উপনিষদ্বাক্যানি চাশ্রিত্য পরিহরতি—যাদৃশ ইতি। ন জায়তে ম্রিয়তে বেত্যাদীনি বাক্যানি। কূটস্থত্বমসঙ্গত্বমিত্যাদিন্যায়ঃ।

জ্ঞানস্ত বিষয়াকারত্বাদাত্মনশ্চ অবিষয়ত্বাৎ অনাকারত্বাচ্চ তদাকারজ্ঞানা-যোগাদাত্মপ্রসিদ্ধাবপি নাত্মজ্ঞানপ্রসিদ্ধিরিতি শঙ্কতে—নন্বিতি। আকারবত্ত্বম্ আত্মনঃ শ্রুতিসিদ্ধমিতি সিদ্ধান্তী শঙ্কতে—নন্বাদিত্যেতি। উক্তবাক্যানাম্ অন্যার্থত্বদর্শনেন পূর্ব্ববাদী পরিহরতি—নেত্যাদিনা। সংগ্রহবাক্যং প্রপঞ্চয়তি—দ্রব্যেতি। ইতশ্চাকারবত্ত্বমাত্মনো নাস্তীত্যাহ—অরূপমিতি। যদাত্মনো বিষয়ত্বাভাবাৎ তদ্বিষয়ং জ্ঞানং ন সম্ভবতীত্যুক্তং তদুপপাদয়তি—অবিষয়-ত্বাচ্চেতি। আত্মনো বিষয়ত্বে শ্রুতিমুদাহরতি—নেত্যাদিনা। সংদৃশে সম্যগ্‌দর্শনবিষয়ত্বায় অস্যাত্মনো রূপং ন তিষ্ঠতীত্যর্থঃ। তদেব করণাগোচরত্বে-নোপপাদয়তি—নেতি। শব্দাদিশূন্যত্বাচ্চ আত্মা বিষয়ো ন ভবতীত্যাহ—অশব্দ-মিতি। আত্মনো বিষয়ত্বাকারবত্ত্বয়োরভাবে ফলিতমাহ—তস্মাদিতি। জ্ঞানস্য আত্মাকারত্বাভাবে সত্যাত্মজ্ঞানমিতি ব্যপদেশাসিদ্ধিরিত্যেকদেশী শঙ্কতে—কথং তর্হীতি। কাহত্রানুপপত্তিরিত্যাশঙ্ক্যাহ—সর্ব্বং হীতি। আত্মনোহপি তর্হি বিষয়ত্বেন জ্ঞানস্ত তদাকারত্বং স্যাদিত্যাশঙ্ক্যাহ—নিরাকারশ্চেতি। আত্মনো বিষয়ত্বরাহিত্যং চকারার্থঃ। আত্মবৎ তজ্জ্ঞানস্যাপি তর্হি নিরাকারত্বং ভবিষ্যতী-ত্যত্রাহ *—জ্ঞানেতি। তচ্ছব্দেনাত্মজ্ঞানং গৃহ্যতে। তস্ত ভাবনাপৌনঃপুন্যেন অনুসন্ধানম্, তস্যা নিষ্ঠা সমাপ্তিরাত্মসাক্ষাৎকারদার্ঢ্যং ন চৈতৎ সর্ব্বমাত্মনো জ্ঞানস্ত বা নিরাকারত্বে সিধ্যতীত্যর্থঃ। জ্ঞানাত্মনোঃ সাম্যোপন্যাসেন সিদ্ধান্তী

---

* ভবিষ্যতি নেত্যত্রাহ—ইতি কেচিৎ পঠন্তি।

সমাধত্তে—নেত্যাদিনা। যথোক্তসাম্যানুসারাৎ আত্মচৈতন্যাভাসব্যাপ্তা * জ্ঞান-পরিণামবতী বুদ্ধিঃ সাভাসবুদ্ধিব্যাপ্তং মনঃ সাভাসমনোব্যাপ্তানীন্দ্রিয়াণি সাভাসে-ন্দ্রিয়ব্যাপ্তঃ স্থূলো দেহঃ। তত্র লৌকিকভ্রান্তিং প্রমাণয়তি—অত ইতি। আত্ম-দৃষ্টেঃ দেহমাত্রে দৃষ্টত্বাৎ তত্র চৈতন্যাভাসব্যাপ্তিরিন্দ্রিয়দ্বারা কল্প্যতে ইন্দ্রিয়েষু চ তদ্দৃষ্টিদর্শনাচ্চৈতন্যাভাসবত্ত্বং মনোদ্বারা সিধ্যতি মনসি চাত্মদৃষ্টেশ্চৈতন্যাভাসবত্ত্বং বুদ্ধিদ্বারা লভ্যতে বুদ্ধৌ চাত্মদৃষ্টেরজ্ঞানদ্বারা চৈতন্যাভাসসিদ্ধিরিত্যর্থঃ।

দেহে লৌকিকমাত্মত্বদর্শনং ন্যায়াভাবাদুপেক্ষিতমিত্যাশঙ্ক্যাহ—দেহেতি। তথাপি কথমিন্দ্রিয়াণাং ন্যায়হীনমাত্মত্বমিষ্টমিত্যাশঙ্ক্যাহ—তথেতি। তথাপি মনসো যদাত্মত্বং তৎ ন্যায়শূন্যমিত্যাশঙ্ক্যাহ—অন্য ইতি। বুদ্ধেরাত্মত্বমপি ন্যায়োপেতমিতি সূচয়তি—অন্যে বুদ্ধীতি। দেহাদৌ বুধ্যন্তে পরমাত্মত্ববুদ্ধিঃ নান্যত্রেতি নিয়মং বারয়তি—ততোঽপীতি। তত্র হি সাভাসেঽন্তর্যামিণি করণোপাসকানামাত্মত্বধীরস্তীত্যর্থঃ। বুদ্ধ্যাদৌ দেহান্তে লৌকিকপরীক্ষকাণাম্ আত্মত্বভ্রান্তৌ সাধারণং কারণমাহ—সর্ব্বত্রেতি। আত্মজ্ঞানস্য লৌকিক-পরীক্ষকপ্রসিদ্ধত্বাদেব বিধিবিষয়ত্বমপি পরেষ্টং পরাস্তমিত্যাহ—ইত্যত ইতি। জ্ঞানস্য বিধেয়ত্বাভাবে কিং কর্ত্তব্যং দ্রষ্টব্যাদিবাক্যৈরিত্যাশঙ্ক্যাহ—কিং তর্হীতি। আত্মজ্ঞানস্যাবিধেয়ত্বে প্রাগুক্তমতঃশব্দিতং হেতুং বিবৃণোতি—অবিদ্যেতি।

দেহেন্দ্রিয়মনোবুদ্ধ্যব্যক্তৈরুপলভ্যমানৈঃ সহোপলভ্যতে চৈতন্যং নান্যথা তেষামুপলম্ভো জড়ত্বাদিত্যত্র বিজ্ঞানবাদী ভ্রান্তিং প্রমাণয়তি—অতএবেতি। সর্ব্বং জ্ঞেয়ং জ্ঞানব্যাপ্তমেব জ্ঞায়তে তেন জ্ঞানাতিরিক্তং নাস্ত্যেব বস্তু সম্মতং হি স্বপ্নদৃষ্টং বস্তু জ্ঞানাতিরিক্তম্। নাস্তীতি তে ভ্রাম্যন্তীত্যর্থঃ। জ্ঞানস্যাপি জ্ঞেয়ত্বাৎ জ্ঞাতৃবস্ত্বন্তরমেষ্টব্যমিত্যাশঙ্ক্যাহ—প্রমাণান্তরেতি। জ্ঞানস্য স্বেনৈব জ্ঞেয়ত্বোপগমে অনতিরিক্তপ্রমাণনিরপেক্ষতাঞ্চ প্রতিপন্না ইতি সম্বন্ধঃ। ব্রহ্মাত্মনি জ্ঞানস্য সিদ্ধত্বেনাবিধেয়ত্বে ফলিতমাহ—তস্মাদিতি। যত্নোঽত্র ভাবনা ব্রহ্মণস্তজ্-জ্ঞানস্য চাত্যন্তপ্রসিদ্ধত্বে কথং ব্রহ্মণ্যন্যথা প্রথা লৌকিকানামিত্যত্রাহ—অবিদ্যেতি। যথাপ্রতিভাসং দুর্ব্বিজ্ঞেয়ত্বাদিরূপমেব ব্রহ্ম কিং ন স্যাৎ তত্রাহ † —বাহ্যেতি। গুরুপ্রসাদঃ শুশ্রূষয়া তোষিতবুদ্ধেরাচার্যস্য ‡ করুণাতিরেকাদেব

* ...ব্যাপ্তা—ইতি চ ক্বচিৎ।

† নন্বাদিত্যাশঙ্ক্যাহ ইতি কুত্রচিৎ পাঠঃ।

‡ তোষিতাচার্য্যবুদ্ধেরিতি পাঠান্তরম্।

তত্ত্বং বুধ্যতামিতি নিরবগ্রহোঽনুগ্রহঃ, আত্মপ্রসাদস্ত্বধিগতপদশক্তিবাক্যতাৎপর্য্যস্ত শ্রৌতযুক্ত্যনুসন্ধানাদাত্মনো মনসো বিষয়ব্যাবৃত্তস্য প্রত্যগেকাগ্রতয়া তৎপ্রাবণ্যমিতি বিবেকঃ। আত্মজ্ঞানস্যাত্মদ্বারা প্রসিদ্ধত্বে বাক্যোপক্রমং প্রমাণয়তি—তথাচেতি।

আত্মনো নিরাকারত্বাৎ তস্মিন্ বুদ্ধেরপ্রবৃত্তেঃ সম্যগ্‌জ্ঞাননিষ্ঠা ন সুসম্পাদ্যেতি মতমুত্থাপয়তি—কেচিত্ত্বিতি। বহির্ম্মুখানামন্তর্ম্মুখানাং বা ব্রহ্মণি সম্যগ্‌জ্ঞাননিষ্ঠা দুঃসাধ্যেতি বিকল্প্যাদ্যমনূদ্য * অঙ্গীকরোতি—সত্যমিতি। পূর্ব্ববিশেষণম্ উত্তরোত্তরবিশেষণে হেতুত্বেন যোজনীয়ম্। দ্বিতীয়ং দূষয়তি—তদ্বিপরীতানামিতি। অদ্বৈতনিষ্ঠানাং দ্বৈতবিষয়ে সম্যগ্‌বুদ্ধেরতিশয়েন দুঃসম্পাদ্যত্বে হেতুমাহ—আত্মেতি। তদ্ব্যতিরেকেণ বস্ত্বন্তরস্যাসত্ত্বং কথমিত্যাশঙ্ক্যাহ—যথা চেতি। অদ্বৈতমেব বস্তু দ্বৈতং ত্বাবিদ্যং নান্যথা তাত্ত্বিকমিত্যেতদেবমেব যথা স্যাৎ তথোক্তবন্তো বয়ং তত্র তত্রাধ্যায়েম্বিতি যোজনা। অন্তর্নিষ্ঠানামদ্বৈতদর্শিনাং দ্বৈতে নাস্তি সদ্‌বুদ্ধিরিত্যত্র ভগবতোঽপি সম্মতিমাহ—উক্তঞ্চেতি। পরমতং নিরাকৃত্য প্রকৃতমুপসংহরন্নাত্মনো নিরাকারত্বে জ্ঞানস্য তদালম্বনত্বে কিং কারণমিত্যাশঙ্ক্যাহ—তস্মাদিতি। নন্বাত্মা কথঞ্চিৎ সম্যগ্‌জ্ঞানক্রিয়াসাধ্যশ্চেৎ তস্য হেয়োপাদেয়ান্যতরকোটিনিবেশাৎ প্রাপ্তং স্বর্গাদিবৎ ক্রিয়াসাধ্যত্বেনাসিদ্ধত্বং নেত্যাহ—ন হীতি। আত্মত্বাদেব প্রসিদ্ধত্বেন প্রাপ্তত্বাদনাত্মবৎ তস্য হেয়োপাদেয়ত্বয়োরযোগাৎ ন ক্রিয়াসাধ্যতেত্যর্থঃ। আত্মনশ্চেদৃতে ক্রিয়ামসিদ্ধত্বং তদা সর্ব্বপ্রবৃত্তীনামভ্যুদয়নিঃশ্রেয়সার্থানাম্ আত্মার্থত্বাযোগাৎ অর্থিনোঽভাবে স্বার্থত্বমপ্রামাণিকং স্যাদিত্যাহ—অপ্রসিদ্ধে হীতি।

ননু প্রবৃত্তীনাং স্বার্থত্বং দেহাদীনাম্ অন্যতমস্যার্থিত্বেন তাদর্থ্যাদিত্যাশঙ্ক্য ঘটাদিবদচেতনস্যার্থিত্বাযোগাৎ নৈবমিত্যাহ—ন চেতি। ননু প্রবৃত্তীনাং ফলাবসায়িতয়া সুখদুঃখয়োরন্যতরার্থত্বান্ন স্বার্থত্বং তত্রাহ—ন চেতি। প্রবৃত্তীনাং সুখদুঃখার্থত্বেঽপি তয়োঃ স্বার্থত্বাসিদ্ধেরর্থিত্বেনাত্মা সিধ্যতীত্যর্থঃ। কিঞ্চ সর্ব্বাপেক্ষান্যায়াৎ আত্মাবগত্যবসানঃ সর্ব্বো ব্যবহারঃ, ন চাত্মন্যপ্রসিদ্ধে ঘটজ্ঞানাদিব্যবহারস্য তজ্জ্ঞানার্থত্বং তেনাত্মপ্রসিদ্ধিরেষ্টব্যা ইত্যাহ—আত্মেতি। ননু আত্মা প্রসিদ্ধোঽপি প্রমাণদ্বারা প্রসিধ্যতি যৎ সিধ্যতি তৎ প্রমাণাদেবেতি ন্যায়াৎ তত্রাহ—তস্মাদিতি। মানমেয়াদিসর্ব্বব্যবহারস্য আত্মাবগত্যন্তত্বোপ-

---

* অনূদ্যমঙ্গীকরোতীতি কেচিৎ।

গমাৎ প্রাগেব প্রমাণপ্রবৃত্তেরাত্মপ্রসিদ্ধেরেষ্টব্যত্বাদিত্যর্থঃ। আত্মাবগতেরেবং স্বাভাবিকত্বে বিবেকবতামারোপনিবৃত্ত্যা জ্ঞাননিষ্ঠা সুপ্রসিদ্ধেত্যুপসংহরতি—ইত্যাত্মেতি। নন্বনাকারামেবামুমিমীমহে বুদ্ধিমিতি বদতামনাকারমপ্রত্যক্ষমিচ্ছতাং প্রাগর্থাবগতেরপ্রসিদ্ধমেব জ্ঞানং নেত্যাহ—যেষামিতি। সুখাদিবৎ নিত্যানুভবগম্যং জ্ঞানং নানুমেয়ং বিষয়াবগত্যা তদনুমিতাবিতরেতরাশ্রয়াদিতি ভাবঃ। ইতশ্চ জ্ঞানং প্রসিদ্ধমন্যথা তত্র জিজ্ঞাসাপ্রসঙ্গাৎ ন চ জ্ঞানে জিজ্ঞাসা প্রসিদ্ধা প্রসিদ্ধে চ * তদযোগাদিত্যাহ—জিজ্ঞাসেতি। তদেব প্রপঞ্চয়তি—অপ্রসিদ্ধঞ্চেদিতি। দৃষ্টান্তমেব ব্যাচষ্টে—যথেতি। দার্ষ্টান্তিকং বিবৃণোতি—তথেতি। ইষ্টাপত্তিং নিরাচষ্টে—ন চেতি। জ্ঞানস্য জ্ঞানান্তরেণ জ্ঞেয়ত্বমেতচ্ছব্দার্থঃ। অনবস্থাপত্তেরিত্যর্থঃ। জ্ঞানে জিজ্ঞাসানুপপত্তৌ ফলিতমাহ—অত ইতি। প্রসিদ্ধেঽপি জ্ঞানে জ্ঞাতর্য্যাত্মনি কিমায়াতং তদাহ—জ্ঞাতাপীতি। জ্ঞানস্য বিনা জ্ঞাতারমপর্য্যবসানাদিত্যর্থঃ। জ্ঞানস্য প্রসিদ্ধত্বে তত্র ভাবনাপর্য্যায়ো বিধির্নাস্তীত্যাহ—তস্মাদিতি। কুত্র তর্হি প্রযত্নাখ্যা ভাবনেত্যাশঙ্ক্যাহ—কিংত্বিতি। অবিষয়ে নিরাকারে চাত্মনি জ্ঞাননিষ্ঠায়াঃ দুঃসম্পাদ্যত্বাভাবে ফলিতং নিগময়তি—তস্মাদিতি ॥৫০

অনুবাদ। পূর্ব্বে উক্ত হইয়াছে, ঈশ্বরার্চ্চনরূপ যে স্বকর্ম্ম, তাহার দ্বারা পূর্ব্বোক্তরূপ সিদ্ধি লাভ হয়, সেই সিদ্ধিকে প্রাপ্ত হইয়া বিবেকজ্ঞান লাভের পর কেবলাত্মজ্ঞানরূপ যে নৈষ্কর্ম্ম্যসিদ্ধিকে লাভ করিতে পারা যায়, তাহা কি প্রকারে হয়? তাহাই এক্ষণে বলিতে হইবে, এইজন্য বলিতেছেন যে, সিদ্ধিকে প্রাপ্ত হইয়া অর্থাৎ স্বকর্ম্মানুষ্ঠান দ্বারা ঈশ্বরের অর্চ্চনা করিতে করিতে তাঁহারই অনুগ্রহে দেহ এবং ইন্দ্রিয়সমূহের জ্ঞাননিষ্ঠাযোগ্যতারূপ সিদ্ধিকে প্রাপ্ত হইয়া [থাকে]। "সিদ্ধিকে প্রাপ্ত হইয়া" এই যে কথাটি বলা হইল, ইহা পূর্ব্বে একবার বলা হইলেও পুনর্ব্বার ইহার উপর কিছু নূতন করিয়া বিধান করিবার জন্য অনুবাদ করা হইল (যাহা একবার বলা হইয়াছে, তাহারই পুনঃকথনের নাম অনুবাদ)। ভবিষ্যতে কি বলিবার জন্য এই অনুবাদ করা হইল? তাহাই বলা হইতেছে যে, "যথা" যেরূপ অর্থাৎ জ্ঞাননিষ্ঠাপ্রাপ্তিরূপ ক্রমের সাহায্যে "ব্রহ্ম" পরমাত্মাকে প্রাপ্ত হয়, "তথা" সেই জ্ঞাননিষ্ঠাপ্রাপ্তিক্রম, তুমি আমার বাক্যের দ্বারা অবগত হও অর্থাৎ নিশ্চিতভাবে বুঝিয়া লও, ইহাই তাৎপর্য্য।

* জিজ্ঞাসাপ্রসিদ্ধেঽপ্রসিদ্ধে চ ইতি পাঠান্তরম্।

তাহা কি বিস্তরভাবে বলা হইবে? তাহা নহে। "সমাস" অর্থাৎ সংক্ষেপেই বলা হইতেছে। 'হে কৌন্তেয়! যেরূপে ব্রহ্মকে প্রাপ্ত হয়, তাহা বুঝিয়া লও।' এই বাক্যের দ্বারা যে ব্রহ্মপ্রাপ্তি প্রতিজ্ঞাত হইল, তাহাকেই স্পষ্টভাবে দেখাইবার জন্য বলিতেছেন যে "যাহা জ্ঞানের পরম নিষ্ঠা", নিষ্ঠা শব্দের অর্থ পর্য্যবসান বা পরিসমাপ্তি। কাহার [ পরিসমাপ্তি? ] ব্রহ্মজ্ঞানের যে পরিসমাপ্তি [ -র কথা বলা হইল ]; তাহা কি প্রকার? যেরূপ আত্মজ্ঞান [ সেইরূপই পরিসমাপ্তি ] তাহাও কিরূপ? আত্মা যে প্রকার। সেই আত্মাই বা কি প্রকার? ভগবান্ যেরূপ বলিয়াছেন এবং যুক্তিসমূহের দ্বারা ও উপনিষদ্‌বাক্যসমূহের দ্বারা যে ভাবে সিদ্ধি হইয়া থাকে [ আত্মা সেইরূপ ]

একণে শঙ্কা হইতেছে যে, বিষয়ই জ্ঞানের আকার হইয়া থাকে, আত্মা বিষয় নহে এবং আত্মার আকার আছে, ইহা কাহারও ইষ্ট নহে। যদি বল [ উপনিষৎসমূহে ] "[ আত্মা ] আদিত্যবর্ণ" "ভারূপ" এবং "স্বয়ংজ্যোতিঃ" এই সকল বাক্যের দ্বারা আত্মার যে আকার আছে, ইহাও ত শ্রুত হইয়াছে। তাহা ঠিক নহে; কারণ, ঐ সকল বাক্য আত্মার তমোরূপত্বকে প্রতিষেধ করিবার জন্য প্রযুক্ত হইয়াছে। [ যদি বল ] আত্মার তমোরূপত্ব কি প্রকারে প্রসক্ত হইতে পারে? [ তাহার উত্তর এই যে ] দ্রব্য গুণ প্রভৃতি আকারের প্রতিষেধ হইলে আত্মার তমোরূপত্ব প্রসক্ত হইতে পারে, সেই তমোরূপত্ব-প্রসক্তিকে নিরাকরণ করিবার জন্য উপনিষদে আদিত্যবর্ণ ইত্যাদি বাক্য প্রযুক্ত হইয়াছে। "অরূপম্" ইত্যাদি বাক্যের দ্বারা আত্মাতে বিশেষ করিয়া সকল প্রকার রূপের সম্বন্ধ প্রতিষিদ্ধ হইয়াছে। আত্মা কোন প্রকার জ্ঞানেরও বিষয় হইতে পারে না; কারণ উপনিষদে উক্ত হইয়াছে যে "এই আত্মার স্বরূপ চক্ষুতে প্রতিভাত হয় না; কারণ, এই আত্মার স্বরূপকে কেহই চক্ষুর দ্বারা দেখিতে পায় না; সুতরাং 'আত্মাকার জ্ঞান হয়' এই প্রকার যে বলা হইতেছে, তাহাতে কোন প্রকার উপপত্তি নাই। তবে কিরূপে আত্মার জ্ঞান হইবে?—যাহাকে জ্ঞান প্রকাশিত করে, তাহাই ত সকল জ্ঞানের আকার হইয়া থাকে; আত্মা কিন্তু নিরাকার, ইহা পূর্ব্বেই বলা হইয়াছে। জ্ঞান এবং আত্মা এই দুইটিই যদি নিরাকার হয়, তবে আত্মজ্ঞানের নিষ্ঠা কিরূপে সঙ্গত হইতে পারে?—এ শঙ্কাও ঠিক নহে; কারণ, আত্মা অত্যন্ত নির্ম্মল স্বচ্ছ ও সূক্ষ্ম, ইহা [ শাস্ত্রে ] উপপত্তির দ্বারা স্থির হইয়াছে। বুদ্ধি অর্থাৎ অন্তঃকরণও আত্মার ন্যায় স্বচ্ছ ও নির্ম্মল; এই কারণে আত্মচৈতন্যের আভাস বুদ্ধিতে প্রতিফলিত হইয়া থাকে। বুদ্ধির যে প্রকার

আভাস হয়, মনও তদাভাসবৎ প্রতীত হয়, মনের সহিত যুক্ত হওয়াতে ইন্দ্রিয়সমূহও তদাভাসযুক্ত হয় এবং দেহও পরম্পরায়, এইভাবে সেই আত্মচৈতন্যাভাসযুক্ত হয় বলিয়া অনুভূত হয়। এই কারণে সাধারণতঃ লোকসমূহ দেহেতেই আত্মবুদ্ধি করিয়া থাকে।

দেহেরই ধর্ম্ম চৈতন্য এই প্রকার যাঁহারা বলিয়া থাকেন, সেই চার্ব্বাকগণ বলেন যে, চৈতন্যবিশিষ্ট দেহই আত্মা। সেইরূপ আরও কতকগুলি দার্শনিক বলিয়া থাকেন যে, ইন্দ্রিয়সমূহেরই ধর্ম্ম চৈতন্য [ সুতরাং ইন্দ্রিয়ই আত্মা ]; কেহ কেহ মনকেই চৈতন্যযুক্ত [ সুতরাং মনই আত্মা ] বলিয়া স্বীকার করেন। অপর একদল আছেন, যাঁহারা বুদ্ধিরই চৈতন্য অঙ্গীকার করেন। সেই বুদ্ধি হইতেও অভ্যন্তর অব্যক্ত ও নামরূপাকারে অনভিব্যক্ত কোন অবিদ্যাকল্পিত বস্তুকেও কেহ কেহ আত্মা বলিয়া স্বীকার করিয়া থাকেন। কিন্তু, এই দেহ হইতে আরম্ভ করিয়া বুদ্ধি পর্য্যন্ত সকল জড়বস্তুতে [ বাস্তবিক চৈতন্য না থাকিলেও ] চৈতন্যাভাসতা থাকা নিবন্ধনই এই সকল বস্তুতে আত্মভ্রান্তি হইয়া থাকে; এই কারণে, শাস্ত্রদ্বারা আত্মবিষয়ক জ্ঞানের বিধান করিবার আবশ্যকতা নাই। তবে কি আবশ্যক? আত্মাতে যে নাম ও রূপের আরোপ হয়, তাহারই নিবৃত্তি করা উচিত। আত্মস্বরূপ চৈতন্যের জ্ঞান করিতে হইবে, শাস্ত্র এই প্রকার বিধান করে না। কারণ, অবিদ্যা দ্বারা আরোপিত সকল পদার্থের আকার সমূহের সহিত সংমিলিত হইয়া সর্ব্বদাই সেই আত্মচৈতন্য প্রকাশিত হইয়াছে থাকে।

এই কারণেই বিজ্ঞানবাদী বৌদ্ধগণ বলিয়া থাকেন যে, বিজ্ঞানব্যতিরিক্ত অন্য কোন বাহ্য বস্তু নাই, এবং সেই বিজ্ঞান প্রমাণান্তরের অপেক্ষা করে না; তাহা নিজেই নিজস্বরূপকে প্রকাশিত করে। সেই কারণে ব্রহ্মে অবিদ্যা দ্বারা অধ্যারোপিত সংসারেরই নিরাকরণ মাত্র কর্ত্তব্য; [ স্বয়ংপ্রকাশ ] ব্রহ্মকে জানিবার জন্য যত্ন করিবার আবশ্যকতা নাই; কারণ, ব্রহ্ম [ যেহেতু সকলেরই আত্মা, সুতরাং প্রত্যেকেরই তাহা ] অত্যন্ত প্রসিদ্ধ। যাহারা অবিবেকী, সুতরাং অবিদ্যাকল্পিত নাম ও রূপের নানা আকারে যাহাদের বুদ্ধি অপহৃত, তাহাদের নিকট আত্মতত্ত্ব সুবিজ্ঞাত হইলেও দুর্বিজ্ঞেয়; আসন্নতর হইলেও অতি দূরবর্ত্তী; আত্মভূত হইলেও অত্যন্ত ভিন্ন বলিয়া প্রতীত হয়। কিন্তু যাঁহারা বিবেকী, গুরুকৃপায় যাঁহাদের আত্মপ্রসাদ লাভ হইয়াছে, তাঁহাদের নিকটে আত্মতত্ত্ব অপেক্ষা সুখস্বরূপ, আসন্নতর এবং সুবিজ্ঞেয় অন্য কোন বস্তুই নাই।

ভগবান্‌ও সেইরূপই বলিয়াছেন যে, "[ এই আত্মতত্ত্ব ] অনায়াসে জ্ঞেয় এবং ইহার জ্ঞান ধর্ম্মজনক।"

কতকগুলি পাণ্ডিত্যাভিমানী লোক বলেন যে, আত্মস্বরূপ বস্তু নিরাকার; অতএব বুদ্ধি আত্মাকে বিষয় করিতে পারে না; সুতরাং আত্মজ্ঞাননিষ্ঠা দুঃসাধ্য। যাহারা গুরুসম্প্রদায়রহিত, যাহারা বেদান্ত শ্রবণ করে নাই, যাহাদের বুদ্ধি বাহ্য বিষয়েই সর্ব্বদা আসক্ত এবং যাহারা সম্যক্ প্রমাণের তত্ত্ব জানিতে যথেষ্ট শ্রম করে নাই, তাহাদের পক্ষে ঐ পণ্ডিতম্মন্যদিগের কথা সত্য বলিয়া প্রতীত হইতে পারে বটে। কিন্তু যাহারা ঐ জাতীয় পুরুষ হইতে বিপরীত, তাহাদের পক্ষে লোকসিদ্ধ গ্রাহ্য ও গ্রাহকরূপ দ্বৈতবস্তুতে সদ্‌বুদ্ধিই একান্ত অসম্ভব; কারণ, তাহারা আত্মচৈতন্য ব্যতিরেকে অন্য কোন বস্তুর সত্তাই উপলব্ধি করিতে পারে না। এই মতটি যে প্রকারে এইভাবে ব্যবস্থাপিত হইতে পারে, তাহা পূর্ব্বেই বলিয়া আসিয়াছি। ভগবান্‌ও বলিয়াছেন, "যে সময়ে সকল প্রাণীই জাগিয়া থাকে, মননশীল ব্যক্তির পক্ষে তাহাই রাত্রি।" এই কারণে বাহ্য আকারসমূহে যে ভেদবুদ্ধি, তাহার নিরাকরণই আত্মস্বরূপাবলম্বনের কারণ। আত্মা কোন কালে কাহারও নিকট অজ্ঞাত হইতে পারে না; আত্মা কখনও প্রাপ্য হেয় বা উপাদেয় হইতে পারে না। সেই আত্মা যদি অপ্রসিদ্ধ হয়, তাহা হইলে, সকল প্রকার প্রবৃত্তিই উদ্দেশ্যবিরহিত হইয়া পড়ে।

দেহাদি অচেতন বস্তুর স্বার্থসিদ্ধির জন্য প্রবৃত্তি হয়, ইহা বলা যায় না; কারণ, সুখ সুখের জন্য বা দুঃখ দুঃখের জন্য হইতে পারে না। সকল প্রকার ব্যবহারের শেষ ফল হইতেছে আত্মাবগতি; সেই কারণে যেমন নিজের দেহের সত্তা নিশ্চয় করিবার জন্য অন্য কোন প্রমাণের অপেক্ষা করিতে হয় না, সেইরূপ দেহ হইতেও অন্তরতম আত্মার অবগতির জন্য প্রমাণান্তরের অপেক্ষা করিতে হয় না। সুতরাং বিবেকিগণের পক্ষে আত্মজ্ঞাননিষ্ঠা সুপ্রসিদ্ধ, ইহা সিদ্ধ হইতেছে। যাহাদের মতে জ্ঞানের কোন আকার নাই এবং জ্ঞানের প্রত্যক্ষ হয় না, তাহাদেরও [ বাধ্য হইয়া স্বীকার করিতে হইবে যে ] জ্ঞেয় বস্তুর অবগতি জ্ঞানের অধীন; সুতরাং, জ্ঞানও সুখাদির ন্যায় অত্যন্ত প্রসিদ্ধ। আরও তাহাদের মতে জিজ্ঞাসাও অনুপপন্ন; কারণ, [ তাহারা যদি বলে ] জ্ঞান জ্ঞেয় বস্তুর ন্যায় অপ্রসিদ্ধ থাকে বলিয়া জিজ্ঞাস্য হয়, যেমন ঘট পট প্রভৃতি জ্ঞেয় বস্তু জ্ঞানরূপ ক্রিয়া দ্বারা ব্যাপ্ত করিতে লোকের ইচ্ছা হয় [ এবং সেই ইচ্ছাকে ঘটাদি বস্তুর জিজ্ঞাসা কহে ] সেইরূপ জ্ঞানকেও অন্য আর একটি জ্ঞানরূপ ক্রিয়া দ্বারা ব্যাপ্ত করিবার ইচ্ছা

হওয়া আবশ্যক; বাস্তবিক [ কিন্তু কেহই তাহা স্বীকার করেন না, এইজন্য ] এই প্রকার হইতে পারে না। এই কারণে [ স্বীকার করিতে হইবে যে ] জ্ঞান অত্যন্ত প্রসিদ্ধ এবং জ্ঞাতাও এই কারণে অত্যন্ত প্রসিদ্ধ। সেইজন্য জ্ঞানের জন্য যত্ন করিতে হয় না, কিন্তু অনাত্মজ্ঞানের নিবৃত্তির জন্যই যত্ন করা উচিত। সেই কারণে [ বিবেকিগণের পক্ষে ] জ্ঞাননিষ্ঠা অনায়াসে হইতে পারে ॥৫০

বুদ্ধ্যা বিশুদ্ধয়া যুক্তো ধৃত্যাত্মানং নিয়ম্য চ।
শব্দাদীন্ বিষয়াংস্ত্যক্ত্বা রাগদ্বেষৌ ব্যুদস্য চ ॥৫১

অন্বয়। বিশুদ্ধয়া বুদ্ধ্যা যুক্তঃ আত্মানং ধৃত্যা নিয়ম্য চ শব্দাদীন্ বিষয়ান্ ত্যক্ত্বা রাগদ্বেষৌ ব্যুদস্য চ ॥৫১

অনুবাদ। বিশুদ্ধ বুদ্ধিকে লাভ করিয়া, ধৈর্য্যের দ্বারা আত্মাকে নিয়মিত করিয়া, শব্দাদি বিষয়সমূহকে ত্যাগ করিয়া, রাগ ও দ্বেষকে পরিহার করিয়া [ মুক্তিলাভ করিতে সমর্থ হয় ] ॥৫১

ভাষ্য। সেয়ং জ্ঞানস্য পরা নিষ্ঠা উচ্যতে—কথং কার্য্যা ইতি বুদ্ধ্যা অধ্যবসায়াত্মিকয়া বিশুদ্ধয়া মায়ারহিতয়া যুক্তঃ সম্পন্নঃ ধৃত্যা ধৈর্য্যেণ আত্মানং কার্য্যকরণসঙ্ঘাতং নিয়ম্য চ নিয়মনং কৃত্বা বশীকৃত্য, শব্দাদীন্ শব্দ আদির্যেষাং তে শব্দাদয়স্তান্ বিষয়ান্ ত্যক্ত্বা, সামর্থ্যাৎ শরীরস্থিতিমাত্রান্ * কেবলান্ মুক্ত্বা ততোঽধিকান্ সুখার্থান্ ত্যক্ত্বেত্যর্থঃ। শরীরস্থিত্যর্থত্বেন প্রাপ্তেষু রাগদ্বেষৌ ব্যুদস্য চ পরিত্যজ্য ॥৫১

আনন্দগিরিটীকা। ব্রহ্মজ্ঞানস্য পরাং নিষ্ঠাং প্রতিষ্ঠাপিতামনূদ্য শ্লোকান্তরমবতারয়িতুং পৃচ্ছতি—সেয়মিতি। যেয়ং ব্রহ্মজ্ঞানস্য পরা নিষ্ঠা সমারোপিতা তদ্ধর্ম্মনিবৃত্তিদ্বারা ব্রহ্মণি পরিসমাপ্তির্জ্ঞানসন্তানরূপোচ্যতে সা কার্য্যা সুসম্পাদ্যেতি যদুক্তং তৎকথং কেনোপায়েনেতি, প্রশ্নার্থঃ। পৃষ্টমুপায়ভেদমুদাহরতি—বুদ্ধ্যেতি। অধ্যবসায়ো ব্রহ্মাত্মত্বনিশ্চয়ঃ, মায়ারহিতত্বং সংশয়বিপর্য্যয়শূন্যত্বম্। শব্দাদিসমস্তবিষয়ত্যাগে দেহস্থিতিরপি দুঃস্থা স্যাদিত্যাশঙ্ক্যাহ—সামর্থ্যাদিতি। বিষয়মাত্রত্যাগে দেহস্থিত্যনুপপত্তেঃ জ্ঞাননিষ্ঠাসিদ্ধিপ্রসঙ্গাদিত্যর্থঃ। দেহস্থিত্যর্থত্বেনানুজ্ঞাতেষর্থেষু প্রাপ্তং রাগাদিজ্ঞাননিষ্ঠাপ্রতিবন্ধকং

* শরীরস্থিতিমাত্রহেতুভূতান্ ইতি পাঠান্তরম্।

ধৃত্যাত্মানং নিয়ম্যেতি—শব্দাদীন্ বিষয়াংস্ত্যক্ত্বা রাগদ্বেষৌ ব্যুদস্য চেতি পদচ্ছেদঃ। পরিত্যজ্য বিবিক্তসেবী আদিতি পদত্রয়ঃ বুদ্ধ্যৈকাগ্র্যতং ফলেন কার্য্যকরণনিয়মনম্ ॥৫১

অনুবাদ। সেই প্রসিদ্ধ জ্ঞাননিষ্ঠা কি প্রকারে সম্পাদিত হইতে পারে, [ তাহাই বলা হইতেছে যে ] "বিশুদ্ধ" মায়ারহিত "বুদ্ধি" অধ্যবসায়যুক্ত অর্থাৎ সম্পন্ন হইয়া, "ধৃতি" ধৈর্য্য, তাহার দ্বারা আত্মাকে অর্থাৎ দেহ ও ইন্দ্রিয়সমূহকে নিয়মিত করিয়া অর্থাৎ বশীভূত করিয়া "শব্দাদি" শব্দ হইয়াছে যাহাদের আদি এমন যে সকল বিষয় তাহাই এই স্থলে শব্দাদি শব্দের অর্থ; সেই শব্দাদি বিষয়কে ত্যাগ করিয়া যোগ্যতাবশে [ এখানে ধরিয়া লইতে হইবে যে, যাহা দ্বারা শরীরের স্থিতি মাত্র সাধিত হয়, তাহা ছাড়া যে শব্দাদিবিষয়সমূহ তাহাদেরই পরিত্যাগ করিয়া ] এবং শরীরস্থিতির জন্য উপস্থিত শব্দাদি বিষয়েও রাগ এবং দ্বেষকে পরিহার করিয়া ॥৫১

বিবিক্তসেবী লঘ্বাশী যতবাক্‌কায়মানসঃ।

ধ্যানযোগপরো নিত্যং বৈরাগ্যং সমুপাশ্রিতঃ ॥ ৫২

অন্বয়। বিবিক্তসেবী লঘ্বাশী যতবাক্‌কায়মানসঃ নিত্যং ধ্যানযোগপরঃ বৈরাগ্যং সমুপাশ্রিতঃ ॥ ৫২

অনুবাদ। নির্জ্জনবাসপ্রিয়, মিতাহার, সংযতবাক্, সংযতদেহ, সংযতমনাঃ, নিত্য-ধ্যানযোগপর এবং বৈরাগ্যযুক্ত ॥ ৫২

ভাষ্য। ততঃ বিবিক্তসেবী, অরণ্যনদীপুলিনগিরিগুহাদীন্ বিবিক্তান্ দেশান্ সেবিতুং শীলমস্যেতি বিবিক্তসেবী। লঘ্বাশী লঘ্বশনশীলঃ। বিবিক্ত-সেবালঘ্বশনয়োঃ নিদ্রাদিদোষনিবর্ত্তকত্বেন চিত্তপ্রসাদহেতুত্বাদ্ গ্রহণম্। যতবাক্-কায়মানসঃ বাক্ চ কায়শ্চ মানসং চ যতানি সংযতানি যস্য জ্ঞাননিষ্ঠস্য স জ্ঞাননিষ্ঠো যতিঃ যতবাক্‌কায়মানসঃ স্যাৎ। এবমুপরতসর্ব্বকরণঃ সন্ ধ্যানযোগপরঃ ধ্যানমাত্মস্বরূপচিন্তনং যোগ আত্মবিষয় এব একাগ্রীকরণং তৌ ধ্যানযোগৌ পরত্বেন কর্ত্তব্যৌ যস্য স ধ্যানযোগপরঃ। নিত্যং নিত্যগ্রহণং মন্ত্রজপাদ্যন্যকর্ত্তব্যা-ভাবপ্রদর্শনার্থম্। বৈরাগ্যং বিরাগভাবঃ দৃষ্টাদৃষ্টেষু বিষয়েষু বৈতৃষ্ণ্যং সমুপাশ্রিতঃ সম্যগুপাশ্রিতঃ নিত্যমেব ইত্যর্থঃ ॥ ৫২

আনন্দগিরিটীকা। দেহস্থিতিহেত্বতিরিক্তবিষয়ত্যাগঃ দেহস্থিত্যর্থেষ্বপি তেষু রাগদ্বেষবর্জ্জনমিত্যুপায়ভেদে সিদ্ধে সত্যুপায়ান্তরাণ্যপি মন্ত্রসাধ্যানীত্যাহ—

তত ইতি। চিত্তৈকাগ্র্যপ্রসাদার্থং বিবিক্তসেবিত্বং ব্যাকরোতি—অরণ্যেতি। নিদ্রাদিদোষনিবৃত্ত্যর্থং লঘ্বাশিত্বং বিশদয়তি—লঘ্বিতি। লঘু পরিমিতং হিতং মেধ্যং চাশিতুং শীলমস্যেতি তথোচ্যতে। বিশেষণয়োস্তাৎপর্য্যং বিবৃণোতি বিবিক্তেতি। নিদ্রাদীত্যাদিশব্দাদালস্যপ্রমাদাদয়ো বুদ্ধিবিক্ষেপকা বিবক্ষিতাঃ। বক্ষ্যমাণধ্যানযোগয়োরুপায়ত্বেন বিশেষণান্তরং বিভজতে—বাক্চেতি। বাগাদিসংযমস্যাবশ্যকত্বদ্যোতনার্থং স্যাদিত্যুক্তম্। সংযতবাগাদিকরণগ্রামস্যানায়াসেন কর্ত্তব্যমুপদিশতি—এবমিতি। মন্ত্রজপাদীত্যাদিপদেন প্রদক্ষিণপ্রণামাদয়ো ধ্যানযোগপ্রতিবন্ধকা গৃহীতাঃ। উক্তয়োরেব ধ্যানযোগয়োরুপায়ত্বেনোক্তং বিরাগভাবং বিভজতে—দৃষ্টেতি। সম্যক্ত্বমেব ব্যনক্তি—নিত্যমিতি॥৫২

অনুবাদ। তাহার পর "বিবিক্তসেবী" বিবিক্ত শব্দের অর্থ অরণ্য-নদীপুলিন-গিরিগুহা প্রভৃতি নির্জ্জন দেশ, সেই বিবিক্তকে সেবা করা যাহার স্বভাব, তাহাকে 'বিবিক্তসেবী' কহা যায়। "লঘ্বাশী" অল্প আহার করা যাহার স্বভাব, সেই 'লঘ্বাশী'; বিবিক্তসেবা এবং মিতাহার নিদ্রাদি দোষের নিবর্ত্তক বলিয়া চিত্তের প্রসাদকর, এই কারণে এই দুইটির গ্রহণ করা হইয়াছে। "যতবাক্কায়মানস" যে জ্ঞাননিষ্ঠ ব্যক্তির বাগিন্দ্রিয় দেহ এবং মানস সংযত, সেই জ্ঞাননিষ্ঠ যতিই 'যতবাক্কায়মানস'। এই প্রকারে সকল ইন্দ্রিয়কে নিয়মিত করিয়া—"ধ্যানযোগপর" ধ্যান শব্দের অর্থ আত্মস্বরূপ চিন্তন এবং যোগ শব্দের অর্থ আত্মবিষয়ে চিত্তের একাগ্রতা সম্পাদন, এই ধ্যান ও যোগ যাহার পরম কর্ত্তব্য, সেই 'ধ্যানযোগপর'; নিত্য (সর্ব্বদা); নিত্য শব্দের গ্রহণ দ্বারা প্রতিপাদিত হইতেছে যে, তাহার পক্ষে মন্ত্রজপাদি অন্য কার্য্যের আবশ্যকতা নাই। "বৈরাগ্য" বিরাগের ভাব, দৃষ্ট বা অদৃষ্ট ভোগ্যবস্তুসমূহে বিতৃষ্ণা; সেই বৈরাগ্যকে সর্ব্বদা আশ্রয় করিয়া যে থাকে, তাহাকে "বৈরাগ্যং সমুপাশ্রিতঃ" কহা যায়॥৫২

অহঙ্কারং বলং দর্পং কামং ক্রোধং পরিগ্রহম্।
বিমুচ্য নির্ম্মমঃ শান্তো ব্রহ্মভূয়ায় কল্পতে॥৫৩

অন্বয়। অহঙ্কারং বলং দর্পং কামং ক্রোধং পরিগ্রহং বিমুচ্য নির্ম্মমঃ শান্তঃ ব্রহ্মভূয়ায় কল্পতে॥৫৩

অনুবাদ। অহঙ্কার, বল, দর্প, কাম, ক্রোধ এবং পরিগ্রহকে পরিত্যাগ করিয়া নির্ম্মম এবং শান্ত [ যতি ] মোক্ষ লাভ করিতে সমর্থ হয়॥ ৫৩

ভাষ্য। কিঞ্চ—অহঙ্কারম্ অহঙ্করণম্ অহঙ্কারঃ দেহেন্দ্রিয়াদিষু * তম্, বলং সামর্থ্যং কামরাগাদিযুক্তং নেতরং শরীরাদিসামর্থ্যং স্বাভাবিকত্বেন ত্যাগস্যাশক্যত্বাৎ। দর্পো নাম হর্ষানন্তরভাবী ধর্ম্মাতিক্রমহেতুঃ "হৃষ্টো দৃপ্যতি দৃপ্তো ধর্ম্মমতিক্রামতি" ইতি স্মরণাৎ; তং চ কামমিচ্ছাং ক্রোধং দ্বেষং পরিগ্রহম্ ইন্দ্রিয়মনোগতদোষপরিত্যাগেঽপি শরীরধারণপ্রসঙ্গেন ধর্ম্মানুষ্ঠাননিমিত্তেন বা বাহ্যঃ পরিগ্রহঃ প্রাপ্তঃ তং চ বিমুচ্য পরিত্যজ্য পরমহংসপরিব্রাজকঃ ভূত্বা দেহজীবনমাত্রেঽপি নির্গতমমভাবঃ নির্ম্মমঃ; অতএব শান্তঃ উপরতঃ; যঃ সংহৃতায়াসঃ † যতিঃ জ্ঞাননিষ্ঠঃ ব্রহ্মভূয়ায় ব্রহ্মভবনায় কল্পতে সমর্থো ভবতি॥ ৮৩

আনন্দগিরিটীকা। জ্ঞাননিষ্ঠস্য যতের্বিশেষণান্তরং সমুচ্চিনোতি—কিঞ্চেতি। নিত্যং ধ্যানযোগপরত্বে সমুচ্চিতং কারণান্তরং বিবৃণোতি—অহঙ্করণমিতি। সামর্থ্যমাত্রে বলশব্দাদুপলভ্যমানে কিমিতি বিশেষবচনমিত্যাশঙ্ক্যাহ—স্বাভাবিকত্বেনেতি। উক্তেঽর্থে মানমাহ—হৃষ্ট ইতি। বৈরাগ্যশব্দেন লব্ধস্যাপি কামত্যাগস্য পুনর্ব্বচনং প্রকৃষ্টত্বখ্যাপনার্থম্। অহঙ্কারাদিত্যাগে পরিগ্রহপ্রাপ্ত্যভাবাৎ তত্ত্যাগোক্তিরযুক্তেত্যাশঙ্ক্যাহ—ইন্দ্রিয়েতি। পরিগ্রহাভাবে মমত্ববিষয়াভাবান্নির্ম্মমত্বং কথমিত্যাশঙ্ক্যাহ—দেহেতি। অহঙ্কারমমকারয়োরভাবেন প্রাপ্তামন্তঃকরণোপরতিমনুবদতি—অতএবেতি। উক্তমনূদ্য জীবন্নেবাসৌ ব্রহ্মীভবতীতি ফলিতমাহ—যঃ সংহৃতেতি। জ্ঞাননিষ্ঠপদাদূর্দ্ধং সশব্দো দ্রষ্টব্যঃ। ব্রহ্মণো ভবনমনুসন্ধানপরিপাকপর্য্যন্তং সাক্ষাৎকরণং তদর্থমিতি যাবৎ॥৫৩

অনুবাদ। আরও—"অহঙ্কার" দেহ এবং ইন্দ্রিয়সমূহের উপর যে আত্মজ্ঞান, তাহাই 'অহঙ্কার'; সেই অহঙ্কারকে [ পরিত্যাগ করিয়া ] "বল" সামর্থ্য অর্থাৎ যে সামর্থ্য কামরাগাদিযুক্ত, তাহাই পরিত্যাজ্য; তাহা ছাড়া যে শরীরের সামর্থ্য, তাহা স্বাভাবিক; সুতরাং তাহার ত্যাগ করা অসম্ভব। "দর্প" হর্ষের অনন্তর উদিত যে মনোবৃত্তিবিশেষ ধর্ম্মাতিক্রমের হেতু কারণ, ধর্ম্মশাস্ত্রে স্মৃত হইয়াছে যে "হৃষ্ট ব্যক্তির দর্প হয় এবং দর্পযুক্ত হইয়া ধর্ম্মকে অতিক্রম করে।"

* দেহাদিষু ইতি পাঠান্তরম্।

† সংহৃতহর্ষায়াসঃ ইতি কেচিৎ পঠন্তি।

"কাম" ইচ্ছা, "ক্রোধ" দ্বেষ, "পরিগ্রহ" ইন্দ্রিয় এবং মনের দোষ পরিত্যক্ত হইলেও শরীরধারণ প্রসঙ্গে বা ধর্ম্মানুষ্ঠানার্থ যদি কোন প্রকার বাহ্য প্রতিগ্রহ আসিয়া পড়ে, তবে তাহাই 'পরিগ্রহ'। [ অহঙ্কার হইতে পরিগ্রহ পর্য্যন্ত কয়টি দোষ ] পরিত্যাগ করিয়া পরমহংস পরিব্রাজক হইয়া দেহ ও জীবনধারণোপায়েও মমত্ব-বুদ্ধির পরিহার করিয়া "শান্ত" উপরত হইয়া জ্ঞাননিষ্ঠ যতি "ব্রহ্মভূয়" ব্রহ্মভাবকে লাভ করিতে কল্পিত ( সমর্থ ) হন ॥৫৩

ব্রহ্মভূতঃ প্রসন্নাত্মা ন শোচতি ন কাঙ্ক্ষতি।
সমঃ সর্ব্বেষু ভূতেষু মদ্ভক্তিং লভতে পরাম্ ॥৫৪

অন্বয়। ব্রহ্মভূতঃ প্রসন্নাত্মা ন শোচতি ন কাঙ্ক্ষতি, সর্ব্বেষু ভূতেষু সমঃ পরাং মদ্ভক্তিং লভতে ॥৫৪

অনুবাদ। ব্রহ্মভূত সুতরাং প্রসন্নাত্মা যতি শোকও করেন না এবং কোন বিষয়ের আকাঙ্ক্ষাও করেন না। তিনি সর্ব্বভূতে সমদৃষ্টিযুক্ত হইয়া পরমা মদ্-ভক্তিকে লাভ করিয়া থাকেন ॥৫৪

ভাষ্য। অনেন ক্রমেণ ব্রহ্মভূতঃ ব্রহ্মপ্রাপ্তঃ প্রসন্নাত্মা লব্ধাধ্যাত্মপ্রসাদঃ ন শোচতি কিঞ্চিদর্থ বৈকল্যমাত্মনো বৈগুণ্যং বা উদ্দিশ্য ন শোচতি ন সন্তপ্যতে ন কাঙ্ক্ষতি। ব্রহ্মভূতস্যাহয়ং স্বভাবঃ অনূদ্যতে ন শোচতি ন কাঙ্ক্ষতি ইতি। ন হ্যপ্রাপ্তবিষয়াকাঙ্ক্ষা ব্রহ্মবিদ্ উপপদ্যতে। ন হৃষ্যতীতি বা পাঠঃ। সমঃ সর্ব্বেষু ভূতেষু আত্মৌপম্যেন সর্ব্বেষু ভূতেষু সুখং দুঃখং বা সমমেব পশ্যতি ইত্যর্থঃ। নাত্মসমদর্শনমিহ তস্য বক্ষ্যমাণত্বাৎ 'ভক্ত্যা মামভিজানাতি' ইতি। এবংভূতো জ্ঞাননিষ্ঠো মদ্ভক্তিং ময়ি পরমেশ্বরে ভক্তিং ভজনং পরামুত্তমাং জ্ঞানলক্ষণাং চতুর্থীং লভতে "চতুর্ব্বিধা ভজন্তে মাম্" ইত্যুক্তম্ ॥৫৪

আনন্দগিরিটীকা। অপেক্ষিতং পূরয়নুত্তরশ্লোকমবতারয়তি—অনেনেতি। বুদ্ধ্যা বিশুদ্ধয়েত্যাদিরত্র ক্রমঃ, ব্রহ্মপ্রাপ্তো জীবন্নেব নিবৃত্তাশেষানর্থো নিরতিশয়ানন্দং ব্রহ্ম আত্মত্বেনানুভবন্নিত্যর্থঃ। অধ্যাত্মং প্রত্যগাত্মা তস্মিন্ প্রসাদঃ সর্ব্বানর্থনিবৃত্ত্যা পরমানন্দাবির্ভাবঃ। স লব্ধো যেন জীবন্মুক্তেন স তথা। 'ন শোচতীত্যাদৌ তাৎপর্য্যমাহ—ব্রহ্মভূতস্যেতি। প্রাপ্তব্য-পরিহার্য্যাভাবমিষ্টমিত্যর্থঃ। স্বভাবানুবাদমুপপাদয়তি—ন হীতি। তস্যাপ্রাপ্তবিষয়াভাবাদপি পরি-হার্য্যাপরিহারপ্রযুক্তঃ শোকঃ পরিহার্য্যস্যৈবাভাবাদিত্যর্থঃ। পাঠান্তরে তু

রমণীয়ং প্রাপ্য ন প্রমোদতে তদভাবাদিত্যর্থঃ। বিবক্ষিতং সমদর্শনং বিশদয়তি—আত্মেতি। ননু সর্ব্বেষু ভূতেষ্বাত্মনঃ সমস্ত নির্ব্বিশেষত্ব দর্শনমত্রাভিপ্রেতং কিং নেষ্যতে তত্রাহ—নাত্মেতি। উক্তবিশেষণবতো জীবন্মুক্তস্য জ্ঞাননিষ্ঠা প্রাগুক্তক্রমেণ প্রাপ্তা সুপ্রতিষ্ঠিতা ভবতীত্যাহ—এবম্ভূত ইতি। শ্রবণমনন-নিদিধ্যাসনবতঃ শমাদিযুক্তস্যাভ্যস্তৈঃ শ্রবণাদিভিঃ ব্রহ্মাত্মাপরোক্ষং মোক্ষ-ফলং জ্ঞানং সিধ্যতীত্যর্থঃ। আর্ত্তাদিভক্তিত্রয়াপেক্ষয়া জ্ঞানলক্ষণা ভক্তিঃ চতুর্থীত্যুক্তা। তত্র সপ্তমস্থবাক্যমনুকূলয়তি—চতুর্ব্বিধা ইতি ॥৫৪

অনুবাদ। এইরূপে ক্রমে "ব্রহ্মভূত" ব্রহ্মপ্রাপ্ত [ সুতরাং ] "প্রসন্নাত্মা" অধ্যাত্মপ্রসাদকে লাভ করিয়া শোক করেন না, অর্থাৎ কোন প্রকার অর্থের ক্ষতি বা আত্মার বৈগুণ্যকে উদ্দেশ করিয়া অনুতপ্ত হন না এবং কোন বস্তুর প্রার্থনাও করেন না। শোকও করেন না, প্রার্থনাও করেন না—এই কথা দ্বারা ব্রহ্মভূত যতির স্বভাবেরই অনুবাদ করা হইতেছে। কারণ, অপ্রাপ্ত কোন বস্তুরই আকাঙ্ক্ষা ব্রহ্মবিদের হইতেই পারে না। কোন কোন পুস্তকে 'ন হৃষ্যতি' ( হৃষ্ট হন না ) এই প্রকারও পাঠ আছে। "সর্ব্বভূতে সম" অর্থাৎ সকল প্রাণীতেই সুখ বা দুঃখকে সমান বলিয়া যিনি বোধ করেন, তিনিই "সর্ব্বভূতে সম"; সর্ব্বত্র আত্মসমদর্শন এস্থলের তাৎপর্য্যার্থ নহে, কারণ, ভক্তির দ্বারা আমাকে জানিতে পারেন ইত্যাদি বাক্যের দ্বারা ঐ বিষয়টি পরেই উক্ত হইবে। এইরূপ জ্ঞাননিষ্ঠ যতি 'মদ্ভক্তি' [ অর্থাৎ ] আমি যে পরমেশ্বর তাহাতে "ভক্তিকে" ভজনকে লাভ করেন। এই ভক্তি জ্ঞানরূপা চতুর্থী ভক্তি। কারণ, ভগবান্ পূর্ব্বেই বলিয়াছেন যে, চারি প্রকার ভক্ত আমাকে ভজনা করেন ইত্যাদি ॥৫৪

ভক্ত্যা মামভিজানাতি যাবান্ যশ্চাস্মি তত্ত্বতঃ।
ততো মাং তত্ত্বতো জ্ঞাত্বা বিশতে তদনন্তরম্ ॥৫৫

অন্বয়। তত্ত্বতঃ [ অহম্ ] যাবান্ যশ্চ অস্মি [ তং মাম্ ] ভক্ত্যা অভিজানাতি ততো মাং তত্ত্বতো জ্ঞাত্বা তদনন্তরং বিশতে ॥৫৫

অনুবাদ। আমি কি পরিমাণ ও কে, তাহা ভক্তি দ্বারা যথার্থরূপে জানিতে পারেন ও তাহার পর আমাকে যথার্থ স্বরূপে বুঝিয়া তাহার অনন্তর পরে অর্থাৎ আমাতেই প্রবিষ্ট হইয়া থাকেন ॥৫৫

ভাষ্য। ততো জ্ঞানলক্ষণয়া ভক্ত্যা মামভিজানাতি যাবান্ অহম্ উপাধি-কৃতবিস্তরভেদো যশ্চাহং বিধ্বস্তসর্ব্বোপাধিভেদ উত্তমঃ পুরুষ আকাশকল্পঃ

মামদ্বৈতং চৈতন্যমাত্রৈকরসম্ অজমজরমমরমভয়মনিধনং তত্ত্বতোঽভিজানাতি। ততো মাম্ এবং তত্ত্বতো জ্ঞাত্বা বিশতে তদনন্তরং মামেব। * নাত্র জ্ঞানানন্তর-প্রবেশক্রিয়ে ভিন্নে বিবক্ষিতে 'জ্ঞাত্বা বিশতে তদনন্তরম্' ইতি। কিং তর্হি ফলান্তরাভাবাৎ জ্ঞানমাত্রমেব, 'ক্ষেত্রজ্ঞং চাপি মাং বিদ্ধি' ইত্যুক্তত্বাৎ। ননু বিরুদ্ধমিদমুক্তং 'জ্ঞানস্য যা পরা নিষ্ঠা তয়া মামভিজানাতি' ইতি। কথং বিরুদ্ধ-মিতি চেদুচ্যতে,—যদৈব যস্মিন্ বিষয়ে জ্ঞানমুৎপদ্যতে জ্ঞাতুস্তদৈব তং বিষয়মভি-জানাতি জ্ঞাতা, ইতি ন জ্ঞাননিষ্ঠাং জ্ঞানাবৃত্তিলক্ষণাম্ অপেক্ষতে ইতি। অতশ্চ জ্ঞানেন নাভিজানাতি, জ্ঞানাবৃত্ত্যা তু জ্ঞাননিষ্ঠয়া অভিজানাতীতি।

নৈষ দোষঃ, জ্ঞানস্য স্বাত্মোৎপত্তিপরিপাকহেতুযুক্তস্য প্রতিপক্ষবিহীনস্য যদাত্মানুভবনিশ্চয়াবসানত্বং তস্য নিষ্ঠাশব্দাভিলাপাৎ শাস্ত্রাচার্য্যোপদেশেন জ্ঞানোৎ-পত্তিপরিপাকহেতুং সহকারিকারণং বুদ্ধিবিশুদ্ধত্বাদি অমানিত্বাদি চাপেক্ষ্য জনিতস্য ক্ষেত্রজ্ঞপরমাত্মৈকত্বজ্ঞানস্য কর্ত্রাদিকারকভেদবুদ্ধিনিবন্ধনসর্ব্বকর্ম্মসন্ন্যাসসহিতস্য স্বাত্মানুভবনিশ্চয়রূপেণ যদবস্থানং সা পরা জ্ঞাননিষ্ঠেত্যুচ্যতে। সেয়ং জ্ঞাননিষ্ঠা আর্ত্তাদিভক্তিত্রয়াপেক্ষয়া পরা চতুর্থী ভক্তিরিত্যুক্তা। তয়া পরয়া ভক্ত্যা ভগবন্তং তত্ত্বতোঽভিজানাতি। যদনন্তরমেবেশ্বরক্ষেত্রজ্ঞভেদবুদ্ধিঃ অশেষতঃ নিবর্ত্ততে। অতো জ্ঞাননিষ্ঠালক্ষণয়া ভক্ত্যা মামভিজানাতীতি বচনং ন বিরুধ্যতে। অত্র চ সর্ব্বং নিবৃত্তিবিধায়ি শাস্ত্রং বেদান্তেতিহাসপুরাণস্মৃতিলক্ষণম্ অর্থবদ্ ভবতি। 'বিদিত্বা ব্যুত্থায় অথ ভিক্ষাচর্য্যং চরন্তি' 'তস্মাৎ ন্যাসমেষাং তপসামতিরিক্তমাহুঃ' 'ন্যাস এব অত্যরেচয়ৎ' ইতি 'সন্ন্যাসঃ কর্ম্মণাং ন্যাসঃ' 'বেদানিমং চ লোক মুমুঞ্চ পরিত্যজ্য' 'ত্যজ ধর্ম্মমধর্ম্মং চ' ইত্যাদি। ইহ চ দর্শিতানি বাক্যানি।

ন চ তেষাং বাক্যানামানর্থক্যং যুক্তম্; ন চার্থবাদত্বং স্বপ্রকরণস্থত্বাৎ প্রত্য-গাত্মাবিক্রিয়স্বরূপনিষ্ঠত্বাচ্চ মোক্ষস্য। ন হি পূর্ব্বসমুদ্রং জিগমিষোঃ প্রাতি-লোম্যেন প্রত্যক্সমুদ্রং জিগমিষুণা সমানমার্গত্বং সম্ভবতি। প্রত্যগাত্মবিষয়-প্রত্যয়সন্তানকরণাভিনিবেশশ্চ জ্ঞাননিষ্ঠা। সা চ প্রত্যক্সমুদ্রগমনবৎ কর্ম্মণা সহভাবিত্বেন বিরুধ্যতে। পর্ব্বতসর্ষপয়োরিবান্তরবান্ বিরোধঃ প্রমাণবিদাং নিশ্চিতঃ। তস্মাৎ সর্ব্বকর্ম্মসংন্যাসেনৈব জ্ঞাননিষ্ঠা কার্য্যা ইতি সিদ্ধম্ ॥৫৫

আনন্দগিরিটীকা। ননু সমাধিসাধ্যেন পরমভক্ত্যাত্মকেন জ্ঞানেন কিম্-পূর্ব্বমবাপ্যতে তত্রাহ—তত ইতি। ভক্ত্যা সমাধিজন্যয়া মাং ব্রহ্মাভিমুখ্যেন

* জ্ঞানান্তরম্ ইত্যধিকং কেচিৎ পঠন্তি।

প্রত্যক্তয়া জানাতি ব্যাপ্নোতীত্যর্থঃ। তদেব জ্ঞানং ভক্তিপরাধীনং বিবৃণোতি—যাবানিতি। আকাশকল্পত্বমনবচ্ছিন্নত্বমসঙ্গত্বঞ্চ। চৈতন্যস্য বিষয়সাপেক্ষত্বং প্রতিক্ষিপতি—অদ্বৈতমিতি। যে তু দ্রব্যবোধাত্মত্বমাত্মনো মন্যন্তে তান্ প্রত্যাহ—চৈতন্যমাত্রেতি। আত্মনি তন্মাত্রেঽপি ধর্ম্মান্তরমুপেত্য ধর্ম্মধর্ম্মিত্বং প্রত্যাহ—একরসমিতি। সর্ব্ববিক্রিয়ারাহিত্যোক্ত্যা কৌটস্থ্যমাত্মনো ব্যবস্থাপয়তি—অজমিতি। উক্তবিক্রিয়াভাবে তদ্বৈতজ্ঞানাসম্বন্ধং হেতুমাহ—অভয়মিতি। তত্ত্বজ্ঞানমনূদ্য তৎফলং বিদেহকৈবল্যং লম্ভয়তি—তত ইতি। তত্ত্বজ্ঞানস্য তস্মাদনন্তর প্রবেশক্রিয়ায়াশ্চ ভিন্নত্বং প্রাপ্তং প্রত্যাহ—নাত্রেতি। ভিন্নত্বাভাবে কা গতির্ভেদোক্তেরিত্যাশঙ্ক্যোপচারিকত্বমাহ—কিং তর্হীতি। প্রবেশ ইতি শেষঃ। ব্রহ্মপ্রাপ্তিরেব ফলান্তরমিত্যাশঙ্ক্য ব্রহ্মাত্মনোর্ভেদাভাবান্ন জ্ঞানাতিরিক্তা তৎপ্রাপ্তিরিত্যাহ—ক্ষেত্রজ্ঞঞ্চেতি। জ্ঞাননিষ্ঠয়া পরয়া ভক্ত্যা মামভিজানাতীত্যুক্তমাক্ষিপতি—নন্বিতি। বিরুদ্ধত্বং স্ফোরয়িতুং পৃচ্ছতি—কথমিতি। বিরোধস্ফুটীকরণং প্রতিজানীতে—উচ্যত ইতি। তত্র জ্ঞানস্যোৎপত্তিরেব বিষয়াভিব্যক্তিরিত্যাহ—যদেতি। এবকারনিরস্তং দর্শয়তি—ন জ্ঞানেতি। ইত্যাবয়োঃ সিদ্ধমিতি শেষঃ। জ্ঞানস্যোৎপত্তেরেব বিষয়াভিব্যক্তত্বেঽপি কথং প্রকৃতে বিরোধধীরিত্যাশঙ্ক্যাহ—ততশ্চেতি। বিরুদ্ধমিতি শেষঃ।

শঙ্কিতং বিরোধং নিরস্যতি—নৈষ দোষ ইতি। উক্তমেব হেতুং প্রপঞ্চয়তি—শাস্ত্রেতি। যো হি শাস্ত্রানুসার্য্যাচার্য্যোপদেশস্তেন জ্ঞানোৎপত্তিঃ "আচার্য্যবান্ পুরুষো বেদ" ইতি শ্রুতেঃ তস্যাশ্চ পরিপাকঃ সংশয়াদিপ্রতিবন্ধধ্বংসস্তত্র হেতুভূতমুপদেশস্যৈব সহকারিকারণং যদ্বুদ্ধিশুদ্ধ্যাদি তদপেক্ষ্য তস্মাদেবোপদেশাজ্জনিতং যদৈক্যজ্ঞানং তস্য কারকভেদবুদ্ধিনিবন্ধনানি যানি সর্ব্বাণি কর্ম্মাণি তেষাং সন্ন্যাসেন সহিতস্য ফলরূপেণ স্বাত্মন্যেব সর্ব্বকল্পনারহিতে যদবস্থানং সা জ্ঞানস্য পরা নিষ্ঠেতি ব্যবহ্রিয়তে প্রামাণিকৈরিত্যর্থঃ। যদি যথোক্তা পরা জ্ঞাননিষ্ঠা কথং তর্হি সা চতুর্থী ভক্তিরিত্যুক্তেতি তত্রাহ—সেয়মিতি। যথোক্তয়া ভক্ত্যা ভগবত্তত্ত্বজ্ঞানং সিধ্যতীত্যাহ—তয়েতি। তত্ত্বজ্ঞানস্য ফলমাহ—যদনন্তরমিতি। জ্ঞাননিষ্ঠারূপায়া ভগবদ্ভক্তেস্তত্ত্বজ্ঞানানতিরেকাৎ তৎফলস্য চ অজ্ঞাননিবৃত্তেস্তন্মাত্রত্বাৎ ভেদোক্তেশ্চৌপচারিকত্বাৎ প্রকৃতং বাক্যমবিরুদ্ধমিত্যুপসংহরতি—অত ইতি। ঔপদেশিকৈক্যজ্ঞানস্য সর্ব্বকর্ম্মসন্ন্যাসসহিতস্য স্বরূপাবস্থানাত্মকস্য পরমপুরুষার্থোপয়িকত্বমিত্যস্মিন্নর্থে মানমাহ—অত্র চেতি। তদেব

—উদারা ইতি। এবং ত্রয়ীধর্ম্মমিত্যাদি নাবমিকং বাক্যম্ অদ্বিবিষয়ং কর্ম্মেত্যত্র প্রমাণয়তি—অজ্ঞা ইতি। বিদুষঃ সন্ন্যাসপূর্ব্বিকা জ্ঞাননিষ্ঠেত্যত্রৈব নাবমিকং বাক্যান্তরমাহ—অন্যথা ইতি। গামিত্যেতদ্ব্যাচষ্টে—যথোক্তমিতি। তেষাং সততযুক্তানামিত্যাদি দাশমিকং বাক্যং তত্রৈব প্রমাণয়তি—দদামীতি। বিদ্যাবতামেব ভগবৎপ্রাপ্তিনির্দেশাদিতরেষাং তদপ্রাপ্তিঃ সূচিতেত্যর্থসিদ্ধমর্থমাহ—অর্থাদিতি।

নন্বু ভগবৎকর্ম্মকারিণাং যুক্ততমত্বাৎ কর্ম্মিণোঽপি ভগবন্তং যান্তীত্যাশঙ্ক্যাহ—ভগবদিতি। যে মৎকর্ম্মকৃদিত্যাদিন্যায়েন ভগবৎকর্ম্মকারিণস্তে যদ্যপি যুক্ততমাঃ তথাপি কর্ম্মিণোঽজ্ঞাঃ সন্তো ন ভগবন্তং সহসা গন্তুমর্হন্তীত্যর্থঃ। তেষামজ্ঞত্বে গমকং দর্শয়তি—উত্তরোত্তরেতি। চিত্তসমাধানমারভ্য ফলত্যাগপর্য্যন্তং পাঠক্রমেণোত্তরোত্তরং হীনসাধনোপাদানাদভ্যাসাসমর্থস্য ভগবৎকর্ম্মকারিত্বাভিধানাদ্ভগবৎকর্ম্মকারিণামজ্ঞত্বং বিজ্ঞাতমিত্যর্থঃ। যেত্বক্ষরমনির্দ্দেশ্যমিত্যাদিবাক্যাবষ্টম্ভেন বিদ্বদ্বিষয়ত্বং সন্ন্যাসপূর্ব্বকজ্ঞাননিষ্ঠায়া নির্দ্ধারয়তি—অনির্দ্দেশ্যেতি। উক্তসাধনাস্তেন তে সন্ন্যাসপূর্ব্বকজ্ঞাননিষ্ঠায়ামধিক্রিয়েরন্নিতি শেষঃ। কিঞ্চ ত্রয়োদশে যাস্যমানিত্বাদীনি চতুর্দ্দশে চ প্রকাশঞ্চ প্রবৃত্তিঞ্চ ইত্যাদীনি পঞ্চদশে চ যাস্যসঙ্গত্বাদীনি উক্তানি তৈঃ সর্ব্বৈঃ সাধনৈঃ সহিতা ভবন্ত্যনির্দ্দেশ্যাক্ষরোপাসকাস্ততোঽপি তে জ্ঞাননিষ্ঠায়ামেবাধিক্রিয়েরন্নিত্যাহ—ক্ষেত্রেতি। নিষ্ঠাদ্বয়মধিকারিভেদেন প্রতিষ্ঠাপ্য জ্ঞাননিষ্ঠানামনিষ্টমিষ্টং মিশ্রমিতি ত্রিবিধং কর্ম্মফলং ন ভবতি, কিন্তু মুক্তিরেব কর্ম্মনিষ্ঠানাস্তু ত্রিবিধং কর্ম্মফলং ন মুক্তিরিতি শাস্ত্রার্থবিভাগমভিপ্রেতমুপসংহরতি—অধিষ্ঠানাদীতি। যদুক্তমবিদ্যাকামবীজং সর্ব্বং কর্ম্মেতি তত্র শাস্ত্রাবগতস্য কর্ম্মণোঽবিদ্যাপূর্ব্বকত্বানুপপত্তেরিত্যাশঙ্কতে—অবিদ্যেতি। দৃষ্টান্তেন সমাধত্তে—নেতি। তত্রাভিমতাং প্রতিজ্ঞাং বিভজতে যদ্যপীতি।

উক্তং দৃষ্টান্তং ব্যাচষ্টে—যথেতি। অবিদ্যাদিমতো ব্রহ্মহত্যাদি কর্ম্মেত্যত্র হেতুমাহ—অন্যথেতি। দার্ষ্টান্তিকং গৃহ্লাতি—তথেতি। তাদৃশ্যপ্যবিদ্যাদিমতো ভবন্তীত্যবিদ্যাদিপূর্ব্বকত্বং তেষামেষিতব্যমিত্যর্থঃ। পারলৌকিককর্ম্মসু দেহাদ্ব্যতিরিক্তাত্মজ্ঞানং বিনা প্রবৃত্ত্যযোগান্ন তেষামবিদ্যাপূর্ব্বকত্বেতি শঙ্কতে—ব্যতিরিক্তেতি। সত্যপি ব্যতিরিক্তাত্মাত্মজ্ঞানে পারমার্থিকাত্মজ্ঞানাভাবান্মিথ্যাজ্ঞানাদেব নিত্যাদিকর্ম্মসু প্রবৃত্তেরবিদ্যাপূর্ব্বকত্বং তেষামপ্রতিহতমিতি পরিহরতি—নেত্যাদিনা। কর্ম্মণশ্চলনাত্মকত্বাদাত্মকর্ত্তৃকত্বং তস্য নিষ্ক্রিয়ত্বাৎ দেহাদি-

সঙ্ঘাতস্য তু সক্রিয়ত্বাৎ তৎকর্তৃকং কর্ম্ম যুক্তং তথাপি সঙ্ঘাতে মমাভিমান-দ্বারাহং করোমীত্যাত্মনো মিথ্যাধীপূর্ব্বিকা কর্ম্মণি প্রবৃত্তির্দৃষ্টা তেনাবিদ্যাপূর্ব্বকত্বং তস্য যুক্তমিত্যর্থঃ। যদুক্তং দেহাদিসঙ্ঘাতেঽহমভিমানস্য মিথ্যাজ্ঞানত্বং তদা-ক্ষিপতি—দেহাদীতি। অহং ধিয়ো গৌণত্বে তৎপূর্ব্বককর্ম্মস্বপি গৌণত্বাপত্তে-রাত্মনোঽনর্থাভাবাৎ তন্নিবৃত্ত্যর্থং হেত্বন্বেষণং ন স্যাদিতি দূষয়তি—নেতি। এতদেব প্রপঞ্চয়ন্নাদৌ চোদ্যং প্রপঞ্চয়তি—আত্মীয় ইতি। তত্র শ্রুত্যবষ্টম্ভেন দৃষ্টান্তমাহ—যথেতি। দর্শিতশ্রুতেরাত্মীয়ে পুত্রেঽহংপ্রত্যয়ো গৌণো যথা সঙ্ঘাতেঽপ্যাত্মীয়েঽহং প্রত্যয়স্তথাযুক্ত ইত্যর্থঃ। ভেদধীপূর্ব্বকঃ গৌণধিয়ো লোকে প্রসিদ্ধমিত্যাহ—লোকে চেতি। লোকবেদানুরোধেনাত্মীয়ে সঙ্ঘাতে-ঽহংধীরপি গৌণী স্যাদিতি দার্ষ্টান্তিকমাহ—তদ্বদিতি।

মিথ্যাধিয়োঽপি ভেদধীপূর্ব্বকত্বসম্ভবাদাত্মীয়ে সংঘাতেঽহংধিয়ো মিথ্যাত্বমেব কিং ন স্যাদিত্যাশঙ্ক্যাহ—নৈবায়মিতি। ভেদধীপূর্ব্বকত্বাভাবে কথং মিথ্যাধীরুদে-তীত্যাশঙ্ক্যাহ—মিথ্যেতি। অধিষ্ঠানারোপ্যয়োর্ব্বিবেকাগ্রহাৎ তদুৎপত্তিরিত্যর্থঃ। দেহাদাবহংধিয়ো গৌণতেতি চোদ্যে বিবৃতে তৎকার্য্যেষ্বপীত্যাদি পরিহারং বিবৃণোতি—নেত্যাদিনা। হেতুভাগং বিভজতে—যথেতি। সিংহো দেবদত্ত ইতি বাক্যং দেবদত্তঃ সিংহ ইবেত্যুপময়া দেবদত্তং ক্রৌর্য্যাদ্যধিকরণং স্তোতুং প্রবৃত্তমগ্নির্ম্মাণবক ইত্যপি বাক্যং মাণবকোঽগ্নিরিবেত্যুপময়া মাণবকস্য পৈঙ্গল্যাধি-করণস্য স্তুত্যর্থমেব ন তথা মনুষ্যোঽহমিতি বাক্যস্যাধিকরণস্তুত্যর্থতা ভাতি ইত্যর্থঃ। দেবদত্তমাণবকয়োরধিকরণত্বং কথমিত্যাশঙ্ক্যাহ—ক্রৌর্য্যেতি। কিঞ্চ গৌণশব্দং তৎপ্রত্যয়ঞ্চ নিমিত্তকং কৃত্বা সিংহকার্য্যং ন কিঞ্চিদ্দেবদত্তে সাধ্যতে নাপি মাণবকে কিঞ্চিদগ্নিকার্য্যং মিথ্যাধীকার্য্যং ত্বনর্থমাত্মাঽনুভবত্যতো ন দেহা-দাবহংধীর্গৌণীত্যাহ—ন ত্বিতি। ইতোঽপি দেহাদৌ নাহংধীঃ গৌণীত্যাহ—গৌণেতি। যো দেবদত্তো মাণবকো বা গৌণ্যা ধিয়ো বিষয়স্তং পরো নৈব সিংহো নায়মগ্নিরিতি জানাতি নৈবমবিদ্বানাত্মনঃ সঙ্ঘাতস্য চ সত্যপি ভেদে সঙ্ঘাতস্যা-নাত্মত্বং প্রত্যেত্যতো ন সঙ্ঘাতেঽহংশব্দপ্রত্যয়ৌ গৌণাবিত্যর্থঃ। সঙ্ঘাতে তয়োর্-গৌণত্বে দোষান্তরং সমুচ্চিনোতি—তথেতি। তথা সত্যাত্মনি কর্তৃত্বাদি প্রতিভাসাসিদ্ধিরিতি শেষঃ। গৌণেন কৃতং ন মুখ্যেন কৃতমিত্যুদাহরণেন স্ফুটয়তি—ন হীতি। যদ্যপি দেবদত্তমাণবকাভ্যাং কৃতং কার্য্যং মুখ্যাভ্যাং সিংহাগ্নিভ্যাং ন ক্রিয়তে, তথাপি দেবদত্তগতক্রৌর্য্যেণ মুখ্যসিংহস্য মাণবক-নিষ্ঠপৈঙ্গল্যেন মুখ্যাগ্নেরিব সঙ্ঘাতস্য তেনাপি জড়ত্বেনাত্মনো মুখ্যস্য কিঞ্চিৎ

কার্য্যং কৃতং ভবিষ্যতীত্যাশঙ্ক্যাহ—ন চেতি। দেহাদাবহংধিয়ো গৌণত্বাযোগে হেত্বন্তরমাহ—স্তূয়মানাবিতি। দেবদত্তমাণবকয়োঃ সিংহাগ্নিভ্যাং ভেদধীপূর্ব্বকং তদ্ব্যাপারবত্ত্বাভাবধীবদাত্মনোঽপি মুখ্যস্য সজ্যাতাস্তেদধীদ্বারা তদীয়ব্যাপাররাহিত্যমাত্মনি দৃষ্টং স্যাদিত্যর্থঃ। ব্যাবর্ত্ত্যং দর্শয়তি—ন পুনরিতি।

সজ্যাতেঽহংধিয়ো মিথ্যাধীত্বেঽপি ন তৎকৃতমাত্মনি কর্ত্তৃত্বং * কিন্তু আত্মীয়ৈর্জ্ঞানেচ্ছাপ্রযত্নৈরস্য কর্ত্তৃত্বং বাস্তবমিতি মতমনুবদতি—যচ্চেতি। জ্ঞানাদিকৃতমপি কর্ত্তৃত্বং মিথ্যাধীকৃতমেব জ্ঞানাদীনাং মিথ্যাধীকার্য্যত্বাদিতি দূষয়তি—ন তেষামিতি। তদেব প্রপঞ্চয়তি—মিথ্যেতি। মিথ্যাজ্ঞানং নিমিত্তং কৃত্বা কিঞ্চিদিষ্টং কিঞ্চিদনিষ্টমিত্যারোপ্য তদ্দ্বারানুভূতে তস্মিন্ প্রেপ্সাজিহাসাভ্যাং ক্রিয়াং নির্ব্বর্ত্ত্য তয়েষ্টমনিষ্টঞ্চ ফলং ভুক্ত্বা তেন সংস্কারেণ তৎপূর্ব্বকাঃ স্মৃত্যাদয়ঃ স্বাত্মনি ক্রিয়াং কুর্ব্বন্তীতি যুক্তং কর্ত্তৃত্বস্য চ মিথ্যাত্বমিত্যর্থঃ। অতীতানাগতজন্মনোরিব বর্ত্তমানেঽপি জন্মনি কর্ত্তৃত্বাদিসংসারস্য বস্তুত্বমাশঙ্ক্যাহ—যথেতি। বিমতৌ কালাববিদ্যাকৃতসংসারবন্তৌ কালত্বাদ্বর্ত্তমানকালবদিত্যর্থঃ। সংসারস্যাবিদ্যাকৃতত্বে ফলিতমাহ—ততশ্চেতি।

তস্যাবিদ্যয়েন বিদ্যাপোহ্যত্বে হেত্বন্তরমাহ—অবিদ্যেতি। কুতোঽস্যাবিদ্যাকৃতত্বং ধর্ম্মাধর্ম্মকৃতত্বসম্ভবাদিত্যাশঙ্ক্যাহ—দেহাদীতি। আত্মনো ধর্ম্মাদিকর্ত্তৃত্বস্যাবিদ্যত্বান্নাবিদ্যাং বিনা কর্ম্মিণাং দেহাভিমানঃ সম্ভবত্যতশ্চ আত্মনঃ সজ্যাতেঽহমভিমানস্যাবিদ্যা বিদ্যমানতেত্যর্থঃ। আত্মনো দেহাদ্যভিমানস্যাবিদ্যকত্বমন্বয়ব্যতিরেকাভ্যাং সাধয়ন্ ব্যতিরেকং দর্শয়তি—নহীতি। অন্বয়ং দর্শয়ন্ ব্যতিরেকমনুবদতি—অজানন্নিতি। পুত্রে পিতুরহংধীবদাত্মীয়ে দেহাদাবহংধীর্গৌণীত্যুক্তমনুবদতি—যস্ত্বিতি। তত্র দৃষ্টান্তশ্রুতের্গৌণাত্মবিষয়মুক্তমঙ্গীকরোতি- স ত্বিতি। তর্হি দেহাদাবপি তথৈব স্বকীয়ে স্যাদহংধীর্গৌণীত্যাশঙ্ক্যাহ—গৌণেনেতি। ন হি স্বকীয়েন পুত্রাদিনা গৌণাত্মনা পিতৃভোজনাদিকার্য্যং ক্রিয়তে তথা দেহাদেরপি গৌণাত্মত্বে তেন কর্ত্তৃত্বাদিকার্য্যমাত্মনো ন বাস্তবং সিধ্যতীত্যর্থঃ। গৌণাত্মনা মুখ্যাত্মনো নাস্তি বাস্তবং কার্য্যমিত্যত্র দৃষ্টান্তমাহ—গৌণেতি। ন হি গৌণসিংহেন দেবদত্তেন মুখ্যসিংহকার্য্যং ক্রিয়তে নাপি গৌণাগ্নিনা মাণবকেন মুখ্যাগ্নিকার্য্যং দাহপাকাদি তথা দেহাদিনা গৌণাত্মনা মুখ্যাত্মনো ন বাস্তবং কার্য্যং কর্ত্তৃত্বাদি কর্ত্তুং শক্যমিত্যর্থঃ।

---

* "কিন্ত্বাত্মা যজ্জ্ঞানেচ্ছা" ইত্যাদি পাঠান্তরম্।

স্বর্গকামাদিবাক্যপ্রামাণ্যাৎ আত্মনো দেহাদ্যতিরেকজ্ঞানাৎ তস্য চ কেবলকর্তৃত্বাৎ তৎকর্তব্যং কর্ম গৌণৈরেব দেহাদ্যাত্মভিঃ সম্পাদ্যতে ন হি মতোষ শ্রৌতাতিরেকজ্ঞানে দেহাদাবাত্মত্বমাত্মনো মুখ্যং যুক্তমিতি চোদয়তি—অদৃষ্টেতি। ন দেহাদীনামাত্মত্বং গৌণং তদীয়াত্মত্বস্যাবিদ্যত্বেন মুখ্যত্বাদতো ন গৌণাত্মভিরাত্মকর্তব্যং কর্ম ক্রিয়তে কিন্তু মিথ্যাত্মভিরিতি পরিহরতি—নাবিদ্যেতি। তদেব বিবৃণ্বন্নর্থং স্ফুটয়তি—ন গৌণা ইতি। কথং তর্হি দেহাদিবিষয়াত্মত্ব প্রথা ইত্যাশঙ্ক্য অবিদ্যাকৃতেত্যাদিহেতুং বিভজতে—কথং তর্হীতি। দেহাদীনামনাত্মনামেব সতামাত্মত্বং মিথ্যাপ্রত্যয়কৃতমিত্যত্রান্বয়ব্যতিরেকাবুদাহরতি—তদ্ভাব ইতি। উক্তে অন্বয়ে শাস্ত্রীয়সংস্কারশূন্যানামনুভবং প্রমাণয়তি—অবিবেকিনামিতি। ব্যতিরেকেঽপি দর্শিতে শাস্ত্রাভিজ্ঞানামনুভবমনুকূলয়তি—ন ত্বিতি। অন্বয়ব্যতিরেকাভ্যামনুভবানুসারিণাং * সিদ্ধমর্থমুপসংহরতি—তস্মাদিতি। তৎকৃত এব দেহাদাবহংপ্রত্যয় ইতি শেষঃ। কিঞ্চ ব্যবহারভূমৌ ভেদগ্রহস্য গৌণত্বব্যাপকত্বাৎ তস্য প্রকৃতেঽভাবান্ন দেহাদাবহংশব্দপ্রত্যয়ৌ গৌণাবিত্যাহ—পৃথগিতি।

অদৃষ্টবিষয়চোদনাপ্রামাণ্যাৎ কর্তুরাত্মনো ব্যতিরেকাবধারণাৎ তস্য দেহাদাবহংমতিমানস্য গৌণত্বেত্যুক্তমনুবদতি—যত্ত্বিতি। শ্রুতিপ্রামাণ্যস্যাজ্ঞাতার্থবিষয়ত্বাৎ মানান্তরসিদ্ধে ব্যতিরিক্তাত্মনি চোদনাপ্রামাণ্যাভাবান্ন তদবষ্টম্ভেন দেহাদাবাত্মাভিমানস্য গৌণত্বেত্যুত্তরমাহ—ন তদিতি। শ্রুতিপ্রামাণ্যস্যাদৃষ্টবিষয়ত্বং স্পষ্টয়তি—প্রত্যক্ষাদীতি। অজ্ঞাতার্থজ্ঞাপকং প্রমাণমিতি স্থিতেন ন্যায়েন শ্রুতিপ্রামাণ্যমিত্যাহ—অদৃষ্টেতি। অজ্ঞাতসাধ্যসাধনসম্বন্ধবোধিনঃ শাস্ত্রস্যাতিরিক্তাত্মন্যৌদাসীন্যে ফলিতমাহ—তস্মাদিতি। অন্বয়ব্যতিরেকাভ্যাং দৃষ্টো মিথ্যাজ্ঞাননিমিত্তো দেহাদিসঙ্ঘাতেঽহংপ্রত্যয়স্তস্যেতি যাবৎ। অন্যবিষয়ত্বাচ্চোদনায়া নাতিরিক্তাত্মবিষয়তেত্যুক্তমিদানীং তদ্বিষয়ত্বাঙ্গীকারেঽপি ন তন্নির্বোঢুং শক্যং প্রত্যক্ষবিরোধাদিত্যাহ—ন হীতি।

অপৌরুষেয়ায়াঃ শ্রুতেরসম্ভাবিতদোষায়াঃ মানান্তরবিরোধেঽপি প্রামাণ্যম্ অপ্রত্যাখ্যেয়ম্ ইত্যভিপ্রেত্যাহ—যদিতি। স্বার্থং বোধয়ন্ত্যাঃ শ্রুতেরবিরোধাপেক্ষত্বাৎ বিরুদ্ধার্থবাদিত্বে তৎপরিহারায় বিবক্ষিতমর্থান্তরমবিরুদ্ধং তস্যাঃ স্বীকর্তব্যং বিরোধে তৎপ্রামাণ্যানুপপত্তেরিত্যাহ—তথাপীতি। অবিরোধমবধার্য শ্রুত্যর্থকল্পনা ন যুক্তেতি ব্যাবর্ত্যমাহ—ন হীতি। অবিদ্যাবৎ-

* "অনুভবানুসারিভ্যাম্" ইতি বা পাঠান্তরম্।

কর্ত্তৃকং কর্ম্মেতি স্বয়োপগমাদুৎপন্নায়াং বিদ্যায়ামবিদ্যাভাবে তদধীনকর্ত্তৃত্বা-ভাবাদন্তরেণ কর্ত্তারমনুষ্ঠানাসিদ্ধৌ কর্ম্মকাণ্ডাপ্রামাণ্যমিত্যধ্যয়নবিধিবিরোধঃ স্যাদিতি শঙ্কতে—কর্ম্মণ ইতি। কর্ম্মকাণ্ডশ্রুতের্ব্বিদ্যোদয়াৎ পূর্ব্বং ব্যাবহারিক প্রামাণ্যস্য তাত্ত্বিকপ্রামাণ্যাভাবেঽপি সম্ভবাদ্ ব্রহ্মকাণ্ডশ্রুতেশ্চ তাত্ত্বিকপ্রামাণ্যস্য ব্রহ্মবিদ্যাজনকত্বেনোপপন্নত্বান্নাধ্যয়নবিধিবিরোধ ইতি পরিহরতি—ন ব্রহ্মেতি।

কর্ম্মকাণ্ডশ্রুতেস্তাত্ত্বিকপ্রামাণ্যাভাবে ব্রহ্মকাণ্ডশ্রুতেরপি তদসিদ্ধিরবিশেষাদিতি শঙ্কতে—কর্ম্মেতি। উৎপন্নায়া ব্রহ্মবিদ্যায়া বাধকাভাবেন প্রমাণত্বাৎ তদ্ধেতু-শ্রুতেস্তাত্ত্বিকং প্রামাণ্যমিতি দূষয়তি ন বাধকেতি। ব্রহ্মবিদ্যায়া বাধকানু-পপত্তিং দৃষ্টান্তেন সাধয়তি—যথেতি। দেহাদিসঙ্ঘাতবদিত্যপেরর্থঃ। লৌকিকাব-গতেরিবাত্মাবগতেরপি ফলাব্যতিরেকমুদাহরণেন স্ফোরয়তি—যথেতি। ফলম-জ্ঞাননিবৃত্তিঃ। কর্ম্মবিধিশ্রুতিবদিত্যুক্তং দৃষ্টান্তং বিঘটয়তি—ন চেতি। অনাদি-কালপ্রবৃত্তস্বাভাবিকপ্রবৃত্তিব্যক্তীনাং প্রতিবন্ধেন বাগাদ্যলৌকিকপ্রবৃত্তিব্যক্তীর্জন-য়তি, কর্ম্মকাণ্ডশ্রুতিস্তজ্জননঞ্চ চিত্তশুদ্ধিদ্বারা প্রত্যগাত্মাভিমুখ্যপ্রবৃত্তিমুৎপাদয়তি, তথা চ কর্ম্মবিধিশ্রুতীনাং পারম্পর্য্যেণ প্রত্যগাত্মজ্ঞানার্থত্বাৎ তাত্ত্বিকপ্রামাণ্যসিদ্ধি-রিত্যর্থঃ। নম্বেবমপি শ্রুতের্মিথ্যাত্বাৎ ধূমাভাসবদপ্রামাণ্যমিতি চেন্নেত্যাহ—মিথ্যাত্বেঽপীতি। স্বরূপেণাসত্যত্বেঽপি সত্যোপেয়দ্বারা প্রামাণ্যমিত্যত্র দৃষ্টান্তমাহ—যথেতি। মন্ত্রার্থবাদেতিহাসপুরাণানাং শ্রুতেঽর্থে প্রামাণ্যাভাবে-ঽপি শেষিবিধ্যনুরোধেন প্রামাণ্যবৎ প্রকৃতেঽপি শ্রুতেঃ স্বরূপেণাসত্যায়া বিষয়-সত্যতয়া সত্যত্বে প্রামাণ্যমবিরুদ্ধমিত্যর্থঃ। বাক্যস্য শেষিবিধ্যনুরোধেন প্রামাণ্যং নালৌকিকমিত্যাহ—লোকেঽপীতি। কর্ম্মকাণ্ডশ্রুতীনামুক্তরীত্যা পরম্পরয়া প্রামাণ্যেঽপি সাক্ষাৎপ্রামাণ্যমুপেক্ষিতমিত্যাশঙ্ক্যাহ—প্রকারান্ত-রেতি। আত্মজ্ঞানোদয়াৎ প্রাগবস্থা প্রকারান্তরং, তত্র স্থিতানাং কর্ম্মশ্রুতীনাম্ অজ্ঞাতসম্বন্ধবোধকত্বেন সাক্ষাদেব। প্রামাণ্যমিষ্টমিত্যর্থঃ। জ্ঞানাৎ পূর্ব্বং কর্ম্মশ্রুতীনাং ব্যাবহারিকপ্রামাণ্যে দৃষ্টান্তমাহ - প্রাগিতি।

প্রাতীতিককর্ত্তৃত্বস্যাবিদ্যত্বেঽপি শ্রুতিপ্রামাণ্যমপ্রত্যূহমিত্যুক্তং সম্প্রতি কর্ত্তৃত্বস্য প্রকারান্তরেণ পারমার্থিকত্বমুত্থাপয়তি—যদ্বিতি। স্বব্যাপারাভাবে সন্নিধি-মাত্রেণ কুতো মুখ্যং কর্ত্তৃত্বমিত্যাশঙ্ক্য দৃষ্টান্তমাহ—যথেতি। স্বয়মযুধ্যমানস্য কথং তৎফলবত্ত্বমিত্যাশঙ্ক্য প্রসিদ্ধিবশাদিত্যাহ—জিত ইতি। কায়িকঃ ব্যাপারাভাবেঽপি কর্ত্তৃত্বস্য মুখ্যত্বে দৃষ্টান্তমাহ—সেনাপতিরিতি। তত্রাপি ফলবত্ত্বং রাজবদবিশিষ্টমিত্যাহ—ক্রিয়েতি। অন্যকর্ম্মণা অন্যস্য সন্নিহিতস্য

মুখ্যে কর্ত্তৃত্বে বৈদিকমুদাহরণমাহ—যথা চেতি। কথমৃত্বিজাং কর্ম্ম যজমানস্য ইত্যাশঙ্ক্যাহ—তৎফলস্যেতি। স্বব্যাপারাদৃতে সন্নিধেরেবান্যব্যাপারহেতো- র্মুখ্যকর্ত্তৃত্বে দৃষ্টান্তান্তরমাহ—যথা চেতি। ক্রিয়াং কুর্ব্বৎ কারণং কারক- মিত্যঙ্গীকারবিরোধান্নৈতদিতি দূষয়তি—তদসদিতি। কারকবিশেষবিষয়ত্বে- নাঙ্গীকারোপপত্তিরিতি শঙ্কতে—কারকমিতি। স্বব্যাপারমন্তরেণ ন কিঞ্চিদপি কারকমিতি পরিহরতি—ন রাজেতি। দর্শনমেব বিশদয়তি—রাজেতি। যথা রাজ্ঞো যুদ্ধে যোধয়িতৃত্বেন ধনদানেন চ মুখ্যং কর্তৃত্বং তথা ফলভোগেঽপি মুখ্যমেব তস্য কর্ত্তৃত্বমিত্যাহ—তথেতি। যদুক্তমৃত্বিক্কর্ম্ম যজমানস্যেতি তত্রাহ—যজমান- স্যাপীতি। স্বব্যাপারাদেব মুখ্যং কর্ত্তৃত্বমিতি স্থিতে ফলিতমাহ—তস্মাদিতি। তদেব প্রপঞ্চয়তি—যদীতি। তর্হি সন্নিধানাদেব মুখ্যং কর্ত্তৃত্বং রাজাদীনামুপ- গতমিতি নেত্যাহ—ন তথেতি। রাজাদীনাং স্বব্যাপারবত্ত্বে পূর্ব্বোক্তং সিদ্ধমিত্যাহ—তস্মাদিতি। রাজপ্রভৃতীনাং সন্নিধিরেব কর্তৃত্বস্য গৌণত্বে জয়াদিফলবত্ত্বস্যাপি সিদ্ধং গৌণত্বমিত্যাহ—তথা চেতি। তত্র পূর্ব্বোক্তং হেতুত্বেন স্মারয়তি—নেতি।

অন্যব্যাপারেণান্যস্য মুখ্যকর্ত্তৃত্বাভাবে ফলিতমুপসংহরতি—তস্মাদিতি। কথং তর্হি স্বয়াত্মনি কর্ত্তৃত্বাদি স্বীকৃতং নহি বুদ্ধেস্তদিষ্টং কর্তা শাস্ত্রার্থবত্ত্বাদিতি ন্যায়াৎ তত্রাহ—ভ্রান্তীতি। কর্ত্তৃত্বাদ্যাত্মনি ভ্রান্তমিত্যেতদুদাহরণেন স্ফোরয়তি —যথেতি। মিথ্যাজ্ঞানকৃতমাত্মনি কর্ত্তৃত্বাদীত্যত্র ব্যতিরেকং দর্শয়তি—ন চেতি। উক্তব্যতিরেকে ফলং কথয়তি—কস্মাদিতি। সংসারভ্রমস্যাবিদ্যা- কৃতত্বে সিদ্ধে পরমপ্রকৃতমুপসংহরতি—ইতি সম্যগিতি ॥ ৬৬

অনুবাদ। কর্ম্মযোগনিষ্ঠার পরম রহস্য ঈশ্বরের শরণ গ্রহণরূপ বিষয় শেষ করিয়া কর্ম্মযোগনিষ্ঠার ফল যে সম্যগ্‌দর্শন, যাহা সকল বেদান্তে বিহিত হইয়াছে, তাহাই বলিতে হইবে—এইজন্য বলিতেছেন, যত প্রকার ধর্ম্ম আছে, তৎসমস্ত 'সর্ব্ব ধর্ম্ম' এই শব্দটির দ্বারা প্রতিপাদিত হইতেছে; এই শব্দটি অধর্ম্মেরও উপলক্ষণ। কারণ, শ্রুতি ও স্মৃতিতে উক্ত হইয়াছে যে, "দুশ্চরিত হইতে যে অবিরত" [সে আত্মজ্ঞানে অধিকারী হয় না] "ধর্ম্ম ও অধর্ম্ম এই দুইকেই পরিত্যাগ কর" ইত্যাদি অর্থাৎ সর্ব্বধর্ম্ম শব্দের অর্থ সকল প্রকার কর্ম্ম। সেই সকল প্রকার কর্ম্মকে পরিত্যাগ করিয়া অর্থাৎ [পূর্ব্বোক্ত প্রণালীতে] সর্ব্বকর্ম্ম সন্ন্যাস করিয়া একমাত্র আমাকে আশ্রয় কর। আমি সর্ব্বভূতস্থ, সকলেরই আত্মা, সর্ব্বত্র সম, ঈশ্বর, অচ্যুত ও গর্ভ জন্ম জরা

ও মরণ-বর্জ্জিত, আমা হইতে অতিরিক্ত কোন বস্তুই নাই। এই প্রকার ভাবিয়া আমাকে আশ্রয় কর, ইহাই অর্থ। তাহা হইলে আমি তোমাকে সকল পাপ হইতে অর্থাৎ সর্ব্বপ্রকার ধর্ম্ম ও অধর্ম্মরূপ বন্ধন হইতে মুক্ত করিব অর্থাৎ আমার নিজ স্বভাবকে প্রকটিত করিয়া তোমাকে সর্ব্ব পাপ হইতে মুক্ত করিব। এইরূপ উক্ত হইয়াছে যে, "দীপ্তিমান্ জ্ঞানরূপ প্রদীপ দ্বারা আত্মভাবস্থ হইয়া আমি [ অজ্ঞানকে ] বিনষ্ট করিয়া থাকি।" এইজন্য [ বলিতেছি ] তুমি শোক করিও না, ইহাই অর্থ।

এই গীতাশাস্ত্রে মোক্ষলাভের যাহা চরম উপায় তাহা নির্ণীত হইয়াছে; সেই উপায় কি? জ্ঞান? বা কর্ম্ম? অথবা জ্ঞান ও কর্ম্ম এই উভয়? এই প্রকার সন্দেহ হইতেছে কেন? "যাহাকে জানিয়া অমৃত লাভ করে" "তাহার পর আমাকে তত্ত্বতঃ জানিয়া তাহার অনন্তর-পদে প্রবেশ করে" এইরূপ অনেক বাক্য দেখিতে পাওয়া যায়। ঐ বাক্য সকল প্রতিপাদন করিতেছে যে, কেবল জ্ঞানই মোক্ষলাভের উপায়। "তোমার কর্ম্মেতেই অধিকার আছে" "তুমি কর্ম্মই কর" ইত্যাদি বচন কর্ম্মসমূহের অবশ্যকর্ত্তব্যতা প্রতিপাদন করিতেছে। এইরূপ জ্ঞান এবং কর্ম্ম এই উভয়ে যখন কর্ত্তব্যতার উপদেশ রহিয়াছে, তখন উভয় মিলিত হইয়াও মোক্ষের কারণ হইতে পারে; এই সকল কারণে সংশয় হইতে পারে। এই বিষয়ে মীমাংসার প্রয়োজন কি? ইহাই প্রয়োজন যে, ইহাদের মধ্যে কোন্‌টি মোক্ষলাভের যথার্থ উপায়, তাহার নিরূপণ। এই কারণে এই বিষয়টিকে বিস্তৃতভাবে মীমাংসা করিতে হইবে। [ সিদ্ধান্ত হইতেছে এই যে ] সকল প্রকার ভেদজ্ঞানের নিবর্ত্তন করিয়া আত্মার কৈবল্যলাভের উপায় হয় বলিয়া, কেবল আত্মজ্ঞানই মোক্ষলাভের উপায়।

ক্রিয়া কারক এবং ফলের মধ্যে পরস্পর ভেদ আছে, এইরূপ বুদ্ধি অবিদ্যা দ্বারা সর্ব্বদাই আত্মাতে উৎপাদিত হইয়া থাকে। আমার কর্ম্ম, আমি কর্ত্তা, এই ফলের জন্য এই কর্ম্ম আমি করিব, এই প্রকার অবিদ্যা [ বিপরীত জ্ঞান ] অনাদিকাল হইতে চলিয়া আসিতেছে। 'আমিই এক, কেবল, আমি কর্ত্তা নহি, আমার ক্রিয়া নাই, আমার কোন ফলও নাই, আমা হইতে পৃথক্ এ জগতে কোন বস্তুই নাই, এই প্রকার জ্ঞানই এই অবিদ্যার নিবর্ত্তক। এই প্রকারের আত্মজ্ঞান উৎপন্ন হইলে, তাহা কর্ম্ম-প্রবৃত্তির কারণ যে ভেদবুদ্ধি, তাহাকে নিবর্ত্তিত করে, এই যে 'তু' শব্দ

[আত্মজ্ঞানস্ত তু কেবলস্ত] ইহা দুইটি পক্ষান্তরকে ব্যাবর্ত্তন করিতেছে অর্থাৎ কেবল কর্ম্ম হইতে মোক্ষ হয় না, এবং মিলিত জ্ঞান ও কর্ম্ম মোক্ষের সাধন হইতে পারে না, ইহাই প্রতিপাদন করিবার জন্য এই 'তু' শব্দটির প্রয়োগ করা হইয়াছে। মোক্ষ যে কারণে কার্য্য নহে, এই কারণে, তাহা যে কর্ম্মের দ্বারা নিষ্পাদিত হইবে, তাহা হইতেই পারে না। কারণ, যাহা নিত্য বস্তু, তাহা কর্ম্মের দ্বারা বা জ্ঞানের দ্বারা সাধিত হইতে পারে না। তবে ত কেবল জ্ঞানও অনর্থক হইয়া উঠিতেছে? না, তাহা হইতে পারে না; কারণ, অবিদ্যাকে নিবৃত্ত করিয়া জ্ঞান কৈবল্যরূপ ফলে প্রয়োজক হয়, ইহা লোকেই দেখিতে পাওয়া যায়। অবিদ্যারূপ অন্ধকারের নিবর্ত্তক যে জ্ঞান, তাহার কৈবল্যরূপ ফলই অবসানে হইয়া থাকে।

রজ্জু প্রভৃতিতে সর্পভ্রমরূপ অন্ধকারের নিবৃত্তি করিতে হইলে, প্রদীপ-প্রকাশ-তুল্য যে জ্ঞান আবশ্যক, তাহার অন্য কোন ফল দেখা যায় না অর্থাৎ ঐ জ্ঞান সর্পভ্রান্তির নিবৃত্তি করিয়া রজ্জুর কৈবল্যরূপ ফল ব্যতিরিক্ত অন্য কোন ফলের জনক হয় না, সেই কেবলাত্মস্বরূপ প্রকাশই জ্ঞানের ফল। ছেদক্রিয়া বা অগ্নি-মন্থনক্রিয়ার ফল প্রত্যক্ষসিদ্ধ; সেই প্রত্যক্ষসিদ্ধ ফল কি? দ্বৈধীভাব বা অগ্নি উৎপাদন করিবার জন্য যখন কর্ত্তৃপ্রভৃতি কতকগুলি কারক ক্রিয়ার সহিত অন্বিত হইয়া কার্য্যোন্মুখ হয়, তখন যেমন ঐ দ্বৈধীভাব বা অগ্নিরূপ ফলই হইয়া থাকে, অন্য ফলের জন্য ঐ সকল কর্ত্তৃপ্রভৃতির ব্যাপার হইতে পারে না, সেইরূপ জ্ঞাতা বা অন্যান্য কারক, যখন জ্ঞানরূপ ফলকে উৎপাদন করিতে প্রবৃত্ত হয়, তখন তাহারা কৈবল্যস্বরূপ প্রকাশরূপ জ্ঞান ছাড়া অন্য কোন প্রকার ফলকে উৎপাদনই করিতে পারে না। ভোজন বা অগ্নিহোত্রাদি ক্রিয়ার যেমন অন্য ফল হয়, আত্মজ্ঞানেরও সেইরূপ ফলান্তর কেন হইবে না? এই প্রকার শঙ্কাও হইতে পারে না; কারণ, আত্মজ্ঞানের ফল কৈবল্য ছাড়া আর কিছুই হইতে পারে না [ইহা পূর্ব্বেই সিদ্ধ হইয়াছে]; সুতরাং জ্ঞান হইলে যে অন্য ফল বিষয়ে আকাঙ্ক্ষা হইবে, তাহা সম্ভবপর নহে। যেমন অপার অসীম জলাশয়কে প্রাপ্ত হইলে লোকে আর ক্ষুদ্র কূপাদির জন্য অভিলাষ করে না, কূপাদিতে যাহা কিছু প্রয়োজন সাধিত হয়, তাহা সকলই সেই অপার অনন্ত জলাশয়ের দ্বারা সম্ভাবিত প্রয়োজনের মধ্যেই নিবিষ্ট হইয়া থাকে। কিংবা যে ব্যক্তি রাজ্যলাভ করিতে উদ্যত হয়, তাহার যেমন পৃথগ্‌ভাবে একখানি ক্ষুদ্র ক্ষেত্রলাভের জন্য প্রবৃত্তি হয় না, সেইরূপ কৈবল্যফলপ্রদ জ্ঞানকে যে প্রাপ্ত হয়, তাহার অন্য কোন ফল-

বিষয়ে অর্থিত্ব সম্ভবপর নহে; কারণ তাহার যত কিছু প্রয়োজন, তাহা সকলই সেই জ্ঞানের ফলস্বরূপ [ নিত্যানন্দস্বরূপ ] মোক্ষের মধ্যে নিবিষ্ট হইয়া থাকে। এই কারণে কর্ম্ম কিছুতেই মোক্ষের সাধন হইতে পারে না।

জ্ঞান এবং কর্ম্ম উভয়ে মিলিত হইয়া যে মোক্ষের কারণ হইবে, তাহাও নহে; কারণ, যে জ্ঞানের ফল কৈবল্য, তাহা যে নিজ ফলকে উৎপাদন করিতে যাইয়া কোন কর্ম্মের সাহায্যকে অপেক্ষা করিবে, তাহা সম্ভবপর নহে। জ্ঞান অবিদ্যার নিবর্ত্তক, অবিদ্যাত্মক কর্ম্মের সহিত তাহার বিরোধই প্রমাণসিদ্ধ; সুতরাং সে তাহার অপেক্ষা করিতে পারে না। অন্ধকার অন্ধকারের নিবর্ত্তক হইতে পারে না; এই কারণে কেবল জ্ঞানই মোক্ষের সাধন [ ইহাই গীতার সিদ্ধান্ত ]। [ এই সিদ্ধান্তের উপর দোষারোপ করিবার জন্য কর্ম্ম ও মোক্ষেই কারণ, ইহা যাহাদের মত, তাহারা শঙ্কা করিতেছে যে ] যে জ্ঞানের সহিত কর্ম্মের বিরোধ হইতে পারে না; কারণ, নিত্যকর্ম্ম যদি না করা যায়, তাহা হইলে পাপ হইবেই হইবে. [ পাপ হইলে তাহার ফল—দুঃখভোগ অপরিহার্য্য; সুতরাং একেবারে কর্ম্ম পরিত্যাগ করিলে সর্ব্বদুঃখনিবৃত্তিরূপ মোক্ষ কিরূপে হইতে পারে? ] কৈবল্য ত নিত্যই। কেবল জ্ঞান হইলেই যে কৈবল্য প্রাপ্তি হইবে, এই প্রকার মত সঙ্গত নহে; কারণ, বেদবিহিত নিত্যকর্ম্মগুলিকে পরিত্যাগ করিলে পাপ হইবে এবং পাপের ফল যে নরক, তাহা অবশ্যই ভুগিতে হইবে। তবে যদি বল, এইরূপ সিদ্ধান্তে দোষ এই যে, কর্ম্মসমূহও যে মোক্ষপ্রাপ্তির উপায়, তাহাও ত সম্ভবপর হইতেছে না। এইরূপ শঙ্কাও ঠিক নহে; কারণ, মোক্ষ নিত্য [ ইহা ত অঙ্গীকৃত আছে ]; নিত্যকর্ম্মসমূহের অনুষ্ঠান করিয়া চলিলে, আর পাপ হইবার সম্ভাবনা থাকিবে না; প্রতিষিদ্ধ কর্ম্মের অনুষ্ঠান না করিলে অনিষ্ট শরীরের উৎপত্তি হইবে না; এবং কাম্যকর্ম্মগুলিকে পরিত্যাগ প্রযুক্ত ইষ্ট শরীরেরও উৎপত্তি হইবে না।

বর্ত্তমান শরীরের আরম্ভক কর্ম্মের ফলোপভোগ শেষ হইলে, এই শরীর পতিত হইলে, অন্য নূতন দেহের উৎপত্তি হইবার কারণ না থাকায়, এবং রাগ-দ্বেষ প্রভৃতির অকরণ নিবন্ধন আত্মার স্বরূপে অবস্থিতিরূপ কৈবল্য আপনা হইতেই সিদ্ধ হইতেছে; এই কারণে, কৈবল্য যে অযত্নসিদ্ধ, ইহাই স্থির হইল। এক্ষণে একটি শঙ্কা এই হইতে পারে যে, অতীত অনেক জন্মের অর্জ্জিত যে সকল কর্ম্ম সঞ্চিত হইয়া আছে, স্বর্গ কিংবা নরকপ্রাপ্তিরূপ ফলভোগ যে পর্য্যন্ত না হইবে, সে পর্য্যন্ত ঐ সকল কর্ম্মের ক্ষয় হইবার সম্ভাবনা নাই [ সুতরাং এই দেহ পতিত

হইলেই যে কর্ম্মীর মোক্ষ হইবে, ইহা অসম্ভব হইয়া পড়িল]। এই প্রকার শঙ্কাও ঠিক নহে; কারণ, নিত্যকর্ম্মের অনুষ্ঠানকালে যে দুঃখভোগ করিতে হয়, তাহা দ্বারা পূর্ব্বজন্মসঞ্চিত অশুভ কর্ম্ম সকলের ক্ষয় হইয়া যাইবে। অথবা প্রায়শ্চিত্ত করিলে যেমন পূর্ব্বকৃত পাপের ক্ষয় হয়, সেইরূপ নিত্যকর্ম্ম অনুষ্ঠান করিলেও সঞ্চিত-পাপসমূহের ক্ষয় হইয়া যাইবে [ইহাও বলা যাইতে পারে]। তদ্ব্যতীত যে সকল কর্ম্ম এই দেহের আরম্ভক, তাহাদের ফলোপভোগ এই দেহেই হইয়া যায়, এবং নূতন কোন কর্ম্মের [ফল যে পাপ বা পুণ্য তাহার] উৎপত্তি হয় না বলিয়া মোক্ষ অনায়াসেই ত সিদ্ধ হইতে পারে। [ইহাই হইল কর্ম্মবাদিগণের মোক্ষ বিষয়ে সিদ্ধান্ত; এক্ষণে এই সিদ্ধান্তের উপর দোষ প্রদর্শন করা হইতেছে।] এই সিদ্ধান্ত ঠিক নহে; কারণে শ্রুতিতে আছে, যে, "তাঁহাকেই জানিয়া মৃত্যুকে অতিক্রমণ করিতে পারা যায়, তাঁহাকে জানা ভিন্ন অন্য কোন উপায় নাই।" ইহা দ্বারা স্পষ্ট প্রতিপাদিত হইতেছে যে [আত্মতত্ত্ব] জ্ঞান ব্যতীত মোক্ষলাভের উপায়ান্তর নাই। "যেমন চর্ম্মের ন্যায় আকাশকে বেষ্টন করা যায় না, সেইরূপ আত্মাকে না জানিয়া কিছুতেই মোক্ষ লাভ করিতে পারা যায় না" এইরূপ পুরাণেও দেখিতে পাওয়া যায়। আর একটি বিষয় দ্রষ্টব্য যে [তোমাদের মতে] যে সকল পুণ্যকর্ম্ম পূর্ব্বজন্ম হইতে সঞ্চিত আছে, তাহাদের ফলোপভোগ হইবার সম্ভাবনা না থাকায়, ঐ সকল কর্ম্মের ক্ষয় অনুপপন্ন হইয়া উঠিতেছে।

পূর্ব্বজন্মের সঞ্চিত অথচ ফল প্রদান করিতে প্রবৃত্ত নহে, এইরূপ দুঃখহেতু কর্ম্মসমূহের অবস্থান যেমন সম্ভবপর, সেইরূপ পূর্ব্বজন্মসঞ্চিত ফলপ্রদানে অপ্রবৃত্ত সুখের হেতু কর্ম্মসমূহেরও অবস্থিতি সম্ভবপর। [নিত্যকর্ম্মের অনুষ্ঠানে যে দুঃখ ভোগ হয়, তাহাতে দুঃখহেতু কর্ম্মসকলের ক্ষয় হইলেও] সুখভোগের হেতু সেই সকল পুণ্য কর্ম্ম কোন নূতন দেহের উৎপাদন না করিয়া আর সুখভোগরূপ ফলপ্রদান [তোমাদের মতে] করিতে পারিতেছে না; সুতরাং সেই সকল পুণ্যকর্ম্মের ক্ষয় হইতে পারে না বলিয়া মোক্ষলাভ অসম্ভব হইয়া পড়িল। [আরও দ্রষ্টব্য এই যে] আত্মজ্ঞান না হইলে ধর্ম্ম ও অধর্ম্মের হেতু রাগ, দ্বেষ ও মোহের উচ্ছেদ হইতে পারে না; রাগ, দ্বেষ ও মোহের উচ্ছেদ না হইলে ধর্ম্ম ও অধর্ম্মের উচ্ছেদও অসম্ভব। শ্রুতিতে নির্দ্দিষ্ট হইয়াছে যে, নিত্যকর্ম্মসমূহের ফল—পুণ্যলোকপ্রাপ্তি, এবং স্মৃতিতে উক্ত হইয়াছে যে, বর্ণী আশ্রমী যদি বিহিত কর্ম্মের অনুষ্ঠান করে,

তাহা হইলে [ তাহারা স্বর্গলোকে নিজ নিজ কর্ম্মফলের অনুভব করিয়া সেই ভুক্তাবশিষ্ট পুণ্যের বলে পবিত্রকুলে উৎকৃষ্ট জন্ম লাভ করিয়া থাকে ] ইত্যাদি। এই সকল কারণে [ স্বীকার করিতে হয় যে, জ্ঞান ব্যতিরেকে ] পাপ ও পুণ্যরূপ যাবতীয় কর্ম্মের ক্ষয় হইতেই পারে না। যাহারা বলে—নিত্যকর্ম্মের অনুষ্ঠানই দুঃখস্বরূপ [ সুতরাং তাহার অনুষ্ঠান করিলে পূর্ব্বসঞ্চিত দুরদৃষ্টরূপ কর্ম্মের ক্ষয় হয়, কাযে কাযে তাহাদের মানিয়া লইতে হইবে যে ] নিত্যকর্ম্মসমূহ পূর্ব্বজন্মকৃত পাপকর্ম্মেরই ফল; কারণ, নিত্যকর্ম্মের অনুষ্ঠানরূপ স্বরূপ ব্যতিরেকে তাহার আর কোন ফলই নাই, বেদে তাহার কোন ফলই শ্রুত হয় নাই; যেহেতু বেদে উক্ত হইয়াছে, যতদিন বাঁচিবে, ততদিন অগ্নিহোত্র করিবে [ অগ্নিহোত্র করিলে যে কোন ফল হইতে পারে, তাহা বেদে উল্লিখিত হয় নাই; সুতরাং দুঃখময় অগ্নিহোত্রানুষ্ঠান ফলতঃ পূর্ব্বজন্মকৃত অশুভ কর্ম্মের ফল দুঃখভোগ ছাড়া আর কি হইতে পারে ? ] তাহাদের এইরূপ কথনও নিতান্ত অসঙ্গত; কারণ যে সকল কর্ম্ম সঞ্চিত অর্থাৎ আরব্ধ বা ফলদানে প্রবৃত্ত নহে, তাহারা এই জন্মে কিছুতেই ফলপ্রদানে সমর্থ হইতে পারে না; এই সাধারণ নিয়মানুসারে সঞ্চিত, কতকগুলি কর্ম্মফলবিশেষকে যে উৎপাদন করিবে, তাহা কিছুতেই সম্ভবপর হইতে পারে না। আরও বলা হইয়াছে যে, পূর্ব্ব জন্মে কৃত পাপরূপ কর্ম্মসমূহেরই ফল নিত্যকর্ম্মের অনুষ্ঠানরূপ দুঃখভোগ হইয়া থাকে, তাহাও যুক্তিসঙ্গত নহে। কারণ, মরণ-সময়ে যে সকল কর্ম্ম আগামী জন্মের ফলভোগের জন্য অঙ্কুরিত না হয়, তাহারা অন্য কর্ম্মের ফলস্বরূপ আগামী জন্মে ফল প্রদান করিবে, ইহা কিছুতেই সম্ভবপর নহে। এই প্রকার নিয়ম যদি অঙ্গীকার না করা হয়, তাহা হইলে, অগ্নিহোত্রের ফলস্বরূপ স্বর্গভোগের সময়ও নরকরূপ যে কর্ম্মান্তরের ফল, তাহারও ভোগের আপত্তি হইতে পারে। নিত্যকর্ম্মের অনুষ্ঠান যে পূর্ব্ব জন্মের সঞ্চিত দুরিত কর্ম্মেরই ফল, তাহাও কল্পনা করিতে পারা যায় না। অনেক প্রকার অসংখ্য পূর্ব্বজন্মের সঞ্চিত পাপ থাকিতে পারে, সেই সকল পাপের ফল যে এক প্রকার দুঃখভোগই হইবে, তাহা বলা যায় না। সঞ্চিত অনেকগুলি পাপ রহিয়াছে, তাহাদের ফল নানাপ্রকার দুঃখ। অথচ ঐ সকল ভিন্ন ভিন্ন দুঃখজনক পাপগুলি সঞ্চিতই রহিয়া গেল অর্থাৎ তাহাদের কোন ফল এ জন্মে হইল না, কেবল অগ্নিহোত্রানুষ্ঠানরূপ দুঃখের হেতুভূত যে সঞ্চিত পাপগুলি আছে, তাহাদের ফলভোগ হইল আর শীতাতপ প্রভৃতি অন্য দুঃখরূপ ফলের হেতু পাপগুলির-কোন ফলেরই ভোগ হইবে না অর্থাৎ সঞ্চিত কর্ম্মের

অগ্নিহোত্রানুষ্ঠান দুঃখভোগরূপ ফল হইবে; কিন্তু সঞ্চিত কর্ম্মের মাথায় পাথর বহনরূপ যে দুঃখ ভোগ ফল, তাহা হইবে না; এইরূপ বিশেষ কল্পনা করিবার কোন যুক্তিই দেখিতে পাওয়া যায় না।

নিত্যকর্ম্মের অনুষ্ঠানে যে আয়াস, তাহা হইতে যে দুঃখ হয়, তাহা পূর্ব্বজন্মের সঞ্চিত পাপের ফল, এই প্রকার কথনও নিতান্ত অপ্রকৃত। কেন অপ্রকৃত? [তাহা বলিতেছি—] যে প্রাক্তন কর্ম্ম ফলদান করিতে প্রবৃত্ত হয় নাই [অর্থাৎ যাহাকে প্রারব্ধ কর্ম্ম বলা যায় না], তাহার ক্ষয় হইতে পারে না, ইহাই প্রকৃত। ইহা প্রকৃত হইলে নিত্য কর্ম্মানুষ্ঠানের জন্য যে আয়াস হয়, সেই আয়াসের ফল যে দুঃখ, তাহা প্রারব্ধ কর্ম্মেরই ফল, ইহাই তোমার বলা উচিত; ঐ দুঃখ প্রারব্ধ কর্ম্মের ফল নহে [কিন্তু সঞ্চিত পাপের ফল] ইহা কিছুতেই তোমার বলা উচিত নহে। আর যদি এই কথাই তুমি বলিতে চাহ যে, পূর্ব্বজন্মের যত পাপ আছে, তাহা সকলই বর্ত্তমান জন্মে দুঃখরূপ ফলকে প্রসব করিতে প্রবৃত্ত হইয়া থাকে, তাহা হইলে নিত্যকর্ম্মানুষ্ঠানের আয়াসে যে দুঃখ হয়, তাহাই পূর্ব্বজন্মকৃত পাপের ফল [অন্য প্রকারের দুঃখগুলি পূর্ব্বকৃত পাপের ফল নহে] এই ভাবে বিশেষ করিয়া নির্দ্দেশ করা নিতান্ত যুক্তিবিরুদ্ধ। আর একটি কথা এই যে, বেদবিহিত নিত্যকর্ম্মের দুঃখই ফল, যদি ইহা অঙ্গীকার কর, [তাহাও ঠিক নহে, কারণ] তাহা হইলে [ইহাই বলা উচিত যে] নিত্যকর্ম্মের অনুষ্ঠান করিতে হইলে যে আয়াস হয়, তাহা হইতেই দুঃখ হয়; সুতরাং এ দুঃখ ঐ আয়াসেরই ফল, পূর্ব্বকৃত দুরিতের ফল, উহা হইতে পারে না; যেমন ব্যায়াম করিলে যে দুঃখ হয়, তাহা ব্যায়ামেরই ফল। ব্যায়াম ভিন্ন যে পূর্ব্বসঞ্চিত দুরিত, তাহার ফল নহে। [প্রকৃতস্থলেও সেইরূপ নিত্যকর্ম্মের অনুষ্ঠানের যে আয়াস, তাহা হইতে যে দুঃখ হয়, তাহা ঐ আয়াসেরই ফল হওয়া উচিত; পূর্ব্বজন্মসঞ্চিত পাপের ফল হইবে কেন? ["যাবজ্জীবমগ্নিহোত্রং জুহুয়াৎ" যতদিন বাঁচিবে, অগ্নিহোত্র যাগ করিবে। এই বাক্যের দ্বারা] জীবনরূপনিমিত্ত বিদ্যমান থাকিলে অগ্নিহোত্ররূপ নিত্যকর্ম্ম করিতে হইবে, ইহা বিহিত হইয়াছে। এই কারণে প্রায়শ্চিত্তের ন্যায় নিত্যকর্ম্মগুলিরও নিমিত্ত যে পূর্ব্বজন্মকৃত পাপ, তাহা কিছুতেই সঙ্গত হইতে পারে না। যে পাপকর্ম্মরূপ নিমিত্ত বিদ্যমান থাকিলে, যে প্রায়শ্চিত্তের বিধান শাস্ত্রে কথিত হয়, সেই প্রায়শ্চিত্ত যে সেই পাপেরই ফল, তাহাও কেহ স্বীকার করিতে পারে না। আর যদি বল সেই প্রায়শ্চিত্ত করিতে হইলে যে দুঃখ হয়, সেই দুঃখই এই পাপের ফল,

তাহা হইলে ইহাই স্বীকার করা উচিত যে, নিত্যকর্ম্মের অনুষ্ঠানে যে আয়াস হয়, তাহার ফলস্বরূপ যে দুঃখ তাহার কারণ জীবনই হউক [কারণ, জীবনরূপ নিমিত্ত বিদ্যমান থাকিলেই নিত্যকর্ম্ম করিতে হইবে, এই প্রকার বিধান আছে বলিয়া] জীবনরূপ নিমিত্তেরই ফল ঐ নিত্যকর্ম্মানুষ্ঠান-জনিত দুঃখ, এইরূপ আপত্তি উপস্থিত হয়। কারণ, প্রায়শ্চিত্ত এবং নিত্য কর্ম্ম এই দ্বিবিধ কর্ম্মই নৈমিত্তিক কর্ম্ম; ইহাদের মধ্যে একরূপতাই থাকা উচিত [বৈষম্য থাকিবে কেন?]।

আরও বক্তব্য এই যে, নিত্য অগ্নিহোত্রের অনুষ্ঠান করিতে যে দুঃখ হয়, কাম্য অগ্নিহোত্রের অনুষ্ঠানেও সেইরূপ দুঃখ হইয়া থাকে। তাহাই যদি হইল, তবে] নিত্য অগ্নিহোত্রের অনুষ্ঠানে যে দুঃখ হয়, তাহাই পূর্ব্বজন্ম সঞ্চিত পাপের ফল; কিন্তু কাম্য অগ্নিহোত্রের অনুষ্ঠানে যে দুঃখ হয়, তাহা পূর্ব্বজন্মে সঞ্চিত পাপের ফল নহে, এইরূপ কোন বিশেষ না থাকায়, ঐ কাম্য অগ্নিহোত্রের অনুষ্ঠানে যে দুঃখ হয়, তাহাও পূর্ব্ব জন্মের সঞ্চিত পাপের ফল হউক। তাহাই যদি হইল, তবে নিত্য কর্ম্মের কোন প্রকার ফল আছে—এইরূপ কথা বেদে না থাকায় তাহার বিধান অন্যথা উপপত্তিযুক্ত হইতে পারে না বলিয়া পূর্ব্ব জন্মের সঞ্চিত পাপের ফলই নিত্যকর্ম্মের অনুষ্ঠানজনিত দুঃখ, এই প্রকার অর্থাপত্তি কল্পনাও অনুপপন্ন হইয়া পড়ে। আরও এক কথা—কেবল দুঃখের জন্য কোন কার্য্যই বেদে বিহিত হইতে পারে না; সুতরাং বেদে যখন নিত্যকর্ম্মের বিধান রহিয়াছে, তখন অনুষ্ঠানকালে অবশ্যম্ভাবী দুঃখই যে তাহার ফল, তাহা কিছুতেই সম্ভব নহে; উহার দুঃখ ব্যতিরিক্ত অন্য কোন ফল নিশ্চয়ই আছে, এই প্রকার অনুমানের দ্বারা অনুষ্ঠানায়াসদুঃখ ব্যতীত অন্য কোন প্রকারও নিত্যকর্ম্মের ফল আছে, ইহা সিদ্ধ করা যাইতে পারে। আর এক কথা এই যে, এইরূপ কল্পনা নিতান্ত বিরুদ্ধ হইয়া পড়িতেছে। [কিরূপে বিরুদ্ধ হইয়া পড়িতেছে, তাহাও বলি] নিত্য কর্ম্মের অনুষ্ঠান করিলে অন্য কর্ম্মের [অর্থাৎ পূর্ব্বজন্মের সঞ্চিত কর্ম্মের] ফল ভোগ করিতে হয়, এই প্রকার যদি অঙ্গীকার করা হয়, তাহা হইলে সেই দুঃখভোগই নিত্যকর্ম্মের ফল হইয়া থাকে; অথচ [তুমি বলিতেছ] নিত্যকর্ম্মের ফল নাই; এই প্রকার উক্তিই পরস্পর বিরুদ্ধ হইয়া পড়িতেছে। আরও [দ্রষ্টব্য এই যে] এক কাম্য অগ্নিহোত্রের অনুষ্ঠান করিলেই সঙ্গে সঙ্গে নিত্য অগ্নিহোত্রের অনুষ্ঠান সিদ্ধ হইয়া থাকে। [ফলে এই দাঁড়াইতেছে যে] নিত্যাগ্নিহোত্রের অনুষ্ঠানজনিত দুঃখভোগের সহিত কাম্যাগ্নিহোত্রেরও

ফলভোগ হইয়া গেল; সুতরাং তাহার আর কোন অতিরিক্ত ফল—ভোগের জন্ত অবশিষ্ট রহিল না, এই প্রকার আপত্তি উপস্থিত হইল।

আর, যদি বল যে, কাম্য অগ্নিহোত্রের ফল স্বর্গাদি, এবং উহা নিত্য অগ্নিহোত্রের ফল হইতেও ভিন্ন, তাহা হইলে [তোমাকে স্বীকার করিতে হইবে যে] কাম্য অগ্নিহোত্রের অনুষ্ঠান করিতে হইলে যে দুঃখ উৎপন্ন হয়, তাহা নিত্যাগ্নিহোত্রের অনুষ্ঠান-দুঃখ হইতে ভিন্ন; বাস্তবিক কিন্তু তাহা হইতে পারে না, তাহা হইলে প্রত্যক্ষ-বিরুদ্ধের কল্পনা করিতে হয়; কাম্যাগ্নিহোত্রের অনুষ্ঠান করিতে হইলে যে দুঃখ ভোগ করিতে হয়, তাহা হইতে নিত্যাগ্নিহোত্রের অনুষ্ঠানজনিত দুঃখভোগ যে ভিন্ন, তাহা ত দেখিতে পাওয়া যায় না। আরও একটি বক্তব্য এই যে, যে কর্ম্ম শাস্ত্রে বিহিত নহে বা যে কার্য্য শাস্ত্রে প্রতিষিদ্ধ নহে, তাহার ফল অবিলম্বেই হইয়া থাকে। শাস্ত্রে যাহা বিহিত বা প্রতিষিদ্ধ, তাহার অনুষ্ঠান করিলে যে সেই সময়েই শাস্ত্রকথিত ফল হইবে, ইহা কখনই সম্ভবপর নহে। তাহা যদি সম্ভবপর হইত, তাহা হইলে স্বর্গ প্রভৃতি অদৃষ্ট ফলের জন্য বিহিত যে কর্ম্মসমূহ, তাহাতে লোকসমূহের প্রবৃত্তি অনুপপন্ন হইয়া পড়িত। নিত্য অগ্নিহোত্র হইতে কাম্য অগ্নিহোত্রের স্বরূপগত কোন বিশেষই দেখিতে পাওয়া যায় না; অথচ অনুষ্ঠানজনিত দুঃখফল হইলেই নিত্যাগ্নিহোত্রের ক্ষয় হইবে, আর কেবল স্বর্গভোগ করিবার ইচ্ছা যজমানের আছে বলিয়াই [কাম্য অগ্নিহোত্রের] স্বর্গাদির ভোগ হইবার পর ঐ কাম্য অগ্নিহোত্রের ক্ষয় হইবে, এই প্রকার কল্পনা কোন প্রকারেই সঙ্গত হইতে পারে না।

সেই কারণে [সিদ্ধ হইল যে,] নিত্যকর্ম্ম করিলে যে একেবারে কোন অদৃষ্ট হইবে না, ইহা যুক্তিহীন। ইহা দ্বারা সিদ্ধ হইতেছে যে কর্ম্মের মূল অবিদ্যা। বিদ্যার উদয় হইলে শুভই হউক বা অশুভই হউক, সকল কর্ম্মেরই ক্ষয় হইয়া থাকে। অবিদ্যা এবং কাম এই দুইটি সকল কর্ম্মের মূল কারণ। এইরূপই ভগবদ্গীতাতে প্রতিপাদিত হইয়াছে যে, কর্ম্মের অধিকারী অনাত্মজ্ঞ ব্যক্তিই হইয়া থাকে। আত্মতত্ত্বজ্ঞ ব্যক্তির পক্ষে সর্ব্বকর্ম্মসন্ন্যাস এবং তৎপূর্ব্বক জ্ঞাননিষ্ঠাই বিহিত। [ইহার প্রতিপাদক বহুতর বাক্যই এই গীতাশাস্ত্রে দেখিতে পাওয়া যায়, যেমন] "তাহারা উভয়েই জানে না।" "আত্মাকে অবিনাশী নিত্য বলিয়া জানিবে।" "জ্ঞানযোগের দ্বারা সাংখ্যগণের এবং কর্ম্মযোগের দ্বারা যোগিগণের [সিদ্ধিলাভ হয়]" "অজ্ঞগণের [অর্থাৎ] কর্ম্মসঙ্গিগণের।" "তত্ত্ববিৎ"

কিন্তু "গুণসমূহ গুণেতেই প্রবৃত্ত হইতেছে, এই বুদ্ধি থাকায় বিচলিত হয় না।" "সকল কর্ম্মকেই মনে মনে সন্ন্যাস করিয়া অবস্থান করে" "সমাহিতচেতা বিবেচনা করে যে, আমি কিছুই করি না।" অর্থাৎ অজ্ঞই বোধ করে যে, আমি করিতেছি। "সমাধিতে আরোহণ করিতে যে চাহে, তাহার পক্ষে কর্ম্মই সিদ্ধি লাভের উপায়, কিন্তু যে সমাধি লাভ করিয়াছে, তাহার পক্ষে নিবৃত্তিই সিদ্ধি লাভের উপায়।" "তিন প্রকার ভক্তই উদার হইলেও ইহারা অজ্ঞ; কিন্তু জ্ঞানী ভক্তই আমার আত্মা, ইহাই আমার মত।" যাহারা অজ্ঞ, সুতরাং কর্ম্মী, "তাহারা ভোগ-কামনায় এই সংসারে যাতায়াতই করিয়া থাকে।" "যাহারা অনন্যপর হইয়া আমার ধ্যান করে" সেই নিত্যযুক্ত ব্যক্তিগণ যথোক্ত আকাশকল্প নিষ্পাপ আত্মারই উপাসনা করে। "তাহাদিগকেই আমি বুদ্ধিযোগ প্রদান করি, যে বুদ্ধিযোগ দ্বারা তাহারা আমাকে প্রাপ্ত হয়।" [অর্থাৎ যাহারা জ্ঞানী, তাহারাই আমাকে প্রাপ্ত হয়] কিন্তু যাহারা কর্ম্মী অর্থাৎ অজ্ঞ, তাহারা আমাকে পায় না।

যাহারা ভগবানের প্রীতির জন্যই বিহিত কর্ম্মের অনুষ্ঠান করে, সুতরাং যাহারা যুক্ততম কর্ম্মী, তাহারাও অজ্ঞ; তাহারা ক্রমে ক্রমে হীন-ফলসমূহকে ত্যাগ করিতে করিতে অবসানে প্রকৃত মোক্ষসাধনকে প্রাপ্ত হইয়া থাকে। আর যাহারা সেই অনির্দ্দেশ্য অক্ষরের উপাসক, যাহাদের সাধন বিষয়ে "সকল ভূতের অদ্বেষ্টা" ইত্যাদি শ্লোক হইতে আরম্ভ করিয়া দ্বাদশাধ্যায়ের শেষ পর্য্যন্ত বিশদ ভাবে বর্ণনা করা হইয়াছে। তাহাদের একমাত্র সাধন যে জ্ঞান, তাহা "ক্ষেত্রাধ্যায়" [ত্রয়োদশাধ্যায়] প্রভৃতিতে উক্ত হইয়াছে। অধিষ্ঠান প্রভৃতি পাঁচটি কারণ হইতে যত প্রকার কর্ম্ম হইতে পারে, সেই সকল কর্ম্মের সন্ন্যাস যাহারা করিয়াছে, আত্মা এক এবং কর্ত্তা নহে এই প্রকার জ্ঞান যাহাদের আছে, যাহারা পরম জ্ঞাননিষ্ঠাকে আশ্রয় করিয়া রহিয়াছে এবং যাহারা ভগবানের তত্ত্ব বুঝিতে পারিয়াছে, সেই পরমহংস পরিব্রাজকগণ, ভগবৎস্বরূপ যে আত্মতত্ত্ব, তাহাকেই আশ্রয় করিয়া থাকে এবং তাহাদের আর ত্রিবিধ কর্ম্মফলের ভোগ করিতে হয় না। কিন্তু যাহারা অজ্ঞ কর্ম্মী, সুতরাং অসন্ন্যাসী, তাহারাই ত্রিবিধ কর্ম্মফলের ভোগ করিয়া থাকে। ইহাই হইল গীতাশাস্ত্রে উক্ত কর্ত্তব্য ও অকর্ত্তব্য অর্থের বিভাগ। সকল কর্ম্মই যে অবিদ্যাপূর্ব্বক, তাহা মানিতে পারা যায় না, এইরূপ আশঙ্কা করাও ঠিক নহে। কারণ ব্রহ্মহত্যা প্রভৃতি কর্ম্ম যেমন রাগ বা দ্বেষবশতঃ অনুষ্ঠিত হয় বলিয়া অবিদ্যামূলক, সেইরূপ রাগ

ষের বশতঃ অনুষ্ঠিত হয় বলিয়া সকল কর্ম্মই অবিদ্যামূলক। যদিও নিত্যকর্ম্ম শাস্ত্রবিহিত, তাহা হইলেও উহা অবিদ্বানের জন্যই বিহিত; সুতরাং উহা অবিদ্বানের পক্ষেই কর্ত্তব্য।

যেমন প্রতিষেধ শাস্ত্রের দ্বারা অবগত ব্রহ্মহত্যাদি কার্য্য অনর্থের কারণ হইলেও অবিদ্যা ও কাম প্রভৃতি দোষ যাহার আছে, সেই ব্যক্তিই ঐ ব্রহ্মহত্যাদি কর্ম্ম করিয়া থাকে; কারণ, অজ্ঞান এবং কাম প্রভৃতি দোষ না থাকিলে কেহই অনর্থকর কার্য্যে প্রবৃত্ত হয় না; সেইরূপ নিত্য নৈমিত্তিক এবং কাম্য কর্ম্মসমূহে যে প্রবৃত্তি, তাহাও অবিদ্যা ও কাম প্রভৃতি দোষ বশতঃই হইয়া থাকে। যদি বল, দেহ হইতে আত্মা পৃথক এই প্রকার জ্ঞান না থাকিলে, কেহই পরলোকে ভোগ্য স্বর্গাদির হেতু যে বিহিত কর্ম্ম, তাহাতে প্রবৃত্ত হইতে পারে না [ সুতরাং ইহা দ্বারা প্রতিপন্ন হইতেছে যে, যাহার আত্মার স্বরূপ জ্ঞান আছে, তাহার পক্ষে কর্ত্তব্য বলিয়া শাস্ত্রে কর্ম্মসমূহ বিহিত হইয়াছে ] তাহাও ঠিক নহে। কারণ [ ঐ প্রকার জ্ঞান হইলেই যে আত্মার প্রকৃত স্বরূপ জানা হইল, তাহা নহে ] ক্রিয়া চলনস্বভাব; সুতরাং তাহা আত্মার ধর্ম্ম হইতে পারে না; সেই ক্রিয়াকে আত্মার ধর্ম্ম বলিয়া যে বুঝিয়া থাকে, সেই 'আমি' করিতেছি—এই প্রকার বিবেচনা করে, আমি করিতেছি এইরূপ জ্ঞান না থাকিলে কেহই বিহিত কার্য্যে প্রবৃত্ত হইতে পারে না;—ইহাই যদি স্থির হইল, তবে কি প্রকারে বলা যাইতে পারে যে, আত্মার প্রকৃত স্বরূপ যে জানিয়াছে, সেই বিহিত কর্ম্মের অধিকারী হইয়া থাকে? যদি বল, দেহাদিসংঘাতে আমাদের যে আত্মপ্রত্যয় হয়, তাহা গৌণ প্রত্যয় হইতে পারে; কিন্তু, তাহা মিথ্যা প্রত্যয় নহে। এই প্রকার মতও সঙ্গত নহে; কারণ, দেহাদিতে যে আত্মপ্রত্যয়, তাহা যদি গৌণ প্রত্যয় হইত, তাহা হইলে সেই দেহাদিতে আত্মপ্রত্যয়ের যে কার্য্য সমূহ, তাহাও গৌণ হইত। ইহার পরও যদি এইরূপ বল যে, আত্মার সহিত মিলিত দেহাদিতে যে আত্মপ্রত্যয় হইয়া থকে, তাহাকে গৌণ আত্মপ্রত্যয়ই বলিব; যেমন আপন পুত্রকে উদ্দেশ করিয়া "আত্মারই নাম পুত্র" এই প্রকার শাস্ত্রে নির্দ্দেশ আছে দেখিতে পাওয়া যায়, লোকসমাজেও ব্যবহার দেখিতে পাওয়া যায় যে, 'এই গোরুটি আমার প্রাণই', সেইরূপ দেহাদিতে যে আত্মপ্রত্যয়, তাহাও গৌণ প্রত্যয় হইবে।

সুতরাং এই যে দেহাদিতে আত্মপ্রত্যয়, ইহা মিথ্যা প্রত্যয় নহে; ইহা গৌণ প্রত্যয়। স্থাণু এবং পুরুষের যদি পরস্পরগত বিশেষ না জানা

থাকে, তবেই সেই স্থাণুতে পুরুষবুদ্ধিরূপ মিথ্যা প্রত্যয় উৎপন্ন হয়। এইভাবে দেহাদিতে যে আত্মবুদ্ধি হয়, তাহা গৌণ প্রত্যয়, কিন্তু মিথ্যা প্রত্যয় নহে; এইরূপ যুক্তিদ্বারা এই মতটি যে স্থাপিত হইল, তাহা ঠিক নহে; কেন ঠিক নহে, এক্ষণে তাহাই বিশদভাবে বুঝান যাইতেছে। গৌণ প্রত্যয় কখনই মুখ্য প্রত্যয়ের কার্য্য করিতে পারে না; কেবল বিশেষ্যের স্তুতি করিবার জন্যই লুপ্তোপমা দ্বারা গৌণ শব্দের প্রয়োগ করা হয়। যেমন যদি কেহ বলে "দেবদত্ত সিংহ" বা "মাণবক অগ্নি", তাহা হইলে আমরা বুঝিয়া থাকি যে, দেবদত্ত সিংহসদৃশ বা মাণবক (উপনীত ব্রাহ্মণবালক) অগ্নিসদৃশ। অর্থাৎ সিংহের ধর্ম্ম যে ক্রূরতা, তাহা দেবদত্তেরও আছে; অথবা অগ্নির ধর্ম্ম যে পিঙ্গলপ্রভা, তাহা মাণবকেও আছে। এই প্রকার গৌণ প্রয়োগের ফল হইতেছে—দেবদত্ত বা মাণবক-রূপ যে বিশেষ্য, তাহার প্রশংসা। ইহা দ্বারা এমন বুঝান যায় না যে, দেবদত্ত সিংহের কার্য্য করে, বা মাণবক অগ্নির কার্য্য করে। সুতরাং ইহা সকলেই জানে যে, সিংহের বা অগ্নির কার্য্য করে বলিয়া দেবদত্ত বা মাণবককে সিংহ বা অগ্নি বলিয়া গৌণভাবে নির্দ্দেশ করা হয় তাহা নহে; ইহা দ্বারা কেবল দেবদত্ত বা মাণবকের প্রশংসামাত্রই করা হয়। কিন্তু মিথ্যা প্রত্যয় এইরূপ নহে; কারণ, মিথ্যা প্রত্যয়ের যে কার্য্য, তাহা দ্বারা অনর্থ অনুভূত হইয়া থাকে। যেখানে গৌণ প্রত্যয় হয়, সেখানে লোকে স্পষ্ট জানিয়া থাকে যে, এই দেবদত্ত সিংহ নহে অথবা এই মাণবকও অগ্নি নহে; সেইরূপ গৌণ প্রত্যয়ের বিষয় যদি দেহাদি হইত, তাহা হইলে, দেহাদি দ্বারা কৃত যে কর্ম্ম, তাহা অহংপ্রত্যয়ের মুখ্য বিষয় যে আত্মা, সে কখনই আমার কর্ম্ম বলিয়া বোধ করিত না। গৌণ সিংহ বা গৌণ অগ্নি যে কার্য্য করে, তাহা কখন মুখ্য সিংহ বা মুখ্য অগ্নির কার্য্য হইতে পারে না। আরও দেখিতে হইবে যে, ক্রূরতা বা পিঙ্গলপ্রভা আছে বলিয়া দেবদত্ত বা মাণবক যে সিংহ বা অগ্নির কার্য্য করিবে, তাহাও সম্ভবপর নহে। এই প্রকার গৌণপ্রয়োগ—স্তুতিরূপ অর্থ প্রকাশ করিয়াই আমাদের নিকট ক্ষীণশক্তি হইয়া পড়ে [অর্থাৎ অন্য কোন কার্য্য করিতে সমর্থ হয় না]। ঐ প্রকার গৌণ শব্দ প্রয়োগের দ্বারা যাহাদের স্তুতি করা হয়, তাহারাও জানিয়া থাকে যে, আমি সিংহ নহি অথবা আমি অগ্নি নহি, এবং ইহাও জানে যে, সিংহের কার্য্য আমি করি না অথবা অগ্নির কার্য্যও আমি করি না। কিন্তু দেহাদিতে যে আমাদের

আত্মপ্রত্যয়, তাহা গৌণ প্রত্যয় হইতে পারে না; কারণ, সে স্থানে আমরা এইরূপ বুঝি না যে, ইহা দেহের কর্ম্ম, আমার কর্ম্ম নহে; সেইখানে বরং আমাদের বোধ হয় যে, আমি কর্ত্তা এবং ইহা আমার কর্ম্ম [দেহাদিতে যে আত্মপ্রত্যয়, তাহা যদি গৌণ প্রত্যয় হইত, তাহা হইলে আমাদের "আমি কর্ত্তা নহি, আমার ইহা কর্ম্ম নহে, ইহা দেহাদিসঙ্ঘাতেরই কর্ম্ম" এই প্রকার বোধ হওয়াই যোগ্যতর হইত; বাস্তবিক কিন্তু এরূপ বোধ কোন সংসারী ব্যক্তির হয় না]।

[নৈয়ায়িকগণ] যে বলিয়া থাকেন, আত্মা নিজেরই জ্ঞান ইচ্ছা এবং প্রযত্ন এই তিনটি গুণের দ্বারা বাস্তবিক কর্ত্তা হইয়া থাকে, এই মতটিও সঙ্গত নহে। তাঁহারা আত্মার যে গুণ কয়টির উল্লেখ করিয়া থাকেন, ঐ তিনটি গুণও মিথ্যা প্রত্যয়ের ফল। কারণ, মিথ্যাপ্রত্যয়বশতঃ কোন একটি বস্তুকে ইষ্ট বলিয়া বোধ করা অথবা কোন একটি বস্তুকে অনিষ্ট বলিয়া বোধ করাই আমাদের যাবতীয় জ্ঞানপূর্ব্বক কার্য্যের হেতু হইয়া থাকে এবং সেই কার্য্যের ফলস্বরূপ যে সংসার প্রসূত হয়, তাহাই হইল আমাদের জ্ঞান ইচ্ছা এবং প্রযত্নের কারণ [মিথ্যাজ্ঞানজন্য সংস্কার না থাকিলে আমাদের সাংসারিক কোন জ্ঞান ইচ্ছা বা প্রযত্ন হইতেই পারে না]। যেমন এই জন্মে দেহ ও ইন্দ্রিয় প্রভৃতিতে অভিমান বশতঃ রাগ বা দ্বেষ হয় এবং রাগদ্বেষের বশবর্ত্তী হইয়া কার্য্য করিলে যথাসম্ভব ধর্ম্ম বা অধর্ম্ম উৎপন্ন হয় এবং তাহার ফলও অনুভব করিতে হয়; সেইরূপ অতীত ও অতীততর জন্মেও এইরূপ অবিদ্যানিবন্ধনই সংসার ভোগ করিতে হয়; ভবিষ্যৎ জন্মেও এই প্রকার হইবে, তাহা অনুমান দ্বারা বুঝা যায়। তাহাই যদি হইল, তবে ইহা সিদ্ধ হইতেছে যে, সর্ব্ব কর্ম্ম সন্ন্যাসপূর্ব্বক যে আত্মজ্ঞাননিষ্ঠা, তাহা হইলেই সংসারের উপরতি হয় এবং ঐ উপরতি বা নিবৃত্তি যে আত্যন্তিক, তাহাও সিদ্ধ হইল।

দেহাভিমানই অবিদ্যা; সেই অবিদ্যার নিবৃত্তি হইলে দেহও অনুপপন্ন হয়। দেহ অনুপপন্ন হইলে, তন্মূলক সংসারও অনুপপন্ন হইয়া থাকে। দেহ ও ইন্দ্রিয় প্রভৃতিতে যে আত্মাভিমান, তাহাই অবিদ্যা। লোকসমাজে যাহার এরূপ জ্ঞান আছে, আমি গো প্রভৃতি হইতে ভিন্ন এবং গো প্রভৃতিও আমা হইতে ভিন্ন, সে কখনও গোপ্রভৃতিতে আমি এই প্রকার জ্ঞান করিতে পারে না। যাহার ঐরূপ ভেদজ্ঞান নাই, তাহারই অবিবেকবশতঃ স্থাণুতে,

পুরুষবুদ্ধির ন্যায় দেহ ও ইন্দ্রিয় প্রভৃতিতে 'আমি' এই প্রকার জ্ঞান হইয়া থাকে। যাহার বিবেকজ্ঞান আছে, তাহার এই প্রকার অভিমান কখনও হয় না। শাস্ত্রে যে প্রয়োগ দেখিতে পাওয়া যায় যে, আত্মাই পুত্রনামা হইয়াছে এবং এই প্রয়োগানুসারে পুত্রাদিতে যে আত্মপ্রত্যয় হয়, তাহাও গৌণ পুত্রের সহিত পিতার জন্যজনকভাবরূপ সম্বন্ধ আছে বলিয়াই [এই প্রকার গৌণ প্রত্যয়] হইয়া থাকে। গৌণ আত্মা প্রকৃত আত্মার হইয়া পরমার্থতঃ ভোজনাদি কার্য্য নির্ব্বাহ করিতে পারে না; গৌণ সিংহ ও গৌণ অগ্নি যেমন প্রকৃত সিংহ ও প্রকৃত অগ্নির কার্য্য করিতে পারে না।

যদি বল, "যাগ করিলে অদৃষ্ট হয়," এইরূপ শাস্ত্রই ত প্রমাণ এবং এই প্রমাণ দ্বারা পরম্পরায় ইহাই সিদ্ধ হইতেছে যে, দেহ ও ইন্দ্রিয় প্রভৃতি গৌণ আত্মার দ্বারা যথার্থ আত্মার কার্য্য সাধিত হইয়া থাকে, এই প্রকার বলাও সঙ্গত নহে; কারণ, ঐ দেহ ও ইন্দ্রিয় প্রভৃতিতে যে আত্মপ্রত্যয় হয়, তাহা ভ্রান্তিমাত্র এবং দেহ প্রভৃতিও সেই ভ্রান্তির কার্য্য [ব্যতীত আর কিছুই নহে], দেহ ও ইন্দ্রিয় প্রভৃতি গৌণ আত্মা নহে। কি তবে? আত্মা বাস্তবিক অসঙ্গ হইলেও মিথ্যাজ্ঞানবশতঃ তাহার সহিত দেহ ও ইন্দ্রিয় প্রভৃতির যে সঙ্গতি হয়, সেই সঙ্গতিই দেহ ও ইন্দ্রিয় প্রভৃতিতে আত্মভাবের আরোপ করিয়া থাকে। তাহার কারণ এই যে, যে পর্য্যন্ত অবিদ্যা বা ভ্রান্তি বিদ্যমান থাকে, সেই পর্য্যন্তই দেহ ও ইন্দ্রিয় প্রভৃতিতে আত্মভাব আরোপিত হয়। আবার যখন সেই অবিদ্যা বা ভ্রান্তি বিনাশ পায়, তখনই দেহ ও ইন্দ্রিয় প্রভৃতিতে আত্মভাবের আরোপও নিবৃত্ত হইয়া থাকে। যাহারা জ্ঞানহীন অর্থাৎ অবিবেক, তাহাদের অজ্ঞানাবস্থায়—আমি দীর্ঘ আমি গৌর—এইরূপে দেহ ইন্দ্রিয় প্রভৃতিতে আত্মভাবের আরোপ হইয়া থাকে। আমি দেহ ও ইন্দ্রিয় প্রভৃতি হইতে ভিন্ন,—এই প্রকার বিবেকজ্ঞান যাহাদের আছে, তাহাদের এই প্রকার জ্ঞানকালে কখনই দেহ ও ইন্দ্রিয় প্রভৃতিতে "আমি" এইরূপ প্রত্যয় হইতেই পারে না। সেই কারণে [ইহা সিদ্ধ হইতেছে যে] মিথ্যা প্রত্যয়ের অভাব হইলে থাকে না বলিয়া দেহাদিতে অহংপ্রত্যয় মিথ্যা প্রত্যয়েরই কার্য্য; ইহা গৌণ আত্মপ্রত্যয় হইতে পারে না। সিংহ ও দেবদত্ত অথবা অগ্নি ও মাণবক ইহারা পরস্পর পরস্পর হইতে পৃথক্, সামান্যভাবে বা বিশেষভাবে ইহারা কেহই কাহা হইতে অভিন্ন নহে, এই প্রকার জ্ঞানকালেই সিংহ ও দেবদত্তের অথবা অগ্নি ও

মাণবকের মধ্যে গৌণ প্রত্যয় বা গৌণ শব্দের প্রয়োগ হইয়া থাকে। ইহাদের মধ্যে যখন সামান্য ও বিশেষভাবে ভেদপ্রত্যয় বিদ্যমান থাকে না, তখন সিংহই দেবদত্ত, অগ্নিই মাণবক, এইরূপ গৌণ প্রত্যয় হইতে পারে না।

তবে যে বলিয়াছিলে, শ্রুতি-প্রামাণ্য-বশতঃ [ দেহাদিতে যে আত্মপ্রত্যয় তাহা গৌণ, ইহা ] সিদ্ধ হইতেছে, তাহাও হইতে পারে না ; কারণ, শ্রুতির প্রামাণ্য অদৃষ্ট বিষয়েই অঙ্গীকৃত হইয়া থাকে। যাহা প্রত্যক্ষাদি [ লৌকিক ] প্রমাণের দ্বারা সিদ্ধ হইতে পারে না, তাহাই শ্রুতিরূপ প্রমাণের দ্বারা সিদ্ধ হইয়া থাকে। অগ্নিহোত্র যাগ কারণ, স্বর্গ কার্য্য ; এইপ্রকার কার্য্য-কারণভাবরূপ সম্বন্ধকে কোন প্রত্যক্ষাদি লৌকিক প্রমাণ সিদ্ধ করিতে পারে না ; সুতরাং ইহাকে শ্রুতিরূপ প্রমাণের দ্বারা সিদ্ধ করা যায়। যাহা আমাদের প্রত্যক্ষাদি প্রমাণ দ্বারা সিদ্ধ হইয়া থাকে, তাহা ছাড়া অন্য কোন বিষয়কে সিদ্ধ করিতে পারিলেই, শ্রুতির প্রামাণ্য সিদ্ধ হয়। সেই কারণে [ ইহা অঙ্গীকার করিতে হইবে যে ] প্রত্যক্ষতঃ যখন দেখিতেছি যে, দেহাদিতে যে অহম্প্রত্যয়, তাহা মিথ্যাজ্ঞানমূলক, তখন [ তাহার সহিত বিরোধ করিয়া ] শ্রুতি কিছুতেই প্রতিপাদন করিতে পারে না যে, এই দেহাদিতে অহংপ্রত্যয় মিথ্যা নহে, কিন্তু ইহা গৌণ। কারণ, একশত শ্রুতি মিলিয়া যদি বলে, অগ্নি শীতল বা অপ্রকাশ, তাহা হইলে কেহই এ শ্রুতিশতের প্রামাণ্য অঙ্গীকার করিবে না। যদি কোন স্থলে "অগ্নি শীতল বা অপ্রকাশ" এই প্রকার প্রত্যক্ষ প্রমাণবিরুদ্ধ অর্থ শ্রুতিতে উল্লিখিত থাকে, তাহা হইলে ঐ শ্রুতির অন্য কোন লাক্ষণিক অর্থ বিবক্ষিত আছে, ইহা মানিতেই হইবে ; কারণ, এই প্রকার না মানিলে, ঐ শ্রুতির প্রামাণ্যই অনুপপন্ন হয়। প্রমাণান্তরবিরুদ্ধ বা স্ববচনবিরুদ্ধ অর্থ কখনই শ্রুতি দ্বারা প্রতিপাদিত হইতে পারে না। মিথ্যাপ্রত্যয়যুক্ত ব্যক্তিই যদি কর্ম্মের কর্ত্তা হয়, তাহা হইলে বাস্তবিক কর্ত্তা কেহই রহিল না ; সুতরাং কর্ত্তৃপ্রভৃতির প্রতিপাদক যে বেদভাগ, তাহা ত অপ্রমাণ হইয়া পড়িল ; এই প্রকার যদি কেহ শঙ্কা করে, [ তাহার উত্তর এই যে ] এইরূপ শঙ্কাও টিকিতে পারে না। কারণ, ব্রহ্মবিদ্যারূপ বিষয়কে ধরিয়াই শ্রুতির প্রামাণ্য হইতে পারে।

কর্ম্মবিদ্যাবিধায়ক বেদভাগের ন্যায় ব্রহ্মবিদ্যাবিধায়ক বেদভাগেরও অপ্রামাণ্য প্রসক্ত হইতেছে, এই প্রকার শঙ্কাও হইতে পারে না ; কারণ, ব্রহ্ম-বিদ্যাবিধায়ক বেদভাগের বাধক কোন প্রকার জ্ঞান দৃষ্ট হয় না। ব্রহ্মবিদ্যার

বিধায়ক শ্রুতির সাহায্যে আত্মার যথার্থ স্বরূপ অবগত হইলে, যেমন দেহ ও ইন্দ্রিয় প্রভৃতিতে অহংপ্রত্যয় [ আমি এই প্রকার জ্ঞান ] বাধিত হয়, সেইরূপ উপনিষদ্বাক্যসমূহের দ্বারা যথার্থ আত্মাকে আত্মা বলিয়া যে জ্ঞান উৎপন্ন, সেই জ্ঞানকে কেহ কোন কালে কোনরূপে বাধিত করিতে পারে, এইরূপ হইতেই পারে না। কারণ, প্রকৃত আত্মাকে আত্মা বলিয়া যে জ্ঞান হয়, তাহার ফল কখনই ব্যভিচারী হয় না; যেমন অগ্নি উষ্ণ ও প্রকাশ—এই প্রকার যথার্থ অগ্নির অনুভব। [ আরও দেখিতে হইবে যে ] কর্ম্মবিদ্যার বিধায়ক বেদভাগ যে একেবারেই প্রমাণ নহে, তাহা নহে। কারণ, ঐ কর্ম্মবিদ্যার প্রতিপাদক বেদভাগ [ মানবের স্বভাবজাত বাহ্যবিষয়ক ] পূর্ব্ব পূর্ব্ব প্রবৃত্তিকে নিরোধ করে এবং সেই সঙ্গে উত্তরোত্তর অপূর্ব্ব অর্থে প্রবৃত্তি জন্মাইয়া [ এইরূপ ক্রমে ] বাহ্য বিষয় হইতে আন্তর বিষয়ে প্রবৃত্তির উৎপাদন দ্বারা সেই প্রত্যক্ [ অর্থাৎ পরম ] আত্মা বিষয়ে আমাদের প্রবৃত্তি যাহাতে অভিমুখ হয়, তাহাই করিয়া দেয়। এই প্রকার উপায় শেষে মিথ্যা হইলেও ইহার ফল যেহেতু মিথ্যা নহে, সেই কারণে ইহাকেও সত্য বলিয়াই অঙ্গীকার করিতে হইবে। কর্ম্মকাণ্ডের প্রামাণ্য যাহারা অঙ্গীকার করেন, তাঁহারাও ইহা মানিয়া থাকেন যে, অর্থবাদবাক্যসমূহ স্বয়ং প্রমাণ না হইলেও, কোন প্রকারে বিধিবোধিত কর্ম্মের অনুষ্ঠানের অনুকূল অর্থ প্রকাশ করিয়া থাকে বলিয়া প্রমাণের মধ্যেই পরিগণিত হইয়া থাকে। লোকমধ্যেও দেখিতে পাওয়া যায় যে, বালক বা উন্মত্তকে দুগ্ধ প্রভৃতি পান করাইতে হইলে বলিতে হয় যে, ইহা খাইলে তোমার চুড়াটি বড় হইবে। আত্মজ্ঞানের উদয় যে পর্য্যন্ত না হয়, সে পর্য্যন্ত ঐ সকল কর্ম্মপ্রতিপাদক বেদভাগের [ ব্যবহারিক বিষয়ে ] প্রামাণ্য ত সিদ্ধই আছে। যেমন আত্ম-তত্ত্বজ্ঞানের উদয় হইবার পূর্ব্বে দেহপ্রভৃতিতে আত্মাভিমানের ফলস্বরূপ যে প্রত্যক্ষ অনুমান প্রভৃতি, তাহা সকলের নিকটই প্রমাণ বলিয়াই অঙ্গীকৃত হইয়াই থাকে [ সেইরূপ প্রকৃত আত্মজ্ঞানের পূর্ব্বে কর্ম্মকাণ্ডেরও প্রামাণ্য অঙ্গীকৃত হইয়া থাকে ]।

আরও তুমি মানিয়া থাক যে, আত্মা নিজে সর্ব্বপ্রকার ব্যাপার রহিত হইলেও, সন্নিধানে আছে বলিয়া উহাকে কর্ত্তা বলা যায়, এই সন্নিধানে অবস্থিতিই তাহার মুখ্য কর্তৃত্ব; যেমন সেনাগণই যুদ্ধ করিয়া থাকে; কিন্তু সন্নিধানবশতঃ লোকে বলিয়া থাকে যে, রাজা যুদ্ধ করিতেছেন; তিনি নিজে যুদ্ধ না করিলেও সন্নিধানবশতঃ জয়ী হইলেন

বা পরাজিত হইলেন এই প্রকারও লোকে বলিয়া থাকে। এই-রূপ সেনাপতি কেবল যুদ্ধ করিতে আদেশমাত্র দিয়া থাকেন, তথাপি যুদ্ধক্রিয়ার যে ফল জয় বা পরাজয়, তাহা রাজা বা সেনাপতিরই হয়, ইহা দেখিতে পাওয়া যায়। এইরূপ পুরোহিত যাগ প্রভৃতি করিলেও, তাহার ফল যে পুণ্যরূপ অদৃষ্ট, তাহা যজমানেরই হইয়া থাকে। সেইরূপ দেহাদির কর্ম্মও আত্মকৃত হইতে পারে; কারণ, ঐ কর্ম্মের যে ফল, তাহা ত আত্মারই হইয়া থাকে। [ নিজের কোন প্রকার ব্যাপার না থাকিলে, সন্নিধানবশতঃ অপরের ব্যাপারকে উৎপাদন করে, এমন দৃষ্টান্তও দেখিতে পাওয়া যায়। ] যেমন চুম্বক স্বয়ং কোন প্রকার ব্যাপারের আশ্রয় না হইয়াও নিজের সন্নিধানের দ্বারা লৌহের পরিভ্রামক হয় বলিয়া, তাহা মুখ্য কর্ত্তৃত্ব অঙ্গীকার করা যায় [ প্রকৃত স্থলেও সেইরূপ হইতে পারে অর্থাৎ ] সেই আত্মার কোন প্রকার ব্যাপার না থাকিলেও, সন্নিধানবশতঃ তাহার মুখ্য কর্ত্তৃত্ব হইতে পারে। এই প্রকার সিদ্ধান্ত যুক্তিসঙ্গত হইতে পারে না। কারণ, তাহা হইলে যে কিছুই করে না, তাহাকেও কারক বলিয়া অঙ্গীকার করিতে হয়। যদি বল কারক ত নানা প্রকার, তাহাও ঠিক নহে, [ যে করে সে কর্ত্তৃকারক হইতে পারে, যে করে না, সে কারক হইতে পারে না; সুতরাং নানাপ্রকার নহে, উহা এক প্রকারেরই হয়, যেমন ] রাজা বা সেনাপতির যে কর্তৃত্ব, তাহা মুখ্যই হইয়া থাকে, ইহা সম্ভব। যুদ্ধে রাজার নিজের ব্যাপার দেখিতে পাওয়া যায়; হয় তিনি যুদ্ধ করিবার জন্য স্বয়ং আদেশ করেন, কিংবা ধন প্রদান করেন। সুতরাং যুদ্ধে তাঁহার মুখ্য কর্তৃত্বই সম্ভবপর। সুতরাং জয় বা পরাজয়রূপ যুদ্ধের যে ফল, তাহা তিনি স্বয়ংই ভোগ করিয়া থাকেন। সেইরূপ যজমানও যাগের জন্য অত্যন্ত আবশ্যক যে দ্রব্য, তাহা ত্যাগ করেন এবং পুরোহিতগণকে দক্ষিণাও দিয়া থাকেন; সুতরাং তাঁহারও কর্ত্তৃত্ব মুখ্যই হইয়া থাকে। তবেই দাঁড়াইতেছে যে, নিজে যে ব্যাপৃত নহে, তাহার মুখ্য কর্ত্তৃত্ব সম্ভবপর নহে। তাহার কর্ত্তৃত্ব গৌণ। যদি রাজা ও যজমানের চুম্বকের ন্যায় একেবারে নিজের কোন ব্যাপার দেখিতে পাওয়া না যাইত, তাহা হইলে তাহাদের সন্নিধানবশতঃই মুখ্য কর্ত্তৃত্ব অঙ্গীকার করা যাইত। বাস্তবিক কিন্তু সেইরূপ কল্পনা করা যায় না; কারণ রাজা বা যজমানাদির যে নিজের কোন প্রকার ব্যাপার হয় না, তাহা ত নহে। সেই কারণে [ বলিতে হইবে যে ], সন্নিধান মাত্রই যে কর্ত্তৃত্ব, তাহা [ মুখ্যকর্ত্তৃত্ব নহে ] কিন্তু গৌণ কর্ত্তৃত্ব। গৌণ কর্ত্তার ফল সম্বন্ধও গৌণই হইয়া থাকে।

গৌণ কখন মুখ্য কার্য্য করিতে পারে না। সেই কারণে [ বলিতে হইতেছে ], সাংখ্যাচার্য্যগণ বলিয়া থাকেন যে, দেহাদির ব্যাপারবশতঃ আত্মা স্বয়ং ব্যাপার-রহিত হইয়াও কর্ত্তা এবং ভোক্তা হইতে পারেন, তাহা যুক্তিসঙ্গত নহে। এই-রূপ ভ্রম হইয়া থাকে, এই প্রকার মানিয়া লইলে কিন্তু, সর্ব্বপ্রকারে উপপত্তি হইতে পারে। যেমন স্বপ্নাবস্থায় কিংবা ঐন্দ্রজালিকের মায়ায় ভ্রান্তিমূলক সকল ব্যবহার হইয়া থাকে [ প্রকৃত স্থলেও সেইরূপ হইয়া থাকে ]। আরও দেখিতে হইবে যে, সুষুপ্তি বা সমাধির সময় আমাদের দেহাদিতে আত্মপ্রত্যয়-রূপ ভ্রান্তিধারার বিচ্ছেদ হয় এবং সেই বিচ্ছেদদশায় আমাদের কর্ত্তৃত্ব ভোক্তৃত্ব প্রভৃতি সংসাররূপ অনর্থও উপলব্ধ হয় না। সেই কারণে ইহা সিদ্ধ হইতেছে যে, এই সংসারভ্রম ভ্রান্তিপ্রত্যয়মূলক; সম্যক জ্ঞানের উদয় হইলেই, ইহার আত্যন্তিক উচ্ছেদ হইয়া থাকে॥ ৬৬

ইদং তে নাঽতপস্কায় নাঽভক্তায় কদাচন।
ন চাঽশুশ্রূষবে বাচ্যং ন চ মাং যোঽভ্যসূয়তি॥ ৬৭

অন্বয়। অতপস্কায় ইদং তে কদাচন ন বাচ্যং তথা ন অভক্তায় [ বাচ্যং ] ন চ অশুশ্রূষবে [ বাচ্যং ] যঃ চ মাং অভ্যসূয়তি তস্মৈ অপি ন [ বাচ্যং ]॥ ৬৭

অনুবাদ। যে তপস্বী নহে, যে ভক্ত নহে, ও যে আমার সেবক নহে, তাহাকে এই বিষয়ের উপদেশ তুমি দিও না, যে ব্যক্তি আমার প্রতি অসূয়া করে, তাহাকেও কখনও তুমি এই বিষয়ে উপদেশ দিও না॥ ৬৭

ভাষ্য। সর্ব্বং গীতাশাস্ত্রার্থমুপসংহৃত্য অস্মিন্ অধ্যায়ে বিশেষতশ্চান্তে ইহ শাস্ত্রার্থদার্ঢ্যায় সংক্ষেপত উপসংহারং কৃত্বা অথেদানীং শাস্ত্রসম্প্রদায়বিধিমাহ—ইদং শাস্ত্রং তে তব হিতায় ময়োক্তং সংসারবিচ্ছিত্তয়ে, অতপস্কায় তপোরহিতায় ন বাচ্যম্ ইতি ব্যবহিতেন সম্বধ্যতে। তপস্বিনেঽপি অভক্তায় গুরৌ দেবে চ ভক্তিরহিতায় কদাচন কস্যাঞ্চিদপ্যবস্থায়াং ন বাচ্যম্। ভক্তঃ তপস্বী অপি সন্ অশুশ্রূষুর্যো ভবতি তস্মৈ অপি ন বাচ্যম্। ন চ যো মাং বাসুদেবং প্রাকৃতং মনুষ্যং মত্বা অভ্যসূয়তি আত্মপ্রশংসাদিদোষাধ্যারোপণেন মমেশ্বরত্বমজানন্ ন সহতে, অসাবপি অযোগ্যস্তস্মৈ অপি ন বাচ্যম্। ভগবতি * ভক্তায় তপস্বিনে শুশ্রূষবে অনসূয়বে চ বাচ্যং শাস্ত্রমিতি সামর্থ্যাদবগম্যতে। তত্র মেধাবিনে

* ভগবতি অনসূয়াযুক্তায় তপস্বিনে ইতি পাঠান্তরম্।

তপস্বিনে বাঽত্যানয়োর্বিকল্পদর্শনাৎ। শুশ্রূষাভক্তিযুক্তায় তপস্বিনে তদ্যুক্তায় মেধাবিনে বা বাচ্যম্। শুশ্রূষাভক্তিবিযুক্তায় ন তপস্বিনে নাপি মেধাবিনে বাচ্যম্। ভগবতি অসূয়াযুক্তায় সমস্তগুণবতেঽপি ন বাচ্যম্। গুরুশুশ্রূষা-ভক্তিমতে চ বাচ্যম্ ইত্যেষ শাস্ত্রসম্প্রদায়বিধিঃ॥ ৬৭

আনন্দগিরিটীকা। শাস্ত্রতাৎপর্য্যার্থং বিচারদ্বারা নির্দ্ধার্য্যানন্তরশ্লোক-মবতারয়তি—সর্ব্বমিতি। প্রকৃতে খল্বষ্টাদশাধ্যায়ে গীতাশাস্ত্রার্থং সর্ব্বং প্রতি-পত্তিসৌকর্য্যার্থমুপসংহৃত্যান্তে চ সর্ব্বধর্ম্মান্ পরিত্যজ্যেত্যাদৌ বিশেষতস্তু সংক্ষে-পেণোপসংহারং কৃত্বা সম্প্রদায়বিধিবচনস্যাবসরে সতীদানীমিতি যোজনা। কিমিতি বিস্তরেণোপসংহৃতঃ শাস্ত্রার্থঃ সংক্ষিপ্যোপসংহ্রিয়তে তত্রাহ—শাস্ত্রা-র্থেতি। সংক্ষেপবিস্তারাভ্যামুক্তোঽর্থঃ সর্ব্বেষাং দৃঢ়তয়া বুদ্ধিমধিরোহতীত্যর্থঃ। হিতায়েত্যেতদেব ব্যাচষ্টে—সংসারেতি। কদাচনেতি সর্ব্বৈঃ সম্বধ্যতে। প্রতি-ষেধসামর্থ্যসিদ্ধমর্থং কথয়তি—ভগবতীতি। অর্থসিদ্ধেঽর্থে স্মৃত্যন্তরমনুসৃত্য মেধাবিত্বমন্তর্ভাবয়তি—তত্রেতি। বিকল্পদর্শনাৎ তেষু উক্তেষু বিশেষণেষু মেধাবিত্বমপি প্রবিশতীত্যর্থঃ। বিকল্পপক্ষে কথমধিকারিপ্রতিপত্তিরিতি তত্রাহ—শুশ্রূষেতি। তাভ্যাং যুক্তায় ভগবত্যসূয়ারহিতায় তপস্বিনে বাচ্যমিতি সম্বন্ধঃ। তদ্যুক্তায় শুশ্রূষাভক্ত্যনসূয়াসহিতায়েত্যর্থঃ। তপস্বিত্বং মেধাবিত্বং বা নিরপেক্ষ-মধিকারিবিশেষণমিতি শঙ্কাং শাতয়তি—শুশ্রূষেতি। ভগবদ্বিষয়াসূয়ারাহিত্যে তাৎপর্য্যং সূচয়তি—ভগবতীতি। কস্মৈ তর্হি বাচ্যমেতদিত্যাশঙ্ক্য পূর্ব্বোক্ত-সর্ব্বগুণসম্পন্নায়েত্যাহ—গুরুশুশ্রূষেতি। অনুক্তেতরবিশেষণোপলক্ষণার্থমুভয়-গ্রহণম্। মেধাবিনস্তপস্বিত্বং নাতীবাপেক্ষ্যতে সর্ব্বমনুদ্বাধকাভাবাদপেক্ষিতমেবেতি ভাবঃ॥ ৬৭

অনুবাদ। এই অধ্যায়ে সামান্যভাবে গীতাশাস্ত্রার্থের উপসংহার করিয়া, এইখানে অধ্যায়ের অন্তে শাস্ত্রার্থের দৃঢ়তা রক্ষা করিবার জন্য সংক্ষেপতঃ আবার বিশেষভাবে উপসংহার করিয়া, এইক্ষণে কি ভাবে শাস্ত্রসম্প্রদায় রক্ষিত হইবে, তাহারই বিধি বলিতেছেন। এই যে শাস্ত্র অর্থাৎ তোমার সংসার-বিচ্ছেদরূপ মঙ্গলের জন্য যাহা আমি বলিলাম, তাহা "অতপস্কায়" তপস্যারহিতব্যক্তিকে বলিও না [ এই দূরস্থিত পদের সহিত ইহার অন্বয় করিতে হইবে ] তপস্বী অথচ যাহার ভক্তি নাই, তাহাকেও "কদাচন" কোন প্রকার অবস্থায়ও বলিও না। ভক্ত এবং তপস্বী হইয়াও যে শুশ্রূষু নহে, তাহাকেও বলিও না। যে ব্যক্তি আমাকে বসুদেবের পুত্র ও প্রাকৃত মনুষ্য বিবেচনা করিয়া আমার প্রতি অসূয়া করে

অর্থাৎ এই গীতাশাস্ত্রে আমার নিজ মুখ হইতে আমার নিজেরই প্রশংসা প্রভৃতিকে দোষ বলিয়া বিবেচনা করিয়া, যে ব্যক্তি আমাকে অজ্ঞানবশতঃ ঈশ্বর বলিয়া বিশ্বাস করিতে চাহে না, তাহাকেও বলিও না; কারণ সে ব্যক্তি এই শাস্ত্রশ্রবণে অধিকারী নহে। ইহা দ্বারা অর্থতঃ ইহা বুঝান হইতেছে যে, যাহার ভগবানে ভক্তি আছে, যে তপস্বী এবং শুশ্রূষাপর এবং যে অসূয়ারহিত তাহাকেই বলিও। [শাস্ত্রান্তরে] মেধাবী ও তপস্বীর মধ্যে বিকল্প দেখিতে পাওয়া যায় [অর্থাৎ মেধাবিত্ব এবং তপস্বিত্ব এই দুইটি গুণই যে আবশ্যক, তাহা নহে; এই দুইটির মধ্যে একটি থাকিলেও এই শাস্ত্র শ্রবণে অধিকারী হইতে পারা যায়] সুতরাং এই শ্লোকের এই প্রকার তাৎপর্য্য বর্ণন করিতে হইবে যে, শুশ্রূষা ও ভক্তিযুক্ত তপস্বী কিংবা শুশ্রূষা ও ভক্তিযুক্ত মেধাবীকে বলিবে। যাহার শুশ্রূষা এবং ভক্তি নাই, সে তপস্বীই হউক বা মেধাবীই হউক; তাহাকে বলিবে না। ভগবানের প্রতি যে ব্যক্তি অসূয়া করে, তাহার আর সকল গুণ থাকিলেও তাহাকে বলিবে না। যে গুরুশুশ্রূষু এবং গুরুভক্ত, তাহাকেও বলিবে, ইহাই হইল শাস্ত্রসম্প্রদায় বিধি ॥৬৭

য ইমং পরমং গুহ্যং মদ্ভক্তেষ্বভিধাস্যতি।
ভক্তিং ময়ি পরাং কৃত্বা মামেবৈষ্যত্যসংশয়ঃ ॥ ৬৮

অন্বয়। যঃ ময়ি পরাং ভক্তিং কৃত্বা মদ্ভক্তেষু ইমং পরমং গুহ্যং [শাস্ত্রার্থং] অভিধাস্যতি [সঃ] অসংশয়ঃ [সন্] মাম্ এব এষ্যতি ॥ ৬৮

অনুবাদ। আমার প্রতি ভক্তি করিয়া মদ্ভক্তগণের নিকট যে ব্যক্তি এই পরম গুহ্য বিষয়ের উপদেশ করিবে, তাহার সর্ব্বপ্রকার সংশয় মিটিয়া যাইবে এবং সে আমাকেই প্রাপ্ত হইবে ॥ ৬৮

ভাষ্য। সম্প্রদায়স্য কর্ত্তুঃ ফলমিদানীমাহ—য ইমং যথোক্তং পরমং নিঃশ্রেয়সার্থং কেশবার্জ্জুনয়োঃ সংবাদরূপং গ্রন্থং গুহ্যং গোপ্যং মদ্ভক্তেষু ময়ি ভক্তিমৎসু অভিধাস্যতি বক্ষ্যতি গ্রন্থতঃ অর্থতশ্চ স্থাপয়িষ্যতি ইত্যর্থঃ। যথা ত্বয়ি ময়া। ভক্তেঃ পুনর্গ্রহণাৎ ভক্তি-* মাত্রেণ কেবলেন শাস্ত্র-সম্প্রদানে পাত্রং ভবতি ইতি গম্যতে। কথমভিধাস্যতি ইত্যুচ্যতে—ভক্তিং ময়ি পরাং কৃত্বা ভগবতঃ পরমগুরোঃ † শুশ্রূষা ময়া ক্রিয়তে ইত্যেবং

* ভক্তিমাত্রেণ কেবলেন ইত্যপি পাঠঃ।

† অচ্যুতস্য ইত্যধিকমপি কচিৎ দৃশ্যতে।

কৃত্বা ইত্যর্থঃ। তস্যেদং ফলং মাম্ এব এষ্যতি মুচ্যেত এব। অত্র ন সংশয়ঃ কর্ত্তব্যঃ ॥ ৬৮

আনন্দগিরিটীকা। শাস্ত্রসম্প্রদায়প্রবৃত্তস্যার্থমুত্তরশ্লোকপ্রবৃত্তিং দর্শয়তি—সম্প্রদায়স্যেতি। য ইত্যধ্যাপকো নির্দ্দিশ্যতে। পরমত্বং গ্রন্থস্য নিরতিশয়পুরুষার্থসাধনত্বমিত্যাহ—পরমমিতি। গোপ্যত্বমস্য রহস্যার্থবিষয়ত্বাৎ যথোক্তসংবাদস্য গ্রন্থতোঽর্থতশ্চ ভক্তেষু স্থাপনে দৃষ্টান্তমাহ—যথেতি। ময়ি বাসুদেবে ভগবতি অনন্তভক্তে ত্বয়ি যথা ময়া গ্রন্থোঽর্থতঃ স্থাপিতস্তথা মদ্ভক্তেষ্বন্যেষ্বপি যো গ্রন্থমিমং স্থাপয়িষ্যতি তস্যেদং ফলমিত্যুত্তরত্র সম্বন্ধঃ। নাভক্তায়েতি ভক্তেরধিকারিবিশেষণত্বোক্তের্ম্মদ্ভক্তেষ্বিতি পুনর্ভক্তিগ্রহণমনর্থকমিত্যাশঙ্ক্যাহ—ভক্তেরিতি। শুশ্রূষাদিসহকারিরাহিত্যং কেবলশব্দার্থঃ। যদ্যপি মাত্রশব্দেন সূচিতমেতৎ তথাপি ইতরেণ স্ফুটীকৃতমিত্যবিরোধঃ। প্রশ্নপূর্ব্বকমভিধানপ্রকারমভিনয়তি—কথমিত্যাদিনা। ভগবতি ভক্তিকরণপ্রকারং প্রকটয়তি—ভগবত ইতি। বাক্যশেষাপেক্ষিতং পূরয়তি—তস্যেতি। মামেষ্যত্যেবেত্যন্বয়ং গৃহীত্বা ব্যাচষ্টে—মুচ্যেত এবেতি ॥ ৬৮

অনুবাদ। এক্ষণে সম্প্রদায়কর্ত্তার কি ফললাভ হইবে, তাহাই বলিতেছেন। আমি তোমাকে যাহা বলিলাম, যে ব্যক্তি সেই এই "পরম নিঃশ্রেয়সকর" "গুহ্য" গোপনীয় কেশব ও অর্জ্জুনের সংবাদরূপ গ্রন্থের উপদেশ আমার ভক্তগণের নিকটে করিবে অর্থাৎ এই গ্রন্থ পাঠ করিয়া শুনাইবে, অথবা ইহার ব্যাখ্যা করিয়া অর্থ শুনাইবে, যেমন আমি তোমার নিকটে করিলাম। এইখানে পুনর্ব্বার ভক্তির নাম করায় ইহাই প্রতিপাদিত হইতেছে যে, অন্য কোন গুণ না থাকিলেও যাহার একমাত্র ভক্তিই আছে, সেই এই গ্রন্থ শুনিতে অধিকারী হইয়া থাকে। কি প্রকারে এই গ্রন্থ পাঠ করিয়া বা ব্যাখ্যা করিয়া শুনাইবে? আমাতে ভক্তি করিয়া, অর্থাৎ এইরূপ কার্য্যের দ্বারা সেই পরমগুরু ভগবানেরই আমি শুশ্রূষা করিতেছি, এই প্রকার নিশ্চয় করিয়া, ইহাই অর্থ। তাহার ইহাই ফল—সে আমাকেই প্রাপ্ত হইবে অর্থাৎ [সংসারদুঃখ হইতে] মুক্তিলাভ করিবে, এই বিষয়ে কোন প্রকার সংশয় করা উচিত নহে ॥৬৮

ন চ তস্মান্মনুষ্যেষু কশ্চিন্মে প্রিয়কৃত্তমঃ।
ভবিতা ন চ মে তস্মাদন্যঃ প্রিয়তরো ভুবি ॥ ৬৯

অন্বয়। মনুষ্যেষু তস্মাৎ কশ্চিৎ মে প্রিয়কৃত্তমো নাস্তি, ন চ কশ্চিৎ তস্মাদন্যঃ প্রিয়তরঃ ভুবি ভবিতা ॥৬৯

অনুবাদ। মনুষ্যগণের মধ্যে সেই মনুষ্য অপেক্ষা আমার প্রিয়-কৃত্তম কেহই নাই এবং পৃথিবীতে সেই ব্যক্তি ভিন্ন কেহই আমার প্রিয়তরও হইবে না ॥৬৯

ভাষ্য। কিঞ্চ—ন চ তস্মাৎ শাস্ত্রসম্প্রদায়কৃতঃ মনুষ্যেষু মনুষ্যাণাং মধ্যে কশ্চিন্মে মম প্রিয়কৃত্তমঃ অতিশয়েন প্রিয়কৃৎ ততোঽন্যঃ প্রিয়কৃত্তমো নাস্ত্যেব ইত্যর্থঃ বর্ত্তমানেষু। ন চ ভবিতা ভবিষ্যত্যপি কালে তস্মাদ্দ্বিতীয়োঽন্যঃ প্রিয়-তরো ভুবি লোকেঽস্মিন্ ॥৬৯

আনন্দগিরিটীকা। নন্ত সর্ব্বেষাং মুক্তিসাধনানাং ধ্যানস্য শ্রেষ্ঠত্বাৎ তন্নিষ্ঠস্য মুমুক্ষোর্নাস্তি বিদ্যাসম্প্রদানে প্রবৃত্তিরিতি তত্রাহ—কিঞ্চেতি। ইতশ্চ বিদ্যা-সম্প্রদানং মুমুক্ষুণা যথোক্তবিশেষণবতে কর্ত্তব্যমিত্যর্থঃ। বর্ত্তমানেষু মধ্যে ততো-ঽন্যো নাস্ত্যেব প্রিয়কৃত্তমো নাপ্যতীতেষু তাদৃক্ কশ্চিদাসীদিতিশেষঃ। তস্মাদ্ বিদ্যাসম্প্রদায়কর্ত্তুঃ সকাশাদিত্যর্থঃ। ধ্যাননিষ্ঠস্য শ্রেষ্ঠত্বেঽপি স্বসম্প্রদায়প্রবক্তুঃ শ্রেষ্ঠতমত্বাদুচিতা বিদ্যাসম্প্রদানে প্রবৃত্তিরিতি ভাবঃ ॥৬৯

অনুবাদ। আরও [ বলি শুন ]—যে এই প্রকারে এই শাস্ত্রের সম্প্রদায় করিবে, সেই ব্যক্তি অপেক্ষা মনুষ্যগণের মধ্যে কোন ব্যক্তিই আমার "প্রিয়কৃত্তম" ( যে অতিশয় প্রিয় করে, তাহাকেই প্রিয়কৃত্তম কহা যায় ) বিদ্যমান নাই অর্থাৎ মনুষ্যগণের মধ্যে কেহই সেই ব্যক্তি অপেক্ষা আমার অধিক প্রিয় করিতে পারে না ; এবং ভবিষ্যৎকালেও সেই ব্যক্তি ব্যতীত অন্য কেহই আমার অতিশয় প্রিয় হইতে পারিবে না—এই লোকে ॥৬৯

অধ্যেষ্যতে চ য ইমং ধর্ম্ম্যং সংবাদমাবয়োঃ।
জ্ঞানযজ্ঞেন তেনাহমিষ্টঃ স্যামিতি মে মতিঃ ॥ ৭০

অন্বয়। আবয়োঃ ইমং ধর্ম্ম্যং সংবাদং চ যঃ অধ্যেষ্যতে তেন জ্ঞানযজ্ঞেন অহম্ ইষ্টঃ স্যাম্ ইতি মে মতিঃ ॥৭০

অনুবাদ। আমাদের এই ধর্ম্মজনক সংবাদ যে ব্যক্তি অধ্যয়ন করিবে, সে জ্ঞানযজ্ঞের দ্বারা আমাকে পরিতৃপ্ত করিবে, ইহাই আমার মত ॥৭০

ভাষ্য। যোঽপি—অধ্যেষ্যতে চ পঠিষ্যতি চ য ইমং ধর্ম্ম্যং ধর্ম্মাদনপেতং সংবাদরূপং গ্রন্থম্ আবয়োস্তেনেদং কৃতং স্যাৎ। জ্ঞানযজ্ঞেন বিধিজপোপাংশু-মানসানাং যজ্ঞানাং জ্ঞানযজ্ঞঃ মানসত্বাৎ বিশিষ্টতম ইত্যতস্তেন জ্ঞানযজ্ঞেন গীতা-শাস্ত্রস্যাধ্যায়নং স্তূয়তে। ফলবিধিরেব বা দেবতাদিবিষয়জ্ঞানযজ্ঞফলতুল্যমস্য

ফলং ভবতীতি। তেন অধ্যয়নেন অহমিষ্টঃ পূজিতঃ স্যাং ভবেয়মিতি মে মতিঃ নিশ্চয়ঃ ॥৭০

আনন্দগিরিটীকা। সম্প্রদায়প্রবক্তুঃ সর্ব্বাধিকং ফলম্ "স বক্তা বিষ্ণুরিত্যুক্তো ন স বিশ্বাধিদৈবতম্" ইতি ন্যায়েনোক্ত্বা সম্প্রত্যধ্যেতুর্ব্বিবক্ষিতং ফলমাহ—যোঽপীতি। যথোক্তস্য শাস্ত্রস্য যোঽপ্যধ্যেতা তেনেদং কৃতং স্যাদিতি সম্বন্ধঃ তদেবাহ—অধ্যেষ্যত ইতি। তেনেদং কৃতমিত্যত্রেদং শব্দার্থং বিশদয়তি—জ্ঞানেতি। তেনাহমিষ্টঃ স্যামিতি সম্বন্ধঃ। চতুর্ব্বিধানাং যজ্ঞানাং মধ্যে জ্ঞানযজ্ঞস্য "শ্রেয়ান্ দ্রব্যময়াদ যজ্ঞাৎ জ্ঞানযজ্ঞঃ" ইতি বিশিষ্টত্বাভিধানাৎ তেনাহমিষ্টঃ স্যামিত্যধ্যয়নস্য স্তুতিরভিমতেত্যাহ—বিধীতি। পক্ষান্তরমাহ—ফলেতি। ফলবিধিমেবং প্রকটয়তি—দেবতাদীতি। যদ্ধি জ্ঞানযজ্ঞস্য ফলং কৈবল্যং তেন তুল্যমস্যাধ্যেতুঃ সম্পদ্যতে তচ্চ দেবতাত্মত্বমিত্যর্থঃ। কথমধ্যয়নাদেব সর্ব্বাত্মত্বং ফলং লভ্যতে তস্মাৎ তৎসর্ব্বমভবদিতি শ্রুতিস্তত্রাহ—তেনেতি। তেনাধ্যেত্রা জ্ঞানযজ্ঞতুল্যেনাধ্যয়নেন ভগবানিষ্টস্তথা চ তজ্জ্ঞানাদুক্তং ফলমবিরুদ্ধমিত্যর্থঃ ॥৭০

অনুবাদ। যে ব্যক্তি অধ্যয়ন করিবে অর্থাৎ পাঠ করিবে [ কি ? ] এই "ধর্ম্ম্য" ধর্ম্ম হইতে অনপেত [ অর্থাৎ ধর্ম্মজনক ] আমাদের কথোপকথনরূপ এই গ্রন্থ। সে ব্যক্তি ইহা করিবে। [ কি করিবে ? ] সে জ্ঞানযজ্ঞের দ্বারা আমার পূজা করিবে। বিধি, জপ, উপাংশু ও মানস এই কয়প্রকার যজ্ঞের মধ্যে জ্ঞানযজ্ঞ যে কারণে মানস, সেই হেতু শ্রেষ্ঠ; সুতরাং সেই জ্ঞানযজ্ঞের সমান বলিয়া গীতাশাস্ত্রের অধ্যয়নের স্তুতি করা হইতেছে। অথবা ইহা ফলবিধি [ এইরূপ বিধির তাৎপর্য্য এই যে ] দেবতাদির উপাসনারূপ যে জ্ঞানযজ্ঞ, তাহার যে ফল, এই গীতাশাস্ত্রের অধ্যয়নেরও ফল তাহার তুল্যই হইয়া থাকে; সেই অধ্যয়নের দ্বারা আমি পূজিত হইয়া থাকি, ইহাই আমার "মতি" নিশ্চয় ॥৭০

শ্রদ্ধাবাননসূয়শ্চ শৃণুয়াদপি যো নরঃ।
সোঽপি মুক্তঃ শুভান্ লোকান্ প্রাপ্নুয়াৎ পুণ্যকর্ম্মণাম্ ॥৭১

অন্বয়। যো নরঃ শ্রদ্ধাবান্ অনসূয়শ্চ [ সন্ ] শৃণুয়াদপি সোঽপি মুক্তঃ পুণ্যকর্ম্মণাং শুভান্ লোকান্ প্রাপ্নুয়াৎ ॥ ৭১

অনুবাদ। যে মানব শ্রদ্ধালু এবং অসূয়ারহিত হইয়া ইহা শ্রবণ করিবে, সে পাপমুক্ত হইয়া পুণ্যকর্ম্মনিরত ব্যক্তিগণের [ প্রাপ্য ] মঙ্গলময় লোকসমূহ [ ভোগ করিবার জন্য ] প্রাপ্ত হইবে ॥৭১

ভাষ্য। অথ শ্রোতুরিদং ফলং—শ্রদ্ধাবান্ শ্রদ্দধানঃ অনসূয়শ্চ অসূয়া-বর্জ্জিতঃ সন্ ইমং গ্রন্থং শৃণুয়াদপি যো নরঃ অপিশব্দাৎ কিমুতার্থজ্ঞানবান্ সোঽপি পাপাৎ মুক্তঃ শুভান্ প্রশস্তান্ লোকান্ প্রাপ্নুয়াৎ পুণ্যকর্ম্মণাং অগ্নিহোত্রা-দিকর্ম্মবতাম্ ॥৭১

আনন্দগিরিটীকা। প্রবক্তুরধ্যেতুশ্চ ফলমুক্ত্বা শ্রোতুরিদানীং ফলং কথয়তি—অথেতি ॥৭১

অনুবাদ। তাহার পর এক্ষণে শ্রোতার এই ফল হইবে—"শ্রদ্ধাবান্" বিশ্বাসযুক্ত এবং "অনসূয়" অসূয়াবর্জ্জিত হইয়া যে মনুষ্য শ্রবণও করিবে। এখানে অপি শব্দটি থাকায় এইরূপ সূচিত হইতেছে, যে ব্যক্তি শুনিয়া অর্থ বোধ করিতে পারিবে, তাহার পক্ষে আর অধিক করিয়া বলিব? [কি?] যে এই গ্রন্থ কেবল শ্রবণও করিবে, সেও পাপ হইতে মুক্ত হইয়া পুণ্যকর্ম্মা অর্থাৎ অগ্নিহোত্রাদি-পুণ্যকর্ম্মনিরত ব্যক্তিগণের "শুভ" প্রশস্ত লোকসমূহকে প্রাপ্ত হইবে ॥৭১

কচ্চিদেতচ্ছ্রুতং পার্থ ত্বয়ৈকাগ্রেণ চেতসা।
কচ্চিদজ্ঞানসম্মোহঃ প্রনষ্টস্তে ধনঞ্জয় ॥ ৭২

অন্বয়। হে পার্থ! ত্বয়া একাগ্রেণ চেতসা কচ্চিৎ এতৎ শ্রুতম্? হে ধনঞ্জয়! তে অজ্ঞানসম্মোহঃ কচ্চিৎ প্রনষ্টঃ? ৭২

অনুবাদ। হে পার্থ! তুমি কি একাগ্রচিত্তে ইহা শ্রবণ করিয়াছ? হে ধনঞ্জয়, তোমার অজ্ঞানজনিত মোহ কি প্রনষ্ট হইয়াছে? ৭২

ভাষ্য। শিষ্যস্য শাস্ত্রার্থগ্রহণাগ্রহণবিবেকবুভুৎসয়া পৃচ্ছতি। তদগ্রহণে জ্ঞাতে পুনর্গ্রাহয়িষ্যামি উপায়ান্তরেণাপি ইতি প্রষ্টুরভিপ্রায়ঃ। যত্নান্তরমাস্থায় শিষ্যঃ কৃতার্থঃ কর্ত্তব্য ইত্যাচার্য্যধর্ম্মঃ প্রদর্শিতো ভবতি—কচ্চিৎ কিম্ এতৎ ময়া উক্তং শ্রুতং শ্রবণেন অবধারিতম্? পার্থ! কিং ত্বয়া একাগ্রেণ চেতসা চিত্তেন কিংবা প্রমাদিতম্? কচ্চিদজ্ঞানসংমোহঃ অজ্ঞাননিমিত্তঃ সংমোহো বিচিত্তভাবঃ অবিবেকতা স্বাভাবিকঃ কিং প্রনষ্টঃ? যদর্থঃ অয়ং শাস্ত্রশ্রবণায়াসঃ তব, মম চ উপদেষ্টৃত্বায়াসঃ প্রনষ্টস্তে তব ধনঞ্জয় ॥৭২

আনন্দগিরিটীকা। আচার্য্যেণ শিষ্যায় যাবদজ্ঞানসংশয়বিপর্য্যাসঃ তাবদনেকধোপদেষ্টব্যমিতি দর্শয়িতুং ভগবানর্জ্জুনং প্রতি পৃষ্টবানিত্যাহ—শিষ্যস্যেতি। প্রষ্টুরভিপ্রায়ং প্রকটয়তি—তদগ্রহণ ইতি। শিষ্যশ্চেদুক্তং গ্রহীতুং নেষ্টে তর্হি তং প্রত্যৌদাসীন্যমাচার্য্যস্যোচিতং তস্য মন্দবুদ্ধিত্বাদিত্যাশঙ্ক্যাহ—যত্নান্তর-মিতি। কচ্চিদিতি কোমলপ্রশ্নে। তমেব ব্যাচষ্টে—কিমেতদিতি। দ্বিতীয়ং

কিংপদং পূর্ব্বস্ত ব্যাখ্যানতয়া সম্বধ্যতে। কচ্চিদিতি দ্বিতীয়ং প্রশ্নং বিভজতে —কিং প্রনষ্ট ইতি। মোহপ্রণাশস্য প্রসঙ্গং দর্শয়তি—যদর্থ ইতি।

অনুবাদ। শিষ্য শাস্ত্রার্থ গ্রহণ করিতে পারিলেন কি না, তাহা জানিবার জন্য জিজ্ঞাসা করিতেছেন। যদি না বুঝিয়া থাকেন, তাহা হইলে অন্য উপায় অবলম্বন করিয়া আবার তাঁহাকে বুঝাইবেন, ইহাই প্রশ্নকর্ত্তার অভিপ্রায়। [একেবারে না বুঝিলে বারান্তরেও] অন্য প্রকারে প্রযত্ন করিয়া শিষ্যকে কৃতার্থ করাই আচার্য্যের ধর্ম্ম, ইহাও এই প্রশ্নের দ্বারা প্রদর্শিত হইতেছে। "কচ্চিৎ" এই শব্দটি 'কিং' এই অর্থে প্রযুক্ত হইয়াছে [ইহা জিজ্ঞাসার সূচক অব্যয় শব্দ] হে পার্থ, আমি যাহা বলিলাম, তুমি একাগ্রচিত্তে তাহা শুনিয়াছ কি? অর্থাৎ শুনিয়া অবধারণ করিতে সমর্থ হইয়াছ কি? তোমার "অজ্ঞানসংমোহ" অজ্ঞান-হইতে উৎপন্ন সংমোহ অর্থাৎ অবিবেক [কি প্রকার?] যাহা স্বাভাবিক, তাহা নষ্ট হইয়াছে কি? যাহার জন্য তোমার এই শ্রবণায়াস এবং আমারও এই উপদেশায়াস তাহা সিদ্ধ হইয়াছে ত? হে ধনঞ্জয় ॥৭২

অর্জ্জুন উবাচ।

নষ্টো মোহঃ স্মৃতির্লব্ধা ত্বৎপ্রসাদান্ময়াচ্যুত।
স্থিতোঽস্মি গতসন্দেহঃ করিষ্যে বচনং তব ॥৭৩

অন্বয়। অর্জ্জুনঃ উবাচ—হে অচ্যুত! ত্বৎপ্রসাদাৎ মোহঃ নষ্টঃ, স্মৃতিঃ লব্ধা, গতসন্দেহঃ স্থিতোঽস্মি তব বচনং করিষ্যে ॥ ৭৩

অনুবাদ। অর্জ্জুন কহিলেন, হে অচ্যুত! তোমার অনুগ্রহে আমার মোহ বিনষ্ট হইয়াছে, আমি আত্মতত্ত্ববিষয়ক স্মৃতি অর্থাৎ জ্ঞান লাভ করিয়াছি। আমার সন্দেহ দূরীভূত হইয়াছে, এবং আমি স্থির হইয়াছি, আমি তোমারই কথানুসারে কার্য্য করিব ॥৭৩

ভাষ্য। নষ্টো মোহঃ অজ্ঞানজঃ সমস্তসংসারানর্থহেতুঃ সাগর ইব দুস্তরঃ। স্মৃতিশ্চ আত্মতত্ত্ববিষয়া লব্ধা। যস্য লাভাৎ সর্ব্বগ্রন্থীনাং বিপ্রমোক্ষঃ। ত্বৎ-প্রসাদাৎ তব প্রসাদাৎ ময়া ত্বৎপ্রসাদমাশ্রিতেন অচ্যুত। অনেন মোহনাশপ্রশ্ন-প্রতিবচনেন সর্ব্বশাস্ত্রার্থজ্ঞানফলমেতাবদেবেতি নিশ্চিতং দর্শিতং ভবতি যতোঽ-জ্ঞানসম্মোহনাশঃ আত্মস্মৃতিলাভশ্চ ইতি। তথা চ শ্রুতৌ "অনাত্মবিচ্ছোচামি" ইত্যুপন্যস্য আত্মজ্ঞানে সর্ব্বগ্রন্থিবিপ্রমোক্ষ উক্তঃ। "ভিদ্যতে হৃদয়গ্রন্থিঃ" "তত্র কো মোহঃ কঃ শোক একত্বমনুপশ্যতঃ" ইতি চ মন্ত্রবর্ণঃ। অথেদানীং ত্বচ্ছাসনে

স্থিতোঽস্মি গতসন্দেহঃ মুক্তসংশয়ঃ করিষ্যে বচনং তবাহং ত্বৎপ্রসাদাৎ অহং কৃতার্থঃ ন মম কর্ত্তব্যমস্তীত্যভিপ্রায়ঃ ॥৭৩

আনন্দগিরিটীকা। প্রেমোপদিষ্টাত্মজ্ঞানস্য অজ্ঞানসন্দেহবিপর্য্যাসরহিতস্য পৃষ্টস্য ভগবদনুগ্রহপ্রাপ্তিকথনেন ভগবন্তং পরিতোষয়িষ্যন্নর্জ্জুনো বিজ্ঞাপিতবানিত্যাহ—অর্জ্জুন ইতি। অজ্ঞানোত্থস্যাবিবেকস্য নষ্টত্বমেব স্পষ্টয়তি—সমস্ত-ইতি। স্বয়ংজ্যোতিষি প্রতীচি ব্রহ্মণ্যবিদ্যাভ্রমং বিস্থাপনয়তি না'বদিতং প্রকাশয়তীতি মত্বাহ—স্মৃতিশ্চেতি। স্মৃতিলাভে কিং স্যাদিতিচেৎ তদাহ—যস্যা ইতি। মোহনাশে স্মৃতিপ্রতিলম্ভে চাসাধারণকারণমাহ—ত্বৎপ্রসাদা-দিতি। প্রকৃতেন প্রশ্নপ্রতিবচনেন লব্ধমর্থং কথয়তি—অনেনেতি। 'যদুক্তং স্মৃতিপ্রতিলম্ভাদশেষতো হৃদয়গ্রন্থীনাং বিপ্রমোক্ষঃ স্যাদিতি তত্র প্রমাণমাহ—তথা চেতি। জ্ঞানাদজ্ঞানতৎকার্য্যনিবৃত্তৌ শ্রুত্যন্তরমপি সংবাদয়তি—ভিদ্যত-ইতি। ভগবদনুগ্রহাৎ অজ্ঞানকৃতমোহদাহানন্তরম্ আত্মজ্ঞানে প্রতিলব্ধে স্বদাজ্ঞা-প্রতীক্ষোঽহমিত্যুত্তরার্দ্ধং ব্যাকরোতি—অথেতি। তব বচনং করিষ্যেঽহমিত্যত্র তাৎপর্য্যমাহ—অহমিতি ॥৭৩

অনুবাদ। মোহ নষ্ট হইয়াছে [ সে মোহ কিরূপ ? ] সমস্তসংসারানর্থের হেতু এবং অজ্ঞান হইতে উৎপন্ন। আত্মতত্ত্ববিষয়ের "স্মৃতি" জ্ঞানকেও পাইয়াছি। যে স্মৃতির লাভ হইলে সকল প্রকার গ্রন্থির মোচন হয়। তোমার অনুগ্রহে—তোমারই অনুগ্রহকে একমাত্র আশ্রয় করিয়া আমি [এই স্মৃতিকে লাভ করিয়াছি] হে অচ্যুত! এই মোহনাশ বিষয়ে প্রশ্নের যে উত্তর দেওয়া হইয়াছে, তাহা দ্বারা নিশ্চিতভাবে ইহাই প্রতিপাদিত হইতেছে যে, অজ্ঞানজ মোহের ধ্বংস এবং আত্মস্মৃতিলাভ এই দুঃটিই সর্ব্বশাস্ত্রার্থজ্ঞানের পরিণাম। সেইরূপ শ্রুতিতেও দেখা যায় যে, "আমি আত্মাকে না জানিয়াই শোক করিতেছি" এই প্রকার আরম্ভ করিয়া উপসংহারেও বলা হইয়াছে যে, আত্মতত্ত্বজ্ঞান হইলেই সকল প্রকার গ্রন্থির ( শোকের ) নাশ হয়। "হৃদয়ের গ্রন্থি ভিন্ন হয়" "আত্মার একত্ব যে দেখিতে পায়, তাহার সেই জ্ঞানকালে শোক ও মোহ কি প্রকার ?" এই প্রকার বেদমন্ত্রগুলি [ ও দেখিতে পাওয়া যায় ]। এইক্ষণে আমি তোমার আজ্ঞা প্রতিপালন করিবার জন্য অবস্থিতি করিতেছি। আমার সন্দেহ দূরীভূত হইয়াছে। আমি তোমার বচনই [ প্রতিপালন ] করিব। তোমার অনুগ্রহে আমি কৃতকৃত্যতা লাভ করিয়াছি। আমার আর [ অন্য ] কোন কর্ত্তব্য নাই। ইহাই [ এই শ্লোকের ] অভিপ্রায় ॥ ৭৩

সঞ্জয় উবাচ।

ইত্যহং বাসুদেবস্য পার্থস্য চ মহাত্মনঃ।
সংবাদমিমমশ্রৌষমদ্ভুতং রোমহর্ষণম্ ॥৭৪

অন্বয়। সঞ্জয়ঃ উবাচ—মহাত্মনঃ বাসুদেবস্য পার্থস্য ... ং অদ্ভুতং রোমহর্ষণং ( লোমাঞ্চকরং ) সংবাদং অহম্ অশ্রৌষম্ ॥৭৪

অনুবাদ। সঞ্জয় বলিলেন, মহাত্মা বাসুদেব এবং অর্জ্জুনের এই প্রকার রোমাঞ্চজনক ও বিস্ময়কর কথোপকথন আমি শ্রবণ করিয়াছি ॥৭৪

ভাষ্য। পরিসমাপ্তঃ শাস্ত্রার্থঃ। অথেদানীং কথাসম্বন্ধপ্রদর্শনার্থম্— ইত্যেবমহং বাসুদেবস্য পার্থস্য চ মহাত্মনঃ সংবাদম্ ইমং যথোক্তম্ অশ্রৌষং শ্রুতবান্ অস্মি। অদ্ভুতম্ অত্যন্তবিস্ময়করং রোমহর্ষণং রোমাঞ্চকরম্ ॥ ৭৪

আনন্দগিরিটীকা। শাস্ত্রার্থে সমাপ্তে সত্যন্তামবস্থায়াং সঞ্জয়বচনং কুত্রোপযুক্তমিতি তদাহ—পরিসমাপ্ত ইতি। বাসুদেবস্য সর্ব্বজ্ঞস্য সর্ব্বেশ্বরস্য কৃতার্থস্য পার্থস্য পৃথাসুতস্যার্জ্জুনস্য মহাত্মনোঽক্ষুদ্রবুদ্ধেঃ সর্ব্বাধিকারিগুণসম্পন্নস্য সম্যক্ চ বাদং সংবাদং গুরুশিষ্যভাবেন প্রশ্নপ্রতিবচনাভিধানমিমম্ অনুক্রান্তম্ অদ্ভুতং রোমাণি হৃষ্যন্তি পুলকীভবন্ত্যনেনেতি রোমহর্ষণমাহ্লাদকরং যথোক্তং শ্রুতবানস্মীত্যাহ—ইত্যেবমিতি ॥ ৭৪

অনুবাদ। শাস্ত্রার্থ পরিসমাপ্ত হইয়াছে, এক্ষণে কথার সম্বন্ধ প্রদর্শন করাইবার জন্য [ বলা হইতেছে ] এই প্রকারে আমি মহাত্মা বাসুদেবের এবং অর্জ্জুনের যথোক্ত সংবাদ ( কথোপকথন ) শুনিয়াছি, [ উহা কিরূপ ? ] "অদ্ভুত" অত্যন্ত বিস্ময়কর, এবং "রোমহর্ষণ" রোমাঞ্চকর ॥ ৭৪

ব্যাসপ্রসাদাচ্ছ্রুতবান্ এতদ্ গুহ্যমহং পরম্।
যোগং যোগেশ্বরাৎ কৃষ্ণাৎ সাক্ষাৎ কথয়তঃ স্বয়ম্ ॥ ৭৫

অন্বয়। স্বয়ং কথয়তঃ যোগেশ্বরাৎ কৃষ্ণাৎ এতৎ পরং গুহ্যং ( গোপ্যং ) যোগম্ অহং ব্যাসপ্রসাদাৎ সাক্ষাৎ শ্রুতবান্ ॥ ৭৫

অনুবাদ। স্বয়ং এই প্রকার উপদেশ করিতেছিলেন যে যোগেশ্বর কৃষ্ণ, তাঁহার মুখ হইতে আমি ব্যাসদেবের অনুগ্রহে [ দিব্যদৃষ্টি লাভ করিয়া ] সাক্ষাৎ এই পরম গোপনীয় যোগ শুনিয়াছি ॥ ৭৫

ভাষ্য। তং চেমম্—ব্যাসপ্রসাদাৎ ততো দিব্যচক্ষুর্লাভাৎ শ্রুতবান্ এতৎ সংবাদং গুহ্যম্ অহং পরং যোগং যোগার্থত্বাৎ সংবাদমিমং যোগমেব বা যোগেশ্বরাৎ কৃষ্ণাৎ সাক্ষাৎ কথয়তঃ স্বয়ং ন পরম্পরয়া ॥ ৭৫

আনন্দগিরিটীকা। প্রকৃষ্টং সংবাদং কথমশ্রৌষীরিতি চেৎ তত্রাহ—তচ্চেতি। এতৎপদং সংবাদপরত্বাৎ পুংলিঙ্গত্বেন নেতব্যমিত্যাহ—এতমিতি। পরমপুরুষার্থোপয়িকত্বাৎ পরত্বং পরং গুহ্যমতিশয়েন গুহ্যং রহস্যমিতি বা যোগো জ্ঞানং কর্ম্ম চ তদর্থত্বাদয়ং সংবাদো যোগ উক্তঃ অথবা চিত্তবৃত্তিনিরোধস্য যোগস্যাঙ্গত্বাদয়ং সংবাদো যোগ ইত্যাহ—সংবাদমিতি। যোগানামীশ্বরো যোগেশ্বরঃ তদনুগ্রহহেতুত্বাৎ যোগতৎফলয়োঃ ততঃ সাক্ষাদব্যবধানেন শ্রুতবান্ ন পরম্পরয়েত্যাহ—যোগেশ্বরাদিতি। স্বয়ং স্বেন পরমেশ্বরেণাতিরস্কৃতজ্ঞানৈশ্বর্য্যরূপেণ কথয়তো ব্যাচক্ষাণাদিত্যর্থঃ॥ ৭৫

অনুবাদ। সেই এই ব্যাসের অনুগ্রহে অর্থাৎ তাঁহার অনুগ্রহে দিব্য নেত্র লাভ করিয়াছি বলিয়া, এই "গুহ্য" গোপ্য "সংবাদ" কথোপকথন আমি শুনিয়াছি [এই সংবাদ কিরূপ?] "যোগ" ইহার প্রতিপাদ্য বিষয় যোগ, এই কারণে ইহাকেই যোগ [বলিয়া, নির্দ্দেশ করা হইয়াছে] অথবা ইহাই যোগ। [কাহার নিকট হইতে?] যোগেশ্বর শ্রীকৃষ্ণ স্বয়ং বলিতেছিলেন, আমি ইহা নিজে সাক্ষাৎ তাঁহার মুখ হইতে শুনিয়াছি, পরম্পরায় শুনি নাই॥ ৭৫

রাজন্ সংস্মৃত্য সংস্মৃত্য সংবাদমিমমদ্ভুতম্।
কেশবার্জ্জুনয়োঃ পুণ্যং হৃষ্যামি চ মুহুর্মুহুঃ॥ ৭৬

অন্বয়। হে রাজন্! কেশবার্জ্জুনয়োঃ ইমং পুণ্যম্ অদ্ভুতং সংবাদং সংস্মৃত্য সংস্মৃত্য মুহুঃ মুহুঃ হৃষ্যামি [অহম্]॥ ৭৬

অনুবাদ। হে রাজন্! কেশব ও অর্জ্জুনের এই পুণ্যজনক ও বিস্ময়কর সংবাদ বারবার স্মরণ করিয়া আমি মুহুর্মুহুঃ হর্ষপ্রাপ্ত হইতেছি॥ ৭৬

ভাষ্য। হে রাজন্ ধৃতরাষ্ট্র! সংস্মৃত্য সংস্মৃত্য সংবাদমিমমদ্ভুতং কেশবার্জ্জুনয়োঃ পুণ্যং শ্রবণাদপি পাপহরং শ্রুত্বা হৃষ্যামি চ মুহুর্মুহুঃ প্রতিক্ষণম্॥ ৭৬

আনন্দগিরিটীকা। যথোক্তং সংবাদং ভগবতঃ শ্রুত্বা কিমুপেক্ষসে নেত্যাহ—রাজন্নিতি। পুণ্যত্বং সাধয়তি—শ্রবণাদপীতি॥ ৭৬

অনুবাদ। হে রাজন্ ধৃতরাষ্ট্র! কেশব ও অর্জ্জুনের অদ্ভুত এবং পরম পবিত্র অর্থাৎ শ্রুতিমাত্রেই পাপনাশন এই সংবাদ (কথোপকথন) স্মরণ করিয়া আমি প্রতিক্ষণ হর্ষ লাভ করিতেছি॥ ৭৬

তচ্চ সংস্মৃত্য সংস্মৃত্য রূপমত্যদ্ভুতং হরেঃ।
বিস্ময়ো মে মহান্ রাজন্ হৃষ্যামি চ পুনঃ পুনঃ॥ ৭৭

অন্বয়। হে রাজন্! হরেঃ তৎ অত্যদ্ভুতং রূপং সংস্মৃত্য সংস্মৃত্য চ মে মহান্ বিস্ময়ো [ ভবতি ] [ অহম্ ] পুনঃ পুনঃ হৃষ্যামি চ ॥ ৭৭

অনুবাদ। হে রাজন! শ্রীহরির সেই অত্যদ্ভুত রূপ স্মরণ করিতে করিতে ( যতই স্মরণ করি ততই ) আমার মহান্ বিস্ময় হইতেছে এবং আমি প্রতিক্ষণে হর্ষলাভ করিতেছি ॥ ৭৭

ভাষ্য। তচ্চ সংস্মৃত্য সংস্মৃত্য রূপমত্যদ্ভুতং হরেঃ বিশ্বরূপং বিস্ময়ো মে মহান্ হে রাজন্! হৃষ্যামি চ পুনঃ পুনঃ ॥ ৭৭

আনন্দগিরিটীকা। যৎ তু বিশ্বরূপাখ্যং রূপং সগুণমর্জ্জুনায় ভগবান্ দর্শিতবান্ ধ্যানার্থং তদিদানীং স্তৌতি—তচ্চেতি ॥ ৭৭

অনুবাদ। সেই শ্রীহরির অতিশয় বিস্ময়কররূপ অর্থাৎ বিশ্বরূপ স্মরণ করিতে করিতে আমার মহান্ বিস্ময় হইতেছে। হে রাজন্! আমি পুনঃ পুনঃ হৃষ্ট ( রোমাঞ্চিত ) হইতেছি ॥ ৭৭

যত্র যোগেশ্বরঃ কৃষ্ণো যত্র পার্থো ধনুর্দ্ধরঃ।
তত্র শ্রীর্বিজয়ো ভূতির্ধ্রুবা নীতির্মতির্মম ॥ ৭৮

অন্বয়। যত্র যোগেশ্বরঃ কৃষ্ণঃ যত্র পার্থঃ ধনুর্দ্ধরঃ তত্র শ্রীঃ বিজয়ঃ ভূতিঃ ধ্রুবা নীতিঃ [ ইতি ] মম মতিঃ ॥ ৭৮

অনুবাদ। যে পক্ষে যোগেশ্বর কৃষ্ণ, যে পক্ষে ধনুর্দ্ধর পার্থ, সেই পক্ষে শ্রী বিজয় ভূতি এবং ধ্রুবনীতি, ইহাই আমার নিশ্চয় ॥ ৭৮

ভাষ্য। কিং বহুনা যত্র যস্মিন্ পক্ষে যোগেশ্বরঃ সর্ব্বযোগানামীশ্বরস্তৎপ্রভবত্বাৎ সর্ব্বযোগবীজস্য কৃষ্ণঃ। যত্র পার্থো যস্মিন্ পক্ষে ধনুর্দ্ধরঃ গাণ্ডীবধন্বা। তত্র শ্রীঃ তস্মিন্ পাণ্ডবানাং পক্ষে বিজয়ঃ তত্রৈব ভূতিঃ শ্রিয়ো বিশেষো বিস্তারো ভূতিঃ ধ্রুবা অব্যভিচারিণী নীতির্নয় ইত্যেবং মতির্মমেতি ॥ ৭৮

আনন্দগিরীটীকা। দ্বয়োরপি কৃষ্ণার্জ্জুনয়োঃ নরনারায়ণয়োঃ সংবাদস্য প্রামাণ্যার্থং পরমুৎকর্ষং দর্শয়তি—কিং বহুনেতি। কথং সর্ব্বেষাং যোগানামীশ্বরো ভগবানিতি তত্রাহ—তৎপ্রভবত্বাদিতি। সর্ব্বযোগো জ্ঞানং কর্ম্ম চ তস্য বীজং শাস্ত্রীয়ং জ্ঞানবৈরাগ্যাদি তদ্ধি ভগবদধীনং তদনুগ্রহবিহীনস্য তদযোগাদতো-যোগতৎফলয়োর্ভগবদনুগ্রহায়ত্তত্বাদ্ ভগবতো যোগেশ্বরত্বমিত্যর্থঃ। শ্রীশ্চ শ্রী-বিজয়ঃ পরম উৎকর্ষঃ। রাজ্ঞো ধৃতরাষ্ট্রস্য স্বপুত্রেষু বিজয়াশাং শিথিলীকৃত্য পাণ্ডবেষু জয়প্রাপ্তিমৈকান্তিকীমুপসংহরতি—ইত্যেবমিতি। উপায়োপেয়ভাবেন নিষ্ঠাদ্বয়স্য

প্রতিষ্ঠাপিতত্বাৎ কর্ম্মনিষ্ঠাপরম্পরয়া জ্ঞাননিষ্ঠাহেতুঃ, জ্ঞাননিষ্ঠা তু সাক্ষাদেব মোক্ষহেতুরিতি শাস্ত্রার্থমুপসংহর্ত্তুমিতীত্যুক্তম্।

কাণ্ডত্রয়াত্মকং শাস্ত্রং পদবাক্যার্থগোচরম্।
আদিমধ্যান্তষট্কেষু ব্যাখ্যায়া গোচরীকৃতম্॥ ১
সংক্ষেপবিস্তরাভ্যাং যো লক্ষণৈরুপপাদিতঃ।
সোঽর্থোঽস্তিমেন সংক্ষিপ্য লক্ষণেন বিবক্ষিতঃ॥২
গীতাশাস্ত্রমহার্ণবোত্থমমৃতং বৈকুণ্ঠকণ্ঠোদ্ভবং
শ্রীকণ্ঠাপরনামবন্মুনিকৃতং নিষ্ঠাদ্বয়দ্যোতিতম্।
নিষ্ঠা যত্র মতিপ্রসাদজননী সাক্ষাৎকৃতং কুর্ব্বতী
মোক্ষে পর্য্যবসাস্ততি প্রতিদিনং সেবধ্বমেতদ্ বুধাঃ।৩
প্রাচামাচর্য্যপাদানাং পদবীমনুগচ্ছতা।
গীতাভাষ্যে কৃতা টীকা টীকতাং পুরুষোত্তমম্॥ ৭৮

অনুবাদ। যে পক্ষে "যোগেশ্বর" সকল যোগের ঈশ্বর, তাৎপর্য্য এই যে, তিনিই সকল প্রকার যোগের সৃষ্টিকর্ত্তা, এই কারণে সকল যোগের বীজস্বরূপ ও যে পক্ষে এইরূপ শ্রীকৃষ্ণ [বর্ত্তমান আছেন] ও যে পক্ষে পার্থ "ধনুর্দ্ধর" গাণ্ডীবধারী [বর্ত্তমান আছেন] সে পক্ষে "শ্রী" সম্পৎ, সেই পক্ষে বিজয়, সেই পক্ষে "ভূতি" সম্পদের বিশেষরূপ বিস্তারই ভূতি শব্দের অর্থ ও সেই পক্ষে "ধ্রুব" অব্যভিচারিণী "নীতি" নয়, ইহাই আমার মতি॥ ৭৮

ইতি অষ্টাদশোঽধ্যায়ঃ সমাপ্তঃ।

শ্রীহরিঃ।

শ্রীকৃষ্ণার্পণমস্তু।